(xix) Demand No.29 -Finance(Taxation)Deptt.
(xx) Demand No.46.
(xxi) Demand No.64 - Development and
(xxii) Demand No.72 Planning
(xxiii) Demand No.83 (Development) Deptt.
(xxiv) Demand No.85 Development & Planning Deptt.
(xxv) Demand No.99 - Finance (Budget) Deptt.--1 hour.

(i) There will be no Question for Oral Answer and Mention Case on the 3rd May and 12th May, 1989.

(ii) There will be no sitting of the House on the 4th May, 1989.

Now, Shri Sachin Sen, Government Chief Whip, may please move his motion for acceptance of the Houes.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৩৮তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য আমি এই সভায় উপস্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি এতে সকলের মতামত আছে। এটা গৃহীত হল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিল্লিতে এ.আই.সি.সি.-র মিটিং আছে। আমি আপনাকে অনুরোধ করছি আপনি ঐ দিনে হাউস বন্ধ রাখুন। কারণ এস.ইউ.সি.-র মিটিংয়ের দিনে আপনি হাউস বন্ধ রেখেছিলেন।

...গোলমাল...

**Mr. Speaker :** Please take your seat. We adjourn the House by convention for any rally or any meeting held in West Bengal, not for any meeting or any rally outside the State. Now, the 100 A.I.C.C. conference is giong to be held in Delhi. So, the House cannot be adjourned for this purpose. This will be a bad precdence.

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে হেলথ মিনিস্টার স্টেটমেন্ট করবেন বলেছিলেন কিন্তু সেটা উনি করছেন না। এই ব্যাপারে কি আপনার অনুমতি নিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ**এখানে অফ বিজনেসে এটা ছাপা হয়নি। সে জন্য নোটিশ পাননি। এতে ওনার কোনও ফল্ট নেই।

**শ্রী শচীন সেন ঃ**মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা না হলেও আমাকে স্বাস্থ্য মন্ত্রী জানিয়েছিলেন যে তিনি ৪/৪-৩০ মিনিটের সময়ে এখানে আসবেন এবং স্টেটমেন্ট করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হাওড়ার উপরে এক ঘন্টা

সময় দিয়েছেন। এই ব্যাপারটা খুবই গুরুত্বপূর্ণ। কাজেই এটা যদি ১।। ঘন্টা করা হয় তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার :** আপনি বসুন।

## MENTION CASES

[1-40--1-50P.M.]

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। কলকাতা বিশ্ববিদ্যালয়,এই রকম একটা ঐতিহ্যপূর্ণ শিক্ষা প্রতিষ্ঠান, এই শিক্ষা প্রতিষ্ঠানে কী ভাবে অর্থের অপচয় হচ্ছে, আমি তার দৃষ্টান্ত হিসাবে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনি জানেন যে এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের ব্যবহার করার জন্য বিশ্ববিদ্যালয়ের নিজস্ব গাড়ি আছে, কিন্তু অতি সম্প্রতি দেখা গেল যে উপাচার্যর নিজস্ব গাড়ি থাকা সত্ত্বেও, বিশ্ববিদ্যালয়ের ব্যবহারের জন্য একটা এয়ার কনডিশন গাড়ি কেনার ব্যবস্থা হচ্ছে, এছাড়া সিণ্ডিকেট রুমটাকে এয়ার কনডিশন করার ব্যবস্থা হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয় ১২৫ বছরের পূরানো শিক্ষা প্রতিষ্ঠান, তার যে গুরুত্বপূর্ণ রেকর্ড, যে সব পাণ্ডুলিপি আছে, সেইগুলোকে রক্ষা করার জন্য মাইক্রো ফিল্মের মাধ্যমে সংরক্ষণের প্রয়োজনীয়তা যখন দেখা গেল, সেটা করতে গেলে এয়ার কণ্ডিশন দরকার, কিন্তু অর্থাভাবের জন্য এয়ার কণ্ডিশন ঘরের ব্যবস্থা করা গেল না, কলকাতা বিশ্ববিদ্যালয়ের রেকর্ড, পাণ্ডুলিপি সংরক্ষণ অর্থের অভাবে করা যাচ্ছে না, অথচ ভাইস চান্সেলারের জন্য আলাদা গাড়ি থাকা সত্ত্বেও আবার এয়ার কণ্ডিশন গাড়ি কেনার ব্যবস্থা হচ্ছে, এই ভাবে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অর্থ অপচয় না হয়। এই ব্যাপারে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** Mr. Speaker, this relates to a technical matter. There is an elected body to discuss over that. Hence, this mention should not be allowed. However, you have mentioned it.

যা ইচ্ছে করে যাচ্ছেন, যা ইচ্ছে বলে যাচ্ছেন, কিছু বলার নেই। এটা হয় না। দে হ্যাভ গট এ ইলেকটেড বডি, এখানে এটা বলা যায় না, যা ইচ্ছে বলা যায় না।

**শ্রী মতীশ রায় :**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। আমার নির্বাচনী এলাকা দক্ষিণ দমদম পৌরসভার ৮ নং ওয়ার্ডে একটা যে ডিপ টিউবওয়েল ছিল, কিছুদিন ধরে সেটা অকেজো হয়ে গেছে। স্থানীয় জনসাধারণের জলের অসুবিধা ভীষণ ভাবে হচ্ছে এবং পৌরসভার পক্ষ থেকে সেখানে বিকল্প ব্যবস্থা নেওয়া সম্ভব হয়নি। ৮ নং ওয়ার্ডের যে অংশে এই ঘটনা চলছে, সেখানে ১০ হাজার লোকের বাস। আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, যে তিনি এই ব্যাপারে পি. এইচ.ই-র সঙ্গে কথা বলে ঐ ওয়ার্ডে ডিপটিউবওয়েল বসানোর ব্যবস্থা করেন, এবং কাজটা যাতে ত্বরান্বিত হয় সেই এলাকার মানুষ যাতে জল পেতে পারে, পানীয় জল যাতে তারা পায় তার ব্যবস্থা তাড়াতাড়ি করুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী

বুদ্ধদেব বাবুর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া শহর এবং হাওড়া জেলার জলের অভাবের কথা খবরের কাগজে আপনারা দেখেছেন। চিরকাল হাওড়া শহর এবং হাওড়া জেলা জলের ব্যাপারে উপেক্ষিত হয়ে রয়েছে। আজকে তার প্রতিকার হওয়া দরকার। সমস্ত কাগজে সেখানকার পানীয় জলের অভাবের কথা প্রতিদিন লেখা হচ্ছে তা সত্ত্বেও কোন ব্যবস্থা হচ্ছে না। যার ফলে সেখানে জন্ডিস মহামারী রূপে দেখা দিয়েছে, আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। আজকে যদি ওয়েস্ট বেঙ্গল গভর্নমেণ্ট একটা মেডিক্যাল টিম হাওড়ার বিভিন্ন জায়গায় পাঠিয়ে চিকিৎসার ব্যবস্থা না করা হয়, তাহলে এই সব রোগ আরও বৃহত্তর আকারে মহামারী রূপে দেখা দেবে। বারবার বলা সত্ত্বেও সেখানে টিউবওয়েলগুলো রিপ্লেস করা হচ্ছে না। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেণ্ট মেডিক্যাল টিম পাঠিয়ে চিকিৎসার ব্যবস্থা সেখানে করুন, তা নাহলে পরিণামে অত্যন্ত ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে।

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার, স্যার, একটা বিষয় আমি আপনার কাছে উল্লেখ করতে চাই। আপনি জানেন ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের এবং সাম্যবাদী আন্দোলনের অন্যতম নেতা কমরেড মুজফ্ফর আহমেদের এবছর শতবার্ষিকী পালিত হচ্ছে। স্যার, আপনি আরও জানেন যে, আজ থেকে প্রায় ৬০ বছর আগে ইংরাজরা ভারতবর্ষে যে মীরাট ষড়যন্ত্র মামলা করেছিল তাতে মুজফ্ফর সাহেবের যাবৎজীবন জেল হয়েছিল। পরবর্তীকালে অ্যাপিলের মধ্যে দিয়ে সেই শাস্তির মেয়াদ কমে ছিল। আজকে আমাদের মুজফ্ফর সাহেবের জন্ম শতবার্ষিকীর সাথে সাথে মীরাট ষড়যন্ত্র মামলার ৬০ বছরও পালন করা উচিত। এই প্রসঙ্গে আমি আপনার কাছে অনুরোধ করছি, আপনি মুজফ্ফর আহমেদের জন্ম শতবার্ষিকীতে তাঁর একটা ছবি আমাদের বিধানসভার লবিতে রাখার ব্যবস্থা করুন। কারণ আজকে তাঁর প্রতি সম্মান দেখাবার জন্য তা করা উচিত । আমরা জানি আমাদের পশ্চিমবঙ্গ তথা পশ্চিমবঙ্গ বিধানসভা এই সব ক্ষেত্রে সব সময়ই অন্য জায়গার তুলনায় এগিয়ে থাকে । সুতরাং সেদিক থেকেও আমাদের সেই ব্যবস্থা করা উচিত । তাই আমি এই আবেদনটি আপনার কাছে রাখলাম।

**মিঃ স্পিকার ঃ** মিঃ দে, অ্যাসেম্বলির ব্যাপারে এখানে না বললেই পারতেন। ও-সম্পর্কে ফর্মালি আপনি আমাকে একটা চিঠি লিখতে পারতেন। ওটা নিয়ে তো কোন ডিসপুট নেই, ডিবেট নেই। আপনি ফর্মালি চিঠি লিখবেন, ওটা অ্যাকসেপ্ট হয়ে যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাস্তাঘাটের দুরাবস্থার কথা এখানে উল্লেখ করতে চাই। ইতিপূর্বে আমাদের যতীন চক্রবর্তী মহাশয় পি.ডাবলু.ডি.মন্ত্রী ছিলেন, তিনি যা হোক রাস্তাঘাটগুলো একটু দেখে ছিলেন। কিন্তু যেদিন থেকে তাঁকে তাড়িয়ে দেওয়া হয়েছে সেদিন থেকে সেগুলি আর কেউ দেখছেন না। অবশ্য সেদিন থেকে মাননীয় মুখ্যমন্ত্রী পি.ডাবলু.ডি-র দায়িত্ব নিয়েছেন, কিন্তু তিনি নানান কাজের চাপে এই ডিপার্টমেণ্ট ভাল ভাবে দেখবার সময় পাচ্ছেন না। ফলে রাস্তাঘাটের এমন অব্যবস্থা হয়েছে যে, বাস এবং অন্যান্য অ্যাক্সিডেণ্ট দিনের পর দিন ঘটছে। আমরা দেখছি বর্তমানে বেশিরভাগ অ্যাক্সিডেণ্টের জন্য খারাপ রাস্তাই দায়ী। একদিকে রোড্ ট্যাক্স আদায় করা হচ্ছে, আর একদিকে রাস্তাঘাটের দিকে কারও নজর নেই, সেগুলি মেরামত করা হচ্ছে না। যে দিন থেকে যতীন বাবুকে তাড়িয়ে মুখ্যমন্ত্রী দায়িত্ব নিয়েছেন সেদিন থেকে রাস্তাঘাটের

চরম দুরাবস্থা হয়েছে। সেইজন্য এমতাবস্থায় আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, পি.ডাবলু.ডি-র দায়িত্ব তিনি অন্য কোন মিনিস্টারকে দিন, অথবা নতুন কোন মন্ত্রীকে দিন। পশ্চিমবাংলার জনগণের স্বার্থে রাস্তাঘাটগুলির মেরামতের ব্যবস্থা করা হোক । শুধু পার্টিবাজী করলেই হবে না, মানুষকেও দেখতে হবে। রাস্তাঘাটের হাল সম্পর্কে মাননীয় সদস্যরা সকলে নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন। তাই আমি মাননীয় সদস্যদের বলছি যে, পশ্চিমবঙ্গের রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ হয়ে পড়েছে এবং তার জন্য বার বার অ্যাক্সিডেন্ট হচ্ছে। অথচ বর্তমানে রাস্তাঘাট মেরামতের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। আমি পি.ডাবলু.ডি-র চীফ্ ইঞ্জিনিয়ারের কাছ থেকে জেনেছি যে, সাধারণত শীতকালে বেশীরভাগ রাস্তা মেরামত করা হয়। কিন্তু বর্তমান বছরে ডিপার্টমেন্টের কোনও মন্ত্রী না থাকার জন্য তদারকি করার কোনও ব্যবস্থা নেই। আজকে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার থেকে চীফ্ ইঞ্জিনিয়ার পর্যন্ত সকলেই যে যার খুশি মতো ঘুরে বেড়াচ্ছেন। আমি একজনকে জিজ্ঞাসা করলাম যে, রিপেয়ারিং-এর টাকা আছে কিনা। তিনি আমাকে জানালেন্ যে, কোনও টাকা নেই। ফলে পি.ডাবলু.ডি (রোডস্) রাস্তা রিপেয়ার করতে পারছে না। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, তিনি একজন মন্ত্রীকে এবিষয়ে দায়িত্ব দিন এবং রাস্তাগুলি মেরামত করার ব্যবস্থা করুন।

[1-50--2-00 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি যা পশ্চিমবঙ্গে আলোড়ন সৃষ্টি করেছে এবং এই বিষয়টি আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জাল সার্টিফিকেট নিয়ে যারা নার্সিং ট্রেনিং-এ ঢুকেছিল পশ্চিমবঙ্গ সরকার সেটা ধরছেন। আইন কাউকে ক্ষমা করে না, ২০ বছর বাদে হলেও আইন তাকে ধরবে। হাইকোর্ট যে নির্দেশ দিয়েছেন সেটা পশ্চিমবঙ্গ সরকার মানবেন কি মানবেন না সেটা রাজ্য সরকারের বিষয়বস্তু, আমার কথা হচ্ছে, এই জাল সার্টিফিকেট মেয়েরা সংগ্রহ করল কোথা থেকে? নিশ্চই হায়ার সেকেণ্ডারি এডুকেশন বোর্ড থেকে এই সার্টিফিকেট সংগ্রহ করেছিল এবং যারা দিয়েছিন তারা টাকা নিয়ে এই কাজ করেছিল। যারা টাকা নিয়ে এই কাজ করেছিল তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন কি না? দ্বিতীয় কথা হচ্ছে, মেয়েরা নার্সিং ট্রেনিং-এর জন্য নিশ্চয় পরীক্ষা দিয়েছে। খাতা কারা দেখেছেন এবং অ্যাপয়েন্টমেন্ট কারা দিল? আমি মনে করি যারা অ্যাপয়েন্টমেন্ট দিল তারা হচ্ছে সাংঘাতিকভাবে দোষী, তারাই এই সমস্ত মেয়েদের বিপাকে ফেলেছে। যারা এই জাল সার্টিফিকেট দিয়েছে আমি মনে করি তারাই এই সমাজে দুর্নীতি পরায়ণ লোক, তারাই এই সমস্ত মেয়েদের অসহায় অবস্থার মধ্যে ফেলেছে। যারা এই জাল সার্টিফিকেট দিল এবং হেলথ ডিপার্টমেন্টের যারা পরীক্ষা নিয়ে খাতা দেখে অ্যাপয়েন্টমেন্ট দিল এইসব দুষ্টচক্রকে পশ্চিমবঙ্গ সরকারের খুঁজে বের করা উচিৎ এবং যথাযথ শাস্তি দেওয়া উচিৎ বলে আমি মনে করি।

**মিঃ স্পিকার ঃ** যারা চুরি করে এবং যারা চুরির মাল কেনে দুজনই চোর।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে আলিপুর ট্রেজারি নিয়ে অনেক জল ঘোলা হয়েছে, অনেক কথা আমাদের পক্ষ থেকে বলা হয়েছে এবং এই হাউসে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া

হয়েছে। এরপর বহরমপুর ট্রেজারি কেলেঙ্কারীর কথাও বলা হয়েছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় এই ট্রেজারি কেলেঙ্কারী নতুন কিছু নয়। ইতিমধ্যে হাওড়ার ট্রেজারিতে লক্ষ লক্ষ টাকা কো-অর্ডিনেশন কমিটির নেতৃবৃন্দের সহায়তায় চুরি হয়ে গেছে। আজকে যদি খবর নিয়ে দেখবার চেষ্টা করেন তাহলে দেখবেন হাওড়ার জেলাশাসক নিজে রিপোর্ট দিয়েছে ৬ লক্ষ টাকার জালিয়াতি হয়ে গেছে কোনও কোনও কর্মচারীর সহায়তায়। এখন এই টাকার পরিমাণ ৬ লক্ষ হতে পারে,১২ লক্ষ হতে পারে,২০ লক্ষ হতে পারে, ৪০ লক্ষ হতে পারে, ১ কোটি হতে পারে কিম্বা ২ কোটি হতে পারে, আমার কথা হচ্ছে এ ব্যাপারে তদন্ত করে এই কর্মচারিদের হাত থেকে প্রশাসনকে বাঁচাতে হবে। দরিদ্র মানুষ যাদের পেনশন প্রাপ্য এই প্রাপ্য টাকা না পাওয়ার জন্য তদন্ত করতে গিয়ে এই চুরি ধরা পড়েছে। আমি আপনার মাধ্যমে এই সরকারকে বলতে চাই, বিভিন্ন জায়গায় ট্রেজারি কেলেঙ্কারী হচ্ছে, আপনারা চিৎকার করে সংখ্যাধিক্যের জোরে চেপে দিতে পারেন, কিন্তু প্রকৃত ঘটনা হচ্ছে, আপনাদের পৃষ্ঠপোষকতায় এক শ্রেনীর কর্মচারী বিভিন্ন ট্রেজারীর টাকা নয়-ছয় করছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে সজাগ হবার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ ওমর আলী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবরের কাগজে দেখলাম যে, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় নাকি বলেছেন দিনে রাতে ২৪ ঘণ্টার মধ্যে মাত্র দুঘণ্টা লোডশেডিং হয়। কিসের ভিত্তিতে এ কথা বলেছেন বা আদৌ এ কথা বলেছেন কিনা? কারণ, পশ্চিমবঙ্গের কোনও জায়গায় এই চিত্র আছে কিনা তা আমার জানা নেই। আমার নির্বাচনী এলাকা পাঁশকুড়ায় বিদ্যুতের চিত্র একেবারে ভিন্ন। আমি সেগুলি আপনাকে জানাচ্ছি -- ১৯ শে এপ্রিল বিকেল ৫ টা থেকে ২০ শে এপ্রিল সকাল ১০টা পর্যন্ত, ২৫শে এপ্রিল ৬টা থেকে ২৬শে এপ্রিল সকাল ১০ টা পর্যন্ত ১৬ ঘণ্টা, ২৭ তারিখ বিকেল ৩টে থেকে ২৮ তারিখ রাত্রি ১০ টা পর্যন্ত এই ৩১ ঘণ্টা পাঁশকুড়ায় বিদ্যুৎ সরবরাহ ছিল না। আমি যে হিসাব টা দিলাম এটা ১২ ঘণ্টার বেশি স্থায়ী লোডশেডিং আর ২ থেকে ১২ ঘণ্টা পর্যন্ত প্রত্যেকদিন লোডশেডিং হচ্ছে পাঁশকুড়ায়। এটা নিত্য নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। ১০ বছর ধরে পাঁশকুড়ার ইতিহাসে এমন একটি দিন নেই যেখানে ২৪ ঘণ্টায় ১০ থেকে ১৫ বার লোডশেডিং বা বিদ্যুতের সরবরাহের ব্যাঘাত না হয়। এ ব্যাপার নিয়ে সবাইকে বলেছি, বিদ্যুৎ মন্ত্রীকে বলেছি কিন্তু কোনও প্রতিকার হয় নি, বিধানসভায় একাধিকবার উল্লেখ করেছি, আজও আপনার মাধ্যমে বিষয়টি উল্লেখ করছি, মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে এ সম্বন্ধে একটু ব্যবস্থা গ্রহণ করতে বলুন।

**সুদীপ বন্দোপাধ্যায়** ঃ মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে গত ২৯শে এপ্রিল রাত্রে আমাদের কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সী মহাশয়ের গাড়ির দুর্ঘটনাকে কেন্দ্র করে একটি ব্যবস্থা গ্রহণ করার জন্য উল্লেখ করছি এবং এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বিবৃতি দাবি করছি। মাননীয় প্রিয়রঞ্জন দাশমুন্সী মহাশয়ের নিরাপত্তার ব্যাপারে কলকাতার এবং রাজ্যের পুলিশ অবহেলা করেছে। তাঁর বাড়িতে যে পুলিশের ব্যবস্থা ছিল সেটা তুলে নেওয়া হয়েছে এবং কলকাতা থেকে বাইরে যাবার সময় তাঁর গাড়ির সামনে যে এসকর্ট ভ্যান অর্থাৎ একটি পুলিশ এসকর্ট ভ্যান থাকার কথা, সেটাও তুলে নেওয়া হয়েছে। এয়ার পোর্ট থেকে বিমান আসতে দেরি হওয়ায় রাত্রি ১১ টার পর এয়ার পোর্ট থেকে শহরে

ঢোকবার মুখে তাঁর সঙ্গে অন্তত একটি পুলিশ এসকর্ট থাকবে। সেদিন যদি ঐ পুলিশ এ্সকর্ট থাকত তাহলে এ অবস্থা ঘটতে পারত না। তিনি বলেছিলেন যে, যে রাজ্যে কংগ্রেসিদের নিরাপত্তা নেই সেখানে এ ধরনের সিকিউরিটি চাইনা। কিন্তু সভাপতি পরিবর্তন হওয়ার পর নিরাপত্তা রাখার কথা বলেন, কিন্তু এখন পর্যন্ত আমি জানিনা, রাজ্য সরকারের নির্দেশে কিনা এ ব্যাপারে ব্যর্থতা দেখা গেছে। হাইওয়ে পেট্রল কার না এলে ঐ গাড়ি ও ড্রাইভারকে গ্রেপ্তার করা যেত না। গাড়ির মালিক মিঃ কোঠারির আত্মীয় মিঃ বিড়লা মাননীয় প্রিয়রঞ্জন দাশমুন্সীর বাড়িতে এসেছিলেন এবং বলেছেন যে গাড়ি রাত্রি ৯ টার সময় বাড়ী ঢুকে যাওয়ার কথা, সে রাত্রি ১১ টার পর কি করে ওখানে যায় এবং গাড়ির ক্ষতি করে, এটা সম্পূর্ণ ভাবে তদন্ত করা প্রয়োজন। গাড়ি এবং চালক সবাই এখন পুলিশ হেফাজতে আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে ওনাকে রিসিভ করতে রাজ্য সরকারের প্রোটকল এয়ারপোর্টে একটা পেট্রল কার, এসকর্ট গাড়ি একটা তাঁর বাড়ি অবধি পৌছে দেবার কথা, কিন্তু বিধায়কদের যেমন একটি করে সিকিউরিটি গার্ড থাকে আপনি শুনলে বিস্মৃত হবেন যে, ঠিক সেই রকম ওনারও মাত্র ২ জন সিকিউরিটি গার্ড আছে। ১২ ঘণ্টা অন্তর তাদের কাজের বদল হয়, সেই রকম এম.এল.এ. দের মত্রে মাত্র একজন সিকিউরিটি গার্ড এবং একজন কনষ্টেবল তাঁর জন্য নিয়োজিত আছে।

[2-00--2-10 P.M.]

আমি স্যার আপনাকে অনুরোধ করব, অন্তত কলকাতা শহরে রাত্রের ক্ষেত্রে এবং বাইরে যাবার ক্ষেত্রে নিরাপত্তা ব্যবস্থা সম্পর্কে আপনি মুখ্যমন্ত্রীকে বিশেষ দৃষ্টি দিতে বলুন, কারণ এর আগে হাওড়াতেও একটি ঘটনা ঘটেছিল প্রিয়বাবুর গাড়ীর উপর আক্রমণ হয়েছিল। সেই আক্রমণের পর তিনি নিজে গিয়ে থানায় অভিযোগ করেছিলেন, কিন্তু সেই অভিযোগের ভিত্তিতে একজনও গ্রেপ্তার হয়নি। সেজন্য মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি, কলিং অ্যাটেনশনও দিয়েছি, সমস্ত বিষয়গুলোকে তিনি যেন নিজের মনের মধ্যে এনে ক্যালকাটা পুলিশ এবং রাজ্য পুলিশের বিষয়টা একত্রে আমাদের কলিং অ্যাটেনশনের জবাব দেন যাতে বিষয়টা পরিষ্কার হয়। তিনি যেন রাজ্য সরকার এবং পুলিশ প্রশাসনকে নিরাপত্তা রক্ষার ক্ষেত্রে সরাসরি নির্দেশ দেন, কারণ আমরা জানি, প্রাক্তন প্রধানমন্ত্রীকে চীফ সিকিউরিটি অফিসার শ্রী গোপাল দত্ত এই ব্যাপারে বিশেষ ইনস্ট্রাকশন দিয়েছিলেন। ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তাঁর ফর্মার চীফ সিকিউরিটি এক্ষেত্রে একটা বিশেষ নির্দেশ পাঠিয়েছিলেন প্রাইম মিনিস্টারস অফিস থেকে এই সিকিউরিটির ব্যাপারটা জোরদার করতে। সেই নির্দেশ এখনও বলবৎ আছে কিনা সেটা যদি মুখ্যমন্ত্রী একটু তদন্ত করে দেখেন তো ভাল হয়। আমি আপনার মাধ্যমে বিষয়টার প্রতি যথাযথ গুরুত্ব দিয়ে জবাব দিতে অনুরোধ করছি।

**শ্রী আবুল বাসার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কংগ্রেসিরা এখন কয়েকটি নতুন ধরনের প্রচার আরম্ভ করেছে, বিশেষ করে মুসলিম এলাকায় গিয়ে এই রোজার সময় কোথাও কোথাও ফলমূল দিচ্ছে, কোথাও কোথাও আবার কাপড়-জামা দিচ্ছে, আবার কোথাও গিয়ে বলছে, বামফ্রন্ট

সরকার তোমাদের এসব দিচ্ছে না, কাজেই তোমরা এর বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারো, আন্দোলন কর। অর্থাৎ সম্পূর্ণভাবে একটা প্ররোচনা। র‍্যাশন শপের মাধ্যমে চিনি, সুজি ইত্যাদি দেবার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব কতটা সেটা না বলে তারা প্রচার করছে যে, রেশন শপে চিনি, সুজি পাওয়া যাচ্ছে না; ঈদ আসছে কিন্তু সরকার তোমাদের দেখছেন না। কিন্তু এইরকম প্রচার খুব বিপদজনক। তারা বলছেন, সম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য তাঁরা এটা করছেন, কিন্তু আসলে এটা সাম্প্রদায়িক প্রচার ছাড়া আর কিছু নয়। আমার মনে হয়েছে, এটা আগামী দিনের ভোটের দিকে তাকিয়েই করা হচ্ছে। আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব, তিনি বিবৃতি দিয়ে বলুন যে, এই চিনি, সুজি ইত্যাদি সাপ্লাই দেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও ষড়যন্ত্র আছে কিনা। আজকে প্রচারের মাধ্যমে ওরা বলছেন, কংগ্রেসের মাধ্যমে এগুলো করা হচ্ছে, কাজেই আপনারা বামফ্রন্টের বিরুদ্ধে বিক্ষোভ দেখাতে পারেন। আপনারা, কংগ্রেসি যাঁরা এখানে আছেন, চিন্তা করুন যে এই পথে যাবেন কি না? এই রকমভাবে উস্কানি দিয়ে আজকে তাঁরা মুসলমানদের প্রতি দরদ দেখাচ্ছেন। মনে হচ্ছে যেন, তাদের জন্য একেবারে দরদে ফেটে পড়ছেন। ১৯৫০ সালের দাঙ্গার সময়ও আমরা কংগ্রেসের তরফ থেকে এইরকম করতে দেখেছি। আমার এলাকায় একটি ঘটনা ঘটল। প্রায় আধ কিলোমিটার দুরে যেখানে আমি মিটিং করছিলাম সেখানে লাঠিসোটা নিয়ে আক্রমণ হল। সেখানে তারা আমাকে প্রশ্ন করল, ১৯৭২ সালের কথা তো বলেন, তবে এখন কেন ঘটছে? তারা বলল - আপনাকে পাকিস্তানে পাঠাতে হবে। তবে এখন তারা হিমশিম খাচ্ছে, তবে কোনও পুলিশ অ্যাকশন হয় নি। এখন আমি দেখতে পাচ্ছি আগের মতো সেখানে লড়াই বাঁধাবার তারা চেষ্টা করছে। আমি সেখানে মিটিং করেছি এবং বলেছি ওঁরা লড়াই বাঁধাবার চেষ্টা করছে, সাধারণ নাগরিক জীবন বিপন্ন করার চেষ্টা করছে এবং গণ আন্দোলনকে ভেঙ্গে দেবার চেষ্টা করছে। আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব আপনি তাঁদের এই কথা বলার সুযোগ দেবেন না, ওঁদের মুখোশ খুলে দিন, এই ব্যাপারে আপনি একটা বিবৃতি দিন। এখন এই অবস্থা, তাঁরা এই ভাবে প্ররোচনা দেবার চেষ্ঠা করছেন। এখানে কেন্দ্র ষড়যন্ত্রমুলক কাজ করছে, তাঁরা চিনি, সুজি ভাল চাল দিচ্ছে না অথচ প্রচার করছেন যে এই রোজার সময় তোমাদের এই সরকার রেশন দিচ্ছে না, ঈদের সময় দেবে না। এই ব্যাপারে আমার ভয় হচ্ছে, এই ব্যাপারে সতর্ক দৃষ্টি দেওয়া প্রয়োজন।

**Mr. Speaker :** Mr. Sadhan Pande, please (not present). I call upon Shri Saugata Roy.

**শ্রী সৌগত রায় ঃ** [* * *]

**Mr. Speaker :** Mr. Roy, on a Press Statement, no mention can generally be made .You have not given notice to the Chief Minister on the allegation you are making against his. How will he reply? All will be expunged. No, no. I will not allow it. You give him the notice. All will be expunged.

* * *Note:- Expunged as order by the chair

Now I call upon Shri Sumanta Kumar Hira.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপুর্ণ জরুরি ঘটনা বিধানসভার সামনে রাখছি। স্যার, আপনি লক্ষ্য করে থাকবেন বেশ কিছু দিন ধরে কংগ্রেস দল সেবাদল নামে একটা সংগঠন গড়ে তুলেছে। সারা পশ্চিমবাংলা জুড়ে শুধু নয় শুনছি সারা ভারতবর্ষ জুড়ে রাজীব গান্ধীর আশির্বাদ নিয়ে এই সেবাদল গড়ে তোলা হচ্ছে। কলকাতায় সেবাদলের একটা শিবির হল সেখানে রাজীব গান্ধী নিজে উপস্থিত থেকে আশির্বাদ করে গেছেন। খবর আছে এই সেবাদলকে অস্ত্রে-শস্ত্রে সজ্জিত করে কংগ্রেস (আই) একটা গ্যাংস্টার গড়ে তুলছে। তারা বিভিন্ন অস্ত্রে-শস্ত্রে সজ্জিত, তাদের নানা রকম ট্রেনিং দেওয়া হচ্ছে, বোম তৈরি করার ট্রেনিং দেওয়া হচ্ছে, তাদের রকেট ছোঁড়ার ট্রেনিং দেওয়া হচ্ছে, তাদের স্টেনগান, পাইপ-গান, পিস্তল, রাইফেল এই সব চালাবার ট্রেনিং দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবর আছে এই সেবাদল দিয়ে তাঁরা আগামী নির্বাচনে গোটা ভারতবর্ষে রিগিং করবে, নির্বাচনে জালিয়াতি করবে। এই সেবাদলকে মধ্যপ্রদেশের চম্বলে ট্রেনিং দেওয়া হচ্ছে। এই জিনিস তৈরি হলে ভারতবর্ষের গণতন্ত্র বিপন্ন হবে। কিভাবে সেটা রক্ষা পাবে আমি জানিনা। ভারতবর্ষ কে রক্ষা করার জন্য এদের মুখোশ খুলে দেওয়া দরকার। ওই গনিখান সাহেব যেভাবে করেছিলেন।

( এই সময় মাইক বন্ধ হয়ে যায় )

[2-10--2-20 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর(মাধ্যমিক ও প্রাথমিক) দৃষ্টি আকর্ষণ করছি এবং সাথে সাথে শিক্ষা দপ্তরের রাজনীতির আখড়ার বিষয়টি আপনার কাছে উল্লেখ করছি। আপনি জানেন যে ১৯৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে একটি নির্দেশ জারি করা হয়েছিল শিক্ষা দপ্তরের পক্ষ থেকে এই বলে যে রাজ্যের মধ্যে যত অর্গানইজিং স্কুল উইথ অর্গানাইজিং টিচার আছে, তাদের কাউকে নতুন করে রেকগনিশন দেওয়া হবে না। আপনি জানেন যে ১৯৭৭ সালের আগে এবং ১৯৭৭ সালের সময়ে অ্যারাউণ্ড ৭৭, অনেকগুলি অর্গানাইজিং স্কুলের আবেদন প্রত্যেক ডি.আই.স্কুল-এর কাছে জমা ছিল। আমরা দীর্ঘদিন পরে লক্ষ্য করলাম, ঐ অর্ডার বলবৎ থাকা সত্ত্বেও রাজনৈতিক কারণে শাসক দলের মেন্ রাজনৈতিক দল উত্তর চব্বিশ পরগনার হিঙ্গলগঞ্জে একটি স্কুল যা চালাচ্ছিলেন, সেই স্কুলকে রেকগনিশন দেওয়া হয়েছে। যেটি একটি অর্গানাইজিং স্কুল এবং অর্গানাইজিং টিচার দ্বারা চালানো হচ্ছিল, সেই রকম একটি স্কুলকে রেকগনিশান দেওয়া হয়েছে। তাছাড়া ১১জন নন-ট্রেন্ড টিচারকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে কথা বিশেষ ভাবে বলতে চাই তা হচ্ছে, একটা অর্ডার যদি থাকে এবং সেই অর্ডারকে ভায়োলেট করে যদি কোন কাজ হয় তাহলে তাকে টোটাল অর্ডার ইনফ্রাকশাস অ্যাণ্ড ভয়েড হয়ে যায় বলে, ভায়োলেট হয়ে যায় বলে আমি মনে করি। তাই পশ্চিমবঙ্গ সরকার যে অর্ডার পাস করেছিলেন সেটি অ্যাবসলিউটালি ইনফ্রাকশাস হয়ে গেছে। আমি আপনার কাছে নিবেদন করছি, যেসব অর্গানাইজিং স্কুল রয়েছে, বিশেষ করে হাওড়া জেলায় যেগুলি রয়েছে, যেগুলির

ইনকোয়ারী হয়েছে সেগুলিকে এবং যেগুলির ইনকোয়ারী হয়নি সেগুলিকে ইনকোয়ারী করে প্রতিটি স্কুলের রেকগ্নিশন দেওয়া হোক।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বাঁকুড়া জেলাতে যে বিশেষ খরা পরিস্থিতির সৃষ্টি হয়েছে সেই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এ সম্পর্কে এখানে বারবার দৃষ্টি আকর্ষিত হয়েছে এবং এর মোকাবিলার জন্য চেষ্টা করা হচ্ছে, আমি এই ব্যাপারে বিশেষ কয়েকটি বিষয়ে বলতে চাই। আমার নির্বাচনী এলাকায় ৪টি ডিপ-টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে, এরমধ্যে একটি সীলড্ করা আছে। গ্রাউণ্ড ওয়াটার সার্ভে বোর্ড এই ডিপ-টিউবওয়েল করে সীল করে রেখে দিয়েছে। এদিকে যদি অবিলম্বে চালু করা যায় তাহলে ঐ অঞ্চলের শস্য চাষে এবং লোকেদের পানীয় জল সরবরাহ করা যাবে। নামছোরা, দাসদীঘি এবং জয়পুর ফার্মে অবিলম্বে যদি জল সরবরাহ না করা যায় তহলে ঐ সমস্ত অঞ্চলের মানুষের শস্য নষ্ট হবে এবং খুব শীঘ্র সেখানে নানাবিধ অসুবিধা দেখা দেবে। সেখানে ইতিমধ্যে পেটের অসুখ দেখা দিয়েছে। যদিও এরজন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, মেডিক্যাল টিম পাঠানো হয়েছে, তবুও আরও ব্যাপক কিছু যাতে না ঘটে সেজন্য আমি মাননীয় ক্ষুদ্রসেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, বিশেষ করে গ্রাউণ্ড ওয়াটার সার্ভে বোর্ড ওখানে ডিপ টিউবওয়েল করে যেটিকে সীল করে রেখেছে সেটিকে তিনি যেন অবিলম্বে চালু করার নির্দেশ দেন। এটা করলে ওখানকার মানুষের উপকার হবে।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ**স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করতে চাই। স্যার, বক্রেশ্বর নিয়ে যখন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অভিযোগ উঠেছে যে, কেন্দ্র রাজ্যকে বঞ্চিত করেছে, তখন বক্রেশ্বর নিয়ে রাজনীতি করা হচ্ছে। বক্রেশ্বর নিয়ে প্রত্যেকের কাছ থেকে -- প্রত্যেক সরকারি কর্মচারি, সে কেন্দ্রীয় কর্মচারি বা রাজ্য সরকারি কর্মচারি হোক, এমন কি স্কুল কলেজেও প্রত্যেকের কাছে বলা হচ্ছে তাঁরা যেন চাঁদা দেন। বক্রেশ্বরের জন্য সি.পি.এম. ভিক্ষার ঝুলি নিয়ে নেমে পড়েছে। আমরা যদিও জানি যে, বক্রেশ্বর কোনওদিন সম্ভব হবে কিনা সেই ব্যাপারে যথেষ্ট সন্দেহ আছে। কেন্দ্রীয় সরকার বিশ্বব্যাঙ্কের সাহায্যে আসানসোলের কাছে উখড়া বলে যে জায়গা আছে, সেখানে শোনপুর বাজারী কোল মাইন প্রোজেক্ট-এর জন্য ২০০ কোটি টাকা দিতে চেয়েছিল। সেখানে ২০০ কোটি টাকা এই বছর দেবার শেষ দিন ছিল। যেহেতু রাজ্য সরকার শোনপুরিবাজারি কোল মাইন প্রোজেক্ট জমির অধিগ্রহণের ব্যাপারে ইস্টার্ন কোল ফিল্ডস্ লিমিটেড কোনও সাহায্য করেন নি, উল্টে বেগড়া দেবার চেষ্টা করেছেন। সেইজন্য শোনপুরি বাজারি কোল মাইন প্রোজেক্ট হতে পারে নি। ওই দিন বিশ্বব্যাঙ্কের ২০০ কোটি টাকা দেবার শেষ দিন ছিল। ওটা পাইপ লাইন ছিল। আমি এই ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রী বসন্ত শাঠের সঙ্গে কথাও হয়েছিল। তিনি বললেন যে মুখ্যমন্ত্রী এই ব্যাপারে কথা দিয়েও কথা রাখলেন না।

## ZERO HOUR

**ডাঃ ওমর আলি ঃ**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৯শে এপ্রিল আমার নির্বাচনী এলাকায় রাধাবল্লভচক,পুরুষোত্তমপুর,খণ্ডখোলা এবং নীলকণ্ঠ এলাকায় প্রবল ঘূর্ণী ঝড় এবং সেচ সেবিত এলাকায় প্রচন্ড শীলাবৃষ্টি হয়েছে সেচের জলের অভাব থাকা সত্ত্বেও চাষীরা

অক্লান্ত পরিশ্রম করে ফসল ফলিয়েছেন। কিন্তু তার একটা বড় অংশ শিলাবৃষ্টির ফলে নষ্ট হয়েছে। পানের বরজগুলি সব নষ্ট হয়ে গেছে। প্রায় ১৫ লক্ষ টাকার ফসল নষ্ট হয়ে গেছে। ওখানকার মানুষেরা সর্বশান্ত হয়ে পড়েছে। সুতরাং রাজ্য সরকারের কাছে আমার আবেদন অবিলম্বে ওই মানুষদের সাহায্য করা হোক।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংবাদপত্রে দেখলাম যে কেন্দ্রীয় সরকার হঠাৎ জওহরলাল নেহরুর নামে রোজগার যোজনা ঘোষণা করেছেন। এটা একটা মতলব বুঝতে হবে, কারণ এতদিন ধরে যে পরিকল্পনাগুলি ছিল সেইগুলি বাদ দিয়ে যেমন আর এল জি পি, এন আর ই পি এইসব স্কীমগুলি বন্ধ করে দিয়ে এবং তার যে টাকা পয়সাগুলি ছিল সেগুলি বন্ধ করে দিয়ে জওহরলাল নেহেরু রোজগার যোজনা এইটা চালু করেছেন। এরজন্য ২১ কোটি টাকা ধরা হয়েছে। কেন্দ্রীয় সরকার এইভাবে জনগণের টাকা নিয়ে নয়ছয় করছেন। আমার বক্তব্য এই ধরনের একটা স্কীম করে আমাদের যুব সমাজকে ভ্রান্ত পথে নিয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে সেই সঙ্গে সঙ্গে মহিলাদেরও ভ্রান্ত পথে নিয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে। এই ধরনের ধাপ্পা বাজির কারণ কি? বর্তমানে যেসব স্কীম আছে সেগুলিকে বন্ধ করে জওহরলাল নেহেরু স্কীম করা হয়েছে। আমার বক্তব্য যে, আগেকার যেসব স্কীমগুলি আছে সেগুলি রেখে যদি এই জওহরলাল নেহেরু রোজগার স্কীম করেন তা হলে তাঁদের সাধুবাদ জানাব এবং অভিনন্দন জানাব।

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দু-তিন দিন আগে আমি কাগজে দেখলাম রাজীব গান্ধী পঞ্চায়েতের ডাকা মঞ্চে অন্তত স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গ পঞ্চায়েতী ব্যবস্থায় খুব ভালো। এটা শুনে আনন্দ হল। মনে হল তাঁর কিছু চৈতন্যের উদয় হল। কিন্তু যখন দেখলাম সংবিধানের কিছু পরিবর্তন করে পঞ্চায়েতের অধিকার, পঞ্চায়েত রাখা এবং পঞ্চায়েত ভেঙ্গে দেওয়ার অধিকার রাজ্যপালের হাত তুলে দেবার চক্রান্ত করা হচ্ছে তখন তা দেখে আমরা বিভ্রান্ত হলাম।

[2-20--2-30P.M.]

গত কয়েকদিন আগে অগণতান্ত্রিকভাবে কর্ণাটক বিধানসভা ভেঙে দেওয়া হয়েছিল, সেই রকম রাজ্যপাল আজকে সমস্ত জায়গায় আছেন এবং কার্যত কেন্দ্রীয় সরকারের নির্দেশে তারা রাজনীতি করছেন। তাদের হাত সাধারণ মানুষের উপকার হবে বলে আমার আশা নেই। আজকে পঞ্চায়েতের যে ব্যবস্থাকে রাজ্যপালের হাতে কেন্দ্র স্বরূপ রাখা ঠিক নয়। আমরা দেখেছি পশ্চিমবাংলা বাদে ভারতবর্ষের কোথাও পঞ্চায়েতি নির্বাচনে একটা গণতান্ত্রিক ব্যবস্থা নেই। রাজ্যপালের নির্দেশে রাজ্য সরকার যখন চলবে, তার হাতে যদি ক্ষমতা যায় তাহলে সাধারণ মানুষ হয়ত এই পঞ্চায়েতির সুষ্ঠ ব্যবস্থা থেকে বঞ্চিত হতে পারে তাই আমি এটার তীব্র আপত্তি করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যে রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠানের অনেক হাসপাতাল আছে, তাদের দুরাবস্থার কথাও আপনার জানা আছে। তাদের যে দু-একটি হাসপাতাল আছে, তার দ্বারা তারা মানুষের সেবা করে। বিশেষ করে রামকৃষ্ণ সেবা প্রতিষ্ঠান ওরা লোকের কাছ থেকে চাঁদা তুলে ভিক্ষা করে ওদেরকে বছরে ৮ লক্ষ

টাকার ঘাটতি মেটাতে হয়। প্রায় ২০০ টি বেড আছে, ফ্রী বেডও আছে। কিন্তু দুর্ভাগ্য যে এই হাসপাতালের সেবা প্রতিষ্ঠানে একটা গণ্ডগোল হচ্ছে, তার মূল কারণ যিনি তিনি হলেন আমাদের সরকার পক্ষের চীফ হুইপ মাননীয় সদস্য শচীন সেন মহাশয়। তিনি সাধুদের সম্পর্কে একটা কটুক্তি করেছেন এই সভায়। সমস্ত ভারতবর্ষের সাধুদের সম্পর্কে যে ঘৃণা এবং কটুক্তি ভাষা ব্যবহার করেছেন, আমি জানিনা উনি এই ব্যাপারে দুঃখ প্রকাশ করবেন কিনা, কারণ উনি এখন সরকারের মুখ্য সচেতক । উনি সেই শচীন সেন নন, যিনি বিজন সেতুতে কিছু আনন্দ মার্গীকে পুড়িয়ে মেরেছিলেন উনি সরকারের মুখ্য সচেতক হয়ে সাধুদের সম্পর্কে যে কটুক্তি করেছেন, তার জন্য বলব উনি ভারতবর্ষের সমস্ত সাধুদের কাছে হাতজোড় করে ক্ষমা চাইবেন। আপনি যদি তা না করেন তাহলে আমি মুখ্যমন্ত্রীকে বলব যে আপনার ঐ পদেতে থাকার যোগ্যতা নেই, আপনি অযোগ্য।

**মিঃ স্পিকার ঃ** আপনি গভর্নমেণ্ট হুইপ সম্পর্কে নো কনফিডেন্স মোশন করলেন, সেটা কি করা যায়?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি চীফ হুইপ সম্পর্কে নো কনফিডেন্স করিনি, আমি বলেছি আমি মুখ্যমন্ত্রীকে বলব।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় গতদিনও বিষয়টি উত্থাপন করেছিলেনয় আমি সংবাদপত্রেও দেখেছি এটা, তাই বাপুলি মহাশয়কে বলব তিনি একটু সাহায্য করুন, কারণ বিষয়টি কিছুই নয়, যেটার সমস্যার সমাধান করা যায়, যদি উনি কোঅপারেট করেন। আমি কিছু সংবাদপত্রে দেখলাম-যাদের কাজ নেই তো খৈ ভাজ--সম্পাদকীয়তে লিখে ফেলেছেন, আষাড়ে গল্প সাজাচ্ছেন। বিগত ১০ বছর ঐ হাসপাতালে আমি নিজেও যাইনি। আমি সংবাদ কতকগুলি নিয়েছি, আমার মনে হয় এরা খামোকা কতকগুলি বিষয় নিয়ে জল ঘোলা করছেন, কেন যে করছেন আমি জানি না । আমি সত্য বাপুলি মহাশয়কে বলব আপনি একটা আলোচনার ব্যবস্থা করুন, আমি সেখানে থাকব, একদিনে সব বিষয়ের ফয়সালা হয়ে যাবে। এটা নিয়ে রাজনীতি করা চলবে না, কারণ, রাজনীতি করা উচিত নয়। সংবাদপত্র অসত্য আষাঢ়ে গল্প বানিয়ে এডিটোরিয়াল ছাপিয়েছে। সেইসব বিষয়ে আলোচনা হোক, দেখা যাবে কোনটা সত্য। আমি সত্য বাপুলি মহাশয়কে বলব আপনি এটার একটা শান্তিপূর্ণ মীমাংসা চান কিনা, যদি চান তাহলে আপনি একটা আলোচনার ব্যবস্থা করুন, আপনার সহযোগিতা চাচ্ছি, আমি উপস্থিত থেকে এটার ফয়সালা করতে পারব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দৃষ্টিহীন সরকারের কি দৃষ্টি আকর্ষণ করব। স্যার, ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই বছরে হায়ার সেকেন্ডারি থেকে আরম্ভ করে এম.এ পর্যন্ত বিভিন্ন সময়ে আমরা দেখতে পেলাম প্রশ্নপত্র আগে থেকে ফাঁস হয়ে যাচ্ছে। আগে থেকে মেটিরিয়্যালস, ডকুমেন্টস বিভিন্ন মানুষ আপনাদের কাছে জমা দিয়েছে। আজকে এম বি বি এস পরীক্ষা হচ্ছে, গত পরশু দিন কাগজে ছাপা হয়ে গেল প্রশ্নপত্র। কি পরীক্ষা হবে? আজকে ১২টায় পরীক্ষা শুরু হয়েছে, দারুণ টেনশান, মন্ত্রী মহাশয় যদি থাকেন তাহলে এখনই পরীক্ষা বন্ধ করে দিন, নতুন করে পরীক্ষা নেবার ব্যবস্থা করুন।

এই জিনিস অন্য কোনও সরকারের আমলে যদি হত তাহলে এডুকেশন মিনিস্টার পদত্যাগ করতেন। আমাদের রাজ্য ইঞ্জিনিয়ারিং, মেডিক্যাল, স্কুল সমস্ত জায়গায় আজকে প্রশ্নপত্র ফাঁস হয়ে যাচ্ছে। আমার ধারণা এর পিছনে একটা ষড়যন্ত্র চক্রান্ত কাজ করছে। আমি দাবি করছি মন্ত্রী মহাশয় যদি থাকেন তাহলে এখনই পরীক্ষা স্থগিত রাখার ব্যবস্থা করুন এবং আবার নতুন করে প্রশ্নপত্র দিয়ে পরীক্ষা নেবার ব্যবস্থা করুন। কারণ, ইট ইজ এ সিরিয়াস কনসার্ন। প্রত্যেকটি কলেজে কি টেনশন চলছে, যে সমস্ত ছেলেমেয়েরা এম বি বি এস পরীক্ষা দিতে এসেছে তারা পরীক্ষা না দিয়ে বিক্ষোভ প্রদর্শন করেছ। ক্রমাগত প্রশ্নপত্র ফাঁস হয়ে যাচ্ছে এ একটা অদ্ভুত ব্যাপার। আমি এই বিষয়ে এডুকেশন মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে একটা ক্যানটিন আছে, সেই ক্যানটিনে যে সমস্ত রোগীরা হাসপাতালে ভর্তি থাকেন তাঁদের আত্মীয়রা যাঁরা রাত্রিবেলায় রোগীর পাশে থাকেন তাঁরা খাওয়া-দাওয়া করেন। গত ২১ শে এপ্রিল মীরা রায় বলে একজন মহিলার ছেলে হাসপাতালে ভর্তি আছে, তিনি দিনের বেলায় সেই ক্যানটিনে খেতে যান, খেতে গিয়ে দেখেন যে থালায় তাঁকে খাবার সরবরাহ করা হয়েছে তাতে একটা বিষধর সাপ মৃত অবস্থায় রয়েছে এবং সেটা নিয়ে গোটা বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে একটা বিরাট চাঞ্চল্যের সৃষ্টি হয়। আমাদের কাছে সংবাদ ঐ ক্যানটিনের যিনি মালিক এবং ম্যানেজার তিনি অত্যন্ত দুর্নীতিপরায়ণ লোক এবং অত্যন্ত আজে-বাজে খাবার সরবরাহ করে থাকেন।

[2-30--2-40 P.M]

এবং সেই সংবাদ ছবিসহ'বর্ধমান দৈনিক মুক্তবাংলা' পত্রিকায় বেরিয়েছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি এই ব্যাপারে তদন্ত করে একটা সুষ্ঠ ব্যবস্থা যেন নেওয়া হয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে এর আগেও রাজ্যের বিভিন্ন প্রশ্নতে বিচ্ছন্নতাবাদীদের আন্দোলন সম্পর্কে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। মেদনিপুর,ঝাড়গ্রাম প্রভৃতি অঞ্চলে ঝাড়খণ্ড মুক্তি মোর্চা এবং অন্যান্য নামে বিচ্ছিন্যতাবাদীদের আন্দোলন চলছে। অনেকে বলে থাকেন এর পেছনে কারও কারও সমর্থন আছে। আমার কাছে সংবাদ আছে ঝাড়খণ্ড পৌরসভার সি পি এম কমিশনার প্রত্যক্ষভাবে এই ঝাড়খণ্ড মুক্তি আন্দোলনে পুরোপুরি মদত দিচ্ছিলেন। শুধু তাই নয়, রাজ্য সরকারের একজন প্রাক্তন মন্ত্রী যিনি ঝাড়গ্রাম অঞ্চলে থাকেন তিনি প্রত্যক্ষভাবে ঝাড়খণ্ড মুক্তি মোর্চার কাজে নেমেছেন। সেই ভদ্রলোক এখনও সি পি এম-এ আছেন কিনা জানিনা, তবে জ্যোতিবাবুর আমলে তিনি ৫ বছর মন্ত্রী হিসাবে ছিলেন এবং এখন ওই ঝাড়খণ্ড মুক্তি মোর্চার আন্দোলনকে সম্পূর্নভাবে সমর্থন করছেন। যখন ঝাড়গ্রাম বনধ্ ডাক দেওয়া হয়েছিল তখন পুলিশ বনধ্‌কে সমর্থন করেছে। ঝাড়গ্রাম শহরে দেখা গেছে ব্যাঙ্কের কর্মাচারিরা কাজে ঢুকতে গেছে কিন্তু বাইরে পুলিশ তাদের বাধা দিয়েছে। কারণ পুলিশ অনুভব করছে স্থানীয় সি পি এম -এর লোকদের এর পেছনে সমর্থন আছে। স্যার, আমি মনে করি সি পি এম -এর লোকদের এই ধরণের আন্দোলনে মদত দেওয়া ঠিক হচ্ছেনা ।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয় হাউসে রাখছি গত বিধানসভায় দেখেছিলাম আমাদের বিদ্যুত মন্ত্রী জেলাওয়ারী বিদ্যুত সররবাহের ব্যাপারে একটা পত্রিকা বিতরণ করেছিলেন। আমি মন্ত্রী মহাশয়কে বলেছিলাম দক্ষিণ ২৪ পরগনার বাসন্তি ব্লকে কোনও কানেকশন নেই অথচ এই বইতে দেখছি ৬টি মৌজায় বিদ্যুত কানেকশন আছে বলে লেখা আছে। এছাড়া আমার একটা প্রশ্নের উত্তরে বিদ্যুৎ মন্ত্রী বলেছিলেন, ১৯৭৬ সাল থেকে ওই ৬টি মৌজায় বিদ্যুত রয়েছে এবং আরও ৩টি মৌজায় যাবে। আমি মন্ত্রী মহাশয়কে দুবার লিখিতভাবে এই ব্যাপারে অনুরোধ করেছি। এই ব্যাপারে পঞ্চায়েত এবং বিধানসভার এম এল এ -দের নিয়ে একটা কনভেনশন ডাকা হয়েছিল। আমি অবাক হয়ে যাচ্ছি, সুন্দরবন অঞ্চলের বাসন্তি, গোসাবা এবং হারোয়া প্রভৃতি অঞ্চলে বিদ্যুতের ব্যবস্থা নেই অথচ সরকারি অফিসাররা এই ধরনের ভুল রিপোর্ট তৈরি করে মন্ত্রী মহাশয়কে দিয়ে সেটা বিধানসভায় দাখিল করাচ্ছেন। বাস্তবে এই এলাকায় আদৌ কোনও বিদ্যুতের ব্যবস্থা নেই অথচ এখানে বলা হচ্ছে ৬টি মৌজায় বিদ্যুত দেওয়া হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, এটা পুনরায় সংশোধন করা হোক এবং অবিলম্বে ওই সমস্ত জায়গায় বিদ্যুত দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটি যুগান্তকারী বক্তব্য রাজীব গান্ধী রেখেছেন যার সম্পর্কে একটু আগে এখানে বিভ্রান্তিকর বক্তব্য রাখা হয়েছে। আমি ব্যাপারটা পরিষ্কার করে দিচ্ছি। গত মাসে ১৪ই এপ্রিল..................................

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, প্রাইম মিনিস্টারের বক্তব্যের ক্লারিফিকেশন কি "জিরো আওয়ারে" করা যায়?

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** ওঁরা জিনিসটাকে চক্রান্ত বলছেন তাই আমি আসল জিনিসটা সম্বন্ধে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। এই বছর ঠিক হয়েছে যে, ২ হাজার ১০০ কোটি টাকা গ্রামাঞ্চলের পঞ্চায়েতগুলিকে দেওয়া হবে। পশ্চিমবাংলার ভাগে পড়েছে পপুলেশন হিসাবে ১৭৪ কোটির বেশি টাকা এবং এই টাকাটা এই বছর পঞ্চায়েতগুলিকে দেওয়া হবে। এই টাকা দেওয়া হচ্ছে যারা দারিদ্র সীমার নিচে বাস করে তাদের জন্য। সারা ভারতবর্ষে ৪ কোটি ৪০ লক্ষ লোক দারিদ্র সীমার নিচে বাস করে। পশ্চিমবাংলায় যারা দারিদ্র সীমার নিচে বাস করে তাদের প্রত্যেকটি পরিবারের একজনের যাতে এমপ্লয়মেন্ট হয় সেই জন্য এই ১৭৪ কোটির বেশি টাকা এই বছর পশ্চিমবাংলার পঞ্চায়েতগুলির হাতে দেওয়া হবে এবং এই টাকা নিয়ে শুধুমাত্র দারিদ্র সীমার নিচে যারা বাস করে সেই সব পরিবারের একজন করে লোককে চাকরি দিতে হবে। কিন্তু এটাকে ঠিক ভাবে বুঝতে না পেরে বলছেন যে, এটা ঠিক হয়নি, রাজীব গান্ধী কি একটা চক্রান্ত করছেন ইত্যাদি। আমি শুধু আপনাকে বলব যে, পশ্চিমবাংলায় দারিদ্র সীমার নিচে বসবাসকারী প্রতিটি পরিবারের একজন লোককে চাকরি দেবার বন্দোবস্তো হয়েছে এই বছর বাই স্ট্যোনডিং রুপিজ ১৭৪ ক্রোরস অর মোর দ্যান দ্যাট অ্যামাউন্ট। এর চেয়ে ভাল কাজ আর নেই। পঞ্চায়েতের মধ্য দিয়ে এটা হবে। তবে একটি কথা হয়েছে যে, পঞ্চায়েত যেন সঠিক ভাবে আইডেন্টিফিকেশন করে যারা প্রকৃত দারিদ্র সীমার নিচে আছে তাদের জন্য সেখানে কাজের ব্যবস্থা করেন। সেটা করতে গিয়ে একটা আইন পার্লামেন্টে আনবার কথা হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বলেছেন যে,

হ্যাঁ, জিনিসটা, আইনটা একটু দেখেশুনে আমাদের আইন আনা উচিত একটু সময় তিনি দেখতে চেয়েছেন। তিনি আপত্তি করেন নি। তিনি বলেছেন যে হ্যাঁ, একটু দেখা যাক কিন্তু সেগুলি যদি আপনারা দারিদ্র সীমার নীচে বসবাসকারী মানুষের জন্য ব্যয় না করে সেই টাকাটা অসৎ উপায়ে অন্যভাবে ব্যয় করার চেষ্টা করেন তাহলে পার্লামেন্টের আইন আসবে, সেই আইনের মাধ্যমে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে। এই আইন পার্লামেন্টে আসবে এবং সেখানে নিশ্চয় আপনাদের আলোচনা করার সুযোগ হবে। ১৪ তারিখে ঘোষণা করেছেন লক্ষ্ণৌতে ডঃ বি.আর.আম্বেদকরের নামে একটি বিশ্ববিদ্যালয় হবে দরিদ্র মানুষের হায়ার এডুকেশন দেবার জন্য। শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবসদের আরও ১০ বছরের জন্য প্রিভিলেজ রাইট্সগুলিকে এক্সটেন্ড করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে । আমি জানি অনেকেরই এটা ভাল লাগছে না দারিদ্র সীমার নিচে যারা বসবাস করছে তাদের প্রত্যেকটি পরিবারের একজন লোক চাকরি পাক, কর্মসংস্থানের ব্যবস্থা হোক এটা অনেকরই ভাল লাগছে না। সেই জন্য এই টাকাটা যাতে আত্মসাৎ না হয় সেই বিষয়ে পার্লামেন্টে আইন করা হবে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে এটা আপনারা জেনে রাখুন ১৭৪ কোটির বেশি টাকা এই পঞ্চায়েতের মধ্য দিয়ে খরচ করা হবে।

**শ্রী ননী কর** ঃমিঃ স্পিকার, স্যার, মাননীয় সদস্য যে বিষয়টি এখানে উল্লেখ করলেন এতে বিভ্রান্তি আরও বাড়ল। উনি যে চাকরির কথা বলছেন সেটা হচ্ছে, গ্রামীণ নেহেরু যোজনা প্রকল্প। এই কথা উনি বললেন না যে, এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি. ইত্যাদি যেসব গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প রয়েছে সেগুলি সমস্ত বাতিল করে দিয়ে সবটা জুড়ে একটি জায়গায় নিয়ে এসেছেন। এই বছর যেটা চলে গেল সেই বছরের জন্য মোট যে টাকা ছিল তার থেকে কত টাকা মঞ্জুর হয়েছে সেটা না বলে তিনি এই কথা এখানে উপস্থাপিত করলেন । শুনেছি উনি স্পিকার ছিলেন। শুধু এইটা বেকারদের দিয়ে ভাগ করে দেখুন কত পড়ে এবং দেখা যাচ্ছে প্রত্যেকের ভাগে ১৫ টাকা পড়ছে। এই ১৫ টাকায় একটি করে চাকরি তাদের হবে বলছেন। এই ভাবে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। উনি ডঃ বি.আর.আম্বেদকরের নাম করে বললেন। উনি নিজে শিডিউল্ড কাস্টের প্রতিনিধি। উনি এখানে বলুন, উনি যখন এম.এল.এ ছিলেন না তখন শিডিউল্ড কাস্টের জন্য যে সুযোগ নিয়েছেন তাতে গ্রামের কটি লোক সুযোগ পেত। ১৯৭৮ সালের পরে এই পঞ্চায়েত ব্যবস্থা পশ্চিমবাংলায় চালু হবার পরে যেকোনও গ্রামের যে কোনও আদিবাসী, শিডিউল্ড কাস্ট লোক প্রধানের কাছে গিয়ে জরুরি সাহায্য চায়। ওদের আসলে লোকে সেটা জানত না। এটাকে বানচাল করার জন্য রাজীব গান্ধী আজকে যে চেষ্টা করছেন -- উনি উল্টে আরও বিভ্রান্তি সৃষ্টি করলেন। স্যার, আমি আপনাকে বলব যে, এটা জিরো আওয়ারের বিষয় নয়। উনি যদি চান তাহলে আপনি তাকে মোশন এনে ডিসকাশ করতে বলুন। এটা রাজীব গান্ধী, কংগ্রেস(ই)র জঘন্য পরিকল্পনা, জঘন্য চক্রান্ত এবং গণতন্ত্রকে শেষ করার চক্রান্ত করতে ওরা এটা উপস্থিত করছেন। আমি এটার ডিবেট করতে রাজি আছি, এখানে আলোচনা হোক আজকেই আলোচনা হোক সমস্ত কাগজপত্র নিয়ে।

[2-40--3-15P.M.]

আজকে বলার সময় বললেন যে, মহিলারা দুখানি করে শাড়ি পাবেন। ওঁদের একজনও মহিলা এম.এল.এ. নেই। যা খুশি বলার আধিকার রাজীব গান্ধীর থাকতে পারে, কাগজগুলির থাকতে পারে, কিন্তু স্যার, আপনার পারমিশন নিয়ে বিধানসভায় এটা থাকা উচিত নয়। ডিবেট হোক, আলোচনা হোক।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি, আমরা আবার মিলিত হব ৩-১৫ মিঃ-এ।

(At the stage the House was adjourned till 3.15 P.M.)

[3-15--3-25P.M.] (After Adjournment)

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বাগদা বিধানসভা এলাকার বংডা,সুন্দরপুর,ট্যাংরা, গ্যাড়াপোড়া ইত্যাদি অঞ্চলে গতকাল ৩টার সময়ে দারুণভাবে ঝড় এবং শিলাবৃষ্টি হয়েছে। এতে প্রায় ২৫/২৬টি মৌজায় বোরো ধান নষ্ট হয়ে গেছে এবং তিল,পাট, ইত্যাদি অন্যান্য যে সমস্ত ফসল ছিল সেগুলিও নষ্ট হয়ে গেছে। কাজেই ইমিডিয়েটলি সেগুলি যদি ডিস্ট্রিক্ট অথরিটি গিয়ে দেখে আসেন এবং তাদের যদি কিছু সাহায্য করা যায় তাহলে ভাল হয়। কারণ তাদের বাড়িঘর এবং আরও বহু জিনিস-পত্র ধ্বংস হয়ে গেছে। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপারে যাতে একটা ব্যবস্থা করা যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

## LEGISLATION

## THE NORTH BENGAL UNIVERSITY (AMENDMENT) BILL,1989.

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the North Bengal University (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Sri Jyoti Basu :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill,1989, be taken into consideration.

এই বিলটার একটু সংশোধন দরকার হয়েছে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় সংশোধন বিল যেটা আছে তার একটু সংশোধন করতে হচ্ছে। কারণ ওখানকার ছাত্রছাত্রীদের বহুদিনের দাবি বিশেষ করে তফসিলি জাতি এবং উপজাতি বহু সংখ্যায় আছে, তাদের এল.এল.এম. যদি করতে হয় এল.এল.বি-র পরে তাহলে কলকাতায় আসতে হয় এবং তাতে সময়ও লাগে এবং খরচও হয়। সে জন্য উত্তরবঙ্গে এটা করা যায় কিনা দেখতে হবে। উত্তরবঙ্গ ভাইস-চ্যানসেলর আলোচনা করে আমাদের বলেছেন যে আমরা এই ব্যবস্থা করতে পারি তবে আমাদের এখন যে আইন আছে তাতে করতে পারব না। কাজেই এই সংশোধনটা করা দরকার আছে এবং সেই সংশোধন করা হচ্ছে। ওদের বিশ্ববিদ্যালয় আইনে যেটা আছে তাতে কলা, বাণিজ্য, এগুলি ওদের অ্যাক্টে মধ্যে আছে, কিন্তু স্নাতকোত্তর অধ্যায়নের কিছু নেই।

সেজন্য এটা এখন ওরা সংযোজন করতে চাইছেন যাতে আইনে ব্যবস্থা করা যায়, যাতে স্নাতকোত্তর এবং এল.এল.বি ডিস্ট্রিক থেকে দেওয়া যায়। ওখানে যে অ্যাফিলিয়েটেড কলেজ আছে তার ছাত্রছাত্রীরা যাতে এক্সটারন্যাল ছাত্রছাত্রী হিসাবে এই পরীক্ষায় বসতে পারে তার সমস্ত ব্যবস্থা বিশ্ববিদ্যালয় থেকে করবেন, এটাই হচ্ছে মূল লক্ষ্য। ওরাই সিলেবাস তৈরি করবেন, ওরাই অন্যান্য যা যা করা দরকার করবেন, ওরাই ফলাফল প্রকাশ করবেন। সে জন্য এই বিলটা আনা হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় হায়ার এডুকেশন মিনিস্টার এবং চীফ মিনিস্টার যে বিল এনেছেন, এটাকে আমি বিরোধিতা করব না, পূর্ণ সমর্থন করব, কারণ এটা আমি জানি। এটা বহুদিনের ওখানকার দাবি। এল.এল. এম. কোর্স পড়তে গেলে তাদের নর্থ বেঙ্গল থেকে কলকাতায় এসে পড়ার সুযোগ গ্রহণ করতে হয় এবং সেটা সাধারণ ছাত্রছাত্রীদের পক্ষে বিশেষ করে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস যারা কোনও রকমে এল.এল.বি পাশ করছে তাদের পক্ষে এটা সম্ভব ছিলনা। আমি খুব আনন্দিত তবে এটা আরও আগে এলে ভালো হত। কারণ সেখানে যে ইনফ্রাস্ট্রাকচার আছে তাতে স্নাতক স্তরে কলা,বাণিজ্য এবং আইনে-র উপর পোষ্ট গ্রাজুয়েট যেটা চালু করতে চাইছেন এটা ঠিকই হয়েছে, সকলেই এটা গ্রহণ করবে। কারণ আমাদের ওখানে যেসব ছাত্র পরিষদের ছাত্রছাত্রী আছে, তারা এই ব্যাপারে আন্দোলন করেছিল। এই বিষয়ে খুব বেশি বলার নেই। তবে কিছু ফাইনালশিয়্যাল অব্লিগেশন আছে। জানিনা সেটা কিভাবে আসবে। কারণ এখানে অবজেকটস্ অ্যাণ্ড রিজন্স -এর সম্পর্কে বলা আছে। অর্থ ব্যয় ভার অতি সামান্য। এটা ঠিক, এখন এই বিষয়ে বলা যাবে না কারণ কোর্স চালু না হলে যে কী রকম শিক্ষক লাগবে, কী দরকার হবে, এটা মন্ত্রী মহাশয়-এরও বলতে অসুবিধা হবে এখন। তবে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এই যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তারজন্য তাকে সাধুবাদ জানাচ্ছি এবং ধন্যবাদ জানাচ্ছি। এটা বলা দরকার উত্তর বঙ্গের ছাত্রছাত্রীরা পিছিয়ে পড়া ছাত্রছাত্রী তাদের পক্ষে অনেক উপকার হয়েছে। কারণ ওখানে এল.এল.বি করার পরে কলকাতায় খুব সামান্য ছাত্রছাত্রী এল.এল.এম করতে আসতেন। যদিও এল.এল.এম খুব মেধাবী ছাত্রছাত্রীরা করে, সীমাবদ্ধতা আছে, তবুও তার মধ্যে দিয়ে এই যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে, এটা অত্যন্ত প্রশংসার যোগ্য সুতরাং এই অ্যামেন্ডমেন্ট কে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উচ্চ শিক্ষামন্ত্রী তথা মুখ্যমন্ত্রী উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় অ্যামেন্ডমেন্ট বিল যা নিয়ে এসেছেন তাকে পূর্ণ সমর্থন করছি। বিরোধী দলের সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় এর বিরোধিতা করেন নি। তারজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এটা নর্থ বেঙ্গলের একটা ডিমাণ্ড, ওখানে এল.এল.এম পড়ার কোনও ব্যবস্থা নেই। নর্থ বেঙ্গলের পাঁচটি জেলা, এরা খুব পিছিয়ে পড়া জেলা। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল ট্রাইবস্ ছাড়াও অন্যান্য শ্রেনীর ছাত্রছাত্রীরা এল.এল.বি কমপ্লিট করে এল.এল.এম করতে কলকাতায় আসে, খুব অসুবিধা হয় তাদের পক্ষে। সেইজন্য এই যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, একে সমর্থন জানাচ্ছি, এখানে ফাইনাসিয়্যাল ইমপ্লিকেশনের কথা সত্যরঞ্জন বাবু বলেছেন। আমার মনে হয় খুব বেশি এর জন্য টাকা পয়সা লাগবে না। খুব কম খরচের ভিতরে হবে কারণ অ্যাফিলিয়েটেড কলেজ যেগুলো আছে, সেখানে পড়ানো হবে।

সিলেবাস তৈরি করবে ইউনিভার্সিটি। ইউনিভার্সিটি সেখানে পরীক্ষা নেবে এবং ডিগ্রি দেবে। যাই হোক ওখানে যে ফ্যাকাল্টি ১৯৮১ সালে তৈরি হয়েছিল, আইন, কলা এবং বাণিজ্য বিষয়ে, স্নাতকোত্তর বিষয়েও এটা গ্রহণ করা হবে। এটা অ্যামেন্ডমেণ্ট করা হবে। এটাকে কেউ বিরোধিতা করবেন না আশা করি, প্রত্যেকেই সমর্থন করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা ঠিক যে এই করম কোনও বিল এলে সেখানে একটা ফাইন্যান্সিয়াল স্টেটমেন্ট সাধারণত দেওয়া হয় যদি প্রয়োজন থাকে। এটা আমরা যা ঠিক করেছি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যে কথা হয়েছে, আমার কাছে তাতে মনে হয়েছে ওখানে পরীক্ষা নেবার সময় হয়তো কিছু খরচ হবে। এখন সেটা বলা যাচ্ছে না কত হবে।

[3-25--3-35P.M]

যেভাবে এটা হচ্ছে তাতে পরবর্তীকালে হয়ত এটা আরও সম্প্রসারিত হবে, আরও পোস্ট হয়ত ক্রিয়েশন করতে হবে এবং তখন পয়সা-কড়ির প্রশ্ন আসবে। সেইজন্য এখন এখানে কোনও ফিনানসিয়াল স্টেটমেন্ট দিই নি। যদিও সেটা এখানে দেবার কথা। এখানে শুধু উত্তরবঙ্গের কথা আমরা বলছি, কিন্তু সিকিমের গ্যাংটকে যে ল' কলেজ আছে তার ছাত্র-ছাত্রীরাও এর সুযোগ পাবেন এবং সেদিক দিয়ে এটা খুবই ভাল হবে। আপনারা এটাকে সমর্থন করেছেন, তারজন্য আপনাদের ধন্যবাদ জানাচ্ছি।

The motion of Shri Jyoti Basu that the North Bengal University(Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 and preamble**

The question that Clauses 1,2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu** : Sir, I beg to move that the North Bengal University(Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passeed.

The motion was then put and agreed to.

**The West Bengal Cinemas(Regulation)(Amendment)Bill,1989**

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to introduce the West Bengal (Cinemas Regulation) (Amendment) Bill, 1989.

Secsctory then read the Tiltle of the Bill

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to move that the West Bengal Cinemas (Regulation)(Amendment)Bill,1989, be taken into consideration.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটিকে আমি সমর্থন করছি। কারণ এই বিলটিকে সমর্থন না করার কোনও প্রশ্ন নেই। কারণ পশ্চিমবঙ্গের চলচিত্র শিল্প এক সময়ে ভারতবর্ষের মধ্যে পাইওনিয়র ছিল। কিন্তু আসতে আসতে আমরা অনেক পিছিয়ে পড়েছি। অতি সম্প্রতি পশ্চিমবঙ্গে চলচিত্রের প্রোডাকশন বেড়েছে। এই সময়ে যদি প্রোডাকশনের সঙ্গে সমতা রেখে রিলিজের ব্যবস্থা না করা হয়, তাহলে সত্যি সত্যিই একটা বড় রকমের ক্ষতি হবে এবং এখন যা প্রোডাকশন হচ্ছে, তা আর হবে না। ফলে বহু টেকনিশিয়ান বেকার হয়ে যাবেন, ইণ্ডাস্ট্রির সঙ্গে যুক্ত মানুষদের একটা বড় অংশ বেকার হয়ে যাবেন, শিল্পীরা অসহায় হয়ে পড়বেন। যদিও ইতিমধ্যে ১২ বছর হয়ে গেছে, তবুও এই ১২ বছর পরে বুদ্ধদেববাবুর চৈতন্য হয়েছে, যেটা অনেক আগেই হওয়া উচিত ছিল, সেটা তিনি এখন করছেন। আমি ইতিপূর্বে বহুবার বলবার চেষ্টা করেছি যে, বিছিন্ন ভাবে নয়, প্রোডাকশন, একজিবিশন, ডিস্ট্রিবিউশন এমন কি প্রবলেম অফ দি টেকনিশিয়ান, সব মিলিয়ে একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট এখানে নিয়ে আসুন। বিছিন্নভাবে যতবারই করতে যাবেন ততবারই দেখবেন আইনের বাধা আসবে, বিভিন্ন রকমের বাধা আসবে, ভেস্টেড ইন্টারেস্ট বাধা দেবে। সেই বাধার ফলে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যা করতে চাইছেন দেখবেন তা করতে পারছেন না। আমি খুবই গুরুত্ব দিয়ে কথাগুলি আপনাকে বলছি। আপনার উদ্দেশ্যকে সম্পূর্ণভাবে আমি সমর্থন করছি। আপনি নিশ্চয় জানেন এখানে এবিষয়ে ইতিপুর্বে দুটো আইন পাস করা হয়েছিল। আমি যখন সরকারে ছিলাম তখন প্রোডিউসড ইন বেঙ্গল সম্বন্ধে যে কমপ্রিহেনসিভ অ্যাক্ট হয়েছিল তার মধ্যে টু কনট্রোল দি সিনেমা হল বিষয়টিও ছিল। সেই আইনটি বিধানসভা থেকে পাস হয়ে দিল্লিতে গিয়েছিল এবং বিজনেস কন্ট্রোল করা যায় না, এই একটা মাত্র অজুহাত দিয়ে পুরো অ্যাক্টকে বাতিল করা যায় না। তার মধ্যে ভেস্টড্ ইন্টারেস্টে গভীর চক্রান্ত ছিল। মন্ত্রী মহাশয়, আপনি জানেন সিনেমা হল নিয়ে পশ্চিমবঙ্গের প্রোডিউসারদের দারুণ অসুবিধার মধ্যে পড়তে হয়। এমন অনেক প্রেডাকশন আছে যা কমপ্লিট হবার পর মানুষের সামনে আসছে না। গভর্মেন্টের প্রোডাকশন ক্ষেত্রে, প্রাইভেট প্রোডাকশনের ক্ষেত্রে এই ধরনের ঘটনা ঘটছে। তাতে হতাশা তৈরি হচ্ছে। আপনি এটা ঠিক সময়ে আনেননি, এটা আরও আগে আনা উচিৎ ছিল, কমপ্রিহেনশন ওয়েতে আনা উচিৎ ছিল, এখানে ভেস্টেড ইনটারেস্ট কি বলতে পারে? আমি বলছি, এটা আইনে আটকে যাবে, আপনি এটা ভাবনা-চিন্তা করে আনুন, দরকার হলে দুদিন পরে আনুন, কারণ আমরা তো এর বিরোধিতা করছি না, যদি না আনেন আপনি লিখিতভাবে দিতে পারেন, আপনি আইনে আটকা পড়বেন। হিন্দি চলচিত্রে যে পয়সা পায় বংলা চলচিত্রে তা পাবে না। আপনি রাতারাতি ভাল করতে চাইলেও ভাল করতে পারবেন না। হিন্দি ডিস্ট্রিবিউটাররা বে-আইনি ভাবে অনেক সুযোগ-সুবিধা দেয় যেগুলি আপনি দিতে পারবেন না। সুতরাং যখনই আপনি হস্তক্ষেপ করবেন, তখনই আইনের ফাঁকড়া আসবে। এটা করা খুবই কঠিন, ডেফিনিট্লি আমি জানি ইনজাংশন হয়ে যাবে, স্টে-অর্ডার হয়ে যাবে। এটা প্রেসটিজ ইস্যুর ব্যাপার নয়, এইসব হবার আগে আপনি ভাবনা-চিন্তা করে তারপর নিয়ে আসুন। আমি এটা খুব ভালভাবে পড়েছি। আমি এটা করতে পারিনি, উনি যদি এ ব্যাপারে কনপ্রিহেনসিভ অ্যাক্ট করতে পারেন তাহলে আমি খুশি হতে পারি। আপনি যদি সর্টর কনস্টিটিউশন অফ্ ইণ্ডিয়ার এইটথ এডিশন পেজ্ ৭২ দেখেন, দি রাইট অফ ফ্রিডম ১৯ ক্লজ (১) (জি) বলছি, —এটা আমাকে

আটকে দিয়েছিল, মামলা করেছিল-- "to practice any profession, or to carry on any occupation, trade or business." অর্থাৎ ট্রেড এবং বিজনেজ এই ফ্রিডমের উপর হস্তক্ষেপ করতে গেলে কনস্টিটিউশন পরিবর্তন করতে হবে। এক্ষেত্রে একটি মাত্র যুক্তি থাকতে পারে যদি রেসট্রিকশন রিজনেব্‌ল হয়, এটা যদি আপনি প্রমাণ করতে পারেন তাহলে ভাল,আপনি চেষ্টা করে যেতে পারেন। কিন্তু যদি রেসট্রিকশনটা রিজিনেব্‌ল না হয়ে আন-রেজিনেব্‌ল হয় তাহলে কোর্টে গিয়ে মামলা করে স্টে অর্ডার পেয়ে যেতে পারে, সিটি সিভিল কোর্টে যদি যায় তাও হয়ে যাবে। রিজিনেব্‌ল রেসট্রিকশন প্রমান করা সত্ত্বেও আমি কেস হিসট্রি বলছি, ঐ বইয়ের ১১১ পাতায় দেখুন তাতে ৩ নম্বর ব্যাখ্যায় লিখছে, "The right to carry on a business implies a right not to carry it on, if he so chooses, and nobody can be compelled to carry on business against his will". তাদের উইলের বিরুদ্ধে জোর করে যদি বাংলা সিনেমা দেখাবার চেষ্টা করেন তাহলে এগনেষ্টে উইল হয়ে যায়। এ ব্যাপারে আমি মামলার রেফারেন্স দিচ্ছি। কেস ৩৬৯, হাতি সিং ম্যানুফাকচারিং কোম্পানি ভারসেস ইউনিয়ন অফ ইণ্ডিয়া, এ, ১৯৬০, এস.সি. ৯২৩ (৯২৮), এখানে এই যে মামলা হয় তাতে রিজিনেব্‌ল রেসট্রিকশন প্রমান করতে পারেনি, না পারার দরুন মামলায় হাতি সিং জিতে যায়। এই উদাহরণ আমি আপনাকে দিচ্ছি। আবার আমি আপনাকে বলছি ১১৫ পাতা দেখুন, সেখানে ২ নম্বর ক্লজে বলছে, Under Section 8 of the Cinematograph Act, 1919, the District Magistrate imposed, inter alia, the following condition in the licence granted to the Appellant, the owner of a cinema concern--

a) The licensee should exhibit each performance one or more approved film of such length and for such length of time as the Provincial or Cerntral Government may direct.

b) The licensee should exhibit at the commencement of the performance not less than 2,000 feet of one or more approved films.এখানে আমি বলছি বোথ দি কনডিশন অ্যামাউন্টেট টু আন-রিজিনেব্‌ল এই দুটো আমি পড়ে দিলাম। এই দুটোই বলছি, রিজিনেব্‌ল রেসট্রিকশন হলেও আইনে আটকে যাচ্ছে।

[3-35--3-45P.M]

ভয়েড হয়ে যাওয়ার দুটো কারণ দেখিয়েছেন। কি কারণ? (1) The first condition gives absolute and unfettered discretion to the government without imposing any limitation as to the nature of the film or the duration of the time during which the licensee would be obliged to exhibit an "approved film" nor does it offer any guide as to how the Government is to exercise its discretion.

(2) The Second condition is better in no way since it imposes the minimum length of the approved film to be exhibited but not the maximum.

এটা বাতিল হয়ে যায়। স্যার, এ ছাড়া আপনাকে বলতে চাই আমরা নিজেরা একটা

আইন করেছিলাম, সেই আইনের ফ্যাকড়া না তুলে আমি এখানে আপনাকে বলছি, এটা মানি বিল নয়, খুব ডেনজার নয়, আপনারা আজকে আছেন, এ বিল যদি একবার পাস হয় সাম বিল এখানে নেবার দরকার হয় না। মানি বিল পাস না হলে-গভর্নমেন্ট চলে যায়, ডাবল মানি চলে যায়, এটা বে-আইনি হয়ে যাবে। ফ্লিম প্রোডিউস ইন বেঙ্গল এটা কিন্তু ক্যাবিনেটে পাস করা হয়। সেটা ক্যাবিনেটে পাস হয়, অ্যাসেমলিতে পাস হয়, আই.বি. ডিপার্টমেন্টে পাস হয়, কিন্তু হোম ডিপার্টমেন্টে একটা ছোট্ট ক্লজে বাতিল করে দেওয়া হয়েছিল, আমরা আপত্তি করেছিলাম। সেই সময় Report of the working Group of the Film Development Board.সেই বইটা দেখে নেবেন। আপনাকে বলছি সেখানে আমরা অনেক পরীক্ষা নিরীক্ষা করে আইনটা করেছিলাম, আপনার কাছে নিশ্চয় বইটা আছে, আমাদের সময়ে ফিল্ম ডেভেলাপনেন্টলী বোর্ড হয়েছিল। চিন্তার দিক থেকে খুব একটা বড় পার্থক্য আমাদের মধ্যে নেই। আমরা আটকে গিয়েছিলাম। আপনি চারের পাতায় দেখবেন সেখানে এ কথা বলছে,-

--

i) The working Group recommends that there should be at least release chains consisting of 21 cinema houses(approximately) in the city. This means that there should be two additional release chains of cinema houses in addition to the five release chains already existing. The existing chains of cinema houses and those proposed to be added are indicated in the Annexure-1. The principle adopted in suggesting additional chains is on the basis of allocation of cinema houses in predominently Bengali speaking areas. Considering the impact which a drive for larger production of West Bengal films will have on the existing exhibition facilities, this suggestion is unanimously approved by all Members.

ii) Release of films by allotment with priority on the basis of date of censor.

iii) For providing greater facilities for exhibition of films.

iv) The Working Group recommends that appropriate steps should be taken to ensure conpulsory screening of West Bengal films as provision of law. It is felt that in the districts in the city of Calcutta statistics should be collected about the percentage of Bengali speaking population so that necessary directive may be issued to the cinema house owners for compulsory screening of West Bengal films.

আর কিছুই নয়, এরই ভিত্তিতে আমরা একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে আসি। অ্যামেন্ডমেন্ট ১৯৭৬ এ এখান থেকে পাস হয়। ১৯৭৬ এর ওয়েস্ট বেঙ্গল সিনেমা রেগুলেশন অ্যাক্ট হয়, Therefore my humble suggestion is very categorical তারপর আমরা করতে পারিনি। এখানে কনস্টিটিউশন প্রভিসন না দেখে উনি একটা ব্যাখ্যা করেছেন। আর একটা আছে -- ডি.এন.বাসু. ক্যাটাগরী পেজ নং ৮৮ ত বলেছিলেন এই সম্পর্কে বলা যায় যে ডি. এন. বসুর কনস্টিটিউশন অফ ইণ্ডিয়া না দেখে চললে বিপদ হতে পারে। ৮৮ প্রভিসন

আপনি দেখুন। ডি.এন.বাসু ৮৮ বি তে বলেছেন While foregoing aspect may be said to be substantitive aspect of the reasonableness, there is another aspect, viz. procedural aspect. আমি যেটা বলছিলাম এটার একটা রিজনেবল, আনরিজেনবেল আসপেক্ট আছে। এখানে একটা আসপেক্ট আছে যেটা relating to the manner in which the restrictions have been imposed. That is to say, restrictions imposed without giving the priority. আপনি একটু রেসট্রিকশন ইমপোজ করবেন। ইট ইজ এ ফাণ্ডামেন্টাল ফ্রিডম। এই ব্যাখ্যার মধ্যে দিয়ে যেটা আসছে---"That is to say, in order to be reasonable, not only the restriction must not be excessive, the procedure or manner of imposition of the restriction must also be fair and just." ফেয়ার অ্যান্ড জাস্ট আপনাকে প্রমান করতে হবে। কিন্তু ইট ইজ ভেরী ডিফিকাল্ট। রাইট অফ ফ্রিডম সম্বন্ধে বুঝা যাবে যে কেসগুলির রেফারেন্স এখানে দিচ্ছি, ১১৫ পাতায়, তার থেকে। কেস নম্বর ৫১ State of Madras V.Raw (1952) S.C.R. 597; Raghubir v. Court of Wards, (1943) S.C.R. 1949; Dwarka Prasad v. State of Uttar Pradesh (1954) S.C.R. 803. যে কেস রেফারেন্সগুলি দিলাম, একটিমাত্র কারণে তা দিলাম। এই রেফারেন্সগুলিকে দিয়ে আজকে পাস করালেন, কিন্তু পরের দিনই কোর্ট থেকে তারা স্টে অর্ডার পেয়ে যাবে। সেজন্য অনুরোধ করছি, এক্ষেত্রে একটা কমপ্লিট প্রটেকশন নিয়ে এটা করুন। সে ক্ষেত্রে দরকার হলে দিল্লির সঙ্গে কথা বলুন। কারণ রাইট অফ ফ্রিডমের প্রশ্নে অনেকের ভেস্টেড ইন্টারেস্ট রয়েছে এবং তারা এটা অ্যালাউ করবেন না। আজকে মাদ্রাজে দেখুন, সেখানে সিনেমা 'হলের সংখ্যা ৪,০০০। আজকে প্রডাকশন যদি রিলিজ না হয় তাহলে প্রডাকশন বাড়তে পারে না। আপনি যদি এখনই করতে যান, ঐ সমস্ত রেজিস্টার্ড গ্রুপগুলিকে ইনসেনটিভ দিয়ে চলে গেলেন, কিন্তু তাতেও প্রডাকশন বন্ধ হতে পারে এক্ষেত্রে সিনেমা হলগুলোকে বলুন, বাংলা সিনেমা চললে সেলস্ ট্যাক্স-এ রেহাই দেবেন, বাঙালি অধ্যুষিত এলাকায় ছয় মাস বাংলা সিনেমা দেখালে ট্যাক্স-এ ছাড় দেবেন। এই সমস্ত ইনসেনটিভ দিয়ে করতে পারেন। তা না হলে তারা কোর্টে যাবে। অ্যাপিল করেছেন, সমর্থন করেছি, কিন্তু বাস্তবে রূপায়িত হবার ক্ষেত্রে অসুবিধাগুলি পেশ করলাম। ইনসেনটিভ দিয়ে না করে পরবর্তীকালে একটা কমপ্রিহেনসিভ আইন করতে পারেন কিনা ভাবতে বলছি।

**শ্রী সুভাষ নস্কর** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় যে বিলের সংশোধনী এনেছেন সেটা সমর্থন করে সংক্ষিপ্ত ভাবে কয়েকটি কথা বলছি। বাংলা চলচ্চিত্র শিল্পের উন্নয়নের জন্য এটা একান্তভাবে দরকার। আমরা বাংলা ভাষায় কথা বলি, লেখাপড়া শিখি, কিন্তু আজকে বাংলার চলচ্চিত্র শিল্পের উন্নয়নে ব্যাঘাত ঘটেছে। কারণ, আজকে বাংলা সিনেমাকে উপেক্ষা করে বাইরের কিছু বই এখানে ওখানে যুবক-যুবতীদের বিশেষভাবে আকর্ষিত করছে, তারা সেদিকে বিশেষভাবে অনুপ্রাণিত হচ্ছেন। সেজন্য চলচ্চিত্র শিল্পের যারা পরিচালক এবং এই সমস্ত নিয়ে যারা ব্যবসা চালাতে চান তারা এক্ষেত্রে আরও বেশি উৎসাহ দান করছেন। এর পাশাপাশি, আমি মাননীয় মহাশয়কে বলতে পারি, এই বাংলা চলচ্চিত্র শিল্পের ব্যাঘাত ঘটাবার অপর একটি কারণও আছে। আজকে আমরা দেখছি, ভি.ডি.ও. যত্রতত্র চলছে এবং তারজন্য কোনও লাইসেন্স দরকার হচ্ছে না। তারা হাইকোর্টে

যান একটি অর্ডার নিয়ে আসেন। তাতে স্থানীয় কর্তৃপক্ষের কোনও অনুমোদন দরকার হচ্ছে না। তাদের কোনও ট্যাক্সও দিতে হচ্ছে না। এই ভাবে আজকে তারা নিজের বাড়ির মতো ভি.ডি.ও.গুলি রাস্তার ধারে ধারে চালিয়ে বাংলা চলচ্চিত্র শিল্পের ব্যাঘাত ঘটাচ্ছেন। ঐসব ভি.ডি.ও.-র মাধ্যমে শুধুমাত্র বাংলা বা হিন্দি বইই নয়, নানা প্রকার অশ্লীল বই সেখানে দেখানো হয়। এই ব্যাপারে আমি বারবার এখানে উল্লেখ করেছি যে, হাইকোর্টের মাধ্যমে কিভাবে এটা বন্ধ করা যায় দেখতে হবে। বিষয়টা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। সংশোধী বিলকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[3-45--3-55P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটার সংশোধনী প্রস্তাব এখানে করা হয়েছে, এই সম্পর্কে এখানে আলোচনা হল। আলোচনায় বিশেষ করে বিরোধি দলের অন্যতম নেতা সুব্রতবাবু যে কথা বললেন তাতে এই বিলটির মূল উদ্যোগকে তিনি সমর্থন করেছেন। তাই জন্য আমি তাঁকে আপনার মাধ্যমে ধন্যবাদ জানাচ্ছি। তিনি স্বাভাবিক ভাবে কয়েকটি আশংকা প্রকাশ করেছেন। এখানে কায়েমী স্বার্থের প্রশ্ন আছে, তিনি তাঁদের চেনেন, আমি জানি এবং এই রাজ্যের মানুষ তাঁদের চেনেন। পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ। পশ্চিমবাংলায় সিনেমা হলের সংখ্যা স্থায়ী এবং অস্থায়ী মিলিয়ে মোট ৭৯১ টি । এই সিনেমা হলের মধ্যে ২০-২৫টি-তে বাংলা সিনেমা দেখায় না। সুব্রতবাবু এখানে বলেছেন যে পশ্চিমবাংলায় আমাদের বাংলা চলচিত্র ১০-১৫টায় নেমে গিয়েছে বছরে। এই মুহূর্তে ৩৬-৩৮-৪২ টি পর্যন্ত উঠেছে। কিন্তু চলচিত্র রিলিজ হলেও সেটা বাংলা ফ্লিম হলে হল গুলিতে সেইগুলি দেখানোর সুযোগ পাওয়া যায় না, বস্তাবন্দি হয়ে পড়ে থাকত। সরকারি উদ্যোগে পরিচালনার ক্ষেত্রে আমাদের এই সমস্যার সন্মুখীন হতে হয়েছে। তবে এখন সরকারি হলগুলি করার জন্য এই সমস্যা আমরা একটু কাটিয়ে উঠতে পেরেছি। কিন্তু বাংলা চলচিত্রের ক্ষেত্রে এটা একটা গুরুতর সমস্যা। রিলিজ চেনে সিনেমা হলগুলি একটা কায়েমী স্বার্থ নিয়ন্ত্রণ করেন। অন্য রাজ্যের এবং বম্বে বেসড যে চলচিত্র আছে বম্বে বেসড ডিস্ট্রিবিউটাররা নিয়ন্ত্রণ করেন। বম্বে ফিল্ম তৈরি হল, সেই বই তৈরি হওয়ার আগেই কলকাতার সিনেমা হলগুলি সেই বইগুলি আগাম বুক করে ফেলেছে। এখন এই অবস্থাটাকে আটকবার জন্য আইনের ব্যবস্থা নেবার জন্য এই সংশোধনী আনা হয়েছে। এই প্রসঙ্গে সুব্রতবাবু যে কথা বলেছেন যে ১৯৭৬ সালে একটা উদ্যোগ উনি নিয়েছিলে। উনি উদ্যোগ নিয়েছিলেন,কিন্তু অ্যাসেম্বলিতে তিনি বিল আকারে আনেন নি, তিনি আগাম অ্যাপ্রুভালের জন্য দিল্লি গিয়েছিলেন। আর আমরা ১৯৭৯ সালে এক্টা বিল আগাম অনুমোদনের জন্য রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছিলাম। আমার ধারণা ১৯৭৬ সালে আগাম অনুমোদনের জন্য একটা ড্রাফট করে রাষ্ট্রপতির কাছে গিয়েছিল। ১৯৭৯ সালে বিল আকারে রাষ্ট্রপতির কাছে গিয়েছিল। পরে শুনলাম একটা জায়গা থেকে আপত্তি এসেছে। ফান্ডামেন্টাল রাইট, মৌলিক অধিকার এনক্রোচ করা হচ্ছে এই বিলের মাধ্যমে। সারা ভারতবর্ষে অবাধ বাণিজ্যের যে আইন আছে সেই আইনের প্রশ্নে অনুমতি দেন নি। ১৯৭৬ সালের বিলে তাঁরা আপত্তি জানায় সেই একই কারণে। আমাদের ১৯৭৯ সালের বিলে তাঁরা আপত্তি করেন একই কারণে যে আপনারা পশ্চিম বাংলার সিনেমা হলের মালিক বা অন্য রাজ্যের সিনেমা হলের মালিকদের বা বাইরের

ডিস্ট্রিবিউটারদের উপর এই আইনের মাধ্যমে বিধি-নিষেধ আরোপ করতে পারবেন না। এটা নাকি মৌলিক অধিকারের উপর হস্তক্ষেপ করা । এতে সংবিধানের স্পিরিট নষ্ট হয়ে যায়। সেই কারণে ওই আইন বাতিল করা হয়েছিল ১৯৭৯ সালের আইনে মধ্যে আরও একটা বিষয় পাঠানো হয়েছিল। সেই আইনের বিষয় ছিল যে প্রডিউসার, ডিস্ট্রিবউটার এবং একজিবিটর এদের মধ্যে যে সেল প্রসিডিয়োর, সিনেমা হলের টিকিট সেল করে যে টাকাটা হবে সেই টাকাটা কি ভাবে ভাগ করা হবে। এই প্রসঙ্গে আমরা যেটা বলেছিলাম সেটা আরও বেশি করে বাতিল করে দিয়েছেন। ১৯৭৯ সালের বিলের খসড়া আমার কাছে আছে--ওঁরা বলেন এটা করা যায় না। এই প্রসঙ্গে সাথে সাথে--আপনারা জানেন হয়ত এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় হয়ত জানেন--আমরা ১২ বছর পরে আরও একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে আসছি। কিন্তু আজ পর্যন্ত তার অনুমোদন পাওয়া গেল না। সেটা হল, চলচিত্রকে আপনারা শিল্প হিসাবে ঘোষণা করছেন না কেন? এটা একই সঙ্গে যুক্ত, এটাকে ইনডাস্ট্রি হিসাবে ঘোষণা করুন। প্রতিটি সম্মেলনে এটা অ্যাজেন্ডা হিসাবে থাকে, কিন্তু পরবর্ত্তীকালে সেটা বাতিল হয়ে যায়। হয় আলোচনা হয় না, না হয় বলেন এটা এখুনি পালিয়ে যাচ্ছে? আপনি একটা গোডাইন করলে ব্যাঙ্ক থেকে টাকা পাবেন কিন্তু সিনেমা হল করলে টাকা পাবেন না। কারণ সিনেমা একটা ইণ্ডাস্ট্রি নয়। এই একটা সমস্যা আছে। ১৯৭৬ সালে সুব্রতবাবু যে আইন করেছিলেন সেটা দিল্লিতে গিয়ে আটকে গিয়েছে, ১৯৭৯ সালে আমরা যে আইন করেছিলাম সেটাও আটকে গিয়েছে। সেই আইন আমরা এখানে কি ভাবে এনেছি? অন্য রাজ্যে ইতিমধ্যে একটা ঘটেছে, সেখানে দেখে আমাদের মত পরিবর্তন করেছি। তামিলনাড়ুতে ঠিক একইভাবে আইন করতে গিয়ে দিল্লিতে আটকে যায়। তারপর তাদের রাজ্যে এই আইনের সেভেনথ্ শিডিউলে, ৩৩ অব দি স্টেট লিস্ট অনুযায়ী তাঁরা নিজেরা একটা আইন তৈরি করেছেন যাতে রাষ্ট্রপতির মত লাগবে না। এখানে সুব্রতবাবু বললেন, আমাদের রাজ্যের শিল্পের উদ্যোগকে রক্ষা করতে আমরা আইন করেছি। হ্যাঁ, আমাদের রাজ্যের স্বার্থকে রক্ষা করতে শিল্পের উদ্যোগকে রক্ষা করতে রাজ্য তালিকা ভুক্ত হিসাবে আমরা এই আইন করছি। ১৯৮৪ সালে তামিলনাড়ু গভর্নমেন্ট এই আইনের উদ্যোগ নেন। এরপর হাইকোর্টে মামলা হয়। হাইকোর্টের সেই মামলায় তামিলনাড়ু সরকার জিতেছেন। তাঁরা জেতার পর ওড়িষ্যা সরকার এই আইন পাস করেছেন, মহারাষ্ট্র সরকার এই আইন পাস করার কথা ভাবছেন, আমরা ভাবছি। সুব্রতবাবু এই ব্যাপারে দিল্লির সঙ্গে কথা বলার কথা বলেছেন -- ওরা দিল্লিতে গিয়ে আটকে দেবে, এও বলেছেন। ওরা অনেক কথাই বলে। ওরা বলে আসানসোলে বাংলা বই কেন চলবে? তাহলে শ্যামবাজারের মোড়ে কেন হিন্দী বই চলবে? শ্যামবাজারের প্রত্যেকটি সিনেমা হলেই তো হিন্দি বই দখল করে আছে। ঐ সমস্ত কায়েমী স্বার্থান্বেষীদের কথা আমরা জানি। ওরা দিল্লিতে গিয়ে নানা রকম ষড়যন্ত্র করছে। আমাদের এই উদ্যোগকে তামিলনাড়ুতে হাইকোর্ট রায় দেবার পরে --সুব্রতবাবু এখানে একটি রায় এর কথা উল্লেখ করেছেন এবং বলেছেন যে সংবিধানের মৌলিক স্বার্থকে ক্ষুন্ন হচ্ছে দেখিয়ে উদ্যোগটা বানচাল করে দেবে -- গ্রহণ করেছি। তামিলনাড়ু হাইকোর্টের রায়ের পরে, সেখানে রায়ের একটি গুরুত্বপূর্ণ পয়েন্ট ছিল, সেটি হচ্ছে সীমাহীন ক্ষমতা আপনি কখনও নিতে পারেন না, তবে খানিকটা অধিকার পেতে পারেন। আমরা সেটাই এখানে চাইছি। আমরা ছ'মাস সময় চাইছি। তবে আমরা সব অঞ্চলে, সব সিনেমা হলের ক্ষেত্রে

এটা প্রয়োগ করব না, অনেক জায়গাতেই আমরা এই অধিকার ছেড়ে দিতে পারি। কয়েকটি সিনেমা হলে আমরা এটা নাও করতে পারি। উচ্চ একটা অধিকার, ছ'মাসের যে কথাটা আমরা বলছি সেটা হাতে রাখতে চাইছি এবং এটা করছি এইজন্য যেহেতু কয়েকটি রাজ্যে এটা ঘটেছে। সেইজন্যই আমরা এই ব্যাপারে এগোতে চাইছি। আইনের অধিকারের পাশাপাশি আমরা আর একটা ইনসেন্টিভ-এর কথা বলছি, আমাদের প্রস্তাব হচ্ছে যে কোনও নতুন সিনেমা হল তৈরি করলে এবং বাংলার 'রূপায়ণে'কাজ করলে ২৫,০০০ টাকা পাওয়া যাবে। রূপায়ণ ল্যাবোরেটরিতে কাজ করলে এই সুবিধা পাওয়া যাবে। এই আইনের স্বার্থে, আমি বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রতবাবুকে বলব আমরা যদি এই ইণ্ডাস্ট্রির ব্যাপারে সম্পূর্ণ ঐক্যবদ্ধ হয়ে, সামগ্রিক স্বার্থে একমত হয়ে এই আইন পাস করতে পারি তাহলে, বাইরের প্রোডিউসার্স, ডিস্ট্রিবিউটর্স এবং টেকনিশিয়ানস সবাই এটাকে সমর্থন করছেন, আমাদের বিরুদ্ধে কেউই কিছু বলেন নি, বিরুদ্ধে কিছু আমরা শুনিনি, যে উদ্যোগ আমরা নিতে যাচ্ছি তা সফল হবে। এই আইনের যে বাধা, দিল্লির যে বাধা আমাদের সামনে রয়েছে তা আমরা অতিক্রম করতে পারব। কারণ আমাদের এটা না হলে একসঙ্গে চারটি রাজ্য আটকে যাবে -- ওড়িষ্যা, তামিলনাড়ু, এবং মহারাষ্ট্রের ওলিও আটকে যাবে। পশ্চিমবঙ্গের স্বার্থে আমরা এই উদ্যোগটা নিতে চাই, আমরা এই দিকে পশ্চিমবঙ্গকে খানিকটা রক্ষা করতে চাই।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal Cinemas (Regulation) (Amendment) Bill, 1989, taken into consideration was then put and agreed to.

**মিঃ ডেপুটী স্পিকার :** এই বিলের জন্য যে সময় নির্দিষ্ট ছিল তাতে হবে না, আরও কিছু সময় দরকার। আমি সেজন্য পনের মিনিট সময় বাড়িয়ে দিতে চাই। আশা করি এতে সকলের সম্মতি আছে।

(এ ভয়েস--হ্যাঁ)

(এই সময়ে ১৫ মিনিট সময় বাড়ানো হয়)

**Clauses 1 to 3 and preamble**

The question that clauses 1,2,3 and preamble do stand part of the Bill were then put and agreed to.

[3-55--4-05P.M]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সিনেমাসমুহ (প্রনিয়ন্ত্রণ) (সংশোধনী) বিধেয়ক ১৯৮৯, যদি সভায় স্থিরিকৃত হল সেই প্রস্তাবটি গ্রহণের জন্য সভায় উত্থাপন করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুটি কথা আপনাকে বলছি, এই বিলটির বিরোধিতা করছি না তবে মাননীয় মন্ত্রীর ডিপার্টমেন্টকে স্মরণ করিয়ে দিতে চাই এবং জোর দিয়ে বলছি আমার স্মৃতি এত দুর্বল হয় নি এই ফিল্ম প্রোডিউসড্ ইন বেঙ্গল এটা ভুলে যাব। এই ফিল্ম প্রোডিউসড্ ইন বেঙ্গল এই টাইটেলটার উপরে একটা রিজিওন্যাল

অ্যান্ড পারসিয়াল অ্যাপ্রোচ এটা ঠিক তা নয়। এটা আমি প্রস্তাব করেছিলাম যে একই বিল দুবার করে পাস হচ্ছে ফিল্ম প্রোডিউসড্ ইন বেঙ্গল অ্যামেন্ডমেন্ট বিল এর ভিত্তিতে একটা বিল এনেছিলেন ওই বিলের খসড়াও আমার কাছে আছে। যে উদ্দেশ্যে বিলটি এনেছিলাম তার বিবরণও দিয়েছিলাম, এটা হচ্ছে নাম্বার ওয়ান নাম্বার টু একমত বক্তব্যে হলেও মাদ্রাজ, উড়িষ্যা হাইকোর্টের রায় দেখলে বুঝতে পারবেন সেখানে পর্যন্তও এটা আটকে গেছিল। সেখানে যে পয়েন্ট দেখানো হয়েছে হোয়েদার ইট ইজ এ রিজিনেবেল রেস্ট্রিকশান সেটা দেখুন। তারপরে ডাবল বেঞ্চে গিয়ে রিজিওন্যাল রেস্ট্রিকশান কে এসটাব্লিশ করতে পেরেছন। তবে তারমধ্যে এত বেশি পরিধি করেন নি। আপানার পরিধি ব্যাপক, আপনি একটু লক্ষ্য করে দেখুন। আপনি মাদ্রাজের উদাহরণ দিলেন কিন্তু আপনার পরিধি দেখুন। এখানে আইন খাটবে কিনা বা আইনের বেড়াজাল থেকে বেঙ্গলি ফিল্মস্ প্রোডাকশন বেরুতে পারলে আমার কোনও আপত্তি নেই। আপনার অ্যানুয়াল রিপোর্টটা দেখুন, ব্যাকডেটেড রিপোর্ট ১৯৮৫-৮৬ টা দেখুন। ১৯৮৬ সালের রিপোর্টটা দেখুন সেখানে আপনারা টাকা রিকোভারি করতে পারেন নি আপনারা ১৯৮৫-৮৬ সালে ফিল্ম ফিনান্স স্কীমটা দেখুন তাতে ৩৪ লক্ষ ৩০ হাজার টাকা ধরা হয়েছিল আর রিকোভারি করেছেন মাত্র ৫ লক্ষ ৩৫ হাজার টাকা। তারমানে সমস্ত টাকা লুঠ হয়ে যাচ্ছে। এই ইন্ডাস্ট্রির সঙ্গে যুক্ত মানুষদের সাহায্য করুন কিন্তু যে পরিস্থিতিতে নিয়ে যাচ্ছেন তাতে আমার সন্দেহ রিজানেবেল রিস্ট্রিকশান ওখানকার পরিধি ছোট আর আপনার পরিধি ব্যাপক । এটা কনস্টিটিউশনের ক্ষেত্রে ভাববার কথা। এই বলে আপনার বক্তব্য সমর্থন করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু ২টি নতুন বিষয় বলেছেন। রিপোর্ট থেকে একটি অন্য প্রসঙ্গটি হচ্ছে দুটি নতুন বিষয়, তার প্রথমটি হচ্ছে বেঙ্গলি ফিল্ম। মেড ইন ওয়েস্ট বেঙ্গল এর সংঞ্জা ব্যাখ্যা নিয়ে বিতর্কের সৃষ্টি হয়। শেষ পর্যন্ত ১৯৭৯ সালে বিলটিতে রেখে ছিলেন নির্ম্মিত চলচিত্র নামকরণ করা হয়েছিল, তারপরে শেষ পর্যন্ত তাকে আবার পাল্টে বাংলা চলচিত্র করতে হয়েছে। এরসঙ্গে রিজিওন্যালিজিমের কোনও ব্যাপার নেই। তামিলনাড়ুর সঙ্গে পার্থক্য হল যে হাইকোর্ট চেয়েছিল একটা নির্দিষ্ট সময় সীমা বলে দিতে । আমরা তাতে বলেছিলাম ৬ মাস আর ওঁনারা বলেছিলেন ৩ মাস। কোনও একটা নির্দিষ্ট সময় সীমা না করে বিল করা যাবে না। সুতরাং ওঁনারা ৩ মাস বলেছিলেন আর আমরা ৬ মাস বলেছি।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal Cinemas (Regulation) (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**The Rabindra Cultural Institutions(Taking over of Management) (Amendment) Bill, 1989.**

The Rabindra Cultural Institution (Taking over of Management) (Amendement) Bill, 1989.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Rabindra Cultural Institutions (Taking Over of Magement) (Amendment)

Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Rabindra Cultural Institutions (Taking Over of Management) (Amendment) Bill, 1989 be taken into consideration.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটি আমার কাছে খুব পরিষ্কার নয়। কিন্তু সাধারণ ভাবে যে বক্তব্য রেখেছেন তা যদি করতে চান তাতে আমার আপত্তি নেই। কিন্তু পরিষ্কার নয় এই কারণে যে রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান সম্বন্ধে উনি ব্রেক আপটা দেননি যে রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান রেজিষ্টার্ড না আনরেজিষ্টার্ড? এই প্রতিষ্ঠানের ঠিক ঠিক টার্মস্‌গুলি কি হবে তা ঐ বিলের মধ্যে নেই। এখানে সমস্যা হল যে আপনি হয়ত ইচ্ছা করলেই দেখা যাবে যে টেগর রিসার্চ ইনস্টিটিউটকে টেক ওভার করতে পারেন, তার মানেই কি রাজনৈতির কারণে উনি বড় বড় প্রতিষ্ঠানগুলিকে নিতে পারেন। সেক্ষেত্রে উপযুক্ত লোকগুলি ঠিক স্থান পাবে কিনা, আবার যারা কর্মচারী আছে তারা সরকারি কর্মচারি হবে কিনা তার কোনও গ্যারাণ্টি নেই। সেই ব্যাপারে যদি কিছু বলা থাকত তাহলে ভাল হত, এই ব্যাপারে কোনও বরাদ্দকৃত টাকাও নেই। আবার স্পেসিফিকালি যদি রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠানকে টেকওভার করতে হয় তাহলে তার জন্য যদি ব্যবস্থা করেন তাহলে করতে পারেন। গ্রামে-গঞ্জে রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান বলে কিছু থাকে তাহলে সেটাও আপনি নিয়ে নিতে পারেন। রেজিষ্টার্ড নয় সেইগুলিকেও নিয়ে নিতে পারেন। ইফ ইট ইজ নট রেজিষ্টার্ড। এর ফলে স্থাবর, অস্থাবর যে সম্পত্তি আছে সেটাও নিয়ে নিতে পারেন, নিলে কি আপনারা সমস্ত লায়াবিলিটি নেবেন?-- এইগুলি কিন্তু পরিষ্কার নয়। আপনারা রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠানকে বাঁচাবার জন্য যে উদ্যোগ নিচ্ছেন এই ব্যাপারে আমিও একমত। উনি বিস্তারিত ব্যাখ্যার মধ্যে না গিয়ে উনি এখানে গোপন করেছেন একটা জায়গায়। উনি যদি এখানে স্পেসিফিক রবীন্দ্র সাংস্কৃতিক চর্চার মান সন্মান বাঁচাবার চেষ্টা করেন তাহলে সেটা করতে পারেন। কিন্তু বিস্তারিত ব্রেক-আপটা কোথায়? অনেকে আছে যারা রবীন্দ্র সাংস্কৃতি প্রতিষ্ঠানের সঙ্গে ওতপ্রোতভাবে যুক্ত তাদের সঙ্গে আপনার দলের বা রাজনৈতিক দলের মতে মিলল না, কিন্তু আপনি পরিচালন ভার নিলেন, কিন্তু সেইক্ষেত্রে লায়াবিলিটি কে নেবে? এই বিষয়টি আমার কাছে পরিষ্কার নয়। রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান বলতে রেজিষ্টার্ড না আনরেজিষ্টার্ড কি মিন করতে চান, আর স্টাফের ব্যাপারে কি হবে সেটাও পরিষ্কার নয়, আর লায়াবিলিটির কি হবে সেটা যদি জানা যায় তাহলে ভাল হয়। সাংস্কৃতিক প্রতিষ্ঠানকে রক্ষা করার জন্য আমার কোনও আপত্তি নেই। আপনি যদি একটা প্রতিষ্ঠানকে নিয়ে নেন তাহলে তাকে বাঁচাবার জন্য ঠিকভাবে বলতে পারেননি। আর একটি ব্যাপার হচ্ছে আপনি আপনার অফিসার ও লোকদের দিয়ে চালাবেন, এটা হয়না। সেইজন্য আমি আপনার কাছে অনুরোধ করব রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠানের নাম করে কতকগুলি প্রতিষ্ঠানকে হস্তগত করার নামে যেন অবিচার না হয়।

[4-05--4-15P.M]

মূল বিষয়টাকে, যদি সত্যসত্যই রবীন্দ্র সাংস্কৃতিকে বাঁচানোই আপনাদের উদ্দেশ্য হয় তাহলে আপত্তি নেই, কিন্তু এই নামে যত ক্ষুদ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান আছে তাদের নিয়ে নেবার

জন্য যদি এই ঢালাও ক্ষমতা নেন তাহলে আমাদের আপত্তি আছে। বুদ্ধদেব বাবু পরিষ্কার করে বলুন যে আপনারা রিয়েলি অনুভব করছেন পশ্চিমবঙ্গে এমন রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান আছে যেগুলি মুমুর্ষু হয়ে গেছে আর্থিক কার. । বা পরিচালন ব্যবস্থার ত্রুটি থাকার জন্য যারজন্য এই আইন করবার দরকার তাহলে স্পেসিফিকালি নামগুলি বলুন আমরা বুঝতে পারি। তা না হলে এই যে ঢালাও ক্ষমতা নিচ্ছেন এই ক্ষমতার মধ্য দিয়ে আপনি ছোট ছোট ক্লাবগুলিকে নিয়ে নিতে পারেন। একজ্যাক্টলি উনি কি চাইছেন সেটা জানার পর আমি থার্ড রিডিং-এ বলব। ব্যাপকভাবে অধিকার নেওয়ার ব্যাপারে আমাদের আপত্তি আছে। উনি পরিষ্কার করে বলুন একজ্যাক্টলি উনি কি চাইছেন। এই বিলের হ্যাজার্ডনেস কমিয়ে প্রস্তাব করতে পারেন, তাহলে আমরা সমর্থন করতে পারি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান পরিচালন ভার গ্রহণের যে সংশোধন বিধেয়ক'৮৯ এই হাউসে উপস্থিত করছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। স্যার, এই বিলে বলার বিশেষ কিছু নেই। এই রবীন্দ্র সাংস্কৃতিকে বাঁচিয়ে রাখতে গেলে সরকার যদি তার পৃষ্ঠপোষকতা না করেন তাহলে যেরকম দিনকাল চলছে তাতে রবীন্দ্র সাংস্কৃতিকে সঠিক করে রাখা যাবে না। সুতরাং সেদিক থেকে বিবেচনা করে সরকার যে বিশেষ উদ্যোগী হয়েছেন সেজন্য সরকারকে অভিনন্দন জানাচ্ছি। সুব্রত বাবু যেকথা বলেছেন এটাও সত্য কথা যে এটার খুব ব্যাপক অর্থ হয়ে গেছে। নির্দিষ্ট পার্টিকুলার জায়গায় গণ্ডোগোল হচ্ছে সেজন্য সেই প্রতিষ্ঠানগুলিকে টেকওভার করার প্রয়োজন আছে সেটা বললে ভাল হত । যাইহোক, তবুও এটাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। ইতিপূর্বে একবার হয়েছিল যেটা রবীন্দ্র ভবন নামে পরিচিত তার উদ্দেশ্য, হেতু এবং বিবরণ এই জায়গাতে আছে ৪ বছরের জন্য কতকগুলি প্রতিষ্ঠানকে নেওয়ার পর আবার তার পরিচালক মণ্ডলির হাতে দেওয়া হল, তারা গ্রহণ করতে চাইলেন না, সেই ক্ষেত্রে তারা চাইল স্থায়ীভাবে এই প্রতিষ্ঠানগুলিকে সরাকর গ্রহণ করুক । এই উদ্দেশ্য নিয়ে তারা আবেদন করেছেন, সেই কারণে উদ্যোগী হয়ে মন্ত্রী মহাশয় রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠানের ম্যানেজমেন্ট গ্রহণ করতে চলেছেন। সেটা ভাল কাজ করেছেন। সেজন্য দ্বিতীয়বার একে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে যে সংশোধনী প্রস্তাব করেছি এটার আলোচনা প্রসঙ্গে বিরোধী দলের অন্যতম নেতা সুব্রত বাবু যেকথা বলেছেন আমি প্রথমে তাঁর যে সংশয় সেটা পরিষ্কার করে দিতে চাই। মুল আইনটা ছিল ১৯৮০ সালের, সেই আইনে আমরা রবীন্দ্র সদনগুলির ম্যানেজমেন্ট টেকওভার করে ছিলাম ৪ বছরের জন্য। তার সময় সীমা চলে গেছে, এই মুহুর্তে এখানে একটা শূন্যতা সৃষ্টি হয়েছে। ওঁর সংশয় হচ্ছে পশ্চিমবঙ্গে রবীন্দ্রনাথের নামে বিভিন্ন সাংস্কৃতিক সংগঠন আছে, সেখানে তাদের গায়ে হাত পড়ছে কিনা, সেখানে রবীন্দ্র কালচারাল ইনস্টিটিউশানেল মূল আইনে সঙ্গা পরিষ্কার করে দেওয়া আছে-- রবীন্দ্র কাল্চারাল ইনস্টিউশন Rabindra Cultural Institution means an institution by whatever name or description it is known, set up or initiated on the occasion of the birth centenary of Rabindra Nath Tagore or set up or initiated subsequently but before

coming into the force with a view to perpetuating his memory wholly or partly with the Government fund and used as venue for holding cultural performances and recreational activities and holding of seminars and musical and dramatical performances etc. ১৯৬১ সালে রবীন্দ্র শতবর্ষে মুলত সরকারি অর্থের আনুকুল্যে যে কয়টি হল তৈরি করা হয়েছিল সেই হল সম্পর্কে ১৯৮০ সালে এই আইন তৈরি হয়েছে। সেই হলগুলির বাইরে অন্য কোনও হলের উপর হস্তক্ষেপ করার দুর্বুদ্ধি আমাদের নেই। বর্তমানে পশ্চিমবাংলায় ৩২ টি হল রয়েছে। গতবার টেকওভার আইন করে তার মধ্যে ৮টির পরিচালনার ভার আমরা নিয়েছিলাম। যাঁরা এর দায়িত্বে ছিলেন তাঁরা কেউ ছিলেন না আমরা কোনও পরিচালক মণ্ডলী supersede করে দায়িত্ব নেইনি। আমরা ৮টি জায়গায় দায়িত্ব নিয়েছি কারণ ওর দায়িত্ব কেউ নিতে চাইছিল না। আজকে এখানে একটা শূন্যতা সৃষ্টি হয়েছে এবং একমাত্র উদ্দেশ্য হচ্ছে যাতে রবীন্দ্র হল-গুলোকে স্থায়ীভাবে নেওয়া যায়। এখানে সরকারি অর্থ ২কোটি ১১ লক্ষ টাকা আছে এবং চাঁদা ইত্যদি তুলে যা পাওয়া গেছে তার পরিমাণ হল ১০ লক্ষ টাকা। কোথাও যদি দাবিদার থাকে এবং বলে আমরা চালাব--সেখানে সরকার হস্তক্ষেপ করবেনা। ৩২ টি হল এর মধ্যে ৮টির দায়িত্ব নেবার দরকার নেই। এখানে ৩৪জন অস্থায়ী কর্মচারী আছে এবং ২৩জন স্থায়ী কর্মচারী আছে। এঁদের জন্য ২ লক্ষ টাকা খরচ হবে কারণ সরকারি কর্মচারী হিসেবে তাদের Treat করতে হবে। এঁদের আগামী বছর থেকে নেওয়া হবে। ১৯৬১ সালের রবীন্দ্র সদন গুলি পরিচালনা না করলে এগুলি ঠিক ভাবে পরিচালিত হবে না। পূর্বে যা বলেছি এখনও তাই বলছি-- এর বাইরে আমরা যাবনা এবং বিল সংশোধনের সেটাই উদ্দেশ্য।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Rabindra Cultural Institution ( Taking over the Management) (Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 6 and Preamble**

The question that Clauses 1 to 6 and Preamble do stand part of the Bill, ware then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Rabindra Cultural Institutions (Taking over the Management) (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয়ের বক্তব্য শোনার পর আমি জিনিসটা বুঝতে পারলাম। আমি বিলের Title -এর কথাটা বলছিলাম। উনি, ৩২ টি সমিতির কথা এখন বললেন।

"রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠান" এই কথা বলে আমাদের ভয় না পাইয়ে এখন যা বললেন সেই কথা যদি আগে বলতেন তাহলে আমাদের আপত্তির কিছু ছিলনা। মন্ত্রী মহাশয় Title-এর কোনও পরিবর্তন করেননি, তাই আমি মনে করেছি রবীন্দ্র সাংস্কৃতিক চর্চার জন্য যে সমস্ত প্রতিষ্ঠান রয়েছে তার সবগুলিকে সরকার নিয়ে নিচ্ছেন -- অর্থাৎ রবীন্দ্র সাংস্কৃতিক

চর্চাকে আপনি Nationalise করছেন। মন্ত্রী মহাশয় এখন যা বললেন তাতে আমাদের আপত্তির কোনও কারণ নেই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৮০ সালে এই বিধান সভায় যে বিল পাস হয়েছিল তার বয়ান ছিল Rabindra Cultural Institution । আমরা এখন সেই বিলেরই সংশোধন করলেও আমাকে তো ঐ ভাষা নিয়েই চলতে হবে। বিরোধীপক্ষ Title --এর ব্যাপারে একটা আশঙ্কা করছেন। আপনাদের জানাচ্ছি, ১৯৮০ সালে এটাকে বলা হয়েছিল Rabindra Cultural Institution. কিন্তু সেখানে একটা সংজ্ঞা দেওয়া হয়েছিল। রবীন্দ্র কালচারাল ইন্সটিটিউশন মিনস্ হোয়াট? একটা প্যারায় নির্দিষ্ট করে বলা হয়েছে যে, কোনগুলি বলতে কি বোঝাচ্ছে এবং কোনগুলি নেওয়া যাবে না। ১৯৮০ সালের বিলটি আপনি একটু মিলিয়ে দেখবেন, সেখানে সব বলা আছে কাজেই কোনও বিভ্রান্তির জায়গা নেই।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Rabindra Cultural Institution (Taking over of Management) (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Mr. Prasanta Sur, you wanted to say something. Now you can make your statement.

[4-15--4-25P.M]

## STATEMENT UNDER RULE 346

**Shri Prasanta Kumar Sur :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ২৭।৪।৮৯ তারিখে মাননীয় বিধায়ক শ্রী দেবপ্রসাদ সরকারের একটি বিবৃতিকে লক্ষ্য করে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাকে একটি বিবৃতি দেবার জন্য বলেছিলেন। আজকে আমি সেই বিবৃতিটি দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অভিযুক্ত ঘটনাটি সামগ্রিকভাবে এখনও অনুসন্ধানের পর্যায়ে রয়েছে। এখনও পর্যন্ত যে তথ্য সগ্রহ করা গিয়েছে তাতে দেখা যাচ্ছে --

১) শ্রীমতী শুক্লা মজুমদার মেডিক্যাল কলেজ হাসপাতালের ২য় বার্ষিক শ্রেণীর নার্সিং শিক্ষার্থিনী। গত ২১শে এপ্রিল রাতে তিনি ডেভিড্ হেয়ার ব্লকে (DHB Down ) কর্তব্যরতা ছিলেন ঐদিন শেষ রাত্রের দিকে আনুমানিক ৩টা --সাড়ে তিনটার সময়ে ( অর্থাৎ ২২শে এপ্রিল ভোর ৩টা --সাড়ে ৩টা ) একজন স্পেশ্যাল অ্যাটেনডেন্ট তাঁকে ঐ ওয়ার্ডের Room এ (অনেকে Dressing Room বলেন) মেঝের উপর শুয়ে থাকতে দেখে এবং দেখতে পেয়ে ঐ ওর্য়াডের কর্তব্যরতা স্টাফ নার্সকে ডেকে আনেন। ওঁরা দুজনে শ্রীমতী মজুমদারকে ওখানেই একটা টেবিলের উপর শুইয়ে দেন এবং Intensive Care Unit এর কর্তব্যরত ডাঃ বিজয় পান্ডেকে ডেকে আনেন। ডাঃ পান্ডে পরীক্ষা নিরীক্ষা করে অভিমত দেন, যে শ্রীমতী মজুমদারকে হাসপাতালে ভর্তি করার প্রয়োজন নেই তবে, একজন Gynaecologist কে দিয়ে পরীক্ষা করাতে হবে এবং পুলিশ কর্তৃপক্ষকে জানানো উচিত। ডাঃ পান্ডে কোনও কঠিন বা কোনও জরুরি ধরনের অসুস্থতা আপাতদৃষ্টিতে দেখতে পান নি।

২) তারপর, শ্রীমতী মজুমদারকে Nurses' Hostel এ নিয়ে আসা হয়। Hostel

আসার পর শ্রীমতী মজুমদার মাথায় যন্ত্রণা, অস্বস্তিভাব এবং অনিদ্রার (Headache, uneasiness and Insomnia/Complaints) করাতে, হাসপাতালের Superintendent কর্তব্যরত SMOP, ডাঃ সুভাষ মৈত্রকে ডেকে আনেন। ডাঃ মৈত্র তাঁকে পরীক্ষা-নিরীক্ষা করেন, এবং তিনিও আপাতদৃষ্টিতে কোনও কঠিন বা জরুরি অসুখ-বিসুখ কোনওকিছু দেখতে পাননি।

৩) ইতিমধ্যে Superintendent Gyneacologist কে ডেকে পাঠিয়েছেন এবং Dr. S. Mumtaz and Dr. B. Chatterjee এসে গিয়েছেন। বহুবাজার থানার ও.সি.ও এসে গিয়েছেন। ও.সি শ্রীমতী মজুমদারের কাছ থেকে statement নিয়েছিলেন এবং এই অভিমত ব্যক্ত করেন যে, স্থানীয় Gynaecologist দ্বারা শ্রীমতী মজুমদারকে পরীক্ষা করানো যাবে না। Forensic Department কে দিয়ে Gynaecologist পরীক্ষা করাতে হবে। পুলিশ কর্তৃপক্ষের ব্যবস্থায় পরদিন অর্থাৎ ২৩শে এপ্রিল সকালে মেডিক্যাল কলেজ হাসপাতালের Forensic Deptt.এর ডাঃ অপূর্ব নন্দী শ্রীমতী মজুমদারের Medico-legal examination করেন। ডাঃ নন্দী তাঁর report সম্ভবত পুলিশ কর্তৃপক্ষের কাছে হয় পেশ করেছেন, নয়তো করবেন।

৪) অনুসন্ধানে জানা গেছে, নার্সিং ট্রেনিংয়ে সহকামিনী কেউ কেউ, যাদের বিরুদ্ধে জাল মার্কশীট দাখিল করার অভিযোগ করা হয়েছিল, নাকি শ্রীমতী মজুমদারকে নানাকারণে ভয় দেখিয়েছিল কয়েকদিন আগে। এবং, তাতে শংকিত হয়ে গত ১৭ই এপ্রিল, শ্রীমতী মজুমদার, তাঁর মায়ের সাথে বহুবাজার থানায় গিয়ে একটা FIR. দায়ের করেছেন।

৫) সরকারের হাতে Police Report বা FIR. এর Copy বা Medico-legal examination report কোনও টাই এখনও আসেনি।

৬) সরকার এবং হাসপাতাল কর্তৃপক্ষের পক্ষ থেকে এ পর্যন্ত যে ব্যবস্থা নেওয়া হয়েছে তাহল ঃ-

(ক) হাসপাতাল-চত্তরে পুলিশি ব্যবস্থা জোরদার করা হয়েছে, সাদা পোষাকে পুলিশ মোতায়েন করা হয়েছে, এবং সশস্ত্র টহলদারী পুলিশের ব্যবস্থা করা হয়েছে।

(খ) Security Lights আরও জোরদার করা হচ্ছে, ওয়ার্ডের Entry Points গুলোর নিরাপত্তা বাড়ানো হচ্ছে,

(গ) Nursing Superintendent Trainee-Nurse দের duty র ব্যাপারে আরো সতর্কতা অবলম্বনের ব্যবস্থা করার নির্দেশ দেওয়া হয়েছে বলা হয়েছে, অন্ততঃ দুজন Trainee-nurse এবং তার সাথে একজন Stuff nurse কে একসাথে যেন duty তে রাখা হয়।

(ঘ) বহিরাগতদের বা patient's party --দের ব্যাপারে আরও কড়াকড়ি করা হয়েছে- Pass ছাড়া কাউকে ঢুকতে দেওয়া হচ্ছে না।

(ঙ) Group 'D' এবং Special Attendant --দের সবসময়ে Identy Cards সঙ্গে রাখতে বলা হয়েছে। এবং যাদের নেই, তাঁদের অবিলম্বে এই Identity Card নিতে বলা হয়েছে।

(চ) সমস্ত বিভাগের RMO-cum-Clinical Tutor --দের নির্দেশ দেওয়া হয়েছে যে, Visiting hours এর পর রাত্রি ৮টা নাগাদ তাঁরা সব ওয়ার্ডগুলো ঘুরে দেখবেন। বিশেষ করে যাতে অনুমোদিত কোনও ব্যক্তি বা patient --দের party যেন না থাকে। হাসপাতালের Asstt. Supdt. --এর উপর এই তদারকির ভার দিয়েছেন হাসপাতাল কর্তৃপক্ষ। এবং

(ছ) সরকার চেষ্টা করছেন, সমগ্র ঘটনাটির অনুসন্ধান এবং তদন্ত যত তাড়াতাড়ি সম্ভব সম্পন্ন করতে যাতে উপযুক্ত ব্যবস্থা সত্বর নেওয়া যায়।

**Mr. Deputy Speaker :** It will be circulated.

## DISCUSSION AND VOTING ON DEMANDS FOR EXCESS EXPENDITURE FOR THE YEARS 1978-79, 1979-80, 1980-81 AND 1981-82

FOR THE YEAR 1978-79

### DEMAND NO. 4

### Major Head : 214 --Administration of Justice

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 72,875 be granted to make good an excess on the Demand No.4, Major Head: "214 Administration of Justice" for the year 1978-79.

### DEMAND NO. 16

### Major head : 249-Interest Payments

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.8,76,840 be granted to make good an excess on the Demand No. 16 Major Head: "249- Interest Payments" for the year 1978-79.

### DEMAND NO. 18

### Major Head : 252 - Secretariat-General Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,35,068 be granted to make good an excess on the Demand No.18, Major head: "252-Secretariat--General Services" for the year 1978-79.

### DEMAND NO. 25

### Major Head : 259--public Works

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 7,41,04,932 be granted to make good an excess on the Demand No.25,Major Head: "259-Public

Works" for the year 1978-79.

[4-25--4-35P.M]

DEMAND NO. 28

**Major Head : 266-Pesions and Other Retirement Benefits**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,30,51,170 be granted to make good an excess on the Demand No. 28, Major Head : "266-Pensions and Other Retirement Benefits" for the year 1978-79.

DEMAND NO. 31

**Major Head : 276-Secretariat-Social and Community Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.2,00,208 be granted to make good an excess on the Demand No. 31 Major Head : "276-Secretariat-Social and Community Services" for the year 1978-79.

DEMAND NO. 50

**Major Heads : 298-Co-operation and 698-Loans for Co-operation**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 8,35,47,140 be granted to make good an excess on the Demand No. 50, Major Head : "298-Co-operation and 698-Loans for Co-operation" for the year 1978-79.

DEMAND NO. 61

**Major Head : 726-Loans for Consumer Industries (Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 59,58,834 be granted to make good and excess on the Demand No. 61, Major Head : "726-Loan for Consumer Industries (Closed and Sick Industries)" for the year 1978-79.

DEMAND NO. 63

**Major Head : 321-Village and Small Industries (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 88,61,748 be granted to make good an excess on the Demand No. 70, Major head : "337--

Roads and Bridges" for the year 1978-79.

**DEMAND NO. 84**

**Major Head : 766-Loans to Government Servants, etc.**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,42,32,260 be granted to make good an excess on the Demand No. 84, Major Head : "766-Loans to Government Servants, etc." for the year 1978-79

FOR THE YEAR 1979-80

**DEMAND NO. 14**

**Major Head : 247-Other Fiscal Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,02,106 be granted to make good an excess on the Demand No. 14, Major Head : "247-Other Fiscal Services" for the year 1979-80.

**DEMAND NO. 18**

**Major Head : 252-Secretariat-General Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,78,000 be granted to make good an excess on the Demand No. 18, Major Head : "252--Secretariat-Genreral Services" for the year 1979-80.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100/-.

[4-25—4-35 P.M.]

**DEMAND NO. 25**

**Major Head : 259 Public Works**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendationof the Governor I beg to move that a sum of Rs. 84,55,948 be granted to make good an excess on the Demand No.25, Major head : "259-Public Works" for the year 1979-80.

**DEMAND NO. 28**

**Major Head : 266-Pensions and Other Retirement Benefits**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.96,83,033 be granted to make good an excess on the Demand No. 28 Major Head : "266-

Pensions and Other Retirement Benefits" for the year 1979-80.

**DEMAND NO. 38**

**Major Head : 282-Public Health, Sanitation and Water Supply**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommedation of the Governor I beg to move that a sum of Rs.2,03,86,342 be granted to make good an excess on the Demand No.38, Major Head : "282- Public Health, Sanitation and Water Supply" for the year 1979-80.

**DEMAND NO. 66**

**Major Head : 333--Irrigation, Navigation, Drainage and Flood Control Projects**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.2,70,22,636 be granted to make good an excess on the Demand No.66, Major Head : "333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects" for the year 1979-80.

**DEMAND NO. 70**

**Major Head : Roads and Bridges and 537-Capital Outlay on Roads and Bridges**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.12,62,27,412 be granted to make good an excess on the Demand No. 70, Major Head : "337--Road and Bridges and 537-Capital Outlay on Roads and Bridges" for the year 1979-80.

**DEMAND NO. 71**

**Major Head : 338-Road and Water Transport Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommedation of the Governor I beg to move that a sum of Rs.1,30,50,331 be granted to make good an excess on the Demand No. 71, Major Head : "338-Road and Water Transport Services" for the year 1979-80.

**Shri Saugata Ray :** Sir, I beg to move that the amount of the demand reduced by Rs.100/-.

**DEMAND NO. 82**

**Major Head : 530-Investments in Industrial Financial Institute (Excluding Public Undertaking)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.40/- be granted to make good an excess on the Demand No. 82, Major Head : "530-Investment in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)" for the year 1979-80.

FOR THE YEAR 1980-81

**DEMAND NO. 3**

**Major Head : 213-Council of Ministers**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.90,013 be granted to make good an excess on the Demand No. 3, Major Head : "213-Council of Ministers" for the year 1980-81.

**Shri Saugata Ray :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100/-.

**DEMAND NO. 10**

**Major Head : 239-State Excise**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommedation of the Governor I beg to move that a sum of Rs.1,18,645/- be granted to make good an excess on the Demand No. 10, Major Head : "239-State Excise" for the year 1980-81.

**DEMAND NO. 12**

**Major Head : 241--Taxes on Vehicle**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommedation of the Governor I beg to move that a sum of Rs.3,01,730/- be granted to make good an excess on the Demand No. 12, Major Head : "241-Taxes on Vehicle" for the year 1980-81.

**DEMAND NO. 19**

**Major Head : 253-District Administration**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommedation of the Governor I beg to move that a sum of Rs.1,97,830/- be granted to make good an excess on the Demand No. 19, Major Head : "253-District Administration" for the year 1980-81.

**DEMAND NO. 24**

**Major Head : 258-Stationery and Printing**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor I beg to move that a sum of Rs.10,19,690/- be granted to make good an excess on the Demand No.24 Major Head : "258-Stationery and Printing" for the year 1980-81.

**DEMAND NO. 25**

**Major Head : 259-Public works**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.10,35,79,573/- be granted to make good an excess on the Demand No. 25, Major Head : "259-Public Works" for the year 1980-81.

**DEMAND NO. 28**

**Major Head : 266--Pension and Other Retirement Benefits**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.1,03,102/- be granted to make good an excess on the Demand No. 28, Major Head : "266-Pension and Other Retirement Benefits" for the year 1980-81.

**DEMAND NO. 33**

**Major Head : 277-Education (Youth Welfare)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommedation of the Governor I beg to move that a sum of Rs.9,82,532/- be granted to make good an excess on the Demand No. 33, Major Head : "277-Education (Youth Welfare)" for the year 1980-81.

**DEMAND NO. 38**

**Major Head : 282-Public Health, Sanitation and Water Supply**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.9,34,94,311/- be granted to make good an excess on the Demand No. 38, Major Head : "282-Public Health, Sanitation and Water Supply" for the year 1980-81.

**DEMAND NO. 48**

**Major Head : 295-Other Social and Community Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommedation of the Governor I beg to move that a sum of Rs.14,16,555/- be granted to make good an excess on the Demand No. 48, Major Head : "295-Other Social and Community Services" for the year 1980-81.

## DEMAND NO. 50

### Major Head : 298-Co-operation,498-Capital Outlay on Co-operation and 698-Loans for Co-operation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.2,94,78,091/- be granted to make good an excess on the Demand No. 50, Major Head : "298-Co-operation,498-Capital Outlay on Co-operation and 698-Loans for Co-operation" for the year 1980-81.

**Shri Saugata Ray :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100/-

## DEMAND NO. 66

### Major Head : 532-Capital Outlay on Multipurpose River Projects

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.11,63,14,379/- be granted to make good an excess on the Demand No. 66, Major Head : "532-Capital Outlay on multipurpose River Projects" for the year 1980-81.

## DEMAND NO. 68

### Major Head : 335-Ports, Lighthouse and Shipping

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.30,451/- be granted to make good an excess on the Demand No. 68, Major Head : "335-Ports, Lighthouse and Shipping" for the year 1980-81.

## DEMAND NO. 70

### Major Head : 537-Capital Outlay on Roads and Bridges

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.3,39,41,954/- be granted to make good an excess on the Demand No. 70, Major Head : "537-Capital Outlay on Roads and Bridges" for the year 1980-81.

FOR THE YEAR 1981-82

## DEMAND NO. 3

### Major Head : 213-Council of Ministers

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.31,929/- be granted to make good an excess on the Demand No. 3, Major Head : "213-Council of

Ministers" for the year 1981-82.

DEMAND NO. 10

**Major Head : 239-State Excise**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.6,54,999/- be granted to make good an excess on the Demand No. 10, Major Head : "239-State Excise" for the year 1981-82.

DEMAND NO. 12

**Major Head : 241--Taxes on Vehicle**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.4,57,179/- be granted to make good an excess on the Demand No. 12, Major Head : "241-Taxes on Vehicle" for the year 1981-82.

DEMAND NO. 20

**Major Head : 254-Treasury and Accouts Administration**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.19,37,213/- be granted to make good an excess on the Demand No. 10, Major Head : "254-treasury and Accouts Administration" for the year 1981-82.

DEMAND NO. 21

**Major Head : 255-Police**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.1,12,92,721/- be granted to make good an excess on the Demand No. 21, Major Head : "255-Police" for the year 1981-82.

DEMAND NO. 25

**Major Head : 259-Public Works**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.19,70,87,226/- be granted to make good an excess on the Demand No. 25, Major Head : "259-Police Works" for the year 1981-82.

DEMAND NO. 37

**Major Head : 281-Family Welfare**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor I beg to move that a sum of Rs.87,69,851/- be granted to make good an excess on the Demand No. 37, Major Head : "281-Family Welfare" for the year 1981-82.

### DEMAND NO. 38

### Major Head : 282-Public Health, Sanitation and Water Supply

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.21,04,490/- be granted to make good an excess on the Demand No. 38, Major Head : "282-Public Health, Sanitation and Water Supply" for the year 1981-82.

### DEMAND NO. 56

### Major Head : 311--Dairy Development (Exclueing Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.2,28,867/- be granted to make good an excess on the Demand No. 56, Major Head : "311-Dairy Development (Excluding Public Undertakings)" for the year 1981-82.

### DEMAND NO. 66

### Major Head : 532-Capital Outlay on Multipurpose River Projects

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.24,20,24,743/- be granted to make good an excess on the Demand No. 66, Major Head : "532-Capital Outlay on Multipurpose River Projects" for the year 1981-82.

### DEMAND NO. 67

### Major Head : 334-Power Projects

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.27,97,000/- be granted to make good an excess on the Demand No. 67, Major Head : "334-Power Projects" for the year 1981-82.

### DEMAND NO. 70

### Major Head : 337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.8,87,22,122/- be granted to

make good an excess on the Demand No. 70, Major Head : "337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges" for the year 1981-82.

[4-35—4-45 P.M.]

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অতিরিক্ত খরচের ব্যয় বরাদ্দের দাবি অর্থমন্ত্রী অসীমবাবু যা পেশ করেছেন তার তীব্র বিরোধিতা করছি। এবং আমাদের যে কাটমোশন আছে তাকে সমর্থনে আমার বক্তব্য উপস্থিত করছি। অতিরিক্ত খরচের ১৯৭৮-৭৯, ৭৯-৮০, ৮০-৮১, ৮১-৮২, এই চার বছরের আলোচনা আজকে হচ্ছে। আজকে হচ্ছে ১৯৮৯ সালের ২রা মে। আমরা আজকে যে কথা বলতে চাই, ১৯৮৯ সালের এপ্রিল মাসে পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট প্লেস হয়েছে ১১ই এপ্রিল। আজকে তিন বছর পর আলোচনা হচ্ছে এই রিপোর্টটা নিয়ে। আমরা আজকে এটা থেকে মনে করছি যে একটা রাজ্য সরকারের ক্ষেত্রে যেখানে এই বিলম্ব ঘটে, তখন বুঝতে হয় অপদার্থতা কিংবা অযোগ্যতা এই সরকারকে গ্রাস করেছে। এত বিলম্ব হওয়ার কোন কারণ নেই। কারণ ১৯৮২-৮৩ সালে তাতে স্পষ্ট ভাবে বলা আছে যে অতিরিক্ত খরচের প্রস্তাব অর্থদপ্তর এবং অ্যাকাউন্টেন্ট জেনারেল-এর নোট কনসলিডেট করে এক্সপ্লানেটারি নোট সহ সেকেন্ড সাবসিডিং ইয়ারের ৩১শে মের মধ্যে তাদের রিপোর্ট প্লেস করতে হবে। আর তা না হলে অ্যাগ্রেপ্রিয়েসান অ্যাকাউন্ট বিধানসভায় পেশ করার আগে ২ টোর মধ্যে যেটা আগে হবে তার আগে একসেস এক্সপেন্ডিচার-এর রিপোর্ট পেশ করতে হবে। আজকে নিশ্চয় অসীম বাবু আমাদের সঙ্গে এক মত হবেন, ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১, ১৯৮১-৮২, এর এক্সপ্লানেটারি নোট এবং কনসলিডেটেড নোট সহ অ্যাকাউন্টটেন্ট জেনারেল এবং ফাইনান্স ডিপার্টমেন্টের সঙ্গে বসলেন। এবং তিন বছরের হিসেব নিলেন ৫-১০-১৯৮৩ তারিখে। আর ফাইনান্স ডিপার্টমেন্ট পি.এ.সি. কে রিপোর্ট করলো ৬-৮-১৯৮৫ তে। আর পি.এ.সি রিপোর্ট প্লেস করছে ১১ই এপ্রিল ১৯৮৬। আজকে ১৯৮৯ সালের সেকেন্ড মে। অর্থমন্ত্রী অতিরিক্ত ব্যয় বরাদ্দ দাবি নিয়ে এলেন। আজকে তা নিয়ে অনুমোদনের জন্য আলোচনা হচ্ছে অতিরিক্ত যা খরচ হয়েছিল তা অনুমোদনের জন্য। ১১ বছর লেগে গেল, এটা রাজ্য সরকারের পক্ষে ব্যর্থতা কী না বলবেন এবং মাননীয় অর্থমন্ত্রী এই বিষয় গুলো আমাদের সামনে বিস্তারিত বিবরণ দেবেন এই প্রত্যাশা করছি। এই যে চার বছরের অতিরিক্ত খরচের বরাদ্দ নিয়ে আলোচনা হচ্ছে, এই চার বছরে রাজ্য সরকার কত টাকা অতিরিক্ত খরচ করেছে, এই চার বছরে রাজ্য সরকারের অতিরিক্ত খরচের একটা শিহরণ মুলক অঙ্ক দেখতে পাচ্ছি - ২৮২ কোটি ৬১ লক্ষ ৯২৮ টাকা। এই চার বছরে সরকার যে টাকা অতিরিক্ত খরচ করেছে সেটা আমি একটু ভেঙে বলতে চাই। ১৯৭৮-৭৯ সালে এই সরকার অতিরিক্ত খরচ করেছে - ১০৭ কোটি ৭৮ লক্ষ ৪৭ হাজার ৪০১ টাকা। ১৯৭৯-৮০ সালে এই সরকার অতিরিক্ত খরচ করেছে - ৪১ কোটি ৭৩ লক্ষ ১১ হাজার ৮৮৪ টাকা। ১৯৮০-৮১ সালে এই সরকার অতিরিক্ত খরচ করেছ - ৭৬ কোটি ৫৮ লক্ষ ৬৬ হাজার ৪৮৩ টাকা। এবং ১৯৮১-৮২ সালেএই সরকার অতিরিক্ত খরচ করেছে - ৫৭ কোটি ৫০ লক্ষ ৭৫ হাজার ৮৯৬ টাকা। অর্থাৎ চার বছরে এই সরকার অতিরিক্ত খরচ করেছে ২৮২ কোটি ৬১ লক্ষ ৯২৮ টাকা। আর এর মধ্যে যেটা সব চেয়ে কলঙ্কজনক ব্যাপার সেটা হল,-

সরকার এখানে মূল বরাদ্দ যা উপস্থাপিত করেছিল তারপরে কোনও সাপ্লিমেন্টারি গ্রান্ট না নিয়ে এসে সরাসরি-ভাবে একসেস্-এক্সপেন্ডিচার করেছে। সেরকম বেশ কিছু দপ্তরের কথা আমি এখানে উল্লেখ করব এবং অঙ্ক দিয়ে দেখিয়ে দেব যে, সেই দপ্তরগুলি বাজেট বরাদ্দ যা এখানে চেয়েছিল তারপরে কোনও সাপ্লিমেন্টারি বরাদ্দ না চেয়ে - অতিরিক্ত বরাদ্দের অনুমোদন না নিয়েই অতিরিক্ত খরচ করেছে চার বছরে ৩০ কোটি ১৩ লক্ষ ৪৮ হাজার ৩৯০ টাকা। অর্থাৎ চার বছরে এই পশ্চিমবাংলায় ৩০ কোটি ১৩ লক্ষ ৪৮ হাজার ৩৯০ টাকা একসেস্ এক্সপেন্ডিচার হয়েছে। বরাদ্দকৃত গ্রান্টের যে দাবি এখানে উপস্থাপিত করা হয়েছিল তার ওপর কোনও রকম সাপ্লিমেন্টারি গ্রান্টের দাবি না এনেও ৩০ কোটি ১৩ লক্ষ ৪৮ হাজার ৩৯০ টাকা তার ওপরেও খরচ করা হয়েছে। এটা খুবই দুর্ভাগ্যের এবং এটা কি সরকারের অযোগ্যতা নয়? এরপরে আমি এখানে উল্লেখ করতে চাই যে,এই সরকার বরাদ্দ অনুমোদনের পরেও কত টাকা খরচ করতে পারে নি। বরাদ্দকৃত টাকা খরচ করতে না পেরেও অতিরিক্ত টাকা নিয়েছে। কত টাকা খরচ করতে পারে নি? চার বছরের হিসাব আমি এখানে উপস্থাপিত করছি। ১৯৭৮-৭৯ সালে বজেট বরাদ্দের ১১৭ কোটি ৩৫ লক্ষ ৩৯ হাজার ৬২৩ টাকা খরচ করতে পারে নি। ১৯৭৯-৮০ সালের বাজেট বরাদ্দের ১৫২ কোটি ৪৭ লক্ষ ৪১ হাজার ৯২৩ টাকা খরচ করতে পারে নি। ১৯৮০-৮১ সালের বাজেট বরাদ্দের ১৬৯ কোটি ১৫ লক্ষ ৩৫ হাজার ৬৩৭ টাকা খরচ করতে পারে নি। ১৯৮১-৮২ সালে ৭৩৬ কোটি ৮৩ লক্ষ ৭২ হাজার ৩৮০ টাকা খরচ করতে পারে নি। অর্থাৎ ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ সালের চার বছরে মোট বাজেট বরাদ্দের যে পরিমাণ টাকা খরচ না করতে পেরেও অতিরিক্ত খরচ করেছেন সেই অ্যামাউন্টটা হচ্ছে, ১১৭৫ কোটি ৮১ লক্ষ ৯৫৭ টাকা। আমি এখানে মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে, আপনার বিধানসভায় উপস্থাপিত করা বাজেট বরাদ্দের অনুমোদর নেবার পর, অনুমোদনকৃত টাকা বিভিন্ন দপ্তর খরচ করতে না পারার পরেও একসেস্ এক্সপেন্ডিচার-এর অনুমোদন চাইছেন এমন অনেক ক্ষেত্রে যেখানে সাপ্লিমেন্টারি গ্রান্টের অনুমোদন পর্যন্ত নেন নি। এমন ক্ষেত্রে একসেস্ এক্সপেন্ডিচার আনছেন যেখানে সাপ্লিমেন্টারি গ্রান্ট পর্যন্ত আনছেন না, যেটা সম্পূর্নভাবে বেআইনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার তাই মনে হচ্ছে যে-ভাবে আজকে অতিরিক্ত এক্সপেন্ডিচারের অনুমোদন এই বিধানসভায় চাওয়া হচ্ছে তাতে এই অর্থনীতিকে সম্পূর্নভাবে পঙ্গু করে দিতে পারে, এটা আমাদের মনে রাখতে হবে। একসেস্ এক্সপেন্ডিচারকে আনঅথরাইজ্ এক্সপেন্ডিচারের সঙ্গে তুলনা করা যেতে পারে এবং এতে ফিনানসিয়াল ডিসিপ্লিন নষ্ট হয়ে যায়। আমি আজকে প্রথমেই যে কথা বলতে শুরু করেছিলাম যে, মাননীয় অর্থমন্ত্রী, আপনি কোথায় গলদ করেছেন এই একসেস্ এক্সপেন্ডিচার দাখিল করে সেটা দেখুন, - পি.এ.সি-র যে রিপোর্ট, সেই রিপোর্ট বলছে, Twenty-sixth Report - "Under Article 205(1) (b) of the Constitution of India, if any money is spent on any service during a financial year in excess of the amount granted for that service and for that year, a demand for such excess is to be presented to the Legislative Assembly and an Appropriation Act in accordance with the usual procedures is to be got possed by the Legislature so as to regularise the excess." and

"Under rule 301 (4) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, if any money has been spent on any service during a financial year in excess of the amount granted by the House for that purpose, the Committee shall examine with reference to the facts of each case the circumstances leading to such an excess and make such recommendation as it may deem fit." আজকে আমি ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয়কে কতকগুলি অতিরিক্ত খরচের লোমহর্ষক বিবরণ দিতে চাই। ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১, ১৯৮১-৮২ সালে পি.ডব্লু.ডি-তে অতিরিক্ত খরচ হয়েছে ৩৮ কোটি ৩২ লক্ষ ২৭ হাজার ৬৭৯ টাকা। কমিটি অন্ পাবলিক অ্যাকাউন্ট-এর সেই সময়কার যদি রিপোর্ট দেখেন তাহলে দেখবেন, তাতে তাঁরা বলছেন এই ৪ বছরে পি.ডব্লু.ডিপার্টমেন্ট অতিরিক্ত খরচ করেছেন ৩৮ কোটি ৩২ লক্ষ ২৭ হাজার ৬৭৯ টাকা। আর হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট অতিরিক্ত খরচ করেছেন ১১ কোটি ৬৯ লক্ষ ৮৫ হাজার ১৪৩ টাকা। তেমনি কো-অপারেশন ডিপার্টমেন্ট খরচ করেছেন ১১ কোটি ৩০ লক্ষ ২৫ হাজার ২৩১ টাকা। ইরিগেশন অ্যান্ড ওয়াটারওয়েজ ডিপার্টমেন্ট খরচ করেছেন ৩৮ কোটি ৫৩ লক্ষ ৬১ হাজার ৭৫৮ টাকা। পাবলিক ওয়ার্কস (রোড্স) খরচ করেছেন ২৫ কোটি ৩৮ লক্ষ ১০ হাজার ৪৯৪ টাকা। আর এই ৪ বছরে কোন কোন দপ্তর সাপ্লিমেন্টারি গ্রান্টস্ নেয়নি, কমার্স অ্যান্ড ইন্ডাসট্রিস নেয়নি, পাবলিক ওয়ার্কস নেয়নি, ১৯৭৯-৮০ সালে, এডুকেশন ডিপার্টমেন্ট ১৯৮০-৮১ সালে নেয়নি, ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজ নেয়নি, পাবলিক ওয়ার্কস (রোড্স) ১৯৭৯-৮০ সালে নেয়নি। অথাৎ রাজ্যসরকারের এমন কিছু দপ্তর আছে যারা অতিরিক্ত বরাদ্দের জন্য সাপ্লিমেন্টারি গ্রান্টস্ প্লেস করছে না, কিন্তু সরাসরি চলে যাচ্ছে অতিরিক্ত খরচের হিসাবে যা আমার মনে হয়েছে রাজ্যসরকারের ফিনানসিয়াল ডিসিপ্লিন বলতে যেটাকে বোঝায় সেই ফিনানসিয়াল ডিসিপ্লিন ভয়ঙ্করভাবে আঘাতপ্রাপ্ত হতে হয়েছে। একটা রাজ্যসরকার তার যে অর্থনৈতির ডিসিপ্লিন যদি এই লক্ষ্যে গিয়ে পৌছয় তাহলে সেই সরকার আজকে কোথায় গিয়ে দাঁড়াতে পারে - এটাই আমার প্রশ্ন? আজকে সেই কারণে আমার কাছে কতকগুলি বিষয় খুব জরুরি বলে মনে হয়েছে। মূল কতকগুলি দপ্তর আমি দেখছি বিশেষ করে পি.ডব্লু.ডি, ইরিগেশন, হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার এবং কো-অপারেশন এই ৪টি দপ্তর আজকে অতিরিক্ত টাকা খরচ করতে অভ্যস্থ এবং এই অতিরিক্ত টাকা খরচ করার ক্ষেত্রে ওরা কোনও রকম বিধিনিষেধ মানেন না। এই সমস্ত দপ্তর বরাদ্দ টাকা ফেরৎ দিয়ে দেয় অথচ অতিরিক্ত টাকার জন্য দাবি করে, অর্থাৎ দূর-দৃষ্টির অভাব, ম্যানেজেরিয়াল ইনএফিসিয়েন্সি যেকথা মাননীয় সদস্য সৌগতবাবু প্রায়ই আপনাদের উদ্দেশ্য করে বলেন। গোটা বাজেট তৈরি করতে গেলে তার ফাঁক কোথায় আছে প্রথম পর্যায়ে যদি দূর-দৃষ্টি না রেখে দপ্তরের বাজেট তৈরি করেন তাহলে আপনার একসেস এক্সপেন্ডিচার বা অতিরিক্ত খরচের বোঝা প্রতি-নিয়ত আপনার কাঁধে চাপবে, কোনও রকমভাবে এর থেকে মুক্ত হতে পারবেন না। গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলের ফিনান্স ডিপার্টমেন্ট থেকে এই ৪ বছরে ৪টি রিপোর্ট দিয়েছেন কোন দপ্তরের একসেস এক্সপেন্ডিচার হয়েছে। এবার আপনি বলুন, ১৯৮৭ সালে এই ৪টি বই আপনি প্রিন্ট করলেন আর আলোচনার জন্য এনেছেন ১৯৮৯ সালে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যর্থতার জন্য উনি কি আজ ধিকৃত হবেন না, তিরস্কৃত হবেন না? আপনি সভার প্রিভিলেজ এবং আমাদের

[4-45—4-55 P.M.]

.সমস্ত সদস্যদের স্বাধীকার রক্ষার পুরোধা হিসাবে বসে আছেন, আমি আপনার কাছে নিবেদন করতে চাই, এত বড় ইরেগুলারিটিজ ফিনানসিয়াল ইনস্টিটিউশনের ক্ষেত্রে দেখা যায় নি। আমি ১৯৭৮-৭৯ সালের কয়েকটি বরাদ্দ নিয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের কাছে অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্টস ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১, এবং ১৯৮১-৮২ র বই আমাদের কাছে আছে। আমি প্রথমেই মাননীয় মুখ্যমন্ত্রী সহ আমাদের সরকারের যে সেক্রেটারিয়েট তার জন্য কিভাবে অতিরিক্ত খরচ করা হয়েছে অতিরিক্ত অরিজিন্যাল গ্রান্ট করেছেন গত ১৯৭৯ সাল থেকে ১৯৮৫ সাপ্লিমেন্টারি গ্রান্ট হচ্ছে ১ লক্ষ ১০ হাজার টাকা। রিঅ্যাপ্রোপ্রিয়েশন ১ লক্ষ ৪৫ হাজার টাকা, অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার করলেন ৯৮ লক্ষ ৪২ হাজার অতিরিক্ত খরচ করলেন ৬ লক্ষ ৩ হাজার, এর মধ্যে ১ লক্ষ ৭৬ হাজার খরচ হল কেবলমাত্র মুখ্যমন্ত্রীর সেক্রেটারিয়েট পরিচালনার জন্য? ১৯৭৮-৭৯ সালে মুখ্যমন্ত্রীর সফর সূচির জন্য পি.ডব্লু.ডি. ডিপার্টমেন্টে আসতে হয় সেখানে ৩৮ কোটি ২৮ লক্ষ ২১ হাজার টাকা অরিজিন্যাল খরচ হল, বরাদ্দ ছিল, সাপ্লিমেন্টারি হচ্ছে ৪৪ লক্ষ ৪৫ হাজার টোটাল গ্রান্ট করলেন ৩৮ কোটি ৭৩ লক্ষ ১৬ হাজার টাকা একসেস এক্সপেন্ডিচার করলেন ৭ কোটি ৪১ লক্ষ ৪ হাজার ৯৩২ টাকা। আমি সব বিস্তৃত বিবরণ দিয়ে আপনাকে বোঝাবার চেষ্টা করছি কোথায় কোথায় রিপোর্ট পেশ করেছি। রিপোর্ট করার মূলে আমরা দেখতে পাচ্ছি অতিরিক্ত রিপোর্টের মধ্যে মাননীয় মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের কথা এখানে উল্লেখ করতে চাই। আমি একটি প্রশ্ন এখানে করেছিলাম, ২৭শে অক্টোবর ১৯৮৭, আপনি জবাব দিয়েছিলেন মুখ্যমন্ত্রী কোথায় কোথায় বিদেশ ভ্রমণ করেছেন আজকে আলোচনা করছি - ৪ বছরের ব্যাপারকে কেন্দ্র করে আমি গরম করতে চাইছি না বা সেই উদ্দেশ্য নিয়ে সমস্ত বিবরণ উপস্থাপিত করতে চাই না - আপনাকে শুধু এইটুকু বলতে চাই আপনারই বিবৃতি অনুযায়ী on invitation from the Government of USSR to witness the Olympic and from Hungarian Government to visit their Country. অর্থাৎ ১৯৮০ সালের ১৭ই জুলাই থেকে ৩১শে জুলাই পর্যন্ত এই ১৫ দিনে মুখ্যমন্ত্রী মহাশয় মস্কোতে অলিম্পিক দেখতে গিয়েছিলেন, তার জন্য রাজ্য সরকারের খরচ হল আর একটি ব্যাপার আছে ১৯৮১ সালে মুখ্যমন্ত্রী ইউনাইটেড কিংডম, ফ্রান্স, সুইজারল্যান্ড সফরে গিয়েছিলেন আপনাদের রিপোর্টে - যদিও ওটা প্রাইভেট সফর ছিল - এই নিয়ে বহুবার বলেছি। ১৯৮১ সালে ব্যক্তিগত সফরের জন্য ইউনাইটেড কিংডম, ফ্রান্স এবং সুইজারল্যান্ড কেন গিয়েছিলেন তার বিস্তারিত বিবরণ আজ পর্যন্ত রাজ্য সরকারের পক্ষ থেকে আমাদের সামনে উপস্থাপিত করা হয় নি। আপনাদের রিপোর্টে বলছে All expensess were borne by the Chief Minister. এটাতে অতিরিক্ত খরচ হয়েছে বলছি না, রাজ্য সরকারের মুখ্যমন্ত্রীর ব্যক্তিগত সফরের জন্য কত অতিরিক্ত খরচ হতে পারে সে ব্যাপারে বক্তব্য রাখার জন্য আবেদন করতে পারি। এরপর আরেকটি বিষয়ের কথা বলছি। স্টেশনারি অ্যান্ড প্রিন্টিং। রাজ্যসরকার বিধানসভাতে গত ৮ বছর ধরে প্রসিডিংস ছাপিয়ে সদস্যদের কাছে দিতে পারছেন না, সেই জায়গায় আপনি বলছেন ১০ লক্ষ ১৯ হাজার ৬০০ টাকা মাসে প্রিন্টিংয়ের জন্য অতিরিক্ত খরচ হচ্ছে। বীরেনবাবুরা যেমন অনেক সময় পুরনো প্রসিডিংস থেকে কথা বলেন, আমরাও অনেক সময় প্রসিডিংস দেখি সেই প্রসিডিংস আজ

৯ বছর ধরে বিধানসভায় পাওয়া যাচ্ছে না অথচ আপনার ১ বছরে ১০ লক্ষ ১৯ হাজার ৬০০ টাকা অতিরিক্ত খরচ হয়েছে। অর্থাৎ আমাদের এটাই মনে রাখতে হবে যে যেখানে যেভাবে অতিরিক্ত খরচ চাইছেন সেই অতিরিক্ত খরচের হিসাব কোথায় কিভাবে খরচ হচ্ছে সেটা সঠিকভাবে উপস্থিত করুন। আর একটি হিসাব আমি আপনার কাছে আনতে চাইছি সেটা হচ্ছে ১৯৭৭ সালে কংগ্রেস ক্ষমতাচ্যুত হওয়ার পর তখন পশ্চিমবঙ্গে কতকগুলি কমিশন আপনারা নিয়োগ করেছিলেন, চক্রবর্তী কমিশন, বসু কমিশন ইত্যাদি কংগ্রেসের সম্পর্কে খোঁজখবর নেবার জন্য অনেক কমিশন নিয়োগ করেছিলেন। সেজন্য ১ লক্ষ ৭৮ হাজার টাকা অতিরিক্ত খরচ করেছিলেন, কিন্তু একটি কমিশনের রিপোর্টও আপনারা কেন বের করলেন না? যে কমিশনগুলি আপনারা করেছিলেন সেই কমিশনের রিপোর্ট কেন প্রকাশিত হল না? পশ্চিমবাংলায় আমাদের কংগ্রেসের দুর্নীতি ধরবেন, অত্যাচার ধরবেন, ইরেগুলারিটিজ ধরবেন বলে একটির পর একটি কমিশন হল।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বিধানসভার এসবের সঙ্গে আজকে এর কোন সম্পর্ক নেই। বিধানসভার খরচ - এটা বিধানসভায় বলা যাবে না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** অসীমবাবু এটা বিধানসভায় প্লেশ করছেন কেন? তাহলে এটা ওনাকে উইড্র করতে বলুন। ১৯৭৯--৮০ সালের স্টেটমেন্ট অফ একসেস এক্সপেন্ডিচার, যা তিন নং পাতায় লেখা আছে, তাতে তিনি বলেছেন, 'The Excess Espenditure was due to larger expenditure on account of payment of additional D.A. and retention of temporary posts under different Enquiry Commissions than anticipated.' কমিশনের কথা ওখানে উল্লেখ করা আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বিধানসভার পলিসি ম্যাটার, এটা বলা যাবে না।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** এই কমিশনগুলি আপনারা নিয়োগ করেছিলেন। রাজ্য সরকার লক্ষ লক্ষ টাকা অতিরিক্ত খরচ করে কমিশনগুলি গঠন করলেন, কিন্তু একটি কমিশনের রিপোর্টও পশ্চিম বাংলার মানুষের কছে উপস্থাপিত করতে পারলেন না। এই যে অতিরিক্ত খরচ করেছেন এটা সরকার পক্ষের ব্যর্থতা কিনা? অসীমবাবু, আপনার কাছে আর একটি গুরুতর অভিযোগ করছি। ১৯৭৯--৮০ সালের গ্র্যান্ট নাম্বার ৭১, এতে দেখিয়েছেন পরিবহন দপ্তরে অতিরিক্ত খরচ করছেন ১,৩০,৫০,৩৩১ টাকা। কিন্তু আমার কথা হল, এই হিসাব যা দেখানো হয়েছে তা ঠিক নয়। এটা কারেক্ট রিফ্রেকশন অফ দি ফ্যাক্ট নয়। ১৯৭৯--৮০ সালের অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্টে এই যা উপস্থাপিত করলেন তার বাইরে অ্যাকচুয়াল একসেস এক্সপেন্ডিচার কেবলমাত্র ট্রামকে পরিচালনা করতে গিয়ে, অপারেশনের জন্য খরচ হয়েছিল ২,০৭,২১,০০০ টাকা রিপেয়ার অ্যান্ড মেন্টেনেন্স ১,৭৬,৬৭,০০০ টাকা, আদার এক্সপেন্ডিচার ৯৫,৩০,০০০ টাকা এবং ম্যানেজমেন্টে ৫০,৫৯,০০০ টাকা। অর্থাৎ একসেস এক্সপেন্ডিচার মোট ৫,২৯,৭৭,০০০ টাকা ট্রাম কোম্পানির জন্য হয়েছিল। যেখানে অ্যাপ্রোপ্রিয়েশনে অ্যাকাউন্ট রিপোর্টে একসেস এক্সপেনডিচার দেখিয়েছেন ১,৩০,৫০,৩৩১ টাকা সেখানে দেখা যাচ্ছে খরচটা হয়েছে ৫,২৯,৭৭,০০০ টাকা। ওদিকে ট্রাক টার্মিনাল খাতের টাকা খরচ হচ্ছে না, কিন্তু ট্রাক টার্মিনাল তৈরি করার ব্যাপারটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। কাজেই আজকে আপনার আমলে যা হচ্ছে তাতে পশ্চিমবঙ্গে পরিবহন দপ্তরের ব্যর্থতার

ছবিই এই অতিরিক্ত খরচের ক্ষেত্রে আপনি উপস্থাপিত করেছেন। আজকে সরকারের মুখ্যমন্ত্রী - তাঁর কক্ষ শয্যার কথাই যদি ধরেন, এক সময় সিদ্ধার্থশঙ্কর রায়ের বাথরুমের জন্য ২ লক্ষ টাকা খরচ হয়েছে বলে কত সমালোচনার ঝড় বয়ে গেছে। ইতিপুর্বে আমি পি.ডব্লু.ডি.র বাজেট আলোচনার সময় যখন বলেছিলাম যে, মুখ্যমন্ত্রী কক্ষশয্যার জন্য ৬.৫ লক্ষ টাকা খরচ হয়েছে, তখন আপনি সংশোধন করে বলেছিলেন যে, না, ওটা ঠিক নয়, সংখ্যাটা হবে ৯ লক্ষ টাকা। আজকে অতিরিক্ত খরচ করবার পর একটি সরকারের অর্থমন্ত্রী বলছেন যে, মুখ্যমন্ত্রীর কক্ষশয্যার জন্য ৬.৫ লক্ষ নয়, ৯ লক্ষ টাকা খরচ হয়েছে। অর্থাৎ অফিসিয়াল রেকর্ড বলছে এটা। আজকে আমি ঘুরিয়ে অভিযোগ করছি, ওটাও ঠিক নয়; খরচ হয়েছে ১২ লক্ষ টাকা। স্টেটমেন্ট অফ ফ্যাক্টস্ আলোচনা করবার আগেই আমি চিঠি দিয়ে এসেছি। আপনি যদি স্টেটমেন্ট অফ ফ্যাক্টস্ বলে থাকেন-আমরা বলেছিলাম সাড়ে ছয় লক্ষ টাকা, তাতে আপনি বললেন ৯ লক্ষ টাকা। এখন দেখতে পাচ্ছি ৯ লক্ষ টাকা নয়, ১২ লক্ষ টাকা। আমরা চিঠি নিয়ে বলতে গিয়েছিলাম ১২ লক্ষ টাকা, মুখ্যমন্ত্রীর দপ্তরে সেই চিঠি পৌঁছে দিয়েছি। আপনি স্টেটমেন্ট অফ ফ্যাক্টস্ বললেন না। সাড়ে ছয় লক্ষ টাকার জায়গায় ৯লক্ষ টাকা, এখন ৯ লক্ষ টাকার জায়গায় ১২ লক্ষ টাকায় দাঁড়িয়েছে। আমি যেটা বলতে চাই পশ্চিমবাংলার একটা সরকার ৪ বছর ধরে যে অর্থনৈতিক কাঠামোর মধ্যে বেঁধে রাখা উচিত, সেটা রাখেন নি । এই রাজ্যের অর্থনীতি সেই সময়ে ইনডিসিপ্লিন পর্যায়ে চলে গেছে। ইনডিসিপ্লিন একসেস এক্সপেন্ডিচার হচ্ছে আনঅথরাইজড এক্সপেনডিচারের নামান্তর। এই কথা আমরা বারে বারে বলতে চাই যে ফাইনানসিয়াল ডিসিপ্লিন এর ফলে নষ্ট হয়ে যেতে বাধ্য। তাই একটা রাজ্য সরকারের ক্ষেত্রে এর থেকে বড় ব্যর্থতা আর কি থাকতে পারে? যে বিপুল অর্থ আপনাদের কাছে ব্যায়-বরাদ্দের সময় তুলে দিচ্ছি সেই অর্থ বরাদ্দ অনুযায়ী আপনারা খরচ করতে পারছেন না, অতিরিক্ত টাকা খরচ করে অনুমোদনের জন্য নিয়ে আসছেন। এমন এমন দপ্তরের ব্যাপারে উত্থাপন করেছেন, ৪ বছরের অতিরিক্ত ব্যায়ের যে বই দিয়েছেন তার পাতাওয়াইজ আলোচনা করতে গেলে ২ ঘন্টার মতো সময় লাগবে। যে সময়ে বরাদ্দের টাকা ফেরত যাচ্ছে আবার সেই সময় একসেস এক্সপেন্ডিচারের অনুমোদনের জন্য এখানে নিয়ে আসছেন। অর্থাৎ বরাদ্দের টাকা সঠিক ভাবে খরচ করতে না পারলে এর থেকে বড় ব্যর্থতা আর কি হতে পারে? এই চার বছরে অতিরিক্ত ব্যায়ের ব্যাপারে যে নজীর স্থাপন করেছেন এটা কনটেম্পট অফ দি হাউস হয়ে গিয়েছে। ওই চার বছর যে ধরনের অতিরিক্ত ব্যয় করেছেন তাতে হাউসের অবমাননা করা হয়েছে। এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করে অত্যন্ত সুকৌশলে আপনারা যেভাবে উত্তীর্ন হতে চাইছেন, এতো বড় ব্যর্থতার নজীর আর নেই। ১৯৭৭ সালে মানুষ অনেক প্রত্যাশা করে কংগ্রেসকে বর্জন করে আপনাদের ক্ষমতায় বসিয়েছে। আপনারা ক্ষমতায় আসার পর মানুষের সেই প্রত্যাশার মুখে ছাই ছড়িয়ে দিয়ে গোটা রাজ্যের অর্থনীতিকে পঙ্গু করে দিয়ে, ইনডিসিপ্লিন করে দিয়ে যে নজীর আপনারা স্থাপন করলেন তা এই পশ্চিমবাংলার বিধানসভায় কলঙ্কজনক অধ্যায় হয়ে থাকলো। এই যে অর্থনৈতিক বিশৃঙ্খলার সৃষ্টি করা হয়েছে, এটা বিধানসভাকে অবমাননা করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি আবেদন করব যে আপনি একটা রুলিং

দিয়ে এই বিধানসভায় একটা দৃষ্টান্ত স্থাপন করুন এবং এই সরকারকে এমন ভাবে তিরস্কার করুন, এমন ভাবে ধিক্কার জানান যাতে প্রতিটি সরকার ভবিষ্যতে ফাইনানসিয়াল ডিসিপ্লিন মেনে চলতে বাধ্য থাকে। ফাইনানসিয়াল ডিসিপ্লিন যদি না থাকে তাহলে সাময়িক ভাবে যতই বড় বড় পরিকল্পনা নেওয়া হোক না কেন, যতই বড় বড় উদ্যোগ নেওয়া হোক না কেন কার্যতঃ সেটা বাস্তবায়িত হবে না । আমি সেই কারণে অসীমবাবুর উত্থাপিত গ্রান্টের তীব্র বিরোধিতা করে এবং আমাদের আনিত কাট মোশনের সমর্থনে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

[4-55—5-05 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সংক্ষেপে অল্প সময়ে দু-একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। প্রথমে বলে নিই মাননীয় সুদীপবাবু প্রায় ১ ঘন্টা ধরে যে বক্তব্য রাখলেন তার মধ্যে তাঁর দুটি কথা আমি বুঝতে পারলাম না। একদিকে তিনি বললেন যে যা বরাদ্দ তা খরচ করতে পারা যাচ্ছে না আবার অন্য দিকে তিনি বলছেন অতিরিক্ত টাকা খরচ করলেন কেন। একই মুখ দিয়ে তিনি বললেন যে টাকা ফেরত যাচ্ছে টাকা খরচ করতে পারা যায় নি বলে আবার অন্য দিকে বলছেন অতিরিক্ত খরচ করেছেন তার অনুমোদন নিতে হাউসে আনা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ধরনের কনটাডিকটরী কথা উনি বললেন কি করে? টাকা খরচ করতে না পারলে কি করে অতিরিক্ত খরচের প্রশ্ন আসে? এটা স্যার আমার মাথায় আসছে না। এটা হয় না। টাকা খরচ করলে তবে তো অতিরিক্ত খরচের প্রশ্ন আসে, খরচ না করতে পারলে অতিরিক্ত ব্যয়ের প্রশ্নই আসে না। এটা তো অঙ্কের কথা, অঙ্ক নিয়ে তো জালিয়াতি করা যায় না। ভুল তথ্য দিয়ে সমস্ত কিছু বোঝানো যায় না। উনি ওনার বক্তব্য রাখতে গিয়ে অর্থনৈতিক বিশৃঙ্খলার কথা বলেছেন। আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করতে চাই অর্থনৈতিক বিশৃঙ্খলা কাকে বলে? ১৯৭১ সালে যখন বাংলাদেশ থেকে এই রাজ্যে রিফিউজিরা এসেছিল সেই সময়ে আপনারা ১৪০ কোটি টাকার উপরে অতিরিক্ত খরচ করে গিয়েছিলেন, সেই কথা কি আপনাদের মনে নেই? আমাদের এই হাউসে সেই অতিরিক্ত খরচের জন্য আমাদের র‍্যাটিফিকেশন আনতে হয়েছিল বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে আমাদের সেই খরচের টাকার অনুমোদন দিতে হয়েছিল। উদ্বাস্তুদের জন্য খরচ করা সেই টাকার অধিকাংশই আপনাদের পকেটে গিয়েছিল, আর সেই পাপের ভাগীদার হতে হয়েছিল আমাদের। আজকে আপনারা এখানে দাঁড়িয়ে বলছেন অতিরিক্ত টাকা খরচ হয় কি করে? বুঝতে পারেন না? খরা হয়, বন্যা হয়, এগুলো কি আগে থেকে বোঝা যায়? এরজন্য হঠাৎ করে খরচ হয়ে যায়। তারপরেও প্রশ্ন থেকে যায়। আমদের খরচের এই হিসাব ক্রম্পটর অ্যান্ড অডিটর জেনারেলের কাছে যায়, তিনি সেগুলো সব পরীক্ষা করেন। এই সমস্ত খরচের অনেক কিছু পরে অনুমোদিত হয় একসঙ্গে। এই ভাবে বিভিন্ন বিধানসভায়, পার্লামেন্টে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এনেছেন তা নিয়ে সুদীপবাবু যা বললেন তা তাঁর মুখে শোভনীয় নয়, তাঁর মুখে অর্থনৈতিক শৃঙ্খালার কথা বেরোচ্ছে, লজ্জা করে না এই কথা বলতে। জনতা পার্টির সরকার এদেশের

ক্ষমতায় আসর পরে সেভেনথ ফিন্যান্স কমিশন নিযুক্ত করেছিলেন। সেই ফিনান্স কমিশন পশ্চিমবঙ্গের জন্য যেসব সুপারিশ করে গিয়েছিলেনযে নীতি গ্রহনের জন্য বলে গিয়েছিলেন শ্রীমতী ইন্দিরা গান্ধী ক্ষমতায় এসে তা মানেন নি। এইটথ ফিন্যান্স কমিশন যে সব সুপারিশ করেছিলেন তাও গ্রহণ করা হয় নি। কংগ্রেসি সদস্যরা এখানে দাঁড়িয়ে অর্থনৈতিক শৃঙ্খলার কথা বলছেন? ৮ম ফিন্যান্স কমিশন পশ্চিমবঙ্গের জন্য ৩২০ কোটি টাকা দেবার কথা বলেছিলেন। আপনারা একটা পয়সাও কি দিয়েছিলেন? দেননি কেন, অসুবিধা হয়েছিল হিসাবপত্রে খরচপত্রে অসুবিধা হয় - এটা ঠিকই। আমাদের কিছু কিছু টাকা, এই বছরের টাকা পরের বছরে খরচ করতে হয়। এর কারণ কি? এর কারণ হচ্ছে, আপনারা যে টাকা খরচের জন্য পাঠান, দিল্লি থেকে যে গ্রান্ট-এর টাকা আসে, তা আসে একেবারে শেষে, মার্চ মাসে - ইয়ার এন্ডিংয়ে। টাকা যদি এই ভাবে আসে তাহলে তা খরচ হবে কবে? পরের বছরেই খুব স্বাভাবিক ভাবেই খরচ হবে। কাজেই আপনাদের মুখে অর্থনৈতিক শৃঙ্খলার কথা শোভা পায় না। কেন্দ্রীয় সরকার যদি অর্থনৈতিক শৃঙ্খলা কোনও রকমে রক্ষা না করে তাহলে কোনও রাজ্য সরকারের পক্ষেই অর্থনৈতিক শৃঙ্খলা মেনে চলা সম্ভব নয়। রাজ্য সরকারের অবস্থার কথা তো আপনারা ভালো ভাবেই জানেন - আমাদের রিসোর্স মোবিলাইজেশনের সমস্ত ক্ষেত্রগুলোকে সংকুচিত করে যেখানে কেন্দ্রীয় সরকার একটার পর একটা কেড়ে নিচ্ছেন, আমাদের খরচ একই সঙ্গে অনেকটা বেড়ে গিয়েছে, আমাদের পপুলেশন-এর যে হার এবং যে এক্সপেন্ডিচার-এর যে জায়গাগুলো আছে, সেখানে সমানুপাতিক কোনও হার নেই। আমাদের যে এক্সপেন্ডিচার রেশিও, যে আয় আছে তা দিয়ে প্রোপোরশনেট রেশিওতে খরচ করতে পারি, কিন্তু কেন্দ্রীয় সরকারের নীতির জন্যই তা পারি না। তাঁরা ফিন্যান্স কমিশনের সুপারিশও পর্যন্ত মানতে রাজী নন। এই অবস্থায় আমরা কি করে অর্থনৈতিক শৃঙ্খলা মেনে কাজ করতে পারি? তবে আমরা চেষ্টা করছি অর্থনৈতিক শৃঙ্খলা মেনে কাজ করতে। কেন্দ্রীয় সরকারের বিশৃঙ্খল নীতির জন্য আমরা অনেক ক্ষেত্রে শৃঙ্খলা মেনে কাজ করতে পারি না। আমাদের বামফ্রন্ট সরকার পরিপূর্ণ হিসাব-নিকাশ রাখার চেষ্টা করছে, যেখানে যেটুকু থাকে তাই দিয়ে কাজ করার চেষ্টা করছে। এখানে আমাদের মাননীয় অর্থমন্ত্রী ২৮২ কোটি ৬১ লক্ষ টাকার যে একসেস এক্সপেন্ডিচারের প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী পরপর চার বছরের একসেস এক্সপেন্ডিচারের বা বাড়তি খরচের যে বরাদ্দ পেশ করেছেন তা নিয়ে আমাদের সদস্য সুদীপ ব্যানার্জি এর আগেই বক্তব্য পেশ করেছেন। আমার জন্য তিনি অবশ্য কিছু রেখে গিয়েছেন। বামফ্রন্ট সরকারের যে ব্যর্থতা তা হিমালয় সমান, এক ঘন্টা ধরে বললেও তা শেষ হয় না।

[5.05--5.15P.M]

স্যার, আপনি জানেন যে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে সংবিধানের ধারা আছে ৪টি ২০২,২০৩,২০৪এবং২০৫। একসেস গ্রান্ট কি করে করা হবে সেটা সংবিধানের ২০৫(১)(বি) ধারায় লেখা আছে "The Governor shall - if any money has been spent on any service during a financial year in excess of the amount granted for that service and for that year, cause to be laid before the House or the Houses of Legislature of the State another statement showing the estimated amount of that expenditure or cause to be presented to the Legislative Assembly of the State a demand for such excess, as the case may be" সংবিধানের ২০৫(১) (বি) ধারা অনুযায়ী একসেস এক্সপেন্ডিচার রাখা হয়েছে। একসেস এক্সপেন্ডিচারের প্রসিডিওর কি তা পার্লামেন্টারি প্রাকটিশে বলা আছে। সেখানে বলা আছে যে নরম্যালি এই একসেস এক্সপেন্ডিচারের হিসাব পাবলিক অ্যাকাউন্টস্ কমিটিতে যাবে। কাউল অ্যান্ড সাকদারের সেকেন্ড এডিশন Page-698 If any money has been spent on any service during a financial year in excess of the amount granted by Parliament for that purpose, the Committee examines with reference to the facts of each case the circumstances leading to such an excess and makes such recommendation as it deems fit.If considered necessary, the Committee submits a separatre report on excesses.The report sets out the various excesses with the reasons for them, and states the obejections, if any, to their being approved" অ্যাকডিংলি এই ৪ বছরের যথা ১৯৭৮ থেকে ১৯৮২ এই ৪টি বছরের একসেস এক্সপেন্ডিচার পি.এ. কমিটির কাছে প্লেশ করা হয়েছিল। পিএসির রিপোর্ট সম্বন্ধে সুদীপবাবু খুব গুরুত্বপূর্ণ কথা বলেছেন, আশা করি অসীমবাবুর নিশ্চয় পড়া আছে। আপনার কোনও দোষ নেই, এটা অশোক মিত্রের সময়ে একসেস এক্সপেন্ডিচার হয়েছে কিন্তু আপনি মন্ত্রী হিসাবে এটা রেগুলারাইজ করার দায়িত্ব আপনার। আপনার গত বছরেই এটা আনা উচিত ছিল। ১৯৮৭ সালের বই আপনি আনছেন ১৯৮৯ সালে। এটাই আপনার ত্রুটি আর বাকীটা সরকারের ত্রুটি। এখানে খুব ইমপরটেন্ট কথা বলছি একসেস এক্সপেন্ডিচার এই ব্যাপারটা নিয়ে এর বিরুদ্ধে পিএসি মত প্রকাশ করেছেন। যে একসেস হবার সময় থেকে সাপ্লিমেন্টারি গ্রান্ট নেওয়া উচিত। "The Committee came to know that in the cases shown in Annexure, no supplementary grants were taken at all even though the expenditure exceeded the grants provided by the Appropriation Act. The Committee fails to understand why no supplementary grants were taken in those cases. The Financial Rules prohibit expenditure out of the Consolidated Fund in excess of the provission under a "Grant" pending enactment of the supplementary Appropriation Act and provides that when under unavoidable circumstances as unforeseen expenditure is required to be incurred in excess of the Grant, the Financial Department should be moved for sanctioning an advance out of the Contingency Fund of the State pending authorisation of such expenditure by the

Legislature through an Appropriation Act.এককথায় কি বলছে - যখন এক্সপেন্ডিচার একসেস হয়ে যাবে তখন সাপ্লিমেন্টারি গ্রান্ট নেবে। না হলে কনটিনজেন্সি ফান্ড থেকে অ্যাডভান্স নেবে। আমাদের রাজ্যে আগে কনটিনজেন্সি ফান্ড ছিল ৫ কোটি টাকা এখন সেই ফান্ডকে ২০ কোটি টাকা করা হল। সুতরাং আপনাদের সাপ্লিমেন্টারি গ্রান্ট নেবার সুযোগ ছিল। কনটিনজেন্সি ফান্ড থেকেও অ্যাডভান্স নেবার সুযোগ ছিল। কোনওটাই করা হল না। আপনারা ফিনান্সকে একেবারে ইরেগুলার করে দিলেন। একসেস এক্সপেন্ডিচারের ব্যাপারে কতগুলি স্টেটমেন্ট শোয়িং করছি দেখুন । ১৯৭৮-৭৯ সাল থেকে ১৯৮১-৮২ সাল আপনার সাপ্লিমেন্টারি গ্রান্ট নিল, সেখানে একসেস রয়েছে। কমার্স অ্যান্ড ইনড্রাসট্রিজে ৮০-৮১ তে সাপ্লিমেন্টারি গ্রান্ট হচ্ছে নিল; প্রায় ১০ লক্ষ টাকা একসেস রয়েছে। পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট ৭৯-৮০ এবং ৮০-৮১ তে সাপ্লিমেন্টারি গ্রান্ট হচ্ছে নিল; কিন্তু একসেস রয়েছে ১ লক্ষ ৮৪ হাজার টাকা। আর একটা বছরে ১০ কোটি ৩৫ লক্ষ টাকা রয়েছে। এডুকেশনে ৮০-৮১ তে সাপ্লিমেন্টারি গ্রান্ট হচ্ছে নিল; কিন্তু একসেস রয়েছে ৯ লক্ষ ৮২ হাজার টাকা। ইরিগেশান অ্যান্ড ওয়াটার ওয়েজ ৭৯-৮০ তে সাপ্লিমেন্টারি গ্রান্ট হচ্ছে নিল ; কিন্তু একসেস রয়েছে ২ কোটি ৭০ লক্ষ টাকা। পি.ডব্লিউ.ডি. তে সবচেয়ে বেশী মিস্ ম্যানেজড্ হয়; তার সাপ্লিমেন্টারি গ্রান্ট হচ্ছে নিল। ৭৯-৮০ তে ১২ কোটি টাকা ১ বছরে একসেস এক্সপেন্ডিচার হয়েছ, তার ৩ কোটি ৩৯ লক্ষ টাকা ৮০-৮১ তে একসেস এক্সপেন্ডিচার হয়েছে। তখন যতীনবাবু মন্ত্রী ছিলেন, সুতরাং আপনারা বলতে পারেন ওরা ছিল, আমরা কি করব। এখন আমি বলছি হোল প্রসিডিওরটা হচ্ছে আটারলি ইরেগুলার। এবং এই ব্যাপারে পাবলিক অ্যাকাউন্টস কমিটি কমেন্ট করেছেন যেটা সেটা আপনাদের জানা দরকার The Committee is not covered with the reply of the Department as excesses under both the heads 'Maintenance and Repairs' and 'Machinery and Equipment' had become a regular feature while these items of expenditure were quite foreseable and assessable in advance'. এটা তো সুদীপবাবু বারবার বলেছেন যে দূরদৃষ্টি থাকা দরকার কি খরচ হবে, সেটা আগে থেকে দেখে বলা, আগে থেকে ফোরস করতে পারলে এই একসেস এক্সপেন্ডিচারটা ইরেগুলার প্রসেস হোত না। কিন্তু ওরা দেখেননি। আরো কি বলেছে From its reply, it is amply clear that under-estimation of requirement of funds, absence of continuous watch over the flew of expenditure and failure to revise the prescribed limit for maintenance and repair works were the main reasons for excesses. তার মানে কোনও রকম ওয়াচ রাখা হয়নি। সেই সময় অশোকবাবু কেন্দ্রের বিরুদ্ধে বিবৃতি দিয়েছেন ফিনান্স মিনিষ্ট্রি কোনও রকম ওয়াচ রাখছেন না। একসেস এক্সপেন্ডিচার হয়েছে, এটা শুধু এই ডিপার্টমেন্টে নয়, সর্বত্র - আমাদের সময়ে কিন্তু এই জিনিস হোত না। স্যার, পি.ডব্লিও.ডি (রোডস্) সম্বন্ধে সুদীপ প্রথমে বলেছে ৪ বছরে ২৫ কোটি ৩৮ লক্ষ টাকা একসেস হয়েছে। কমিটি পি.ডব্লুও.ডি রোডস্কে জিজ্ঞাসা করেছিল, কিন্তু কমিটি স্যাটিসফাই হল না। তারা বললেন The Committee is not satisfied with the explanation of the Department is so far as the excess was attributed to better progress of work or favourable circumstances for work. মানে এখন আর কি কাজ এগিয়েছে ২৫ কোটি টাকা বাড়তি খরচ হচ্ছে। The Committee cannot approve the action

[5-15—5-25 P.M.]

of achieving the same by spending more than the authorised allocation. এই অ্যাপ্রোপ্রিয়েশনের অর্থ কি? আপনি হঠাৎ বললেন বেশি খরচ হয়েছে, বলে ১।১ বছরে ৩ কোটি, ৮ কোটি, ১২ কোটি একসেস খরচ করে ফেললেন - এগুলি অত্যন্ত খারাপ; আজকে অসীমবাবুকে বলতে হবে। ৩।৪ বছরে একসেস এক্সপেন্ডিচার সম্বন্ধে যে রিপোর্ট পাবলিক অ্যাকাউন্টস কমিটি দিয়েছে সেই রিপোর্টে কি অ্যাকশন ফিনান্স ডিপার্টমেন্ট নিয়েছে যে টাকা ঠিকমতো খরচ হচ্ছে কিনা? বাজেটিং ঠিকমতো হচ্ছে কিনা এবং অ্যাপ্রোপ্রিয়েশন ঠিকমতো হচ্ছে কিনা, এই ব্যাপারে ফিনান্স ডিপার্টমেন্ট কি ব্যবস্থা নিয়েছে এটা আজকে অসীমবাবু কে বলতে হবে। এখানে যেটা খুব ইমপর্টেন্ট পয়েন্ট সেটা সুমন্তবাবু ঐ অ্যাপ্রোপ্রিয়েশনের ব্যাপারটা বোঝেননি। অ্যাপ্রোপ্রিয়েশন এমন নয় যে টোটাল অ্যামাউন্ট অ্যাপ্রোপ্রিয়েট করলেন। আপনি এক একটা হেডে এক একটা অ্যামাউন্ট অ্যাপ্রোপ্রিয়েট করছেন; আপনার সেই হেড একসেস হতে পারে, ডেফিশিট হতে পারে। তার মানে এই নয় উনি বললেন ফিনান্স কমিশন ৩২৫ কোটি টাকা দেননি, তার সঙ্গে এটারও সম্পর্ক আছে যে অ্যাপ্রোপ্রিয়েশন এনেছেন সেটা খরচ করছেন কিনা বা একসেস খরচ করছন কিনা সেই হেডে, এটাই হচ্ছে প্রশ্ন। ফিনান্স কমিশন দিচ্ছে কি দেয়নি, ফিনান্স কমিশনের রিপোর্ট মানতেই হবে, এই রকম মাথার দিব্যি সংবিধানে নেই। ফিনান্স কমিশনের রেকমেন্ডেশান সেটা মানতেও পারে, আবার নাও মানতে পারে। আমি একজ্যামপ্‌ল দিয়েছিলাম কিন্তু উনি বললেন - যা বলছেন বুঝতে পারছি না। কখনও বলছেন কম খরচ হচ্ছে, কখনও বলছেন একসেস খরচ হয়েছে - আমি তাই একটা গ্রান্ট নম্বর বলছি '৭৯-৮০ তে একসেস এক্সপেন্ডিচার কত হয়েছে - এটা হচ্ছে মাল্টিপারপাস রিভার প্রজেক্টস, ইরিগেশান নেভিগেশন ইত্যাদি এগুলিতে খরচ হয়েছে। অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার কত, না, ৯৮ কোটি টাকা খরচ হয়েছে, তাহলে একসেস কত হল, না, ২ কোটি ৭০ লক্ষ টাকা। কিন্তু মজার ব্যাপার হল সেই বছরে ৩১শে মার্চ ২৫ কোটি ৫৫ লক্ষ টাকা ডিপার্টমেন্ট ফেরত দিল, পরে বলল আমাদের ২ কোটি ৭০ লক্ষ টাকা একসেস হয়েছে। এই রকম মিস ম্যানেজমেন্ট কেউ শুনেছেন? এই যে স্যারেন্ডার করেছিলেন টাকা খরচ করতে পারেননি বলে এটা ছিল বাস্তব বুদ্ধির অভাব, দূরদৃষ্টির অভাব, এজন্য এই ধরনের কাজ হয়েছে। আমি আরো একটা উদাহরণ দিই, এবারে পি.ডব্লু.ডি-তে আসুন। হেড অব অ্যাকাউন্ট ৩৩৭-রোডস্ অ্যান্ড ব্রিজেস, ১৯৭৯-৮০ সালে গ্রান্ট নাম্বার ৭০, এতে স্যাংশন হল ৫১ কোটি ৬৯ লক্ষ টাকা, খরচ হল ৬৪ কোটি ৩২ লক্ষ টাকা, তার মানে একসেস হয়ে গেল ১২ কোটি টাকা, যেটা পারেননি বলে স্যারেন্ডার করেছে ৪ কোটি ৬৮ লক্ষ ৫৮ হাজার টাকা, তার মানে মূল গ্রান্টের এই টাকা ফেরত দিল। যদি পরে একসেস এক্সপেন্ডিচার হয়ে যাবে তাহলে ফেরত দেল কেন? এটা হোল বামফ্রন্টের সময়ে আমরা দেখেছি। অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্ট সম্বন্ধে পি.এ. কমিটির রেকমেন্ডেশন দেখলে দেখবেন বামফ্রন্টের আমল হওয়ার পর ৪ বছর যদি স্যাময়ল বছর ধরা যায় তাহলে কিভাবে একসেস এক্সপেন্ডিচার হয়েছে, কিভাবে দূরদৃষ্টির অভাব ছিল, কিভাবে ফাইনানসিয়াল মিসম্যানেজমেন্ট, ইনডিসিপ্লিন হয়েছে তার একটা জাজ্বল্যমান প্রমান এই একসেস এক্সপেন্ডিচারের মধ্যে দেখা যাচ্ছে। **(শ্রী অমলেন্দ্র রায় : আপনাদের সময় কি হয়েছে?)** আমাদের সময়ে কি হয়েছে সেটা লাইব্রেরি থেকে বই নিয়ে এসে পড়ে দেখুন। এবারে

১৯৮০-৮১ সালে আসুন। সুদীপ আপনাদের বলেছেন যে বছরে একসেস হল কাউনসিল অব মিনিস্টারস হেডে, মুখ্যমন্ত্রীর ফরেন ট্যুর ছিল, সেই বছরেই ২৪ নং গ্রান্টে দেখা যাচ্ছে যে সাপ্লিমেন্টারি নেওয়া হয়নি। অরজিন্যাল ছিল ২ কোটি ৯০ লক্ষ, এক্সপেন্ডিচার হয়ে গেল ৩ কোটি ৯৭ লক্ষ-গ্রান্ট হেড কি, না, স্টেশনারী অ্যান্ড প্রিন্টিং। এই স্টেশনারি অ্যান্ড প্রিন্টিং গভর্নমেন্টের একটা কন্সট্যান্ট হেড্যাক। তার কারণ প্রতি বছর এই স্টেশনারি অ্যান্ড প্রিন্টিং এ এক্সেসিভ খরচ, ওভারটাইম লেগেছে। সরকার তার নিজের কাজ বাইরের/প্রাইভেট/প্রেসকে দিয়ে করাতে বাধ্য হয়েছেন। পাবলিক অ্যাকাউন্টস কমিটির মেম্বার হবার পর আমরা রিপোর্ট দিয়েছি, আশা করি মন্ত্রী মহাশয় দেখবেন কি পরিমান মিসম্যানেজমেন্ট সরকারের ইনডাস্ট্রি ডিপার্টমেন্ট স্টেশনারি অ্যান্ড প্রিন্টিং ডিপার্টমেন্টের কাজে। আপনি হয়ত থাকবেন না, আপনার পরে কেউ আসবেন, তাঁকে এই রকম সমালোচনার সম্মুখীন হতে হবে এই রকম একসেস এক্সপেন্ডিচারের জন্য। তারপর ১৯৮১-৮২ সালে আমি দেখেছি গ্রান্ট নাম্বার ২০, ট্রেজারি অ্যান্ড অ্যাকাউন্টস অ্যান্ড মিনিস্ট্রেশন এতে সাপ্লিমেন্টারি নেওয়া হয়েছিল। ১৯৮১-৮২ সালে এই গ্রান্ট নাম্বার ২০তে অরিজিন্যাল ছিল ২ কোটি ৯৪ লক্ষ টাকা, সাপ্লিমেন্টারি নেওয়া হল ১৫ লক্ষ টাকা। টোটাল লস ৩ কোটি ২৮ লক্ষ টাকা এবং তাঁর উপর একসেস হল ১৯ লক্ষ টাকা। সুতরাং অ্যকচুয়াল এক্সপেন্ডিচারে সেভিংস অ্যাডজাস্ট করা যেত, কিন্তু সেই অ্যাডজাস্টমেন্ট করা হল না। ট্রেজারি অ্যান্ড মিনিস্ট্রেশন কিভাবে পশ্চিমবাংলাকে আতঙ্কগ্রস্ত করেছে সেটা বলছি। আলিপুর ট্রেজারি, বহরমপুর ট্রেজারি এবং আজকে হাওড়ার মেম্বার বললেন হাওড়া ট্রেজারির কেলেংকারীর কথা। সরকারি কর্মচারিদের একাংশ যারা আপনাদের সমর্থক তারা কি করে ফলস্ বিল সাবমিট করে টাকা তুলে নিয়ে যাচ্ছে সেইসব কথা প্রকাশিত হয়েছে। এরা ডিফলকেট করছে কিন্তু কোনও চেক নেই এই ব্যাপারে। ট্রেজারি এক্সপেন্ডিচারে সাপ্লিমেন্টারি নেবার পরও সেখানে একসেস এক্সপেন্ডিচার হল। তারপর, ১৯৮১- -৮২ সালের অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্টস এর ১২ পাতা দেখুন-এটা হচ্ছে কাউনসিল অব মিনিস্টার্স-দের ব্যাপার। অ্যাকর্ডিং টু দি কনট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল "একসেস অকার্ড মেইনলি আনডার ট্যুর এক্সপেনসেস অ্যান্ড এনটারটেনমেন্ট অ্যান্ড হসপিটালিটি এক্সপেনসেস" অর্থাৎ মুখ্যমন্ত্রীদের ঘোরাঘুরির জন্য, আমোদ প্রমোদ এবং লোক খাওয়ানোর জন্য একসেস এক্সপেন্ডিচার হয়েছে এটা কন্ট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল বলেছেন। কিন্তু দেয়ার ইজ নো মেনস্ন অ্যাবাউট দি একসেস ট্যুর এক্সপেনসেস অব দি কাউনসিল অব মিনিস্টার্স ইন দি স্টেটমেন্ট প্রেজেনটেড বিফোর দি হাউস। মুখ্যমন্ত্রীর তো ফরেন ট্যুর লেগেই আছে। মুখ্যমন্ত্রীর একবছরে ফরেন ট্যুরে লেগেছে ২ লক্ষ ৯৪ হাজার টাকা। এবার ভাবুন কি করে একসেস এক্সপেন্ডিচার হয়। আরও উদ্ভুদ মজা আছে। ১৯৭৮--৮৯ সালে অশোক মিত্র মহাশয়ের প্রথম আমলে এই সরকারকে রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভার ড্রাফট নিতে হোত। ইনটারন্যাশানাল অডিট অব দি স্টেট গভর্নমেন্ট বলছে সেখানে একসেস এক্সপেন্ডিচার হয়েছে ৪০ কোটি টাকা। ওঁরা কি এক্সপেলেনেটোরি মেমোরেন্ডাম দিচ্ছে? দি একসেস এক্সপেন্ডিচার ওয়াজ মেইনলি ডিউ টু দি রিপেমেন্ট অব ওভারড্রাফট টোকন ফ্রম দি রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া দ্যান এস্টিসিপেটেড। তখন জনতা পার্টির সরকার থাকা সত্ত্বেও আর বি আই থেকে নিয়েছে বলে রাজ্য সরকারকে দিতে হয়েছে ৪০ কোটি টাকা। শুধু তাই নয়, এই খরচ সামলাতে কি করা হল? ১৯৭৮--৭৯ সালে ছিল ৪৩৮ কোটি টাকা, কিন্তু খরচ হল ৪৭৮

[5-25—5-35 P.M.]

কোটি টাকা-অর্থাৎ ৪০ কোটির মতো একসেস এক্সপেন্ডিচার হল। এঁদের দূরদৃষ্টির কি অভাব দেখুন। সেই বছরে ১১৭ কোটি ৩৫ লক্ষ টাকা এঁরা টোটাল গ্রান্টে খরচ করতে পারেনি। আমি ৪ বছরের পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট পড়ে দেখলাম ম্যানেজেরিয়াল ইনকমপিটেন্সি, Lack of foresight, Lack of Financial discipline to mismanagement of economy - আর্থিক শৃঙ্খলার অভাব এবং তার সঙ্গে রয়েছে total indiscipline of the economy. আমরা যে কাট মোশন দিয়েছি তার মধ্যে একটি রয়েছে Chief Minister Secretariat এবং General service- এর জন্য বেশী টাকা খরচ করা হয়েছে। সেখানে আমরা কি দেখেছি? আমরা বলেছি যে কাট মোসান দেওয়া হোক To discuss the failure of the different investigating agencies under the Chief Ministers Secretariat. চিফ মিনিস্টারের দপ্তরে ইনভেস্টিগেটিং-এর জন্য ১ কোটি ৩৫ লক্ষ ৬৮ হাজার একসেস খরচ হয়েছে। এখানে এক পয়সাও হওয়া উচিত নয়। ইনভেষ্টিগেটিং-এর জন্য কোনও কাজ করেনি। এখানে একটি পয়েন্ট হল এই, বিক্ষুদ্ধ সি.পি.এম পার্টির লোকদের উপর নজর রাখতে এই খরচ হয়েছে কোথায় কি গন্ডোগোল হচ্ছে তার জন্যই ইনভেস্টিগেটিং এজেন্সিকে নজর রাখতে হচ্ছে এই জন্য কাট মোশন দিয়েছি। আপনারা সেক্রেটারিয়েট, জেনারেল সার্ভিসে ১ লক্ষ ৭৮ হাজার টাকা বেশি চেয়েছেন সুদীপ বলেছে যে, এফেকটিভলি এনকোয়ারি কমিশনগুলি ফাংশান করে না। রিপোর্ট দেয়নি। এনকোয়ারি কমিশনগুলি কোনও কাজ করেনি, তাদের রিপোর্ট দেয়নি। আরো কি রয়েছে দেখুন ট্রামে ওয়াস্টফুল এক্সপেন্ডিচার হল, রবীনবাবু জোকা পর্যন্ত ট্রাম নিয়ে গেলেন। শ্যামলবাবু মানিকতলা পর্যন্ত ট্রাম নিয়ে গেলেন। ১৯৭৯--৮০ সালে ১ কোটি ৩০ লক্ষ টাকা একসেস এক্সপেন্ডিচার হল অথচ এই ট্রাম কি রকম চলছে সেটা আপনারাও জানেন,আমরাও জানি। ট্রাম ভাল চলছে না। এই ট্রাম কেলেঙ্কারির ব্যাপারটা হাউসে আলোচনা হয়েছে তারপর কো-অপারেটিভের ব্যাপারে ১৯৮০--৮১ সালে ২ কোটি ৯৪ লক্ষ ৭৮ হাজার ৯১টাকা একসেস খরচ হয়েছে। কো-অপারেটিভ খাতে বেশি টাকা খরচ করলেন অথচ রাজ্য সরকার কো-অপারেটিভ লোনের  রিকভারি করতে পারেন নি। মাঝে মাঝে মুখ্যমন্ত্রী কো-অপারেটিভ লোনের ব্যাপারে রেডিওতে বিবৃতি দেন, লোন শোধ করতে বলেন, কিন্তু আদায় করতে পারছেন না। অথচ দেখা যাচ্ছে এই কো-অপারেটিভ খাতে ২ কোটি ৯৪ লক্ষ টাকা একসেস এক্সপেন্ডিচার হল। এবার ডেয়ারি ডেভেলপমেন্টে আসুন। এখানেও ২ লক্ষ ২৮ হাজার একসেস এক্সপেন্ডিচার হয়েছে। স্টেট গভর্নমেন্টে ডেয়ারিতে কি অবস্থা হয়েছে, সেটা আমরা সকলেই দেখতে পাচ্ছি অমলবাবু হয়ত আজকে বক্তৃতা দেবেন। অ্যাপ্রোপ্রিয়েশনে স্টেট পয়েন্ট নেই। ওঁর হচ্ছে প্রিভিলেজ-এর ব্যাপার। ইমপটেন্ট একসেস এক্সপেন্ডিচার ওকার করে তখনই যখন একটা সরকার বাজেট ফোরসি করতে পারে না কত টাকা খরচ হবে। সাপ্লিমেন্টারি গ্রান্ট যখন দিতে পারে না একটা সরকার, কনটিনজেন্সি ফান্ড দিতে পারে না তখন একসেস এক্সপেন্ডিচার ওকার করে, যে ব্যাপারটা পাবলিক অ্যাকাউন্টস কমিটি রেকমেন্ড করে গেছেন যাতে বেশির ভাগই সি.পি. এম. এর সদস্য ছিলেন। আপনারা সবাই মেম্বার ছিলেন না পাবলিক অ্যাকাউন্টস কমিটির সদস্য ছিলেন, সত্যপদ ভট্টাচার্য, অজিতকুমার চক্রবর্তী, এম.আনসারুদ্দিন, ওমর আলি,ক্ষীতি ভুষণ রায়বর্মণ, কৃপাসিন্ধু সাহা, শচীন সেন। এরা বলছেন

এই রকম একেবারে করা উচিত নয়। এর পরে কৃপাবাবুর কিছু বলা উচিত নয়। শচীনবাবুও মেম্বার ছিলেন। তিনি বলেছেন এই রকম একসেস এক্সপেন্ডিচার করা উচিত নয়, অন্যায়ভাবে করেছেন। তিনি কি বলেছেন? Such overspending only points out the back of Budgetary control by the department and the committee recommends that supplementary grants to cover the excess expenditure are always to be taken whenever there are chances of better progress of work due to favourable conditions:- সুতরাং কি দেখা গেল? প্রথমে ৪ বছরে বামফ্রন্ট মোটামুটি একটা ফেভারেবল কেন্দ্রীয় সরকার পেয়েছিলেন, যখন ওরা এই টাকা নিয়ে অভিযোগ করতে পারেন নি। সেই সময় ওরা খরচ করেছেন উইদাউট এনি আইডিয়া অব দি অ্যামাউন্ট অব দি মানি টু বি স্পেন্ট। ওরা তখন খরচ করেছেন। তার উপর কোনও কনট্রোল ছিল না। তারপর এর একটু উন্নতি হয়েছে। তারপর ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী ক্ষমতায় ফিরে এলেন। একটা ফিনানসিয়াল ইমপোজ করলেন। ওরা বাংলা বনধ্ ডাকতে শুরু করলেন। যখন ফিন্যানসিয়াল ডিসিপ্লিন ইমপোজ করছেন? বছরের পর বছর এরা ওভার ড্রাফট কমাবার চেষ্টা করছেন, কিন্তু ফান্ড লোন অ্যামাউন্ট চাইছেন। কিন্তু ওরা পঞ্চায়েতে যে টাকা খরচ হয়েছে তার ইউটিলাইজেশন সার্টিফিকেট চাইছেন। দেখবেন,১৯৮০ সালের পর থেকে বাংলা বনধ্ একটা অ্যানুয়াল ফিচার হয়ে গেল। কেন্দ্র যখনই এঁদের ফাইনানসিয়াল ইনডিসিপ্লিনের কথা বলেন এবং এ ব্যাপারে রাজ্যসরকারকে ডিসিপ্লিন মেনে চলার কথা বলেন তখনই দেখি আপনারা বাংলা বনধ্ ডাকেন। একদিকে বাংলা বনধ্ ডাকেন অপর দিকে দেওয়ালে লেখেন হলদিয়া চাই, বক্রেশ্বর চাই। এর বিরুদ্ধেই আমাদের জেহাদ। অসীমবাবু ব্যক্তিগতভাবে অবশ্য এরজন্য রেসপনসিবল ছিলেন না। আমি আশা করবো, গভর্নমেন্ট এগুলি টাইটেন আপ করার চেষ্টা করবেন। এই বলে প্রতিটি একসেস এক্সপেন্ডিচারের বিরোধিতা করে এবং আমার কাট মোশনগুলি সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে একসেস এক্সপেন্ডিচার বা অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা পুরোপুরি সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার,১৯৭৮--৭৯, ৭৯--৮০, ৮০--৮১, ৮১--৮২ সালে অতিরিক্ত খরচ যা হয়েছে তার উপর বিরোধীপক্ষের দুজন মাননীয় সদস্যের বক্তব্য আমি খুব মনোযোগ সহকারে শুনলাম। যে দুজন বক্তব্য রাখলেন আমরা জানি তাঁরা খুব মিষ্টভাষী এবং অত্যন্ত ভদ্রোচিত ব্যবহার করেন। কিন্তু বক্তব্য রাখতে গিয়ে তাঁদের কাছ থেকে যে সব কথা শুনলাম তাতে কয়েকটি কথা না বলে থাকতে পারছি না। সুদীপবাবু তাঁর বক্তব্য রাখতে গিয়ে বারবার বলেছেন যে এই সরকার অপদার্থ, এই সরকার ব্যর্থ ইত্যাদি ইত্যাদি। স্যার, আপনি জানেন, একটা সরকার কাজ করতে গেলে লিমিটের মধ্যে খরচ হতে পারে আবার কখনও কখনও লিমিটের বাইরেও খরচ হতে পারে বা অতিরিক্ত খরচ হতে পারে অথবা উদ্বৃত্তও হতে পারে। এটা যে শুধু ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর থেকেই হয়েছে তা কিন্তু নয়। আমি মাননীয় কংগ্রেসি সদস্যদের জিজ্ঞাসা করতে চাই, এইরকম খরচ কি কংগ্রেস আমলে এখানে হয়নি? এরকম খরচ কি দিল্লির সরকারের হয়না? এরকম খরচ কি কংগ্রেস শাসিত রাজ্য বিহার, উত্তরপ্রদেশ, গুজরাটে হয়না? আমার মনে হয় মাননীয় সদস্যরা যদি সংবিধানের দিকটা ঠিকভাবে লক্ষ্য করতেন তাহলে এসব

[5-35—5-45 P.M.]

কথা বলতেন না। সংবিধানে আছে যে দুবছরের মধ্যে হোক, ৫ বা ১০ বছরের মধ্যেই হোক এটা করা যায় এবং করতে হয় সেইজন্যই এটা আনা হয়েছে তারপর উনি বললেন যে, জ্যোতিবাবু রাশিয়া, জাপান, অমুক জায়গা, তমুক জায়গায় গিয়েছিলেন তারজন্য খরচ হয়েছে। আরে, জ্যোতিবাবু তো দেশের উন্নয়নের জন্য গিয়েছিলেন। যে সমস্ত পরিকল্পনা নেওয়া হচ্ছে সেগুলির বাস্তব রূপায়ণের জন্য বিদেশ থেকে কাউকে নিয়ে এসে যদি শিল্প সংস্থা গড়ে তোলা যায় তাহলে তো সেটা দেশেরই মঙ্গল। তাহলে এটাকে কি খরচ বলব? এটা তো ইনকামের মধ্যেই পড়ছে। স্যার, আগের দিনের কংগ্রেস আর এখনকার কংগ্রেসের মধ্যে অনেক ফারাক। ত্রিপুরাতে আজকে কি ঘটবে বা কালকে কি হবে তারজন্য ওঁদের বারবার দিল্লিতে ছুটে যেতে হয়। পেটে উইন্ড হয়েছে, সেটা ছাড়ব কিনা তা জানার জন্যও ওঁদের দিল্লিত ছুটতে হয়। ওঁদের সময় তো এইসব ব্যাপারের জন্যই ওঁরা খরচ করতেন। আর এখন উন্নয়নমুলক কাজ করতে গিয়ে আমরা যেখানে খরচ করছি সেখানে ওঁরা বলছেন সমস্ত ব্যর্থ। আজকে যে নদী ভাঙ্গনের কাজ করতে হচ্ছে, এটা কি অন্যায়, এটা কি ব্যর্থতা? ওদের আমলে নুরুল ইসলামকে গুলি খেতে হয়েছিল এক ফোঁটা অন্নের জন, এক ফোঁটা কেরোসিন তেলের জন্য। আমাদের আমলে মানুষ দুটো খেতে পাচ্ছে, বছরে ৩ টি ফসল উৎপাদন করতে পাচ্ছে। কাজেই এটাতো ওদের চোখে অন্যায় হবেই। ডিপ টিউবয়েল, শ্যালো টিউবয়েল, রিভার লিফ্ট ইত্যাদি মাধ্যমে কাজ করতে গেলে খরচ হতে পারে। তারজন্য কি সরকার ব্যর্থ হয়ে গেল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জনগনের কাছে বলবো যে এসব করা নাকি আমাদের অন্যায় হয়েছে, জনগনই এর বিচার করবেন। রুরাল হাসপাতাল করতে গেলে খরচ হয়, লাইব্রেরি করতে গেলে খরচ হয়। আর এই সব খরচ করলে আমরা ব্যর্থ হয়ে গেলাম, অপদার্থ সরকার হয়ে গেল? ওদের আমলে মানুষকে অনাহারে থাকতে হয়েছে। খাদ্যের জন্য আন্দোলন হয়েছে, মানুষকে গুলি খেতে হয়েছে এবং হাজার হাজার মানুষ মরেছে। কিন্তু আমাদের আমলে কোন জায়গায় সেই জিনিস হয়নি। সুষ্ঠভাবে পরিচালনা করেছেন এবং যার জন্য এখানে কোন আন্দোলন হয়নি খাবারের জন্য, কোনও জায়গায় শুনতে পাওয়া যাবেনা যে এক মুষ্ঠি চালের জন্য, এক মুষ্টি অন্নের জন্য মানুষ মারা গেছে। কাজেই সে জন্য খরচ হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের আমলের একটা কথা এখানে আমি বলতে চাই। ১৯৭৪-৭৫ সালে এখানকার অর্থমন্ত্রী ছিলেন শংকর ঘোষ। তখন আমরা এখানকার সদস্য ছিলাম। তখন তিনি বলেছিলেন যে বিধানচন্দ্র রায় '১৯৬১ সালের বাজেট করতে গিয়ে উদ্বৃত্ত বাজেট দেখিয়েছিলেন, তারপর আর হয়নি। এখন আমরা করলাম দ্বিতীয়বার। এই যে উদ্বৃত্ত বাজেট ২৭ লক্ষ টাকা, এই টাকা আমরা খরচ করবো। উনি তো বললেন এবং ক্যাবিনেটে মিটিং করলেন কিন্তু আমরা ভেবে পাইনি যে এই টাকাটা খরচ করবেন কি করে। আমরা জিঞ্জাসা করলাম যে এই টাকাটা খরচ করবেন কি করে? তখন অনেক ভেবে চিন্তে বললেন যে এই ২৭ লক্ষ টাকা আমরা প্রান্তিক চাষী, ক্ষেতমজুর, বর্গাদার ইত্যাদি এদের মধ্যে সমান ভাবে বন্টন করবো, দান করে দেব। তারপরে কৃষক, বর্গাদার,

চাষী, এর রেডিওতো শুনলো যে এই টাকা তাদের দেওয়া হবে। এই কথা শুনে তাদের অনেকে ধার করে ফেললো। তারপরে আমরা বই পড়ে দেখলাম যে ২৭ লক্ষ টাকা উদ্বৃত্ত আর ক্ষেতমজুর, কৃষক, বর্গাদার, ইত্যাদি এদের সংখ্যা হচ্ছে ৩৫ লক্ষ সুতরাং হিসাব করলে দেখা যাবে যে, একজন চাষী, ক্ষেতমজুর, বর্গাদার বছরে ১৮ আনা অর্থাৎ মাসে এক আনা পাচ্ছে। কাজেই আমি সুদীপবাবুকে বলবো, কারণ উনি ২শত কোটি টাকার হিসাব এখানে দিলেন, আপনি বলুন তো যে জেলাওয়ারি ডেভলপমেন্টের জন্য এই টাকা ভাগ করে দিলে কত করে পড়ে? আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন, আপনাদের কথামত পূর্ববঙ্গ থেকে একের পর এক উদ্বাস্তুরা এখানে এসেছে। আজকে তাদের জন্য আমাদের খরচ করতে হচ্ছে এবং তার ফলে এই সরকারকে হিমসীম খেতে হচ্ছে। আপনারা কত টাকা দিয়েছেন রাস্তা-ঘাটের উন্নয়নের জন্য? এখানকার ভাঙ্গন প্রতিরোধোর জন্য গণিখান সাহেব যে পরিকল্পনা দিয়েছিলেন আজ পর্যন্ত তার জন্য কত একসেস টাকা খরচ করেছেন? আজকে এই সরকারকে সে জন্য অতিরিক্ত খরচ করতে হচ্ছে। সুতরাং এই সব সমালোচনা করে কোনও লাভ নেই। আপনারা যেহেতু বিরোধী পক্ষে আছেন বিরোধী পক্ষে থেকে কিছু বলতে হবে বলে এই সব কথা এখানে বলছেন। আপনারা বুকে হাত দিয়ে বলুন তো যে পশ্চিমবঙ্গের জনপ্রিয় সরকার কি কি অন্যায় কাজ করেছেন? কোন উন্নয়ন মূলক কাজ আপনাদের চোখে পড়ছে না? জ্যোতিবাবু লণ্ডনে গেছেন, অমুক তমুক জায়গায় গেছেন এই সব কথা ছাড়া আপনাদের মুখে আর কোনও কথা নেই, আপনাদের চোখে আর কিছু পড়েনা। কাজেই আমি একথা বলবো যে উন্নয়ন মূলক কাজ করতে গেলে কখনও উদ্বৃত্ত হতে পারে আবার কখনও বেশি খরচ হতে পারে। সুতরাং সাংবিধানিক দিক থেকে এটা ঠিক আছে। সংবিধানের দিক দিয়ে বিচার করে এটা প্লেশ করা হয়েছে। সুতরাং এই বাজেট অর্থমন্ত্রী যে উপস্থিত করেছেন, তাকে আবার আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষন আমরা বিরোধীপক্ষের দু জন মাননীয় সদস্যের এই বাজেট বিতর্ক শুনলাম। অতিরিক্ত বাজেট বরাদ্দের প্রসঙ্গে অংশ নিয়ে আমাদের প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী সৌগত বাবু বললেন যে বামফ্রন্ট সরকারের ব্যর্থতা হিমালয়ের সমান। এই কথা শুনে আমার একটা গল্প মনে পড়ে গেল, ক্ষুধিত পাষানের সেই মেহের আলির কথা, যে সব সময়ই চেঁচিয়ে উঠে বলতো সব ঝুট হ্যায়, এঁরাও সেই রকম ভাবে সব জিনিসের বিরোধিতা করছেন। কিন্তু ভাল দিক যেটা আছে সে সম্পর্কে এঁরা কিন্তু কিছু বলছেন না। অথচ কেন্দ্রীয় সরকার থেকে পশ্চিমবাংলার নানা বিষয়ে ভুয়সী প্রসংশা করা হচ্ছে। ক্ষুদ্র সঞ্চয়ের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাইজ নিয়ে এসেছে এই রাজ্য। গ্রাম উন্নয়ন এবং পঞ্চায়েত ব্যবস্থা সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ পথ প্রদর্শক হিসাবে কাজ করছে। সারা পৃথিবীর থেকে মানুষ পশ্চিমবঙ্গের ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা পরিদর্শন করে তার প্রশংসা করে যাচ্ছেন, যার জন্য এই রাজ্যে পঞ্চায়েত সম্মেলন অনুষ্ঠিত হয়েছে। পশ্চিমবঙ্গের ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার সাফল্য দেখে, কেন্দ্রীয় সরকার পঞ্চায়েত বিষয়ে আইন করার কথা চিন্তা ভাবনা করছেন। সামনে লোক সভা. নির্বাচন আসছে এই কারণে এখন ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১, ১৯৮১-৮২ এই চার বছরের অতিরিক্ত

খরচের টাকাটা অনুমোদনের জন্য আনা হয়েছে। উনি আজকে এখানে বক্তব্য রাখছেন, কিন্তু উনি তখন ছিলেন না যখন পশ্চিমবঙ্গে একটা ভয়াবহ বন্যা হয়ে গেল। সেই বন্যা পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য পশ্চিমবঙ্গ সরকার যেটা পঞ্চায়েতকে নিয়ে, সরকারি কর্মচারিদের নিয়ে, সমস্ত গনসংগঠন কে নিয়ে বন্যার্ত্ত মানুষদের বাঁচাবার জন্য ঝাঁপিয়ে পড়েছিলেন, তখন অতিরিক্ত টাকা খরচের কথা ভাবা হয়নি। বন্যার্ত মানুষদের কথা ভাবা হয়েছিল। কেন্দ্রীয় সরকার টাকা দেবেন বলেছিলেন, তারা সমীক্ষক দল পাঠিয়েছিলেন, কিন্তু ক্ষয় ক্ষতির জন্য যা দেবার কথা তা তারা দিলেন না। বামফ্রন্ট সরকার তো বসে থাকতে পারেনা, সুতরাং সেই সব আর্ত মানুষদের বাঁচাবার জন্য টাকা খরচ করেছে। এই সব কংগ্রেসিরা পারে,এটা কংগ্রেসের নীতি, মানুষ মরবে কংগ্রেস হাসবে। উড়িষ্যায় খরা হল, কংগ্রেস নীরোর মত বাঁশি বাজালো, দেখলো,হাঁসলো। কিন্তু পশ্চিমবঙ্গে আপনারা দেখেছেন বন্যার সময় সকলে মিলে কী অস্বাভাবিক ভাবে সাহায্য করেছে, এর জন্য অতিরিক্ত খরচ হয়েছে ২২৮ কোটি টাকা। এটা কী অন্যায় হয়েছে? এমন একটা ভাব করছেন যেন পশ্চিমবঙ্গেই এই জিনিস হচ্ছে সারা ভারতবর্ষের মধ্যে। যেন সংসদীয় গনতন্ত্রে এই প্রথম একটা ব্যয় বরাদ্দ-এর দাবী তোলা হচ্ছে পশ্চিমবঙ্গ বিধানসভায়। কোন কংগ্রেসি বিধানসভাতে এটা হয় না। সংসদে এটা হয় না। এই রকম একটা ভাব করছেন।

[5-45--6-25 P.M (Including adjournment)]

উনি কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন, ওঁর তো জানা উচিত যে, অনেক ক্ষেত্রে ইয়ার এন্ডিং-এর সময়ে টাকা আসে, ফলে সেবছর আর সে টাকা খরচ করা যায় না, পরের বছর খরচ করতে হয়। আমার মনে হয় এসব জেনেও ওঁরা মানুষকে ভাঁওতা দেবার জন্য, বিভ্রান্ত করার জন্য এই সব কথা বলছেন। কেন্দ্রীয় সরকার অর্থনৈতিক বিশৃঙ্খলা সৃষ্টি করে গোটা ভারতবর্ষে একটা বিভীষিকাময় অবস্থা তৈরি করেছে। সেই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার-নানা রকম অপপ্রচারের মধ্য দিয়েও, নানারকম বাধার মধ্যে দিয়েও, সীমিত ক্ষমতার মধ্যে দিয়েও, নানারকম দাবি আদায়ের লড়াই -এর মধ্যে দিয়েও,-নানা বঞ্চনার শিকার হয়েও-গোটা ভারতবর্ষের মধ্যে একটা আলোকবর্তিকা হয়ে রয়েছেন। সেটা ওঁদের সহ্য হচ্ছে না। তাই ওঁরা অতিরিক্ত বাজেট বরাদ্দের দাবির বিরোধিতা করছেন। বিরোধিতা করত গিয়ে ট্রেজারি কেলেঙ্কারি ইত্যাদি নানা অসংগত কথাবার্তা বলছেন। ঐসব বিষয়ে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সুস্পষ্ট বক্তব্য একটা বুকলেটের মাধ্যমে প্রকাশ করা হয়েছে এবং সেটা সব জায়গায় বিলি করা হয়েছে। আজকে স্বরাষ্ট্র দপ্তরের অতিরিক্ত বরাদ্দের কারণ হিসাবে ওঁরা বললেন, বিক্ষুব্ধ সিপিএম-দের ওপর নজর দেবার জন্যই নাকি ঐ বরাদ্দ করতে হয়েছে। ওঁরা নিজেদের কথা ভুলে গেলেন। আমরা দেখি নি, এই বিধানসভায় এবং বিধানসভার বাইরে সুব্রতবাবু এবং সৌগতবাবুর ঝগড়া মারামারিকে থামাবার জন্য এখানে কেন্দ্রীয় কংগ্রেস নেতাদের পর্যন্ত আসতে হয়েছিল। তাঁরা এসে ওঁদের ঝগড়া থামিয়ে গেলেন। সেটা আমরা দেখেছি। আমরা দেখছি ঐ রকম ঝগড়া-বিবাদ, মারামারি ওঁরা রাজ্যের সর্বত্র নিজেদের মধ্যে করছেন এবং তা আমাদের স্বরাষ্ট্র দপ্তরকে অতিরিক্ত পুলিশ দিতে হয়। ফলে আমাদের স্বরাষ্ট্র দপ্তরকে অতিরিক্ত ব্যয় করতে হয়। আজকে ওঁরা কোনও কংগ্রেস শাসিত রাজ্যে সভা সমাবেশ করতে পারছেন না, অথচ পশ্চিমবাংলায় নিরাপদে সভা সমাবেশ

করতে পারছেন। কারণ গোটা দেশের মধ্যে পশ্চিমবাংলা এক মাত্র রাজ্য যেখানে আইন-শৃঙ্খলা আছে। ওঁরা এখানে নিজেদের মধ্যে মারামারি করলেও পশ্চিমবঙ্গের পুলিশই ওঁদের বাঁচিয়ে রেখেছে এবং সেই জন্যই আমাদের স্বরাষ্ট্র দপ্তরকে অতিরিক্ত ব্যয় করতে হচ্ছে। বিক্ষুব্ধ সিপিএম-দের প্রতি নজর দেবার জন্য নয়। তারপরে ওঁরা বললেন কি, না, জ্যোতিবাবু লণ্ডন গেলেন কেন? জ্যোতিবাবু লণ্ডন যাবেন না তো কি ওঁরা যাবেন? জ্যোতিবাবু পশ্চিমবঙ্গের উন্নতির জন্য, পশ্চিমবঙ্গের শিল্পায়নের জন্য বিভিন্ন দেশে অসুস্থ শরীর নিয়েও যেতে বাধ্য হন। তিনি যখন রাশিয়ার সঙ্গে বা পৃথিবীর অন্যান্য দেশের সঙ্গে যোগাযোগ করে পশ্চিমবঙ্গে শিল্প সংস্থাপনের ব্যবস্তা করেন তখন আমরা দেখি কেন্দ্রীয় সরকার সে-ক্ষেত্রে বাধা দেয়। আর সেই কেন্দ্রীয় সরকারি দলের সদস্যরা আজকে এই বিধানসভায় দাঁড়িয়ে অতিরিক্ত বাজেট প্রস্তাবের বিরোধিতা করছেন। আজকে পশ্চিমবাংলায় বার বার খরা বন্যা জ্যোতিবাবু আছেন বলেই মোকাবিলা করা যাচ্ছে। ভারতবর্ষের অন্য কোন প্রসাশক বা ব্যক্তির দ্বারা তা সম্ভব হত না তিনি বন্যা বা খরার সময়ে পশ্চিমবঙ্গের বিভিন্ন গণসংগঠন গুলিকে নিয়ে, পঞ্চায়েতকে নিয়ে, সর্বস্তরের মানুষকে নিয়ে সুশৃঙ্খল ভাবে সমস্যার মোকাবিলা করছেন, দুর্গত মানুষদের কাছে রিলিফ পৌঁছে দিচ্ছেন এবং তাদের পুনর্বাসনের ব্যবস্থা করে দিচ্ছেন। আজকে পশ্চিমবঙ্গে যদি কংগ্রেস সরকার পরিচালনা করত তাহলে এটা কখনই সম্ভব হত না। ফলে ওঁদের এই অতিরিক্ত বরাদ্দ দাবি করার ক্ষমতাও থাকত না। ওঁদের আমলেও তো খরা বন্যা হয়েছে, তখন আমরা কি দেখেছি? পুনর্বাসন তো দুরের কথা ত্রাণেরই কোনও ব্যবস্তা ছিল না। ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১, এবং ১৯৮১-৮২, এই চার বছরের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করতে গিয়ে ওঁরা বললেন, "আপনারা বহু ক্ষেত্রে বরাদ্দকৃত অর্থই খরচ করতে পারেননি, কারণ আপনাদের দূরদর্শিতার অভাব।"এই প্রসঙ্গে ওঁদের একটু স্মরণ করিয়ে দিচ্ছি যে, ঐ সময় আমাদের এই রাজ্যে অর্থমন্ত্রী ছিলেন ডঃ অশোক মিত্র মহাশয়। ওঁরা একটু নিজেদের বুকে হাত দিয়ে বলুন তো ডঃ অশোক মিত্র এশিয়ার শ্রেষ্ঠ অর্থনীতিবিদদের মধ্যে একজন কিনা? তাঁর সমালোচনা ওঁদের মুখে সাজে না। ওঁদের সেই স্পর্ধা দেখানো উচিত নয়। অথচ ওঁদের মুখ থেকেই তাঁর সমালোচনা আমাদের শুনতে হচ্ছে। বলছেন,'তাঁর দুরদর্শিতার অভাবের জন্যই নাকি এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ আজকে এখানে উপস্থাপিত করতে হয়েছে। ওনারা বলছেন অর্থনৈতিক দিক দিয়ে পশ্চিমবঙ্গ সরকার ডুবে আছে। পাশাপাশি অন্য রাজ্যগুলি যেমন, বিহার, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ প্রভৃতি র‍্যাগুগুলির ক্ষেত্রে একটু খবর নেবেন যে সেখানে এইরকম অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হয় কি না? এই কথা বলে এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা ৬-২৫ মিনিটে মিলিত হব।

(At this stage the House was adjourned at till 6.25P.M)

**After Adjournment**

[6-25-6-35P.M]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০,

১৯৮০-৮১, এবং ১৯৮১-৮২ এই চারটি আর্থিক বছরে রাজ্যসরকারের বজেটে ব্যয় বরাদ্দের বেশি যে অর্থ খরচ করতে হয়েছিল এবং তার সম্বন্ধে মাননীয় বিরোধী সদস্যদের যে ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে সেই ব্যয় বরাদ্দ অনুমোদনের সমর্থনে আমার বক্তব্য রাখছি । এখানে মূল যে প্রশ্নটা মাননীয় বিরোধী সদস্যরা তুলছেন সেটা উত্তর দেওয়ার চেষ্টা করছি। প্রশ্নটা এই ভাবে এসেছে যে বাজেট উপস্থাপন করার সময় এই বরাদ্দের কথা কেন ভাবা হয় নি, বা পরে অতিরিক্ত ব্যয় বরাদ্দ সাপ্লিমেন্টারি গ্রান্ট নিয়ে চাওয়া হয়েছিল তখন কেন করা হয় নি? তার পরেও যে অতিরিক্ত ব্যয় বরাদ্দগুলি তোলা হয়েছে। তারপরে আর একটা প্রশ্ন মাননীয় সদস্য সুদীপ বাবু তুলেছেন, পরে উত্তর দেব। এখানে এসেছে-এখানে দুটি কথা দুভাবে বলব। এক হচ্ছে যে, কত অর্থের জন্য এই অতিরিক্ততা সেটা একটু বলা দরকার। বছর থেকে বছরে কমেছে না বেড়েছে বাজেটের শতাংশ হিসাবে সেটা লক্ষ্য করা উচিত। দুই হচ্ছে - যাই হোক তার কারণটা কি ? কোন অবস্থায় দাঁড়িয়ে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের মধ্যে যেতে হয়েছিল সেটা ব্যাখ্যা করা উচিত এবং আমরা পরিস্কারভাবে বলেছি প্রথম সরকারের ক্ষেত্রে এই সমস্যা আসে এবং রাজ্য সরকারের ক্ষেত্রে আসে আমি সেটা একটু উদাহরণ দিয়ে বলব। প্রথমেই বলি, একটা প্রশ্ন উঠেছে যে এটা ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০ এত দিন আমি অর্থমন্ত্রী ছিলাম বা আমার শ্রদ্ধেয় শিক্ষক ডঃ অশোক মিত্র মহাশয় ছিলেন সেটা প্রশ্ন নয়, বামফ্রন্ট সরকারের আর্থিক নীতির ধারাবাহিকতা আছে এবং সেটা থাকবে। সাধারণভাবে আমাদের নীতি আমরা যৌথ ভাবে করি তারই পরিপ্রেক্ষিতে আমি উত্তরটা দিচ্ছি। এখন লক্ষণীয় সবচেয়ে বড় অতিরিক্ত ব্যয় বরাদ্দ কোন বছরে হয়েছিল, এটা মাননীয় সুদীপ বাবু ঠিকই বলেছেন ১৯৭৮-৭৯ সালে। এ সময় মোট বাজেটের ৭.৮৮ শতাংশ এই ভাবে অতিরিক্ত ব্যয় বরাদ্দ হয়েছিল। ১৯৭৮-৭৯ সালে। তারপরের বছর ১৯৭৯-৮০ সালে কত শতাংশ বাজেটের জন্য ৭.৮৮ থাকেনি, কমে গিয়ে ২.৫৭ হয়। ১৯৮১ তে চলে আসে এই হারটা ২.১১ শতাংশ হয়ে যায়। অর্থাত ১৯৭৮-৭৯ সালে সবচেয়ে বেশি হয়েছিল বাজেট ৭.৮৮ শতাংশ কমে ১৯৮১-৮২ সালে ২.১১ শতাংশ হয়ে যায়। আমি শুধু তুলনা দিয়ে বলছি ১৯৭৬-৭৭ আর্থিক বছরে সেই সময়কার কত শতাংশ বাজেটে এই ভাবে অতিরিক্ত বাজেটের বাইরে গিয়ে কত অংশ এই রকম ব্যয় করা হয়েছিল ৯.৮৩ শতাংশ প্রায় ১০ শতাংশ। তখন বিরোধী কংগ্রেস সদস্যরা সরকারে ছিলেন। শুধু একটি বছর নয়, তখন ১০ শতাংশর মতো অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হত। সেটা বামফ্রন্ট সরকারের আমলে এসে দুই-তিন-পাঁচ বছরের মাথায় ২.১১ শতাংশে নেমে আসে। আমি নিশ্চিতভাবে মনে করি বিতর্ক যা ওঁরা একটির পর একটি তোলেন সেটা দেখিয়ে দেবার অধিকার বিরোধী দলের অবশ্যই আছে। তবে অপেক্ষাকৃতভাবে এখানে এটা একটু কমই আছে সেটা আপনারা মনে রাখুন। এরপর প্রশ্ন উঠেছে, ১৯৭৮--৭৯ সাল থেকে কেন এরকম পরিস্থিতি হয়েছিল। কোন কোন খাতে এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হয়েছিল? ১৯৭৮--৭৯ সাল-সেটা ছিল বিধ্বংসী বন্যার বছর এবং কিছু খরচ আমদের সেবার করতে হয়েছিল। সেই কারণেই ওভার ড্রাফট করতে হয় রাজ্য সরকারকে । বলা উচিৎ, সেই সময় ওভার ড্রাফট ঋণ নেবার নিয়মটা বলবৎ ছিল। সব রাজ্য সরকারই সেটা নিতেন। এখন সেই নিয়ম আর নেই। এখন সাত দিনের বেশি নেবার নিয়ম নেই। কিন্তু এখন লাগাতারভাবে ওভার ড্রাফট নেবার প্রয়োজন হত। সেই সময় সাপ্লিমেন্টারি বাজেট পাশ করবার পর ওভার ড্রাফট

নেওয়া হয়েছে এবং সেই ওভার ড্রাফট ঋণ লাগাতারভাবে ফেরতও দেওয়া হয়েছে। মার্চ মাসের মধ্যে ওভার ড্রাফট ঋণ ফেরৎ দেওয়া হয়েছে। যেমন নেওয়া হয়েছে, ফেরতও দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সভার দৃষ্টি আকর্ষণ করছি, ২৮৩ কোটি টাকার অতিরিক্ত ব্যয়-বরাদ্দের মধ্যে ১০৭ কোটি টাকাই হচ্ছে ওভার ড্রাফট ঋণ মানেই রাজ্যসরকারের পক্ষে ডেফিসিট ফিনান্সিং। ঠিক সেই সেই বছর কেন্দ্রীয় সরকারের ডেফিসিট ফিনান্সিং কত হয়েছিল? এটা যদি আর্থিক বিশৃঙ্খলা বলেন তাহলে দুটি ক্ষেত্রেই বলুন। এবং বলি যে, সেটা কিভাবে হয়েছিল। সেই সেই বছরের মধ্যে ২০ টির মতো রাজ্যের সামগ্রিক ওভার ড্রাফট ঋণ যা ছিল, তার ছয়গুণেরও বেশি ছিল কেন্দ্রীয় সরকারের ডেফিসিট ফিনান্সিং। এটা আপনারা মনে রাখুন, ১০৭ কোটি টাকা ঐ কারণেই। এর আরো একটি কারণ উল্লেখ করছি, কারণ এটাও লক্ষ্যণীয়। কতকগুলো কারিগরি দপ্তরের ক্ষেত্রে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ যা হয়েছে একটি আর্থিক বছর থেকে আর একটি আর্থিক বছরে, তারজন্য ৪ বছরে ৫৭ কোটি টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। এটা শতাংশের হিসেবমতো অতিরিক্ত বরাদ্দের ৩৪ শতাংশ। অর্থাৎ এটা হল আর একটি বড় অংশ। এর কারণ কি? মুল দুটি কারণে আমাদের এটা করতে হয়। একটি কারণ হচ্ছে, নিশ্চয়ই বিরোধী সদস্যরা অবগত আছেন যে, ডি.জি.এস. অ্যান্ড ডি.রেট কন্ট্রাক্টে অনেক দ্রব্য আমাদের কিনতে হয় কারিগরি দপ্তরে। এটা কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার উভয়কেই কিনতে হয়। রাজ্য সরকার সাপ্লিমেন্টারি ডিমান্ড মুভ করছেন ডি.জি.এস. অ্যান্ড ডি.- রেটে কিছু কিনতে খরচা হবে বলে, কিন্তু সেক্ষেত্রে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার ক্লিয়ারেন্স আসে আর্থিক বছরের শেষে। এখানে কিন্তু একটা অসুবিধা থেকে যাচ্ছে যেটা একটা বড় কারণ। আর একটি কারণ হচ্ছে, লেটার অফ ক্রেডিট। এটা কিন্তু নিয়ন্ত্রণ রাজ্য সরকারের। রাজ্য সরকারই এটা চালাচ্ছেন মূলত কারিগরি ক্ষেত্রে। সাধারণভাবে অন্য একটি দপ্তরের ব্যয়-বরাদ্দ মাসের স্কিম ধরে ফেলা হয়, কিন্তু ইঞ্জিনিয়ারিং দপ্তরের ক্ষেত্রে লেটার অফ ক্রেডিট তিন-চার মাসে একত্রিত করে একসঙ্গে ফেলা হয়। ফলে ইঞ্জিনিয়ারিং দপ্তরের কাজ প্রায়ই ইঞ্জিনিয়ারিং দপ্তরেই চলে আসে। কাজেই রাজ্য সরকার এটাকে শুরু করেন। ষাটের দশকে কিন্তু এটা ছিল না।

[6.35--6.45PM]

এটা শুরু হয় কিন্তু ৭০ দশক থেকে ১৯৭৩-৭৪ সাল এই সময় থেকে এটা শুরু হয়। এটা কিন্তু কারিগরি দপ্তর গুলির ক্ষেত্রে অনিশ্চয়তা থেকে যায় খরচের ক্ষেত্রে। এর মুল কারণ লেটার অব ক্রেডিট এবং ডি.জি.এস অ্যান্ড ডি.রেট কনট্রাক্ট এই ক্ষেত্রে। তৃতীয় আর বড় অর্থাংশ এর পর যেটা আসছি সেটা দেখুন। সপ্তম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী - এটা মেনশন করা আছে প্রায় ৩৮ কোটি টাকা হবে-কেন্দ্রীয় সরকারকে ঋণ মুকুব করতে বলেছিলেন। এর মূল কারণগুলি আমি বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সপ্তম অর্থ কমিশনের নির্দেশে কেন্দ্রীয় সরকারকে নির্দেশ দিলেন যে ঋণ রাজ্য গুলিকে দিয়েছেন - শুধু পশ্চিমবাংলা নয়-তার একটা অংশ তাঁরা যেন মুকুব করে দেন। কি ভাবে মুকুব করা হবে? কেন্দ্রীয় সরকার যেটা মুকুব করবেন সেই অর্থ প্রথমে রাজ্যসরকার গুলিকে দিয়ে দিতে হবে, পরে আবার কেন্দ্রীয় সরকার সেটা ফেরত দেবেন। এই ভাবে অ্যাডজাস্টমেন্ট করা হয়। এটা কিন্তু রাজ্যসরকার জানতেনও না। এই খবর আসে মার্চ মাসের শেষ সপ্তাহে, তার আগে আমাদের

সেই খবর জানা ছিল না। এটা ৩৮ কোটি টাকার মতো হবে যেটা মুল বরাদ্দের ১৩ শতাংশ। চতুর্থ যেটা বলবো সেটা ছিল বন্যার বছর ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ এই দুই বছর নিয়ে। কেন্দ্রীয় সরকার যে ভাবে রাজ্য গুলিকে বন্যার ক্ষয়-ক্ষতির অর্থ দিতেন,তখন প্লান হয়েছিল দেওয়ার, সেটা একেবারে মার্চ মাসের শেষের দিকে সেই অর্থটা এসেছিল। সেই বছর কিছু অতিরিক্ত খরচ হয় এবং তার পরের বছর একেবারে দফাওয়ারি দেখানো আছে অতিরিক্ত খরচ সেটা ১৮ কোটি টাকায় দাঁড়ায়। সেটার মধ্যে কিছু ধরা যায় না। সেটা প্রায় ৬ শতাংশ হবে অতিরিক্ত অর্থ বরাদ্দের। একটি খাত আছে সেটা প্রায় ৩ বছর এসেছে। সমবায় ব্যাঙ্ক গুলি থেকে ঋণ। এই সমবায় ব্যাঙ্কগুলি থেকে যে ঋণ সেই গুলি হল সারের জন্য ঋণ, বীজের জন্য ঋণ। এই সমবায় ব্যাঙ্কগুলির ক্ষেত্রে প্রক্রিয়ায় এখানে বলা আছে যে সত্যিই সাপ্লিমেন্টারি প্রেজেন্ট করার সময় খরচটা থাকে না। এর যোগফল প্রায় ১০ কোটি টাকার মতো হবে। অর্থাৎ ৪ শতাংশর মতো হবে মূল অতিরিক্ত ব্যায়-বরাদ্দের মধ্যে। আর একটা হল ডি.এ। অতিরিক্ত ডি.এ দেওয়ার ক্ষেত্রে ১৯৮১-৮২ সাল থেকে বিশেষ করে এসে যাচ্ছে, বৃদ্ধিটা তখন থেকে হচ্ছে বলে এসে যাচ্ছে। কোন কোন ক্ষেত্রে পেনসন কত জন পাবেন সেই সংখ্যাটা ঠিকমতো জানা থাকে না, শেষ সময় এসে যায়। এটা অপেক্ষাকৃত কম, ৪ কোটি টাকা হবে এই ২০৮ কোটি টাকা অতিরিক্ত ব্যায়বরাদ্দের মধ্যে। আমি যেগুলি বললাম এর যোগফল প্রায় ৮৫ শতাংশ হবে, যেটা এর মধ্যে ব্যাখ্যা করা যায়। এর পর আমি কিছু নির্দিষ্ট প্রশ্নে উত্তর দেব যেগুলি মাননীয় বিধায়করা তুলেছেন। তার মধ্যে একটা হচ্ছে কাউনসিল অফ মিনিস্টারস। এর জন্য দুটি বছরে অতিরিক্ত ব্যয়বরাদ্দ কত হয়েছে? আমি দেখলাম সেই সময় মন্ত্রীদের সংখ্যা যা তাতে মাথা পিছু হিসাব করে দেখতে পাচ্ছি ৩ হাজার টাকা, আর একটা বছরে মাথা পিছু ১ হাজার টাকা মন্ত্রীদের জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি একটা বছরে ৩৩ হাজার টাকা এবং আর একটা বছরে ৫০ হাজার টাকা অতিরিক্ত খরচ হয়েছে। আমি একটা কথা বলি মাননীয় বিরোধী দলের সদস্যদের যাঁরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত ছিলেন এবং অন্যান্য রাজ্যের খবর রাখেন তাঁদের। একটা জিনিস জানবেন তুলনা করলে ভারতবর্ষের সমস্ত রাজ্য গুলির মধ্যে, মন্ত্রীদের পেছনে যে ধরণের সুযোগ সুবিধা দেওয়া হয় সব চেয়ে যেখানে পশ্চিমবাংলা তার মধ্যে পড়ে । আমি একটা উদাহরণ দিচ্ছি। প্রশ্নটা যেহেতু উঠেছিল তাই বলছি এই রাজ্যের মুখ্যমন্ত্রীর স্যানিচুয়ারি অ্যালাউন্স ইত্যাদি খরচের জন্য আনুমানিক সংখ্যাটা নির্দিষ্ট নয়, একটু এদিক ওদিক হতে পারে - ৬ হাজার টাকা মাসে বরাদ্দ আছে সেটা মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রীর ক্ষেত্রে কিন্তু ৬ লক্ষ টাকা। এটা আমি একটা উদাহরণ দিলাম, এটাকে বারো দিয়ে ভাগ করলে মাসের হিসাবটা বলেছি-ছয় হাজার টাকা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এবং মহারাষ্ট্রের ক্ষেত্রে ছয় লক্ষ টাকার মতো এটা তুলনা করে দেখতে পারেন, শুধু মন্ত্রী নয়, এই হেডে অন্য রাজ্য থেকে প্রধানমন্ত্রী আসা, সমস্ত খরচটাই যুক্ত হয়ে আছে। এই প্রশ্নটা আপনারা বিবেচনা করে দেখবেন, এটা আপনারা তুলতে পারেন না। একটা প্রশ্ন এখানে হয়েছে, বিশেষ করে এটা ১৯৭৮-৭৯ সালের মুখ্যমন্ত্রীর সেক্রেটারিয়েট ইনভেস্টিগেটিং এজেন্সির ব্যাপারে। এই ক্ষেত্রে যে বরাদ্দ ছিল তা থেকে ১ লক্ষ ৩৫ হাজার ৬৮ টাকা বরাদ্দ হয়-এখানে মাননীয় বিরোধী দলের মাননীয় সদস্য এটা বলেছেন। এটা হয়ত উনি সম্ভাবনার কথা বলেছেন-মাননীয় মুখ্যমন্ত্রী বিক্ষুদ্ধ সি.পি.এম এর প্রতি নজর রাখার

জন্য করেছিলেন - এটা আমাদের সময়ের নয়। এটা মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশংকর রায় তৈরি করেছিলেন। মুখ্যমন্ত্রীর যে বিশেষ সেক্রেটারিয়েট ছিল, এই বছরে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু সেটাকে ভেঙে দিয়েছেন। মাননীয় সিদ্ধার্থশংকর রায় কেন করেছিলেন তা আপনারা চেষ্টা করলে জানতে পারবেন, আমি এরমধ্যে যাচ্ছি না। এই ব্যাপারে আপনি যা বললেন, বাস্তব ঘটনাটা একেবারে উল্টো হয়েছে। এরপরে সুদীপবাবু বললেন 'দেরি হল কেন?' সৌগতবাবু ঠিকই বলেছেন, এটা আগের বাজেটে উপস্থাপিত করা যেত। এক বছর দেরি হয়ে গিয়েছে। আপনার মাধ্যমে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি হাউসকে অ্যাসিওর করতে চাই, সামনের বছরে যতটা আপ-টু-ডেট করা যায় তা করে দেব। আমি এটা অ্যাসিওর করে দিচ্ছি। ওখানে কি করা হয়েছে, এটা ঠিক প্রাসঙ্গিক নয়। যে বছরগুলির কথা বলা হয়েছে, যে প্রশ্ন তোলা হয়েছে, যেহেতু পরে বলছি, সেইজন্য আমরা ধারণা করে বলি। কোনও কোনও জায়গায় অনিশ্চয়তা থাকে সেগুলি দূর করতে পারলে ভাল হয়। আমরা এল.ও.সি. রিলিজটা পার্সেন্টেজ করে করি। দৈনন্দিন হিসাবগুলো একসঙ্গে করে, জেলাওয়ারি করে তার হিসাবটা ছাড়া হয় অর্থদপ্তর, বিশেষ করে বাজেট পাশ করার পর একটা মাস ধরে, জেলার ক্ষেত্রে প্রতিদিন, সন্ধ্যা বেলায় অর্থদপ্তর ওয়েস্ অ্যান্ড মিনস্ এর পজিশন সেটা চেক্ করে, চিন্তা মুক্ত হয়ে, দুশ্চিন্তা মুক্ত হয়ে আমরা বাড়ি যাই। একটা মাস ধরে ট্রেজারি, সাব-ট্রেজারির সঙ্গে প্রতিদিন অর্থদপ্তর যোগাযোগ রাখে, কত টাকা খরচ হল তার হিসাব রাখে। একটা কথা এখানে বলতে চাই, পুনরুক্তি হয়ে যায় বলে বলতে চাইছিলাম না-আগের বছর, যেটা মার্চ মাসে শেষ হয়েছে, সেই সময়ে আমাদের কোনও ওভারড্রাফ্ট করতে হয়নি। আমরা দৈনন্দিন মনিটারিং করেছি। এখানে সৌগত রায় মহাশয় জানতে চেয়েছিলেন, আপনি যদি আজকের ওয়েস অ্যান্ড মিনস্ এর অবস্থা কি জানতে চান, আমি আপনাকে সেটা একটা দিন পরে বলে দিতে পারবো। আমরা গোটা ব্যয়কে এই ভাবে নিয়ন্ত্রণ করার চেষ্টা করছি। এই ভাবে চলছি বলেই আমাদের কোনও ওভারড্রাফ্ট হয়নি। এটা এখানে আমি বললাম, এর থেকে কি কনক্লুশন ড্র করবেন তা আপনাদের উপরে নির্ভর করছে। এই কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবকে বিরোধিতা করে, আমার অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাব রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** The time Scheduled for these Demands is going to expire soon. So, I propose that the time may be extended by 40 minutes.

The motion was then put and agreed to.

VOTING ON DEMANDS FOR EXCESS EXPENDITURE FOR THE YEARS 1978-79, 1979-80, 1980-81, AND 1981-82

FOR THE YEAR 1978-79

**DEMAND NO. 4**

**Major Head : 214-Administration of Justice**

The Motion of Dr.Asim Kumar Dasgupta that a sum of Rs.72,875/ be granted to make good an excess on the Demand No. 4, Major Head

: "214-Administration of Justice" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 16

### Major Head : 249--Interest Payments

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,76,840/- be granted to make good an excess on the Demand No. 16, Major Head : "249-Interest Payments" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 18

### Major Head : 252-Secretariat-General Services

The motion of Shri Saugata Roy that the amount of the Demand the reduced by Rs.100/- was than put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,35,068/- be granted to make good an excess on the Demand No. 18, Major Head : "252-Secretariat-General Services" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 25

### Major Head : 259-Public Works

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 7,41,04,932/- be granted to make good an excess on the Demand No. 25, Major Head : "259-Public Works" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 28

### Major Head : 266-Pensions and Other Retirement Benefits

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,30,51,170/- be granted to make good an excess on the Demand No. 16, Major Head : "266-Pensions and Other Retirement Benefits" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 31

### Major Head : 276-Secretariat-Social and Community Services

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,00,208/- be granted to make good an excess on the Demand No. 31, Major Head : "276-Secretariat-Social and Community Services" for the year 1978-79, was then put and agreed to.

[6.45-6.55P.M]

### DEMAND NO. 50

**Major Head : 298-Co-operation and 698-Loans for Co-operation**

The Motion of Dr.Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,35,47,140/- be granted to make good an excess on the Demand No. 50, Major Head : "298-Co-operation and 698-Loans for Co-operation" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 61

**Major Head : 726-Loans for Consumer Industries (Closed and Sick Industries)**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 59,59,834/- be granted to make good an excess on the Demand No. 61, Major Head : "726-Loans for Consumer Industries (Closed and Sick Industries)" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 63

**Major Head : 321-Village and Small Industries (Excluding Public Undertaking)**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 88,61,748/- be granted to make good an excess on the Demand No. 63, Major Head : "321-Village and Small Industries (Excluding Public Undertaking)" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 70

**Major Head : 337-Roads and Bridges**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 49,10,006/- be granted to make good an excess on the Demand No. 70, Major Head : "337-Roads and Bridges" for the year 1978-79, was then put and agreed to.

### DEMAND NO. 84

**Major Head : 766-Loans to Government Servants, etc.**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,42,32,260/- be granted to make good an excess on the Demand No. 84, Major Head : "766-Loans to Government Servants, etc." for the year 1978-79, was then put and agreed to.

FOR THE YEAR 1979-80

## DEMAND NO. 14

### Major Head : 247-Other Fiscal Services

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,02,106/- be granted to make good an excess on the Demand No. 14, Major Head : "247-Other Fiscal Services" for the year 1979-80, was then put and agreed to.

## DEMAND NO. 18

### Major Head : 252-Secretariat-General Services

The motion of Shri Saugata Ray that the amount of the Demand the reduced by Rs.100/- was than put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,78,000/- be granted to make good an excess on the Demand No. 18, Major Head : "252-Secretariat--General Services" for the year 1979-80, was then put and agreed to.

## DEMAND NO. 25

### Major Head : 259-Public Works

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 84,55,948/- be granted to make good an excess on the Demand No. 25, Major Head : "259-Public Works" for the year 1979-80, was then put and agreed to.

## DEMAND NO. 28

### Major Head : 266-Pensions and Other Retirement Benefits

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 96,83,033/- be granted to make good an excess on the Demand No. 28, Major Head : "266-Pensions and Other Retirement Benefits" for the year 1979-80, was then put and agreed to.

## DEMAND NO. 38

### Major Head : 282-Public Health, Sanitation and Water Supply

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,03,86,342/- be granted to make good an excess on the Demand No. 38, Major Head : "282-Public Health, Sanitation and Water Supply" for the year 1979-80, was then put and agreed to.

### DEMAND NO. 66

**Major Head : 333-Irregation, Navigation, Draingage and Flood Control Projects**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,70,22,636/- be granted to make good an excess on the Demand No. 16, Major Head : "333-Irregation, Navigation, Draingage and Flood Control Projects" for the year 1979-80, was then put and agreed to.

### DEMAND NO. 70

**Major Heads : 337-Roads and Bridges and 537-Public Outlay on Roads and Bridges**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,62,27,412/- be granted to make good an excess on the Demand No.70, Major Heads : "337-Roads and Bridges and 537-Public Outlat on Roads and Bridges" for the year 1979-80, was then put and agreed to.

### DEMAND NO. 71

The motion of Shri Saugata Roy that the amount of the demand be reduced by Rs.100/- was then put and lost.

**Major Head : 338-Roads and Water Transport Services**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,30,50,331/- be granted to make good an excess on the Demand No. 71, Major Head : "338-Roads and Water Transport Services" for the year 1979-80, was then put and agreed to.

### DEMAND NO. 82

**Major Head :530-Investment in Industrial Financial Institutions (Excluding Public Undertaking)**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.40/- be granted to make good an excess on the Demand No. 82, Major Head "530-Investment in Industrial Financial Institutions (Excluding Public Undertaking)" for the year 1979-80, was then put and agreed to.

FOR THE YEAR 1980-81

### DEMAND NO. 3

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs100/-, was then put and lost.

**Major Head : 213-Council of Ministers**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 90,013/- be granted to make good an excess on the Demand No. 3, Major Head : "213-Council of Ministers" for the year 1980-81, was then put and agreed to.

**DEMAND NO. 10**

**Major Head : 239--State Excise**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,18,645/- be granted to make good an excess on the Demand No. 10, Major Head : "239-State Excise" for the year 1980-81, was then put and agreed to.

**DEMAND NO. 12**

**Major Head : 241-Taxes on Vehicle**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,01,730/- be granted to make good an excess on the Demand No. 12, Major Head : "241-Taxes on Vehicle" for the year 1980-81, was then put and agreed to.

**DEMAND NO. 19**

**Major Head : 253-Disrict Administration**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,97,830/- be granted to make good an excess on the Demand No. 19, Major Head : "253-District Administration" for the year 1980-81, was then put and agreed to.

**DEMAND NO. 24**

**Major Head :258-Stationery and Printing**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 10,19,690/- be granted to make good an excess on the Demand No. 24, Major Head : "258-Stationery and Printing" for the year 1980-81, was then put and agreed to.

**DEMAND NO. 25**

**Major Head : 259-Public Works**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 10,35,79,573/- be granted to make good an excess on the Demand No. 25, Major Head : "259-Public Works" for the year 1980-81, was then put and agreed to.

[6.55--7.09P.M]

### DEMAND NO. 28

**Major Head : 266-Pension and Other Retirement Benefits**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,03,102/- be granted to make good an excess on the Demand No. 28, Major Head : "266-Pensions and Other Retirement Benefits" for the year 1980-81, was then put and agreed to.

### DEMAND NO. 33

**Major Head : 277-Education (Youth Welfare)**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 9,82,532/- be granted to make good an excess on the Demand No. 18, Major Head : "277-Education (Youth Welfare)" for the year 1980-81, was then put and agreed to.

### DEMAND NO. 38

**Major Head : 282-Public Health, Sanitation and Water Supply**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 9,34,94,311/- be granted to make good an excess on the Demand No. 38, Major Head : "282-Public Health, Sanitation and Water Supply" for the year 1980-81, was then put and agreed to.

### DEMAND NO. 48

**Major Head :295-Other Social and Community Services**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.14,16,555/- be granted to make good an excess on the Demand No. 48, Major Head : "295-Other Social and Community Services" for the year 1980-81, was then put and agreed to.

### DEMAND NO. 50

The motion of Shri Saugata Roy that the amount of the reduced by Rs.100/- was then put and lost.

**Major Head :298-Co-operation, 498-Capital Outlay on Co-operation and 698-Loans for Co-opperation**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.2,94,78,091/- be granted to make good an excess on the Demand No. 50, Major Head : "298--Co-operation, 498--Capital Outlay on Co-operation and 698--Loans for Co-operation" for the year 1980-81, was then put and agreed to.

## DEMAND NO. 66

### Major Head : 532-Capital Outlay on Multipurpose River Projects

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,63,14,379/- be granted to make good an excess on the Demand No. 66, Major Head : "532--Capital Outlay on Multipurpose River Puojects" for the year 1980-81, was then put and agreed to.

## DEMAND NO. 68

### Major Head : 335-Ports, Lightouse and Shipping

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 30,451/- be granted to make good an excess on the Demand No. 68, Major Head : "335-Ports, Lighthouse and Shipping" for the year 1980-81, was then put and agreed to.

## DEMAND NO. 70

### Major Head : 537-Capital Outlay on Roads and Bridges

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,39,41,954/- be granted to make good an excess on the Demand No. 70, Major Head : "537-Capital Outlay on Roads and Bridges" for the year 1980-81, was then put and agreed to.

FOR THE YEAR 1981-82

## DEMAND NO. 3

### Major Head : 213-Council of Ministers

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 31,929/- be granted to make good an excess on the Demand No. 3 Major Head : "213-Council of Ministers" for the year 1981-82, was then put and agreed to.

## DEMAND NO. 10

### Major Head : 239-State Excise

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,54,999/- be granted to make good an excess on the Demand No. 10, Major Head : "239-State Excise" for the year 1981-82, was then put . and agreed to.

## DEMAND NO. 12

### Major Head : 241-Taxes on Vehicles

The Motion of Dr.. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,57,179/- be granted to make good an excess on the Demand No. 12,

Major Head : "241-Taxes on Vehicles" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 20**

**Major Head : 254-Treasury and Account Administration**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,37,213/- be granted to make good an excess on the Demand No. 20, Major Head : "254-Treasury and Account Administration" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 21**

**Major Head : 255-Police**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,12,92,721/- be granted to make good an excess on the Demand No. 21, Major Head : "255-Police" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 25**

**Major Head : 259-Public Works**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,70,87,226/- be granted to make good an excess on the Demand No. 25, Major Head : "259-Public Works" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 37**

**Major Head : 281-Family Welfare**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 87,69,851/- be granted to make good an excess on the Demand No. 37, Major Head : "281-Family Welfare" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 38**

**Major Head : 282-Public Health, Sanitation and Water Supply**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 21,04,490/- be granted to make good an excess on the Demand No. 38, Major Head : "282-Public Health, Sanitation and Water Supply" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 56**

The motion of Shri Saugata Ray that the amount of the Demand

the reduced to Rs.100 was than put and lost.

**Major Head :311--Dairy Development (Excluding public Undertakings)**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,28,867/- be granted to make good an excess on the Demand No. 56, Major Head : "311-Dairy Development (Excluding Public Undertakings" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 66**

**Major Head : 532-Capital Outlay on Multipurpose River Projects**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 24,20,24,743/- be granted to make good an excess on the Demand No. 66, Major Head : "532-Capital Outlay on multipurpose River Projects" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 67**

**Major Head : 334-Power projects**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 27,97,000/- be granted to make good an excess on the Demand No. 67, Major Head : "334-Power projects" for the year 1981-82, was then put and agreed to.

**DEMAND NO. 70**

**Major Head : 337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges**

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,87,22,122/- be granted to make good an excess on the Demand No. 70, Major Head : "337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges" for the year 1981-82, was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.09 P.M till 1 P.M on Wednesday, the 3rd May, 1989 at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 3rd of May, 1989 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 10 Ministers, 6 Ministers of State and 172 Members.

[1-00—1-10 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** [*** ... ***]

(নয়েজ)

(শ্রী সুব্রত মুখার্জি অ্যান্ড সেভারল আদার কংগ্রেস মেম্বারস রোজ টু স্পিক।)

(নয়েজ)

[*** ... ***]

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আপনারা সকলে বসুন।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of acute scarcity of drinking and irrigation water in Murshidabad district, The second is from Shri Probuddha Laha on the subject of acute power crisis in the State and the third is from Shri Asit Kumar Mal on the subject of deplorable condition in Birbhum district for scarcity of drinking and irrigation water.

On the subject matter of the first motion Shri Mannan Hossain tabled notices previously to which I withheld my consent. I therefore do not accept this motion.

---

**Note : [ Expunged as ordered by the chair]

As regards the second and third motions the Members may call the attention of the concerned Ministers on the subjects through Calling Attention, Question, Mention etc.

I therefore withhold my consent to these motions. One Members of the party may however read out the text of his motion as amended.

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবাংলার আটটি জেলার মধ্যে বীরভূম জেলাকেও খরা এলাকা বলে ঘোষণা করা হয়েছে। বোরো চাষ মার খাচ্ছে। পানীয় জলের চরম সংকট চলছে। কোনও নদী বা ক্যানেলে এখনও জল ছাড়া হয় নি। এমত অবস্থায় বীরভূম জেলা এক ভয়াবহ রূপ ধারন করেছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** To-day I have received 5 notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Delay in payment of Bonus and Advance to the Muslin Govt. Employee | : Shri Asit Kumar Mal |
| 2. Out-break of Jaundice in Murshidabad district | : Shri Mannan Hossain |
| 3. Alleged theft of 166 English answer paper of Secondary Examination | : Shri Tarapada Ghosh and<br>: Shri Shish Mohammad |
| 4. Non-availability of Life saving drugs in the Hospitals | : Shri Prabuddha Laha |
| 5. Non-functioning of deep tube-wells in Bankura district | : Dr. Gouri Pada Dutta |

I have selected the notice of Dr. Gouri Pada Dutta on the subject of Non-functioning of deep tube-wells in Bankura district.

The Minister-in-charge may please make a statement to-day, if

possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 9th instant.

**Mr. Speaker :** Now, the Finance Minister will make a statement.

**Dr. Asim Kumar Dasgupta :** Mr. Speaker Sir, in partial modification of a statement made by me in the House yesterday in course of the debate on Discussion and voting of Excess Expenditure for the years 1978-79 to 1981-82 that the sumptuary allowance of the Chief Minister, West Bengal is Rs.6,000/- per annum while that of the Chief Minister of Maharashtra is Rs.6 lakhs per annum, I would like to inform the House that the sumptuary allowance of the Chief Minister, West Bengal is Rs.9,000/- per annum and the sumptuary allowance of the Chief Minister, Maharashtra is Rs.6 lakhs per annum.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** আমাদের কণ্ঠ রোধ করার চেষ্টা করা হচ্ছে।

**Mr. Speaker :** The statement regarding the Speaker Lok Sabha, made by Shri Rabindra Mandal cannot be discussed here. As such the statement will be expunged.

Mr. Sachin Sen, what about Kiranmoy Nanda and Malin Ghosh.

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিরণময় নন্দ একটু আগে আমাকে জানিয়েছেন, তিনি একটা কাজে আটকে পড়েছেন, এক্ষুনি তিনি আসছেন। আর মলিন ঘোষ না আসলে যা ব্যবস্থা নেওয়া দরকার, তা করতে হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মলিন ঘোষ অসুস্থ হয়ে পড়েছেন, ৪০ ঘন্টা ট্রেন জার্নি করে কৃষক সভার সম্মেলন সেরে আসছিলেন, ট্রেনে কোনও খাওয়া পাওয়া যায় নি, তিনি অসুস্থ হয়ে পড়েছেন।

**Mr. Speaker :** Now, I take up the privilage notice given by Shri Sumanta Kumar Hira. First, I would like to hear Shri Sudip Bandyopadhyay on Sumanta Kumar Hira's notice of privilege.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, সুমন্ত হীরা এখানে যে প্রস্তাব এনেছেন ২৭শে ফেব্রুয়ারি রাজ্যপালের ঘটনাকে কেন্দ্র করে, তাতে প্রথম অভিযোগে যে তালিকা তৈরি হয়েছে, তাতে আমার সম্পর্কে নির্দিষ্ট কোনও অভিযোগ আনেননি। স্বভাবতঃই প্রথম তালিকা প্রকাশিত হবার পর, দ্বিতীয় তালিকায় প্রকাশিত হয়েছে এবং তাতে আমার নাম লিপিবদ্ধ করা হয়েছে। শাসক দলের সংখ্যা গরিষ্ঠতার জোরে বিরোধীদের কণ্ঠ রোধ করবার যে

উদ্যোগ নিয়েছেন, এটা থেকে নিবৃত্ত থাকতে অনুরোধ করছি। সংসদীয় গণতন্ত্রে চাকা ঘোরে, যদি এমন পরিস্থিতির উদ্ভব হয়, যে দিন আমাদের এখানে আপনাদের ওখানে আমাদের বসার জন্য যে নজীর স্থাপন করে যাচ্ছেন তা ভাল ইঙ্গিতবাহী হচ্ছে না।

[1-10—1-20 P.M.]

আমার মনে হয় সংখ্যাধিক্যের জোরে গণতন্ত্রের মন্দির, পীঠস্থান বিধানসভার অভ্যন্তরে বিরোধীদের কণ্ঠ স্তব্ধ করার জন্য সুমন্তবাবু যে প্রস্তাব উপস্থিত করেছেন তা তাঁর প্রত্যাহার করে নেওয়া উচিত। যে প্রচেষ্টার অবতারণা করেছেন তা থেকে নিবৃত্ত হোন। কারণ সেটাই আমাদের সকলের কাম্য। রাজ্যপালকে সভার অভ্যন্তরে বা সভার বাইরে আমরা কংগ্রেস সদস্যরা হেনস্থা করি নি। কোনওভাবেই করি নি। তাঁকে শারীরিকভাবে কোনও আঘাত করার কথা কোথাও কোনও রকম ভাবে আমরা শুনি নি। সেই কারণেই রাজ্যপালকে শারীরিকভাবে নিগ্রহ করা হয়েছে বলে যে অভিযোগ করা হয়েছে, সেই অভিযোগে আমরা আপত্তি করছি। তাঁর এই সভা থেকে বাইরে যাবার পথে হয়ত কিছু ভিড় হয়েছিল, সেখানে গাড়িকে কেন্দ্র করে কিছু ঘটনা ঘটেছে। কিন্তু সভার অভ্যন্তরে রাজ্যপালকে আঘাত করা হয়েছে বলে যে অভিযোগ উপস্থাপিত করা হয়েছে তা সর্বৈব অসত্য, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং এর মধ্যে বিন্দুমাত্র সত্যের উপস্থিতি নেই। আজকে আমি এখানে যে কথা বলতে উঠেছি, তা হচ্ছে, এটা আমাদের সমানভাবে জানতে হবে যে, সুব্রত মুখার্জিকে মলিন ঘোষ এবং কিরণময় নন্দ যেভাবে আক্রমণ করেছে এবং মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে তাঁর ওপর যেভাবে আক্রমণ হয়েছে তাতে সভার নেতা হিসাবে মুখ্যমন্ত্রীর সেদিন সরকারি দলের তাঁর সহকর্মীদের সেই কাজ থেকে নিবৃত্ত করতে কোনও উদ্যোগ নিতে পারেন নি। এটাই আজকে আমাদের কাছে জিজ্ঞাস্য থেকে যাচ্ছে যে, মুখ্যমন্ত্রী যখন এই নেতা তখন তিনি শুধু আমাদের ঐ পক্ষের বামফ্রন্টেরই নেতা নন, মুখ্যমন্ত্রী যখন মুখ্যমন্ত্রীর আসনে অধিষ্ঠিত তখন তিনি সভার প্রতিটি রাজনৈতিক দল এবং প্রতিটি সদস্যের সংঘবদ্ধ যে চেহারা তারও নেতা। তার নেতা হচ্ছেন স্বয়ং মুখ্যমন্ত্রী। তাই বিরোধী দলের ওপরে সরকারি দলের সদস্যরা যখন তাঁদের এলাকার সীমানা অতিক্রম করে আক্রমণ করতে আসেন এবং মুখ্যমন্ত্রী স্বয়ং সেখানে উপস্থিত থাকেন তখন সেই সদস্যদের নিবৃত্ত করতে মুখ্যমন্ত্রীর ভূমিকা কি ছিল? আমরা সেকথা বার বার জানতে চেয়েছি, কিন্তু পরিস্কার উত্তর আমাদের কাছে আসে নি। আমি নিশ্চয়ই একথা বলব যে, সংসদীয় গণতন্ত্রে রাজ্যপালের সম্মান, মর্যাদা, শ্রদ্ধাকে আমরা নিশ্চয়ই স্বীকৃতি দিতে চাই। রাজ্যপালের সম্মান এবং মর্যাদাকে আমরা সব সময়ে মর্যাদাই দিতে চাই। কিন্তু আমি এখানে এই প্রসঙ্গে জানতে চাই যে, রাজ্যপালকে বাধা দেওয়া, বিভিন্ন ক্ষেত্রে তাঁর ওপরে হামলা করা, আক্রমণ করার রাজনীতি আমাদের শিখিয়েছে কারা? রাজ্যপালের ওপর হামলার বহু ঘটনার কথা এখানে ইতিপূর্বেই উল্লিখিত হয়েছে। শচীন সেন মহাশয় আনা প্রস্তাবের ভিত্তিতে আলোচনার সময়ে আমাদের দলের বিভিন্ন সদস্যরা যেভাবে এখানে সেসব কথা উপস্থাপন করেছেন তার মধ্যে দিয়েই প্রমাণ হয়েছে যে, রাজ্যপালকে নিগ্রহ করা, সভার বাইরে

রাজ্যপালকে অপমান করা, তাঁকে উদ্দেশ্য করে কটুক্তি করা, ওয়াক আউট করা, এই সমস্ত ঘটনা গুলি অতীতে এই বিধানসভার মধ্যে হয়েছে। অথচ আমাদের সম্বন্ধে কোনও নির্দিষ্ট অভিযোগ না থাকা সত্ত্বেও—কোনও অভিযোগ আজকে আমাদের এখানে দাঁড় করানো হচ্ছে, তাও পরিস্কার নয়, হ্যাঁ ওয়াক আউট করা হয়েছে, আর কোনও অভিযোগ নেই, ওয়াক আউট করার জন্য যদি—আমাদের কাঠগোড়ায় দাঁড় করাতে চান, তাহলে সুমন্তবাবুকে একটা কথা বলব যে, যে নজীর আপনারা স্থাপন করেছেন তা ভবিষ্যৎ ফলের ইঙ্গিত বহণ করছে। আগামী দিনে সংসদীয় গণতন্ত্রে রথ-চক্র ঘুরলে আপনাদেরও পরিস্থিতি এই রকম হতে পারে। এটা একটা নজির হয়ে থাকতে পারে। তাই আমি আপনাদের কাছে বলতে চাই যে, রাজ্যপালকে সেদিন আক্রমণ করার কোনও উদ্দেশ্য, তাঁকে অপমান করার কোনও উদ্দেশ্য, তাঁকে অশ্রদ্ধা করার কোনও উদ্দেশ্য, তাঁকে অবজ্ঞা করার কোনও উদ্দেশ্য কংগ্রেস পক্ষের ছিল না। বরঞ্চ সরকারি দলের সদস্য যদি ঐ দিক থেকে প্ররোচনার সৃষ্টি করে এদিকে আক্রমণ করতে এগিয়ে না আসতেন তাহলে পরিস্থিতি অমন হত না। পরিস্থিতি কখনই অমন পর্যায়ে যেন না রাজ্যপালকে তাঁর বক্তৃতা মাঝ পথে থামিয়ে দিয়ে বিধানসভা থেকে চলে যেতে হত না। রাজ্য পাল তাঁর বক্তব্য যখন সম্পূর্ণ করতে পারেননি তখন আমরা এই বিধানসভার কক্ষে ছিলাম না, আমরা বাইরে গিয়েছিলাম। আমরা তাঁর আয়ত্বের বাইরে চলে গিয়েছিলাম। এই আয়ত্বের বাইরে চলে যাওয়ার ফলে এখানে এমন একটা পরিস্থিতি সৃষ্টি হয়েছিল যারজন্য রাজ্যপাল তাঁর বক্তব্য রাখতে পারেন নি। সেই কারণে বলছি, তিনি তাঁর বক্তব্য রাখতে না পারার দায়-দায়িত্ব শাসকদলকে গ্রহণ করতে হবে। আজকে প্রতি মুহূর্তে আমাদের একটা ভীতির মধ্যে আবদ্ধ করে রাখার যে চেষ্টা শাসকদল সংখ্যাগরিষ্ঠের জোরে করে যাচ্ছেন, আমি মনে করি সেটা সঠিক কাজ করছেন না। তাই আমার বিশ্বাস সুমন্তবাবু এই প্রস্তাবটা প্রত্যাহার করে নিন এবং এই প্রস্তাবে যে ২০ জনের নাম লিখেছেন এদের বিরুদ্ধে যে অভিযোগ তা অত্যন্ত ভাষাভাষা এবং অভিযোটা সম্পূর্ণভাবে আমরা যে ওয়াক আউট করেছিলাম তারমধ্যেই সীমাবদ্ধ রেখেছেন সেই কারণে বলতে পারি আপনি এটা প্রত্যাহার করে নিন। রাজ্যপালকে নিগ্রহ করার উদ্দেশ্য আমাদের কিছুতেই ছিল না। যে ঘটনা সেদিন ঘটেছিল তাতে যে বিতর্কের সৃষ্টি হয়েছে তারজন্য আমি বলতে পারি রাজ্যপালকে যেহেতু অপমান করার কোনও উদ্দেশ্য ছিল না, সেহেতু তিনি যদি এর জন্য দুঃখ-বেদনা পেয়ে থাকেন তারজন্য আন্তরিকভাবে অন্তরের অন্তস্থল থেকে দুঃখ প্রকাশ করছি। এই কথা বলে সুমন্তবাবুকে অনুরোধ করছি ২০ জনের বিরুদ্ধে যে অভিযোগ উপস্থিত করেছেন আমার বক্তব্য শোনার পর আপনি তা প্রত্যাহার করে নিন।

(**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি ঃ** অনুপস্থিত।

**ডাঃ হৈমী বসু ঃ** অনুপস্থিত।)

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি বিষয়ে

দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি সেদিন ১৯৫২ সালের পন্ডিত জওহরলাল নেহেরুর একটি মন্তব্য শুনিয়েছিলেন। আমি স্যার, বিধানসভার নতুন সদস্য। ২৭ তারিখে গভর্নরের আসনে সেদিন যে ঘটনা ঘটেছিল এ ব্যাপারে পার্লামেন্টারি এবং অ্যাসেম্বলি প্রসিডিওর আমার জানা ছিল না। আজকে ব্যাপারটাকে রাজনৈতিক উদ্দেশ্যে যেভাবে নিয়ে গেলেন যে গভর্নরকে লাঞ্ছনা করেছেন, মেরেছেন অমুক করেছেন, তমুক করেছেন তাতে করে পশ্চিমবাংলার মানুষের কাছে বামফ্রন্ট সরকার এটাই প্রমাণ করেছেন যে এই অ্যাসেম্বলিতে মারামারি আর গালাগালি ছাড়া আর কিছু হয় না। পরোক্ষভাবে শ্রী শচীন সেন এবং সুমন্ত কুমার হীরা এই প্রস্তাব নিয়ে এসে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি ক্ষুন্ন করেছেন। আমার বক্তব্য হচ্ছে আমরা আপনার কাছ থেকে শিক্ষা নিতে চাই। সেদিন যে ঘটনা ঘটেছিল সেই ঘটনা আপনি দেখেছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দেখেছেন। আপনাদের উপস্থিতিতে সেদিন মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে মলিন ঘোষ এবং মন্ত্রী কিরণময় নন্দ আক্রমণ করেছিল। কিন্তু সে ব্যাপারে আপনি ধীক্কার জানাননি। সেদিন যে ঘটনা ঘটেছিল, বামফ্রন্ট সরকারের বিভিন্ন দূর্নীতিকে চাপা দেবার অজুহাতে ঐদিনের ঘটনাটিকে বিরাট করে দেখাবার চেষ্টা করলেন। আমি বলতে চাইছি, গভর্নরকে লাঞ্ছনা করার কংগ্রেসিদের কোনও রকম অভিপ্রায় ছিল না, অন্তত ব্যক্তিগতভাবে আমি বলছি, সেদিন এমন কোনও কাজ করিনি যারজন্য আজকে বিধানসভা শাস্তি দেবেন। গোটা ব্যাপারটিকে সুমন্তবাবু যেভাবে এনেছেন তা অত্যন্ত লজ্জাকর এবং অপমানকর।

[1-20—1-30 P.M.]

এটা অত্যন্ত লজ্জা এবং অপমানকর। সেদিন এমন ঘটনা ঘটেনি যে, তার জন্য আজকে আমাদের কাঠ গড়ায় দাঁড়িয়ে বলার মতো বক্তব্য রাখতে হচ্ছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। স্যার, আজকে শুধু আমার কনস্টিটিউয়েন্সি নয়, সারা পশ্চিমবঙ্গের অনেক বিষয় সম্বন্ধে আলোচনা করার দরকার আছে। সেগুলির ব্যাপারে গুরুত্ব দিচ্ছেন না। সারা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গার বিভিন্ন সমস্যার সমাধানের ব্যাপারে গুরুত্ব না দিয়ে পশ্চিমবঙ্গে গভর্নরের বক্তৃতার সময় কংগ্রেস দল তাঁকে লাঞ্ছনা করেছে বলে সেটাকে বড় করে দেখার চেষ্টা করেছেন। আমি মনে করি এই যে অভিযোগ আনা হয়েছে বিশেষ করে ব্যক্তিগতভাবে, এটা অত্যন্ত অন্যায়। আমি এমন কোনও অন্যায় কাজ করিনি যে আজকে তার জন্য আমাকে কাঠগড়ায় দাঁড়াতে হবে। মাননীয় সুমন্তবাবু যে প্রস্তাব এনেছেন তা প্রত্যাহার করুন। আজকে সারা পশ্চিমবঙ্গে অনেক বিষয় ছিল সেগুলি নিয়ে এই বিধানসভায় আমরা আলোচনা করতে পারতাম, একটা গঠনমূলক সমালোচনা হত, বামফ্রন্ট সরকারের ব্যর্থতার কথা বলতে পারতাম, আপনারা তা থেকে শিক্ষা নিতে পারতেন এবং সঠিকভাবে সরকার পরিচালনার ব্যাপারে সুযোগ পেতেন। আজকে আমরা দেখতে পাচ্ছি যে, পশ্চিমবঙ্গের অ্যাসেম্বলিতে শাসক গোষ্ঠী তাঁদের সংখ্যাগরিষ্ঠতার জোরে বিরোধীদের আক্রমণ করেছেন এবং বিভিন্ন মিথ্যা অভিযোগে অভিযুক্ত করছেন। আমরা নির্বাচিত হয়ে এসেছি, কারো হাত ধরে বিধানসভায় আসিনি। সেজন্য সুমন্তবাবুকে বলব, আমাদের বিরুদ্ধে যে প্রস্তাব এনেছেন প্রত্যাহার করুন, এটা অত্যন্ত

অপমানকর। আপনি জনগনের দ্বারা নির্বাচিত সদস্য, আমিও তাই। সেদিনকার ঘটনা আমার যতদূর মনে আছে আমরা ওয়াকআউট করে চলে গিয়েছিলাম। ওয়াক আউট করে চলে যাওয়া যদি সংবিধান বিরোধী হয় তাহলে নিশ্চয় আমি দুঃখ প্রকাশ করতে পারি, আমার জানা ছিল না। আপনি আমাদের ১৯৫২ সালের পন্ডিত জওহরলাল নেহেরুর চিঠি দেখিয়েছেন। আপনি তো আমাদের ডেকে বলতে পারতেন যে, এ কাজ ভবিষ্যতে করবেন না, কিন্তু আপনি তা করেন নি। আপনি করলেন কি, এটাকে রাজনৈতিক ইস্যুর মধ্যে নিয়ে গেলেন। পশ্চিমবঙ্গে এক-দেড় মাস ধরে যে আলোচনাটা চলল, আপনি তাতে জল ঢেলে দিলেন। এই যে সেশন চলল, এই সেশনে বেঙ্গল ল্যাম্প ট্রাম কেলেঙ্কারি যে ব্যাপারগুলি ছিল—আমরা যেটা বলেছি—সেগুলির আলোচনা করা যেত। আজকে মাননীয় শচীনবাবু এবং সুমন্তবাবু ওনারা দুটি প্রস্তাব নিয়ে এসেছেন, আমি মাননীয় সুমন্তবাবুকে বলি—আপনিও মাননীয় সদস্য, আমিও সদস্য, আপনি একজন সদস্যের বিরুদ্ধে যে অভিযোগ এনেছেন এটা ঠিক নয়। স্যার, এই সভা আপনার নির্দেশে পরিচালিত হয়, আপনি অনেক সময় বলেন যে আপনারা বিধানসভায় যা বলবেন তার তথ্য দেবেন, যতদূর সত্যনিষ্ঠ বক্তব্য রাখার চেষ্টা করবেন, এই কথা বলেন। আপনি যদি বলতেন যে এ কাজটা অসাংবিধানিকতা, তাহলে আমরা নিশ্চয়ই শিক্ষা নিতাম। আজকে যে জিনিসটা হল সেটা হচ্ছে পশ্চিমবঙ্গে বিধানসভা সম্পর্কে সারা ভারতবর্ষের মানুষের একটা খারাপ ধারণা হওয়া। আমরা অন্যায় করিনি, লোকে বলে রাজ্য বিধানসভা একটা হৈচৈ করার এবং গালি গালাজ করার জায়গা হয়ে গেছে। আজকে শচীন বাবু এবং সুমন্তবাবু চাইছেন পরোক্ষে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি আক্রান্ত হোক। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে লাঞ্ছনা করা অত্যন্ত অন্যায় হয়েছে, সেটাও আলোচনা হওয়া দরকার। আমি সেদিনকার কথা বলছি, যে ঘটনা ঘটেছে, ওয়াকআউটটা যদি অসাংবিধানিক হয়, যদি অন্যায় কাজ হয়ে থাকে, তার জন্য দুঃখ প্রকাশ করছি। আমার মনে হচ্ছে এই ব্যাপারটা এতদূর না টেনে নিয়ে গিয়ে কংগ্রেসের যাঁরা নেতা বা চিফ হুইপ ছিলেন, মাননীয় শচীনবাবু তাঁর সঙ্গে বসে আলাপ আলোচনা করে ব্যাপারটা মেটাতে পারতেন। পশ্চিমবঙ্গের অনেক বিষয় ছিল সেগুলি নিয়ে আমরা আলোচনা করতে পারতাম, ডেভেলপমেন্টের জন্য বলতে পারতাম, পার্টিসিপেট করতে পারতাম। এই দেড় মাস ধরে শুধু একটা শাস্তির ভয় দেখিয়ে আপনি এই সেশনটা কাটিয়ে দিলেন।

**Mr. Speaker :** Mr. Basu Mallik, you have made a statement where you have accused the speaker of using the House for partisan political purposes. আপনি বলেছেন, আমি নাকি হাউসকে রাজনৈতিক পারপাসে ব্যবহার করেছি।

**শ্রী সুহৃদ বসুমল্লিক :** স্যার, আমি বলছি, আমি যেটা বলতে চেয়েছি তা হল, ১৯৫২ সালের পন্ডিত জওহরলাল নেহরুর যে চিঠিটা আপনি পড়েছেন সে সম্বন্ধে আমরা যদি জানতাম তাহলে ঐ ধরনের কাজ করতাম না। এই হচ্ছে আমার বক্তব্য। এটা আপনাকে

অ্যাসপারসন নয়, কটাক্ষ করা নয়। সুমন্ত হীরা মহাশয় আমাদের বিরুদ্ধে যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাব সম্পর্কে আমি বক্তব্য রেখেছি।

**Mr. Speaker :** Mr. Basu Mallik, when you become an M.L.A. it is presumed that you have read the rules and procedures and it is further presumed that you have made yourself aware of the constitutional obligation of legislators towards the Governor in the House. Now, I believe that you want to say that you did not know what the rules and procedures are and you are not aware of the constitutional obligations towards the Governor and the House. Is that true?

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** আপনি একটা ইনস্ট্যান্স সাইট করেছেন। কিন্তু আমি যেটা বলতে চাইছি সেটা হল, আমরা নিশ্চয়ই নিয়ম জানি, সংবিধান জানি, কিন্তু ১৯৫২ সালে পন্ডিত জওহরলাল নেহেরু যে চিঠি লিখেছিলেন সেটা সম্পর্কে আমরা জানতাম না। সেটা সম্পর্কে আপনি ইনস্ট্যান্স সাইট করেছেন। আপনার সম্পর্কে আমাদের বিশ্বাস আছে, শ্রদ্ধা আছে। আপনার প্রতি কোনওরকম কটাক্ষ করিনি। যেটা করেছি সেটা সুমন্ত হীরা সম্পর্কে।

**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত দুঃখিত, আমার আসতে দেরি হয়ে গেছে। রাস্তায় জামে আটকে পড়েছিলাম। আজকে যে মোশনটা মুভ করা হয়েছে তাতে আমাদের কয়েক জনের নাম আছে। আমার নাম দ্বিতীয় স্থানে আছে। আপনি যখন ডেকেছেন সেই সময় হাউসে আমি ছিলাম না। কিন্তু আবার আপনি ডেকেছেন, সেজন্য আপনার প্রতি কৃতজ্ঞতা জানাচ্ছি। আমার মনে হচ্ছে, চার্জটা দুই ধরণের আছে। একটি হচ্ছে ডেফিনিট অ্যাক্টস অফ অবস্ট্রাকশন এবং তারপর লেজুড় হিসাবে অ্যান অ্যাফ্রন্ট টু দি কনস্টিটিউশন অ্যান্ড ইনসাল্ট টু দি নেশন। বিরাট চার্জ। অবস্ট্রাকশন কথাটার মানে খুঁজে পেতে আমি চেষ্টা করেছিলাম লঁ-এর যে ল্যাক্সিকন থেকে সেটা ঘেঁটেঘুঁটে দেখতে। অবশ্য এসব নিয়ে আমি আর প্র্যাক্টিস করছি না। তাঁদের পরামর্শ অনুযায়ী এক্ষেত্রে অবস্ট্রাকশন কথার মানে যা খুঁজে পেলাম তাতে অবস্ট্রাকশনের মানে দাঁড়াচ্ছে ওভার্ট, অ্যাক্ট অর্থাৎ খোলাখুলি একটি কাজ। এছাড়াও, "Obstructions-An obstacle, an impediment, a hindrance, that which impeds progress, prevention making hand, retarding the progress of any business". ইত্যাদি ইত্যাদি। এখানে স্যার, আমার বক্তব্য, আমরা তো বসেছিলাম যখন রাজ্যপাল পড়ছিলেন। সেই সময় আমাদের পক্ষ থেকে কিছু নেতা এবং সাত্তার সাহেব বক্তব্য রাখেন। ওঁরা কেউ কেউ চেঁচামেচি করেছেন, কিন্তু আমরা তো চিৎকার চেঁচামেচি করিনি। গভর্নর সাহেবের কাছে উঠে গিয়ে ফিজিকাল ভায়োলেন্স করা, বাধা দেওয়া বা চিৎকার-টিৎকার করে বাধা দেওয়া—সেটা আমরা করিনি। সুতরাং বাধা দেবার চার্জ আনা যেতে পারে না। আর চলে যাওয়াটা তো গভর্নরকে ভালভাবে বলবার সুযোগ করে দেওয়াই হয়েছে। তবে ওয়াক আউট করাটা যদি হাউস এবং গভর্নরের প্রতি ইনসাল্ট হয়ে থাকে,

নিশ্চয়ই আমি ঐজন্য দুঃখিত। এগুলিই বক্তব্য ছিল। বলতে দিয়েছেন, তার জন্য কৃতজ্ঞ।

**Mr. Speaker :** Mr. Banerjee, at the time of walk-out when the Governor is addressing, does that not distract the attention of the Governor and act as an obstruction?

[1-30—1-40 P.M.]

**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি ঃ** এখানে একটা কথা বলতে চাই স্যার, সাধারণ ভাবে এটা বড় মিটিং। সাধারণভাবে কোনও মিটিং থেকে চলে যাওয়াটা খানিকটা সেই মিটিং-এর প্রতি অবমাননা করা, প্রেসিডেন্টের মতো নিয়ে যেতে হয়, এটাই হল কার্টসি, এটাই হল ডিসেন্সি। যদি ওয়াক আউটের জন্য অপরাধ হয়ে থাকে তাহলে সেই অপরাধের জন্য আমি দুঃখিত।

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় স্পিকার স্যার, দুটি রেজলিউশন এখানে আনা হয়েছে। আমি মনে করি পরবর্তীকালে দ্বিতীয় রেজলিউশনটা আফটার থট এবং পলিটিক্যালি মোটিভেটেড ওয়েতে আনা হয়েছে। প্রথম কথা হচ্ছে স্যার, সেই দিন যে ঘটনা ঘটেছিল ব্যাক্তিগতভাবে আমি কোনও অবমাননা বা অবস্ট্রাকশন বা ইনডিসেন্ট কিছু করেছি কিনা তার জন্য আপনাকে আমি সাক্ষী মানছি। ইউ আর মাই ফাস্ট উইটনেস। আপনি যদি বলেন করেছি তাহলে আমি সেটা নির্দ্বিধায় মেনে নেবো। আমার দ্বিতীয় সাক্ষী হচ্ছে, আমাদের গভর্নর যখন বক্তৃতা দিচ্ছিলেন তখন আমরা ওয়াক আউট করে চলে গিয়েছি সেটা দূরদর্শনের ফ্রিমে ধরা আছে, দ্যাট উইল সো। পরবর্তীকালে আমি সভায় ছিলাম না। তৃতীয় ঘটনা হচ্ছে আমি প্রথমে বেরিয়ে সাত্তার সাহেবের ঘরে গিয়েছিলাম, সেখানে আমার একটা টেলিফোন আসে, আমার এক রোগীর অবস্থা খুব খারাপ সেই সংবাদ পেয়ে আমি চলে যাই। পরবর্তীকালে আমাকে ওই ঘটনায় জড়িয়ে দেওয়া হল এবং এটা মোটিভেটেড ওয়েতে করা হয়েছে। ওয়াক-আউট করাটা যদি অপরাধ হয়ে থাকে তাহলে আমি অপরাধী। তবে আমি এই কথা বলব যে এই হাউসের যে প্রিসিডেন্স যে কনভেনশন আছে তাতে যাঁরা আজকে সরকার পক্ষে রয়েছেন তাঁরাও ওয়াক আউট করেছেন এবং আমরা যাঁরা বিপক্ষে রয়েছি তাঁরাও ওয়াক-আউট করেছি গভর্নর অ্যাড্রেসের উপর এবং স্যার, আপনার অধীনে থাকাকালীন গতবারে করেছি। স্যার, আমার এটা জানা ছিল না যে এটা আবার নতুন ভাবে আসবে যে হ্যাঁ, ওয়াক-আউটটা অপরাধ। আপনি যদি বলেন অপরাধ আমি নিশ্চয়ই সেটা স্বীকার করে নেব। You are custodian of the House and of the whole House. তবে স্যার, আমি বলব ওয়াক আউট করাটাকে এইভাবে যদি দেখা হয় তাহলে পরে এটা গনতন্ত্রের উপর বোধ হয় আঘাত হবে। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তবে আপনি যদি মনে করে থাকেন ভদ্র ভাবে প্রতিবাদ জানিয়ে ওয়াক আউট করার অপরাধে আমি অপরাধী তাহলে আমি নিশ্চয়ই আপনার কাছে মার্জনা ভিক্ষা করছি।

**Shri Debiprosad Chattopadhyay :** Mr. Speaker, Sir it is ex-

prompted bringing this resolution and this motion. Sir, I have already expressed my regret at the very happening on the day and I do say without clarification, without hazing it by this way or that way but I beg of you Sir, I request you Sir, beseech you Sir, to think over whether the happening was caused by only few people of one block or bench and others were innocent and nothing to do with it. Sir, in that melee we followed, I am told that some of my party members, I am not talking of a partisam, talking as a third person whoever could see it from the gallery to buttress the point, Sir, with responsibility I submit to you like mother parliament, British Parliament why we do not take a resolution that there should be some television on different sides of the galleries so that people whom we represent to this House do have the privilege to see because our privileges are parasitical upon their privileges to know what we are doing inside the House and who did what? If that could be recorded and televised that day as what happens in many other parts of the world, they could know whether D.P.Chatterjee or some of his colleagues showed disrespect or some other members totally hipped, abused and rushed towards minorities congress members slapped them, pushed them, pulled their hairs and knocked them down to the ground also. Sir, it could be done easily and Sir since you have no faith Sir, not you, I mean Sir, the Speaker the mover of the resolution on the memory what we have recorded in our memory that we are the culprit. Sir, let us now have some T.V. sets in the House and let the country, let the people the electorates who send us, to see what we did, who violates privileges. Sir, you are on behalf of the custodian of the House, your word is the last word, we bow before you and we will accept it. Let them also to see whether it is only some singled out members of this side of the block or benches are the culprits and violators of the parliamentary privileges and other are innocent angles fallen from heaven blue. Sir, let it be recorded if not last time in future for the benefit of, Sir, our memory or record and record of the public at large. I repeat, Sir, what I said I regret sincerely, unconditionally for the happening that happened that day.

**Mr. Speaker** : Mr. Chattopadhyay, as far as I understood, you have said that you walked out silently with all humility and respect to the Governor, without any intention of creating any disrespect or insult or assault on the Governor and that you walked out silently, without

any slogan shouting, without any resort. As far as my memory goes back to 27th of February, the Leader of Opposition Janab Abdus Sattar was reading out a statement simultaneously while the Governor was addressing the House-is that true?

**Shri Debiprosad Chattopadhyay :** Sir, how could I differ from you when you say that as true? Sir, I cannot differ with that but even then Sir, I do not know what had happened in only one side of the House become some other people from some other sides also made noise.

**Mr. Speaker :** At that point of time?

**Shri Debiprosad Chattopadhyay :** Yes, Sir, that is also true what you have said. But it is a part of the truth, not the whole of the truth.

**Mr. Speaker :** Did some of the members have placards their hands posters?

**Shri Debiprosad Chattopadhyay :** Yes, you Saw it. I saw one.

**Mr. Speaker :** My memory is very short. Under the rules are the placards allowed inside the House?

**Shri Debiprosad Chattopadhyay :** I don't know Sir, I do not know rules more than you. I do not like to take more of your precious time and the time of the House, Sir and enter into a lengthy dialogue.

**Mr. Speaker :** Only one more question before you. Did you walk out?

**Shri Debiprosad Chattopadhyay :** I did, Sir.

**Mr. Speaker :** Did you entire party walkout or some remained in the House?

**Shri Debiprosad Chattopadhyay :** I walked out. I did not look behind, Sir.

**Mr. Speaker :** That's all. Please take your seat.

**শ্রী হুমায়ুন চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৭শে ফেব্রুয়ারি যেদিন বিধানসভা আরম্ভ হয় সেদিন গন্ডগোলের সূত্রপাত এবং আমি মনে করি আর দিন কয়েকের মধ্যে

আমাদের বিধানসভার সেশন শেষ হয়ে যাবে অথচ বহুদিন ধরে একই রেকর্ড বাজতে থাকল যে পশ্চিমবঙ্গ বিধানসভার কংগ্রেসি সদস্যদের শাস্তি দেওয়া হবে। আমার বিরুদ্ধে যে চার্জ নিয়ে আসা হয়েছে তাতে বলতে চাই সেদিন গণতান্ত্রিক প্রোটেস্ট হিসাবে ওয়াক আউট করেছি, গভর্নরকে অপমান করার জন্য আমরা কোনও কাজ করিনি। আমাদের সেই রকম ইচ্ছাও ছিল না, উদ্দেশ্যও ছিল না, এখনও নেই। আগে থেকে তাঁর প্রতি যেভাবে শ্রদ্ধা আছে এখনও সেই শ্রদ্ধা পোষণ করি। কিন্তু সেই ওয়াক আউট করার জন্য যদি আমাদের অপরাধ হয়ে থাকে নিশ্চয়ই তারজন্য আমি দুঃখ প্রকাশ করছি। কিন্তু একটা কথা হচ্ছে আজ থেকে বিধানসভা শেষ হওয়া অবধি যদি এই গান এই রেকর্ড বাজতে থাকে তাহলে আমি মনে করি বিধানসভার বাইরে পশ্চিমবঙ্গের মানুষের সামনে এটা একটা প্রিসিডেন্ট হয়ে থাকবে, তাতে বিধানসভার প্রতি সাধারণ মানুষের সম্মান বাড়বে বলে আমি মনে করি না। তাই আপনার কাছে অনুরোধ করছি এই জিনিসের তাড়াতাড়ি সমাপ্তি ঘটা উচিত এবং গণতান্ত্রিক উপায়ে আগামী দিনে বিধান সভার প্রতি মানুষের শ্রদ্ধা যাতে বাড়ে তা নিশ্চিত করা উচিত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-50—2-00 P.M.]

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, enough has been said on the motion of Shri Sachin Sen and the resolution of Shri Sumanta Kumar Hira, Intelligent as you are, if I may say so, perhaps you need no further assistance to come to a conclusion that Congress members did not mean any disrespect to his excellency, the Governor of West Bengal on the 27th February, 1989 when he was delivering his Address.

Sir, before we examine the motion and the resolution, it is necessary that we should also know the constitutional provisions in this regard.

Sir, there is a mandatory provision in our constitution that the Governor must address the State Legislature at the commencement of the first session of each year. But rules as to the conduct of the meeting has not been provided in the constitution. This will also have to be kept in mind that this meeting where the Governor delivers his Address is not a sitting of the House because the session commencess only after the Governor delivers his Address. Sir, in the commentary of the Constitution of India has observed which I read for your information.

"But, in the absence of specific provision in the constitution, it is

hardly possible for the president himself to make Rules for regulating the conduct of the members at such sitting. Nor is it possible for the Speaker to enforce the ordinary rules as the presiding Officer because at the meeting addressed by the president under Act. 87(1) no one presides and Art, 118(4) or the Rules made thereunder do not extend to such meeting."

Sir, it is in this context. We now proceed to examine the motion and the resolution under discussion.

Sir, in exercise of the Constitution and obligation, His Excellency, the Governor of West Bengal was here on February 27, 1989 to deliver his Address. It is on this occasion that Congress Members protested and staged a walk-out against the statement of the policy of the State Government.

Our friends have brought the motion and the Resolution perhaps finding no constitutional background, finding constitutional provision. In this regard, they have relied upon precedents in the Lok Sabha as also in some of the States. Sir, if you examine these allegations in the light of the precedents in the Lok Sabha and the States, there is a case against us and you have the right to punish us keep in mind the other violent conduct which has brought disgrace to the nation. Two of our Hon'ble members were assaulted in the present of the Governor. This also forms an act of obstruction and showing disrespect to the Governor. But, Sir, if you examine these allegations in the light of the precedents narrated by my friend, the former Speaker of this Assembly, the precedents which he has cited the other day-then my friends have no case and you will have to discharge the case accordingly.

Sir, there is another point which I would like to draw the attention of the House. Sir, you have on a number of occasions have told us that this House is not subservient to any one. The ruling of the Lok Sabha are not binding on us. Sir, if you apply your own ruling in this particular case and examine the allegations in the light of the precedents of this House, there is no case against us. What you will do, how you will deal this delicate situation, I leave it to you, Sir, to decide in your own wisdom. But, in so far as we are concerned, I must make it abundantly that our commitment to parliamentary democracy is total. We have the highest regard for democratic institutions of our country

and our respect to the head of the institutions is second to none.

[2-00—2-10 P.M.]

Sir, we did not show any disrespect to this excellency the Governor of West Bengal. We simply staged a walk-out as mark of protest against the policy of the Government. But if the House feels that we showed disrespect to the Governor, we express our sorrow and regard for that. This is my submission.

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal I seek your assistance to come to a decision on a very delicate matter, is not it? Without your assistance it would not be possible for me to come to a decision. Is not it?

**Shri Gyan Singh Sohanpal :** Normally you seek our assistance. But in this particular case I do not think you need our assistance, because there are so many precedents before you. You will have to apply your mind and wisdom only to come to a correct decision.

**Mr. Speaker :** I have before me letters of Pandit Jawaharlal Nehru which I can quote. These letters are very important and relevant also. I think it would be appropriate to quote Pandit Jawaharlal Nehru at this time, because this years is being observed as the Centenary year of Pandit Jawaharlal Nehru.

**Shri Gyan Singh Sohanpal :** We have respect and regards for those letters of Pandit Jawaharlal Nehru which you like to refer to. But Sir, those letters were written prior to 1964. After that so many incident have taken in this House. We are sorry that Pandit Jawaharlal Nehru's letters did not come to attract your attention before this.

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal you belong to the party of Pandit Jawaharlal Nehru. But I am sorry to know that you have objection in quoting Panditji even in his Centenary year.

**श्री ज्ञान सिं शोहान पाल :** खखूजे को देखकर खखूजा रंग बदलता हैं।

**मिस्टार स्पिकार :** आपवोलना चाइते हैं ज्ञानजी, कि आपका रंग बदलता रहता हैं मौसम से ?

**श्री ज्ञान सिं शोहान पाल :** असर तो हो ही जाता है मौसम से।

**मिस्टार स्पिकार :** रंग बदलता रहता है आपके दल में कुछ लोग हैं जो रंग बदलते रहते हैं।

**श्री ज्ञान सिं शोहान पाल :** रंग बदलने में बहुत फर्क हैं।

**मिस्टार स्पिकार :** हाँ, वह तो कभी कांग्रेस आई० में और फिर कभी कांग्रेस ओ० में, वह बात तो ठीक हैं।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় গত ২৭ শে ফেব্রুয়ারির ঘটনাকে কেন্দ্র করে যে রেজলিউশন এনেছেন তাতে কোনও নির্দিষ্ট অভিযোগ আছে বলে আমি দেখছি না। স্যার আপনি একজন দক্ষ অধ্যক্ষ এবং আইনজ্ঞ। এরকম ভাসাটে অভিযোগ, কোনও তথ্যবিহীন অভিযোগ নিয়ে দীর্ঘদিন ধরে আমাদের উপর একটা শাস্তির খাড়া ঝুলিয়ে রাখা কতটা সমীচীন হয়েছে সেটা আপনি বিবেচনা করে দেখবেন। স্যার, আমাদের বিধানসভা চলে, আপনি পরিচালনা করেন, এর কতকগুলি নিয়মাবলী আছে ঠিকই কিন্তু তার সঙ্গে কয়েকটা কনভেনশনও এখানে ফলো করা হয়। এখন স্যার, আমার এই বিষয়টা আলোচনা করতে গিয়ে একটা কথা মনে পড়ছে—ভুতের মুখে রাম নাম। আজকে যারা এই রেজলিউশন এনেছেন তারা অতীতে এরচেয়ে কতগুন বেশি গৃহীত কাজ করেছেন সেটা আপনি এবং আমরা সকলেই জানি। কাজেই স্যার, তাদের দিক থেকে এইরকম যে ভাসাটে অভিযোগ আনা হয়েছে এটা কতটা সঠিক হয়েছে সেটা আপনি বিবেচনা করে দেখবেন। আমি স্যার, আবার বলছি, এদের এই অভিযোগটা দেখুন। ভুতের মুখে রাম নামের কথা আমি বলেছি, অতীতে এরা কত গর্হিত কাজ করেছেন এই রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে এবং কত জঘন্যতম ঘটনা ঘটিয়েছেন তার আলোচনা আগেই আমাদের সদস্যরা করেছেন। আমি সেটার পুনরাবৃত্তি করতে চাইছি। সেই অনুপাতে আমরা এমন কিছু গর্হিত কাজ করিনি, রাজ্যপালের উপর এতটুকু অশ্রদ্ধা প্রকাশ করিনি এবং করার ইচ্ছাও ছিল না, করিনি এবং করবও না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘটনাটা কি ঘটেছিল, রাজ্যপাল যে ভাষণ পাঠ করেন তা বামফ্রন্ট সরকার তৈরি করেন। একটা স্টেটমেন্ট রাজ্যপাল মহাশয় পাঠ করে শোনান। তখন গেল কতকগুলো গুরুত্বপূর্ণ জিনিস এই বামফ্রন্টের বিবৃতির মধ্যে ছিল না। যেমন একজন সংসদ সদস্য, কিছু পন্ডিত ব্যক্তির মৃত্যুর শোক প্রস্তাব পাঠ করা হচ্ছে, কিন্তু পশ্চিম বাংলার একজন সংসদ সদস্য গুরুং মহাশয়ের নাম সেখানে ছিল না। এটা সংশোধন করে দেবার জন্য আমাদের পক্ষ থেকে চার্জশিট পাঠ করা হয়েছিল। আবার বলছি রাজ্যপালের প্রতি অশ্রদ্ধা করার জন্য হয়নি। বামফ্রন্ট সরকার নিজের ব্যর্থতা ঢাকার যে প্রচেষ্টা করেছিল, তার উপর চার্জশিট পাঠ করছিলেন মাননীয় আমাদের লিডার। তারপর গনতান্ত্রিক পদ্ধতিতে ওয়াক আউট করা হয়েছে। কংগ্রেস সুশৃঙ্খল দল, আমাদের লিডারকে অনুসরণ করে আমরা ওয়াক আউট করলাম। আমরা কিন্তু রাজ্যপালকে কটাক্ষ করিনি,

অসম্মান করিনি। এর জন্য আমাদের বিরোধী দলের নেতা তাঁর বিবৃতি দিয়েছেন। তারপর আমাদের এইভাবে আসামীর কাঠগোড়ায় ঝুলিয়ে রাখা সঠিক হয়নি বলে আমি মনে করি। অনেক কথা আমাদের মাননীয় সদস্যরা বললেন, আমি তার পুনরাবৃত্তি করতে চাই না, আমি আবার বলছি যে আমরা আমাদের নেতাকে অনুসরণ করে ওয়াক আউট করেছিলাম। আমরা রাজ্যপালকে অসম্মান করিনি, আমাদের করার কোনও ইচ্ছা ছিল না। এতে কতটুকু গর্হিত কাজ হয়েছে সেটা আমি ভাবতে পারছি না। সেদিন যে ঘটনা ঘটেছিল, তার জন্য দুঃখ প্রকাশ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ হবিবুর রহমান, আপনি বললেন আপনি কোনও অন্যায় করেন নি। কনভেনশন অনুযায়ী করেছেন। তাহলে দুঃখ প্রকাশটা কিসের জন্য হল?

**শ্রী হবিবুর রহমান ঃ** অন্যায় সেই হিসাবে বলছি না। ওয়াক আউট করা হয়েছে, সেই জন্য দুঃখ প্রকাশ করছি।

[2-10—2-30 P.M.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় ২০ জন মাননীয় সদস্যর বিরুদ্ধে যে রেজলিউশন নিয়ে এসেছেন তা তিনি রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়েই নিয়ে এসেছেন। কারণ সেদিন মহামান্য রাজ্যপালের ভাষণে আমরা বাধা দিয়েছিলাম বলে আমাদের বিরুদ্ধে যে অভিযোগ করা হয়েছে তা ভিত্তিহীন অভিযোগ। আমার বিরুদ্ধে যে চার্জ আনা হয়েছে তা আমি অস্বীকার করছি। এটাকে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এই কারণে বলছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিনের ঘটনা নিয়ে মাননীয় সদস্য শচীন সেন মহাশয় আগেই একটা প্রস্তাব নিয়ে এসেছিলেন এবং সেই প্রস্তাবে এই উল্লিখিত ২০ জনের নাম ছিল না। এটা সেকেন্ড থট থেকে—আলোচনা করে সেদিন এখানে আমাদের পক্ষের যে সমস্ত মাননীয় সদস্যরা উপস্থিত ছিলেন তাঁরা সেদিন কি করেছেন, না করেছেন সেটা বিচার না করে—দলকে হেয় করার জন্য, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে প্রস্তাব হয়েছে। আমাদের মাননীয় সদস্য ডঃ দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় যে কথা গুলি বলে গেছেন তার সঙ্গে আমি এক মত। সেদিনের ঘটনার জন্য শুধু আমাদের দিকের সদস্যরাই দায়ী, তা নয়। অপর পক্ষে বিরাট সংখ্যাগরিষ্ঠ যে মাননীয় সদস্যরা আছেন তাঁরাও কম দায়ী নন। আমার বিরুদ্ধে মাননীয় সুমন্ত হীরা মহাশয় যে প্রস্তাব এনেছেন সেটা সম্পূর্ণ ভিত্তিহীন, উদ্দেশ্য প্রণোদিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন যতক্ষণ রাজ্যপালের ভাষণের সময়ে আমরা এখানে উপস্থিত ছিলাম ততক্ষণ ব্যক্তিগতভাবে আমি আমার আসন ছেড়ে উঠি নি। সুতরাং তাঁকে অবস্ট্রাকশন করার কোনও প্রশ্নই আসে না। আমি যতক্ষণ হাউসে ছিলাম ততক্ষণ আমি একবারও আমার আসন ছেড়ে উঠি নি। আমার বিরুদ্ধে যে চার্জ করা হয়েছে সেটা ভেগ। তবে আমি একথা বলতে পারি যে, রাজ্যপালের ভাষণের মধ্যে রাজ্যের একটা সার্বিক চিত্র ফুটে ওঠার কথা, আগামী দিনের রূপরেখা ফুটে ওঠার কথা, সেটা রাজ্যপালের

ভাষণের মধ্যে ঠিকমতো ছিল না। বামফ্রন্ট মন্ত্রী সভার দ্বারা রচিত রাজ্যপালের ভাষণের মধ্যে অনেক অসঙ্গতি ছিল এবং সেগুলি উল্লেখ করেই আমাদের পক্ষ থেকে মাননীয় সদস্যরা বক্তব্য রাখছিলেন, প্রতিবাদ করছিলেন। আমাদের দলের নেতা রাজ্যের বাস্তব চিত্র তুলে ধরে বক্তৃতা রাখছিলেন এবং তারপর দলের সিদ্ধান্ত অনুযায়ী আমরা সভা-কক্ষ ত্যাগ করেছিলাম। রাজ্যপালকে অপমান করার, অশ্রদ্ধা করার কোনও প্রশ্নই সেখানে ছিল না। সেরকম কোনও প্রশ্ন আজও নেই। রাজ্যপালের ভাষণে আমরা অবস্ট্রাকশন করি নি। এবিষয়ে ডঃ চট্টোপাধ্যায় আগেই বলেছেন আমিও বলছি, সভা-কক্ষ ত্যাগ করে যাওয়া যদি কনস্টিটিউশন বিরোধী হয়, সংসদীয় রীতি বিরোধী হয়, তাহলে তারজন্য আমি দুঃখিত। আমি দুঃখ প্রকাশ করছি।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** স্পিকার স্যার, মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় আমার বিরুদ্ধে যে অভিযোগ হাউসে এনেছেন সেই পরিপ্রেক্ষিতে আমি কিছু বলছি। এই হাউস যেদিন বসে, ২৭শে ফেব্রুয়ারি রাজ্যপালের ভাষণের দিন, মাননীয় রাজ্যপাল যখন তাঁর ভাষণ পাঠ করছিলেন তখন আমরা সেই ভাষণের বিরুদ্ধে আমাদের প্রতিবাদ জানিয়েছিলাম এবং প্রতিবাদের পরিপ্রেক্ষিতেই আমরা হাউস থেকে ওয়াক আউট করেছিলাম। আমি আমাদের দলের নেতার কথা মেনে অন্য সদস্যদের সঙ্গে হাউস থেকে ওয়াক আউট করেছিলাম। সেই ওয়াক আউটের পরিপ্রেক্ষিতে যদি কোনও অন্যায় হয়ে থাকে তাহলে দুঃখ প্রকাশ করছি।

**Mr. Speaker :** Now I call upon Shri Khudiram Pahan.

(Not present)

I call upon Shri Deokinandan Poddar.

**শ্রী দেওকিনন্দন পোদ্দার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় যে প্রস্তাব এনেছেন আমার মতে সেই প্রস্তাবটি ভিত্তিহীন এবং রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। গত ২৭ তারিখে মাননীয় রাজ্যপাল যখন হাউসে এলেন তখন আমি আমার আসনে চুপচাপ বসে ছিলাম। আমরা যারা গণতন্ত্রে বিশ্বাস করি তাঁরা মহামান্য রাজ্যপালবে অবহেলা কিম্বা অসম্মান করার কথা চিন্তা করতে পারি না। রাজ্যপালকে আমরা শ্রদ্ধা করি, অসম্মান কোনওদিন করব এটা চিন্তা করতে পারি না, অসম্মান করিনি, কোনওদিন করব না। বামফ্রন্ট সরকারের লেখা রাজ্যপালের যে স্পিচ ছিল তাতে দেশের সম্বন্ধে কিছু বলেনি। এর বিরোধিতা করার জন্য আমরা ওয়াক আউট করেছি। এই ওয়াক আউট করার জন্য যদি অন্যায় হয়ে থাকে এবং তাতে যদি হাউসের সেন্টিমেন্টে লাগে তাহলে তারজন্য দুঃখ প্রকাশ করছি। ধন্যবাদ।

**শ্রী রামপেয়ারী রাম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নামে যে মোশন মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় দিয়েছেন আমি তাকে একটি কথা জিজ্ঞাসা করতে চাই, সেদিন

যারা অবস্ট্রাকশন করেছিল আপনি কি নিজের চোখে দেখেছেন, কারা অবস্ট্রাকশনে ছিল, কারা ছিল না। কে করেছে না করেছে আপনার চোখ সেদিন সঠিকভাবে কাজ করেনি, যদি আপনার চোখ সেদিন সঠিকভাবে কাজ করত তাহলে নিশ্চয়ই দেখতে পেতেন আমি সেই সময় ছিলাম না। অন্যদিকে আর একটি কথা বলি, আমি অনেকদিন ধরে এই হাউসে আছি, আপনি নিজেও জানেন ভালভাবে। আমি এটা বিশ্বাস করি, সংবিধান অনুসারে শপথ গ্রহণ করে এই ঘরে ঢুকেছি তখন নিশ্চয়ই সংবিধান বিরোধী কোনও কাজ বা আচরণ করব না এবং করিনি। আর গভর্নর-এর প্রতি যে উদ্বেগ যে দুঃখ আজকে যারা দেখাচ্ছেন আমার ইচ্ছা আছে তাদের কিছু বলি, কিন্তু কেন বলব, নিজের সময় নষ্ট ছাড়া আর কিছু হবে না।

[2-20—2-40 P.M.]

কিন্তু এটা মনে করিয়ে দিই যে, গভর্নরকে যদি আমরা শ্রদ্ধা না করতাম তাহলে গভর্নর যখন হাউসে এলেন আমি নিজে দাঁড়িয়ে তাঁকে সম্মান জানিয়েছি। যদি তাঁকে সম্মান না করতাম তাহলে আমরা, বামফ্রন্ট যে নামটা ভুল করে বাদ দিয়েছিলেন, সেটা ইনক্লুড করতে বলতাম না। সেটা যদি বলা অন্যায় হয়ে থাকে, এবং তাতে যদি গভর্নরের অসম্মান হয় তাহলে আমি ব্যক্তিগতভাবে দলের তরফ থেকে দুঃখিত এবং আমি এটা জানি যদি আমি গভর্নরকে অপমান করে থাকি তাহলে আমার হাউসে আসার যোগ্যতা নেই। সংবিধান যখন মানি তখন হাউসের ভিতরে গভর্নরের এবং আপনার সম্মান আমাদের রাখতে হবে। আমরা সেইজন্য একজন সদস্যকে আমরা মাননীয় সদস্য বন্ধু বলে ডাকি, অন্য জায়গায় তো শুধু বন্ধু বলি—যদি আমরা একজন অন্যজনকে ব্যক্তিগতভাবে সম্মান না দিতে শিখি আপনাকে যদি সম্মান দিতে না শিখি আপনি আমাদের কাস্টোডিয়ান, এই হাউসের সম্মান রাখেন। কাজেই আমরা যদি আপনার সম্মান না রাখি—জানি না গভর্নর কিছু বলেছেন কিনা, আপনার সঙ্গে কথা হতে পারে—তাহলে কিছুই আমরা শিখতে পারি নি। গভর্নরের সম্মান আমরা রেখেছি, ভবিষ্যতেও রাখব। যাঁরা নতুন ভাবে শিক্ষা নিতে চেয়েছেন, তাঁদের কাছে জিজ্ঞাসা করুন গভর্নরকে কতটা মানেন? ব্যক্তিগতভাবে আপনাকে বলছি যদি অসম্মান মনে হয়—আমি পরিস্কারভাবে বলছি যে আমরা বাইরে গিয়েছিলাম, কেন গিয়েছিলাম বামফ্রন্টের মাননীয় সদস্যরা রয়েছেন—তাঁদের ভুল শুধরে দেওয়া যদি অপরাধ হয়ে থাকে তার জন্য নাম আসে তাহলে দুঃখ প্রকাশ করব না, গভর্নর এবং হাউসের যদি মনে হয় এটা অসম্মান তাহলে দুঃখ প্রকাশ করছি এটা বলছি যে, ওটা আমাদের জীবনে যখন ঘটবে না, এটা আমরা জানি, যাঁরা বরাবর ঘটান তাঁরা যেন সাবধান থাকেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রামপিয়ারি রাম, আপনি এই হাউসের সদস্য ছিলেন, এখনও আছেন, মাঝখানে ছিলেন না, হাউসের একটা কনভেনশন আছে, অবিচুয়ারি রেফারেন্সে প্রাক্তন এবং বর্তমান সদস্য ছাড়া কারও নাম উল্লেখ করা যায় না।

**শ্রী রামপিয়ারি রাম :** হ্যাঁ, করে।

**মিঃ স্পিকার :** দেখিয়ে দেবেন। একমাত্র ইন্দিরা গান্ধীর নাম উল্লেখ করা হয়েছিল।

**শ্রী সুব্রত মুখার্জি :** গুরুং পার্লামেন্টের মেম্বার ছিলেন। অবিচুয়ারিতে পার্লামেন্টের সদস্যের উল্লেখ থাকে।

**মিঃ স্পিকার :** প্লিজ টেক ইওর সিট। ইউ ডু নট নো দি প্রসিডিওর, নো দি রুলস ফার্স্ট প্লিজ টেক ইওর সিট।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যক্তিগতভাবে বর্তমানে উড়িষ্যার যিনি রাজ্যপাল—অধ্যাপক নুরুল হাসান, তাঁকে আমি অত্যন্ত শ্রদ্ধা করি। একথা ঠিক, ভারতবর্ষে যে কয়জন পন্ডিত ব্যক্তি আছেন, প্রফেসর নুরুল হাসান তাঁদের মধ্যে একজন। তাঁকে কোনওরকম অমান্য করবার প্রশ্ন স্বপ্নেও ভাবতে পারি না। আজকে সবচেয়ে খারাপ লাগছে, পশ্চিমবঙ্গে যারা গণতন্ত্র হত্যা করছেন আজকে তাঁরা গণতন্ত্র রক্ষার জন্য যাঁরা লড়াই করছেন, গণতন্ত্রের পূজারি যাঁরা তাঁদের বিচার করবেন। অত্যন্ত দুঃখ লাগছে এই কথা ভেবে যে, এই বিধানসভাকে যাঁরা গণতন্ত্রের কবরস্থানে পরিণত করেছেন তাঁরা আজকে গণতন্ত্রের পূজারিদের বিচার করছেন। ভারতবর্ষে গণতন্ত্রের জন্য আমরা রক্ত দিয়েছি, ভারতবর্ষের সংবিধানের জন্য আমরা প্রাণ দিয়েছি। কাজেই ভারতবর্ষের সেই সংবিধানকে রক্ষা করবার যে মহান দায়িত্ব সেই দায়িত্ব আমরা রক্ত দিয়ে পালন করে যাব। আপনি জানেন স্যার, আমাদের নেত্রী ইন্দিরা গান্ধী, তিনি জীবনের শেষ দিন পর্যন্ত ভারতবর্ষের গণতন্ত্রকে রক্ষা করবার জন্য, ভারতবর্ষের সার্বভৌমত্বকে রক্ষা করবার জন্য লড়াই করে গেছেন। মহাত্মা গান্ধীও ভারতবর্ষে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য প্রাণ দিয়েছেন। আজকে সবচেয়ে খারাপ লাগছে, আপনারা যে সঙ্কীর্ণ মনের পরিচয় দিয়েছেন সেই সঙ্কীর্ণ মনের জন্যই আজকে পশ্চিমবাংলার বাইরে কোনও সংগঠন গড়তে পারলেন না।

**Mr. Speaker :** Mr. Roy, please answer to the Charge. Don't go out of the Charge.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, ওঁকে বলতে দিন। আত্মপক্ষ সমর্থনের জন্য ও বলবে।

**মিঃ স্পিকার :** তাহলে যা ইচ্ছা হবে তাই বলতে দেবো?

**ডাঃ সুদীপ্ত রায় :** মহারাষ্ট্রে যান—সি.পি.এম. খুঁজে পাবেন না, রাজস্থানে যান—সি.পি.এম. খুঁজে পাবেন না, কাশ্মীরে যান—সি.পি.এম. খুঁজে পাবেন না। সবচেয়ে মজার কথা, পার্লামেন্ট সেখানে মাইক্রোস্কোপ দিয়ে সি.পি.এম.-কে দেখতে হবে। আজকে তাঁদের কাছ থেকে গণতন্ত্রের কথা শুনতে হবে।

**Mr. Speaker :** Mr. Roy, please take your seat.

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ঈশ্বরের নামে, খোদাতাল্লার নামে, মহান যীশুর নামে শপথ নিয়ে বলতে পারি, সংবিধানের নিয়ম এবং সংবিধানের প্রতি শ্রদ্ধা আমার আছে। রাজ্যপালদের সাংবিধানিক ভূমিকা পালনের জন্য যে বিশেষ ভূমিকা রয়েছে এবং রাজ্যপালদের নিয়োগের পশ্চাতে যে ভূমিকা রয়েছে তার দৃষ্টান্ত অনুসরণ করে বলতে পারি, রাজ্যপালরা নিয়োজিত হন কোনও স্টেট অগণতান্ত্রিক পদ্ধতিতে চলছে কিনা তা দেখবার জন্য। সেই কারণে সংবিধান অনুযায়ী রাজ্যপালের যে বিশেষ ভূমিকা রয়েছে সেই ভূমিকাকে আমি শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি। পশ্চিমবঙ্গের বিধানসভায় সেদিন তিনি যে ভাষণ পাঠ করছিলেন তাতে পশ্চিমবঙ্গের অনেক অগণতান্ত্রিক ঘটনা এবং অনেক বিষয়-এর উল্লেখ ছিল না, যারজন্য বন্ধুদের কয়েকজন তার দৃষ্টি আকর্ষণ করবার জন্য বক্তব্য রেখেছিলেন মাত্র। যে অগণতান্ত্রিক ঘটনা ঘটেছে সেটা তাঁরা রাজ্যপালের কাছে নিবেদন করেছিলেন মাত্র। পরবর্তী পর্যায়ে যখন আমরা সেই ঘটনার প্রতি তাঁরা দৃষ্টি আকর্ষণ করতে বাধ্য হয়ে আমাদের দলের নির্দেশে আমরা অধিকাংশ সদস্যরা অত্যন্ত গণতান্ত্রিক পদ্ধতিতে ওয়াক আউট করেছিলাম—যদিও হাউসে আমি ছিলাম কয়েকজন বন্ধুকে ওয়াক আউটের ঘটনাটা জানাবার জন্য যে, আমাদের ওয়াক আউট হয়ে গেছে, কাজেই তাদেরও ওয়াক আউট করা প্রয়োজন—সেই সময় সরকার পক্ষের কয়েকজন সদস্য, যাঁদের মধ্যে মৎস্যমন্ত্রীও ছিলেন, তিনি জোরে এগিয়ে এসে এমন ধাক্কা মেরেছিলেন যে আমরা পড়ে গিয়েছিলাম। পড়ে যাওয়ার সঙ্গে সঙ্গে আমি দাঁড়িয়েছিলাম। তখন বিচারমন্ত্রী মহাশয় আমাকে অনুরোধ করলেন—তুহিনবাবু আপনি বাইরে চলে যান। আমি তখন বিচারমন্ত্রীমহাশয়কে বললাম যে মন্ত্রী মহাশয় আমি তো কোনও অন্যায় করিনি, আমি তো কোনও অগণতান্ত্রিক কাজ করিনি। উনি তখন বললেন, না, অবস্থা খারাপ হয়ে গিয়েছে, আপনি হাউস ছেড়ে চলে যান। সেই সময় আমি দেখলাম আরও একজন সদস্য ছুটে এসে আমার ভুঁড়িতে ঘুঁসি মারলেন। আমি তখন বললাম এ আবার কি করছেন, ঘুঁসি মারছেন কেন? উনি তখন বললেন যান যান বেরিয়ে চলে যান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই দিন আমাকে যদি বিচারমন্ত্রী রক্ষা না করতেন তাহলে এই হাউসে আমার মৃত্যু ঘটতে পারত। আমি তখন তাঁর অনুরোধে এই হাউস ছেড়ে বেরিয়ে চলে যাই। স্যার, আমি নিজে অত্যন্ত বিনয়ী, শ. গুপ্রিয়, ভদ্র মানুষ বলে মনে করি। সেই কারণে আমি কখনও কোনও সময় কোনও দিন অসাংবিধানিক, অগণতান্ত্রিক এবং অসংযত কোনও কাজ করি না। কিন্তু সেই দিন আমাকে মৃত্যুর হাত থেকে মাননীয় বিচারমন্ত্রী বাঁচিয়েছেন বলে আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সুমন্ত হীরা মহাশয় এবং শচীন সেন মহাশয় যে অভিযোগ আমার বিরুদ্ধে এনেছেন আমি মনে করি অত্যন্ত চক্রান্ত মূলক কারণ আমি গণতন্ত্র বিরোধী অসংবিধানিক কোনও কাজ করি না, এটা আমার উদ্দেশ্য নয়। ওনারা এখানে উদ্দেশ্য প্রণোদিত ভাবে এই চার্জ এনেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাঁরা মেরেছেন, যাঁরা বাধ্য করেছেন এই হাউস থেকে আমাদের বেরিয়ে যেতে তাদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা অবলম্বন করেন সেটা দেখার জন্য আমি হাউসে বসে আছি। স্যার, একটা কথা আছে না—মার তো মার তার উপর পাঁচ সিকে জরিমানা। স্যার, এই হাউসে আমাদের

মার খেতে হল তার উপর পাঁচ সিকে জরিমানা দেওয়ার জন্য আমাদের এখানে দাঁড়াতে হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তা সত্ত্বেও আমি বলছি যদি কোনও অপরাধ করে থাকি সেই অপরাধের যদি কোনও শাস্তি বিধান দেন সেই শাস্তি আমি মাথা পেতে নেব। যেহেতু আমরা গণতন্ত্রে বিশ্বাস করি, ভারতবর্ষের সার্বভৌমত্বে বিশ্বাস করি, ভারতবর্ষের সংবিধানকে বিশ্বাস করি সেই হেতু রাজ্যপালকে অশ্রদ্ধা করা অন্যায় বলে আমরা মনে করি।

**Mr. Speaker :** Now I call upon Shri Ganga Prasad Shaw. Shri Ganga Prasad Shaw was not present.

**श्री सत्यनारायण सिं :** आदरणीय अध्यक्ष महोदय, आज सचीन सेन और आदरणीय सुमन्त कुमार हीरा ने जो अरोप आरोपित किए हैं, मैं उनको वे बुनियादी मानता हूँ और उसका जोरदार शब्दों में खण्डन करता हूँ। यह खासकर कांग्रेस विधायकों को लांक्षित करने-अपमानित करने और तिरष्कृत करने का षड़यन्त्र हैं। ये मेरी समझ में नहीं आता हैं कि गणतंत्र का अपमान हुआ हैं बोलकर, हम लोगो को अपमानित किया गया हैं। ये हमें गणतंत्र सिरवायेंगे कि गणतंत्र कैसे माना जाता है? ये आज अद्भुत बात आये हैं कि हमने आदरणीय राज्यपाल का अपमान किया हैं। किन्तु राज्यपाल को अपमानित करने का कोई सवाल ही नहीं उठता है। स्वप्न में भी हम सबका आदर करते हैं, अपमान नहीं करते हैं। ये तो राज्यपाल हैं, इन्हें तों अपमान करने का सवाल ही नहीं उठता हैं। मेरी समझ में नही आता हैं कि इतना असत्य, इतना मिथ्या, इतना झूठा गल्प राजनीति से प्रेरित होकर गल्प आरोप लगाया गया हैं।

मैं अनुरोध करूँगा कि उनपर यह चार्ज लगाया जाय कि किस तरह से ये लोग गल्प आरोप लगाये हैं? हम लोगों के उपर? खास करके उस दिन हम सदन में बैठे थे, जब राज्यपाल सदन में आये। आपने भी आपनी आँखों से देखा होगा, अपने कान से सुने होंगे कि मैने राज्यपाल को कैसे अपमानित किया था। मैने कौन सा अपमानजनक शब्द उच्चारण किया था? जिससे राज्यपाल का अपमान हुआ था। सवाल यह हैं कि वाकआउट करने के लिए तो बहुत से प्रश्न होते हैं, जहाँ वाकआउट करने का, बिरोध करने का संबिधानिक अधिकार हैं। तो अभी तो हम लोग शान्ति से वाकआउट करते लेकिन एकवा एक उधर से हमला हुआ और हम जो शान्ति से निकलने वाले थे, हम लोगों को मारमार कर बाहर किया गया, अपमानित करके बाहर किया गया और वही लोग हम लोगों को चार्ज कर रहे हैं कि हम लोगो ने राज्यपाल का अपमान किया हैं। यह

तो अद्‌भुद बात है। सर, उर्दू मे एकशैर हैं, जिसको मैं आपको सुनाता हूँ–

उल्फत न सही नफरत ही सही,

इसको भी मुहब्वत कहते हैं।

तुम लाख छिपाओ मर्द अगर,

हम दिल में सभाये रहते हैं।

तो एक दुश्मनी के हैं ही लेकिन हम लोग दिल में समाये रहते हैं। हमेशा दुश्मन ही सही लेकिन बराबर सोते-जागते-उठते-बैचते कांग्रेस कर्मी आपको सोने में-जागने में दिखाई पड़ते हैं। उनपर हमेशा आप लोगों की बुरी नजर ही रहती हैं।

सवाल यह आया हैं कि १९३१ में हम विधान सभाके सदस्य थे। मुख्यमंत्री साहब उस समय बिपक्ष में थे। जिस समय राज्यपाल ने भाषण करना शुरु किया, उस समय अगणातांत्रिक ढंक से उनका बिरोध किया गया इसी विधानसभा में। पश्चिमबंगाल को बनाने वाले डा० बिधान चन्द्र राय को अपमानित किया था आज के मुख्यमंत्री ने अपनी भाषा में। यह बात तो उस समय हुई थी।

मैं आपसे अनुरोध करता हूँ कि महामान्य राज्यपाल का अपमान करने का मेरा कोई इरादा नहीं था। यह तो एक लांक्षीत आरोप हैं अपमानित करने का मैने जब कोई दोष किया ही नहीं तो दोषी कैसा? यदि राज्यपाल को हमारे व्योहार से दुख पहुँचा हो तो इसके लिए मैं दुखी हूँ।

**मिस्टर स्पिकार** : यही तो हैं सत्यनारायणजी, कि हम कसूर किये या नहीं किए मगर हम माफि मांग लेते हैं।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় যে মোশন এনেছেন—গত ২৭শে ফেব্রুয়ারি আমি মাননীয় রাজ্যপাল মহাশয়কে অশ্রদ্ধা জানিয়েছি এবং বিধানসভায় অসম্মান-জনক কথা বলেছি—তার সম্পূর্ণ প্রতিবাদ করছি। আমি মাননীয় রাজ্যপালকে কোনও রকমেই অসম্মান বা অশ্রদ্ধা করিনি। এই প্রসঙ্গে আমি আপনাকে একটি কথা স্মরণ করিয়ে দিচ্ছি যে, এই মোশন মাননীয় সুমন্ত হীরা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে আমার বিরুদ্ধে এনেছেন। সেদিনকার ঘটনা কি হয়েছে সে সম্বন্ধে বিস্তারিত ভাবে আমাদের দলনেতা মাননীয় আব্দুস সাত্তার মহাশয় পরিস্কার ভাবে আপনার কাছে বলেছেন। আমাদের লিডার যে বেঙ্গল ল্যাম্প এবং ট্রাম কোম্পানি নিয়ে যে মোশন এনেছিলেন তাকে সমর্থন করেছিলাম কিন্তু এ ছাড়া আমি রাজ্য পালকে কোনওরকম

অসম্মান করিনি। মাননীয় সদস্য সুমন্ত হীরা এটা উদ্দেশ্য প্রণোদিতভাবে এনেছেন। আমি রাজ্যপালকে কোনওরকম অসম্মান বা অশ্রদ্ধা করিনি। যদি কিছু অসম্মান করে থাকে তাহলে সুমন্ত হীরা এবং ওঁদের কয়েকজন মন্ত্রী অশ্রদ্ধা করেছেন।

[2-40—2-50 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে স্পেসিফিক্যালি যে রেজলিউশন সুমন্ত হীরা এনেছেন সেই সম্পর্কে বলবার জন্য আমাকে ডেকেছেন। আমি দীর্ঘ সময় বলব না ইতিপূর্বে আমি কনস্টিটিউশন্যাল অ্যান্ড লিগ্যাল অ্যাসপেক্ট আমি হাউসের সামনে পেশ করেছিলাম আজকে অল্প সময়ের মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ করে রাখব। দুটি রেজলিউশন এসেছে এই দুটি রেজলিউশনের ভাষা ঠিক একই রকম। প্রথমটি হচ্ছে, an affront to the constitution and insult to the nation. তারজন্য পানিশমেন্ট আর দ্বিতীয় নং যেটা দেখছি খানিক পরে expelled from the House till the end of the current session. একই পানিশমেন্ট। আমি শুধু বলতে চাই এই দুটির একই ভাষা, একই অভিযোগ, একই পানিশমেন্ট আমাদের বিরুদ্ধে সেখানে রয়েছে। দুটি রেজলিউশনেই একই ইন্সস্ট্যান্স। আমি এই দুটি সম্বন্ধে আপনাকে কয়েকটি কথা বলতে চাই, আমাদের এই পশ্চিমবঙ্গ বিধানসভার মধ্যে যে সব ঘটনা ঘটছে, বার বার ঘটেছে তা আমি উল্লেখ করেছি। ১৯৬৫ সাল থেকে আরম্ভ করে বারবার যে ঘটনা ঘটে গেছে তা আমি আপনার কাছে পেশ করেছি। সেই সময় এই ব্যাপারে কোনওদিন কোনও পানিশমেন্ট তো দূরের কথা, রিলেটেড করে কারুর সম্পর্কে কোনও মন্তব্য করা হয়নি। এখন যে কনস্টিটিউশন আমরা চাইছি তার কনভেনশন অফ দি ওয়েস্ট বেঙ্গল ইজ ভেরি ক্লিয়ার। যখন ওই পক্ষের লোকের এবং এপক্ষের বিধানসভায় ছিল তখন বারবার গভর্ণরকে বলতে দেয়নি, তাঁকে অ্যাটাক করা হয়েছিল, হেকল্ করা হয়েছিল এবং যারফলে তিনি পালিয়ে যেতে বাধ্য হল। কিন্তু তার জন্য একটি ওয়ার্ডও বা একটি কথাও তো বলা হয়নি। That connection still stands সেখানে কনস্টিটিউশন ভেঙ্গে তারা এই কাজ করেছিলেন। আজকে এখানে যে প্রস্তাব ছিল তাতে সিদ্ধান্ত গ্রহণ করা বা না করা আপনার ইচ্ছা। ইয়োর লাস্ট ওয়ার্ড যে কোনও সিদ্ধান্তকে মাথা পেতে নিতে হবে। কিন্তু আপনি আগেকার ইতিহাসগুলি দেখে নেবেন। বারবার করেছিলেন, কারা এই গন্ডগোল করেছিলেন? মাননীয় মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে আপনারা সকলেই এই কাজ করেছিলেন। ১৯৬৫ সাল থেকে আরম্ভ করে গন্ডগোল শুরু হয়েছিল।

**Mr. Speaker :** We have heard the same arguments you need not repeat them. আপনারটা আপনি জাস্টিফাই করুন।

**Shri Apurbalal Majumdar :** Sir. I am only drawing your attention to the conventions which have been developed in West Bengal. সেটা

আপনি ভেঙ্গে দিতে পারেন, আপনি সেটা মানতে নাও পারেন। আমি একথা বলব পার্লামেন্টে প্রেসিডেন্টের ক্ষেত্রে যখন ২ বার এই রকম হল তখন হাউসের মধ্যে বলা হয়েছিল যে এটা করা হয়েছে এবং সেই দুটি ক্ষেত্রে যাঁরা বলেছিলেন তাঁরা বললেন আমরা যে ডিস্টার্ব করেছি রাষ্ট্র ভাষার তাঁর মন্তব্য রাখা উচিত ছিল সেই সম্পর্কে ডিস্টার্ব করেছি, এটা ন্যায্য করেছি। ন্যায্য করেছি একথা বলার জন্য তাঁদের বলা হয়েছিল এটা তোমাদের পক্ষে উপযুক্ত হয়নি, এটা অন্যায় হয়েছে। ১৯৭১ এবং ১৯৭২ সালে ২টি ক্ষেত্রে ডিস্টার্ব করা হয়েছিল, সেখানে তাঁদের পানিশমেন্ট দেওয়া হয়নি। সেখানে একথা বলা হয়েছে যেহেতু কনস্টিটিউশন্যাল ল্যাকুনা এখানে আছে সেজন্য হয়নি, সেজন্য কিছু গাইড লাইন হয়েছে। ১৯৭২ সালে যখন গাইড লাইন করে দেওয়া হল তারপর সেই গাইড লাইন অনুসারে চলা হচ্ছে। পশ্চিমবঙ্গ বিধানসভার এখনও পর্যন্ত কোনও গাইড লাইন হয়নি। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি ফরটি ফোরথ্ কনস্টিটিউশন অ্যামেন্ডমেন্ট যেটা হয়েছে সেটা দিকে। সেই অ্যামেন্ডমেন্ট আপনাকে ক্ষমতা দেওয়া হয়েছে, ভারতবর্ষের সমস্ত জায়গায় ক্ষমতা দেওয়া হয়েছে। আমাদের আর কোনও দিন বৃটিশ পার্লামেন্টের দিকে তাকিয়ে থাকতে হবে না, আমরা আমাদের নিজেদের সংবিধান নিজেরা তৈরি করে নিয়েছি, সেখানে কোনগুলি প্রিভিলেজ হবে, কোনগুলি প্রিভিলেজ হবে না সেই প্রিভিলেজ মডিফাই করে নিয়েছি। ১৯৭৮ সালে যে ফরটি ফোর্থ কনস্টিটিউশন্যাল অ্যামেন্ডমেন্ট হয়েছে সেই অ্যামেন্ডমেন্ট আপনার ক্ষমতা আছে কি কি প্রিভিলেজ কি কি প্রিভিলেজ নয় একথা বিচার করে নেওয়ার। আপনি যদি নতুন করে আইন করে প্রিভিলেজ বেঁধে দেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়। তবুও আপনাকে বলছি সেই অনুসারে ভারতবর্ষের কোনও জায়গায় হয়নি যদিও পৃথিবীর সব জায়গায় প্রিভিলেজের ব্যাখ্যা কি সেটা স্বীকার করে নেওয়া হয়েছে, হয়নি ৪টি দেশে, হয়নি আমাদের ভারতবর্ষে। হয়নি অন্যান্য জায়গায়। সেজন্য আপনাকে বলছি আমাদের এই পশ্চিমবঙ্গে আপনি স্পিকার হিসাবে যে আসনে আছেন সেই আসনটাকে নিশ্চয়ই আমরা সবাই শ্রদ্ধার সঙ্গে মেনে নিয়েছি এবং আপনার The last word that may go against the rules according to us. Even then, the last word which will be announced by the Chair, we would bow down to that decision. এই সম্বন্ধে কোনও দ্বিমত নেই। আপনার কাছে শুধু একটি ঘটনা উল্লেখ করতে চাই একদিন হাউসের মধ্যে হঠাৎ বিক্ষুব্ধ হয়ে আমাদের অন্যতম প্রখ্যাত পার্লামেন্টারিয়ান জ্যোতির্ময় বসু এক বান্ডিল কাগজ চেয়ারের দিকে ছুঁড়ে মেরেছিলেন, সঙ্গে সঙ্গে সি এম স্টিফেন হাউসে তাঁর বিরুদ্ধে প্রিভিলেজ ভঙ্গের একটা মোশন নিয়ে এসেছিলেন। জ্যোতির্ময় বসু যিনি স্বনামধন্য ব্যক্তি, পার্লামেন্টারিয়ান, তিনি দাঁড়িয়ে বলেছিলেন with due respect, I regret what I have done unconditional apology to the House and to the Honourable members. এই রিগ্রেট করার সঙ্গে সঙ্গে সি এম স্টিফেন উঠে দাঁড়িয়ে বলেছিলেন অনারেবল মেম্বার যখন রিগ্রেট করেছেন তখন উইথ দি লিভ অব দি হাউস আমি প্রিভিলেজ মোশন তুলে নিয়ে নিলাম।

[2-50—3-00 P.M.]

স্যার, আমি আনকন্ডিশন্যাল অ্যাপোলজি চেয়েছি টু দি হাউস অ্যান্ড টু দি অনারেবল মেম্বার্স।

**Mr. Speaker :** The expression 'I regret is a matter of two words' but it does not become a matter of making a speech for about an half an hour. Therefore, there might be no justification in showing past precedents.

**শ্রী অপূর্বলাল মজুমদার :** আমি শুধু রিগ্রেট কথাটাই বলিনি, আমি আনকন্ডিশন্যাল অ্যাপোলজি চেয়েছি। কারণ আমি মনে করি গভর্ণর যখন হাউসে দাঁড়িয়ে অ্যাড্রেস করছেন তখন তাঁর সামনে থেকে চলে যাওয়া ঠিক কাজ নয়। আই উড ফ্রাঙ্কলি কনফেস ইট এবং সেইজন্যই আনকন্ডিশন্যাল এ্যাপোলজি চেয়েছি টু দি চেয়ার অ্যান্ড টু দি হোল হাউস।

**মিঃ স্পিকার :** এটা তো আপনার নিজের ব্যাপার হল। আপনি তো সমস্ত সদস্যদের হয়ে বলতে পারবেন না।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** আমি আমার সেন্টিমেন্ট এক্সপ্রেস করলাম। ইট এপিয়ার্স টু মি—রাজ্যপাল যখন হাউসে ভাষণ দিচ্ছেন তখন ওয়াক আউট করা ঠিক কাজ নয়। আদার মে ডিফার উইথ মি, কিন্তু আমি এটা মনে করি। হোয়েন দি গভর্নর ইজ অ্যাড্রেসিং দি হাউস তখন হাউস থেকে চলে যাওয়া দ্যাট ইজ নট কারেক্ট। তবে স্যার, একটা কথা বলি, এই হাউসে গত কয়েকবার যা হয়েছে তা শুধু ওয়াক আউট নয়, গভর্ণরকে চোখের জল ফেলে বেরিয়ে যেতে হয়েছে। পদ্মজানাইডুর ক্ষেত্রে দেখেছি তাঁকে ১ লাইনের বেশি বক্তৃতা দিতে দেওয়া হয়নি। এরকমভাবে আরও ৪/৫ জন গভর্নরের কথা বলতে পারি। যাহোক, আমি আমার কথা নিবেদন করলাম, এখন ইউ হ্যাভ দি রাইট টু রিজেক্ট অর এ্যাডমিট দি মোশন। আমাদের পক্ষের অন্যান্য যাঁরা রয়েছেন তাঁদের কথাও আপনি শুনেছেন এবং তাঁরা আনকন্ডিশন্যাল অ্যাপোলজির কথাও বলেছেন। আমি আবার বলছি আমাদের পক্ষে এটা করা হয়ত উচিত হয়নি—গভর্নর স্যুড বি রেসপেকটেড অ্যান্ড হি স্যুড নট বি ইন্টারাপটেড ইন এনি ওয়ে ইভেন বাই ওয়াক আউট। অ্যাকর্ডিং টু মি এটা ঠিক কাজ হয়নি এবং সেইজন্যই আমি আনকন্ডিশন্যাল অ্যাপোলজি চেয়েছি। তবে স্যার, এটাও ঠিক কথা, আদার সাইড থেকেও কিন্তু গোলমাল করছিল।

**মিঃ স্পিকার :** দ্যাট ইজ এ ডিফারেন্ট ইস্যু।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** আপনি এটা বলেছেন বটে, কিন্তু I think that is more worst what the members of this side have done. They should apologise unconditionally. হাউসে একজন অনারেবল মেম্বার যখন দুঃখ প্রকাশ করছেন দ্যাট ইজ

এনাফ। কিন্তু সঙ্গে সঙ্গে They should stand up and withdraw the resolution as it was done by C.M. Stephen in the Lok Sabha. সেদিন পার্লামেন্টে জ্যোতির্ময় বসু যখন রিগ্রেট কথাটা বললেন সঙ্গে সঙ্গে মিঃ স্টিফেন বলেছিলেন, আমি মোশন উইথড্র করছি। সুতরাং এখানে I do expect that honourable members Shri Sachin Sen and Shri Sumanta Kumar Hira will stand up and withdraw it. তাঁরা যদি এই জিনিস করেন তাহলে ডিগনিটি বাড়বে। একথা বলে আমার দলের পক্ষ থেকে আই এক্সপ্রেস মাই রিগ্রেট অব দি ইনসিডেন্স দ্যাট হ্যাজ অকার্ড ইন দি হাউস।

**Mr. Speaker :** Mr. Majumdar, You have no authority to make statement.

**শ্রী অপূর্বলাল মজুমদার :** আমি ব্যক্তিগতভাবে যা ফিল করেছি সেটা বললাম। অন্যান্য সদস্যরা তাদের নিজেদের মতামত বলবেন।

**Mr. Speaker :** Mr. Amalendra Roy, on a matter of apology and on a question of privilege, what is the method of apology?

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে প্রশ্নটি তুলেছেন যে, যদি এটা প্রিভিলেজের ইস্যু হয় তাহলে প্রিভিলেজ ইস্যুর অ্যাপোলজি চাইতে গেলে এটা খুব সোজা কথা যে কন্ডিশন্যাল অ্যাপোলজি হয় না, সরাসরি উঠে অ্যাপোলজি চাইতে হবে, এটাই হচ্ছে নিয়ম। এখন এটা অবশ্য ঠিক প্রিভিলেজ ইস্যু নয়, মেম্বারদের কনডাক্ট সম্পর্কে মোশন এসেছে।

**Mr. Speaker :** Actually this is not a question of privilege. This is a question of insult to the constitution and the Governor.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা যেসব বক্তব্য এখানে রেখেছেন মোশনের ভিত্তিতে, সেই সম্পর্কে আমি দু একটি কথা আপনার কাছে, হাউসের কাছে নিবেদন করতে চাই। এটা ঠিকই শচীন সেন মহাশয় যে মোশন এনেছিলেন সেই মোশনে সমস্ত সদস্যের নাম ছিল না। না থাকার কারণ হচ্ছে এই, বিশেষ বিশেষ ধরণের অভিযোগ তাদের সম্বন্ধে করা হয়েছে। একটি নয়, একাধিক অভিযোগ সেখানে আছে। পরে দেখা গেল যে, একটি ব্যাপারে কিন্তু সকলেই জড়িয়ে পড়ছেন—সেটা হচ্ছে ওয়াক আউটের প্রশ্ন। এটা অত্যন্ত সিরিয়াস প্রশ্ন। আজকে ওরা বলছেন এটা আফটার থট, পলিটিক্যালি মোটিভেটেড উদ্দেশ্য প্রণোদিত ইত্যাদি ইত্যাদি। আসলে এই সব কিছু নয়, আফটার থট্ নয়, উদ্দেশ্য প্রণোদিত নয়, পলিটিক্যালি মোটিভেটেড নয়। পাছে কোনও ডিসক্রিমিনেশন হয় এই জন্য তারা সিম্পল ওয়াক আউট করেছেন।

**Mr. Speaker :** Mr. Roy, it can also be treated this way. One

man may not see the activities of all the members. He may have seen the activities of thirteen members only and brought the matter to the notice. Another member may have seen the activities of others.

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, দ্যাট ইজ একজ্যাক্টলি দি পয়েন্ট। এখানে অন্য কোনও মোটিভ ছিল না। যাই হোক, পরবর্তী কালে এই মোশন এসেছে। স্যার, এই মোশনে ২০ জনের নাম করা হয়েছে। তাদের বিরুদ্ধে একটাই অভিযোগ, সিম্পল ওয়াক আউট। কারণ ওয়াক আউট যেখানে একটা অপরাধ—দ্যাট ইজ এ সর্ট অব অবস্ট্রাকশন। যখন স্পিচ দেওয়া হচ্ছে তখন হঠাৎ যদি তারা চলে যান তাহলে সেটা অবস্ট্রাকশন বলে গন্য হতে পারে। কারণ, আপনি ডিস্টার্ব করলেন, তিনি বক্তৃতা দিচ্ছেন এবং সেই সময় হঠাৎ চলে যাচ্ছেন, ডিসরেস্পেক্ট দেখানো হল, একেবারে পজিটিভলি দেখানো হল। মাননীয় সদস্য দেবী প্রসাদ চট্টোপাধ্যায় মহাশয় নেই, উনি থাকলে ভাল হত, এই সম্পর্কে আমি ওঁর কাছে কয়েকটি নজির তুলে ধরে জিজ্ঞাসা করতে পারতাম যে, এই সম্পর্কে আপনার বক্তব্য কি। আমরা দেখেছি নজিরের উপর জ্ঞান সিং সোহনপাল ঠিকই বলেছেন যে, কনস্টিটিউশন অনুযায়ী রাজ্যপাল যখন অ্যাসেম্বলিতে অ্যাড্রেস করেন তখন সেটা হাউসের সিটিং নয়, এটা আমরা সবই জানি। সেই জন্য প্রশ্ন আসছে যে, সেখানে যে ঘটনাগুলি ঘটেছিল—ঘটে বা ঘটবে সেই সব ঘটনা সম্পর্কে পরবর্তীকালে কি ব্যবস্থা নেওয়া যায়—এখানে লোকসভা, রাজ্যসভা, আর কয়েকটি বিধানসভার কিছু নজির আছে, প্রিসিডেন্ট আছে। সেই প্রিসিডেন্ট অনুযায়ী আমরা অগ্রসর হতে পারি। অপসান্স আর ওপন্। প্রিসিডেন্ট আছে বলে এই কথা কেউ নিশ্চয় বলবেন না যে, সেই মতো ব্যবস্থা নিতে হবে, আবার এটাও নিশ্চয় কেউ বলবেন না যে, না, ব্যবস্থা নেব না। কেন না, অপসান্স আর ওপন্। ব্যবস্থা নেওয়াও যায়, ব্যবস্থা না নেওয়াও যায়। দ্যাট ডিপেন্ডস অন দি অব দি হাউস। হাউস এটা ঠিক করবেন, হাউসই বিচার্য বিষয়। হাউসই সিদ্ধান্ত নেবেন, এটাই হচ্ছে মোর্দ্দা কথা।

[3-00—3-10 P.M.]

এখানে জ্ঞানসিং সোহনপালজি যে প্রশ্নটা তুলেছেন এবং ডঃ চট্টোপাধ্যায় খুব পার্টিনেন্টলি প্রশ্নটা তুলেছেন যে, এই যে ২০ জন, যাদের বিরুদ্ধে একটা অভিযোগ ওয়াক আউটের, এবারে বিচার্য বিষয় হচ্ছে, ওয়াক-আউট, অ্যাট অল সিম্পল ওয়াক আউটও যদি হয়, সেই সিম্পল ওয়াক আউটটা অপরাধ কি অপরাধ নয়? সেটাও ঐ যে বলা হচ্ছে আনডিগনিফায়েড, Undesirable and unbecoming behaviour of the members is so far as the president's or Governor's Adress is concerned. এটাই হচ্ছে প্রশ্ন। এখানে দেখা যাচ্ছে, লোকসভার যে সুস্পষ্ট নজির আছে সেই নজিরে বলা হচ্ছে—১৯৬৩ সালের নজিরটা জ্ঞানসিং সোহনপালজি একটু দেখবেন—সেখানে সিম্পল ওয়াক আউট করেছিলাম ৫ জন সদস্য, তারমধ্যে তিনজনকে রিপ্রিমেন্ড করা হয়েছিল এবং দুজনকে তাঁদের আচরনের জন্য নিন্দা করা হয়েছে। এর আগে ১৯৫২ সালের একটা ইনসিডেন্ট আছে, সেটাও আমি এখানে

উল্লেখ করতে চাই। ১৯৫২ সালেই হচ্ছে প্রথম নজির। মাননীয় মৃত্যুঞ্জয়বাবু পুরানো সদস্য, নিশ্চয় তাঁর স্মরণে থাকতে পারে যে, একজন সদস্য যখন বক্তৃতা দিচ্ছিলেন রাষ্ট্রপতি সেই সময় তিনি উঠে চলে যান। তিনি কোনও কথা বলেন নি কিন্তু রাষ্ট্রপতির বক্তৃতার সময় উঠে চলে গিয়েছিলেন। এই যে উঠে চলে যাওয়াটা সেটা ডিসকার্টসি দেখানো হল কি হল না স্বভাবতই সেটা পরে উঠেছিল। পরের দিনই ঐ মেম্বার অ্যাপোলজি চেয়ে চিঠি দিলেন। সেই থেকে লোকসভায় এই কনভেনশন ১৯৫২ সাল থেকে চলে আসছে। ইভিন সিম্পল ওয়াক আউট হলেও সেই কেস আমরা ওভারলুক করতে পারি না। আমাদের সেই কেস যেভাবে প্রয়োজন সেইভাবে বিচার বিবেচনার বিষয় বলে ধরতে হবে। তারজন্যই ১৯৬৩ সালে সিম্পল ওয়াক আউট সত্ত্বেও রেপ্রিমেন্ড হল, সিম্পল ওয়াক আউট হলেও সেই আচরণের নিন্দা করা হল। এটা সেই সময় থেকেই চলে আসছে। এইভাবে ওয়াক আউটের ক্ষেত্রে ইভিন ইন দি কেস অব সিম্পল ওয়াক আউট, এরকমের সিদ্ধান্ত, এরকমের বিচার লোকসভায় হয়েছে এবং সেটার ভিত্তিতে আজকে যে মোশন আনা হয়েছে আমি মনে করি সেই মোশন সমর্থনযোগ্য। এই ২০ জন যদিও সিম্পল ওয়াক আউট করেছিলেন, সেই সিম্পল ওয়াক আউট করার জন্য রাজ্যপালের প্রতি অসম্মান প্রদর্শন করেছেন এবং এই ব্যবহারও unbecoming, undignified and undesireable. স্যার, এখানে জ্ঞানসিং সোহনপালজি একটা কথা তুলেছেন একটা এক্সট্রানিয়াস ইস্যু তুলেছেন বলে আমি মনে করছি, ওঁকে আমি মনে করিয়ে দেব, উনি নিজেই বলেছেন যে রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন It is not a sitting of the House.সুতরাং তার কোনও ঘটনার উপর আপনি কোনও প্রিভিলেজের ইস্যু খাড়া করতে পারেন না। There can be no such privilege issue on the basis of that very days sitting. এখন মনে করুন কেউ কোথাও যদি ক্রিমিন্যাল অফেন্স করে, মলেনটেশি যদি হয়, অ্যাসাল্ট যদি হয় তাহলে বিচার কি করে হবে? এখানে পরিস্কার বলা হচ্ছে নজির হচ্ছে The privilege against assult or molestation. আপনি নালিশ করলেন, এটা করলেন কিন্তু ওটা করলেন না, আপনি নজির দেখান নি যে কোন রাস্তায় এটা করা যাবে। নজির বলে দিচ্ছে, The privilege against assault or molestation is available to a member only when he is obstructed or molested in any way which discharging his duties as a member of the House. এবং এই সমস্ত দেখিয়ে মাননীয় জ্ঞান সিং সোহনপাল আপনাকে জ্ঞাত করার জন্য চেষ্টা করেছেন। আমি নজীরগুলো তুলে ধরতে পারি যে নজীরগুলো প্রমান করে দিয়েছে, In case when members were assaulted while they were not performing any parliamentary duty it was held that no beach of privilege or contempt of the House had been committed. যদি না হয় তাহলে প্রিভিলেজ হয় না। এটাও আপনাকে মনে করিয়ে দিই। আপনি কোনও নজীর দেখাতে পারেন নি যে নজীরের ভিত্তিতে আমরা অগ্রসর হতে পারি। এই হচ্ছে আমার বক্তব্য।

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, two of your members Shri Ganga Prosad Shaw and Shri Somendra Nath Mitra are absent. Please give me a firm date when they will be available.

(Shri Subrata Mukherjee rose to speak)

(Noise and interruption)

Mr. Mukherjee, I have heard you, Please take your seat. Please take your seat for the last time. Mr. Mukherjee, please take your seat. Please take your seat for the last time. I name you under rule 347. I request you to withdraw from the House. Mr. Mukherjee, please withdraw from the House. Please withdraw from the House. Please withdraw from the House for the last time..(Noise and interruption)...Please withdraw from the House.

(At this stage the Congress(I) members walked out of the Chamber)

**Mr. Speaker :** Mr. Amalendra Roy, two members are not present today. We have to fix a date for their presence. I propose to fix 15th as the penaltimate date. If they do not come then the House would take final decision. Now, Mr. Kiranmoy Nanda, on that 27th, the day of Governor's Address, Mr. Subrata Mukherjee had given me a notice. Now, he is not present in the House. I want your statement on the incident on that day. I personally saw you to cross the floor of the House. I want your submission on that.

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রত মুখার্জি কি প্রিভিলেজ এনেছেন, আমার বিরুদ্ধে আমি সেটা জানতে চাই।

**মিঃ স্পিকার ঃ** সুব্রত মুখার্জি যে প্রিভিলেজ এনেছেন, আপনি কাউকে অ্যাসাল্ট করেছেন, তা হচ্ছে আপনার বিরুদ্ধে অ্যালিগেশন। আপনি ২৭ তারিখে গভর্নরস অ্যাড্রেসের সময় আমি যা দেখেছি এই পাশ থেকে ঐ পাশে আপনি গিয়েছিলেন। এটা মানা যায় না কোনও মেম্বার এর তরফ থেকে অন্য তরফে যান, তিনি অন্য তরফে যেতে পারেন না। Members cannot cross the floor of the House. It cannot be done it should not be done. এই জন্য আমি আপনার বক্তব্য শুনতে চাইছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রত মুখার্জি যে প্রিভিলেজ এনেছিলেন, তিনি থাকলে ভাল হত, তবে তিনি যে প্রিভিলেজ মোশন দাখিল করেছেন, সেটাকে সম্পূর্ণ

অস্বীকার করে আমি দুঃখ প্রকাশ করেছি, যে বিধানসভার রীতি অনুসারে কোনও সদস্য আসন ছেড়ে এপাশ বা ওপাশে যেতে পারেন না। আপনি সেদিন ঠিকই দেখেছিলেন, আপনি যেখানে বসে আছেন, সেখান থেকে মাননীয় রাজ্যপাল ভাষণ দিচ্ছিলেন, আপনি ঠিকই দেখেছেন, আমি ওপাশে গিয়েছিলাম।

[3-10—3-20 P.M.]

কেন গিয়েছিলাম সেটা সদস্যরা সকলেই জানেন এবং আপনিও জানেন যে, সেদিন যে ঘটনা ঘটেছিল সে ঘটনা এতই মর্মান্তিক ছিল যে আমরা সকলে, বিশেষ করে আমি সত্যিই খুব বিচলিত হয়ে পড়েছিলাম এবং আমি ওখানে গিয়েছিলাম মাননীয় রাজ্যপালকে রক্ষা করার জন্য। কারণ আমি এখানে বসে দেখলাম যে, ওঁরা গভর্নরকে হাত দিয়ে, কনুই দিয়ে গুঁতো মারছেন, রাজ্যপালের চশমা খুলে দিচ্ছেন, কলম দিয়ে গভর্নরের গায়ে খোঁচা দিচ্ছেন, কতগুলো কাগজ গভর্নরের গায়ে ছুঁড়ে ছুঁড়ে মারছেন। স্যার, শুধু এখানেই ঐভাবে গভর্নরকে হেনস্থা করেছেন, তাই নয়, বিধানসভা-কক্ষের বাইরে গভর্নর যখন তাঁর গাড়িতে উঠতে যাচ্ছিলেন তখনও ওঁরা তাঁকে হেনস্থা করেছেন। সেখানে যে ঘটনা ঘটেছিল সে ঘটনা নিশ্চয়ই আপনি দেখেছেন। সাধারণত গভর্নর যখন এখানে আসেন এবং এখান থেকে ফিরে যান তখন আপনি এবং আমরা অনেক সদস্যরা তাঁকে সম্মান দেখিয়ে এই সভায় নিয়ে আসি এবং গাড়িতে উঠিয়ে দিয়ে আসি। সেদিনও আমি সেই ভাবে আপনার এবং অন্যান্য কয়েকজন সদস্যের সাথে সাথে ওখানে গিয়েছিলাম। আপনি নিশ্চয়ই দেখেছেন তিনি যখন গাড়িতে উঠতে যাচ্ছিলেন তখন তাঁকে আমাদের হাত থেকে কংগ্রেসি সদস্যরা ছিনিয়ে নিয়ে গিয়ে অ্যাসল্ট করার চেষ্টা করেছিলেন। লবিতে এই জিনিস ঘটেছিল। স্যার, আপনি নিশ্চয়ই দেখেছেন ১লা কিম্বা ২রা মার্চ তারিখের আনন্দবাজার পত্রিকায় গভর্নরের নামে একটা স্টেটমেন্ট প্রকাশিত হয়েছে। নুরুল হাসান সাহেব বলেছেন, ২৭ তারিখের ঘটনায় আল্লা আমাকে রক্ষা করেছেন।" ২৭ শে ফেব্রুয়ারির ঘটনা উল্লেখ করতে গিয়ে তিনি কতিপয় কংগ্রেস সদস্যের নাম উল্লেখ করেছেন এবং বলেছেন কি ভাবে তাঁরা তাঁকে দৈহিক নির্যাতন করেছেন। অথচ আজকে ওঁরা ওঁদের ঐসব কীর্তি-কলাপ অস্বীকার করছেন। ওঁরা বলছেন যে, ওঁরা নাকি কোনও রকম অসংসদীয় আচরণ করেন নি। স্যার, ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত আমিও এখানে বিরোধী দলের সদস্য ছিলাম। এটা ঠিকই রাজ্যপালের ভাষণ কখনও কখনও বিরোধী দলের সদস্যদের মনঃপুত হয় না। কিন্তু আমরা যখন ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত বিরোধী দলে আসীন ছিলাম তখন কখনও আমরা রাজ্যপালের প্রতি ওঁদের মতো ঐরকম আচরণ করিনি। সংসদীয় গণতন্ত্রের প্রতি আঘাত করি নি, যা ওঁরা করলেন। সংসদীয় গণতন্ত্রে রাজ্যপালের ভাষণের সময়ে বা কোনও সময়েই ঐরকম আচরণ করা যায় না। ওঁরা সংসদীয় গণতন্ত্রের কথা বলেন, কিন্তু ওঁরা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করেন না, তার প্রতি ওঁদের আস্থা নেই। কারণ আজকে সংসদীয় গণতন্ত্র এমন পর্যায়ে এসে দাঁড়িয়েছে যে, তা আজকে ওঁদের কাল হয়ে দাঁড়িয়েছে। মানুষ ওঁদের পরিত্যাগ করছে।

সেইজন্য সংসদীয় গণতন্ত্র আজকে ওঁদের কাছে সুবিধাজনক নয়। তাই ওঁরা আজকে সংসদীয় গণতন্ত্রের ওপর আঘাত হানছেন। স্যার, আপনি জানেন রাজ্যপালের পদ রাজ্য সরকার তৈরি করেন নি, কেন্দ্রীয় সরকার তৈরি করেছেন এবং এবিষয়ে আমাদের বিতর্ক আছে। আমরা বার বার বলেছি—এই পদের বিলোপ ঘটানো হোক। ওঁরা রাজ্যপালের পদ সৃষ্টি করেছেন ওঁদের নিজেদের রাজনৈতিক স্বার্থের দিকে লক্ষ্য রেখে। অথচ আজকে ওঁরাই এখানে রাজ্যপালকে হেনস্থা করেছেন। অবশ্য আমরা জানি কেন্দ্রীয় কংগ্রেস সরকার অনেক জায়গায় রাজ্যপালকে তাঁদের হাতের পুতুল হিসাবে ব্যবহার করছেন। যেখানে রাজ্যপালকে সেইভাবে ব্যবহার করতে পারছেন না, বা যে রাজ্যপালের কাজকর্ম তাঁদের পছন্দ হচ্ছে না, তাঁকেই ওঁরা দিচ্ছেন। অধ্যাপক নুরুল হাসানের ক্ষেত্রেও সেই জিনিসই হয়েছে। ওঁরা এইভাবে সংসদীয় গণতন্ত্রের ওপর আঘাত হানছেন। মাননীয় সদস্য অমলেন্দ্র রায় ইতিপূর্বেই তাঁর বক্তব্যের মধ্যে এবিষয়ে বিস্তারিতভাবে উল্লেখ করেছেন। তবুও আমি আবার এখানে উল্লেখ করছি যে, গত ২৭শে ফেব্রুয়ারি সংসদীয় গণতন্ত্রের একটা কালো দিন হিসাবে চিহ্নিত হয়ে থাকবে, কংগ্রেস সদস্যরা ঐদিন বিধানসভায় যে ঘটনা ঘটিয়েছে তাতে। তবে একথা ঠিক আমার আসন ছেড়ে ঐ দিকে যাওয়াটা সত্যিই গণতান্ত্রিক রীতি-নীতি বহির্ভূত কাজ হয়েছে এবং আমি তারজন্য দুঃখিত। কিন্তু কোন অবস্থায়, কি পরিস্থিতিতে আমি গিয়েছিলাম তা নিশ্চয়ই আপনি জানেন। সুতরাং সুব্রত মুখার্জি যে প্রিভিলেজ এনেছেন তা সম্পূর্ণ অসত্য এবং উদ্দেশ্য প্রণোদিত। তিনি যে ঘটনার উল্লেখ করেছেন সেই ঘটনা এখানে ঘটে নি। প্রকৃত সত্যকে গোপন করার জনাই তিনি এটা এনেছেন।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় স্পিকার, স্যার, যারা অভিযোগ করেছে তারা তো কেটে পড়ল। একেবারে অসত্য অভিযোগ সুব্রত মুখার্জি করেছেন। ওঁর অভিযোগ সত্য নয়। অবশ্য সত্যি কথা বলার অভ্যাস ওঁদের নেই। অসত্য কথা বলাই ওঁদের কারবার, তাই অসত্য কথা বলেছেন। সাহস থাকলে তো সত্যি কথা বলবেন। আমি সুব্রত মুখার্জিকে ডেকে বলেছিলাম, তোর সৎসাহস থাকলে তুই বলবি, আমি তোকে মেরেছি কিনা। আমি ওকে মারি নি, আপনি কংগ্রেসিদের জিজ্ঞাসা করবেন। যখন ওঁরা ঐ রকম ইতরের মতো আচরণ করছিল—তখন রাজ্যপাল ছিলেন—আমি অনেকক্ষণ ধরে তখন সহ্য করছিলাম, কিন্তু যখন বিচলিত বোধ করলাম তখনই ওখানে গিয়েছিলাম। সৌগত রায় বললেন, নুরুল হাসানের সঙ্গে পড়েছি, খেলেছি, কাজ করেছি। অনেক কিছু বললেন। আজকে ডঃ ভি.পি. চট্টোপাধ্যায়ের কথা শুনলাম। উনি হাই এস্টিমের কথা বললেন। কিন্তু রাজ্যপাল তো ওঁদেরই লোক, ওঁরাই অ্যাপয়েনমেন্ট দিয়েছেন। হাউসে ওঁরা হোর্ডিং নিয়ে প্ল্যাকার্ড নিয়ে, বাল্ব নিয়ে যে ঘটনা ঘটিয়েছিল সেটা কিছু নয়, সংবিধানের আর্টিকেলের কোন সিডিউলে এটা আছে জানি না, তবে আমিও একটু-আধটু আইন পড়েছি। ওঁদের কান্ডকারখানা দেখে আমি বিচলিত হয়ে পড়েছিলাম, সেইজন্য আমি ওদিকে গিয়েছিলাম। ফ্লোর ক্রস করা নিশ্চয়ই ঠিক নয়, সেইজন্য আমি দুঃখিত। তবে ২৭শে ফেব্রুয়ারি সেদিন যে অশালীন আচরণ করেছিল সেটা সত্যিই

বিধানসভার কালোদিন হিসাবে লেখা থাকবে। ওঁদেরই অ্যাপয়নটেড লোক, যেদিন তিনি চলে যাবেন রাজ্যপাল হিসাবে উড়িষ্যাতে সেদিন দেখলাম কংগ্রেসিদের কয়েকজন ওখানে গিয়ে এইরকম কান্ডকারখানা করছে। আমি তাঁদের সরিয়ে দেবার জন্য গিয়েছিলাম। আর সুব্রতবাবু নিজেই পড়ে গেছেন, এটা তাঁর একটা শো বেলভিউ নার্সিং হোমে ভর্তি হলেন, কাগজওয়ালারা এল, ছবি-টবি বের হল, এইসব একটা শো। পশ্চিমবঙ্গের যে সম্মান এতদিন ছিল রাজ্যপালের সেই সম্মান রক্ষা করার জন্য আমি তাঁদের সরিয়ে দেবার জন্য গিয়েছিলাম। তবে এদিক থেকে ওদিকে যাবার জন্য যদি অন্যায় হয়ে থাকে তার জন্য আমি দুঃখিত।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আপনার কাছে আমার একটি প্রশ্ন আছে। আপনি এই সিটে বসে আছেন। যদি কোনও ব্যক্তি, মেম্বার বা যা হোক খুন করার উদ্দেশ্যে আপনার কাছে গিয়ে থাকেন যদি আমি ফ্লোর ক্রস করে আপনাকে বাঁচাতে যাই তাহলে কি আমি অপরাধী-এর জবাব আপনি দেবেন?

**মিঃ স্পিকার ঃ** যাক্ বসুন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব মনোযোগ দিয়ে ডঃ ডি.পি. চট্টোপাধ্যায়ের বক্তব্য শুনলাম।

**মিঃ স্পিকার ঃ** এইটা ইস্যু নয়, এটা আপনার মোশনের উপর নয়, সেটা অন্যদিন হবে।

**শ্রী শচীন সেন ঃ** আমাদের সরকারপক্ষের মাননীয় মন্ত্রী শ্রী কিরণময় নন্দ এবং মাননীয় সদস্য শ্রী মলিন ঘোষ এই সম্বন্ধে তাঁদের বক্তব্য বলেছেন। কিন্তু রীতি-নীতি অনুযায়ী ঐপাশে চলে যাওয়াটা ঠিক হয়নি এবং তারজন্য তাঁরা দুঃখ প্রকাশ করেছেন। আমি বলব, সঠিকভাবেই তাঁরা দুঃখ প্রকাশ করছেন, কারণ ওখানে না যাওয়াটাই উচিত ছিল। কিন্তু ওদিকে না গেলে যে ঘটনা ঘটতো তাতে রাজ্যপাল পড়ে যেতেন। আমরা দেখেছি, তাঁরা রাজ্যপালকে রক্ষা করার জন্য ঐদিকে গেছেন, কিন্তু তবুও এটা নিয়ম নয়, রীতি নয়, ফ্লোর ক্রস করে চলে যাওয়াটা ঠিক নয়। রাজ্যপাল হাউসে গভর্নর হিসাবে তাঁর সাংবিধানিক দায়িত্ব পালন করতে এসেছেন, তিনি সরকারের বক্তব্য বলতে এসেছেন। তারজন্য তাঁকে বাধা দেওয়া হয়েছিল, তিনি বাধাপ্রাপ্ত হয়েছিলেন, এছাড়া অনেক কিছু হয়েছে। কিরণময়বাবু এবং মলিনবাবু বলেছেন তাঁরা এই দেখে উত্তেজিত হয়ে পড়েছিলেন এবং তারজন্য ফ্লোর ক্রস করেছেন। এখন তাঁর ঢোকার মুখে যদি কয়েকটা বাল্ব রাখা হয়, পোস্টার নিয়ে মুখের সামনে ধরা হয়, কলম পেয়ে খোঁচা মারা হয়, আর যদি কোনও বক্তব্য তাঁকে বলতে না দেওয়া হয় তারজন্যই মাননীয় সদস্যরা উত্তেজিত হয়ে পড়েছিলেন। তবে এটা ঠিকই ফ্লোর ক্রস করা ঠিক হয়নি। আমি সেদিনই সাথে সাথে আপনার নজরে এনেছিলাম যে রাজ্যপালকে ওঁরা মেরে ফেলছেন।

[3-20—3-30 P.M.]

আমি আশা করব এই হাউস ওঁদের এই ব্যাপারের জন্য ওঁরা দুঃখ প্রকাশ যেটা করেছেন সেজন্য তাঁদের এটাকে গ্রহণ করা উচিত এইভাবে যে ওঁরা দুঃখিত এবং তাঁদেরও ক্ষমা করা উচিত। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now I am taking up the notice given by Shri Subrata Mukherjee against the Hon'ble Minister, Shri Kiranmoy Nanda and Hon'ble Member, Shri Malin Ghosh relating to the incident of 27th February, 1989 while the Governor was addressing the House. It is defective. Firstly it is related. The incident took place on 27th February, 1989 and the notice was given on 20th March, 1989. It has not been made at the first opportunity. Secondly, it is also defective because it has been given in a form of breach of privilege. When the Governor addresses the House, it is not a sitting of the House. It is a Governor's Address to the Members of the House. Under the established parliamentary convention and norms, when the Governor or the President addresses the Assembly or Parliament, it is not considered to be a sitting of the Assebly or Parliament. It is simply the Governor or the President addressing the members under his Constitutional obligation to do so at the first session of the House of the year. As such the House is not in Session if any such incident takes place it cannot be said that the member was restrained from carrying out his parliamentary because of such incident. When such incident does take place it can be deemed an insult to the Governor and affront to the Governor, insult to the Constitution and can be dealt with otherwise in a notice in another form, not in the form of breach of privilege. Unfortunately, before me I have a notice of breach of privilege under rule 224, 225, 226 and also under rule 230 where he claims that this should be referred to the committee of priveleges. But this incident cannot be referred to the committee of privilege. It has to be dealt with by the House itself because it is not a breach or violation of any privilege of a member relating to his duties as regards the functioning of the House. But nevertheless, what happened that day was unfortunate. Shri Kiranmoy Nanda and Shri Malin Ghosh did cross the floor-from the Treasury Bench side to the Opposition Bench side. It was seen by myself and also by several other members of the House. Whatever may be the provocation this thing should never be done because the Member cannot take upon himself the responsibility of protecting the Governor inside the

House because under that garb or excuss a Member may do anything. If somebody assault the Governor or if the Governor is attacked, the Governor's A.D.C. is there, the Assembly Security Staff are there. They will take the precautionary measures. It is not for the Members themselves to take upon the responsibility to protect the President or the Governor. As such I feel that the action of Shri Kiranmoy Nanda and Shri Malin Ghosh was not proper. I can only say that this action is condemnable and all members should be very cautious in future that such type of action should not be repeated. There may be cause for provocation but why the Members get provoked. The Members are responsible people. They hold responsible position. They are all elected representatives. It is their responsibility to become cool and to maintain the coolness. If all members maintain the coolness then no such ugly situation can arise. I hope in future all Members will behave in a more responsible manner. With these words, the notice of privilege is rejected.

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now, discussion on the motions under Rule 185.

Shri Abul Hasnat Khan, You move your motion.

**Shri Abul Hasnat Khan :** Sir, I beg to move that—"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে, যে ফরাক্কা ব্যারেজ নির্মানোত্তর পটে গঙ্গা নদীর উপকূলের ব্যাপক ভাঙ্গনের ফলে এক ভয়াবহ পরিস্থিতির উদ্ভব ঘটেছে;

ফরাক্কা ব্যারেজ নির্মিত হওয়ার পর ফরাক্কা ব্যারেজের নিচে গঙ্গা নদীর পূর্বেকার সক্রিয় ও অধিক জলবাহী বাম খাতটি ক্রমে মজে গিয়েছে। গঙ্গা নদীর স্রোতধারাকে ডান দিকে প্রবাহিত করাবার জন্য প্রায় অর্ধেক সংখ্যক গেট প্রায় সমস্ত সময়ে বন্ধ রাখার কারণে ব্যারেজের নিচে বাম নদী প্রায় পাঁচ ভাগের তিন ভাগ অংশ চড়া পড়ে বন্ধ হয়ে গিয়েছে। বর্ষর সময়ে মূল গঙ্গা নদী হয়ে বয়ে আসা ২৫/২৬ লক্ষ কিউসেক জলরাশি এই অপেক্ষাকৃত অল্প পরিসর খাতে প্রবাহিত হবার অনিবার্য ফলশ্রুতি হিসাবে প্রচন্ড ভূমিক্ষয় হচ্ছে। মুর্শিদাবাদ জেলার কয়েকটি শহরের এক বৃহৎ অংশ বহু গ্রামের মূল্যবান ভূ-সম্পত্তি, এতিহ্যবাহী আম ও লিচুর বাগিচা ইত্যাদি আজ ধ্বংসের মুখে। এরই মধ্যে মুর্শিদাবাদ জেলার গঙ্গা নদীতটের ৯৪ কিলোমিটার দীর্ঘ পথের বিস্তীর্ণ জনপথ নদীগর্ভে বিলীন হয়েছে এবং আরও নতুন নতুন এলাকায় ধ্বংস লীলার আশঙ্কা দেখা দিয়েছে। এ পর্যন্ত প্রায় ত্রিশ হাজার হেক্টর জমি নদীগর্ভে চলে গিয়েছে যার মধ্যে ১৯৭৯ সাল থেকে ১৯৮৭ সাল পর্যন্ত সময়ে বিলীন জমির পরিমাণ ১৭০৫ হেক্টর। গত দুই দশকে নদীতীর ৭ কিলোমিটার ভিতরে চলে এসেছে। যার

ফলে ফরাক্কা ফিডার ক্যানেল, রেলপথ ও জাতীয় সড়ক বিপন্ন এমন কি প্রায় ১৬০ কোটি টাকা ব্যয়ে নির্মিত মূল ফরাক্কা ব্যারেজের অস্তিত্বও প্রচন্ড বিপদের সম্মুখীন।

ফরাক্কা ব্যারেজের উজানে মালদা জেলায় গঙ্গা নদীর পাড় গত কয়েক বছরে ক্রমশ ক্ষয়গ্রস্ত হয়ে বামদিকে প্রায় ২ কিলোমিটার সরে গিয়েছে। ফলে ঐ এলাকার অনেক গ্রাম সম্পূর্ণ নিশ্চিহ্ন হয়েছে বা চরম সংকটাপন্ন।"

এই নদী ভাঙ্গনের ফলে প্রায় ২৫ সহস্রাধিক দরিদ্র পরিবার বাস্তুচ্যুত হয়ে অবর্ণনীয় দুর্গতির মধ্যে পড়েছেন এবং আরও বহু পরিবার বাস্তুচ্যুত হবার আশঙ্কায় দিন কাটাচ্ছেন। বহু বিদ্যালয় ও সরকারি অফিস ভবন এবং পাকা সড়কের প্রভূত ক্ষতি হয়েছে;

মুর্শিদাবাদ জেলার নিমতিতার কিছু দূরেই এই নদীই ভারত ও বাংলাদেশের আন্তর্জাতিক সীমানা। এই ভাঙ্গনের ফলে অবক্ষয়িত ভূমি নদীর উপর যে চর সৃষ্টি করছে তার মধ্যে বেশির ভাগই পড়েছে বাংলাদেশের সীমানার মধ্যে। আরও বিপজ্জনক বিষয় হল যে রঘুনাথগঞ্জ-২ ব্লকের ফাদিলপুরের কাছে পদ্মা (গঙ্গা) ও ভাগীরথী নদীর দূরত্ব মাত্র সতেরশ মিটারে এসে গিয়েছে এবং আশঙ্কা দেখা দিয়েছে যে ভবিষ্যতে এই দুই নদী একই খাতে বয়ে যাবে। পদ্মার বিপুল জলধারা অপেক্ষাকৃত স্বল্প পরিসর ভাগীরথী নদীতে প্রবাহিত হলে মুর্শিদাবাদ সহ ভাগীরথী নদীর উভয় পার্শ্বে জেলাগুলিতে প্লাবন দেখা দেবে এবং এক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হবে;

এই ভাঙ্গনের ফলে ভাগীরথীর নদী দ্বারা বাহিত পলিমাটির পরিমাণ প্রচন্ডভাবে বৃদ্ধি পেয়েছে যা নদীর নাব্যতার উপর আঘাত হানছে এবং পশ্চিমবঙ্গ সহ পূর্বভারতের প্রাণকেন্দ্র কলকাতা তথা হলদিয়া বন্দরের অস্তিত্ব বিপন্ন হয়ে পড়েছে;

এই সভা লক্ষ্য করছে যে, এই ভূমিক্ষয়ের কারণ নির্ধারণ ও ভূমিক্ষয়রোধের উপায় উদ্ভাবনের জন্য পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৮ সালে কেন্দ্রীয় সরকারের এক বিশেষজ্ঞের নেতৃত্বে একটি কমিটি গঠন করেছিলেন। ১৯৮০ সালে এই কমিটি একটি প্রতিবেদন পেশ করে। এই সুপারিশ এখনও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন;

ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের পরামর্শক্রমে ধ্বংসের প্রবণতা সম্পন্ন সাঁকোপাড়া, পরাণপাড়া, দুর্গাপুর, বাজিতপুর এলাকার জন্য এবং ঐ অঞ্চলের জাতীয় সড়ক ও রেলপথের রক্ষার জন্য রাজ্য সরকার ১১.৯৫ কোটি টাকার একটি প্রকল্প রচনা করেন। কিন্তু এই পরিকল্পনাও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন;

পশ্চিমবঙ্গ বিধানসভা বিভিন্ন সময়ে এই ব্যাপারে গভীর উদ্বেগ প্রকাশ করেছে। এমন কি বিধানসভায় গৃহীত একটি সর্বসম্মত প্রস্তাবের পরিপ্রেক্ষিতে ১৯৮০ সালে বিধানসভার সদস্যদের একটি সর্বদলীয় প্রতিনিধি দল তৎকালীন প্রধানমন্ত্রী ও ভারত সরকারের আরও

কয়েকজন মন্ত্রীর সঙ্গে দেখা করেন এবং অন্যান্য বিষয়ের সঙ্গে এই বিষয়টির প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেন যাতে কেন্দ্রীয় সরকার অবিলম্বে প্রয়োজনীয় অর্থের সংস্থান ও অন্যান্য ব্যবস্থা গ্রহণ করেন;

এই সভা দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকারের পক্ষে এই ব্যাপারে কোনও কার্যকর পদক্ষেপ গ্রহণ করার লক্ষণ আজও দেখা যায় নি;

এই সভা মনে করে যে, গঙ্গার উপকূল ভাঙ্গনে ইতিমধ্যে পশ্চিমবঙ্গের প্রভূত ক্ষতি হয়েছে এবং আরও ব্যাপক ক্ষতির আশঙ্কা বিদ্যমান তাই অবিলম্বে কার্যকর সামগ্রিক ব্যবস্থা গ্রহণ করা একান্তভাবে অপরিহার্য;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে যে, কেন্দ্রীয় সরকার যেন অবিলম্বে বিষয়টির গুরুত্ব যথাযথ বিবেচনা সাপেক্ষে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করেন;

এই সভা এই সঙ্গে আরও প্রস্তাব করছে যে, প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীর সাথে দেখা করে সমগ্র বিষয়টি গুরুত্বের সাথে তুলে ধরার জন্য এই বিধানসভার সদস্যদের একটি সর্বদলীয় প্রতিনিধি দল পাঠানো হোক।

**Mr. Speaker :** There are amendments to the Motion. Shri Birendra Kumar Mitra, you please move your motions.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবকে সম্পূর্ণরূপে সমর্থন করছি। এতে মালদার কথা বলা হয়নি বলে একটি ছোট্ট অ্যামেন্ডমেন্ট দিয়েছি এবং আশা করছি তা গ্রহণ করবেন।

আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি—

1. In para 3, Line 2, for the figure and word "২ কিলোমিটার" the figure and word "২ কিলোমিটার" the figure and word "৪ কিলোমিটার" be substituted.

2. In para 3, line 3, after the words "চরম সংকটাপন্ন" the following be added:

"সরকারি হিসাবমতো ৭০ (সত্তর) স্কোয়ার কিলোমিটার ভূমি গঙ্গাগর্ভে বিলীন হয়েছে। এই প্রকার ভূমিক্ষয় অব্যাহত থাকলে গঙ্গানদী, কালিন্দী অথবা পাগলা নদীর সহিত মিলিত এবং উক্ত খাতে প্রবাহিত হয়ে অদূর ভবিষ্যতে ফরাক্কা ব্যারেজকে সম্পূর্ণ অকেজো করে দেওয়ার আশঙ্কা আছে।"

[3-30—3-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার একটা আবেদন আছে।

**মিঃ স্পিকার ঃ** কোনও আবেদন হবে না। এই ডিবেটের মাঝখানে কোনও আবেদন হবে না। নাউ শ্রী মান্নান হোসেন প্লিজ।

(শ্রী মান্নান হোসেন ডিড নট স্পিক)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার একটা ছোট্ট আবেদন আছে, আমাকে একটু বলতে দিন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** এখন কিছু হবে না। নাউ শ্রী সুবোধ চৌধুরি।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী আবুল হাসানাৎ খান, শ্রী শীশ মহম্মদ, শ্রী সৈয়দ নবাব জানি মির্জা এবং শ্রী আতাহার রহমান গঙ্গা নদী ভাঙ্গন সম্পর্কে যে মোশন হাউসের সামনে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, মালদাহ্ জেলার এবং মুর্শিদাবাদ জেলায় যে ব্যাপক ক্ষতি এই গঙ্গা নদীর ভাঙ্গনের ফলে হয়েছে সেই ব্যাপারে আমার বক্তব্য মালদাহ্ জেলার ক্ষেত্রে সীমাবদ্ধ রাখব। ফরাক্কার ব্যারেজের জলধারাতে উর্দ্ধখাতে এবং নিম্নখাতে ব্যাপক ক্ষয়-ক্ষতি চলেছে এবং এর মূল কারণ হল ফরাক্কা ব্যারেজ নির্মান! ফরাক্কা ব্যারেজ নির্মানের ফলে এই দুটি জেলাতে ভাঙ্গন অব্যাহত রয়েছে এবং বিগত কয়েক বছর ধরে এই ভাঙ্গন সমস্যা তীব্র আকার ধারণ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ১৯৮৮ সালের বন্যায় ভূমিক্ষয় হওয়ার ফলে বন্যা নিয়ন্ত্রনকারী যে মার্জিনাল অ্যামব্যাঙ্কমেন্ট শিমুলতলায় এবং ময়নাপুরে রয়েছে সেই বাঁধ বিপন্ন হয়ে পড়েছে। কালিয়াচক থানার শিমুলতলার মার্জিনাল বাঁধ ক্ষতিগ্রস্ত হয় এবং মানিকচক থানার ময়নাপুরের বাঁধ বিপন্ন হয়ে পড়েছে। এর জন্য রাজ্য সরকার নিজের উদ্যোগে বিপন্ন বাঁধ রক্ষা করার জন্য পিছিয়ে একটা বাঁধ নির্মান করে, এই বিপন্ন বাঁধ এবং গঙ্গা ভাঙ্গনের গভীরতা আমাদের উপলব্ধি করতে হবে। গঙ্গা নদীর বামতীরে মালদাহ্ জেলার প্রায় ৪ কিলোমিটার, কোথায় কোথায় তার অধিক জমির ক্ষয়প্রাপ্ত হয়েছে। এখানে আবাদী ফসল, জনবসতি, রাস্তাঘাট এবং বিভিন্ন প্রতিষ্ঠান গঙ্গা গর্ভে বিলীন হয়েছে। এখানে অবস্থাটা এমন যে ময়নাপুরের সেই বাঁধ যদি না রক্ষা করা যায়, এই ভাঙ্গন যদি প্রতিরোধ না করা যায় তাহলে গঙ্গার প্রবনতা এমন যে গঙ্গা নদীর একটা নতুন খাত বেরিয়ে যাবে। ফলে মালদাহ্ জেলায় একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। শিমুলতলার একটা অংশে ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। এমন অবস্থার সৃষ্টি হবে যে এই ভাঙ্গন যদি প্রতিরোধ করা না যায় তাহলে ফরাক্কা ব্যারেজ অর্থহীন হয়ে পড়বে। ফরাক্কা বাঁধ ঝুলন্ত সেতুর মতো দাঁড়িয়ে থাকবে, গঙ্গা বাঁ দিক

দিয়ে প্রবাহিত হয়ে যাবে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে এই ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ এর পরিবর্তিত মনোভাব একটা দেখা দিয়েছে, একটা উদাসীনতা, একটা অনীহা দেখা দিয়েছে, যেখানে ব্যাপক ক্ষতির প্রশ্ন জড়িত আছে, হাজার হাজার মানুষ গৃহহীন হয়েছে, তাঁরা অর্থনৈতিক বিপর্যয়ের সম্মুখীন হয়েছেন, সেখানে তাঁদের প্রতি বিন্দুমাত্র মনোযোগ, সহানুভূতি ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের ক্ষেত্রে দেখা যাচ্ছে না। আমরা আরও বিস্মিত হয়ে লক্ষ্য করছি, ভূতনী দিয়াড়া সার্কিট এমব্যাঙ্কমেন্ট, যখন প্রাক্তন সেচমন্ত্রী প্রভাস রায় ছিলেন, সেই সময়ে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে আমাদের মালদাহ জেলায় গণিখান সাহেব অনুরোধ করে এই বাঁধের রক্ষণাবেক্ষণের কাজ কেন্দ্রীয় সরকারের কাছে নিয়েছিলেন। বিগত কয়েক বছর ধরে সেখানে কোনও কাজ হয়নি। ১৯৮৭-৮৮ সালের বন্যার সময়ে ওখানকার ৩টি গ্রাম পঞ্চায়েত এলাকার ভূখন্ডে বসবাসকারি লোকজন বিপন্ন অবস্থায় রাত্রি কাটিয়েছেন, দূর দূর বক্ষে তাঁদের প্রতি প্রহর কেটেছে—জেলা প্রশাসনকে বিব্রত হতে হয়েছে। গত বছর পর্যন্ত সেখানে তাঁরা কোনও কাজ করেন নি। এই অবস্থায় বাধ্য হয়ে রাজ্য সরকারকে হাজার হাজার মানুষের জীবন রক্ষার দায়িত্ব নিতে হয়েছে। কেন্দ্রীয় সরকার তাঁদের দায়িত্ব ছেড়ে দিলেন। তাঁরা কেনই যে শুধু শুধু দায়িত্ব নিয়েছিলেন, পরবর্তীকালে সেই দায়িত্ব ত্যাগ করলেন এটা আমাদের কাছে বোধগম্য নয়। ময়নাপুরের বাঁধের ক্ষেত্রে এর আগে মাননীয় সেচমন্ত্রী তাঁর বাজেট ভাষণে উল্লেখ করেছেন। ময়নাপুরের দায়িত্ব তাঁরা নিয়েছেন, ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ দায়িত্ব রাখছেন না। কোনও বড় প্রকল্পের দায়িত্ব তাঁরা গ্রহণ করেন না। কোনও বড় প্রকল্পের ক্ষেত্রে কথা হচ্ছে, যেখানে হাজার হাজার মানুষের ধনসম্পত্তি ও জীবনের প্রশ্ন জড়িত আছে, প্রতিটি ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার উদাসীন এবং অনীহা দেখাচ্ছেন, বারেবারেই এই ঘটনা আমাদের বিব্রত করছে। আপনার মাধ্যমে আমি তাই মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাই যে এটা শুধু মাত্র দুটো জেলার সমস্যা হিসাবে না দেখে—মুর্শিদাবাদ ও মালদহ জেলার সমস্যা হিসাবে না দেখে—গোটা পশ্চিমবঙ্গের সমস্যা হিসাবে দেখুন। পশ্চিমবঙ্গের সমস্যা আর্থিক দিক থেকে, পশ্চিমবঙ্গ আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত। আমার বিধানসভা এলাকার মাণিকগঞ্জ এবং কালিয়াচক এর একটা অংশ গঙ্গাগর্ভে বিলীন হয়ে গেছে। হাফ কিলোমিটার হারে প্রতি বছর গঙ্গার গর্ভে বিলীন হচ্ছে। এই অবস্থা যদি চলতে থাকে, তাহলে মালদহ এবং মুর্শিদাবাদ আস্তে আস্তে বিপন্ন হয়ে পড়বে। তাই আপনাদের কাছে আবেদন করছি, এই নদী ভাঙ্গন সংক্রান্ত যে সমস্যা, তার গুরুত্ব উপলব্ধি করে কেন্দ্রীয় সরকারের যে এই বিষয়ে দায়-দায়িত্ব আছে, সেই মর্মে সর্বসম্মত প্রস্তাব আপনারা গ্রহণ করবেন। সর্বদলীয় একটা কমিটি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোর ব্যবস্থা হোক। এই কথা বলে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী আবুল হাসনাত খান, শ্রী শীশ সৈয়দ নবাব জেন মির্জা এবং শ্রী আতাহার রহমান মহাশয় এখানে যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। ফরাক্কা ব্যারেজ প্রকল্প হওয়ার পর মালদহ এবং মুর্শিদাবাদ জেলায় ব্যাপক ক্ষতি হয়েছে। মালদহ এবং

মুর্শিদাবাদ জেলায় ফরাক্কা ব্যারেজ প্রকল্প হওয়ার পর অনেক চাষের জমি, বাড়িঘর রাস্তা এবং স্কুলের ক্ষতি হয়েছে।

[3-40—3-50 P.M.]

১৯৭৮ সালের আগে এরজন্য প্রীতম সিংকে চেয়ারম্যান করে একটি কমিটি করা হয়েছিল। কেন্দ্রীয় সরকারের কাছে একটা রিপোর্ট দিয়েছিলাম। সেই রিপোর্ট কতদূর ইমপ্লিমেন্ট হয়েছিল এবং সেই রিপোর্ট কতদূর কার্যকর হয়েছে সেটা নিশ্চয় মাননীয় সেচমন্ত্রী বলবেন। ফরাক্কা ব্যারেজ প্রকল্প নির্মিত হওয়ার আগেই প্রখ্যাত নদী বিশেষজ্ঞ কপিল ভট্টাচার্য এবং দেবেশ মুখার্জি বলেছিলেন যে ফরাক্কা ব্যারেজের পূর্ণ পরিকল্পনা যদি গ্রহণ না করা হয় তাহলে ভবিষ্যতে মুর্শিদাবাদ জেলা তথা রাজ্য সমূহের ক্ষতি হতে পারে। দেবেশ মুখার্জি এবং কপিল ভট্টাচার্য যে সুপারিশ দিয়েছিলেন সেই সুপারিশ অনুসারে ফরাক্কা ব্যারেজের পূর্ণ প্রকল্প গ্রহণ করা হয়নি। আংশিক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। মুর্শিদাবাদ জেলার বহু গ্রামে প্রতি বছর বন্যায় ফসল নষ্ট হচ্ছে। বহু বাড়িঘর ভেঙ্গে গেছে। প্রতি বছর বন্যার সময়ে হাজার হাজার মানুষ বাড়ি ছাড়া, ঘর ছাড়া হয়ে থাকে, তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করা হয় না। আজকে হাউসে যে প্রস্তাব নিয়ে এসেছেন তাকে সমর্থন করছি। রাজ্য সরকারকে শুধু কেন্দ্রীয় সরকারকে বললে হবে না, কেন্দ্রীয় সরকারকে সুপারিশ করার জন্যে, প্রেসার ক্রিয়েট করার জন্যে চাপ সৃষ্টি করে এখানে একটা প্রস্তাব নিয়ে এসেছেন তাকে সমর্থন করি। কিন্তু একটা সময় ছিল যখন ভারতবর্ষের কেন্দ্রীয়মন্ত্রী ছিলেন এ.বি.এ.গণিখান চৌধুরী তিনি এর ব্লু প্রিন্ট তৈরি করেছিলেন, একটা পরিকল্পনাও তৈরি করেছিলেন। একটা রিপোর্টও তৈরি করেছিলেন সেই রিপোর্ট অনুযায়ী মুর্শিদাবাদ জেলার সুতি, মালদহ জেলার অনেক জায়গা ডুবে যায় এবং ফরাক্কা ব্যারেজ প্রকল্প হওয়ার জন্যে যে সমস্ত জায়গায় চাষ হত না, ফসল নষ্ট হত সেই সমস্ত চাষের জায়গায় ক্ষতিপূরণের ব্যবস্থা কি করে করা যায় এবং জলাশয় গুলিকে যাতে কাজে লাগানো যায় সেকথা মাননীয় পরিবহন মন্ত্রী এ.বি.এ.গণিখান চৌধুরী তিনি একটা রিপোর্ট তৈরি করেছিলেন এবং তাতে রাজ্যসরকারের কাছে সাহায্য চেয়েছিলেন। রাজ্য সরকারকে একটা রিপোর্ট দিতে বলা হয়েছিল। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, রাজ্য সরকার কোনও রকম আগ্রহ প্রকাশ করেন নি। রাজ্যসরকারের তরফ থেকে যে সমস্ত পেপারস্ পাঠানো দরকার ছিল তা পাঠাননি। এ.বি.এ.গণিখান চৌধুরী প্রস্তাবকে প্রত্যাখান করেন। ফরাক্কা ব্যারেজ হওয়ার ফলে মুর্শিদাবাদ জেলার মানুষদের ক্ষতি হচ্ছে। শুধু তাই নয় আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে পশ্চিমবঙ্গের যে কয়েকটি ইমপর্টেন্ট দপ্তরের উপরে নজর দেওয়া দরকার তা হচ্ছে না। যেমন কৃষি, সেচ, বিদ্যুৎ দপ্তরের অগ্রাধিকার পাওয়া উচিত তা হচ্ছে না। একটা দেশের অর্থনৈতিক কাঠামো যা, সেই কাঠামোতে উন্নতি করতে প্রথমেই দরকার এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট। আমরা দেখেছি ফরাক্কার যে ফিডার ক্যানেল তৈরি হয়েছে সেই ফিডার ক্যানেলের সম্প্রসারণ দরকার। ফরাক্কার মাত্র ৩২ কিলোমিটার ফিডার ক্যানেল হয়েছে, সেই ফিডার ক্যানেল কমপক্ষে যদি ১৫০ কিলোমিটার না হয়

তাহলে সেখানে জল ধরে রাখা যাবে না। পাঞ্জাবে ভাকরা নাঙ্গাল হয়েছে, সেখানে তার জল সংরক্ষণের জন্য গোবিন্দ সাগর হয়েছে, এই জল সংরক্ষণের ফলে শুধু পাঞ্জাব নয় ভারতবর্ষের প্রায় ৫ টি রাজ্যে সারা বছর সেচের জল দেওয়া হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গে ক্ষুদ্র, বৃহৎ এবং মাঝারি সেচ মিলিয়ে যেখানে মোট চাষের জমির শতকরা ৩৩ ভাগ জমিতে সেচ পাচ্ছে সেখানে পাঞ্জাব, হরিয়ানা, ইউ পি সহ ভারতবর্ষের অন্যান্য রাজ্যে শতকরা ৮০/৯০ ভাগ জমিতে পাচ্ছে। তাই এই যে প্রস্তাব নিয়ে এসেছেন এই প্রস্তাবের মধ্যে আরও সংযোজন করার জন্য সভার কাছে অনুরোধ করছি যে ফিডার ক্যানেল ৩২ কিলোমিটারের জায়গায় কম পক্ষে ১৫০ কিলোমিটার করা হোক এবং সেই ফিডার ক্যানেলে যাতে জল সংরক্ষণের ব্যবস্থা হয় তারজন্য সভার কাছে আমি দাবি রাখছি। এটা খুব সত্য কথা যে ফরাক্কা ব্যারেজ হওয়ার পর ভারতবর্ষের সঙ্গে বাংলাদেশের যে সম্পর্ক তার অবনতি ঘটেছে। আমাদের প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী একটা সময় বলেছিলেন যে বাংলাদেশ প্রতিবেশি রাষ্ট্র, তার সঙ্গে আমাদের সম্পর্ক ভাল রাখা উচিত এবং ফরাক্কা ব্যারেজ প্রকল্প হওয়ার ফলে যাতে বাংলাদেশ কোনও রকমে ক্ষতিগ্রস্ত না হয় সেদিকে আমাদের লক্ষ্য রাখা উচিত। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি আজকে ফরাক্কা ব্যারেজ প্রকল্প হওয়ার পরে বর্ষার সময় যেমন বাংলাদেশ ডুবছে তেমনি আমাদের রাজ্য পশ্চিমবঙ্গে এই ফরাক্কা ব্যারেজ প্রকল্প হওয়ার ফলে ৪০ হাজার কিউসেক জল পাওয়ার কথা সেই ৪০ হাজার কিউসেক জল আমরা খারিফ মরশুমে পাচ্ছি না। তাই আজকে এই হাউসে শাসক দলের সদস্যরা যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাবকে সমর্থন করলেও আমরা আরও কিছু এখানে সংযোজন করার জন্য অনুরোধ করব। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারের এই ফরাক্কা ব্যারেজ প্রকল্প হওয়ার ফলে যেখানে গঙ্গা নদীতে পদ্মা নদীতে ভাঙ্গন দেখা দিচ্ছে তারজন্য কেন্দ্রীয় সরকার নিশ্চয়ই টাকা দিচ্ছেন এবং সেই টাকায় গঙ্গা বাঁধানোর নামে কিছু অসৎ ঠিকাদার সেখানে নিয়ে আছে ৩৫ ইঞ্চি বোল্ডার দিয়ে গঙ্গা ভাঙ্গন রোধ করতে হবে সেখানে বাস্তবে লক্ষ্য করেছি কোথাও ১০ ইঞ্চি কোথাও ১৫ ইঞ্চি বোল্ডার দিয়ে খাঁচা করে, কোথাও ইট দিয়ে খাঁচা করে এইভাবে গঙ্গা বাঁধানো হচ্ছে। ফলে প্রত্যেক বর্ষার সময় যে বোল্ডার দিয়ে বাঁধানো হয় বেশির ভাগ জায়গায় বর্ষার সময় সেই বোল্ডার ধুয়ে যায়। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে গঙ্গা অ্যাকসন প্ল্যানের কর্মসূচি নেওয়া হয়েছে সেই গঙ্গা অ্যাকসন প্ল্যানে শহরগুলিকে বাঁচানোর জন্য গঙ্গার পাড়ে যে ড্রাই পিচিংএর কাজ হচ্ছে আমরা দেখেছি তা বর্ষার পরে ঠিকমতো থাকছে না, কোথাও ইঁট থাকছে না।

[3-50—4-00 P.M.]

হাউসে সেচমন্ত্রী রয়েছেন কাজেই ওঁর কাছে একটা বিশেষ ঘটনা বলছি। কিছুদিন আগে পদ্মার ভাঙ্গনের জন্য আখেলি গঞ্জে ৫৬/৫৭ লক্ষ টাকা দিয়েছিলেন এবং কাজও আরম্ভ হয়ে গেছে। কিন্তু যে সমস্ত কন্ট্রাক্টর আপনারা নিয়োগ করছেন তারা কি ধরণের কাজ করছেন সেটা একবার খবর নিয়েছেন কি? ৩০ ইঞ্চি বোল্ডার দেবার কথা, কিন্তু তারা সেটা না দিয়ে

১০/১২ ইঞ্চি বোল্ডার দিয়ে কাজ করছে। কিছুদিন পরে দেখবেন এই সমস্ত বোল্ডারগুলো আর পাওয়া যাবে না। এইভাবে কাজ হলে কিভাবে গঙ্গার ভাঙ্গন রোধ হবে? এটা তো তাহলে অভিশাপ হিসেবেই থেকে যাবে। আমি মনে করি এগুলি দেখাশুনা করবার জন্য অল পার্টি কমিটি করা দরকার। আপনি হয়ত বলবেন মানুষের ঘরবাড়ি, সম্পত্তি নষ্ট যা হচ্ছে তা রক্ষা করতে গেলে ১/১½ কোটি টাকার দরকার। অত টাকার ব্যবস্থা না হলেও আপনি তো আংশিকভাবে ৫৬/৫৭ লক্ষ টাকা দিয়েছেন। কিন্তু ওইভাবে যদি কাজ হয় তাহলে সামনের বর্ষায় দেখবেন সব কিছু ধুয়ে মুছে নষ্ট হয়ে গেছে—আপনার ওই টাকা দেওয়ায় কোনও ফলই হল না। আপনি রানিনগর, ইসলামপুর প্রভৃতি অঞ্চলের জন্যও ২০ লক্ষ টাকা দিয়েছেন ভাঙ্গন রোধের ব্যাপারে। সেই টাকা কিন্তু এখনও পর্যন্ত খরচ হয়নি সেটা আপনার দৃষ্টিতে আনলাম। এই টাকা যদি এখনই খরচ করতে না পারেন তাহলে বর্ষাকালে কিন্তু ওইসব অঞ্চলের লোকদের অসুবিধা হবে। আমি আবেদন করছি যে প্রস্তাব এসেছে এটা হাউস থেকে সর্বসম্মতভাবে গ্রহণ করা হোক। আর যদি মনে করেন এই প্রস্তাব নিয়ে দিল্লি যাওয়া দরকার তাহলে আমরা কংগ্রেস দলের পক্ষ থেকে তাতে নিশ্চয়ই সাড়া দেব। আমি হাউসের কাছে আবেদন করছি গঙ্গা এবং পদ্মার ভাঙ্গনের প্রতি আমাদের বিশেষ গুরুত্ব দেওয়া উচিত। যদি এই ব্যাপারে প্রয়োজন হয় তাহলে আমরাও কেন্দ্রীয় সরকারের কাছে যাব। আর একটা দুঃখের কথা আপনাদের সামনে রাখছি। গঙ্গা এবং পদ্মার জলে যাদের ঘরবাড়ি নষ্ট হয়ে গেছে তাদের পুনর্বাসনের ব্যবস্থা কিন্তু করা হয়নি। আশা করি এদিকে দৃষ্টি দেবেন। রাজ্য সরকারের ত্রাণ এবং পুনর্বাসন দপ্তর কোনও ব্যবস্থা করতে পারেন না। গঙ্গা এবং পদ্মার ভাঙ্গনে যারা ক্ষতিগ্রস্ত হয়েছে, গ্রাম ছাড়া হয়ে যেসমস্ত মানুষ দূর দূরান্তে চলে গেছে তাদের পুনর্বাসনের ব্যবস্থা আপনারা করতে পারেন না। জঙ্গীপুর মহকুমার অনেক সদস্য এখানে আছেন। বন্যার সময় আমরা লক্ষ্য করে দেখেছি যে, ফরাক্কা ব্যারেজ অথরিটি এবং এন.টি.পি.সি বহু মানুষকে রিলিফ দেয়। অ্যাফেক্টেড এলাকার মানুষদের বন্যার সময় এপ্রিল থেকে আরম্ভ করে চাল, গম, আর্থিক সাহায্য ইত্যাদি রিলিফ দিয়ে সাহায্য করার চেষ্টা করেন। সেখানে আমরা লক্ষ্য করে দেখেছি যে, এন.টি.পি.সি ফরাক্কা ব্যারেজ অথরিটি কোনও রকম দলবাজি করে না। কিন্তু রাজ্য সরকারের তরফ থেকে যারা হাউসে রেজলিউশন নিয়ে এসেছেন তাদের কাছে আমি অনুরোধ করব যে, আপনারা নিশ্চয় কেন্দ্রীয় সরকারের উপর প্রেসার ক্রিয়েট করতে চান, চাপ সৃষ্টি করবেন, আমরাও আপনাদের সঙ্গে আছি। কিন্তু যাদের ঘর বাড়ি পদ্মা, গঙ্গার জলে চলে গেছে, তাদের পুনর্বাসনের ব্যবস্থা আপনারা করতে পারেন নি। তাদের ত্রাণের ব্যবস্থা আপনারা করতে পারেন নি। এই মোশনের আর একটি জিনিস আমরা লক্ষ্য করে দেখছি বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় গঙ্গা এবং পদ্মার ভাঙন যেখানে হচ্ছে সেখানে সরকারের তরফ থেকে গঙ্গার শহরকে বাঁচানোর জন্য গঙ্গার একটি পাড় এক সাইডকে বাঁধানো হচ্ছে, কিন্তু অপর সাইড বাঁধানোর কোনও পরিকল্পনা নেওয়া হচ্ছে না। আজকে যে সমস্ত জায়গায় ভাঙ্গন হচ্ছে সেই সমস্ত জায়গার একটি সাইড বাঁধানো হচ্ছে, কিছু বোল্ডার ফেলে দেওয়া হচ্ছে। পরবর্তীকালে দেখা যাচ্ছে অন্য ভাঙ্গন হচ্ছে, সেটা

বাঁধানোর কোনও পরিকল্পনা আমরা দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনা: মাধ্যমে আমি হাউসের কাছে অনুরোধ করব যে, মুর্শিদাবাদ জেলার হাজার হাজার বিঘা জমি: ফসল প্রতি বছর নষ্ট হচ্ছে গঙ্গা পদ্মার ভাঙ্গনে, নদী গর্ভে অনেক জমি চলে যাচ্ছে, ব: জমি বাংলাদেশে চলে যাচ্ছে। জঙ্গীপুর সাবডিভিশনের সুতী থানার বহু জমি সারা বছরই জলে ডুবে থাকছে। সেগুলি চাষের অনুপযুক্ত হয়ে পড়েছে। এ.বি.এ.গণিখান চৌধুরি যখন মন্ত্রী ছিলেন সেই সময়ে তিনি এক সঙ্গে কাজ করার জন্য ডাক দিয়েছিলেন গঙ্গা, পদ্মার ভাঙ্গন রোধ করতে। তিনি একটা রিপোর্ট আপনাদের কাছে চেয়েছিলেন। জানি না কি স্বার্থে আপনারা সেই রিপোর্ট দিলেন না। আজ কিন্তু আমরা আপনাদের এই প্রস্তাবকে সমর্থন করছি মালদা এবং মুর্শিদাবাদ জেলার মানুষের স্বার্থে, সর্বোপরি রাজ্যের মানুষের স্বার্থে। আমরা আপনাদের সঙ্গে দিল্লি পর্যন্ত যেতে প্রস্তুত আছি। আপনারা অল পার্টি কমিটি করুন। অল পার্টি কমিটি করে সত্যিকারে এই কাজগুলি করার ইচ্ছা থাকলে সব দলের এম.এল.এ-দের নিয়ে দিল্লি চলুন এবং আমরাও আপনাদের সঙ্গে দিল্লি গিয়ে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন মন্ত্রীর কাছে গিয়ে দরবার করব যে, কেন মুর্শিদাবাদ জেলার মানুষদের বঞ্চিত করা হবে। পশ্চিমবঙ্গের মানুষদের বঞ্চিত করা হবে। আপনারা সেই কমিটি করুন। কিন্তু আপনাদের যে দায়িত্ব আছে, আপনারা সেই দায়িত্ব পালন করছেন না। আপনাদের করণীয় কর্তব্য আপনারা পালন করছেন না, সেই নজীর আমাদের কাছে আছে। এই কথা বলে এই প্রস্তাবকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 P.M.]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী আবুল হাসনত্ খান, শ্রী শীশ মহম্মদ, শ্রী সৈয়দ নবাব জানি মির্জা, শ্রী আতাহার রহমান যে প্রস্তাব এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমি ঐ ফরাক্কা এলাকায় অনেকবার গিয়েছি এবং ঘুরে দেখেছি। ফরাক্কায় গঙ্গার ভাঙ্গনের ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে মুর্শিদাবাদ জেলা এবং মালদহ জেলার একটা বিস্তীর্ণ অঞ্চল-এর মানুষরা আজ সত্যিই খুব বিপদগ্রস্ত। ধুলিয়ান শহরের অর্ধেক গঙ্গায় চলে গিয়েছে এবং সেখানে অন্যান্য গ্রামেও ভাঙ্গন দেখা দিয়েছে। বন্যায় এবং গঙ্গার ভাঙ্গনে বহু মানুষ আজ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত। মাননীয় মন্ত্রী মহাশয় শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় সেদিন প্রশ্নোত্তরের সময় স্বীকার করেছেন যে, এই যে ফরাক্কা ব্যারেজ হয়েছিল—তিনি বলেছেন, আমি দায়িত্ব নিয়ে বলছি, এটা ঠিক প্ল্যান অনুযায়ী হয়নি, সায়েন্টিফিক প্ল্যান অনুযায়ী হয়নি। কাজেই স্যার, আজকে এই ফরাক্কা ব্যারেজ আমাদের কাছে আশীর্বাদ না হয়ে অভিশাপ হয়ে দাঁড়িয়েছে। এটার প্ল্যানিং সম্পূর্ণ ভুল, ইঞ্জিনিয়ারদের ভুল বলেই আমি মনে করি। স্যার, ফরাক্কা ব্যারেজে গিয়ে আমি নিজের চোখে দেখে এসেছি গঙ্গার একদিক পলি পড়ে মজে যাচ্ছে এবং সেখানে স্লুইস গেট বন্ধ রাখতে তারা বাধ্য হচ্ছেন। আজ অর্জুনপুর, শাখোপাড়া প্রভৃতি এলাকার মানুষরা অত্যন্ত আতঙ্কগ্রস্ত, বিপদগ্রস্ত হয়ে দিন কাটাচ্ছে। ফরাক্কা ব্যারেজ নিয়ে ভবিষ্যতে কি হবে জানি না।

কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা এখানে ইনভেস্ট করেছেন। এর আগে মাননীয় প্রভাস রায় মহাশয় যখন মন্ত্রী ছিলেন তখন একবার এব্যাপারে সর্বদলীয় এম.এল.এ.টিম নিয়ে আমরা দিল্লি গিয়েছিলাম এবং শ্রীমতী ইন্দিরা গান্ধী ও তৎকালীন কেন্দ্রীয় জল ও বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের কাছে আমরা ডেপুটেশনদিয়েছিলাম। কিন্তু ১৯৮০ সালে আমাদের ডেপুটেশন দেবার পরও কেন্দ্রীয় সরকার এর গুরুত্ব উপলব্ধি করতে পারেন নি বলেই আমার ধারণা। আজ ফরাক্কার অবস্থা আরও খারাপ হয়েছে। তা ছাড়া গঙ্গায় পলি পড়ে গঙ্গার অবস্থা যা হয়েছে সেটা আপনারা সকলেই জানেন। লিন পিরিওডে কথা হয়েছিল ৪০ হাজার কিউসেক জল দেওয়া হবে কিন্তু সেই ৪০ হাজার কিউসেক তো দূরের কথা এখন বোধ হয় ২০ হাজার কিউসেক জলও গঙ্গায় আসে না। এর ফলে শুধু যে মালদহ, মুর্শিদাবাদের মানুষরাই ক্ষতিগ্রস্ত হচ্ছেন তাই নয়, সঙ্গে সঙ্গে গঙ্গাতে পলি পড়ে গঙ্গা মজে যাচ্ছে এবং হলদিয়া ও কলকাতা বন্দরের অবস্থা খারাপ হচ্ছে। এ সম্পর্কে জোরালো দাবি জানিয়ে এবং এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এই সভায় এসেছে তা সর্বান্তকরণে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, ফরাক্কা ব্যারেজ অত্যন্ত প্রয়োজনীয় অবস্থাতেই তৈরি হয়েছিল। এমন কোনও বক্তব্য আমরা যেন কেউ না রাখি যে ফরাক্কা ব্যারেজের প্রয়োজনীয়তাই ছিল না। ফরাক্কা ব্যারেজ তৈরি না হলে কলকাতার নদীকে রক্ষা করা যেত না এবং এখানে নোনা জল কমানো যেত না। কাজেই এটার প্রয়োজনীয়তা ছিলই। তবে কিছু কিছু ত্রুটি বা ভুল এতে থেকে গিয়েছে। এখানে ব্রিজ থাকার ফলে আসামের সঙ্গে সমগ্র ভারতবর্ষের যোগাযোগ সহজ হয়েছে এবং উত্তরবঙ্গের সঙ্গে দক্ষিণবঙ্গের যোগাযোগও সহজ হয়েছে। আমরা কেউই খেজুরিয়াঘাটের সেই দুঃখের কথা ভুলি নি। কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্বের কথা বুঝছেন না। আমাদের এই প্রস্তাবটা অত্যন্ত যথোচিত সময়ে আনা হয়েছে, ১০ বছরে মালদহ জেলার ৭০ স্কোয়ার কিলোমিটার জায়গা গঙ্গা গর্ভে বিলীন হয়েছে। মালদহ জেলার ভিতরে চার কিলোমিটার গঙ্গা গর্ভে চলে গেছে। এই জমিটা উঠছে গিয়ে বিহারে। বিহারের লোক সেই জমি দখল করছে। বিহারের লোকের সঙ্গে ফসল কাটা নিয়ে মারামারি হচ্ছে। কারণ মালদহ জেলার লোকরাই সেই জমিতে চাষ করছে, অথচ পাকা ফসলটা বিহারের লোক কেটে নিয়ে চলে যাচ্ছে। ১৯৮০ সালে গঙ্গা ইরোশন কমিটি একটা রিপোর্ট দিয়েছিল। তার ভিত্তিতে রাজ্য সরকারের তৎকালীন সেচমন্ত্রী এবং কেন্দ্রীয় সেচমন্ত্রীর সঙ্গে এই নিয়ে আলোচনা হয়েছিল। সেই আলোচনার ভিত্তিতে স্থির হয়, ফরাক্কা প্রোজেক্টের নিরাপত্তার স্বার্থে ৭নং স্পার পর্যন্ত ফরাক্কা প্রোজেক্ট কর্তৃপক্ষ মেনটেন করবেন। এই প্রস্তাবটা কিন্তু পশ্চিমবঙ্গ সরকার দেয়নি, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এসেছিল। এরপর ১৯৮০ সালের জুলাই মাসে পশ্চিমবঙ্গ সরকারের সেচ সচিব এবং কেন্দ্রীয় সরকারের সেচ সচিবদের মধ্যে মিটিং হয়, সেখানেও স্থির হয় যে সাত নং স্পার পর্যন্ত কেন্দ্রের তত্ত্বাবধানে থাকবে। এখন কিন্তু তারা ৮ নং স্পার পর্যন্ত মাত্র দেখাশুনা

করছে। ওখানে সেচ সচিবদের সভায় প্রায়রিটি ওয়ান এবং প্রায়রিটি দুই, দুটো স্কীম তৈরি হয় এবং ঐ দুটো কাজই ১৯৮৮ সালের বর্ষার আগে শেষ হবার কথা। এই কাজ না হওয়ার ফলে শিমুলতলার কাছে তিন কিলোমিটার দীর্ঘ বাঁধ এবং তিন নং স্পার ভেঙে যায় এবং এর ফলে মালদহ জেলার ৩৫ স্কয়্যার কিলোমিটার জায়গা ডুবে যায়। আমার বক্তব্য হচ্ছে কেন্দ্রীয় সরকারের সেচ সচিব ২১ শে ডিসেম্বর ৮৮ তারিখে আমাদের চিফ সেক্রেটারিকে একটা চিঠি লিখেছেন, ডিজওনিং দি রেসপনসিবিলিটি অব মেনটেনিং দি এম্ব্যাঙ্কমেন্ট অ্যাট ময়নাপুর অ্যান্ড শিমুলতলা। ২৫ শে ফেব্রুয়ারি দিল্লিতে টেকনিক্যাল অ্যাডভাইজারি কমিটির মিটিং হয়, সেখানে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে দি হিস্টোরিক্যাল ব্যাকগ্রাউন্ড ডকুমেন্ট দাখিল করা হয়। সেখানে স্থির হয় শিমুলতলা বাঁধ ফরাক্কা প্রোজেক্ট কর্তৃপক্ষ দায়িত্ব গ্রহণ করবেন। কিন্তু ময়নাপুর সম্বন্ধে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে হবে, নচেৎ গঙ্গা, কালিন্দী, অথবা পাগলা নদীর খাতে প্রবাহিত হয়ে ফরাক্কা ব্যারেজকে অকেজো করে দেবে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব কম সেই জন্য আমি সরাসরি কতকগুলি কথা বলতে চাই। আমাদের ফরাক্কা ব্যারেজ যখন তৈরি হয়েছিল তখন কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন কে.এল.রাও., তিনি ইঞ্জিনিয়ার ছিলেন এবং অত্যন্ত চালাক লোক ছিলেন। বাংলাদেশকে জল দেবে না মনে করে তিনি সরাসরি পশ্চিমবাংলার ভীতর দিয়ে কলকাতাতে জল নিয়ে আসার পরিকল্পনা করেছিলেন। সুতরাং উত্তর দক্ষিণ আড়াআড়ি পাড় গুলো একটু করে বাঁকিয়ে দিলেন পশ্চিমদিকে, যার ফলে জলটা উত্তর দিক থেকে এসে সরাসরি পশ্চিমদিকে হেলে গেছে। ফলে উত্তর দিকে জলটা সরে যাচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে পাহাড়ি জলটা এসে নামছে ব্যারেজের উত্তরখাতে। ভুতড়ি দেওয়া থেকে আরম্ভ করে মালদহের ব্যাপক এরিয়া এর ফলে জলবদ্ধ হয়ে থাকছে এবং সেখানে চর পড়ে যাচ্ছে। ১০৯টি গেটের মধ্যে দেখা গেছে যে ৬০টি গেট এর সামনে চড়া পড়ে যাবার ফলে সেখান দিয়ে জল পাশ হচ্ছে না। ৪৯ টি গেট যেটা পশ্চিমবাংলার মুর্শিদাবাদ সাইডে আছে সেখান দিয়ে এত তোড়ে জল আসছে যে ৯৪ কিলোমিটার পর্যন্ত এলাকা ভেঙে চলে যাচ্ছে। এই ভাঙনের ফলে ১৯৭১ সালে আম বাগান, বাঁশ বাগান, বসত ভিটা, বহু চিস্তি, বহু ঐতিহাসিক জিনিস নদী গর্ভে চলে গেছে। অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, বড়·লোকের একটা ফ্যাক্টরি পুড়ে যেতে পারে কিন্তু ঐ হাসিমশেখ আর রামাকৈবর্ত্তর এক কাঠা জমি তাদের কেনবার ক্ষমতা নেই। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার তাদের গৃহ নির্মান করবার অর্থ দিতে পারলেন না। গণিখান সাহেব ৬৯ কোটি টাকার পরিকল্পনা গ্রহণ করেছিলেন ১৯৭২ সালে। কিন্তু সেই পরিকল্পনা কার্যকর হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করতে চাই কেন্দ্রীয় সরকারের ভুল পরিকল্পনার জন্য এই জিনিস হয়েছে। যার ফলে ক্যালকাটা নেভিগেশনের যে প্রয়োজন ছিল—নর্থ বেঙ্গলের সঙ্গে যোগাযোগ হয়েছে, পূর্ব ভারতের সঙ্গে পশ্চিমবাংলার যোগাযোগ হয়েছে, উত্তর ভারতরে সঙ্গে যোগাযোগ হয়েছে, এটা

ঠিকই কথা।

[4-10—4-20 P.M.]

বিবেক বুদ্ধি দিয়ে বিবেচনা করে একটা সুষ্ঠু পরিকল্পনা না করে আন্দাজে যা হয় একটা করে দিলেন পরিকল্পনা বিহীনভাবে। যার ফলে আজকে মুর্শিদাবাদ জেলা ভেঙে বাংলাদেশে চলে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি না দেখলে বুঝতে পারবেন না, আপনাকে আমি বোঝাতে পারব না যে, কি অবস্থা হচ্ছে! এই বিধানসভা ভবনের আকৃতির এক একটা চাপড়া ধ্বসে পড়ছে, বাড়ি ঘর সব ভেঙে নদী গর্ভে চলে যাচ্ছে। পশ্চিমবাংলার মাটি, ইন্ডিয়ার মাটি ভেঙে বাংলাদেশের রাজশাহীতে গিয়ে জড়ো হচ্ছে। সুতরাং আজকে এই ভাঙ্গন রোধ করতে না পারলে পশ্চিমবাংলা তথা ইন্ডিয়ার ব্যাপক ক্ষতি হয়ে যাবে। ফাদিলপুরে গঙ্গা নদী পদ্মা নদীর সঙ্গে এক হয়ে গেছে। সেখানে ডাউনে ব্যাপক ভাঙ্গন দেখা দিয়েছে। ফরাক্কা ফিডার ক্যানেলের প্রটেকটিভ মেজার না নেওয়ার জন্য আলমপুরে এবং জঙ্গীপুরের শ্মশান-ঘাটে ভাঙ্গন দেখা দিয়েছে। আজকে সেখানে রেল লাইনের নিরাপত্তা নেই। দু দিক দিয়ে আক্রমণ হচ্ছে। টাকা খরচ করে কেন্দ্রীয় সরকার পরিকল্পনা করেছেন, কিন্তু যেভাবে ময়নাপুর থেকে ৯৪ কিলোমিটার ভেঙে যাচ্ছে তাতে ফরাক্কা ব্যারেজের নিরাপত্তা নেই। সুতরাং অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে প্রটেকটিভ মেজার নিতে হবে। তা যদি তারা না করেন তাহলে ভবিষ্যতে তাদের অনুশোচনা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই বিষয়টির প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যদিও এক্ষেত্রে তাঁর কিছু করনীয় নেই, তথাপি তিনি বিষয়টির প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করুন। আমরা জানি তিনি উদ্যোগী মানুষ। কিন্তু সেটা বড় কথা নয়। পশ্চিমবঙ্গে সরকারের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে তিনি যে কাজ করেছেন তাতে অবশ্যই ধন্যবাদ জানাতে হয়, সেই ধন্যবাদ তাঁকে জানিয়ে আমি তাঁকে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তাঁরা এখান থেকে একটা অল পার্টি ডেলিগেশন টিম গঠন করে কেন্দ্রীয় সেচমন্ত্রী এবং প্রধানমন্ত্রীর কাছে পাঠাবার ব্যবস্থা করুন। এই অনুরোধ আমি সেচমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য আবুল বাসনাত্ খান, শীশ মহম্মদ প্রমুখ যে প্রস্তাবটি এনেছেন তা শুধু মালদহ বা মুর্শিদাবাদ জেলার জন্যই নয়, পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের স্বার্থের দিকে তাকিয়ে অত্যন্ত গুরুত্বপূর্ণ। প্রস্তাবের বিষয়টি অত্যন্ত উদ্বেগজনক। এই উদ্বেগের কথা আমি কয়েক দিন আগেই আমার বাজেট বক্তৃতার সময়ে বিস্তারিতভাবে বলবার চেষ্টা করেছিলাম। আমরা সকলেই জানি যে, ফরাক্কা ব্যারেজ নির্মিত হওয়ার সাথে সাথে কতগুলি সমস্যা আজকে আমাদের সামনে সাংঘাতিকভাবে দেখা দিয়েছে। তবে আমি অবশ্যই হুট্‌করে বলে দেব না যে, ফরাক্কা ব্যারেজ পরিকল্পনা ভয়ঙ্কর ত্রুটিপূর্ণ ছিল। কিন্তু সেখানে আংশিক ত্রুটি যে ছিল সে বিষয়ে কোনও সন্দেহ নেই।

আজকে ওখানে যে অবস্থা দাঁড়িয়েছে তাতে ফরাক্কা ব্যারেজের ১০৯ 'টি বে'-এর মধ্যে ইউনিফ্রম ফলো না থাকার ফলে বাম দিকের চাপ ক্রমশ কমে যাচ্ছে। বাম দিকে বিস্তীর্ণ এলাকায় প্রচুর পরিমানে চর পড়ে যাচ্ছে, ইঞ্জিনিয়ারিং পরিভাষায় যাকে বলে সোল্, সেই সোল পড়ে যাচ্ছে। ফলে আজকে ক্রমাগত বাম দিক থেকে নদীর স্রোত ঘুরে ডান দিকে যাচ্ছে। যার ফলে ৪৯টি বে বা লক্ গেটের ওপর প্রচন্ড পরিমানে চাপ বাড়ছে। আমি একথা সেদিনও বলেছিলাম, আজও খুবই দায়িত্ব নিয়ে বলছি যে, ফরাক্কা ব্যারেজ সত্যিই খুব বিপন্ন হয়ে পড়ছে এবং ভবিষ্যতে আরও বিপন্ন হয়ে পড়বে। বর্ষার সময়ে উত্তর দিক থেকে যখন ২৫ থেকে ৩০ লক্ষ কিউসেক জল নেমে আসে তখন তার প্রচন্ড চাপ ডান দিকের ৪০/৫০টি বে'র ওপর প্রচন্ড চাপ সৃষ্টি করে। এইভাবে দক্ষিণ দিকের এলাকার ব্যাপকভাবে ভাঙন সৃষ্টি করে এবং আমি বহু বার সেইসব এলাকাগুলির নাম করেছি। প্রায় ৯৪ কিলোমিটার মুর্শিদাবাদ জেলার ব্লক, ফরাক্কা ব্লক, সামসেরগঞ্জ, সুতি ১ নম্বর ব্লক, সুতি ২ নম্বর ব্লক, রঘুনাথগঞ্জ ১ নম্বর, ২ নম্বর ব্লক, লালগোলা ব্লক, রানি নগর ব্লক, ডোমকল, জলঙ্গী ব্লক, এইরকম ১১/১২টি ব্লক ক্ষতিগ্রস্ত হচ্ছে। উত্তর এবং পূর্বদিকের বিস্তীর্ণ এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং দক্ষিণদিকের ৯৪ কিলোমিটার এলাকা জুড়ে যে বিস্তীর্ণ ভাঙন হচ্ছে সেই ভাঙনের ফলে আজকে প্রায় ৩০ হাজার হেক্টর জমি গঙ্গা গর্ভে বিলীন হচ্ছে এবং গত ৮/১০ বছরে ২ হাজার হেক্টর জমি গঙ্গা গর্ভে বিলীন হয়েছে। পূর্বদিক জুড়ে এবং বাঁদিক জুড়ে যে চরগুলি সৃষ্টি হয়েছে সেই চরগুলি বাংলাদেশে চলে গেছে এবং ইন্টারন্যাশনাল বাউন্ডারি ওখানে পরিবর্তিত হয়ে যাচ্ছে। এই অবস্থার ফলে ১৯৭৮ সালে এই যে ভূমি ক্ষয় হচ্ছে। এটাকে কি করে প্রতিকার করা যায় তারজন্য একটা কমিটি গঠিত হয় সেন্ট্রাল ওয়াটার কমিশনের মেম্বার প্রীতম সিং-এর নেতৃত্বে। তিনি ১৯৮০ সালে যে রিপোর্ট পেশ করেন তাতে তিনি বলেন, ফরাক্কা ব্যারেজের আপস্ট্রিমে, তার দক্ষিণদিকের ৯৪ কিলোমিটার বাঁচাতে গেলে কমপক্ষে সেদিনের হিসাব মতো ২৯০ কোটি টাকা থেকে ৩২০ কোটি টাকা দরকার। আর আজকের বাজার দর অনুযায়ী সেই খরচ গিয়ে দাঁড়াবে ৫০০ কোটি টাকা। আমি বার বার এই কথা বলেছি যে আজকে ফরাক্কা, গঙ্গা, পদ্মা এবং ভাগীরথীর ভাঙনের ফলে দেখা যাচ্ছে বছর বছর জাতীয় সড়কের বিস্তীর্ণ এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে, রেল স্টেশন ক্ষতিগ্রস্ত হচ্ছে, ব্যারেজের ফিডার ক্যানেলের ক্ষতিগ্রস্ত হচ্ছে। ২৫ হাজার মানুষ গৃহহীন হয়েছে, বহু স্কুল বাড়ি নষ্ট হয়েছে, সরকারি ভবন নষ্ট হয়েছে। সেই কারণে এই দায়িত্ব এককভাবে পশ্চিমবঙ্গ সরকারের উপর বর্তায় না, Central Government must take on us, must take the responsibility. এই কথা বার বার বলে এসেছি এবং সেইজন্য ১৯৮০ সালে একবার তদানীন্তন সেচ মন্ত্রী শ্রী প্রভাস রায়ের নেতৃত্বে একটি প্রতিনিধিদল দিল্লিতে গিয়েছিলেন। তারপর ১৯৮২ সালে তদানীন্তন সেচ মন্ত্রী ননী ভট্টাচার্যর নেতৃত্বে একটা সর্বদলীয় কমিটি শ্রীমতী ইন্দিরা গান্ধীর সঙ্গে সাক্ষাৎ করেছিলেন। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় এইকথা বারবার বলেছেন যে ৩০০/৪০০ কোটি টাকা একসঙ্গে না দেওয়া যায় অর্থাৎ যদি দেওয়া সম্ভব না হয়—আমাদের মুখ্যমন্ত্রীর প্রস্তাব অনুসারে আমি প্রধানমন্ত্রী

শ্রী রাজীব গান্ধীর কাছে এবং কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রীর কাছে গিয়ে বলে এসেছি—অন্তত প্রতি বছর আমাদের ১৫/২০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিক এবং এই টাকা দেওয়া কেন্দ্রীয় সরকারের কর্তব্য। আমরা সকলেই জানি, পশ্চিমবঙ্গ সরকার তাঁর সীমিত বাজেটের মধ্যে প্রতি বছর ফরাক্কা, গঙ্গা, পদ্মা, ভাগীরথীর ভাঙনের জন্য আড়াই থেকে ৩ কোটি টাকা এবং অন্যান্য নদীর ভাঙনের জন্য দেড় থেকে ২ কোটি টাকা অর্থাৎ মোট ৫ কোটি টাকা খরচ করে থাকে। সেইজন্য আজকে মাননীয় সদস্য শ্রী আবুল হাসনাৎ খান এবং শীশ মহম্মদ প্রমুখ সদস্যরা যে প্রস্তাব এনেছেন আমি তাঁদের সঙ্গে সহমত। শুধু মুর্শিদাবাদ জেলা নয়, মালদা জেলাতেও ব্যাপকভাবে ভাঙন হচ্ছে। ফরাক্কা ব্যারেজ অথরিটির যে দায়িত্ব ছিল সেই দায়িত্ব তাঁরা ঠিকমতো পালন করেনি। শিমুলতলায় ব্যাপকভাবে ভাঙন হচ্ছে, ময়নাপুর নষ্ট হচ্ছে, মানিকচক নষ্ট হচ্ছে। সেই দায়িত্ব পালন করার জন্য আজকে বামফ্রন্ট সরকার কোটি কোটি টাকা ব্যয় করে চলেছেন। সেইজন্য আজকে আমরা যে দাবি করছি প্রতি বছর বছর ১৫/২০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের দেওয়া দরকার সেই দাবি আদায়ের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যাওয়ার যে সর্বদলীয় কমিটির প্রস্তাব সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি।

[4-20—4-30 P.M.]

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার উত্থাপিত যে মোশন তাতে কোনও বিরোধিতা হয় নি, এই কারণে আমি সবাইকে ধন্যবাদ জানাচ্ছি যাঁরা সমর্থন করেছেন। আমি আশা করি এই সভার সমস্ত সদস্যই এটা সমর্থন করবেন। মাননীয় বীরেন মৈত্র মহাশয় দুটি সংশোধনী দিয়েছেন আমি সে দুটি গ্রহণ করেছি এবং সভায় অনুমোদনের জন্য রাখছি। আমি আমার বক্তব্য রেখেছি, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। আমরা একসঙ্গে একই কণ্ঠে বলব যে গঙ্গার ভাঙন রোধ করার জন্য কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে। এর জন্য একটি সর্বদলীয় কমিটি গঠিত হবে এবং সেই কমিটি নিয়ে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলব এবং প্রধান মন্ত্রীর সঙ্গে দেখা করবার চেষ্টা করব এবং আমাদের দাবি আদায়ের চেষ্টা করব। এই প্রস্তাবকে সবাই সমর্থন করেছেন, সেজন্য সবাইকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি কি বীরেন মৈত্র মহাশয়ের অ্যামেন্ডমেন্টগ্রহণ করছেন?

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** হ্যাঁ, গ্রহণ করেছি।

The motions of Shri Birendra Kumar Maitra that—

1. In para 3, line 2, for the figure and word "২ কিলোমিটার" the figure and word "৪ কিলোমিটার" be substituted.

2. In para 3, line 3, after words "চরম সংকটাপন্ন" the following be added: "সরকারি হিসাবমত ৭০ (সত্তর) স্কোয়ার কিলোমিটার ভূমি গঙ্গাগর্ভে বিলীন হয়েছে। এই প্রকার ভূমিক্ষয় অব্যাহত থাকলে গঙ্গানদী, কালিন্দী অথবা পাগলা নদীর মিলিত এবং উক্ত খাতে প্রবাহিত হয়ে অদূর ভবিষ্যতে ফরাক্কা ব্যারেজকে সম্পূর্ণ করে দেওয়ার আশঙ্কা আছে।" was then put and agreed to.

The motion of Shri Abul Hasnat Khan, as amended, "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, ফরাক্কা ব্যারেজ নির্মানোত্তর পটে, গঙ্গা নদীর উপকূলের ব্যাপক ভাঙ্গনের ফলে এক ভয়াবহ পরিস্থিতির উদ্ভব ঘটেছে;

ফরাক্কা ব্যারেজ নির্মিত হওয়ার পর ফরাক্কা ব্যারেজের নিচে গঙ্গা নদীর পূর্বেকার সক্রিয় ও অধিক জলবাহী বাম খাতটি ক্রমে মজে গিয়েছে। গঙ্গা নদীর স্রোতধারাকে ডান দিকে প্রবাহিত করাবার জন্য প্রায় অর্ধেক সংখ্যক গেট প্রায় সমস্ত সময়ে বন্ধ রাখার কারণে ব্যারেজের নিচে বাম দিকে নদী প্রায় পাঁচ ভাগের তিন ভাগ অংশ চড়া পড়ে বন্ধ হয়ে গিয়েছে। বর্ষার সময়ে মূল গঙ্গা নদী হয়ে বয়ে আসা ২৫/২৬ লক্ষ কিউসেক জলরাশি এই অপেক্ষাকৃত অল্প পরিসর খাতে প্রবাহিত হবার অনিবার্য ফলশ্রুতি হিসাবে প্রচন্ড ভূমিক্ষয় হচ্ছে। মুর্শিদাবাদ জেলার কয়েকটি শহরের এক বৃহৎ অংশ বহু গ্রামের মূল্যবান ভূ-সম্পত্তি, ঐতিহ্যবাহী আম ও লিচুর বাগিচা ইত্যাদি আজ ধ্বংসের মুখে। এরই মধ্যে মুর্শিদাবাদ জেলার গঙ্গা নদীতটের ৯৪ কিলোমিটার দীর্ঘ পথের বিস্তীর্ণ জনপথ নদীগর্ভে বিলীন হয়েছে এবং আরও নতু নতুন এলাকার ধ্বংস লীলার আশঙ্কা দেখা দিয়েছে। এ পর্যন্ত প্রায় ত্রিশ হাজার হেক্টর জমি নদীগর্ভে চলে গিয়েছে যার মধ্যে ১৯৭৯ সাল থেকে ১৯৮৭ সাল পর্যন্ত সময়ে বিলীন জমির পরিমাণ ১৭০৫ হেক্টর। গত দুই দশকে নদীতীর ৭ কিলোমিটার ভিতরে চলে এসেছে। যার ফলে ফরাক্কা ফিডার ক্যানেল, রেলপথ ও জাতীয় সড়ক বিপন্ন এমন কি প্রায় ১৬০ কোটি টাকা ব্যয়ে নির্মিত মূল ফরাক্কা ব্যারেজের অস্তিত্বও প্রচন্ড বিপদের সম্মুখীন;

ফরাক্কা ব্যারেজের উজানে মালদা জেলায় গঙ্গা নদীর পাড় গত কয়েক বছরে ক্রমশ ক্ষয়গ্রস্ত হয়ে বামদিকে প্রায় ৪ কিলোমিটার সরে গিয়েছে। ফলে ঐ এলাকার অনেক গ্রাম সম্পূর্ণ নিশ্চিহ্ন হয়েছে বা চরম সংকটাপন্ন। সরকারি হিসাবমতো ৭০ স্কোয়ার কিলোমিটার ভূমি গঙ্গাগর্ভে বিলীন হয়েছে। এই প্রকার ভূমিক্ষয় অব্যাহত থাকলে গঙ্গানদী কালিন্দী অথবা পাগলা নদীর সহিত মিলিত এবং উক্ত খাতে প্রবাহিত হয়ে অদূর ভবিষ্যতে ফরাক্কা ব্যারেজকে সম্পূর্ণ অকেজো করে দেওয়ার আশঙ্কা আছে;

এই নদী ভাঙ্গনের ফলে প্রায় ২৫ সহস্রাধিক দরিদ্র পরিবার বাস্তুচ্যুত হয়ে অবর্ণনীয় দুর্গতির মধ্যে পড়েছেন এবং আরও বহু পরিবার বাস্তুচ্যুত হবার আশঙ্কায় দিন কাটাচ্ছেন। বহু বিদ্যালয় ও সরকারি অফিস ভবন এবং পাকা সড়কের প্রভূত ক্ষতি হয়েছে;

মুর্শিদাবাদ জেলার নিমতিতার কিছু দূরেই এই নদীই ভারত ও বাংলাদেশের আন্তর্জাতিক সীমানা। এই ভাঙ্গনের ফলে অবক্ষয়িত ভূমি নদীর অপর পাড়ে যে চর সৃষ্টি করছে তার মধ্যে বেশির ভাগই বাংলাদেশের সীমানার মধ্যে। আরও বিপজ্জনক বিষয় হল যে রঘুনাথগঞ্জ-২ ব্লকের ফাদিলপুরের কাছে পদ্মা (গঙ্গা) ও ভাগীরথী নদীর দূরত্ব মাত্র সতেরশ মিটার এসে গিয়েছে এবং আশঙ্কা দেখা দিয়েছে যে ভবিষ্যতে এই দুই নদী একই খাতে বয়ে যাবে। পদ্মার বিপুল জলধারা অপেক্ষাকৃত স্বল্প পরিসর ভাগীরথী নদীতে প্রবাহিত হলে মুর্শিদাবাদ সহ ভাগীরথী নদীর উভয় পার্শ্বে জেলাগুলিতে প্লাবন দেখা দেবে এবং এক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হবে;

এই ভাঙনের ফলে ভাগীরথীর নদী দ্বারা বাহিত পলিমাটির পরিমাণ প্রচন্ডভাবে বৃদ্ধি পেয়েছে যা নদীর নাব্যতার উপর আঘাত হানছে এবং পশ্চিমবঙ্গ সহ পূর্বভারতের প্রাণকেন্দ্র কলকাতা তথা হলদিয়া বন্দরের অস্তিত্ব বিপন্ন হয়ে পড়েছে;

এই সভা লক্ষ্য করছে যে, এই ভূমিক্ষয়ের কারণ নির্ধারণ ও ভূমিক্ষয়রোধের উপায় উদ্ভাবনের জন্য পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৮ সালে কেন্দ্রীয় সরকারের এক বিশেষজ্ঞর নেতৃত্বে একটি কমিটি গঠন করেছিলেন। ১৯৮০ সালে এই কমিটি একটি প্রতিবেদন পেশ করে। এই সুপারিশ এখনও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন;

ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের পরামর্শক্রমে ধ্বংসের প্রবণতাসম্পন্ন সাঁকোপাড়া, পরাণপাড়া, দুর্গাপুর, বাজিতপুর এলাকার জন্য এবং ঐ অঞ্চলের জাতীয় সড়ক ও রেলপথের রক্ষার জন্য রাজ্য সরকার ১১.৯৫ কোটি টাকার একটি প্রকল্প রচনা করেন। কিন্তু এই পরিকল্পনা ও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন;

পশ্চিমবঙ্গ বিধানসভা বিভিন্ন সময়ে এই ব্যাপারে গভীর উদ্বেগ প্রকাশ করেছে। এমন কি বিধানসভায় গৃহীত একটি সর্বসম্মত প্রস্তাবের পরিপ্রেক্ষিতে ১৯৮০ সালে বিধানসভার সদস্যদের একটি সর্বদলীয় প্রতিনিধি দল তৎকালীন প্রধানমন্ত্রী ও ভারত সরকারের আরও কয়েকজন মন্ত্রীর সঙ্গে দেখা করেন এবং অন্যান্য বিষয়ের সঙ্গে এই বিষয়টির প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেন যাতে কেন্দ্রীয় সরকার অবিলম্বে প্রয়োজনীয় অর্থের সংস্থান ও অন্যান্য ব্যবস্থা গ্রহণ করেন;

এই সভা দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকারের পক্ষে এই ব্যাপারে কোনও কার্যকর পদক্ষেপ গ্রহণ করার লক্ষণ আজও দেখা যায় নি;

এই সভা মনে করে যে, গঙ্গার উপকূলে ভাঙ্গনে ইতিমধ্যে পশ্চিমবঙ্গের প্রভূত ক্ষতি হয়েছে এবং আরও ব্যাপক ক্ষতির আশঙ্কা বিদ্যমান তাই অবিলম্বে কার্যকর সামগ্রিক ব্যবস্থা গ্রহণ করা একান্তভাবে অপরিহার্য;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে যে, কেন্দ্রীয় সরকার যেন অবিলম্বে বিষয়টির গুরুত্ব যথাযথ বিবেচনা সাপেক্ষে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করেন;

এই সভা সেই সঙ্গে আরও প্রস্তাব করছে যে প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীর সাথে দেখা করে সমগ্র বিষয়টি গুরুত্বের সাথে তুলে ধরার জন্য এই বিধানসভার সদস্যদের একটি সর্বদলীয় প্রতিনিধি দল পাঠানো হোক।" was then put and carried.

Motion under rule 185 regarding alleged irregularities in the Civic poll of Howrah.

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now, Shri Supriya Basu please move your motion.

**Shri Supriya Basu :** Sir, I beg to move that "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে গত ৫ই মার্চ ১৯৮৯ তারিখে হাওড়া কর্পোরেশন নির্বাচনে বামফ্রন্ট ও সংখ্যাগরিষ্ঠ শাসকদলের পক্ষে কোনও জনমত না থাকার কারণে ক্ষমতাসীন উক্ত সংখ্যাগরিষ্ঠদলের দ্বারা প্রশাসনিক শক্তি ব্যবহার করে হাজার হাজার ভোটারের নাম ভোটার লিস্ট থেকে বাদ দিয়ে ভূয়া ভোটারের নাম সংযোজন করে ভোটার লিস্ট তৈরি করা হয়েছিল এবং সাধারণ ভোটারের ভোটদানে অসুবিধার জন্য, বহু বুথ অন্যায়ভাবে স্থানান্তরিত করা হয়েছিল;

এই সভা আরও লক্ষ্য করছে যে, উক্ত নির্বাচনের দিন পশ্চিমবঙ্গে ক্ষমতাসীন দলের নির্দেশে পুলিশ প্রশাসন সম্পূর্ণ নীরব দর্শকের ভূমিকায় থাকায় উক্ত গরিষ্ঠ শাসক দল ও বামফ্রন্ট সরকারের সমর্থকেরা লাঠি, রড, বোমা, পিস্তল নিয়ে কংগ্রেস প্রার্থী ও কর্মীদের দৈহিক আঘাত করে, ভয় দেখায় এবং নির্বাচকমন্ডলীর উপর দৈহিক নির্যাতন করে যার ফলে বেশ কিছু সংখ্যক ভোটার ভোটদানে অংশগ্রহণে বঞ্চিত হন;

এই সভা আরও লক্ষ্য করছে যে, বিধায়ক শ্রী অম্বিকা ব্যানার্জিকে হত্যার ষড়যন্ত্র ও চক্রান্তে লিপ্ত বামফ্রন্টের কর্মীরা কংগ্রেসকর্মী গৌতম বসু এবং রামদেও সিংকে হত্যা করেছে;

অতএব এই সভা পশ্চিমবঙ্গের রাজনীতি সচেতন মানুষের সাথে এই নির্বাচনকে 'প্রহসন' আখ্যা দেবার দাবি জানাচ্ছে এবং নির্বাচনের দিন কংগ্রেসকর্মী গৌতম ও রামদেও সিংয়ের হত্যার বিচার বিভাগীয় তদন্ত করার ও নির্বাচনকে বাতিল বলে ঘোষণা করে নতুন নির্বাচনের দাবি জানাচ্ছে।"

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় অশোক ঘোষ, অম্বিকা ব্যানার্জি এবং শ্রী সুপ্রিয় বোস মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের বিরোধিতা করে

আমি আমার বক্তব্য রাখছি। প্রথমেই প্রস্তাবের মধ্যে একটা জায়গায় বলা হয়েছে যে অম্বিকা বাবুকে হত্যার ষড়যন্ত্র করা হয়েছিল এবং বামফ্রন্টের কর্মীরাই তা করেছিলেন। অম্বিকা বাবু আমাদের হাওড়ার মধ্যে অত্যন্ত ভাল এবং ভদ্র লোক, বয়স হয়েছে প্রবীণ এবং সোবার এবং খেলাধূলাতেও খুব স্মার্ট। তারজন্য হাওড়ার লোকরা অম্বিকাবাবুকে শ্রদ্ধাও করেন। কাজেই হঠাৎ অম্বিকাবাবুকে কেন হত্যার ষড়যন্ত্র করা হল এটা যুক্তির মধ্যে খুঁজে পাওয়া যাচ্ছে না। দ্বিতীয় ব্যাপার নির্বাচন হচ্ছে, অম্বিকাবাবু, মৃত্যুঞ্জয়বাবু অশোকবাবু, সুপ্রিয়বাবু যাঁরা নির্বাচনের বিভিন্ন কেন্দ্রে ঘোরাঘুরি করছিলেন এবং সেদিন আমিও আমার কেন্দ্রে ঘোরাঘুরি করছিলাম, আমাদের কারও উপর আক্রমণ হল না, হঠাৎ অম্বিকা বাবুর উপর কেন আক্রমণ হল ঠিক বুঝতে পারছি না। হয়ত সেই সময় যেটা আমরা শুনেছি যে আমাদের বামফ্রন্টের কর্মীদের সঙ্গে সমাজবিরোধীদের একটা সংঘর্ষ হয়। তিনি ঘুরতে ঘুরতে সেখানে এসে পড়েন। এর ফলে হয়ত কিছু হয়েছিল, অম্বিকা বাবুকে আক্রমণ করা হয়েছিল এটা ঠিক নয়। আর গৌতম বসুর মৃত্যুটা খুবই মর্মান্তিক, গৌতমের মৃত্যুর ব্যাপার নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দিয়েছিলেন, সিকিউরিটি গার্ডের গুলিতে তার মৃত্যু হয়েছে। যাই হোক তদন্ত হয়েছে, মৃত্যুটা মর্মান্তিক এ কথা সকলেই স্বীকার করবেন।

এরপর এই প্রস্তাবের একটি জায়গায় বলা হয়েছে যে, শাসকদলের পক্ষে কোনও জনমত না থাকায় প্রশাসনকে ব্যবহার করে হাজার হাজার ভোটারের নাম ভোটার লিস্ট থেকে বাদ দিয়ে ভুয়া ভোটারের নাম ঢোকানো হয়েছে। এই অভিযোগ মোটেই সত্য নয়। তার কারণ, হাওড়া মিউনিসিপাল কর্পোরেশনে গত পাঁচ বছর ধরে যারা অ্যাডমিনিস্ট্রেশনে রয়েছেন তারা অনেকগুলো উল্লেখযোগ্য কাজ করেছেন। যেমন, তারা সেন্ট্রাল ভ্যাল্যুয়েশন বোর্ডের নীতি অনুযায়ী ট্যাক্স করছেন। ঐ সেন্ট্রাল ভ্যালুয়েশন নিয়ম অনুযায়ী আজকে সেখানে ২০ পারসেন্ট পিপলকে ট্যাক্স দিতে হচ্ছে না এবং যা দিতে হচ্ছে তা নামমাত্র। ৬০ পারসেন্ট লোকের ট্যাক্স যা ছিল তাই রয়েছে। মাত্র ২০ পারসেন্ট লোক সেখানে ট্যাক্স দিচ্ছেন এবং তাদের পেয়িং ক্যাপাসিটি রয়েছে বলেই তা দিতে হচ্ছে। হাওড়া জেলায় বড় বড় বাড়িঘর হয়েছে এবং একদল মানুষের হাতে প্রচুর টাকা-পয়সা এসেছে। আজকে হাওড়া টাউন এবং তার আশপাশ অঞ্চলে প্রচুর বাড়িঘর তৈরি হয়েছে এবং তাদের উপর ট্যাক্সটা চেপেছে, অন্য কারোও উপর নয়। হাওড়ার শরৎসদন এটা হাওড়া মিউনিসিপল কর্পোরেশনের মধ্যে একটি ভাল কাজ হয়েছে। বিভিন্ন সময়ে আমরা প্রস্তাব করেছিলাম যে, হাওড়ায় "শরৎসদন" হোক, কারণ এক সময়ে শরৎবাবু হাওড়ায় ছিলেন, ভাল ভাল বই লিখেছেন এবং বহু দিন তিনি হাওড়া মিউনিসিপ্যালিটির সঙ্গে যুক্ত ছিলেন। তৃতীয়ত এবারে পদ্মপুকুর ওয়াটার প্রোজেক্টের মাধ্যমে হাওড়ার বিভিন্ন জায়গায় জল পৌঁছে গেছে। এই তিনটি কাজের জন্য হাওড়া মিউনিসিপল কর্পোরেশনের অ্যাডমিনিস্ট্রেটর পদের জন্য তারা জনসাধারণের সমর্থন চেয়েছিলেন এবং সেটা তারা পেয়েছেন। এই যে গণতন্ত্রের কথা বলা হচ্ছে, সেক্ষেত্রে মৃত্যুঞ্জয়বাবু, অম্বিকাবাবু জানেন যে, ১৯৬৬ সালে প্রথম হাওড়া মিউনিসিপল কর্পোরেশনের নির্বাচন হয়।

সেই নির্বাচনে আমিও ২৩নং ওয়ার্ড থেকে কমিশনার হিসাবে নির্বাচিত হয়েছিলাম। তখন যুক্তফ্রন্ট সরকারের আমল। সেই নির্বাচনে কংগ্রেস পরাজিত হল। সেই সময় বালির মেম্বারদের পক্ষ থেকে কেস করা হয়েছিল এবং তারফলে গোটা ইলেকশনটা নাল অ্যান্ড ভয়েড হয়ে গিয়েছিল। তারপর থেকে হাওড়া মিউনিসিপ্যালিটিতে নির্বাচিত বোর্ড ছিল না, অ্যাডমিনিস্ট্রেটর বসানো হয়েছিল। আজকে সেখানে বামফ্রন্ট সরকারই গণতন্ত্র প্রতিষ্ঠিত করেছেন। সেখানে ১৯৮৪ সালে জুলাই মাসে সেখানে নির্বাচন হয়েছিল এবং ১৯৮৯ সালের মার্চ মাসে আবার সেখানে নির্বাচন হয়েছে। অর্থাৎ পাঁচ বছরের মধ্যে দুবার সেখানে নির্বাচন করেছেন বামফ্রন্ট সরকার। কাজেই গণতন্ত্রকে খর্বের জন্য নয়, গণতন্ত্রকে রক্ষার জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। সেইজন্য অশোকবাবুদের প্রস্তাবের আমি বিরোধিতা করছি।

[4-30—4-40 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুপ্রিয় বসু, অম্বিকা ব্যানার্জি এবং আমি ১৮৫-এ যে মোশন এনেছি—হাওড়া কর্পোরেশনের নির্বাচনের রিগিং হয়েছে, এই নির্বাচন বাতিল করা হোক। এই পরিপ্রেক্ষিতে আমি দু-একটা কথা বলতে চাই। আমার আগে এই বিধানসভার শুধু নয়, হাওড়ার অত্যন্ত সজ্জন ব্যক্তি সত্যেন ঘোষ মহাশয় বললেন। ওঁনার জন্য আমার দুঃখ হয়। শুধু বামফ্রন্ট সরকারকে সমর্থন করতে হয় তাই করলেন। ১৯৮৪ সালের নির্বাচনে হাওড়ায় ফরোয়ার্ড ব্লক একটা সিটও পায় নি, এবারের নির্বাচনে ফরোয়র্ড ব্লক একটা মাত্র সিটও পায়নি, নস্যাৎ হয়ে গেছে। সমর্থন করতে হবে, তাই তিনি সমর্থন করেছেন। এবারের নির্বাচন কি ভাবে হল? গণতন্ত্রের সলিল সমাধি ঘটিয়ে, গণতন্ত্রের উপর বলাৎকার করে, গণতন্ত্রকে ধর্ষণ করে স্বদেশ চক্রবর্তীর মেয়র রূপে অভিষেক করা হল অত্যন্ত সুপরিকল্পিত ভাবে। মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য রাইটার্স বিল্ডিংসে বসে ব্লু-প্রিন্ট তৈরি করে এই নির্বাচন করালেন। উনি জানতেন যে জনসাধারণ আর ওনাদের সঙ্গে নেই। বিগত ৫ বছরের ইতিহাসের সেটা প্রমাণ করে দিয়েছে। হাওড়া কর্পোরেশনে যাঁরা ক্ষমতায় ছিলেন তাঁরা ১৯৭৭ সাল থেকে পেছনের দরজা দিয়ে, ১৯৮৪ সালে সুলতান সিং-এর মদতে ঘরের আলো নিভিয়ে একটা সিটে জিতে গেলেন। উনি বুঝতেন এই নির্বাচনে একটা সিটের সংখ্যাধিক্যের জোরে ওনারা পারবেন না। তাই কমরেড বুদ্ধদেব বাবু ব্লু প্রিন্ট তৈরি করে কমরেড স্বদেশ চক্রবর্তীর সহায়তায় গণতন্ত্রকে বলাৎকার করে, ধর্ষণ করে এই নির্বাচনে জয়ী হলেন। তাই আমি এই নির্বাচন বাতিল করার দাবি জানাচ্ছি। স্যার, জাল ভোটার তৈরি করা হয়েছে। জাল ভোটারলিস্ট তৈরি করা হয়েছে। স্যার, কিভাবে তৈরি হয়েছে দেখুন। ১৯৮৪ সালে সেই জায়গায় যে ভোটার ছিল ৫ বছরের নিশ্চয়ই সেখানে ভোটার বাড়বে। ১৯৮৪ সালে যাদের বয়স ১৪-১৫ বছর ছিল তাদের ৫ বছর ধরে নিশ্চয়ই ১৮-১৯ হবে। স্যার, প্রতিটি কংগ্রেস ওয়ার্ডে ভোটার লিস্ট যা ছিল সেটা প্রতিটি ওয়ার্ডে ভোটার কমে গেল। যেমন ১ নম্বর ওয়ার্ডে ১৯৮৪ সালে ভোটার ছিল ১১,০৪২ জন, ১৯৮৯ সালে সেটা এসে দাঁড়ালো ১১,১৪৫ জন। ৫ বছরে মাত্র কয়েকটি ভোট বাড়লো। ১০ নম্বর ওয়ার্ডে

১৯৮৪ সালে ভোটার ছিল ১১,৫২৩ জন আর ১৯৮৯ সালে সেটা দাঁড়িয়েছে ১১,৪৭২ জন। ৫ বছরে কয়েকটি ভোট কমে গেল। প্রতিটি কংগ্রেস ওয়ার্ডে এইভাবে কম ভোটার বেড়েছে। আমার কাছে সমস্ত ভোটার লিস্ট আছে, আমি সব বলে দিতে পারতাম, কিন্তু আমার সময় খুব অল্প তাই আর পড়ছি না। অন্য দিকে যে সমস্ত সি.পি.এম. ওয়ার্ড আছে যেমন ৪৬-৪৭-৪৮-৪৯ নং ওয়ার্ডে বিপুল পরিমাণ ভোটার বেড়েছে। ৪৬ নং ওয়ার্ডে ১৯৮৪ সালে ভোটার ছিল ১৩,৯৮৬ জন সেখানে ১৯৮৯ সালে ভোটারের সংখ্যা দাঁড়িয়েছে ১৬,০৯৯ জন। অর্থাৎ ৫ বছরে কয়েক হাজার ভোটার বেড়েছে। ৪৭ নং ওয়ার্ডে ১৯৮৬ সালে ভোটারের সংখ্যা ছিল ১৬,৭৭৯ জন, সেখানে ১৯৮৯ সালে ভোটারের সংখ্যা দাঁড়িয়েছে ২০,৫২২ জন। অর্থাৎ কংগ্রেস ওয়ার্ডে ভোটার বেড়ে গেলে কংগ্রেস জিতে যেতে পারে সেই কারণে সেই সমস্ত ওয়ার্ডে ভোটার কমিয়ে দেওয়া হল। স্যার, যাঁরা হাওড়া থেকে কলিকাতায় আসে বা অন্যান্য জায়গায় যেতে যে ফেরিঘাট আছে সেখানে কোনও বসতিস্থান নেই। এটা সারা পশ্চিমবাংলার মানুষ জানে যে এখানে কোনও বসতিস্থান নেই। এখানে এই ফেরিঘাটে জাল ভোটারের নাম তুলে দেওয়া হয়েছে। আমি এই ব্যাপারে বার বার এস.ডি.ও-কে বলেছি, ডি.এম-কে বলেছি যে ফেরিঘাটে কোনও বসতিস্থান নেই, এখানে ৩০০ ভোটারের নাম রাখা হয়েছে। কিন্তু কিছু হয় নি। লগন দেও সিং দিতে গেল। স্যার, বুথ পরিবর্তন করা হয়েছে। এক জায়গার বুথ অন্য জায়গায় সরিয়ে নিয়ে যাওয়া হয়েছে। নিজেদের সুবিধা মতো যেখানে সি.পি.এম-এর পকেট যেখানে সি.পি.এম-এর ডেল সেখানে বুথ তুলে নিয়ে যাওয়া হয়েছে। সেখানে জ্যোতিবাবু বিবৃতি দিয়ে কি বললেন? অবাঙালীদের ভোট আমাদের দিকে এসেছে। অবাঙালীদের ভোট হচ্ছে ২ নং ওয়ার্ড থেকে শুরু করে জি.টি.রোডের ৩৫ নং ওয়ার্ড পর্যন্ত। এই সমস্ত ভোটারদের মধ্যে সন্ত্রাস সৃষ্টি করে তাদের ঘর থেকে বেরোতে দেওয়া হয় নি। নন-গেজেটেড পুলিশ ও সি.পি.এম গুন্ডারা সন্ত্রাস সৃষ্টি করে সমস্ত বুথ গুলি ক্যাপচার করে রাখল। স্যার, আপনি দেখেছেন যে দিন ভোট হয়েছে সেই দিন কি ভাবে ভোট হয়েছে। সেই দিন প্রতিটি সংবাদপত্রে আমরা কি দেখেছি? হাওড়া পুরভোট উত্তরে হাঁঙ্গামা কংগ্রেস বিধায়ক, প্রার্থী আহত কর্মী গুলিবিদ্ধ লাঠি, গ্যাস, বোমা মৃত্যু। অন্য একটা ইংরাজি কাগজে লিখেছে—সি.পি.এম ভিক্টরি বাই ভায়োলেন্স। প্রতিটি সংবাদপত্র যেভাবে বলেছে সেইভাবে ওনারা ভোট করেছেন। মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় কিভাবে ভোটে কারচুপি করেছেন তার আরও একটা নজীর আমি দিই। স্যার, হাওড়া কর্পোরেশনে যে ভোট হল সেখানে যে ভোটার আছে এবং সেই অনুযায়ী যে বুথ আছে তার জন্য ৩২৮০ জন প্রিসাইডিং অফিসার এবং পোলিং অফিসার প্রয়োজন। এই হাওড়া জেলায় ৬ থেকে সাড়ে ৬ হাজার সরকারি কর্মচারী আছে। এই ৩২০০ জন অফিসার হাওড়ার সরকারি কর্মচারিদের থেকে নেওয়া হল না। কোথা থেকে নেওয়া হল? রাইটার্স বিল্ডিংস থেকে লিস্ট করে দেওয়া হল কাকে কাকে হাওড়ার নির্বাচনে পাঠানো হবে। কো-অর্ডিনেশন কমিটির পান্ডাদের সেখানে পোলিং অফিসার করে পাঠানো হল। তারা সেখান থেকে গিয়ে গঙ্গার ওপারে গিয়ে ভোট করে এল। হাওড়ার ৬৫০০ সরকারি কর্মচারী আছে, সেখানে এস.ই.বি-র কর্মচারী রয়েছে, বালি মিউনিসিপ্যালিটির

কর্মচারী রয়েছে এবং অন্যান্য সরকার সংস্থার কর্মচারী রয়েছে তাদের বাদ দিয়ে এই সমস্ত কর্মচারিদের কাজে না লাগিয়ে আপনারা রাইটার্স বিল্ডিং থেকে যারা আপনাদের তাবেদার, যারা আপনাদের মোসায়েবী করে সেই সমস্ত কো-অর্ডিনেশন কমিটির লোক দিয়ে আপনারা নির্বাচন করেছেন।

স্যার, এই নির্বাচন শুধু পুলিশ অফিসার দিয়ে নয়, প্রিসাইডিং অফিসার দিয়ে নয়, হাওড়ার বড় বড় পোস্টের যে সমস্ত পুলিশ অফিসার ছিল তাদের নিয়ে আসা হয়েছে। তবে ঐ নির্বাচনে নিয়ে আসা হয়নি একমাত্র কমরেড [***] যাঁর গায়ে দাগ লেগে গিয়েছিল ১৯৮৪ সালে। এঁকে ছাড়া অন্য সবাইকে ডি.আই.জি—প্রেসিডেন্সি রেঞ্জ, ডি.আই.জি.সদর রেঞ্জ, ডি.আই.জি.-রেল ডি.আই.জি. ট্রাফিক নিয়ে আসা হয়েছিল। এঁদের পাশে কন্ট্রোলে বসে, রাইটার্স বিল্ডিংসের কন্ট্রোলে বসে ব্লু প্রিন্ট তৈরি করেছেন বুদ্ধদেব বাবু, আর মাঝে মাঝে জিজ্ঞাসা করেছেন, বুথ রিগিং ঠিকমতো হচ্ছে তো? ঐ সমস্ত অফিসার্স তাঁকে বলেছিলেন সব ঠিকঠাক হয়েছে। স্যার, ওঁরা এইভাবে ওখানে গিয়ে হাওড়া কর্পোরেশনের নির্বাচনকে ধ্বংস করেছেন। নির্বাচনের আগের দিন অল পার্টি মিটিং হয়েছে ডি.এম. এর উপস্থিতিতে। নির্বাচনের আগের দিন দুজন করে লাঠিধারী হোমগার্ড দেওয়া হয়েছে। সি.পি.এম. এর যারা ক্যাডার তাদের হোমগার্ডের ফেট্টি বেঁধে, হাতে লাঠি দিয়ে প্রত্যেকটি বুথে দিয়ে দেওয়া হয়েছে। কংগ্রেসিরা সারা রাজ্যে মার খাচ্ছে, ওখানে ভোটের দিন শুধু কংগ্রেসিরা মার খায় নি, নির্বাচনে যাঁরা ভোটাধিকার প্রয়োগ করতে গিয়েছিলেন, যে সমস্ত ভোটার ভোট দেবার জন্য গিয়েছিলেন তাঁদের পর্যন্ত মারা হয়েছে। ভোটাররা এই গুন্ডাদের হাত থেকে রেহাই পান নি। এদের হাতে ব্যাপক জালিয়াতি হয়েছে। ব্যাপক জালিয়াতি হয়েছে ২নং ওয়ার্ড, ৬নং ওয়ার্ড, ১৭নং ওয়ার্ড এবং ৩৫ নং ওয়ার্ডে। ৩৫নং ওয়ার্ডের প্রার্থীকে বার করে দেওয়া হয়েছে। স্যার, ৩৫ নং ওয়ার্ড অত্যন্ত গুরুত্বপূর্ণ ওয়ার্ড। সাহেব রাজা সিং এখানকার কাউন্সিলার ছিলেন এক সময়ে। ৩৫ নং ওয়ার্ডে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবসু ভি.পি.সিংকে নিয়ে মিটিং করেছিলেন। তাঁর সাথে একটা আপোষ হয়েছিল এবং সেজন্য জনতা পার্টিকে একটা সিট দেওয়া হয়েছিল। একটা মাত্র প্রার্থী দিয়ে তারা সেখানে জিতে গেল। ফরোয়ার্ড ব্লক ৬টি আসনে প্রার্থী দিয়ে তাঁরা পারলেন না। ভি.পি.সংকে একটা আসন দিতে হবে, তাঁকে বোঝাতে হবে—আমরা ভারতবর্ষের রাজনীতিতে তোমাদের সঙ্গে আছি—সেজন্য আমরা দেখলাম ৩৫ নং ওয়ার্ডের প্রার্থীর বাড়িতে বোম মারা হল। ঐ কেন্দ্রের প্রার্থীর ভাইকে অ্যারেস্ট করে পুলিশ জেলে দিল। তাঁর বাড়ি সার্চ করা হল। একমাস ধরে তিনি জেলের মধ্যে অ্যারেস্ট হয়ে রয়েছেন। গৌতম বসুকে ওরা খুন করল। ওরা ১০নং ওয়ার্ডের রামদেও সিংকে খুন করল। হাওড়া কর্পোরেশনের নির্বাচনে এই রকম জিনিস আমরা আগে কখনও দেখিনি। কংগ্রেস কর্মীদের রক্তে হোলি খেলেছে বামফ্রন্ট। হাওড়ার নির্বাচনে আমরা রক্তের হোলি দেখেছি। রামদেও সিংকে খুন করে খুনি আগাম হাইকোর্টে এসে বেল নিল। বেল নেবার পর

Note : [**] [ Expunged as ordered by the chair]

আমরা দেখলাম যে, বেল অর্ডার দেওয়া হল সে গোলাবাড়ি থানা এলাকার বাইরে থাকবে, গোলাবাড়ি আউট। হাইকোর্টের অর্ডার সে গোলাবাড়ি থানা এলাকার বাইরে আমরা পরের দিন দেখলাম, স্বদেশ চক্রবর্তীর যেদিন মেয়র হিসাবে অভিষেক হল, সেদিন প্রকাশ্যে সে থানা থেকে মিছিল নিয়ে এল। আমরা দেখলাম যার বিরুদ্ধে হাইকোর্টের অর্ডার আছে, সে পুলিশের চোখের সামনে ঘুরে বেড়াচ্ছে—স্বদেশ চক্রবর্তীকে মালা দিয়েছে। এর পরেও যদি গণতন্ত্রের ধর্ষণ না হয়ে থাকে, তাহলে কবে হয়েছে, বুদ্ধদেববাবু? হাওড়ার পঞ্চানন তলায় গৌতম খুন হল, আর রাইটার্স বিল্ডিংসে বসে জ্যোতিবাবু বললেন, নির্বাচনে এই রকম দু একটা বোমা পড়ে। আমি এই অর্বাচীনের এই কথার কি উত্তর দেব? ভন্ড মুখ্যমন্ত্রী গণতন্ত্রের নামাবলী গায়ে দিয়ে যদি নির্বাচনের সময়ে এই রকম অর্বাচীন ও মুর্খের মতো কথা বলেন, সেই মুর্খতার উত্তর আমি কি দেব? জনগণ এর উত্তর দেবে। আমি বুদ্ধদেববাবুকে বলি, আমরা নির্বাচন বাতিলের কথা বলছি, সাহস থাকে তো পুলিশকে ব্যারাকে রেখে আসুন, নতুন করে ওখানে নির্বাচনের ব্যবস্থা করুন। আপনারা আসুন, আমরা আসি, দেখি কে জয়লাভ করে?

(এই সময়ে লাল আলো জ্বলে উঠে এবং মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

[4-40—4-50 P.M.]

**মিঃ স্পিকার ঃ** সুলতান সিং এই কথাটা বাদ যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সুপ্রিয় বসু যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি কারণ এই ধরণের হাস্যকর প্রস্তাব উত্থাপিত হতে পারে এবং ওঁরা করতে পারেন বলে। ওঁদের নির্লজ্জতার একটা সীমা ছাড়িয়ে গেলেও যদি এটা সম্ভব হত, তাহলে বলার কিছু ছিল না। নির্বাচনে চরমভাবে বিপর্যস্ত হবার পরে তাঁদের কর্মীদের এবং তাঁদের জনগণের কাছে মনোবল বৃদ্ধি পাবার জন্যে যদি এটা করে থাকেন তাহলে বলার কিছু নেই। মাননীয় স্পিকার স্যার, আমি অশোকবাবুর বক্তৃতা শুনেছি। অশোকবাবু বিভিন্ন ওয়ার্ডের ভোটার তালিকার কথা বললেন। ওঁদের যেসব এলাকায় কাউন্সিলার ছিলেন সেইসব এলাকায় ভোটার কমে গেছে। তিনি বলেছেন আগের ভোটারের তুলনায় অনেক ভোটার বাদ পড়েছে। এটা ঠিকই যেসব জায়গায় ভূত ভোটার ছিল সেইসব জায়গায় ভূত ভোটার কাটা হয়েছে। তারপরে দ্বিতীয় নং বলেছেন যে বামপন্থী এলাকাগুলিতে ভোটারের সংখ্যা বেড়ে গেছে। বামপন্থী এলাকাতে বাড়বেই কারণ যেসব এলাকায় কংগ্রেসি এলাকা ছিল সেখানকার মানুষেরা দেখছে বামপন্থী কাউন্সিলর যেখানে এবং বামপন্থী অধ্যুষিত এলাকায় মানুষ শান্তিপূর্ণভাবে বসবাস করতে পারছে। অথচ কংগ্রেস এলাকায় উপদ্রুত এলাকা, সেইসব এলাকায় মানুষ থাকতে পারে না। ঘটনা বামপন্থী এলাকাতে মানুষ শান্তিপূর্ণ ভাবে বসবাস করতে পারে। সেইজন্য অনেক নতুন মানুষ সেখানে এসে ঘর বাঁধছে, বসতি করছে। তারপরে সন্ত্রাসের কথা বলেছেন। আপনার সারা পশ্চিমবঙ্গে বারে বারে নির্বাচনে পর্যুদস্ত হয়েছেন। আপনারা বারে বারে বলছেন রিগিং হয়েছে। আমার প্রশ্ন এই যে অশোক বাবু বারবার জিতে

এসেছেন, অম্বিকা বাবু জিতে এসেছেন এবং সুপ্রিয়বাবু তাহলে তাঁদের নির্বাচন কেন্দ্রেও রিগিং হয়েছে নিশ্চয়ই? তখন নিশ্চয় অবাধে ভোট দিয়ে আপনাদের জনপ্রতিনিধি করে পাঠিয়েছেন? আপনাদের স্বরূপ মানুষ বুঝে ফেলেছে। মানুষ আবার নতুন করে চিন্তাভাবনা করছে, বিচার-বিশ্লেষণ করছে। সুতরাং এইসব কথা বলে যে রিগিং হয়েছে, সন্ত্রাস হয়েছে এসব কথা ঠিক নয়। এই প্রস্তাব আনার কোনও যুক্তি নেই, তবে এই প্রস্তাব প্রচার মাধ্যম করতে চাইছেন সেটা খুব ভাল কথা। মাননীয় স্পিকার মহাশয়, আমাদের প্রবীণ সদস্য অম্বিকা ব্যানার্জি মহাশয় আহত হয়েছেন, সেখানে ঘটনাটা কি হয়েছিল সেটা সংবাদপত্রে বেরিয়েছে। এখন মেম্বার ফোরামের ব্যাপার কিনা সবই তদন্ত সাপেক্ষ। মাননীয় মুখ্যমন্ত্রী তদন্তের নির্দেশ দিয়েছেন, সংবাদপত্রেও দেখেছি দুঃখপ্রকাশ করেছেন। অম্বিকা বাবু আহত হন, দুঃখ প্রকাশ করেছেন এবং তদন্তের নির্দেশ দিয়েছেন। উনি যা করছেন তাতে মেম্বার ফোরামের লোকেরাই আহত করলেন কিনা কে জানেন। উনি যা করছেন ক্লাবে তাতে মোহনবাগান অনুরাগীরাই হয়তো এসব কাজ করেছেন। পুলিশের গাফিলতির জন্যেই গৌতম বসু নিহত হয়েছেন, কিভাবে নিহত হল সেসব প্রশ্ন এখানে ওঠেনা। আমাকে বহুবার হাওড়ায় যেতে হয়েছে, ওসব এলাকায় যেসব গুন্ডাবাহিনী ছিল, গুন্ডা জল্লাদ বলে যাদের আখ্যা দিতেন সেইসব গুন্ডারাই ওঁদের নেতা বলে পরিচিত, তাদের আর ব্যবহার করতে পারছেন না। জনসাধারণ এখন সচেতন হয়েছে, তারা প্রতিরোধ করতে শিখেছে। তারা গুন্ডামিকে প্রতিরোধ করতে সচেষ্ট হয়েছেন। ফলে তারা বুথ দখল করতে পারেন নি এবং মানুষ ভোট দিতে পেরেছে। ভোটের সঠিক ফলাফল হয়েছে। আমি জানি অশোকবাবু কাজ করার চেষ্টা করেন এবং মাঝে মাঝে সার্টিফিকেট প্রভৃতি দিয়ে থাকেন। কিন্তু যেভাবে আপনারা চলেছেন তাতে অনিবার্যভাবে পরাজিত হতে বাধ্য আপনারা এবং তার ফলশ্রুতি হাওড়াতে ঘটেছে। পরাস্ত হয়ে অম্বিকা বাবু পালিয়ে গেছেন। একে একে সব সেনাপতি পর্য্যুদস্ত, সুপ্রিয় বসু বাড়িতে ঢুকে পড়েছেন, অশোক ঘোষ সালকিয়ায় ঢুকে পড়েছেন, মৃত্যুঞ্জয় বাবু সকাল বেলায় ঢুকে পড়েছেন। তারপর সব সেনাপতি বেরুলেন, বিপর্যস্ত অম্বিকা বাবু মোটর সাইকেল নিয়ে তাঁর বাহিনীকে চাঙ্গা করবার জন্য বেরুলেন। কিন্তু মানুষরা স্বতস্ফূর্তভাবে প্রতিরোধ করছে, গুন্ডারা কি সেখানে দাঁড়াতে পারে? তাই অম্বিকা বাবু ছুটলেন, মানুষ তাড়া করল জনপ্রতিনিধিকে। ওঁরা একটা ব্লু প্রিন্ট তৈরি করেছিলেন রিগিংএর জন্য, সেটা জনগণের কাছে ধরা পড়ে গিয়েছিল। তাই জনগণ অম্বিকা বাবুকে তাড়া করেছিল, অম্বিকা বাবু মোটর সাইকেল নিয়ে ছুটলেন, কে কাকে গুলি করল, কার গুলি কাকে লাগল ওরা এই নিয়ে চিৎকার করছেন। যাইহোক, মাননীয় স্পিকার মহাশয় এই প্রস্তাব হাস্যকর, আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মিঃ স্পিকার, স্যার, আমার পূর্ববর্তী ৩ জন বক্তা তাঁদের বক্তব্য রাখলেন। আমাদের তরফ থেকে বিধায়ক অশোক ঘোষ কিছু বক্তব্য রাখলেন, তিনি হাওড়ার কি ঘটনা ঘটেছে সময় অল্প বলে সবটা রাখতে পারলেন না। আমার পূর্বে শ্রদ্ধা ভাজন

সদস্য মাস্টার মহাশয় সত্যেন ঘোষ মহাশয়ের বক্তব্য শুনে আমি খানিকটা আশ্বস্ত হলাম যে আমার সম্বন্ধে তাঁর ধারণা কি। জয়ন্ত বাবু ভাল করেই জানেন আমার নেচার কি, আমি পালিয়ে যাবার লোক নই, সকাল থেকে আমি বেরিয়ে ছিলাম, শেষ পর্যন্ত আমি ছিলাম। যাইহোক, মাননীয় স্পিকার মহাশয়ের মাধ্যমে আমি প্রত্যেকটি সদস্যের বিবেকের কাছে আবেদন রাখতে চাই সেদিন যে ঘটনা হাওড়ায় ঘটেছে এই ঘটনা এর আগে আমি কখনও দেখেনি। আমার ৬৯ বছর বয়স হয়েছে, স্বাধীনতার আগে ইলেকশন দেখেছি, স্বাধীনতার পরে অনেক ইলেকশনে অংশ গ্রহণ করবার সুযোগ হয়েছে, অনেক রাজনৈতিক খুন-খারাপি হয়েছে, অনেক বন্ধুকে শ্মশানে, কবর স্থানে পৌঁছে দিয়েছি, কিন্তু সেদিন যেভাবে হাওড়ায় খুন করা হয়েছে তা কখনই আমার মনে হয় তখনই আমার কণ্ঠ রোধ হয়ে যায়। আমাদের বর্ধমানের সদস্য বংশ চৌধুরীকে যখনই দেখি তখনই আমার গৌতমের কথা মনে পড়ে যায়। এই রকম বয়সের ছেলে আমাদের আত্মীয় বন্ধু-বান্ধব আছে, তাদের রাজনীতি করা কি অন্যায়? যদি এখানে বলেন যে রাজনীতির দৌড় কত তাহলে আমি বলব মধ্য হাওড়ায় ১১টি ওয়ার্ডের মধ্যে ৮টিতে আমরা জিতেছি। সেদিনের ঘটনার গোড়া থেকেই সমস্ত জায়গায় একটা উত্তেজনা ছিল, অনেক জায়গায় আমি মোকাবেলা করতে পেরেছি, অনেক জায়গায় পারিনি। একটা জায়গায় কনসেন্ট্রেট করতে চেয়েছি, কিন্তু পারিনি, সারাদিন আমি ঘুরে বেড়িয়েছি, প্রত্যেকটি জায়গায় বুথে আমি ঘুরে বেড়িয়েছি। সমস্ত কংগ্রেস বুথে ঘুরেছি, বহু সি.পি.এম বুথেও ঘুরেছি, সেখানে পিস রাখবার জন্য তাঁদের সাহায্য পেয়েছি। আমি বার বার বলেছি সেদিনের ঘটনার রাজনৈতিক যারা কর্মী ছিলেন তাঁদের হাত ছিল না।

[4-50—5-00 P.M.]

সমস্ত জিনিসটি চলে গিয়েছিল সমাজবিরোধীদের হাতে। আমি সারা দিন ঢুকিনি। তবে আমার সৌভাগ্য যে আমার উপর কোনও আক্রমণ হয়নি। আমার এই ৬১ বছর বয়স পর্যন্ত আমি কোনও সি.পি.এম কর্মী বা নেতার কাছ থেকে কোনও রকম অসম্মান পাইনি। সেদিনও পাইনি এবং এটা আমার কাছে একটা গর্বের বিষয়। তবে সেদিন আমাকে যারা আক্রমণ করেছিল তারা কেউ হাওড়ার লেফ্‌ট ফ্রন্ট-এর কর্মী নয়। আমার বক্তব্য হচ্ছে সমস্ত রাজনৈতিক দল যদি সমাজবিরোধীদের হাতে চলে যায় তাহলে আমরা দেশের কোন কাজে লাগব? আজ সারা পশ্চিমবাংলা তারা কন্ট্রোল করছে। আমরা যারা ভাগ্য নির্ধারক তারা যদি সচেতন না হই তাহলে Muscle power-এ যতই জিতি না কেন মানুষকে কোনও সাহায্য করতে পারব না। আমি স্বদেশ বাবুকে অভিনন্দন জানাই। কিন্তু সবার আগে অভিনন্দন পাবার কথা S.P.-র, ৪ জন D.S.P.-র, D.I.G-র, additional S.P.-র এবং শত শত police officer যাদের পাঠিয়েছিলেন হাওড়ায় শান্তি রক্ষা করবার জন্য। হাওড়ার কেন্দ্র বিন্দু Control Room থেকে ২ মিনিটের রাস্তা। সেদিন আমি যখন যাচ্ছিলাম তখন গৌতম আমাকে সাহায্য করবার জন্য সেখানে এসেছিল। কি অন্যায় সে করেছিল? সেদিন আমি যদি খুন হতাম তাহলে সেই মৃত্যু আমার কাছে গৌরবের হত। ৬১ বছর বয়সে আমার মৃত্যু

হলে আমার পরিজনরা বলত, আমার স্বামী বা ভাই পার্টি-এর জন্য মরে গেছে। গৌতম এমন একটি মানুষ যে জীবনে কারুর গায়ে হাত দেয়নি, কারুকে আক্রমণ করেনি—অথচ তাকে চলে যেতে হল। তার বিধবা মায়ের আর্তনাদ, তার স্ত্রীর আর্তনাদ আমি এখনও শুনতে পাই। তার ৪ বছরের ছেলে আমার মুখের দিকে চেয়ে থাকে। চিন্তা করুন কি মর্মান্তিক অবস্থা। গৌতমের কথা যতই বলতে যাই আমার মুখ দিয়ে কথা বের হয় না—দেখুন, শুধু আমার চোখ দিয়ে জল পড়ছে। ছেলেটা মৃত অবস্থায় সেখানে ৪০ মিনিট পড়েছিল। নপুংশক পুলিশ সেখানে আসেনি—১০০ গজ দূরে দাঁড়িয়েছিল। ২টি মানুষ খুন হল, মাংসের দলা করে দিল। অসংখ্য পুলিশ ৪ জন ডি.এস.পি এর লোক রয়েছে—অথচ চোখের সামনে এইভাবে মানুষ খুন হল। পুলিশ Department-এর একটি লোককে আমি দেখেছি, সে হল আমার দেহরক্ষী। তার সঙ্গে অল্প দিনের পরিচয়, কিন্তু তা সত্ত্বেও দেখেছি নিজের জীবন বিপন্ন করে সে আমাকে বাঁচাবার চেষ্টা করেছে। আমি সরকারের অনেক রকম রিপোর্ট পাচ্ছি। পরের দিন Post mortem report-এ বলা হল Guard-এর বুলেটে গৌতম মারা গেছে। খুব তৎপরতার সঙ্গে forensic report দেওয়া হল, পশ্চিমবাংলা কেন, সারা ভারতবর্ষে এমন তৎপরতা আমি লক্ষ্য করিনি। গৌতমের মতো মানুষ যে ভাবে মরে গেল সেইভাবে আমার সন্তান সন্ততিরাও চলে যেতে পারে। আমার দুঃখ যে পুলিশের অক্ষমতার জন্য এরকম ঘটনা ঘটল তাদের কিছু হল না, যারা আমার এবং গৌতমের উপর আঘাত হানল তাদের কোনও বিচার হল না।

আজ পর্যন্ত কোনও সহানুভূতি তাদের কাছ থেকে পেলাম না। এটা খুবই দুঃখের কথা যে, হাওড়া জেলার সেই সমস্ত সচেতন রাজনৈতিক কর্মীদের কাছ থেকে কোনও সহানুভূতি পাইনি, যদিও শুনেছি অনেকে দুঃখ প্রকাশ করেছেন। আমি শচীনবাবুর কাছে অত্যন্ত কৃতজ্ঞ যে, তিনি আমাকে দেখতে গিয়েছিলেন, আমার মনে আছে। আমি সেই সময় খুব অসুস্থ অবস্থায় ছিলাম। শুনেছি দিলীপবাবুও গিয়েছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রীও গিয়েছিলেন, তিনি খোঁজ খবর করেছেন, বুদ্ধদেববাবুও খোঁজ খবর করেছেন, আমি তাঁদের কাছে কৃতজ্ঞতা জানাচ্ছি। তার সঙ্গে সঙ্গে আমি এই কথাও জানাচ্ছি যে, যে সমস্ত পুলিশের অকর্মন্যতার জন্য, তাদের রং রিপোর্টের উপর বেস করে এই অ্যান্টিসোসালগুলি বেরিয়ে যাবে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা কেন নেওয়া হবে না—এটা ঠিক নয়। হাওড়া কর্পোরেশনে আপনারা জিতেছেন ঠিকই, কিন্তু হাওড়ার মানুষের মন জয় করতে পারেন নি। সেই জন্য আপনাদের কাছে অনুরোধ জানাচ্ছি যে, যারা এই কৃত কর্মের জন্য দায়ী তাদের বিরুদ্ধে আপনারা ব্যবস্থা গ্রহণ করুন। তারা বলছে এই লোকটা কে, সেটা আমাদের জানা নেই। এই লোকটা, বুড়োটা খুব বেঁচে গেল। একদল বলল কেন বাঁচিয়ে রাখতে দিলি, খতম করলি না কেন—এই সব কথা পুলিশের সামনে বলেছে। আর একদল বলেছে কলেজ স্ট্রিটে গেলে, বেলেঘাটায় গেলে দেখে নেব। সেই সঙ্গে সঙ্গে ফটোগ্রাফারদেরও বলেছে ওর হাতে একটা রিভলবার দিয়ে দে, ছবি নিয়ে নেবে। এই সবই পরিকল্পিত ব্যাপার। কারা করেছে সবই বুঝতে পারছেন। কর্পোরেশন

ইলেকশনে খুন করবার কথা বলছেন। এই সব মানুষের বিরুদ্ধে কিছু ব্যবস্থা গ্রহণ করুন। আমি আর একটি আবেদন আপনার কাছে রাখছি। যে পুলিশ অফিসারের অকর্মন্যতার জন্য সেদিন এই রকম ঘটনা ঘটল—দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, গৌতমের বাড়িতে পুলিশ অফিসার থেকে আরম্ভ করে লেফট ফ্রন্টের কোনও নেতা একজন মানুষ পর্যন্ত একটুও সহানুভূতি দেখাতে গেল না। আমার আবেদন হচ্ছে এই যে, যারা এর জন্য দায়ী তাদের অ্যারেস্ট করা হোক। লক আপে বন্দী কয়েকজন ছেলেকে তাদের নাম করে দেওয়া হল এবং ৬ জনকে দেখিয়ে দেওয়া হল। পরে আইডেন্টিফিকেশন প্যারেড থেকে বেরিয়ে গেল। এইগুলি কোন বিচার? এটাই কি গণতান্ত্রিক পদ্ধতি? এটাই কি সঠিক পদ্ধতি? যারা এর জন্য দায়ী তারা কেউ লেফট ফ্রন্টের কর্মী নয়, তারা একেবারে নিছক অ্যান্টিসোসাল রাউডি ছাড়া আর কিছু নয়। তারা একেবারে সুসজ্জিত ছেলে, তাদের হাতে অস্ত্র ছিল। আপনাদের কাছে আমি যে বেঁচে ফিরে এসেছি সেটা একেবারেই ভগবানের আশীর্বাদ ছাড়া আর কিছু নয়। কিন্তু আমরা গৌতমকে ফেরাতে পারিনি। এই কথা বলে আপনাকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় সদস্য অশোক ঘোষ, অম্বিকা ব্যানার্জি, সুপ্রিয় বসুর যে প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে আমি সেই সম্পর্কে দু একটি কথা বলতে চাই। হাওড়ার নির্বাচন নিয়ে ইতিমধ্যেই এই সভায় একাধিকবার আলোচনা হয়েছে। নির্বাচনের পরে ওখানে খানিকটা উত্তেজনা হয়েছিল। তারপর মুখ্যমন্ত্রী তিনি একটি বিবৃতি দেন। সেই বিবৃতিতে বেশ কয়েকটি প্রশ্নের উত্তর দেওয়া হয়েছিল। আমার সংশ্লিষ্ট বিভাগের বাজেট নিয়ে যখন আলোচনা হয়েছিল তখন আমাদের সরকারি পক্ষের বক্তব্য খানিকটা আমরা বলেছি। কিন্তু আমি দেখছি সেই একই কথাগুলি আবার ঘুরিয়ে ফিরিয়ে এখানে নতুন করে বলা হয়েছে। সুতরাং বেশি বলার নেই। এই প্রস্তাবের মধ্যে ভাসাভাসা ভাবে কয়েকটি তথাকথিত অভিযোগ করা হচ্ছে, আমি সেই সম্পর্কে দু একটি কথা বলব। এই সমস্ত বিষয়গুলি আমি আগেই বলেছি। প্রথম কথা হচ্ছে এই প্রশাসন যেখানে নির্বাচন প্রস্তুত করেছিল সেখানে এই নির্বাচন সম্পর্কে অভিযোগ করা হচ্ছে দু দিক থেকে। একটি হচ্ছে ভোটার লিস্ট থেকে নাম বাদ দেওয়া হয়েছে, আবার ভুয়ো ভোটার তোলা হয়েছে—ঠিক কি বলতে চাচ্ছেন সেটা বোঝা যাচ্ছে না। এটা পাল্টা অভিযোগও হতে পারে। আমি যতদূর জানি যে, নির্বাচনের আগে কয়েকজন মাননীয় সদস্য আমার কাছে এসেছিলেন। তারা এসে শুধু বললেন, এতো অল্প সময়ের মধ্যে এই কাজ কি করে হবে? আমি বললাম কাজটা এগোতে দিন, দেখুন। যদি অসুবিধা হয় তাহলে আমি দেখব। তাহলে সাধারণ ভাবে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কি করছেন—তার খবর সাধারণ ভাবে যা জানতাম তাতে ওদের পক্ষ থেকে এই ভোটার লিস্ট নিয়ে যে অসুবিধা হচ্ছে—অন্যায় ভাবে বাদ যাচ্ছে, না নাম নেওয়া যাচ্ছে না, এই সম্পর্কে আনুষ্ঠানিকভাবে আমার কাছে আমার দপ্তরের কাছে আমি যতদূর জানি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছেও কিছু অভিযোগ দেন নি। কাগজে দেখেছি

আপনারা রাজ্যপালের কাছে গেছেন।

[5-00—5-10 P.M.]

আর আপনারা সেই সঙ্গে রাজ্যপালের কাছে কি একটা চিঠি, কি একটা প্রস্তাব পাঠিয়েছিলেন, কাগজে দেখেছি। কিন্তু কথাটা যদি এই হয় যে, আপনারা যাকে মনে করছেন ভুয়ো ভোটার এবং বলছেন তার নাম কেন নেওয়া হচ্ছে তার অপর দিকে ভুয়ো ভোটার হওয়া সত্ত্বেও আপনারা যাদের মনে করছেন নিতে হবে, বলছেন, কেন তাদের নাম বাদ চলে গিয়েছে—এই মাপকাঠিতে যদি বিচার করতে চান তাহলে আমি আপনাদের বলব,এই মাপকাঠিতে বিচার করবেন না। প্রশাসন থেকে যেভাবে করা হয়েছিল, আমার ধারনা সেখানে সঠিকভাবে ঐ তালিকা হয়েছে এবং সেই তালিকার ভিত্তিতেই নির্বাচন হয়েছে। এই প্রস্তাবের দ্বিতীয় বিষয়টা হচ্ছে, বলা হচ্ছে আমাদের পক্ষ থেকে সেখানে ব্যাপকভাবে নাকি সন্ত্রাস শুরু করা হয়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই সভাতেই বিবৃতি দিয়েছেন, আমি শুধু এখন আপনাদের কয়েকটি ঘটনার কথা স্মরণ করতে বলব। হাওড়ার নির্বাচনে সন্ত্রাস শুরু হয়েছিল নির্বাচনের আগের দিন থেকে। আগের দিন ৪ তারিখে, সেখানে হাওড়া শহরে যে দুটি ঘটনা ঘটেছিল সেই ঘটনা কারা ঘটিয়েছিল? কারা গ্রেপ্তার হয়েছিল? আপনারা জানেন, তাদের একজন হচ্ছে, মহম্মদ নসের, আর একজন আনসুর হক এবং অন্যজন নান্না মিয়া। বোমা বাঁধতে গিয়ে গ্রেপ্তার হয়েছিল ৪ তারিখে। এরা কি শান্তির জন্য বোমা তৈরি করছিল? এই নান্না মিয়া, তিনি কংগ্রেস নেতা, তার মামলা এখনও আছে এবং তার শাস্তি হবে। ৪ তারিখে হাওড়া শহরে যে দুটি ঘটনা ঘটেছিল তার আর একটা ঘটেছিল শিবপুরে জুটের একটা পুরানো কারখানার মধ্যে। সেখান থেকে বোমা তুলে নিয়ে এসেছিল পুলিশ। ৪-ঠা মার্চ, নির্বাচনের আগের দিন হাওড়া শহরে দুটি ঘটনাই কংগ্রেস করেছিল সন্ত্রাস তৈরি করার জন্য, সেখানে বোমা তৈরি করছিল। আর ৫ তারিখের যে ঘটনার কথা বলেছেন আপনারা, জানেন সেখানে কি হয়েছিল? আপনাদের একজন ক্যান্ডিডেট, শেখ আবদুল্লা, ওয়ার্ড নং—১৬, নিজে তিনি নির্বাচনী কেন্দ্রে ঢুকে পোলিং অফিসারকে মারধোর করেছিলেন। জানেন, আপনাদের একজন ক্যান্ডিডেট, তিনি নিজে জিপ গাড়িতে করে গিয়ে বোমা ফেলেছিলেন এবং একটা মসজিদে বোমা ফেলার ফলে সেখানে উত্তেজনার সৃষ্টি হয়েছিল? এরকম একাধিক ঘটনা আছে হাওড়ার সমস্ত প্রান্তে। তারপর একটা বাজারের মধ্যে মারা যায় রামদেও সিং। আমি জানি না কবে তিনি কংগ্রেস কর্মী ছিলেন। আপনারা বলছেন, তিনি কংগ্রস কর্মী। কেউ কিন্তু সে কথা জানে না। বোমা খাবার পর তার দোকানে গিয়ে সেখানে কংগ্রেসের ফ্ল্যাগ টাঙিয়ে দিয়েছিলেন। তার ছেলেও জানে, তিনিও জানতেন যে তিনি কোনদিন রাজনীতি করেন নি। সে বোমা খাবার পর আপনারা এই জিনিস করেছেন। আমি আমার বাজেট স্পিচের মধ্যেও বলেছিলাম যে, আপনারা নতুন অবস্থার কথাটা বুঝতে পারছেন না। আপনারা এসবে অভ্যস্ত হয়ে গিয়েছেন অনেক দিন ধরে। অম্বিকাবাবু বলেছেন, আমিও তার সঙ্গে শুর মিলিয়ে বলছি, সমাজবিরোধীদের নিয়ে রাজনীতি করা এটা পশ্চিমবঙ্গের রাজনীতিতে আমরা কখনও চাই না।

৭০-৭১ সালে নকশালরা এটা শুরু করেছিল, পরবর্তীকালে আপনারাও করছেন সমাজবিরোধীদের নিয়ে রাজনীতি এবং নির্বাচনের মধ্যেই তার ফল আমরা দেখেছি। সেদিন, ১৯৭২ সালের নির্বাচনে পশ্চিমবঙ্গের প্রতিটি কেন্দ্রে কেন্দ্রে আপনারা যা করেছিলেন ভাবছেন সেই পদ্ধতিই চলবে। হাওড়া শহরে নির্বাচনের আগের দিন থেকে আপনাদের সেই প্রস্তুতি ছিল, আপনারা সেই কাজ করতে যাচ্ছিলেন কিন্তু হাওড়া শহরের মানুষ দলবদ্ধ ভাবে আপনারা বুঝিয়ে দিয়েছে যে ঐ পথ চলবে না। আর তারজন্যই আপনাদের একটু বেশি মূল্য দিতে হয়েছে। এর পর আর একটি বিষয় নিয়ে আমি শুধু বলব। কংগ্রেস কর্মী মারা যাবার ঘটনা। গৌতম বসুর মৃত্যু একটা দুর্ভাগ্যজনক ঘটনা। আমি অম্বিকা বাবুকে সোজাসুজি একটা প্রশ্ন জিজ্ঞাসা করতে চাই, আপনি তো বিবেকের কথা বলছেন। আপনার বিবেকে খুব বেশি লাগবে এই ধরনের অল্প বয়সী ছেলেকে নিয়ে এই ধরনের রাজনীতি করতে গেলে। আপনি বলতে পারেন স্পষ্ট করে যে কারণগুলিতে গৌতম বসু মারা গিয়েছে? মারা গিয়েছে আপনার সিকিউরিটির গুলিতে। আপনার সিকিউরিটির গুলিতে মারা গিয়েছে এই বিবেকের যন্ত্রনায় আপনি ভুগছেন, এই যন্ত্রনায় ভুগছেন বলেই আপনি বুঝতে পারছেন না ঠিক কি ভূমিকা আপনি নেবেন। কাগজে শুরু হয়ে গিয়েছিল লেখা যে সি.পি.আই.(এম) মেরেছে। দলবদ্ধভাবে আপনি সেদিন সেখানে যেভাবে ঘোরাঘুরি করছিলেন তাতে সেখানে মানুষ উত্তেজিত হয়েছিলেন। কিন্তু সেই উত্তেজিত মানুষের হাতে অস্ত্র ছিল না। দলবদ্ধভাবে মানুষ আপনাকে ঘিরে ধরেছিল ঠিকই—

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** সি.পি.এম এর লোক আমাকে মারবার জন্য ঘিরে ধরেছিল।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** দলবদ্ধভাবে মানুষ আপনাকে ঘিরে ধরেছিল ঠিকই, কিন্তু তারা সশস্ত্র ছিল না। আপনার রক্ষী, যার নাম সুভাষ দত্ত।

(গোলমাল)

আপনার সিকিউরিটিকে জিজ্ঞাসা করবেন, সব ঘটনাটা। আপনার বিবেকের যন্ত্রনাটা এখানে যে আপনার নিজের সিকিউরিটির দ্বারা আপনার পার্টির ছেলে মারা গেল। এবং সেই জন্য বলছি এখানে বিচার বিভাগীয় তদন্তের কোনও প্রশ্ন নেই। আমি শুধু এই কথা বলছি, যে কথা অম্বিকা বাবু বলেছেন, সেটা হচ্ছে যে সমাজ বিরোধীদের নিয়ে দলবদ্ধভাবে রাজনীতি করতে গেলে এই পরিনাম হয়। আমি আবেদন করব পশ্চিমবঙ্গের অন্য নির্বাচনী ক্ষেত্রে এই পথে আপনারা যাবেন না, তাহলে গৌতম বসুর মতো ছেলেরা মারা যাবে না। এই কথা বলে এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুপ্রিয় বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব মন দিয়ে মাননীয় সদস্যদের বক্তব্য শুনছিলাম। মাননীয় সদস্য অশোক বাবু অম্বিকা বাবু এই প্রস্তাবকে স্বাগত জানিয়েছেন, সমর্থন জানিয়েছেন এবং আপনারা সকলে লক্ষ্য করেছেন, অম্বিকা বাবু তাঁর বক্তব্য রাখার

সময় অশ্রু বিসর্জন দিতে বাধ্য হয়েছিলেন। কিন্তু আমাদের খুব দুঃখ লাগলো, আমি খুব মন দিয়ে শুনছিলাম বুদ্ধদেব বাবুর কথা, তাঁর বক্তব্যের মধ্যে যে অসত্য কথা ছিল এবং আমার শুধু একটা কথা মনে হয়েছিল যে রাজনৈতিক ভাবে ফ্যাসিজ্‌মের ধ্বনি এবং হালকাভাবে বলতে গেলে অত্যাচারি জমিদারের লেঠেলদের যে সর্দার হয়, সেই সর্দার জমি দখল করতে গিয়ে, নারী হরণ করতে গিয়ে যে হুমকি দেয়, সেই হুমকি তাঁর বক্তব্যের মধ্যে শোনা গেছে, অন্য কিছু শোনা যায়নি। আজকে খুব দুঃখের সঙ্গে বলতে চাইছি, ফরওয়ার্ড ব্লকের পক্ষ থেকে, আর এস পির পক্ষ থেকে ওদের বক্তৃতা দিতে দেওয়া হয়েছে, ওদের ভাগ্যে কি জুটবে জানি না, সত্যেন বাবু বললেন, জনমত না থাকার কারণে—তিনি কি সব বললেন বুঝতে পারলাম না, ইররেলেভ্যান্ট অব বলে গেলেন, জয়ন্ত বাবুও ইররেলেভ্যান্ট কথাবার্তা বলে গেলেন। হ্যাঁ, আমি বলছি জনমত না থাকার ফলে এরা এই ফ্যাসিস এর পথ অবলম্বন করেছিলেন, নজীর বিহীন ভাবে সরকারি প্রশাসনকে ব্যবহার করে, রিগিং করে হাওড়ায় নির্বাচন পরিচালিত করেছেন, শুধু হাওড়ার নির্বাচন নয়, গত কয়েক বছর ধরে সারা ভারতবর্ষে সি.পি.এম. এর জনমত ক্রমে ক্রমে কমে চলেছিল, এটা তারা লক্ষ্য করছে। ত্রিপুরা হাত ছাড়া, কেরালায় মিউনিসিপ্যাল নির্বাচনে পরাজয় এবং পশ্চিমবাংলায় ১৯৭৭ সালের ৬০ শতাংশ থেকে ১৯৮৭ সালে ৫১ শতাংশ নেবে আসার ফলে এরা বুঝতে পারছিলেন জনমত এদের থেকে চলে যাচ্ছে। শুধু তাই নয়, এই ১৯৮৭ সালের নির্বাচনের পর বরবানিতে যখন সি.পি.এম নির্বাচনে পরাজিত হয়, তখন তারা বুঝতে পারল, তাদের পায়ের তলা থেকে মাটি সরে যাচ্ছে। শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই যে অঞ্চল নিয়ে হাওড়া কর্পোরেশনের নির্বাচন হয়েছিল, সেখানে ৮৭ সালের বিধানসভার নির্বাচনে চারজন কংগ্রেসি এম.এল.এ জয়লাভ করেছিল। শুধু তাই নয়, ঐ এলাকার মধ্যে কোনও রকম জনমত সি.পি.এম. এর পক্ষে ছিল না এবং ছিল না বলে এরা সুপরিকল্পিতভাবে ২৯ হাজার ভোট কেটে তালিকা থেকে বাদ দিয়ে দিয়েছিল। অস্বীকার করতে পারবেন আপনারা, ২৯ হাজার ভোট কেটে গেল, কে করল? আপনাদের ওখানে যারা কমরেড ছিলেন, জেলা শাসক এবং এস.ডি.ওর সঙ্গে এক সঙ্গে বসে সেখানে পার্টি অফিসে ২৯ হাজার ভোট কেটে বাদ দিয়ে দিলেন। শুধু ২৯ হাজার ভোট কাটলেন না, কংগ্রেসের পক্ষ থেকে যত আবেদন ওখানে হল, সেই আবেদনগুলোকে আপনারা বাদ দিয়ে দিলেন।

[5-10—5-20 P.M.]

১২টি ওয়ার্ডে ভোট কমে গেছে। আর যে সব ওয়ার্ডে সি.পি.এম কাউন্সিলর ছিল না সেসব ওয়ার্ড দখল করার জন্য চক্রান্ত করা হল এবং সেসব ওয়ার্ডে ২০০০, ৩০০০, ৪০০০ করে ভোটার বাড়িয়ে দেওয়া হল। এইভাবে ভোটার লিস্ট তৈরি হল। শুধু তাই নয়, যাঁকে আজকে মেয়র করা হয়েছে, সেই মেয়র [***] ভায়রা-ভাইকে জেতাবার জন্য একটা

Note : [**] [ Expunged as ordered by the chair]

নতুন ঘর করে সেখানে বুথ সরিয়ে নিয়ে গিয়ে রিগিং করার চক্রান্ত করা হল।

**মিঃ স্পিকার ঃ** স্বদেশ চক্রবর্তীর নামটা বাদ যাবে।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যদি কোনও ডিলিমিটেশন না হয়, যদি কোনও পাকা বাড়িতে, বড় স্কুলে বুথ থাকে, তাহলে সেই বুথকে সরাবার প্রয়োজন থাকে না। অথচ ওখানে ৪নং ওয়ার্ডের, ৬নং ওয়ার্ডের, ৯নং ওয়ার্ডের, ৩৫নং ওয়ার্ডের বিভিন্ন বুথ সরানো হয়েছে। কোথা থেকে সরানো হয়েছে? চিরাচরিতভাবে যেখানে বুথ হয় সেখান থেকে বুথ সরানো হয়েছে। মেয়রের ভায়রাভাইকে জেতাবার জন্য নতুন ঘর করে বুথ করা হয়েছে এবং প্রাক্তন মন্ত্রী ও মেয়রের মদতে গুন্ডা বাহিনী বুথ দখল করে ভোট করেছে। মুখ্যমন্ত্রী এখানে কলিং অ্যাটেনশনের উত্তরে বলেছেন "জয়দেব হাজরাকে সকালবেলাই সেখানে আহত করা হয়েছে।" সব চেয়ে বড় কথা হচ্ছে শুধু গুন্ডা বাহিনীর মধ্যেই বিষয়টিকে সেদিন সীমাবদ্ধ রাখা হয় নি, অফিসিয়ালি ২০০০ সি.পি.এম. কর্মীকে হোম গার্ডের পোষাক পরিয়ে বুথে বুথে পাঠিয়ে দেওয়া হয়েছিল রিগিং এবং সন্ত্রাস করার জন্য। আজকে একথা বুদ্ধদেববাবু অস্বীকার করতে পারবেন? গণশক্তি কাগজে পরের দিন মুখ্যমন্ত্রীর বক্তব্য প্রচারিত হল যে, নির্বিঘ্নে, নিশ্চিন্তে ভোট হয়েছে।" কিন্তু সেই সাথে ভোটারদের লাইনের একটা ছবিও প্রকাশিত হল। সেই ছবির বিষয়ে আমাদের মাননীয় সদস্য ডাঃ সুদিপ্ত রায় এবং সুদীপ বন্দ্যোপাধ্যায় মুখ্যমন্ত্রীকে একটা চিঠি লিখে জানিয়েছিলেন যে, ঐ ছবির লাইনে যারা দাঁড়িয়ে আছে তারা কলকাতার বেলগাছিয়া পশ্চিম কেন্দ্রের ভোটার। তারা কোন রাস্তায় থাকে, কোন পার্ট নম্বরে তাদের ভোট আছে, জানিয়েছেন। এর পরেও কি বলবেন ভোট নির্বিঘ্নে, নিশ্চিন্তে হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সুলতান আমেদ কোথাকার লোক?

**শ্রী সুপ্রিয় বসু ঃ** সুলতান আমেদ ভোট দিয়ে যায় নি, ভোট দেয় নি। কিন্তু ওরা ভোট দেবার জন্য লাইনে দাঁড়িয়ে ছিল। মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস তো গিয়েছিলেন, তিনি কোথাকার লোক? যে কোনও কর্মীই যেতে পারেন ভোটের তদারকি করবার জন্য, কিন্তু লাইনে দাঁড়িয়ে ভোট দিতে পারে না। মন্ত্রী মহাশয় বললেন, হাওড়ায় অ-বাঙালীরা ওঁদের নাকি সমর্থন করেছেন। অবাঙালী অঞ্চল ২ নং ওয়ার্ড, ১৩ নং ওয়ার্ড, ১৪ নং ওয়ার্ড, ১৫ নং ওয়ার্ড এবং ৩৫ নং ওয়ার্ডে আপনি গিয়ে দেখুন প্রায় প্রত্যেক ওয়ার্ডে ২ হাজার করে ভোট কমে গেছে এবং আমি তথ্য দিয়ে বলছি প্রত্যেক ওয়ার্ডে সকাল থেকে ব্যাপক রিগিং হয়েছে। এই রিগিং কে করেছে? আপনারা ৭১ সালের গুন্ডামির কথা বলছেন। জয়দেব হাজরাকে কে আহত করেছে? সে মিসার আসামী ছিল। আমাদের প্রার্থী বেগরাজ গুপ্তাকে মিসার আসামী বোমা মেরে আহত করেছে। ৩৫ নং ওয়ার্ডে বোমাবাজি হল কেন? না জ্যোতি বাবু একটা সিট ভি.পি.সিংকে উপহার দেবেন। একটা সিট উপহার দিয়ে ভারতবর্ষে রাজনীতি করবেন। ভি.পি সিংকে একটা সিট্ উপহার দেবার জন্য কলকাতা উত্তর, পশ্চিম এলাকার

সমস্ত গুন্ডারা সেখানে গেল সিপিএমকে সাহায্য করতে এবং সেখানে গিয়ে বোমা মারা হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুদ্ধদেববাবুর দীর্ঘ জীবন কামনা করছি। শুধু দীর্ঘ জীবনই নয়, সুদীর্ঘ জীবন কামনা করছি, তিনি ১৫০/২০০ বছর বাঁচুন। আমরা জানি হাওড়ায় তিনি যে রাক্ষস তৈরি করেছেন সেই রাক্ষসের তাড়ণা তাঁকে খেতে হবে। সেই জন্যই কামনা করছি তিনি ১৫০/২০০ বছর ধরে তা ভোগ করুন। ব্রুটাসকে ঔরঙ্গজেবকে যেভাবে তাদের কৃতকর্মের রাক্ষস তাড়া করেছিল, সেইভাবে হাওড়ার রাক্ষসও বুদ্ধদেববাবুকে তাড়া করবে। ব্রুটাসকে জুলিয়াস সিজারের আত্মা যেভাবে তাড়া করেছিল, ঔরঙ্গজেবকে তার ভাইদের আত্মা যেভাবে তাড়া করেছিল, বুদ্ধদেববাবুকে সেইভাবে হাওড়ার রাক্ষস ১৫০/২০০ বছর ধরে তাড়া করবে। অম্বিকা বাবু কোনও দলবল নিয়ে ঘোরেননি, সত্যেনবাবু যে স্টেটমেন্ট করেছেন, মুখ্যমন্ত্রী যে স্টেটমেন্ট করেছেন তা কনট্রাডিক্টরি। লাস্ট লাইনে বলছি, আপনি জানেন, সারা পৃথিবীতে কোনওদিন ফ্যাসিস্ট জয়লাভ করেনি। হিট্‌লার, মুসোলিনি থেকে শুরু করে কোনও ফ্যাসিস্ট জয়লাভ করেনি। ইদানিংকালে ইরানের শা ক্ষমতা রাখতে পারেনি। জনগণের সমর্থন থাকায় আয়াতুল্লা খোমেইনির কাছে পরাজিত হয়েছে। ফিলিফিনসের মার্কোস ফার্দিনান্দ ক্ষমতা রাখতে পারেননি, জনগন সাথে থাকায় অ্যাকুইনোর কাছে পরাজিত হয়েছে। বাংলাদেশের মুজিবর রহমানকে আটকাতে পারেননি, জনগন তাঁর সাথে আছে বলে। বেনজির ভুট্টোকে রুখতে পারেননি, জনগন তাঁর সাথে ছিল বলে তাঁকে ক্ষমতায় ফিরিয়ে এনেছেন। তেমনি সি.পি.এম. জনতাকে সমর্থন করে শ্রীমতী ইন্দিরা গান্ধীকে পাঠালেও তাঁকে রুখতে পারেন নি, জনগনের সমর্থনে তিনি প্রধানমন্ত্রী হয়ে ফিরে এসেছিলেন। তাই বলছি, পশ্চিমবঙ্গ ফ্যাসিস্ট কায়দায় হাওড়া কর্পোরেশনে নির্বাচন করে কংগ্রেসিদের হারাতে পারেন, কিন্তু বেশিদিন রুখতে পারবেন না, কারণ জনগন আমাদের সাথে আছে। আপনারা ত্রিপুরাতে হেরেছেন, কেরালার মিউনিসিপ্যালিটিতে হেরেছেন। ফ্যাসিস্ট কায়দায় পশ্চিমবঙ্গে কংগ্রেসিদের আটকাতে পারবেন না, আমরা নিশ্চয়ই আবার জয়ী হব। সেইজন্য বলছি, এই নির্বাচন বাতিল করার দাবি জানাচ্ছি, আবার নির্বাচন করুন এবং তদন্ত করুন। মাননীয় মুখ্যমন্ত্রী নির্বাচনের আগের দিন বললেন এখানে চক্রান্ত চলছে, সেইজন্য তিনি ডিআইজি সফিকে পাঠালেন। আমরা জানতে পারলাম উনি বলেছেন কংগ্রেসিদের ২০টির বেশি আসন যেন না দেওয়া হয়। যারা গণতন্ত্রে বিশ্বাস করে সেই সমস্ত সদস্যদের এই প্রস্তাবকে সমর্থন করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বসু, এই মোশনটা আমি অ্যাডমিট করেছিলাম কিন্তু টেকনিক্যালি এটা অ্যাডমিট হয় না। কারণ বাজেট ডিবেটে বিস্তারিতভাবে আলোচনা হয়েছিল এবং মুখ্যমন্ত্রী এই ব্যাপারে স্টেটমেন্ট করেছিলেন। আমি আশা করেছিলাম আরও ডিটেলস্ দেবেন। পোলিং ডেতে যে কমপ্লেন ফাইল হয়েছে, পুলিশ অফিসারের কাছে যা ফাইল হয়েছে তার কোনও ডকুমেন্ট সুযোগ পেয়েও দিলেন না। আর শ্রীমতী ইন্দিরা গান্ধীকে যাঁরা জেলে পাঠালেন তাঁদের মধ্যে একজন এখানে আপনাদের সঙ্গে বসছেন।

[5-20—6-30 P.M. including adjournment]

The motion of Shri Supriya Basu was then put and the division taken with the following results.

**NOES**

Abul bassar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Rezzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abdul Hasant Khan, Shri

Adak, Shri Gourhari

Anisur Rahaman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bal, Shri Shakti Prasad

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Gobinda

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Binay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Chakrabarty, Shri Jatin

Chakrabortty, Shri Deb Narayan

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Choudhuri, Shri Subodh

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Bansa Gopal

Das, Shri Binod

Das, Shri Paresh Nath

Deb Sharma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narendra Nath

Dey, Shri Partha

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Ghosh, Shri Tarapada

Goswami, Shri Subhas

Habib Mustafa, Shri

Haldar, Shri Krishnadhan

Hajra, Shri Sachindranath

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kar, Shri Ramsankar

Khan, Shri Sukhendu

Kisku, Shri Laksmi Ram

Kumar, Shri Pandab

Kunar, Shri Himansu

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Mamtaz Begum, Shrimati

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mitra, Shri Biswanath

Mitra, Shri Ranjit

Moitra, Shri Birendra Kumar

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Mir Quasem

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Najmul Haque, Shri

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Radhika Ranjan

Raha, Shri Sudhan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

•Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Sada Kanta

Roy, Shri Sattik Kumar

Roy, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sinha, Shri Khagendra

Sinha, Shri Probudha Chandra

Sinha, Shri Santosh Kumar

Upadhyay, Shri Manik

**AYES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Ghosh, Shri Asok

Goswami, Shri Arun Kumar

Gyan Singh Sohanpal, Shri

Motahar Hossain, Dr.

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

**ABSTENTION**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 12, and the Noes-94: the motion was lost.

**Mr. Speaker :** Now, I call upon Shri Lakshaman Chandra Seth to move motion under rule 185.

The motion of Shri Lakshaman Chandra Seth will not be taken up since he is not present in the House.

(At this stage the House was adjourned till 6-30 p.m.)

[6-30—6-40 P.M.]

## AFTER ADJOURNMENT

**Mr. Speaker :** Now, discussion on the motion of Shri Deba Prasad Sarkar under Rule 185, regarding the Code of Criminal procedure (Amendment) Bill, 1988.

Shri Deba Prasad Sarkar, You please move your motion.

## MOTION UNDER RULE 185

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, গত বছর কেন্দ্রীয় সরকার কোড অব ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিল লোকসভায় পাশ করিয়েছেন যা বর্তমানে আইনে পরিণত হওয়ার অপেক্ষায় আছে। সন্ত্রাসবাদী ও বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ বন্ধ করা এবং জাতীয় সংহতি ও নাগরিক জীবনের নিরাপত্তা রক্ষা করা এই আইন প্রণয়নের উদ্দেশ্য হিসাবে ঘোষণা করা হলেও অতীতের অভিজ্ঞতা প্রমান করছে যে কার্যক্ষেত্রে এই ধরণের আইন গণআন্দোলনের কর্মী তথা বিরোধী রাজনৈতিক দলের কর্মীদের দমন-পীড়ন করার অস্ত্র হিসাবে ব্যবহৃত হয়ে এসেছে;

এই সভা মনে করে সরকারের হাতে মজুত প্রচলিত আইনগুলি জনস্বার্থবিরোধী দুর্বৃত্ত দমনের পক্ষে যথেষ্ট। এর জন্য নতুন আইন প্রণয়নের আদৌ কোনও প্রয়োজন নেই;

এই সভা আরও মনে করে যে, এই বিল আইনে পরিণত হলে পুলিশের হাতে বিপুল

ক্ষমতা কেন্দ্রীভূত হবে এবং সেই ক্ষমতার ন্যায়সঙ্গত দাবির ভিত্তিতে গড়ে ওঠা গণআন্দোলন দমন করতে, গণতান্ত্রিক আন্দোলনের নেতা ও কর্মীদের বিরুদ্ধে অপরাধমূলক কাজের মিথ্যা অভিযোগ এনে কোড অব ক্রিমিনাল প্রসিডিওর এর বিভিন্ন ধারায় তাদের জামিন আটকে দিতে, তদন্তের নামে দীর্ঘ দিন বিচারে আটক রাখতে, মহিলাদের গ্রেপ্তার করে লক-আপে জঘন্য অত্যাচার চালাতে এবং মিথ্যা অভিযোগে অভিযুক্ত করে হত্যা করতে পুলিশের কোনও অসুবিধা হবে না;

সুতরাং গণতন্ত্রে ও ব্যক্তি স্বাধীনতার মৌলিক অধিকার রক্ষার স্বার্থে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে কোড অব ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিল প্রত্যাহার করে নেওয়ার অনুরোধ জানাচ্ছে।

আমি যে মোশন মুভ করলাম সেই মোশনের উপর দু চারটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কোড অব ক্রিমিনাল প্রসিডিওর অ্যামেন্ডমেন্ট বিলের উপর যে মোশন এনেছি, আপনি জানেন যে, গত বছর ১৩ই মার্চ লোকসভায় এই বিল উত্থাপিত হয়েছিল এবং সেই বিল এখন আইনে পরিণত হবার অপেক্ষায় আছে। আপনি ভালভাবেই জানেন যে, ঐ পেনাল কোড এবং ক্রিমিনাল প্রসিডিওর কোড এগুলো ব্রিটিশ আমলের এবং ভারতবাসীর স্বাধীনতার আকাঙ্খাকে গায়ের জোরে দমন করে ঔপনিবেসিক শাসন-ব্যবস্থাকে, সাম্রাজ্যবাদী স্বার্থকে দীর্ঘস্থায়ী করবার উদ্দেশ্যে ঐ ধরণের পেনাল কোড এবং ক্রিমিনাল প্রসিডিওর সৃষ্টি হয়েছিল। আজকে স্বাধীনতা অর্জনের ২৬ বছর পরে ১৯৭৩ সালে ভারতবর্ষে ঐ ক্রিমিনাল কোড এবং আইন আমাদের দেশে যা চালু হল সেই আইনের মধ্যেও সাম্রাজ্যবাদী দৃষ্টিভঙ্গী দমন পীড়নের দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হয়েছে। ঐ আইনের মাধ্যমে ক্রমাগত পুলিশের ব্যাপক ক্ষমতা দিয়ে গণতান্ত্রিক আন্দোলনকে দমন করবার হাতিয়ার হিসাবে দমন করবার ব্যবস্থা হয়েছে। বর্তমান সংশোধনী ব্যবস্থার মধ্যে সেই উদ্দেশ্যই সাধিত হয়েছে, ঘোষিত লক্ষ্যের মধ্যে যে কথাই বলা হোক না কেন। আমি এ-বিষয়ে আমার রাইট অফ রিপ্লাই দেবার সময় আলোচনা করব।

**Mr. Speaker :** There is one amendment to the motion by Shri Sumanta Kumar Hira. Shri Sumanta Kumar Hira, you please move your motion.

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী দেবপ্রসাদ সরকার কর্তৃক উত্থাপিত ১৮৫ নম্বর ধারামতে কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর অ্যামেন্ডমেন্ট বিলের উপর যে মোশন এসেছে তার উপর একটি সংশোধনী নিম্নলিখিত ভাষায় উত্থাপন করছি।

"এই সভা আরও লক্ষ্য করছে যে, বিগতবাঁর বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকার কর্তৃক এই ধরণের কালাকানুন প্রবর্তনের বিরোধিতা করে এসেছে।"

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্ত হীরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন এবং শ্রী দেবপ্রসাদ সরকার যে মোশন এনেছেন, আমি সেই সম্পর্কে কয়েকটি কথা আপনার কাছে রাখছি। আমিও মনে করি, এই যে নতুন অ্যামেন্ডমেন্ট বিল যেটা কেন্দ্রীয় সরকার লোকসভায় পেশ করেছেন, এটা মনে হয় যে, আমাদের যে সমস্ত গণতান্ত্রিক আন্দোলন, ট্রেড ইউনিয়ন আন্দোলন, তাকে দমন করার জন্যই সেটা আনা হয়েছে। যেমন এর আগে দেখেছি, এইরকম অনেকগুলো আইন—"নাসা" "এসমা" পাশ করেছেন এবং একটি ট্রেড ইউনিয়ন বিল আনার প্রস্তাবও তাঁরা করেছিলেন। কিন্তু আমাদের সংগঠিত এবং ঐক্যবদ্ধ ট্রেড ইউনিয়নের প্রতিবাদের মুখে সেই প্রস্তাব আনতে সাহস করেন নি। এখন এর মধ্যে দিয়ে আমাদের যে সমস্ত গণতান্ত্রিক আন্দোলন আছে তাকে পর্যুদস্ত করবার চেষ্টা করছেন। বিভিন্ন সংগ্রামের মধ্যে দিয়ে আমরা বহু দাবি আদায় করেছি. বহু অধিকার প্রতিষ্ঠিত করেছি, তাকে আজকে এই আইনের মাধ্যমে বানচাল করবার, পর্যুদস্ত করবার চেষ্টা করছেন। স্যার, কিছুক্ষন আগে একটা বেসরকারি প্রস্তাব কংগ্রেস দলের পক্ষ থেকে আনা হয়েছে যে হাওড়া মিউনিসিপ্যালিটির নির্বাচনে কারচুপি হয়েছে বলে বলছেন। স্যার, আপনার স্মরণ আছে ১৯৭২ সালের কথা। এখন এই আইন দেখে মনে হচ্ছে it is a prelude to declaration or announcement of emergency. কারণ ১৯৭২ সালের কথা আমাদের মনে আছে। ১৯৭২ সালে যখন নির্বাচন হয় সেই নির্বাচনের সময় যে পরিস্থিতি ছিল, আমাদের এখন যিনি মুখ্যমন্ত্রী কমরেড জ্যোতি বসুর ২ ঘন্টার মধ্যে সেখানে নির্বাচন হয়ে গেছে। এই কংগ্রেস মস্তান বাহিনী বললে ঠিক হবে না, এই কংগ্রেস ক্যাডাররা রিভলবার নিয়ে গিয়ে নির্বাচনের যাঁরা অফিসার ছিলেন তাঁদের বুকে রিভলবার ঠেকিয়ে ২ ঘন্টার মধ্যে ব্যালটে ছাপ মেরে বাক্সে ঢুকিয়ে দেয়। জ্যোতিবাবু বাড়ি চলে এলেন, তারপর উনি ৩৯ হাজার ভোটে পরাজিত হয়েছিলেন। স্যার, আমরা আরও কি দেখেছি? দক্ষিণ কলিকাতার ঢাকুরিয়া কেন্দ্র থেকে পর পর আমি নির্বাচিত হয়ে এসেছি। ১৯৭২ সালের নির্বাচনে সি.পি.এম আর.এস.পি এবং ফরোয়ার্ড ব্লক জোট বেঁধে ছিলাম, সি.পি.আই কংগ্রেসের হয়ে লড়েছিল। ওই কেন্দ্রে আমার বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন কমরেড সোমনাথ লাহিড়ি। সেই সময় আমি সন্ধ্যা সাড়ে সাতটায় আমার কেন্দ্রের ক্যাম্প দেখতে গিয়েছিলাম। দেখি ঢাকুরিয়া কেন্দ্রে ৩-৪ টি ক্যাম্প তারা বোমা মেরে উড়িয়ে দিয়েছে। আমি বললাম এ কি রে বাবা? তখন ওরা আমাকে বললেন কিছু মনে করবেন না, আমরা এক্ষুনি সারিয়ে দিচ্ছি। সেই সময় ওঁরা রিগিং করেছেন, আজকে কোন মুখে বারবার এই কথা বলে? সেই সময় আমি শ্রমিক এলকায় গিয়েছিলাম, বস্তিতে গিয়েছিলাম ভোট প্রার্থী হয়ে। তাদের কাছে যেই মাত্র গেছি তাদের মধ্যে একজন তাড়াতাড়ি আমাকে ঘরের মধ্যে ঢুকিয়ে নিয়ে গেল, বলল এখন আসবেন না, সুব্রতবাবুর যে বাহিনী তারা রিভলবার নিয়ে পাশে দাঁড়িয়ে আছে। এই ছিল পরিস্থিতি। আজকে সেই পরিস্থিতি তৈরি করবার জন্য এই সব নতুন নতুন কালা কানুন আনছেন। আমি জেনেভা গিয়েছিলাম, শ্রমিকদের যে আন্তর্জাতিক প্রতিষ্ঠান আই এল ও আছে সেখানে আমি বলেছি যে যদিও ভারত সরকার আমাদের ইউনিয়নের কনভেনশন, মৌলিক

অধিকার ফ্রিডম অফ অ্যাসোসিয়েশন, কনভেনশন নাম্বার ৮৭ সেটা র‍্যাষ্টিফাই করেছেন কিন্তু তা সত্ত্বেও শ্রমিকদের যে সমস্ত ন্যায়সঙ্গত অধিকার সেই ৭০-৮০ বছর ধরে লড়াইয়ের মধ্যে দিয়ে, সংগ্রামের মধ্যে দিয়ে রক্ত ঋরনের মধ্যে দিয়ে তারা তাদের অধিকার গুলি প্রতিষ্ঠিত করেছে তাকে যাতে বানচাল করা যায়, পর্যুদস্ত করা যায় তারজন্য এই সমস্ত কালা কানুন তৈরি হয়েছে। কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেই জিনিস অর্থাৎ 'এসমা', 'নাসা' এই সমস্ত কালা কানুনগুলি চালু করতে দিচ্ছে না। স্যার, আজকে এই প্রস্তাব সংশোধনী সহ সমর্থন করতে গিয়ে শুধু এই কথা বলব যে গণতন্ত্র ও ব্যক্তি স্বাধীনতার মৌলিক অধিকার রক্ষার স্বার্থে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিল প্রত্যাহার করে নেবার অনুরোধ করুক। কিন্তু প্রশ্ন হচ্ছে যে এটা আইনে পরিণত হবে। যেমন করে কালা কানুন পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন মানুষ সাহসী ট্রেড ইউনিয়ন তার ঐক্যবদ্ধ আন্দোলনের যে শক্তি সেই শক্তি নিয়ে সেইগুলিকে চালু করতে দেন নি, আমি বিশ্বাস করি পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন মানুষ পশ্চিমবাংলায় কিছুতেই এই বিল যদি আইনে পরিনত হয় তাহলেও সেটা চালু করতে দেবেন না। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাবো পশ্চিমবাংলার ঐক্যবদ্ধ ট্রেড ইউনিয়ন এবং রাজনৈতিক সচেতন সমস্ত জনসাধারণের সাহায্য নিয়ে এই আইন কিছুতেই পশ্চিমবাংলায় চালু করতে দেবেন না।

[6-40—6-50 P.M.]

এই কথা বলে সংশোধনী সহ যে প্রস্তাব দেবপ্রসাদবাবু এনেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দুঃখ লাগছিল, যিনি এই প্রস্তাব এনেছেন, মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু, ক্রিমিনাল প্রসিডিওর কোড অ্যামেন্ডমেন্ট বিল যেটা পাস্ হয়েছে সেটা উনি পড়েন নি। আমি ওঁকে জিজ্ঞাসা করেছিলাম, আপনি কি এটা দেখেছেন? উনি বললেন, না, আমি দেখিনি, তবে আমি শুনেছি। আমি ওঁকে বলেছিলাম, আপনি আমাকে কপিটা দেখাতে পারেন নি। তখন বাধ্য হয়ে আমি সেক্রেটারিকে বলেছিলাম, উনি সেটা আমাকে এনে দিয়েছেন এবং আমাকে এটা উপস্থাপিত করতে সাহায্য করেছেন। খুব দুঃখের বিষয়, একটু আগে এখানে মাননীয় প্রবীণ নেতা বক্তৃতা দিচ্ছিলেন, তিনি এই অ্যামেন্ডমেন্ট বিলের উপরে বলতে গিয়ে যা বললেন তাতে আমার খুব দুঃখ লাগছিল। উনি হয়ত ক্রিমিনাল প্রসিডিওর কোড অ্যামেন্ডমেন্ট বিলটা দেখেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, This is a procedure matter, not a penal matter. There is no question of penal provision here. Only the Amendment is made with regard to the procedure. That is there-Criminal Procedure Code. এখানে সন্ত্রাসবাদের কথা লেখা হয়েছে। আপনি জানেন, সারা ভারতবর্ষে আজকে সন্ত্রাসবাদ মাথাচড়া দিয়েছে। এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে, আমরা সকলেই চাই সন্ত্রাসবাদ দমন হোক।

যতীনবাবু ভাষাটা মেনে নিয়েছেন। আমি এখানে এক একটা ভাষায় বললে উনি বিরোধিতা করবেন, বলবেন না, এটা হওয়া ঠিক নয়। সন্ত্রাসবাদ এখানে আছে, সারা ভারতবর্ষে আছে। মুখ্যমন্ত্রী বলছেন সন্ত্রাসবাদকে দমন করতে হবে, যে কোনও ভাবেই হোক এর বিপদ থেকে রুখে দাঁড়াতে হবে। এখানে বলছেন বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপকে বন্ধ করতে হবে। বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ, সন্ত্রাসবাদ বন্ধ হোক, এটা কে না চায়? এটা বন্ধ হওয়ার কথা আপনারা বলছেন, আমরাও বলছি। আমি জানি না, এঁরা সত্যি সত্যিই বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ, সন্ত্রাসবাদ বন্ধ হোক, এটা চান কি না? এখানে রেজোলিউশন আনা হয়েছে। এগুলো যা হচ্ছে তা কেন্দ্রীয় সরকারকেই বন্ধ করতে হবে। কেন্দ্রীয় সরকারকে সাম্রাজ্যবাদী কার্যকলাপ, সন্ত্রাসবাদকে বন্ধ করতে হবে। কেন্দ্রীয় সরকার কি চান এগুলো চলতে থাকুক? সন্ত্রাসবাদী ও বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ বন্ধ করা এবং জাতীয় সংহতি ও নাগরিক জীবনের নিরাপত্তা রক্ষা করা এই আইন প্রণয়নের উদ্দেশ্য হিসাবে ঘোষণা করা হলেও অতীতের অভিজ্ঞতা প্রমান করছে যে কার্যক্ষেত্রে এই ধরণের আইন গণআন্দোলনের কর্মী তথা বিরোধি রাজনৈতিক দলের কর্মীদের দমন-পীড়ন করার অস্ত্র হিসাবে ব্যবহৃত হয়ে এসেছে। এক্ষেত্রে 'মিসা' বা 'নাসা' কিছুই প্রয়োগ করা হচ্ছে না। এই ব্যাপারে একটা অ্যামেন্ডমেন্ট হয়েছে সেটা আমার কাছে আছে, ওই অ্যামেন্ডমেন্টটা পাশ হয়েছে ১৫ই মে ১৯৮৮। সেখানে ক্রিমিনাল প্রসিডিওর কয়েকটি ধারা অ্যামেন্ডমেন্ট হয়েছে। ওই অ্যামেন্ডমেন্টের ৫৩(এ)তে সেখানে অ্যামেন্ডমেন্ট করে বলেছে, When a person is arrested on a charge of committee an offence of rape or an attempt to commit rape and there are reasonable grounds for believing that an examination of his person will afford evidence as the commission of such offence, it will be lawful for a registered medical practitioner to examine. এই অ্যামেন্ডমেন্ট করার আগে যারা ভিকটিম হত তাদের প্রতি কোনও বিচার ছিল না। সুতরাং এই অ্যামেন্ডমেন্ট করার একটাই কারণ হচ্ছে এই রেপ কেসগুলি আগে ডিটেকশন হত না। এই হল ৫৩(এ)র অ্যামেন্ডমেন্ট। আরেকটি অ্যামেন্ডমেন্ট হয়েছে স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনস্, Having regard to the recommendations made by law committee and the National police commission, observations made by the courts and the suggestions received from the State Government and others with a view to removing certain difficulties or lacuna from its working, it has been found necessary to amend various sections of the code of criminal procedure. সুতরাং দ্যাট ইজ এ প্রসিডিওর‍্যাল ম্যাটার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেমন এখানে বলা আছে ৩৮টা হিয়ার দি ওয়ার্ড সেস্যানস্ জাজ হ্যাজ বিন অমিটেড। সেখানে অ্যানাদার অ্যামেন্ডমেন্ট হচ্ছে ১৬৭, তাতে পিরিয়ড অফ ডিটেকশন হচ্ছে ইন কেস অফ মার্ডার অ্যান্ড লাইফ ইমপ্রিসিনমেন্ট ১৮০ডেজ, Mr. Speaker, you are a lawyer. I hope that you will appreciate that it is not possible to complete the investigation within 90 days. একটা খুন করে ৬০দিন আগে ছিল এখন ৯০ দিনে যে ছাড়া পেয়ে যেতো এ কখনই সমর্থন করা

যায় না। খুনি খুন করার পরে ৯০ দিনের মধ্যে যদি চার্জ সিট না পেত তাহলে বেল নিয়ে চলে আসতে পারত। কিন্তু এখন সেই ৯০ দিনটিকে ১৮০ দিন করা হয়েছে যেহেতু ৯০ দিন পরেই খুনি চলে আসতে পারত সেটাকে চেঞ্জ করা হয়েছে। এটা কেন মাননীয় সদস্যরা বুঝতে পারছেন না আমি জানি না। ৯০ দিনের জায়গায় ১৮০ দিন করা হয়েছে তাতে ক্ষতি কি হয়েছে? তারপরে একটা পয়েন্ট আপনি বলেছেন ৪৩(এ) রিগার্ডিং ডিউরেশন, Where a person has during the period of investigation, inquiry or trial under this code of an offence or under any law undergone detention for a period extending upto one half of the maximum period of imprisonment specified for that offence under that law he shall be released by the court on his personal bond with or without sureties.

[6-50—7-00 P.M.]

ইল্লিগ্যাল ডিটেনশন যদি খুব বেশি দিন হয়ে থাকে তাহলে সেখানে কারণ দেখালে বেল বন্ডে ছেড়ে দিতে পারে, পরে হাফ অব দি পিরিয়ড সেন্টেন্স হতে পারে। আমি বুঝতে পারলাম না কি অসুবিধা হয়েছে। এখানে যে অ্যামেন্ডমেন্ট করেছে দেয়ার আর ভেরিয়াস অ্যামেন্ডমেন্টস আমি আইনজীবী হিসাবে ৫৩৮ বলব কনকারেন্ট জুরিসডিকশন থাকলে বহু গরিব আছে যারা কোর্টে বা হাইকোর্টে যেতে পারে না তাদের ভাল হবে। এটাতে অনেক ভাল দিক আছে যেমন রেপ কেসের ব্যাপারে, মহিলা নির্যাতন করার ব্যাপার এতে আছে। মেডিকেল এগজামিনেশন না হলে প্রমাণ হত না, ফলে অসুবিধা হত। এখন রেজিস্টার্ড মেডিকেল প্র্যাকটিশনার লোক্যালি অ্যাভেলেবল হলে সে এগজামিন করবে এতে বলা আছে। খারাপ কোথায় হল? মেডিকেল প্র্যাকটিশনার যেখানে সম্ভব নয় সেখানে সেগুলি হচ্ছে না বলে এগুলি হতে পারে। আমি সমস্ত পড়ে দেখছিলাম, মাত্র ১৮ পাতায় ২২টি সেকশন অ্যামেন্ডমেন্ট করেছেন যার একটার সঙ্গে আর একটার লিঙ্ক আছে। There are some sections regarding the trial, commencement of trial, speedy trial, speedy disposal of the case. বিশেষ করে যেটা মহিলাদের ক্ষেত্রে রেপ কেস—অ্যাটেম্পট টু কমিট রেপ, সেটা এখানে বলা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যদি পড়তেন তাহলে দেখতেন এর ভেতর একটা ওয়ার্ড আসছে না যেগুলি বলছেন। সবগুলি পেনাল প্রভিশন নাসা, এসমা এরমধ্যে পড়ে। এগুলি যদি আইন হত এগুলি পূর্ণ সমর্থন করতেন। এটা হচ্ছে প্রসিডিউর‍্যাল কোডের অ্যামেন্ডমেন্ট। অথচ কি আনতে চাইছেন রেজলিউশনে এর বিরুদ্ধে যার সঙ্গে এর কোনও সম্বন্ধ নেই। আমি সেজন্য ওঁকে জিজ্ঞাসা করেছিলাম আপনি কি এটা দেখেছেন? এখানে আর একটা আছে সেকশন ২৫এ। এঁরা খুব খুশি হবেন জেনে যে স্টেট গভর্নমেন্টকে সেকশন ২৫-এতে স্পেশাল ডাইরেক্টোরেট অব এসট্যাবলিশমেন্ট অব দি প্রসিকিউশন করতে বলেছেন। আপনি জানেন সেকশন ২৪ অব দি ক্রিমিনাল প্রসিডিওর কোডএ অ্যাপয়েন্টমেন্ট অব দি পাবলিক প্রসিকিউটর, স্পেশাল পাবলিক প্রসিকিউটরের অ্যাপয়েন্টমেন্ট হয়। এখানে ২৫-এতে বলা হয়েছে, The State Government may

establish a Directorate of prosecution consisting of a Director of prosecution and as many Deputy Directors of prosecution as it thinks fit. দি স্টেট গভর্নমেন্ট যে স্টেট গভর্নমেন্টের উপর ছেড়ে দিয়েছে, যদি মনে করেন করবেন, না হলে করবেন না। নাউ সেকশন ২৫(২), এখানে বলা হয়েছে The Head of the Directorate of prosecution shall be the Director of prosecution, who shall function under the administrative control of the Head of the police administration in the State. সেটা আন্ডারে কাজ করবে। ২৫(৩) তে বলা আছে Every Deputy Director of prosecution shall be subordinate to the Director of prosecution. এটা ডাইরেক্টোরেট করেছে, তারপর বলা আছে Every public prosecutor, Additional public prosecutor Special public prosecutor appointed by the State Government under sub-section(1) or as the case may be, sub-section (8) of section 24 to conduct cases in the High Court shall be subordinate to the Director of prosecution. মাঝখানে একটা ডাইরেক্টোরেট করেছে তাতে দেখবেন ডাইরেক্টর অব দি প্রসিকিউশনের আন্ডার থাকবে ডেপুটি ডাইরেক্টর অব প্রসিকিউশন এবং তাঁরাই ঠিক করে দেবেন under them the prosecution will be conducted. This is new section which has been amended. তাছাড়া সেকশন ২৪ যেমন আছে সেই রকম আছে।

এটা কে করবে? State Govt. করবে। তাহলে খারাপ কোথায়। এখানে check and Balance -এর প্রশ্ন আছে। আগে direct appointment হত—এখন সেখানে একটা check balance আছে। এখন এটা directorate করবে। This is 25A, clause(1)(2)(3)(4)+5। আর section 24, 25 এখানে D.M. Appointment দেন। নতুন একটা Directorate হয়েছে। তারপর আছে, State Govt. may or may not অর্থাৎ এখানে option to the State Govt.-এর প্রশ্ন আছে। তাহলে criminal procedure code এর amendment কোথায় হল? এ ত এক অদ্ভুত ব্যাপার। Procedure charge হচ্ছে অথচ বলা হচ্ছে কিনা বিচারে আটক রাখা হবে। এ ত এক আশ্চর্যের ব্যাপার। কারুর অধিকার খর্ব হোক এটা আমরা কেউ চাই না ঝাড়খন্ড আন্দোলন শুরু হয়েছে। মুখ্যমন্ত্রী দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন আমরা কালা কানুন মানি না। কিন্তু দার্জিলিং-এ NASA প্রয়োজনে প্রয়োগ করা হয়েছিল। এঁরা আগে বলেছিল নাসা ফেলে দাও। কিন্তু G.N.L.F.-এর উপর নাসা প্রয়োগ করা হয়েছে। এখনও অনেককে আটকে রাখা হয়েছে। Director trial আগে ছিল এখনও আছে। কিন্তু আগে এটাকে অচ্ছুৎ বলে ফেলে দেওয়া হয়েছিল। কিন্তু এখন তো দেখছি প্রয়োজনে ব্যবহার করা হচ্ছে। পাঞ্জাবে প্রয়োজন হয়েছিল বলে ব্যবহার করা হয়েছে। ঝাড়খন্ড আন্দোলনকে রুখতে যদি সরকার NASA, ESMA প্রয়োগ করে আমরা তাকে সমর্থন করব, দেবপ্রসাদবাবু যদি পড়াশুনা করে এটা আনতেন তাহলে ভাল হত। Trade Union-এর কথা বলতে গিয়ে জাতীয় সংহতির কথা বলেছেন।

জাতীয় সংহতির জন্য ইন্দিরা গান্ধী প্রাণ দিয়েছেন—এর চেয়ে বড় কথা আর কি হতে পারে? আমাদের নেত্রী বিচ্ছিন্নতাবাদকে রুখতে গিয়ে নিজের প্রাণ দিয়েছেন। সেই রকম resolution যদি আনতেন তাহলে তার সঙ্গে আমরা একমত হতে পারতাম। criminal procedure code-এর amendment করতে গিয়ে জাতীয় সংহতি, Trade Union আন্দোলনে হস্তক্ষেপ ইত্যাদি সব কথা বলা হয়েছে। যতীন বাবু Trade Union এর প্রশ্ন তুলেছেন, তিনি কি বলতে চান Murder case-এ ৯০ দিনের বদলে যদি ১৮০ দিন হয় তাহলে খারাপ হবে? আইনে কি খারাপ জিনিসটা রয়েছে বলুন তো। কাজেই আমরা এর প্রতিবাদ করছি। উনি যদি দেখাতে পারতেন এগুলি খারাপ তাহলে আমরা সেটা admit করতাম, ৪২৮, ৪৩৭ এর কথা যদি বলতেন তাহলে আমরা স্বীকার করতাম। আমি মনে করি এই যে অ্যামেন্ডমেন্ট করা হয়েছে এটা ঠিক হয়নি। Procedure code Bill-এ অনেক ভাল ভাল ধারা আছে। কাজেই বলছি, যে Motion আনা হয়েছে সেটা কোনওমতেই গ্রহণযোগ্য নয়। আমি বলছি ১০ মিনিট সময় নিয়ে এটাকে amend করে নিন এবং তাতে ভাল হবে। একথা বলে এই মোশন-এর বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[7-00—7-10 P.M.]

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব উত্থাপন করেছেন, তার উপর মাননীয় সদস্য সুমন্তকুমার হীরা মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা হাউসের কাছে নিবেদন করতে চাই। ফৌজদারি কার্যবিধি সংশোধনী আইন ১৯৮৮, কেন্দ্রীয় সরকার এনেছেন। কেন আনলেন ইয়ারমার্কড ১৯৮৮? এই কেন্দ্রীয় সরকারের জমানায় এই ঘটনা ঘটতে পারে—তা থেকে পরিত্রাণ পাবার জন্য ভবিষ্যৎ পথ তৈরি করেছেন কেন? হাইকোর্টকে নির্দেশ দেওয়া জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট হাইকোর্টের যে কোনও জায়গার বিচার করবে। তিহার জেলের বিচারের আইনগত ধুয়োয় নতুন করে করেছেন যে কোনও জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট বিচার করবে। সেই বিচার করবার জন্য সাক্ষী, আসামীদের হাজির হবার জন্য নতুন ফৌজদারি কার্যবিধি আইন এনেছেন। অ্যাডভোকেট জেনারেল এর ক্ষমতা কেড়ে নিয়েছেন। কেড়ে নিয়ে পুলিশকে সর্বোচ্চ ক্ষমতার অধিকারী করে দিয়েছেন। প্রসিকিউটরকে ডাইরেক্টর করে দিয়েছেন। এই জন্য করে দিয়েছেন যাতে পুলিশকে সর্বোচ্চ ক্ষমতা দিয়ে ১৯৮৮ সালে ওরা যেসব ঘটনাগুলি ঘটিয়েছেন, ভবিষ্যতে আরও এই রকম ঘটনা ঘটতে পারে তার জন্যই রাস্তা তৈরি করে রাখলেন। আমাদের মাননীয় বিরোধীদলের সদস্য মেয়েদের জন্য কত কান্নাই কেঁদে গেলেন। অর্থাৎ তাদের উপর বলাতকার রেপ হলে তাড়াতাড়ি যাতে ব্যবস্থা করা যায় সেইজন্য যে কোনও মেডিকেল রিপোর্ট করবেন। কেন? ত্রিপুরার উজান ময়দানে মেয়েদের উপর বলাৎকার হয়েছে এবং মিলিটারি করেছে তা যদি প্রমাণ হয়ে যায় ভবিষ্যতে পুলিশ মিলিটারির বিরুদ্ধে আদালত যাতে ব্যবস্থা না নেয় তারজন্যই ব্যবস্থা হয়েছে। তার জন্য রাতারাতি এটা করে দিলেন। সেক্স, ইন্টারকোর্স অনেক দিন থেকে হয়। সেইসব করবার জন্য

অবাধ গণতান্ত্রিক অধিকারের নামে জনগনের অত্যাচারের রাস্তা তৈরি করে রেখে দিলেন। আর কি করেছেন? জামিনদারের তালিকা হবে, কে কে জামিনদার হবে। গণতান্ত্রিক আন্দোলনে যে সমস্ত জামিনদার দাঁড়ান তাদের টাইট করবার জন্য ব্যবস্থা করা হয়েছে। আসামীদের নতুন করে জামিন নিতে হবে। পুরানো তালিকা তৈরি হবে। আর কোনও মামলায় অ্যাকিউজড্ আছে কিনা সেই সব তালিকায় তার বিবরণ দিতে হবে। অর্থাৎ জামিন পাওয়ার বারোটা বাজাবেন। আর কি করছেন? ৯০ দিনের মধ্যে আদালতে চার্জসিট দেবার কথা। সেটাকে বাড়িয়ে ১৮০ দিন করছেন। দীর্ঘদিন যাটে আটক করে রেখে দেওয়া যায় সেই ব্যবস্থা করার জন্যই ১৮০ দিন করছেন। সবচেয়ে বড় কথা হচ্ছে এই ঠাকুর ঘরে কে আমি তো কলা খায়নি"—প্রধানমন্ত্রীকে কেউ সাক্ষী হিসাবে আদালতে হাজির করতে পারবেন না। বোফর্স কেলেঙ্কারি নিয়ে প্রশ্ন উঠেছে। ঠক্কর কমিশন নিয়ে অনেক কিছু বেরোচ্ছে। যদি কেউ বলেন আদালতে সাক্ষী মানব, আমার নামে বিদেশে টাকা আছে অভিযোগ উঠেছে—তার থেকে বাঁচবার জন্য নিজেদের মতো করে রেখেছেন। তাদের মৃত্যু ঘন্টা বাজছে। তাই গণতন্ত্রের কবর রচনা করার জন্য নতুন করে আইন করতে যাচ্ছেন ক্রিমিনাল কোড অ্যামেন্ডমেন্ট বিল। এই আইন শুধু নিজেদের বাঁচাবার জন্যই করছেন, দেশের জন্য নয়, জনগনের জন্য নয়, গণতন্ত্রের জন্য নয়। মানুষ বুঝতে পেরেছে ওদের চালাকি ধরতে পেরেছে। সেই জন্য বলে গেলেন আইনটা খুব ভাল আছে। এতে ভাল কিছু নেই। সুমন্ত হীরা যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে আমি এই বক্তব্য রাখলাম। আইন দিয়ে এটা বন্ধ হবে না। তিহার জেলের কথা সকলেই জানেন। এরকমভাবে সারা ভারতবর্ষকে ওঁরা জেলখানায় পরিণত করতে চাইছেন। আপনারা এই আইনকে যেভাবে বৈধ করতে চাইছেন তার বিরুদ্ধে আমরা সব সময়ই বলে যাব। আপনারা সেখানে পুলিশকে আরও বেশি ক্ষমতা দিতে চাইছেন। আবার নতুন করে এর বিরোধিতা করে অ্যামেন্ডমেন্ট সহ এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এক লাইনের ছোট্ট অ্যামেন্ডমেন্টটি মুভ করে আমি সামান্য দু একটি কথা বলছি। আমি প্রথমেই কংগ্রেসি সদস্যদের বলতে চাই যে, আমাদের বামফ্রন্ট সরকার আপনারা বলা সত্ত্বেও এই ১২ বছরের মধ্যে এ রাজ্যে কোনও কালা কানুন প্রয়োগ করেন নি। জি.এন.এল.এফের যে গোর্খাল্যান্ড আন্দোলন হয়েছিল তার বিরুদ্ধেও প্রয়োগ করে নি এবং এখন যে ঝাড়খন্ড আন্দোলন চলছে সে ক্ষেত্রেও এই কালা কানুন প্রয়োগ করেন নি। কোনও কালা কানুন প্রয়োগ না করেও যে একটা রাজ্যে স্বাভাবিক আইনশৃঙ্খলা পরিস্থিতি রক্ষা করা যায় বামফ্রন্ট সরকার সেটা দেখিয়ে দিয়েছেন এবং সে ক্ষেত্রে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। কেন্দ্রীয় সরকারের উচিত এই দৃষ্টান্ত অনুসরণ করা। প্রসিডিওরের কথা সত্যবাবু বলেছেন, সতিই তো এই প্রসিডিওরটা নিন্দনীয় এবং কালা কানুন কে শক্তিশালী করবার জন্যই এই প্রসিডিওর করা হয়েছে। এইভাবে সমস্ত কালা কানুনকে একটা আরবিটারি জায়গায় নিয়ে যাবার চেষ্টা করা হয়েছে। সেখানে চূড়ান্ত ক্ষমতা

পুলিশ এবং প্রশাসনকে দেওয়া হচ্ছে। তারা যা খুশি করতে পারে—মানুষ খুন করতে পারে, যে কোনও ব্যবস্থা নিতে পারে, তার কোনও সুরাহা থাকবে না। আমি স্যার, কেন্দ্রীয় সরকারের এই প্রচেষ্টার বিরোধিতা করছি এবং নিন্দা করছি। কেন্দ্রীয় সরকারের উচিত বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে যে দৃষ্টান্ত স্থাপন করেছেন কোনও কালা কানুন প্রয়োগ না করে রাজ্যকে সুষ্ঠুভাবে পরিচালনা করার তা অনুসরণ করে দেশকে সুষ্ঠুভাবে পরিচালনা করা। এই কথা বলে আমার অ্যামেন্ডমেন্ট সহ এই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং তার উপর সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় যে সংশোধনী এনেছেন আমি তার সবটাই সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বললেন সব জায়গা থেকে নাকি সুপারিশ গ্রহণ করা হয়েছে। এই প্রসঙ্গে আমি যতটা জানি তাতে বলতে পারি, আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যসরকারের কাছ থেকে কোনও সুপারিশ গ্রহণ করা হয়নি। আমি নানান ভাবে চেষ্টা করে দেখেছি—পুলিশ হোম ডিপার্টমেন্ট, জুডিসিয়াল ডিপার্টমেন্ট কোনও জায়গা থেকে কোনও সুপারিশ করা হয়নি। তড়িঘড়ি করে একটা অ্যামেন্ডমেন্ট করে পাঠিয়ে দেওয়া হয়েছে। এটা ঠিক যে প্রসিডিওরাল যে ঘটনাগুলি ঘটছে সেটা ভালভাবে দেখা উচিত। ১৯৭৩ সালে মহিলাদের স্বার্থে যে বিল আনা হয়েছিল কেন্দ্রীয় সরকার সেখানে নিজের স্বার্থে মুসলিম মহিলাদের পথে বসিয়ে দিয়ে পরে সেটা আবার অ্যামেন্ডমেন্ট করে দিলেন। ১২৫-সিআরপিসি অ্যাক্টে তখন বলা হয়েছিল যে কোনও স্বামী তার স্ত্রীকে ডাইভোর্স করলে যতদিন পর্যন্ত না তার রিম্যারেজ হচ্ছে বা করছে ততদিন পর্যন্ত তাকে খোরপোষ দিতে হবে। পরবর্তীকালে দেখলাম রাজীব গান্ধী মহাশয় মুসলিমদের ভোট টানার জন্য সেটা অ্যামেন্ডমেন্ট করে শরিয়ত আইনে নিয়ে গেলেন। কেন্দ্রীয় সরকার যে তাদের নিজের প্রয়োজন মতোন অ্যামেন্ডমেন্ট করছেন এবং আবার তা বাতিল করছেন এটা আজকে আমাদের বুঝতে হবে।

[7-10—7-20 P.M.]

যে অ্যামেন্ডমেন্ট আছে সেটা সকলেই নিশ্চয়ই পড়েছেন। সেকশন নয় এ যে অ্যামেন্ডমেন্ট করা হয়েছে তাতে বলা হয়েছে যে কোনও আসামীকে তার বিচার করার জন্য জেলের মধ্যে বিচার করতে পারবে এটা অরিজিন্যাল আইনে ছিল না। আগে ছিল যে জেলের মধ্যে বিচার করতে পারা যাবে যদি কনসেন্ট দেয় বাদী এবং আসামী পক্ষে। কিন্তু এখানে কি করা হল ইন্দিরা গান্ধীকে মার্ডার করার জন্য তিহার জেলের মধ্যে আসামীর বিচার হল। কোথায় এই আইন তখন ছিল? জনসাধারণকে না জানতে দিয়ে গোপনে বিচার করা হল। জনসাধারণ কিছু জানতে পারল না। এটাকে চাপবার জন্য যে কোনও লোককে বিচার করতে পারবে অতএব জেলের মধ্যে যে কোনও মানুষের বিচার করতে পারবে, এটা কে বলবে না হাইকোর্ট

বলবে। হাইকোর্টটা কে? হাইকোর্টের জজ কাদের দ্বারা নিযুক্ত হয়, সেই পার্লামেন্ট থেকে হাইকোর্টের জজ নিযুক্ত হচ্ছে। হাইকোর্ট বললেন অমুকের বিচার জেলের মধ্যে হবে। কিন্তু মূল আইনটা কি ছিল, মূল আইনে ছিল আসামী পক্ষ এবং বাদী পক্ষ যদি রাজি হয় তাহলে জেলের মধ্যে হবে। এই করে অ্যামেন্ডমেন্ট করে দিল যে এখান থেকে করা হবে। সব থেকে আরও সাংঘাতিক ঘটনা ঘটছে সেকশন ২৪ সি.আর.পি.সি. যেটা উনি বলতে গিয়ে এড়িয়ে গেলেন। সেকশন ২৪ সি.আর.পি.সি. হাইকোর্ট থেকে লোয়ার কোর্ট পর্যন্ত প্রত্যেকটি প্রসিকিউটার কে গভর্নমেন্ট এমপ্লয়ি হতে হবে। যেমন আমরা এ.পি.পি.কে নিযুক্ত করছি লোয়ার কোর্টে সেই রকম জাজেস কোর্টে এ.পি.পি.রা প্রমশন পেয়ে হবে, হাইকোর্টে আর পি.পি. থাকবে না। জাজেস কোর্টে পি.পি থাকবে না কে থাকবে, না, দে আর ডি গভর্নমেন্ট এমপ্লয়ি। এদের কে দিতে হবে এবং এদের কন্ট্রোল করবে কে, ডাইরেক্টোরেট। ডাইরেক্টোরেট মিন্স হেড অফ দি পুলিশ। পুলিশের হেড এদের কন্ট্রোল করবে। তাহলে এনটায়ার বিচার ব্যবস্থাকে পুলিশের কন্ট্রোলে নিয়ে এসে ইচ্ছা মতো পুলিশ যাকে তাকে অ্যারেস্ট করবে, আর বলবে প্রসিকিউটারকে, যেহেতু সেটা পুলিশ কন্ট্রোল করছে, এর অমুক কর, তার তমুক কর, এইভাবে এনটায়ার বিচার ব্যবস্থাকে পুলিশের কন্ট্রোলে নিয়ে আসা ব্যবস্থা করছেন। সেকশন ২৫ একে ডাইরেক্টোরেট করে দিয়ে। এটাকে নিশ্চয়ই কোনওভাবে বলতে পারবেন না যে ভাল ব্যবস্থা হচ্ছে। তারপর এখন দেখছি ১৪৪এ একটা করে দিয়ে তাতে ডি.এম. কে বলবে আর্মস করতে পারবে না। কোথায় কোনও মিছিলে আর্মস বহন করে? সুতরাং ১৪৪-এ একটা চেঞ্জ করে দেওয়া হচ্ছে। এইভাবে সমস্ত আইন গুলোকে পুলিশ কন্ট্রোলের মধ্যে নিয়ে যেতে আরম্ভ করেছে। এবার ৪৩৮ যেটা আমি সেদিন অ্যামেন্ডমেন্ট করলাম যে ৪৩৮ এই অ্যান্টিসিপেটারি বেল, সেটাকে অনেক সময় দেখেছি জাজরা অনেক সময় নিত, সেই জন্য বলেছি ৩০ দিনের মধ্যে শেষ করতে হবে। ৪৩৮ টাকে করছে কি হাইকোর্ট ছাড়া কোথাও হবে না। একজন সাধারণ মানুষকে জাজেস কোর্টে যাবার সুযোগ দেবে না সরাসরি হাইকোর্টে চলে যেতে হয়। পশ্চিমবাংলার দূর দূরান্তের মানুষ তাকে চলে আসতে হবে হাইকোর্টে। সেইজন্য ৪৩৮ কে অ্যামেন্ডমেন্ট করে হাইকোর্টে নিয়ে যাওয়া হচ্ছে, এইভাবে সমস্ত আইন গুলো হচ্ছে, তারপর টি.আই. প্যারেডের ক্ষেত্রে দেখা যাচ্ছে—এভিডেন্স অ্যাক্টে দেখা যাচ্ছে টি.আই.প্যারেডের ব্যবস্থা ছিল। সেটাকে নিয়ে এসে টি.আই.প্যারেডের মধ্যে ঢুকিয়ে দিয়ে সেখানে নিয়ে আসা হচ্ছে, কোনও এভিডেন্স-এর দরকার হবে না। সমস্ত আইনটাকে সম্পূর্ণভাবে পুলিশের কন্ট্রোলে নিয়ে আসা হচ্ছে। সমস্ত বিচার ব্যবস্থাকে পুলিশের কন্ট্রোলে নিয়ে আসার এই প্রচেষ্টাকে তারা করছেন। যদিও আমরা মনে করি বর্তমান বিচার ব্যবস্থা আমাদের জনসাধারণের গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে যথেষ্ট, তবু তো আছে মানুষকে দমন পীড়ন করার জন্য, গণতান্ত্রিক আন্দোলনের অত্যাচার করার জন্য সমস্ত ব্যবস্থা এখনও বর্তমান। কিন্তু তাতে ওরা সন্তুষ্ট হতে পারছেন না। সেই জন্য তড়িঘড়ি করে মানুষের উপর কি করে অত্যাচার করতে পারে, কি করে বিচার ব্যবস্থাকে ভালো করে পুলিশের কন্ট্রোলে নিয়ে আসতে পারে সেই জন্য এই সমস্ত অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। সংবিধান অ্যামেন্ডমেন্ট

করে—৫৯ অ্যামেন্ডমেন্ট সংশোধন করে নেওয়া হল, এই ভাবে তারা নিজেদের তৈরি করা আইন আবার অ্যামেন্ডমেন্ট করে আবার অ্যামেন্ডমেন্ট করে পাল্টাবার চেষ্টা করছে। যাই হোক আমি মনে করি যে পুলিশ কন্ট্রোলে বিচার ব্যবস্থাকে নিয়ে আসার জন্য যে রেজলিউশন নিয়ে আসা হয়েছে তার বিরুদ্ধে যে রেজলিউশন মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় এনেছেন এবং যে অ্যামেন্ডমেন্ট সুমন্ত হীরা মহাশয় দিয়েছেন তাকে সমর্থন করছি এবং এটি উইথড্র করা উচিত।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বললেন যে, এই আইনের মধ্যে নাকি অনেক প্রগতিশীল ধারা আছে। এই আইনের সেকশন ২৫এতে যেখানে ডাইরেক্টোরেট অফ প্রসিকিউশন গঠন করার কথা বলা আছে, সেখানে সে সম্পর্কে আইন কমিশনের ১৪তম রিপোর্টের সুপারিশের কথা কি মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় জানেন না? সেই সুপারিশে বলা হয়েছে প্রসিকিউটরদের পুলিশ এবং শাসন বিভাগ থেকে মুক্ত রাখতে হবে। অতএব এই সেকশন ২৫(এ)র মধ্যে দিয়ে ভায়লেটিং দ্যাট রেকমেন্ডশন হয়েছে। এই প্রভিশনের দ্বারা কার্যত প্রসিকিউটরদের পুলিশের নিয়ন্ত্রনাধীনেই রাখা হচ্ছে এবং এটা মাননীয় আইন ও বিচার মন্ত্রী ইতিপূর্বেই এখানে ব্যাখ্যা করেছেন। পুলিশ এবং শাসন বিভাগের নিয়ন্ত্রনে সম্পূর্ণভাবে রাখা হচ্ছে। যে ডাইরেক্টোরেটরের কথা বলা হয়েছে, সে প্রকৃত পক্ষে উচ্চ পদস্থ সরকারি অফিসার বা পুলিশ অফিসার। তার অধীনে রাখার অর্থই হচ্ছে প্রশাসনের নিয়ন্ত্রনে রাখা। সে তো প্রশাসনের নিয়ন্ত্রনাধীনে কাজ করবে। ফলে এর দ্বারা ভায়লেশন অফ দ্যাট রেকমেন্ডেশন হচ্ছে। তাহলে এখানে যে জামিনের প্রশ্নটি আসছে—আগে যেখানে ২৪ ঘন্টার মধ্যে তদন্ত করতে না পারলে ম্যাকসিমাম ৯০ দিন কারাগারে আটকে রাখা যেত, সেটাকে এক্সটেন্ড করে ৬ মাস অর্থাৎ ১৮০ দিন করা হচ্ছে। রাজনৈতিক দলের কর্মীদের, গণতান্ত্রিক আন্দোলনের কর্মীদের, নেতাদের বিরুদ্ধে মাডার কেসের মিথ্যা অভিযোগ এনে আটক করার জন্যই আইনের এই ধারাটি প্রণয়ন করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সূর্যাস্ত থেকে সূর্যোদয় পর্যন্ত অর্থাৎ রাত্রিবেলা যাতে কোনও মহিলাকে থানায় আটক করে না রাখা হয় তারজন্য দীর্ঘদিন ধরে গণআন্দোলন চলছে। অথচ এখনও বলা হচ্ছে যে, আন্ডার স্পেশাল সারকমস্ট্যানসেস মহিলাদের লক আপে রাখা যাবে, তাদের গ্রেপ্তার করে থানায় আটক করে রাখা যাবে। এই ক্ষেত্রে ত্যাগীর দৃষ্টান্ত উল্লেখ করা যেতে পারে। সেই ঘটনা থেকে আরম্ভ করে একটার পর একটা ঘটনা আমরা দেখছি যে, মহিলাদের ওপর পুলিশি নির্যাতন চলছে এবং এই আইনের দ্বারা তা আরও বাড়বে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সেকশন ৪৭, আন্ডার সাব-সেকশন ৩-এ বলা হচ্ছে—স্যার, আপনি জানেন পুলিশ খুশি মতো হত্যা করে সশস্ত্র সংঘর্ষ বলে চালায়, সেখানে এই প্রভিশনে বলা হচ্ছে—মৃত্যুদন্ডে দন্ডিত বা যাবজ্জীবন কারাদন্ডে দন্ডিত ছাড়া অন্য কোনও অপরাধে অভিযুক্তদের এই সেকশনে হত্যা করার ক্ষমতা দেওয়া হল না। অ্যাজ ইফ ওরা ছাড়া যাবজ্জীবন কারাদন্ডে দন্ডিত বা মৃত্যু দন্ডে দন্ডিতদের হত্যা করার অধিকার থাকছে। এবং এই আইন নাকি সত্যবাবু ব ্লন জনস্বার্থে আনা হয়েছে। কি মারাত্মক কথা। আজকে পুলিশের হাতে চরম

স্বৈরাচারী ক্ষমতা দেওয়া হচ্ছে। একটার পর একটা আইনের মধ্যে দিয়ে এই জিনিস করা হচ্ছে। ভাগলপুরে অপারেশন গঙ্গাজল, কারাগারে বন্দীদের অন্ধ করে দেওয়া হয়েছিল। অন্ধ্রে, পাঞ্জাবে দিনের পর দিন পুলিশি অত্যাচার হচ্ছে। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় কংগ্রেস আমলে অসীমা পোদ্দারের ওপরে পুলিশি অত্যাচার হয়েছিল। উত্তরপ্রদেশে মায়া ত্যাগীর ওপর পুলিশি অত্যাচার হয়েছে। আপনি জানেন ভারতবর্ষের বিভিন্ন জায়গায় পুলিশ কিভাবে গ্রামবাসীদের ওপর হামলা করে, বাড়ি ঘর জ্বালিয়ে দেয়, এমন কি দলবদ্ধভাবে ডাকাতি পর্যন্ত করে। ভারতবর্ষের সর্বত্র এই জিনিস হচ্ছে। এমন কি মায় পশ্চিমবাংলার ইসলামপুরের ডাকাতির ঘটনা আপনি জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় আবার পুলিশের হাতে এই সমস্ত বিপুল ক্ষমতা তুলে দেওয়া হচ্ছে। স্যার, আপনি জানেন আজকে শুধু কোড অব ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিলই এক মাত্র বিল নয়, কেন্দ্রীয় সরকার এই রকম একটার পর একটা বিল আনছেন। আপনি জানেন কালা ট্রেড ইউনিয়ন বিল উত্থাপিত হয়েছে, কালা পোস্টাল বিল উত্থাপিত হয়েছে। আপনি জানেন হসপিটাল এবং অন্যান্য প্রতিষ্ঠান বিলটি আইনে পরিণত হওয়ার অপেক্ষায় রয়েছে। ইতিপূর্বে ওঁরা মানহানি বিল এনেছিলেন, কিন্তু প্রবল গণ-বিক্ষোভের চাপে তাকে প্রত্যাহৃত করতে হয়েছে।

[7-20—7-30 P.M.]

কিন্তু এখন পর্যন্ত সমস্ত আইনগুলি রয়েছে। এই কালা কানুনগুলির মাধ্যমে কেন্দ্রীয় সরকার আজকে স্বৈরাচারী ক্ষমতা কেন্দ্রীভূত করতে চাইছে। ভারতবর্ষের সংবিধানের যে ন্যূনতম অধিকার মানুষকে দেওয়া হয়েছে আজকে কেন্দ্রে যে রাজনৈতিক দল ক্ষমতাসীন তাঁরা সেই ন্যূনতম অধিকারের সুবিধা মানুষকে দিচ্ছেন না এবং সেখানে সংবিধানে মানুষের গণতান্ত্রিক অধিকার দেবার যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেই প্রতিশ্রুতি আজকে তাঁরা কিভাবে প্রহসনে পর্যবসিত করছে এইসব কালা-কানুন এনে। আমাদের দেশের জনগনের যে ন্যূনতম অধিকার—শিক্ষার অধিকার, স্বাস্থ্যের অধিকার, জীবিকার অর্থাৎ কাজ পাওয়ার অধিকার এগুলি ভারতবর্ষের সংবিধানে স্বীকৃত হয়নি। যেটুকু গণতান্ত্রিক অধিকার সংবিধানে স্বীকৃত হয়েছে কেন্দ্রের শাসকদল সেইটুকুও প্রহসনে পর্যবসিত করছে! ফলে এই যে মারাত্মক বিল, কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিল যেটা আজকে আইনে পর্যবসতি হবার অপেক্ষায় আছে এর বিরুদ্ধে শুধু তীব্র প্রতিবাদ নয়, এর বিরুদ্ধে গণআন্দোলন গড়ে তোলা প্রয়োজন। এই প্রসঙ্গে মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন আমি তাকে সমর্থন করছি। কিন্তু অ্যামেন্ডমেন্টের যে ভাষা আছে, "বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকার কর্তৃক এই ধরনের কালাকানুন প্রবর্তনের বিরোধিতা করে এসেছে।" এইটা না বলে যদি বলতেন এই সভা কেন্দ্রীয় সরকার কর্তৃক এই ধরনের কালাকানুন বিরোধিতা করে এসেছে, তাহলে ভাল হত। কারণ এই বিধানসভা থেকে আমরা ইতিপূর্বে এই ধরণের বিভিন্ন কালাকানুন যেগুলি কেন্দ্রীয় সরকার প্রবর্তন করতে গিয়েছিলেন আমরা তার বিরোধিতা করে প্রস্তাব নিয়েছি। অবশ্য কালাকানুন এখানে কোথাও যে প্রয়োগ হয়নি এমন নয়, আমি অবশ্য

সেই বিতর্কে যাচ্ছি না। আমি এই অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করছি এই জন্য ইতিপূর্বে এই ধরণের কালাকানুন কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রবর্তন করার প্রচেষ্টা হয়েছে আমরা এই বিধানসভা থেকে বিরোধিতা করেছি এবং সেই অর্থে আমি ওনার অ্যামেন্ডমেন্টটাকে গ্রহণ করছি। আশা করব, ভবিষ্যতে বামফ্রন্ট সরকার আজকে যেমন কোড অফ ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিলের বিরোধিতা করলেন তেমনি বামফ্রন্ট সরকারের পক্ষ থেকেও আজকে যে ক্যালকাটা পুলিশ অ্যাক্ট, সুবারবান পুলিশ অ্যাক্ট যেগুলি বৃটিশ আমলের তৈরি কালাকানুন, এই অ্যাক্টগুলি জনগণের স্বার্থে গণতন্ত্রীকরণ করা দরকার। এই আইনগুলির মাধ্যমে হাজতে যে অত্যাচার হয় বন্দীদের উপর সেটা বিচার করা আইনে প্রমাণ করা খুব কষ্ট কর। সুতরাং এই আইনগুলি গণতন্ত্রীকরণ করা দরকার। আশা করি আপনারা এ ব্যাপারে পদক্ষেপ নেবেন। এই কথা বলে মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The amendment of Shri Sumanta Kumar Hira that "শেষ অনুচ্ছেদের আগে নিম্নলিখিত অনুচ্ছেদটি যোগ করা হোক—"এই সভা আরও লক্ষ্য করছে যে, বিগত বার বছর বামফ্রন্ট সরকার কেন্দ্রিয়" সরকার কর্তৃক এই ধরনের কালাকানুন প্রবর্তনের বিরোধিতা করে এসেছে" was then put and agreeed to.

The motion of Shri Deba Prasad Sarkar as amended—এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে, যে গত বছর কেন্দ্রীয় সরকার কোড অব ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিল লোকসভায় পাশ করিয়েছেন যা বর্তমানে আইনে পরিণত হওয়ার অপেক্ষায় আছে। সন্ত্রাসবাদী ও বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ বন্ধ করা এবং জাতীয় সংহতি ও নাগরিক জীবনের নিরাপত্তা রক্ষা করা এই আইন প্রণয়নের উদ্দেশ্য হিসাবে ঘোষণা করা হলেও অতীতের অভিজ্ঞতা প্রমাণ করছে যে কার্যক্ষেত্রে এই ধরণের আইন গণআন্দোলনের কর্মী তথা বিরোধী রাজনৈতিক দলের কর্মীদের দমন পীড়ন করার অস্ত্র হিসাবে ব্যবহৃত হয়ে এসেছে;

এই সভা মনে করে সরকারের হাতে মজুত প্রচলিত আইনগুলি জনস্বার্থবিরোধী দুর্বৃত্ত দমনের পক্ষে যথেষ্ট। এর জন্য নতুন আইন প্রণয়নের আদৌ কোনও প্রয়োজন নেই;

এই সভা আরও মনে করে যে, এই বিল আইনে পরিণত হলে পুলিশের হাতে বিপুল ক্ষমতা কেন্দ্রীভূত হবে এবং সেই ক্ষমতার বলে ন্যায়সঙ্গত দাবির ভিত্তিতে গড়ে ওঠা গণআন্দোলন দমন করতে, গণতান্ত্রিক আন্দোলনের নেতা ও কর্মীদের বিরুদ্ধে অপরাধমূলক কাজের মিথ্যা অভিযোগ এনে কোড অব ক্রিমিনাল প্রসিডিওর এর বিভিন্ন ধারায় তাদের জামিন আটকে দিতে তদন্তের নামে দীর্ঘদিন বিনা বিচারে আটক রাখতে মহিলাদের গ্রেপ্তার করে লক-আপে জঘন্য অত্যাচার চালাতে এবং মিথ্যা অভিযোগে অভিযুক্ত করে হত্যা করতে পুলিশের কোনও অসুবিধা হবে না;

এই সভা আরও লক্ষ্য করছে যে, বিগত বার বছর বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকার কর্তৃক এই ধরণের কালাকানুন প্রবর্তনের বিরোধিতা করে এসেছে।

সুতরাং গণতন্ত্র ও ব্যক্তি স্বাধীনতার মৌলিক অধিকার রক্ষার স্বার্থে এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে কোড অব ক্রিমিনাল প্রসিডিওর (অ্যামেন্ডমেন্ট) বিল প্রত্যাহার করে নেওয়ার অনুরোধ জানাচ্ছে।" was then put and agreed to—

**Mr. Speaker :** Before I take up the next motion I would like to refer to the notices of resignation submitted by Shri Gyan Singh Sohanpal, Dr. Debiprosad Chattopadhyay and Shri Apurbalal Majumdar from the Committee on privilege. Notices are in two parts-one part dated 14th April, 1989 which is a typed letter comprising 4 pages and the other part is hand written letters dated 19th April, 1989. Now under the rules the resignation letter should be handwritten. Resignation must not set down conditions. It should be unambiguous when a member would tender his resignation. Tendering of resignation on personal ground cannot be a part of a letter of resignation. In this letter I find that the letter of resignation contained some grounds. It is more than the character of simple resignation letter. If they have any dissenting opinion, they have every right to give dissenting note as a member of the privilege committee itself. But here they have not chosen to give dissenting note over there. It appears that no dissenting note had been filed. In the form of the letter of resignation dissenting note cannot be admitted. So, I regret I cannot accept the language of the letters of resignation in its present form. If it comes in another form then it will be considered.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছ থেকে একটা ক্লারিফিকেশন চেয়ে নিচ্ছি। আপনি বলছেন হয়েছে, এই রকম প্রসিডিওর কোথাও নেই। কোনও রিজিন থাকবে না, শুধু লিখে দেবে আই ডু হিয়ার বাই ইত্যাদি। এই রকম কোথাও নেই। আমি রেজিগনেশন দিচ্ছি কেন, এটা বলতে পারব না? এই রকম কোথাও নেই, আমি রেজিগনেশন দেব without any reason সুতরাং এটা আপনার কাছ থেকে একটু ক্লারিফিকেশন চাইছি। রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কনডাক্ট অফ বিজনেস এই রকম কোথাও আছে কিনা? রেজিগনেশন দেব without any reason that cannot be.

**Mr. Speaker :** Mr. Bapuli, exchange of knowledge is education. Education can be mutual.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, You are the Headmaster. I want to learn from you because I believe you and I believe your ruling.

**Mr. Speaker :** Mr. Bapuli, I think in future I will record your submissions in tape recorder. When you would rise to speak I will play the said tape recorder. I feel that education is mutual. You can learn from me and I can learn from you. Grey hairs are not a monopoly of education. Here it is a question of procedure. In page 629 of the book written by Kaul and Sakhder it appears "a letter of resignation should be in clear and unambiguous terms etc.". So if you have any grievance against the Committee you can give a dissenting note as a member of the committee or you can write directly to the speaker, but you did nothing. It appears that the letters are in two parts-one part is typed and the other part is hand written-nothing more than that. Why you have resigned has not been mentioned in the letter. You can make a statement in the House and You can keep it on record. But you did not do that. Here the main question is that whatever purpose was there, the letter of resignation should be in clear and unambiguous terms and nothing else. If you have some grievances you could make a statement in the House or you could ask for half-an-hour discussion. But you did not. So I cannot agree with you.

[7-30—7-40 P.M.]

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I have understood your clarification but I would like to know as you have said that resignation should be unambiguous. The word 'unambiguous' should be there. I would like to have another clarification from you because you are the last word from that Chair. 'Unambiguous' means without any reason. 'Unambiguous' means a different term but reason is something. So, you are correct as Kaul & Sakhder says at page 19 regarding the term 'unambiguous'. I would like to differ only on one point. I would like to subscribe your views regarding the other point but not with regard to this. 'Unambiguous' means without any reason. 'Unambiguous' gives a different meaning at a different context and it a separate meaning too as far as the whole structure is concerned. I would like to know whether any reason can be given or not. It whould be unambiguous but with reason. Kaul & Sakhder did not say that no reason shall be given. 'Unambiguous' is correct, I agree with you. But no reason will be given perhaps. Not only kaul & Sakhder but nobody can say this. This is my view that I have learnt from you.

**Mr. Speaker :** If this is a letter of resignation with a note of

dissent, it cannot be treated as letter of resignation. I cannot accept it. If a letter of resignation is made in two parts, which is not in accordance with law, not written in his own hand, not complying with the rules but if it is in the nature of note of dissent in the privilege Committee report, I am sorry, I cannot accept it. The letter of resignation should be unambiguous and strictly according to the rules, in clear and simple terms, nothing more nothing less.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিষয়টা বিভিন্ন দিক থেকে পরিস্কার করে দিয়েছেন। আমি একেবারে খুব অল্প সময়ের মধ্যে কয়েকটি কথা বলতে চাই। ইতিপূর্বেও হাউসের মধ্যে এটা তুলেছিলাম। বিষয়টা হল রেজিগনেশন ফ্রম প্রিভিলেজ কমিটি। আমি পার্টিকুলার আসপেকটা তুলে ধরতে চাই যে, প্রিভিলেজ কমিটি থেকে রেজিগনেশন দেবার সময় যদি যথাযথ ভাষার ব্যবহার না হয় তাহলে হিতে বিপরিত হবার সম্ভাবনা থাকবেই। ওঁরা সেই দিকে লক্ষ্য রাখেন নি। প্রিভিলেজ কমিটি থেকে রিজাইন করবার সময় যে ভাষা তাঁদের এই রেজিগনেশন লেটারে লিখিত হয়েছে তাতে আমি সেই দিন উল্লেখ করেছিলাম নজীর অনুসারে দফায় দফায় কনটেম্পট চার্জের ব্যবস্থা করে ফেলেছেন। Cannot be accepted in that way. এটা তো আর একটা চার্জে গিয়ে পড়েছে, ব্রিজ অফ প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট অফ দি হাউস। একটা কমিটির কার্যকলাপ সম্পর্কে একটা কমিটির মেম্বার সম্পর্কে, একটা কমিটির চেয়ারম্যান সম্পর্কে যা বলার অধিকার কারও নেই সেই সব কথা অবলিলাক্রমে বলে গিয়েছেন। ইট ক্যান নট বি এ্যাক্সেপ্টেড। এটা তো সরাসরি ব্রিজ অফ প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট অফ দি হাউস হয়েছে বলে প্রিভিলেজ কমিটিতে আবার পাঠাতে হয়, এ ছাড়া গত্যন্তর নেই। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, লিমিটেড স্ফিয়ারে এটা নিবেদন করতে চাই-এর আগে আমি বলেছিলাম—১ নম্বর হচ্ছে ওঁদের চিঠি, Reflection on member serving in a committee of the House. হয়েছে কিনা? আমি মনে করি হয়েছে। আমি নজীর দিয়ে দেব এই রকমভাবে কোনও রেজিগনেশন রাখা যাবে না। প্রিভিলেজ কমিটি তো অবশ্যই নয়। দ্বিতীয় হচ্ছে স্যার, দেখুন, reflection on the conduct of the committee of the House. হয়েছে কিনা? একেবারে পরিস্কার ভাষায় সেখানে তাঁরা যা লিখেছেন সেটা চেয়ারম্যানের কনডাক্ট সম্পর্কে প্রশ্ন রাখা হয়েছে। রাখা যায় না। প্রিভিলেজ কমিটিতে রেজিগনেশন দেবার সময় এই ভাষায় সেই রেজিগনেশন লেটার লেখা যেতে পারে না। এটা এ্যাক্সেপ্ট হওয়ার যখন কথা ইট উড বি সেন্ট টু দি প্রিভিলেজ কমিটি, তাতে বিচার হবে। এটা ব্রিজ অফ প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট অফ দি হাউস এই অভিযোগ। তৃতীয় নম্বর হচ্ছে ওঁরা শুধু এটা করলেন তাই নয়, সেই দিন যে আলোচনা হয়েছে সেটা মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা হাউস জানে না, হাউ কুড ইট গো টু দি প্রেস? কেন গেল প্রেসে? প্রিভিলেজ কমিটির এই বিষয়টা তাঁরা প্রিভিলেজ কমিটি সম্পর্কে, প্রিভিলেজ কমিটির চেয়ারম্যান সম্পর্কে প্রিভিলেজ কমিটির ডিসিশন

সম্পর্কে তাঁরা যা এসপারশন করেছেন সেই ম্যাটার প্রেসে কি করে যায়? কেন যায় তার জবাব তো তাঁদের দিতে হবে। কি করে গেল আমরা তাঁদের ধরব। You are responsible otherwise you couldn't go to the press premature publication of the procedings, evidence or report of a parliamentary committee. সুতরাং এটা premature publication of the procedings evidence or report of a parliamentary committee. এটা ব্রিচ অফ প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট অফ দি হাউস এর পরিস্কার রাস্তা তাঁরা নিয়েছিলেন। বলতে পারেন কি প্রশ্নে। এভিডেন্স সম্পর্কে প্রশ্ন তুলেছেন। সমস্যা হচ্ছে কমিটির কার্যকলাপ সম্পর্কে রিপোর্ট তো হাউসে প্লেসড হয় নি। কমিটির এভিডেন্স হাউসে প্লেসড হয়েছে, কমিটির রিপোর্ট কি হাউসে প্লেসড হয়েছে? কমিটি কিভাবে কার্যকলাপ করছে সেই রিপোর্ট হ্যাজ বিন প্লেসড? প্রিম্যাচিয়োর পাবলিকেশন হবে না, আই ডু নট এগ্রি উইথ ইউ। তাঁরা যেগুলি প্রেসের সামনে রেখেছেন সেইগুলি আদৌ সামনে রাখা হয় নি। সেইগুলি তাঁরা প্রেসের কাছে রেখেছেন, তাই ব্রিজ অফ প্রিভিলেজ অ্যান্ড অফ দি হাউস এই চার্জ তাঁরা এড়াতে পারবেন না। আপনারা যদি বলেন নজীর কোথায় মহাশয়, নজীর দিয়ে বলুন। আমি নজীরের বাইরে থেকে কিছু বলছি না। একটা কথা হচ্ছে সেখানে পরিস্কার এই কথা বলা আছে—এখানে কাউল অ্যান্ড সাকদার রেফার করলেন—মাননীয় অধ্যক্ষ মহাশয় একেবারে ব্ল্যাংকেট পাবলিকেশনে বলা হচ্ছে, no reflection can be made by anybody on the recommendation of a parliamentary Committee এর পর বলা হয়েছে—if anybody casts reflection on the dicision or conduct of the committee, it is a breach of privilege of the House.

[7-40—7-50 P.M.]

এরপর ওঁরা যা করছেন—ওঁরা আবার উল্টো চাপ দিচ্ছেন—তাতে কন্ডিশন ছিল কি ছিল না তার দরকার নেই, যে কন্ডিশন আছে তাতে ব্রিচ অব প্রিভিলেজ অ্যান্ড কনটেম্পট অব দি হাউস, এই চার্জে তাঁদের বিচার করতে প্রিভিলেজ কমিটিতে আবার পাঠাতে হবে। আপনি সেটা করেন নি। সুতরাং আমি লিমিটেড স্ফিয়ারে এই প্রশ্নটা তুলতে চাই, যেহেতু তাঁদের এই রেজিগনেশন প্রিভিলেজ কমিটি সংক্রান্ত অতএব এই রেজিগনেশনে এই ভাষায় অ্যাকসেপ্টেড হতে পারে না। সেজন্য আমার নিবেদন হচ্ছে এই যে, আপনি এটা রিজেক্ট করে যথার্থ কাজই করেছেন।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, your authority in this House is supreme. I do not wish to question the ruling that you have given. But I would like to submit most modestly that the ruling is not based on facts.

Sir, it would be wrong to say that we have not given a note to the privilege committee. One of our grievances is that the note has not

been appended to the report submitted in this House. Regarding the resignation I still maintain that the resignation letter given in hand is unambiguous. It is not conditional. We have not attached any condition with the resignation letter. What we have done is that we have enclosed a copy explaining as to why we have resigned. We have never said that unless you accept this we will resign, or if you do not accept this we will resign. Nothing of that sort. An unambiguous and independent resignation letter has nothing to do with the letter attached to it. The letter which is appended with the resignation letter only explain the circumstances why we have resigned, what are the circumstances which prompted us to resign, and it is, I am sorry to say, not a note of dissent. It has explained the circumstances from the beginning till the end of the privilege committee meetings where the rules have been ignored, where the rules have been violated, where the convention have not been accepted. We have brought it to your notice. We have made it public. We have not released it to the press. Since you are the authority to appoint us, you are the authority to accept the resignation, We thought it proper, we thought it desirable to place our grievances before you.

Sir, I am surprised to find that how a man like Mr. Amalendra Roy could get a copy of the letter which we have not made public. I raise serious objection to what he has said. The letter was addressed to you and we have seen till this day that it is not made public. Still we find that he knows everything about the letter. Sir, we addressed the letter to you only to apprise you of the circumstances, because you are the supreme authority. We need guidance from you. The letters addressed to you only to show our grivances. We could not understand why the rules are not being followed. We have tried to follow the convention of the House, but we could not realise the circumstances how it had been done. The complainants gave us notice to submit our report. Sir, We are actually neglected, it should not be done. The resignation letters are not conditional, but those are independent. The notice explains only the circumstances and that is why we have submitted the resignation and nothing else.

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় দুজন বিরোধীদলের সদস্যের পদত্যাগ যেভাবে প্রকাশ করেছেন এটা বৈধ নয়। তাঁরা এই কমিটিতে ছিলেন এবং মাননীয় চেয়ারম্যানের কাছে প্রচুর সুযোগ নিয়েছেন। প্রশ্নোত্তরের প্রচুর সুযোগ নিয়েছেন কোনভাবেই

কমিটি বা কমিটির সদস্যরা নিজের থেকে বৈধতা ঘোষণা করতে পারেন না, আগে কমিটিতে আলোচনা যা হয়েছে সবাই মিলেই হয়েছে। সুতরাং এইরকমভাবে যদি পদত্যাগপত্র নিয়ে আসেন তাহলে কমিটিতে পুনরায় আলোচনা হওয়া দরকার এটাই আমার নিবেদন। প্রেসের কাছে উনি যেভাবে কার্যকলাপ ঘোষণা করেছেন এটা ঠিক করেন নি।

**Mr. Speaker :** I have passed my ruling and clarified all the matters.

(At this stage several Congress Members rose to speak)

Please, Mr. Sattar, as a member of the committee the resignation letter should have been hand written in an unambiguous manner appending reasons as has not been done by those MLAs. I am sorry, I have given my ruling. The letters written to me are in two parts.The first part is dated 14th April and the second is dated 19th April. It is for the first time the letter has been submitted in two parts, one in typed letter and another in hand writing in support of the resignation. I have passed my ruling. So the resignation has not been accepted. No, further debate on it.

**All party delegation on the basis of the Motion under Rule 185 moved by Shri Abul Hasnat Khan, adopted by the House on the 3rd May, 1989 on the subject of Ganga Erosion.**

**Mr. Speaker :** An All Party Delegation will go to Delhi to meet the Prime Minister and other concerned Ministers of Central Government consisting of the following Minister and Members of the West Bengal Legislative Assembly, namely :—

1. Shri Debabrata Bandyopadhyay, Minister-in-charge of Irrigation and Water Ways Department, Leader

2. Shri Sachin Sen, Chief Government Whip, West Bengal

3. Shri Sumanta Kumar Hira,

4. Shri Kripa Sindhu Saha,

5. Shri Abul Hasnat Khan

6. Shri Atahar Rahman,

7. Shri Subodh Chowdhury,

8. Shri Touab Ali,

9. Shri Shish Mohammed,

10. Shri Jayanta Kumar Biswas,

11. Shri Birendra Kumar Maitra,

12. Shri Kamakhya Nanda Dasmahapatra,

13. Shri Amar Banerjee,

14. Shri Syed Nawab Zani Meerza,

15. Shri Deba Prasad Sarkar,

16. Shri Mannan Hossain,

17. Shri Humayoun Chowdhury,

18. Shrimati Mamtaz Begum,

19. Shri Abdus Sattar, Leader of the Opposition

20. Shri Abinash Pramanik,

21. Shri A.K.M. Hassan Uzzaman, and

22. Shri Biswanath Mitra.

[7-50—8-00 P.M.]

Now, discussion on the motions under Rule 185

## MOTION UNDER RULE 185

The motions of Shri Anjan Chatterjee and Shri Dhirendra Nath Sen, being similar in nature, will be taken toghether. Now, I would request Shri Anjan Chatterjee to move his motion.

**Shri Anjan Chatterjee :** Sir, I beg to move that—

"এই সভা দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে, স্থানীয় এলাকার মানুষদের দীর্ঘদিনের দাবি সত্ত্বেও পূর্বরেলের হাওড়া বিভাগের ব্যান্ডেল কাটোয়া রেলপথটির ডবল লাইন ও বৈদ্যুতিকরণ কেন্দ্রীয় রেলমন্ত্রক কর্তৃক উপেক্ষিত হয়েছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, এই রেলপথে প্রত্যহ নিত্যযাত্রীসহ হাজার হাজার যাত্রীসাধারণ যাতায়াত করেন ও প্রচুর মাল পরিবহন করা হয় এবং এর মাধ্যমে রেলের কোটি কোটি টাকা আয় হয়। এই রেলপথের ধারেই বাঁশবেড়িয়া, কুন্তিঘাট ও ত্রিবেনীর মতো গুরুত্বপূর্ণ শিল্পাঞ্চল এবং কাটোয়া কালনা ও নবদ্বীপের মতো গুরুত্বপূর্ণ স্থান ও তীর্থক্ষেত্রেগুলি অবস্থিত;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে অবিলম্বে এই রেলপথের আমূল সংস্কার সাধন করে রেলপথটিকে ডবল লাইন ও বৈদ্যুতিকরণ করা হোক।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুল ১৮৫-তে অবিনাশ প্রামানিক, মাননীয় সদস্য অঞ্জু কর, আমি, মাননীয় সদস্য মনোরঞ্জন নাথ এবং মাননীয় সদস্য রামচরণ মাঝি এই ব্যান্ডেল-কাটোয়া লাইনে ডবল লাইন এবং বৈদ্যুতিকরণের দাবিতে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব আমি উত্থাপন করছি এবং এই প্রস্তাবকে সর্বসম্মতিক্রমে গ্রহণ করার জন্য হাউসের কাছে আবেদন রেখে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমাদের এই এলাকার এই রেল পথের ডবল লাইন এবং বৈদ্যুতিকরণের দাবি দীর্ঘ দিনের দাবি। এই রেলপথের একটা ইতিহাস আছে। ১৯১৪ সালে এই রেল লাইনটি বৃটিশ সরকার তৈরি করেছিলেন মূলত উত্তরপূর্ব সীমান্তে যুদ্ধের সরবরাহ ব্যবস্থাকে টিকিয়ে রাখার জন্য। তারপর দীর্ঘ ৭৫ বছর হয়েছে, ভারতবর্ষ স্বাধীন হয়েছে, কিন্তু আমাদের এই রেলপথের কোনও উন্নয়ন হয়নি। অথচ এই রেলপথের প্রতিদিন হাজার হাজার যাত্রী যাতায়াত করেন এবং আরও অতিরিক্ত যাত্রী আছেন। এছাড়া এই এলাকার পরিবহন ব্যবস্থা এই রেলপথের উপর নির্ভরশীল। এই রেলপথের ধারে কতকগুলি গুরুত্বপূর্ণ স্থান রয়েছে, যেমন ব্যান্ডেল থার্মাল পাওয়ার, কেশরাম রেয়ন, ত্রিবেনী টিসুর মতো কারখানা রয়েছে যেখানে কাঁচামাল এই রেলপথে সরবরাহ করা হয়। এছাড়া কতকগুলি বড় বড় গুরুত্বপূর্ণ জায়গা রয়েছে যেটা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, যেমন নবদ্বীপ যেটা গোটা ভারতবর্ষের মধ্যে একটা বিখ্যাত তীর্থক্ষেত্রে, বর্তমানে সেটা আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন তীর্থক্ষেত্র, সেখানে প্রচুর লোক প্রতিদিন আসেন। এই রেল লাইনকে ডবল লাইন করার জন্য এই হাউস থেকে সর্বসম্মত প্রস্তাব গেছে, আমাদের রাজ্য থেকে নির্বাচিত সংসদ সদস্যরা কেন্দ্রীয় সরকারের কাছে এই সম্বন্ধে দাবি জানিয়েছেন। এই রেলপথ লাভজনক নয় এই অজুহাতে কেন্দ্রীয় সরকার এই প্রস্তাব নাকচ করে দিয়েছেন। কেন্দ্রীয় সরকার বলছেন যে এই রেলপথে যে আয় হয় তা সরকারের পক্ষে লাভজনক নয়। কিন্তু কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের যা হিসাব তাতে গোটা পূর্ব রেলে যে আয় হয় তার ৩০ থেকে ৪০ ভাগ আয় এই রেলপথ থেকে হয়। তাই এই রেলপথকে ডবল লাইন এবং বৈদ্যুতিকরণের জন্য অতীতেও সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা হয়েছে, আবার আমি হাউসে এই প্রস্তাব উত্থাপন করছি যে সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব গ্রহণ করে এখান থেকে সর্বদলীয় প্রতিনিধি দল পাঠিয়ে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হোক এই রেলপথকে ডবল লাইন

এবং বৈদ্যুতিকরণ করার জন্য। এই কথা বলে আমি এই প্রস্তাব উত্থাপন করছি।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, I beg to move that—"এই সভা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে স্বাধীনতার ৪২ বছর পরেও স্থানীয় এলাকার জনসাধারণের দীর্ঘদিনের দাবি সত্বেও পূর্ব রেলওয়ের বর্ধমান - সাহেবগঞ্জ লুপ লাইন খারাপ রেল যোগাযোগের কোনও উন্নতি হয়নি। ফলে ঐ লাইনের বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ ও উত্তরবঙ্গের অন্যান্য জেলার যাত্রীসাধারণকে যোগাযোগের জন্য প্রচন্ড অসুবিধা ভোগ করতে হচ্ছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে কবিগুরু রবীন্দ্র নাথ প্রতিষ্ঠিত ও তাঁর স্মৃতি বিজড়িত বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় ঐ রেল লাইনের বোলপুরে অবস্থিত। দেশ ও বিদেশের বহু ছাত্র-ছাত্রী, গবেষক ও পন্ডিত নিয়মিত ঐ বিশ্ববিদ্যালয়ে আসেন। ঐ রেলপথ দিয়ে দার্জিলিং এর চা দেশে ও বিদেশের বাজারে পাঠানো হয়। দার্জিলিং এবং হিমালয়ের সৌন্দর্য্য-পিপাসু পর্যটকেরাও এই পথে যাতায়াত করেন। এছাড়া উত্তরপূর্ব ভারতে যোগাযোগের ক্ষেত্রেও ঐ লাইনের গুরুত্ব অপরিপূর্ণ;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সঙ্গে দাবি করছে যে,বর্ধমান-সাহেবগঞ্জ লুপ লাইন শাখায় অবিলম্বে খানা থেকে সাঁইথিয়া পর্যন্ত ডবল লাইন স্থাপন এবং ট্রেনের সংখ্যা বৃদ্ধি করা হোক।"

স্যার, এই রেললাইনের উপর বিশ্ববিখ্যাত কবি রবীন্দ্রনাথের শান্তিনিকেতন অবস্থিত। বহু দেশি ও বিদেশি যাত্রী, শিক্ষার্থী, দর্শনার্থি এই লাইন দিয়ে যাতায়াত করেন। এই লাইন দিয়ে শৈল শহর দার্জিলিংএ বহু লোক যায়। বহু দেশি এবং বিদেশি মানুষ জাতীয় ক্ষেত্রে এই লাইন ব্যবহার করে। এই রেললাইন উত্তরবঙ্গের ক্ষেত্রেও একটি গুরুত্বপূর্ণ যোগাযোগ ব্যবস্থা। তাছাড়া ডিগবয়ে যে তেল রয়েছে সেটা আনার রাস্তাও এই রেলপথ। বিভিন্ন দিক থেকে গুরুত্বপূর্ণ বলে আমি এই রেললাইনকে ডাবল লাইন করার জন্য রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব রাখছি। আমি আশা করি এই সভা এই প্রস্তাব গ্রহণ করবেন।

**মিঃ স্পিকার ঃ** শ্রী জয়ন্ত বিশ্বাস এবং বীরেন মৈত্রের অ্যামেন্ডমেন্ট গ্রহণ করা যাবে না আউট অফ অর্ডার বলে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, লেখায় তো কোনও ভুল নেই।

**মিঃ স্পিকার ঃ** মোশন-এর সঙ্গতিপূর্ণ নয় বলে গ্রহণ করা যাবে না।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্য অবিনাশ প্রামানিকসহ যে ৫জন সদস্য প্রস্তাব

এনেছেন আমি সেখানে একটা অ্যামেন্ডমেন্ট দিতে চাই। আমার অ্যামেন্ডমেন্ট হচ্ছে, রেজলিউশন শেষে যেখানে বলা হয়েছে রেল পথটিকে ডবল লাইন ও বৈদ্যুতিকরণ করা হোক।' তার সঙ্গে আমি যুক্ত করছি—(১) "যতদিন না এই দাবি পূরণ হচ্ছে ততদিন সাময়িক ব্যবস্থা হিসেবে সমস্ত ফ্ল্যাগ স্টেশন গুলিকে ক্রসিং স্টেশন হিসাবে পরিণত করতে হবে।"

(২) সমস্ত ট্রেন-এ ডিজেল ইঞ্জিন দেওয়া হোক।"

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগেও এই প্রস্তাব এসেছে। আমি মনে করি পশ্চিমবাংলার জনসাধারণের স্বার্থে শুধু ব্যান্ডেল কাটোয়া, খানা-সাঁইথিয়াই নয়—যেখানেই বৈদ্যুতিকরণ এবং ডবল লাইনের প্রয়োজন সেখানে তা করা হোক, ১৮৫-তে যে মোশন এসেছে তার প্রতি আমার নৈতিক সমর্থন আছে এবং তার পাশাপাশি আমি আরও কয়েকটি কথা বলতে চাই।

[8-00—8-10 P.M.]

শুধু দাবি তোলার জন্য কতকগুলি রেজলিউশন করা এক জিনিস আর প্রকৃত অর্থে সমস্ত বিষয়টা বুঝে তারপর চলা এই দুইয়ের মধ্যে পার্থক্য আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় রেজলিউশন নিশ্চয়ই পাশ হবে কিন্তু আমরা যদি পারস্পরিকভাবে তুলনা করি তাহলে দেখবেন পশ্চিমবঙ্গে অনেক রাস্তা খারাপ আছে, সরকার চেষ্টা করেও সেই সমস্ত রাস্তা মেরামত করতে পারছেন না, সেইসব রাস্তায় বাস চলাচল অযোগ্য হয়ে গেছে। আমরা বলছি সেইসব রাস্তা করুন, কিন্তু সেখানে ফিনানসিয়াল কনস্ট্রেন্ট আছে। পশ্চিমবঙ্গের সমস্ত রাস্তাগুলি রাতারাতি মেরামত করে ফেলতে পারবেন? পারবেন না। কিন্তু এই বিধানসভায় আমরা বলতে পারি যে সমস্ত রাস্তাগুলি মেরামত করা হোক। বিভিন্ন জায়গার রাস্তা মেরামত করার দাবি আছে। প্রাথমিকভাবে এই সমস্ত বিষয়গুলি চিন্তা করার প্রয়োজন আছে। এরপর আসি ভারতবর্ষের রেল সম্পর্কে। রেল অরগ্যানাইজেশনটা কি? চাইলেই সব সময় পাওয়া যায়? পাওয়া যায় না। দাবি নিশ্চয়ই তুলতে হয়, দাবি নিশ্চয়ই তুলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্যা শ্রীমতী অঞ্জু কর এবং শ্রী অঞ্জন চ্যাটার্জি মহাশয় প্রমুখেরা ব্যান্ডেল-কাটোয়া রেললাইনের ব্যাপারে বলেছেন। আমার কাছে এ ব্যাপারে কতকগুলি তথ্য আছে। ওনারা বললেন এই লাইনটি ভায়াবেল। ব্যান্ডেল-কাটোয়া, আজিমগঞ্জ প্যাসেঞ্জারদের অ্যামিনিটিজের জন্য মূলত এই রেল-লাইন। এঁরা বলছেন এই লাইন থেকে রেল কর্তৃপক্ষের কোটি কোটি টাকা আয় হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ২ বছরের মান্থলি যদি হিসাব দিই তাহলে দেখবেন, ১৯৮৮-৮৯ সালে আয় হয়েছিল প্রতি মাসে ৫ লক্ষ ৬৪ হাজার ৯৩০ টাকা আর ১৯৮৭-৮৮ সালে প্রতি মাসে আয় হয় ৬ লক্ষ ২০ হাজার ১৩৬ টাকা। আমি অথরিটি নিয়ে বলছি এবং এই বিধানসভাতেও লিপিবদ্ধ হচ্ছে অঞ্জন চ্যাটার্জি যেকথা বললেন যে ইস্টার্ন রেলওয়ের ৩০ পারসেন্ট ঐ লাইন থেকে আয় হয় এটা ঠিক নয়। সেখানে গুড্‌স ট্রেন কম চলে, প্যাসেঞ্জার ট্রেন বেশি চলে। এইটা আমি আলোচনা করছি এই কারণে যাতে

ভুল বোঝাবুঝি না হয়, অহেতুক কোনও কথা যাতে রাজনৈতিকভাবে ব্যবহার না করা হয়। দাবি নিশ্চয়ই আমরা জানাবো যে সেখানে ডাব্‌ল লাইন হোক, সেখানে বৈদ্যুতিকরণ হোক, কিন্তু রেল কর্তৃপক্ষ সেখানে কি কি করেছেন, সেই জায়গার লাইনের অবস্থা কি—এগুলি দেখা দরকার, বিশ্লেষণ করার দরকার আছে। কারণ বিধানসভায় আমরা প্রস্তাব নিলাম আর সর্বদলীয় কমিটি গঠন করে দিল্লিতে দরবার করতে গিয়ে বোকা বনে গেলাম তা করে কোনও লাভ নেই। ১৯৮৭-৮৮ সালে প্যাসেঞ্জারদের ক্ষেত্রে যে লাভ হয়েছিল সেটা কমে গেল ১৯৮৮-৮৯ সাল থেকে। এবার প্যাসেঞ্জারদের কি অবস্থা দেখুন? কাটোয়া আজিমগঞ্জ-এ ড্রপ অফ প্যাসেঞ্জার কত? ৮.৯ পারসেন্ট। বাঁশবেড়িয়া-কাটোয়া চলছে, গঙ্গাটিকুরি ৩.৩ পারসেন্ট ড্রপ অফ প্যাসেঞ্জার। টোটাল হাওড়া ডিভিশনে ড্রপ অফ প্যাসেঞ্জার ৬ পারসেন্ট আর এই রেলওয়ে লাইনে টোটাল ড্রপ অফ প্যাসেঞ্জার ১১ পারসেন্ট। এর থেকেই বুঝতে পারা যাচ্ছে লক্ষ লক্ষ নিত্যযাত্রী যাদের সুবিধার জন্য এই রেল-লাইন কার্যত চলে। হাওড়া কাটোয়ায় থ্রি পেয়ার ডিজেল ট্রেন চলে আর ওয়ান পেয়ার ডিজেল ইঞ্জিন চলে হাওড়া বার হারোয়ার মধ্যে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২২.৪.৮৯ থেকে আর একটি নতুন ট্রেন ৪২১ আপ এবং ৪২২ ডাউন কাটোয়া থেকে আজিমগঞ্জ চালু হয়েছে হাওড়া—আজিমগঞ্জ মেল/এক্সপ্রেস ১ পেয়ার, হাওড়া—আজিমগঞ্জ ২ পেয়ারস, হাওড়া—বারহারোয়া ১ পেয়ার, হাওড়া—নিউজলপাইগুড়ি ১ পেয়ার, হাওড়া—কাটোয়া ৩ পেয়ারস, ব্যান্ডেল কাটোয়া ৩ পেয়ারস, কাটোয়া—সালার ১ পেয়ার, কাটোয়া—আজিমগঞ্জ ৪ পেয়ারস, ব্যান্ডেল—নলহাটি ১ পেয়ার, কাটোয়া—বারহারোয়া ১ পেয়ার, শিয়ালদহ—বাজারস ১ পেয়ার, আজিমগঞ্জ—নলহাটি—রামপুরহাট ৩ পেয়ারস, আজিমগঞ্জ—অন্ডাল ১ পেয়ার ইত্যাদি ট্রেনগুলি, প্যাসেঞ্জার ট্রেনগুলি চলে। এই ট্রেগুলির অধিকাংশই ডিজেল ইঞ্জিনে চলে এবং কিছু কিছু ক্ষেত্রে স্টিম ইঞ্জিনের মাধ্যমে ট্রেনগুলি চলে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ট্রেনগুলির পাংচুয়ালিটির হিসাব আমি আপনার কাছে এবার একটু তুলে ধরছি। এর যখন ভাল করে পর্যালোচনা করব তখন নিশ্চয় এর পাংচুয়ালিটি সম্বন্ধেও বিচার বিশ্লেষণ করব। পাংচুয়ালিটি অব দি ট্রেনস-এর রেসিওটা আমি আপনাদের সামনে তুলে ধরছি। কাটোয়া লোকালসের পাংচুয়ালিটি ১৯৮৭-৮৮ সালে হচ্ছে ৬২.৮ পারসেন্ট, ১৯৮৮-৮৯ সালে হচ্ছে ৭৯.৯ পারসেন্ট। আর প্যাসেঞ্জার ট্রেন বেড়েছে নিত্য যাত্রীদের সুবিধার জন্য। আমি বর্ধমান নিত্য যাত্রী সমিতির সঙ্গে জড়িত আছি। আমি তাই লোকাল প্যাসেঞ্জার ট্রেনের পাংচুয়ালিটি হিসাবটি আপনাদের অবগতির জন্য বলছি। ১৯৮৭-৮৮ সালে ৭৬.৫ পারসেন্ট ছিল, ১৯৮৮-৮৯ সালে ৮৫.৯ পারসেন্ট হয়েছে। তারপর মাননীয় সদস্য বলেছেন যে, সব স্টেশনকেই ক্রসিং স্টেশনে পরিণত করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি যে, অগ্রদীপ স্টেশনকে ক্রসিং হিসাবে বিবেচনা করা হচ্ছে এবং আরও ৪টি স্টেশনকে যাতে ক্রসিং স্টেশনে পরিণত করা যায় তার জন্য কাজ শুরু হয়েছে। আশা করা যাচ্ছে

শীঘ্রই এই কাজ শেষ হয়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্যাসেঞ্জার অ্যামিনিটিজ বেড়েছে। এই ট্রেন লাইনের রেজলিউশনে লেখা হয়েছে যে, স্বাধীনতার ৪২ বছর পরেও এখানে কোনও উন্নতি করা হচ্ছে না। আমি শুধুমাত্র কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যথেষ্ট খোঁজ খবর নিয়ে এই কথা বলতে চাই যে, ডাবল লাইনের জন্য সার্ভের কাজ অলরেডি শুরু হয়েছে। খানা-সাঁইথিয়া ডাবল লাইনের সার্ভে শুরু হয়েছে। ৪টি হাই লেভেল প্ল্যাটফর্ম করার জন্য কাজ শুরু হয়েছে। এইগুলি হল, পাটুলি, তেনা, চৌরীগাছা এবং লালবাগ। আর দুটি হাই লেভেল প্ল্যাটফর্ম এর কাজ শেষ হবার মুখে—এইগুলি হল মলিহাটি টালিবপুর এবং কর্ণসুবর্ণ। সালারে প্ল্যাটফর্মের উপর সেড তৈরি হয়েছে। ত্রিবেনী, নবদ্বীপ, কাটোয়া এবং সালারে ওয়াটার কুলার লাগানো হয়েছে। প্ল্যাটফর্ম সেড তৈরি হচ্ছে বাগানপাড়া, সোমরাবাজার, গুপ্তিপাড়া এবং বলাগড়ে। খানা সাঁইথিয়া ডাবল লাইন সার্ভের কাজ শুরু হয়েছে। খানা-সাঁইথিয়া সেকশনে ৪ পেয়ারস ডেইলি মেল এক্সপ্রেস এবং ৩ পেয়ারস উইকলি সার্ভিস নিয়মিত ভাবে চলে। হাওড়া এবং শিয়ালদহ থেকে প্রতিদিন ৪ পেয়ার এবং বর্ধমান থেকে ৩ পেয়ার প্যাসেঞ্জার ট্রেন চলাচল করে। ২০টি বগির ট্রেন যাতে প্ল্যাটফর্মে দাঁড়াতে পারে তার কাজ চলছে। তার জন্য খানা-সাঁইথিয়ার মাঝের স্টেশনগুলির প্ল্যাটফর্মকে বড় করার চেষ্টা হচ্ছে। গুডস ট্রেনের মাল আনলোডিং করার জন্য প্ল্যাটফর্মগুলিতে উপযুক্ত জায়গার ব্যবস্থা করা হচ্ছে। অতিরিক্ত বিভিন্ন স্টেশনে লুপ করার চেষ্টা হচ্ছে। ঝাঁপতারঢাল স্টেশনে অতিরিক্ত লুপ তৈরি হচ্ছে। তারাপীঠ স্টেশনকে উঁচু করা হচ্ছে। ছাতড়াতে ফুট ওভারব্রিজ তৈরি হয়েছে। আমেদপুর, বোলপুর, সাঁইথিয়ায় ওয়াটার কুলার বসানো হয়েছে।

[8-10—8-20 P.M.]

রেল কর্তৃপক্ষ এ বিষয়ে যথেষ্ট সচেতন এবং রেল মন্ত্রক যাতে এই জায়গার প্যাসেঞ্জাররা সুযোগ সুবিধা পান এবং নিত্যযাত্রীদের যাতে অসুবিধা না হয় এবং শান্তিনিকেতন বা অন্যান্য জায়গায় তারা যাতে দ্রুত যাতায়াত করতে পারেন তারজন্য ডিজেল ইঞ্জিন দিয়ে ট্রেন চালানো হচ্ছে এবং ডিজেল ইঞ্জিন দিয়ে ট্রেনের সংখ্যা বাড়ানো হয়েছে স্যার, এর আগে এ সম্পর্কে হাউস থেকে প্রস্তাব পাঠানো হয়েছে। আমি সেই কারণে বলব, শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্যে নয়, আমরা চাই একটা সম্পত্তি তৈরি করার জন্য প্রস্তাব গ্রহণ করা হোক। আমরা চাই, ব্যান্ডেল কাটোয়া রেল লাইন বৈদ্যুতিকরণ করা হোক এবং এই লাইনটি ডবল লাইন করা হোক। তবে এ ক্ষেত্রে অনেক অসুবিধাও আছে। অনেক ক্ষেত্রে রাজ্যসরকারের কাছে জায়গা চেয়েও রেল কর্তৃপক্ষ জমি পান না এবং এ ক্ষেত্রে সাহায্য পান না। আমরা তো দেখেছি, দিঘা তমলুক রেল লাইনের ব্যাপারে রাজ্যসরকারের কোনও সহযোগিতা নেই। চক্র রেলের ক্ষেত্রে এবং টিউব রেলের ক্ষেত্রে যা অবস্থা তাতেও দেখছি কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রকের এ ব্যাপারে প্রচেষ্টা থাকলেও রাজ্যসরকারের সহযোগিতা নেই। খানা-সাঁইথিয়া ডবল লাইন এবং বৈদ্যুতিকরণের ব্যাপারে আগেও বলা হয়েছে, ৮-ম পরিকল্পনায় এই লাইন দুটি বৈদ্যুতিকরণ করা হবে বলা হয়েছে কাজেই আমি বলব, এ ব্যাপারে রেল কর্তৃপক্ষ উদাসীন

নন। তবে এই কাজ ত্বরান্বিত করার জন্য আমরা নিশ্চয় আর একবার বলতে পারি। ৮-ম পরিকল্পনাতেই যাতে এই সাঁইথিয়া-খানা এবং ব্যান্ডেল কাটোয়া লাইনে বৈদ্যুতিকরণ করা হয় এবং ডবল লাইন করা হয় সেজন্য আমি আবেদন জানিয়ে এবং এই দুটি প্রস্তাব সমর্থন করে শেষ করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় যে দুটি প্রস্তাব আনা হয়েছে এবং একটি প্রস্তাবে আমার যে সংশোধনী দিয়েছি সেটা সমেত দুটি প্রস্তাব সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীপক্ষের মাননীয় সদস্যের বক্তৃতা আমি খুব মনোযোগ দিয়ে শুনলাম। যদিও তিনি নৈতিকভাবে সমর্থন করেছেন যে দুটি লাইন ডাবল লাইন করা হোক, বৈদ্যুতিকরণ করা হোক তবুও তিনি তাঁর বক্তব্য রাখতে গিয়ে যে সুরে কথা বললেন তাতে আমার মনে হল তিনি বললেন, কয়েকটি প্ল্যাটফর্ম উঁচু করা হয়েছে, পানীয় জলের কিছু ব্যবস্থা করা হয়েছে অতএব এসব আর কিছু করার দরকার নেই। স্যার, মুভার যখন এই রেজলিউশন মুভ করেছিলেন তখন তিনি বলেছেন যে ফ্রেট চার্জ বাবদ পূর্ব রেলের যা আয় হয় তার শতকরা ৩০ থেকে ৪০ ভাগ আয় এখানে থেকেই হয়। এটা ঘটনা। আজ ৭৫ বছর ধরে এই লাইন চলছে। এই লাইনের অনেক গুরুত্বও আছে। এই লাইনে নিত্যযাত্রী প্রচুর আছেন, প্রচুর কাঁচা আনাজ এই লাইন দিয়ে শহর ও শহরতলীতে আনা হয়। তা ছাড়া এখানে অনেকগুলি ইন্ডাস্ট্রিজ আছে—কেশোরাম রেয়ন, ব্যান্ডেল থার্মাল, ত্রিবেনী টিসু, বাঁশবেড়িয়া জুট মিল, ইস্টার্ন পেপার মিল, স্পান পাইপ, ইস্টার্ন টিউব প্রভৃতি। এইসব ইন্ডাস্ট্রিজ থেকে কি পরিমান আয় হয় তারও একটা এস্টিমেট হয়েছিল। স্যার, এই লাইনের ব্যাপারে ১৯৭৩ সালে একটি এস্টিমেট হয়, পরে ১৯৮৭ সালে আবার একটা এস্টিমেট হয় এবং তাতে দেখা যায় ২৭ কোটি টাকা লাগবে। রেলমন্ত্রী সেটা ফেরত পাঠান। ফেরত পাঠানোর যুক্তি কি ছিল? যুক্তি ছিল এখানে আয় কম 'হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা তথ্য আপনাদের কাছে তুলে ধরছি, এখানে কত টাকা ফ্রেট চার্জ রেল পায়। ত্রিবেনী স্টেশন থেকে ব্যান্ডেল থার্মাল পাওয়ার স্টেশন থেকে শুধু মাত্র কয়লা আনার জন্য বছরে আট কোটি টাকা পায়। ডিজেলের জন্য বছরে ৩৬ লক্ষ টাকা পায়, ডেমারেজ চার্জ বছরে প্রায় দু কোটির উপর পায়। অন্যান্য পায় ২৪ লক্ষ টাকা, কেশরাম রেয়ন থেকে বছরে ৪০ লক্ষ টাকা পায়, ত্রিবেনী টিসু থেকে বছরে ১০ লক্ষ টাকা পায়, বাঁশবেড়িয়া জুট মিল থেকে বছরে ৫০ লক্ষ টাকা পায়। বাঁশবেড়িয়া স্পান পাইপ থেকে পায় বছরে ১ কোটি ৫০ লক্ষ টাকা, ডানলপ থেকে ৫০ লক্ষ টাকা, মোট ১৫ কোটি ৬০ লক্ষ টাকা পায় এবং এটা পূর্ব রেলের টোটাল ফ্রেটের ৩৫ পারসেন্ট। সারা ভারতবর্ষে সমস্ত রেলে একটা সেকশন দেখান যেখানে সাধারণ যাত্রীদের আয় থেকে লাভ জনক ভাবে রেল চালানো হয়। কোথাও রেলের খরচ ফ্রেট চার্জ আদায় হয়। এই জন্য এটাই হচ্ছে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের বঞ্চনার একটা নমুনা। এটা আপনাদেরও বলা উচিত পশ্চিমবাংলার মানুষ হিসাবে এবং এখানে আর একটা প্রস্তাব এসেছে, সেটা গুরুত্বপূর্ণ. খানা

থেকে ডবল লাইনের যে প্রস্তাব, সেই প্রস্তাবের সমর্থন আমি করছি, কারণ ওখানে আন্তর্জাতিক দুটো গুরুত্বপূর্ণ জায়গা রয়েছে, ওখানে শান্তিনিকেতন রয়েছে, সেখানে শুধু মাত্র বিভিন্ন রাজ্য থেকে ছেলেমেয়েরা পড়তে আসে না, বিদেশ থেকেও আসে, সেইজন্য ওখানে ডবল লাইনের যে প্রস্তাব এসেছে, তাকে সমর্থন করছি।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে যে দুটো মোশন রাখা হয়েছে সেই দুটি মোশনকে সমর্থন করে আমি কিছু বক্তব্য রাখছি। সেই দুটো মোশনকে বিরোধিতা করে কিছুক্ষণ আগে মাননীয় সদস্য তুহিন সামন্ত মহাশয় যা বলেছেন, তাতে সেটা তিনি সম্পূর্ণ পরিপন্থী বক্তব্য তিনি রেখেছেন, তিনি বলেছেন রেল মন্ত্রক খুব সচেতন, তারা তাদের কর্তব্য করছেন, ইত্যাদি ব্যাপার বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খানা থেকে সাঁইথিয়া ৭১ কিলোমিটার রাস্তা, এই ৭১ কিলোমিটার রাস্তা, যেখানে ডবল লাইনের কথা বারবার বলা আছে, ওখানে সার্ভে করার কথা বলেন, আজকে এখানে নতুন করে তুহিন বাবুর মুখে সেই কথাটা শুনতে হল, আসলে কোনও চেষ্টাই হয়নি। এর মধ্যে কথা আছে: ৭১ কিলোমিটার যে রাস্তা, তার মধ্যে দু দিকে যে সমস্ত রেল আছে এবং ছোট ছোট জায়গা আছে, তাতেও ২০ কিলোমিটারের মতো কভার করে যাচ্ছে এবং জায়গার কথা বলেছেন, সে সম্বন্ধে বলছি, জায়গার কোনও অভাব নেই, এই যে কালভার্ট এবং ব্রিজ করতে হবে ডবল লাইন করতে গেলে, সেটাও ওখানে আছে। মোটামুটি দেখা যাচ্ছে হিসাব করে ৫০ থেকে ৫২ কিলোমিটার ডবল লাইন করলে সেটা হয়ে যেতে পারে। তারপর উনি অনেক জোড়া ট্রেনের খবর দিলেন। আপনি জানেন না, আপনার অবগতির জন্য জানাচ্ছি, পশ্চিমবঙ্গ কেন ভারতবর্ষের এমন কোনও জায়গা নেই যে একটা আপ আছে কিন্তু ডাউন নেই। সেটা কিন্তু এখানে আছে, ৪০৪ আপ আছে কিন্তু নানা কারণে আজ পর্যন্ত ৪০৩ ডাউন হল না। অথচ এই রুটটা এত গুরুত্বপূর্ণ এবং এত যাত্রী সংখ্যা বাড়ছে নিত্যযাত্রীর সংখ্যা বাড়ছে, রোগীর সংখ্যা বেড়েছে, কারণ বর্ধমানে রোগীরা আসে, বিশ্ব ভারতী বিশ্ববিদ্যালয়ের কথা অনেকে বলেছেন, আমি তার মধ্যে যাচ্ছি না, এই রোগী এবং ছাত্রছাত্রীদের এত অসুবিধা, তা ছাড়া সাঁইথিয়া একটা গুরুত্বপূর্ণ ব্যবসার স্থান। সেখান থেকে মালপত্র বাই ট্রাক সিউড়ি বা অন্যান্য জায়গায় যায়। সুতরাং নানা দিক দিয়ে বিবেচনা করে এটা ডবল লাইন করার যুক্তিপূর্ণ দিক আছে। তাকে আমি সম্পূর্ণ রূপে সমর্থন করছি। আর তা ছাড়া একটা কথা এখানে বলা হয়েছে যে—ওখানে জায়গার কথা বলা হয়েছে। আমি জায়গার কথা বলছিলাম যে জায়গা দেওয়া হয়েছে। তারপর ডিজেলের কথা বলা হয়েছে, আমরা বার বার যাচ্ছি, কিন্তু তারা বলছেন ডিজলিউশন, একটা সময় ডিজেল গিয়েছিল, তার পরবর্তী কালে সেটা ডিজলিউশন হয়ে গেছে। কাজে কাজেই এখানে আমাদের এই খানা থেকে সাঁইথিয়া পর্যন্ত যে ডবল লাইন এবং কাটোয়া থেকে ব্যান্ডেল পর্যন্ত যে বৈদ্যুতিকরণ এবং ডবল লাইন, এই দুটি যে প্রস্তাব এসেছে, এটাকে পরিপূর্ণভাবে সমর্থন করলাম এবং আমার মনে হয় এটা অবিলম্বে করা দরকার।

[8-20—8-28 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথা এই সভার মাধ্যমে কেন্দ্রীয় রেল মন্ত্রীর কাছে সুস্পষ্টভাবে এই কথা বলছি যে, দীর্ঘ দিনের এই টালবাহানা থেকে রেল মন্ত্রকের পশ্চিমবঙ্গের প্রতি বিমাতৃসুলভ আচরণ সুস্পষ্টভাবে প্রমান হচ্ছে। মাননীয় সদস্য তুহিনবাবু যা বললেন তা ঠিক রেল মন্ত্রীর প্রোটোটাইপ। রেলমন্ত্রী যে রকম বড় বড় কথা বলেন, তুহিনবাবুও ঠিক সে রকম বড় বড় কথা বললেন। আমি জানি না তিনি রেল মন্ত্রীর ব্রিফ নিয়ে এখানে এসেছেন কিনা, তাঁর কথাবর্তা শুনে আমার মনে হল তিনি তাঁর ব্রিফ নিয়ে এসে এখানে বক্তব্য রাখলেন। আসল কথা হচ্ছে, গত এক বছর আগে আমরা রেল মন্ত্রীর কাছে ডেপুটেশনে গিয়েছিলাম, তখন তিনি আমাদের কাছে যে কথাগুলি বলেছিলেন এখন সেই গুলিই তুহিনবাবুর মুখ দিয়ে বেরিয়ে এলো। যাই হোক খানা থেকে সাঁইথিয়া এবং কাটোয়া থেকে ব্যান্ডেল পর্যন্ত রেল পথ দুটি অবিলম্বে ডবল লাইন ও বৈদ্যুতিকরণ করতে হবে। কালক্ষেপ না করে, অকারণ অজুহাত না দেখিয়ে রেল মন্ত্রক যদি এই কাজ অবিলম্বে করেন তাহলেই বুঝব যে, এ সম্বন্ধে তাঁরা সিরিয়াস। এই কথা বলে, এই প্রস্তাব দুটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্থাপিত প্রস্তাব দুটির ওপর বিরোধী দলের মাননীয় সদস্য তুহিন সামন্ত মহাশয়ের বক্তব্য আমি শুনলাম। তিনি প্রস্তাব দুটিকে সমর্থন করেও এমন কিছু কথাবার্তা বললেন, যা শুনে বোঝা গেল না যে, তিনি এই হাউসের সদস্য হিসাবে প্রস্তাব দুটির সমর্থনে বক্তব্য রাখছেন, না কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের মুখপাত্র হয়ে কথা বলছেন। তিনি কতগুলি তথ্য দিয়ে কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতিকেই সমর্থন করলেন। উনি জানেন না, আমি আবার দায়িত্ব নিয়ে বলছি, গোটা পূর্ব রেলের যে আয় হয় তার শতকরা ৪০ ভাগ আয় কাটোয়া-ব্যান্ডেল লাইন থেকে হয়। দ্বিতীয় কথা হচ্ছে ১৯১৪ সালে কাটোয়া-ব্যান্ডেল লাইন তৈরি হয়েছিল, তারপর ৭৫ বছর হয়ে গেছে—এখন ওঁর কাছে ৭৫ বছর সময়টা যদি অল্প সময় হয়, তাহলে আলাদা কথা এবং উনি সময়ের কথা বললেন সেটা মোটেই ঠিক নয়। তৃতীয় কথা হচ্ছে, উনি বেশি সংখ্যায় ট্রেন চলছে ইত্যাদি কথা বললেন এবং আরও বললেন যে, ৭০/৮০ ভাগ ট্রেনই সঠিক সময়ে চলাচল করছে। উনি ঐ লাইনে যাতায়াত করেন কিনা আমি জানি না, ওঁর কোনও অভিজ্ঞতা আছে কিনা আমি জানি না। ওখান দিয়ে তিন জোড়া লোকাল ট্রেন ছাড়া বাকি যে সমস্ত ট্রেন যাতায়াত করে সেগুলির কাটোয়া থেকে হাওড়া পর্যন্ত আসতে ৪ ঘন্টা সময় লাগার কথা, কিন্তু প্রতিটিরই আড়াই ঘন্টা, তিন ঘন্টা লেট্ হয়। এই লেটের অন্যতম কারণ হচ্ছে ডবল লাইন না থাকা। তারপর সংখ্যা কিভাবে বাড়ানো হয়েছে দেখুন, অতীতে যে ট্রেন গুলি ছিল সেই ট্রেন গুলির কম্পার্টমেন্ট কেটে দিয়ে, ট্রেনের সংখ্যা বৃদ্ধি করা হয়েছে। কাজেই তুহিনবাবু বিরাট কিছু হয়েছে বলে যে যুক্তি গুলি এখানে উপস্থিত করলেন কোনও সত্যতা নেই। তিনি মূল প্রশ্নকে এড়িয়ে গিয়ে ঐ সব কথা বললেন। অথচ তিনি প্রস্তাবটিকে

সমর্থনও করলেন। অবশ্য সমর্থন করার কারণ আমরা জানি। সমর্থন না করলে এলাকার মানুষদের কাছ থেকে তিনি বিচ্ছিন্ন হয়ে পড়বেন। সেই ভয়ে তিনি সমর্থন করতে বাধ্য হলেন। যাই হোক পরিশেষে আমি আবার এই সভার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের কাছে দাবি করছি, অবিলম্বে এই রেলপথ দুটির আমূল সংস্কার সাধন করে রেলপথ দুটিকে ডবল লাইন বৈদ্যুতিকরণ করা হোক। আমি মাননীয় সদস্য নরেন দে মহাশয়ের সংশোধনী সহ আমার উত্থাপিত প্রস্তাবটিকে এই হাউসের সকল সদস্যই সমর্থন করবেন এবং এটা সর্বসম্মতভাবে গৃহীত হবে।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য তুহিনবাবুর বক্তব্য শুনলাম। শুনে আমার মনে হল যে, উনি এখানে মাধব রাও সিন্ধিয়ার পার্ট প্লে করলেন। উনি বললেন, ডিজোলিউশন হয়ে গেছে। এটা উনি সম্পূর্ণ অসত্য কথা বললেন। উনি খোঁজ নিন, দানাপুর ফার্স্ট প্যাসেঞ্জার আগে ডিজেলে চলত, এখন সেটা উঠিয়ে দেওয়া হয়েছে। গৌড় এক্সপ্রেস আগে ডিজেলে চলত, এখন তা উঠিয়ে দেওয়া হয়েছে। উনি ঐসব গাড়িতে চাপেন না, উনি জানেন না। উনি বললেন, সার্ভে হয়েছে। উনি কোথা থেকে ঐ খবর পেলেন আমি জানি না। আমি ওঁকে বলি, প্রয়াত রেলমন্ত্রী কেদার পাণ্ডে রেডিওতে বলেছিলেন, খানা থেকে সাঁইথিয়া পর্যন্ত ৭১ কিলোমিটার দীর্ঘ রেল পথকে পার কিলোমিটার এক কোটি টাকা খরচ করে ডবল লাইন করা হবে। প্রয়াত কেদার পাণ্ডের এই কথা রেডিওতে ব্রডকাস্ট করা হয়েছিল। তিনি তখন রেলওয়ে মিনিস্টার ছিলেন। আজ পর্যন্ত তা হয় নি। জানি না তুহিনবাবু এটা জানেন কিনা এবং এটা তাঁর স্বপ্নে হয়ে গেছে কিনা! বাস্তবে কোনও কাজই হয় নি। উনি প্রস্তাব সমর্থন করেও ঐসব অবান্তর কথা বললেন। ওঁকে আমি আহ্বান করছি, উনি আমাদের সঙ্গে সর্বদলীয় কমিটির সঙ্গে রেল মন্ত্রীর কাছে ডেপুটেশনে চলুন। ওখানে মাননীয় সংসদ সদস্য শ্রী সোমনাথ চ্যাটার্জি মহাশয় আছেন। তিনি আমাদের এই ব্যাপারে সাহায্য করবেন। আমার মনে হয় গেলে ভাল হয়। উনি তো এখানে রেল মন্ত্রীর ভূমিকায় পার্ট করবেন। আমি আশা করব যে উনি আমাদের সঙ্গে যাবেন। মূল বক্তব্য হচ্ছে যে, উত্তর [illegible] রেলের সঙ্গে সংযোগকারী এই গুরুত্বপূর্ণ রেলপথটির জন্য সমস্ত খরচের হিসাব উনি দিলেন, কিন্তু রেল কখনও যাত্রীর ভাড়াতে চলে না। রেলের ম্যানুয়েল যাকে বলা হয়, যাতে রেলের ক্ষতি পূরণ হবে সেটা মালের ভাড়া দিয়ে, যাত্রী ভাড়া দিয়ে লোকসান, এটা ওনার জানা উচিত ছিল। এই গুরুত্বপূর্ণ রেলপথে দার্জিলিং, শিলং, সিমলা এইসব শৈল শহরগুলি আছে, এইসব শৈল শহরের প্রাকৃতিক সৌন্দর্য দেখার জন্য অনেক বাইরের লোক আসেন, তাঁদের এই রেলপথের উপর দিয়েই যাতায়াত করতে হয়। তাই আমি আশা করব যে, মাননীয় তুহিনবাবু আমাদের সঙ্গে নিয়ে যাবেন এবং কাজটি সুসম্পন্ন করার জন্য রেলমন্ত্রীকে অনুরোধ জানাবেন এবং আমি আরও আশা করব যে এই প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে গৃহীত হবে। এই বিষয়টি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক এবং এর জন্য জোরদার আন্দোলন করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Narendranath Dey—

3. At the end of the Motion the followings the added :—

"যতদিন না ঐ দাবি পূরণ হচ্ছে ততদিন সাময়িক ব্যবস্থা হিসাবে;

(ক) সমস্ত ফ্ল্যাগ স্টেশন গুলিকে ক্রসিং স্টেশন-এ পরিণত করতে হবে।

(খ) সমস্ত ট্রেনে ডিজেল ইঞ্জিন দিতে হবে, was then put agreed to.

The motion of Shri Anjan Chatterjee as amended that—

এই সভা দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে, স্থানীয় এলাকার মানুষদের দীর্ঘদিনের দাবি সত্ত্বেও পূর্বরেলের হাওড়া বিভাগের ব্যান্ডেল-কাটোয়া রেলপথটির ডবল লাইন ও বৈদ্যুতিকরণ কেন্দ্রীয় রেলমন্ত্রক কর্তৃক উপেক্ষিত হয়েছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, এই রেলপথে প্রত্যহ নিত্যযাত্রীসহ হাজার হাজার যাত্রীসাধারণ যাতায়াত করেন ও প্রচুর পরিমাণ মাল পরিবহন করা হয় এবং এর মাধ্যমে রেলের কোটি কোটি টাকা আয় হয়। এই রেলপথের ধারেই বাঁশবেড়িয়া, কুন্তিঘাট ও ত্রিবেনীর মতো গুরুত্বপূর্ণ শিল্পাঞ্চল এবং কাটোয়া, কালনা ও নবদ্বীপের মতো গুরুত্বপূর্ণ স্থান ও তীর্থক্ষেত্রগুলি অবস্থিত;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে অবিলম্বে এই রেলপথের আমূল সংস্কার সাধন করে রেলপথটিকে ডবল লাইন ও বৈদ্যুতিকরণ করা হোক। যতদিন না এ দাবি পূরণ হচ্ছে ততদিন সাময়িক ব্যবস্থা হিসাবে;

(ক) সমস্ত ফ্ল্যাগ স্টেশনগুলিকে ক্রসিং স্টেশনে পরিণত করতে হবে।

(খ) সমস্ত ট্রেনে ডিজেল ইঞ্জিন দিতে হবে, was then put and agreed to.

The motion of Shri Dhiren Sen—

এই সভা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে স্বাধীনতার ৪২ বছর পরেও স্থানীয় এলাকার জনসাধারণের দীর্ঘদিনের দাবি সত্ত্বেও পূর্ব রেলের বর্ধমান-সাহেবগঞ্জ লুপ লাইন শাখায় রেল যোগাযোগের কোনও উন্নতি হয়নি। ফলে ঐ লাইনের বর্ধমান বীরভূম, মর্শিদাবাদ ও উত্তরবঙ্গের অন্যান্য জেলার যাত্রীসাধারণকে যোগাযোগের জন্য প্রচন্ড অসুবিধা ভোগ করতে হচ্ছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে কবিগুরু রবীন্দ্রনাথ প্রতিষ্ঠিত ও তাঁর স্মৃতি বিজড়িত বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় ঐ রেল লাইনের বোলপুরে অবস্থিত। দেশ ও বিদেশের বহু ছাত্র-ছাত্রী, গবেষক ও পন্ডিত নিয়মিত ঐ বিশ্ববিদ্যালয়ে আসেন। ঐ রেলপথ দিয়ে দার্জিলিং এর

চা দেশ ও বিদেশের বাজারে পাঠানো হয়। দার্জিলিং এবং হিমালয়ের সৌন্দর্যপিপাসু পর্যটকেরাও এই পথে যাতায়াত করেন। এছাড়া উত্তরপূর্ব ভারতে যোগাযোগের ক্ষেত্রেও ঐ লাইনের গুরুত্ব অপরিসীম;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে বর্ধমান-সাহেবগঞ্জ লুপ লাইন শাখায় অবিলম্বে খানা থেকে সাঁইথিয়া পর্যন্ত ডবল লাইন স্থাপন এবং ট্রেনের সংখ্যা বৃদ্ধি করা হোক, was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-28 P.M. till 1 P.M. on Friday, the 5th May, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 5th May, 1989 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 4 Ministers of State and 168 Members.

[1-00—1-10 P.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Ashutosh Mukhopadhyay, an eminent Bengali Litterateur who breathed his last on 4th May, 1989. He was 69.

Shri Mukhopadhyay had his education in Hooghly Collegiate School, Jalpaiguri School, Hooghly Mohosin College and Calcutta University.

He started his literary career at the age of 19 in Masik Basumati. He also worked as a freelance Journalist of Jugantar and later joined its Sunday Magazine Department. Amongst his most welknown books were 'Panchatapa', 'Chalachal', 'Sat Pakey Bandha', 'Kal Tumi Aleya' etc. Most of his literary works were filmed. 'Sat Pakey Bandha', 'Ami Se-O-Sakha', 'Dip Jele Jai' are of special mention amongst them. As a mark of tribute to his literary works he was awarded Bangiya Sahitya Puroskar, Sisir Kumar Puroskar and Gouri Bhattacharjee Smriti Puroskar and he was also awarded by the Litterateur form of Chandigarh.

At the demise of Shri Mukhopadhyay the State has lost a Litterateur of repute.

Now, I request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage, all the members stood in silence for two minutes in their seats as a mark of respect to the deceased)

Thank you, ladies and gentlemen. Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

(At this stage, the members belonging to the Congress(I) party entered the Chamber displaying handfans and candle in their hands)

Today, the questions of Shri Bhakti Bhushan Mondal will be held over.

### Held over Starred Questions

### (to which oral answers were given)

### অসাধু খাদ্য ব্যবসায়ী গ্রেপ্তারের সংখ্যা

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গে গত তিন বছরে (১৯৮৭-৮৯-এর ফেব্রুয়ারি পর্যন্ত) কতজন অসাধু খাদ্য ব্যবসায়ীকে গ্রেপ্তার ও পরে তাদের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে?

**শ্রী নির্মলকুমার বোস :** পশ্চিমবঙ্গে গত তিন বছরে (১৯৮৭-৮৯-এর ফেব্রুয়ারি পর্যন্ত) ৩১৭৬ জন অসাধু ব্যবসায়ীকে গ্রেপ্তার করা হয়েছে এবং পরে ৩১৭০ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ৩১৭০ জন, যাদের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে, তাদের মধ্যে কতজনের শাস্তি হয়েছে?

**শ্রী নির্মলকুমার বোস :** এখন পর্যন্ত ১৪৭ জনকে শাস্তি দেওয়া হয়েছে, তার মধ্যে কলিকাতায় ২৫ জন এবং জেলায় ১২২ জন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** আমি এর সঙ্গে আর একটা যোগ করছি, যদিও এটা এর সঙ্গে এসে যায়, এই যে অসাধু ব্যবসায়ীকে কেন্দ্র করে যে ঘটনা ঘটল সেই ক্ষেত্রে কিছু কিছু রেশন শপ ওনারদেরও শাস্তি হয়েছে সেইরকম কোনও সংখ্যা জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস :** যাদের ধরা হয়েছিল তাদের মধ্যে রেশন দোকানের মালিকও আছে। তবে তার সুনির্দিষ্ট সংখ্যা এখন বলতে পারব না, আপনি নোটিশ দেবেন বলে দেব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের মধ্যে কাউকে 'কফেপোশা' আইনে গ্রেপ্তার করা হয়েছে কি?

**শ্রী নির্মলকুমার বোস :** এটা বলতে পারব না। বিভিন্ন রকম আইন আছে—এশেন্সিয়াল কমোডিটিজ অ্যাক্ট, অ্যান্টি প্রফিটিয়ারিং অ্যাক্ট এবং প্রিভেনশন অফ অ্যাডাল্টারেশন অ্যাক্ট এই সমস্ত আছে। সাধারণত যদি কেউ বিনা আইনে মজুত করে—আইনে একটা নির্দিষ্ট সীমা আছে, তার চেয়ে বেশি মজুত করলে গ্রেপ্তার করা হয়। বেশি দাম নিলে—দাম একটা স্থির আছে। অন্যায়ভাবে বেশি দামে বিক্রি করলে গ্রেপ্তার করা হয়। ভেজাল দিলে বা ওজনে কম দিলে গ্রেপ্তার করা হয়। এই ধরনের নানা আইন আছে এবং নানা কারণে ধরা হয়েছে।

তাদের মধ্যে কিছু শাস্তি হয়েছে এবং কিছু মামলা চলছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কলিকাতায় ২৫ জনকে শাস্তি দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ধরার ব্যাপারে কংগ্রেসিদের পক্ষ থেকে আপনার কোনও বাধা এসেছে কি যেমন বড় বাজারে ধরতে গিয়ে আপনার বাধা এসেছিল?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এত সাধারণ ব্যাপার। বিভিন্ন জায়গায় যাদের ধরা হয় তাদের পক্ষ থেকে অনেক জায়গায় তাদের হয়ে যাঁরা দাঁড়ান তাঁদের মধ্যে কংগ্রেস দলের লোকও থাকেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যাদের আপনি গ্রেপ্তার করেছেন তাদের মধ্যে কতজন পাইকারি ব্যবসাদার আছে আর কতজন বড় ব্যবসাদার আছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এদের মধ্যে সকলেই আছে, বড় ব্যবসাদার আছে, পাইকারি ব্যবসাদার আছে এবং ছোট ব্যবসাদার আছে। আপনি যদি আলাদা করে এদের সংখ্যা জানতে চান তাহলে নোটিশ দেবেন বলে দেব।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ২৫ জনকে শাস্তি দেওয়ার কথা বললেন তাদের জন্য তদ্বির করতে ফরোয়ার্ড ব্লকের কোনও নেতা গিয়েছিলেন কি না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** না।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই অসাধু ব্যবসায়ীদের কি কি কারণে গ্রেপ্তার করা হয়েছিল? প্রধানত যে শাস্তি মুষ্টিমেয় কয়েকজনকে দেওয়া হয়েছে, যেমন ৩১৭৬ জনকে আপনি ধরেছেন তার মধ্যে কলকাতায় ২৫ জনকে এবং জেলায় ১২২ জনকে শাস্তি দেওয়া হয়েছে। আমি জানতে চাই তাদের কি ধরনের শাস্তি দেওয়া হয়েছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** কি কি কারণে গ্রেপ্তার করা হয়েছে তার হিসাব আমি দিয়েছি। শাস্তি হচ্ছে মাল বাজেয়াপ্ত করা হয়েছে তারপর জরিমানা করা হয়েছে এবং জেলও হয়েছে।

[1-10—1-20 P.M.]

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে ৩,১৭৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং ৩,১৭০ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে, ৬ জন বাদ আছে। এই ৬ জনের ব্যাপারে ফাইনাল রিপোর্ট কি তা জানাবেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** প্রথমে যাদের গ্রেপ্তার করা হয় তাদের মধ্যে যাদের বিরুদ্ধে মামলা করবার মতো তথ্য পাওয়া যায় তাদের বিরুদ্ধে মামলা করা হয়। কিন্তু এই ৬ জনের

বিরুদ্ধে মামলা করবার মতো তথ্য না থাকায় তাদের বিরুদ্ধে মামলা করা হয়নি। অন্য যাদের বিরুদ্ধে মামলা করা হয়েছিল তাদের মধ্যে ১৪৭ জন শাস্তি পেয়েছে এবং অন্যদের বিরুদ্ধে মামলা এখনও চলছে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যাদের বিরুদ্ধে মামলা করে এই শাস্তি দেওয়া হল, এই শাস্তি দিতে কতদিন টাইম লেগেছিল? গ্রেপ্তার করে শাস্তি দেবার বিষয়টি তরান্বিত করা যায় কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমি মাননীয় সদস্যের সঙ্গে সম্পূর্ণ একমত। নানা ব্যাপারে এদের শাস্তি দিতে দেরি হয়। এনফোর্সমেন্ট ইত্যাদি কারণে, তদন্ত করতে সময় লেগে যাওয়া ইত্যাদির জন্য দেরি হয়েছে। আমরা চেষ্টা করছি যাতে এটা দ্রুত করা যায়।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এর সাথে রেশন দোকানদাররা জড়িত। রেশন দোকানদাররা যে কমিশন পান তার সাথে চুরি করার রাস্তাটা পরিষ্কার বলে দেওয়া হচ্ছে। আমার অনুরোধ, রেশন দোকানদারদের কমিশন বাড়াবার কথা আপনি চিন্তা--ভাবনা করুন। এই বিষয়ে আপনি কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** কমিশনের বিষয়টি এক ব্যাপার এবং দুর্নীতির ব্যাপারটি অন্য একটি বিষয়। কমিশন যেভাবে বাড়ানো দরকার রাজ্য সরকার সেইভাবে চিন্তা করে তা বাড়ান। কিন্তু কমিশন কম বলে যদি কেউ দুর্নীতি করে, রাজ্য সরকার তাহলে তাকে ক্ষমা করবেন না, আইন মোতাবেক তার বিরুদ্ধে নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করবেন।

## Starred Questions

(to which oral answers were given)

### মৎসজীবীদের জন্য বিমা প্রকল্প

*৭৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মৎস্যজীবীদের জন্য বিমা প্রকল্প চালু করার কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, (১) কবে থেকে এই প্রকল্প কার্যকর হবে, এবং (২) কতজন মৎস্যজীবীকে উক্ত প্রকল্পের আওতায় আনা হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ, ইতিপূর্বেই পশ্চিমবঙ্গে এই পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) ১) ১৯৮৩-৮৪ সাল থেকে পশ্চিমবঙ্গে এই প্রকল্পটি কার্যকর হয়েছে।

২) ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত মোট ২,১৫,৮০২ জন মৎস্যজীবীকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে মৎস্যজীবীদের জন্য বিমা প্রকল্প চালু করা হয়েছে। এর জন্য যে প্রিমিয়াম—প্রাথমিকটা কি রাজ্য সরকার গ্রহণ করছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রথম উত্তরের মধ্যে ছোট একটা ভুল ছিল, সেটি সংশোধন করে দিতে চাই। ২,১৫,৮৩২ জনের জায়গায় ২,১৫,৮০২ জন মৎস্যজীবীকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে।

হ্যাঁ, রাজ্য সরকার হাফ এবং কেন্দ্রীয় সরকার হাফটা বহন করেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে ২ লক্ষের বেশি মৎস্যজীবীকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বিভিন্ন জেলাতে বিভিন্ন এলাকায় সমুদ্রে এবং অন্যান্য জায়গায় মৎস্য ধরেন—আপনি সমুদ্রে যাঁরা মৎস্য ধরেন তাঁদের এই প্রকল্পের মধ্যে এনেছেন, এঁদের মধ্যে যাঁরা সমুদ্রে মাছ ধরেন না, তাঁদের এই প্রকল্পের মধ্যে আনার জন্য কোনও পদক্ষেপ গ্রহণ করবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই প্রকল্পটি মূলত যাঁরা সমুদ্রে মাছ ধরেন তাঁদের জন্য। তবে যাঁরা সমুদ্রে মাছ ধরেন না তাঁদেরও এর মধ্যে আনা হচ্ছে। তবে যাঁরা সমুদ্রে মাছ ধরেন তাঁদের এই প্রকল্পে অগ্রাধিকার দেওয়া হয়েছে।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** এই প্রকল্পটি মূলত সমুদ্রে যাঁরা মাছ ধরেন তাঁদের জন্য। কিন্তু গ্রামে যে সমস্ত ধীবর আছেন, যাঁরা মাছ ধরতে গিয়ে অসুস্থ হয়ে মারা যান, বড় বড় দীঘিতে মাছ ধরতে গিয়ে ডুবে মারা যান, সাপের কামড়ে মারা যান, তাঁদের এই জীবন বিমা প্রকল্পের মধ্যে আনার কোনও চিন্তা করছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মৎস্যজীবীদের মধ্যে সমুদ্র উপকূলবর্তী মৎস্যজীবীদের এতে অগ্রাধিকার দেওয়া হয়েছে। তবে এর অর্থ এই নয় যে, গ্রামীণ মৎস্যজীবীরা এর অন্তর্ভুক্ত নয়। সমস্ত জায়গার মৎস্যজীবীরাই এই প্রকল্পের অন্তর্ভুক্ত আছেন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় মৎস্যজীবী বলতে মৎস্য ব্যবসায়ের সঙ্গে যাঁরা যুক্ত তাঁদের কথা বলেছেন। কিন্তু সমুদ্রে, সমুদ্রের বাইরে গ্রামাঞ্চলে বহু মৎস্যজীবী আছেন, জেলাওয়ারি তাঁদেরও এই প্রকল্পের মধ্যে ক্যাটাগোরিক্যালি আনা গেছে। কিন্তু সমুদ্রের বাইরে যাঁরা মাছের ব্যবসা করেন তাঁদের কথা আপনার উত্তরের মধ্যে লেখা হয়নি। আমার প্রশ্ন হচ্ছে এটাকে আরও বিস্তৃত করার ব্যাপারে আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি অতিরিক্ত উত্তরে বলেছি যে সমুদ্র ধারে যেসব মৎস্যজীবীরা আছে তাদের অগ্রাধিকার দেওয়া হলেও অন্যান্য জেলার মৎস্যজীবীদের এর মধ্যে যুক্ত আছেন।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই প্রকল্পের আওতায় জেলা ভিত্তিক হিসাব দিতে পারবেন কি এবং বিশেষ করে মেদিনীপুর জেলার কতজনকে এর আওতায় আনা হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** জেলাওয়ারী হিসাবে এখনই দিতে পারছি না তবে কালকে আপনাকে দিতে পারব।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বিমার আওতায় আনা হয়েছে এর টোটাল মৎস্যজীবীর কত পারসেন্ট এবং সমুদ্রে মাছ ধরা ছাড়া যারা পুকুরে, খালে, বিলে মাছ ধরে তাদের কত পারসেন্ট এই বিমার আওতায় আসবে তার একটা হিসাব দেওয়া সম্ভব হবে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এটা আওতার হিসাব সম্ভব নয়, বাজেটের মধ্যে এইকাজগুলি করতে হয়। তবে যতজনকে যুক্ত করা সম্ভব তত জনকেই করা হয়ে থাকে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শস্য বিমার মতো মৎস্য বিমা চালু করা যায় কি না? এই নিয়ে কোনও চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্য খুবই গুরুত্বপূর্ণ প্রশ্ন করেছেন। ইন্সুরেন্স কোম্পানিগুলি কেন্দ্রের হাতে। আমরা তাদের সঙ্গে বহুবার আলোচনা করেছিলাম কিন্তু তাদের বক্তব্য যে, পারসিয়াল লস হলে তারা রাজি নয়, কিন্তু যদি ফুললি লস হয় তাহলে ওই বিমা কোম্পানিগুলি বিমার আওতায় আনতে রাজি। ফুললি লস হলে বিমার আওতায় আসবে এটা শুধু ডিফিকাল্ট ব্যাপার। সেইজন্য আমরা চেষ্টা করেছি যাতে পারসিয়াল লস হলেও ওইসব ইন্সুরেন্সের আওতায় আনা যায়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার অনুমতি নিয়ে বলছি অনুমোদিত প্রশ্ন নং ২১২৭।

**মিঃ স্পিকার** এই প্রশ্নটা শ্রী এ. কে. এম. হাসানুজ্জামানের। আপনি কি মেম্বারের কাছ থেকে অনুমতি পেয়েছেন?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি আপনার কাছ থেকে অনুমতি চাইছি।

**মিঃ স্পিকার ঃ** না, সংশ্লিষ্ট সদস্য অনুমতি না দিলে এটা হবে না।

### ক্ষেতমজুরদের জন্য সস্তায় রেশন

*৭৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৮।) **শ্রী সুরেশ সিংহ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার এই রাজ্যের ক্ষেতমজুরদের 'সস্তায় রেশন' সরবরাহ করিবার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত পরিকল্পনা কিরূপ?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) বর্তমানে রাজ্য সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) এ-প্রশ্ন ওঠে না।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** যে সমস্ত ক্ষেত-মজুররা কম কাজ পায় তাদের জন্যে আপনার কোনও পরিকল্পনা আছে কিনা যে সস্তায় রেশন দেওয়া যেতে পারে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** রাজ্য সরকারের এই বিষয়ে কোনও পরিকল্পনা নেই, মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে তখন ওইসব ক্ষেত-মজুরদের খারাপ সময় চলে, কাজকর্ম থাকে না তাদের সে সময়ে যাতে আরও বেশি ভর্তুকি দেওয়া যায় তারজন্য আমরা চেষ্টা করছি এবং শীঘ্র সিদ্ধান্ত গ্রহণ করব।

[1-20—1-30 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই সম্পর্কে একটা কমিটি তৈরি হয়েছে, এটা ঠিক কিনা, এবং সেই কমিটিতে কে কে আছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এটার জন্য একটা কমিটি হয়েছে তবে সেটা সরকারের তরফে নয়, বামফ্রন্ট একটা কমিটি করেছেন। এই বিষয়টি বিবেচনার জন্য সেই কমিটিতে ৪ জন মন্ত্রী আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর উত্তর বোধ হয় না দেওয়াই ভাল, আমি এর উত্তর দিচ্ছি না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে উপজাতি এলাকায় কেন্দ্রীয় সরকারের আই. টি. ডি. পি. অর্থাৎ ইন্টিগ্রেটেড ট্রাইবাল ডেভেলপমেন্ট প্রোজেক্ট-এ গরিব উপজাতিদের সস্তা দরে রেশন দেওয়ার ব্যবস্থা আছে কিনা; তার মধ্যে অনেক ক্ষেতমজুর আছে। যেহেতু উপজাতিদের বড় অংশ ক্ষেতমজুর, সেইজন্য এটা রিলেটেড প্রশ্ন।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** ক্ষেতমজুররা সর্বত্র রেশনের সুযোগ পান এবং তারা উপজাতি এলাকাতেও আছেন। আই টি ডি পি এলাকার উপর মাননীয় সদস্য আলাদা করে প্রশ্ন করবেন, আমি উত্তর দেব।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বলেছেন যে ক্ষেতমজুরদের সস্তায় রেশন দেওয়ার ক্ষেত্রে সরকার বিবেচনা করছেন। আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে মাননীয় সদস্য যতীন চক্রবর্তী মহাশয়, যে প্রস্তাব করেছিলেন বিশেষ তহবিলের, আমি সেদিকে যাচ্ছি না। পশ্চিমবাংলার বুকে বহু চটকল, মিল বন্ধ আছে, তার জন্য সরকার থেকে রেশন দেওয়ার ব্যবস্থা আছে কি না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এটা এই প্রশ্নের মধ্যে পড়ে না, আলাদাভাবে প্রশ্ন করলে

তখন উত্তর দেব।

**মিঃ স্পিকার ঃ** এটা কি আপনার চৌধুরি ফার্মাসিউটিক্যালস-এর নতুন পোশাক?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটা জ্যোতিবাবুর একটা ছবি, কাল থেকে লোডশেডিং আরম্ভ হয়েছে, তার একটা সিম্বল, আপনার সামনে নিয়ে এসেছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি দুটি জায়গায় বিশেষভাবে সস্তা রেশন দেওয়ার ব্যবস্থা আছে—একটা হচ্ছে পুলিশ আর একটা হচ্ছে ক্ষেত মজুরদের। প্ল্যান্টেশন ওয়ার্কার্স বা চা-বাগান ওয়ার্কারদের জন্য সস্তায় রেশন দেওয়ার ব্যবস্থা হচ্ছে কি না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** চা-বাগানের শ্রমিকদের জন্য সস্তায় রেশন দেওয়ার ব্যবস্থা নেই, ওটা সরকার দেন না, চা-বাগানের মালিকরাই দেয়।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ক্ষেত মজুরদের একটা বিরাট অংশ অনেকসময় আরবান এলাকায় বসবাস করে। আপনার টেম্পোরারি রেশন দেওয়ার ব্যবস্থা আছে, সস্তায় না হলেও। যে সমস্ত ক্ষেতমজুররা গ্রাম থেকে শহরে আসছে কাজের জন্য, তাদের জন্য টেম্পোরারি রেশন দেওয়ার ব্যবস্থা আছে কি না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এই প্রশ্নটা এর থেকে আসে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আজকে একটা যুগান্তকারী ঘোষণা করেছেন, আগামীকাল সংবাদপত্রে বেরিয়ে যাবে, ক্ষেতমজুরদের সস্তায় রেশন পাবার ব্যাপারটা শেষ পর্যন্ত ফলপ্রসূ হবে তো?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি তো বলেছি, আবার পুনরাবৃত্তি করছি। ক্ষেতমজুরদের অতিরিক্ত ভর্তুকি দিয়ে সস্তায় রেশন দ্রব্য দেবার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের নেই। কিন্তু যখন সময় খারাপ যায়, কাজ থাকে না, পূজার মুখে ২-৩ মাস সময়ে সকলে যেরকম দামে রেশন পায় তার থেকে একটু কমে দেওয়া যায় কিনা এই প্রস্তাবটা সরকার বিবেচনা করছেন সহানুভূতির সঙ্গে গুরুত্বের সঙ্গে। আমি মনে করি অতি সত্বর একটা সিদ্ধান্ত গ্রহণ করা সম্ভব হবে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সস্তায় ২-১ মাস রেশনে খাবার দেওয়া যায় কিনা সরকার এটা বিবেচনা করছেন। সরকার বিবেচনা করছেন একথা অ্যাশ্যুরেন্সের সমতুল এটা কি ধরে নিতে পারি?

(নো রিপ্লাই)

### বকখালী পর্যটন কেন্দ্রে যাতায়াতের জন্য লঞ্চের ব্যবস্থা

*৭৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫৮।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনের বকখালী পর্যটন কেন্দ্রে যাতায়াতের জন্য নিয়মিত কোনও সরকারি লঞ্চের ব্যবস্থা আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত লঞ্চ ব্যবস্থা চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) আপাতত নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** সুন্দরবনে আলাদা আলাদা প্রকল্পগুলি আছে, সজনেখালিতে নিয়মিত লঞ্চ সার্ভিসের কথা চিন্তা করেছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বকখালি যাওয়ার জন্য ছোট একটা নদী পার হয়েই ওখানে বাসের ব্যবস্থা আছে, সজনেখালিতে যাওয়ার নিয়মিত ব্যবস্থা আছে।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** আমার দুঃখ লাগল যে বকখালি পর্যটন সম্পর্কে লঞ্চের বন্দোবস্ত করার ব্যাপারে উনি সবই না বলে গেলেন। কিন্তু আমার নিজের অভিজ্ঞতা আছে, আমি জানি বহু মানুষ শুধু ওটুকু পার হবার জন্য এবং ওদিকে বাসের স্বল্পতার জন্য ওখানে যাচ্ছে না। কিন্তু জায়গাটা অত্যন্ত মনোরম। তাই মানুষের যাবার যে ইচ্ছা আছে সেই ইচ্ছাকে পরিপূর্ণ করবার জন্য বকখালি যাবার জন্য যাতায়াতের যে অসুবিধা আছে তা দূর করার জন্য কোনও পরিকল্পনা কি আপনি নেবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমরা ইতিমধ্যে বকখালি যাবার জন্য পারাপারের ব্যবস্থা নিয়েছি। র‍্যামপ্যাড তৈরির কাজ বকখালি যেতে গেলে হাতানিয়া দোয়ানিয়া নদীর উপর ফিশারি ডিপার্টমেন্ট করবে, করলে গাড়ি পারাপারের ব্যবস্থা হয়ে যাবে, তখন এই যে অসুবিধার কথা বলছেন এটা থাকবে না। ইতিমধ্যে আমরা আর একটি প্রকল্প একই ধরনের সাগর দ্বীপে যাওয়ার জন্য নিয়েছি, সেটার কাজ শুরু করে দিয়েছি?

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বকখালির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের পর্যটন দপ্তর আপনার সঙ্গে লিঙ্ক আপ করে কতকগুলি পরিকল্পনা করার কথা বলেছেন, আপনি নতুন চিন্তা করে সেই পরিকল্পনা জমা দিয়েছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কেন্দ্রীয় সরকারের কাছে পর্যটন বিভাগ থেকে নয়, পর্যটন বিভাগের যে আবাসন ওখানে আছে সেটা প্রয়োজনের তুলনায় চাহিদা পূরণে সক্ষম নয় বলে সেই আবাসন-এর সাধারণ, ছাত্র, যুবকদের জন্য ইউথ হোস্টেল করবার পরিকল্পনা আছে,

কেন্দ্রীয় সরকারের কাছে সেটা পাঠিয়েছি।

[1-30—1-40 P.M.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** বকখালির বিচ নষ্ট হয়ে যাচ্ছে। তার পাশে ফ্রেজারগঞ্জে ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে বর্ডার পিচিং করে কেরালার টাইপে ব্যবস্থা নেওয়া হয়েছে। বকখালি এবং ফ্রেজারগঞ্জ পরস্পর যুক্ত। আমার প্রশ্ন হচ্ছে বকখালি যখন ক্ষয়ে যাচ্ছে তখন ফ্রেজারগঞ্জকে ডেভেলপ করার কোনও পরিকল্পনা গ্রহণ করবেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপাতত কোনও পরিকল্পনা নেই।

**শ্রী অশোক ঘোষ ঃ** বকখালিতে বিদ্যুৎ পৌঁছেছে কিনা জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** একটা আনন্দের সংবাদ দিচ্ছি। দীর্ঘদিন বকখালি বিদ্যুৎ বিমুক্ত ছিল—এপ্রিল মাসে ওখানে বিদ্যুৎ পৌঁছেছে।

**গোঘাটের ১ নং ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

***৭৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১ নং ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনে উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যেহেতু প্রস্তাবটি এখন প্রাথমিক পর্যায়ে পরীক্ষা করে দেখা হচ্ছে। সেজন্য সঠিক সময় এখনই বলা সম্ভব নয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রাথমিক পর্যায়ে পরীক্ষা করতে কত সময় লাগবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কত সময় লাগবে সেটা এখন বলা যাবে না। আরামবাগ মহকুমার গোঘাটে ১টি ব্লক ছিল এবং ১টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ছিল। কিন্তু যেহেতু আপনারা ওখানে ২টি ব্লক করেছেন সেহেতু আর একটি স্বাস্থ্যকেন্দ্রের প্রশ্ন এসেছে। ওখানে ১ নং ব্লক-এ সহায়ক স্বাস্থ্যকেন্দ্র রয়েছে। তবে জেলা পরিকল্পনা সমন্বয় কমিটি যেটা সুপারিশ করেছেন সেটা বিবেচনা করছি—অর্থাৎ আর একটি স্বাস্থ্যকেন্দ্র ওখানে করা যায় কিনা। তবে মনে রাখবেন ১টি স্বাস্থ্যকেন্দ্র করতে গেলে ১ কোটি টাকা লাগে। যা হোক, এই ব্যাপারে এষ্টিমেট হয়ে গেলে যখন আমার কাছে আসবে তখন বিবেচনা করে দেখব।

**হাসপাতালে শান্তি-শৃঙ্খলা বজায় রাখার ব্যবস্থা**

***৭৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাসপাতালে শান্তিশৃঙ্খলা বজায় রাখার জন্যে কি ব্যবস্থা আছে;

(খ) গত জানুয়ারি মাসে নীলরতন সরকার হাসপাতালে জনৈক ডাক্তারের উপর হামলা হয়েছে—এই সম্পর্কে রাজ্য সরকার অবগত আছেন কি; এবং

(গ) থাকলে, ইহার বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) মেডিক্যাল কলেজ হাসপাতালগুলিতে পুলিশ/হোমগার্ড/এন ভি এফ-এর দ্বারা পিকেটিং-এর ব্যবস্থা আছে। তাছাড়া টিচিং হাসপাতালগুলির জন্য ম্যানেজমেন্ট বোর্ড এবং অন্যান্য হাসপাতালগুলির জন্য পরামর্শদাতা কমিটি গঠন করে শান্তি-শৃঙ্খলা বজায় রাখার ব্যবস্থা করা হয়েছে। হাসপাতাল, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রসহ অন্যান্য সরকারি প্রতিষ্ঠানে কর্তৃপক্ষ প্রয়োজনে নিকটস্থ থানার মাধ্যমে শৃঙ্খলা বজায় রাখার চেষ্টা সবসময়ই করে থাকেন;

(খ) হ্যাঁ;

(গ) হাসপাতালের অধীক্ষক, সহ-অধীক্ষক এবং ভিজিটিং চিকিৎসক ডাঃ ভি কে রায় (যাঁর অধীনে উল্লিখিত ঘটনার সাথে জড়িত রোগিনী ভর্তি ছিলেন) ঘটনার অব্যবহিত পরেই ঘটনাস্থলে উপস্থিত হয়ে সংশ্লিষ্ট রোগিনীর আত্মীয়-স্বজন ও হাউস স্টাফদের কাছে ঘটনার ব্যাপারে খোঁজ নেন এবং বিস্তারিত আলোচনা করেন। ডাক্তারের নিগ্রহকারীর বিরুদ্ধে স্থানীয় থানায় অভিযোগ দায়ের করা হয় এবং ধৃত ব্যক্তিকে এন্টালি থানা কর্তৃপক্ষ-এর নিকট সমর্পণ করা হয়। এন্টালি থানা পরের দিন ধৃত ব্যক্তিকে কোর্টে হাজির করে এবং তাঁর বিরুদ্ধে একটি কেস লিপিবদ্ধ করা হয়। ধৃত শ্রী শিশিরকুমার গাঙ্গুলি কোর্ট থেকে ২২-৪-৮৯ পর্যন্ত জামিন নিয়ে নেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** হাসপাতালগুলিতে মাঝে মাঝে শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে—এর মূল কারণ কি এই, বহিরাগতরা গিয়ে অধিকাংশ সময় হামলা করে হাসপাতালের উপর অথবা হাসপাতালের ভিতর এমন কিছু কর্মচারী আছে কিনা যারা এই সব ব্যাপারে উদ্যোগ নেয়—এটা সত্য কিনা, মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি মনে করি সেখানে কিছু কিছু ডাক্তার আছে—প্রথম কথা হল এই যে, সমবেদনা বা দরদ দিয়ে যারা হাসপাতালে ভর্তি হয় তাদের দেখাশুনা করা উচিত। ডাক্তার থেকে আরম্ভ করে বিভিন্ন স্তরের কর্মী, একেবারে তৃতীয় শ্রেণী, চতুর্থ শ্রেণীর

কর্মচারিদের পর্যন্ত নানা সময়ে অবহেলা হয় এবং এই অবহেলার দরুন অনেক সময় রোগীর পরিবারের লোকজনেরা অসন্তুষ্ট হয় এবং বিভিন্ন সময়ে বিশৃঙ্খলার সৃষ্টি হয়। কিন্তু এই ঘটনাটি একটু অন্য ধরনের। মালদার এই রোগিনী, শ্রী গাঙ্গুলি যাকে গ্রেপ্তার করা হয়েছিল তার আত্মীয়। তিনি সেখানে চিকিৎসা নেন। কিন্তু সেখানে চিকিৎসা ভাল করে হবে না বলে তাকে অচৈতন্য অবস্থায় নিয়ে আসা হয় এবং ডাক্তার বলেন যে, হয়ত এনকেফেলাইটিস রোগে আক্রান্ত হয়েছে। ভিজিটিং ফিজিসিয়ান ডি কে রায় তাকে ভাল করে দেখেন এবং তিনি তার আত্মীয়--স্বজনকে বুঝিয়ে বলেন যে, রোগিনীর অবস্থা ভাল নয়। যে কোনও সময় যে কোনও ঘটনা ঘটতে পারে এবং পরের দিন সকালে তার অবস্থার খুব অবনতি হয় এবং ডি কে রায়, হাউস স্টাফ, তাকে খবর দেওয়ার সাথে সাথে ৫-৬ মিনিটের মধ্যে তিনি চলে আসেন। কিন্তু ইতিমধ্যে রোগিনী মারা যান। এই ঘটনা হাউস ফিজিসিয়ান তাদের বোঝালেন। ঘটনা এই ধরনের ঘটেছে। তার অবস্থা খুব খারাপের দিকে যাচ্ছিল আমি আগেই বলেছি। সেই সময় শিশির গাঙ্গুলি চটে গিয়ে ডাক্তারকে চপেটাঘাত করে। এর জন্য তখন তাকে গ্রেপ্তার করা হয় এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়। তবে অনেক সময় হঠাৎ খুব কঠিন রোগে আক্রান্ত হয়ে রোগী মারা যায়, এটা আত্মীয়স্বজন সহজে গ্রহণ করতে পারে না। তারা মনে করেন যে চিকিৎসায় অব্যবস্থা আছে, চিকিৎসা হয়নি বা তার চিকিৎসার ব্যবস্থা যতটা গ্রহণ করা উচিত ছিল, ঔষধপত্র প্রয়োগ করা উচিত ছিল সেটা হয়ত হয়নি। এই বিষয়ে সাধারণত পরিবার পরিজনেরা অনেক সময়ই খুব উদ্বিগ্ন হয়ে থাকে। তারা অনেক সময় ধৈর্যহারা হয়ে ডাক্তারের উপর বা আমাদের কর্মীর উপর এই ধরনের ঘটনা ঘটিয়ে থাকেন, এটা খুবই দুঃখজনক। কিন্তু আমি মনে করি যে, এই ধরনের ঘটনা ঘটা ঠিক নয়। আমি অবশ্য বলেছি যে, পুলিশ দিয়ে এই সব করা যায়। কিন্তু আসলে পুলিশ দিয়ে এইসব বেশি করা যায় না, যদি না আমাদের সাধারণ লোক যারা আশপাশে থাকে রোগীর আত্মীয়স্বজন, তারা শুধু একটু চিন্তা করে জিনিসটা বোঝেন। এমন সব দুরুহ কঠিন কঠিন রোগ আছে যা থেকে তাদের হয়ত সত্যিই শুশ্রুষা আরোগ্যলাভ করানো যাবে না। এই মানসিকতা আমরা যদি ডেভেলপ করাতে না পারি তাহলে আমাদের স্বাস্থ্যকর্মী, চিকিৎসকদের পেশেন্ট পার্টির সংঘর্ষ থেকে দূরে রাখতে পারব না। পেশেন্ট পার্টির সংঘর্ষ যেটা হয়ে থাকে এটা খুবই দুঃখজনক। আমরা চেষ্টা করছি বার বার বলে, কিন্তু তা সত্ত্বেও এই ঘটনা ঘটে যাচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সরকারের বিভিন্ন রকম ব্যবস্থা নেওয়ার ফলে অবস্থার উন্নতি হয়েছে কিনা এবং যেসব হামলা আগে হামেশাই ঘটত, এখন তার সংখ্যা কমেছে কিনা, মন্ত্রী মহাশয় দয়া করে এটা বলতে পারবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই সংখ্যা অনেক কমেছে। তার কারণ হচ্ছে আমরা ম্যানেজমেন্ট কমিটি করেছি। আপনারা জানেন যে, পৌর এলাকায় ম্যানেজমেন্ট কমিটির চেয়ারম্যান হলেন পৌরপ্রধান, যেখানে জেলা পরিষদের অধীনে জেলা হাসপাতাল আছে সেখানে সভাধিপতিকে চেয়ারম্যান করা হয়েছে, ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সভাপতি করা হয়েছে পঞ্চায়েত সভাপতিকে।

[1-40—1-50 P.M.]

যেখানে সহায়ক স্বাস্থ্যকেন্দ্র আছে সেখানে গ্রামের প্রধানকে সভাপতি করেছি। এইভাবে জনপ্রতিনিধিদের রাখা হয়েছে কমিটিতে। প্রত্যেক এম এল এ বিভিন্ন হাসপাতালের সঙ্গে যুক্ত আছেন। যদি কোনও এম এল এ না থাকেন তাঁর নামটা আমাকে একটু জানাবেন। কারণ হল, জেলা হাসপাতাল এবং যাঁর যাঁর এলাকায় হাসপাতাল আছে সেই সেই এম এল এ প্রতিনিধি আছেন। আমাদের বিভিন্ন স্তরের যে সমস্ত চিকিৎসা ব্যবস্থা আছে প্রাথমিক থেকে আরম্ভ করে জেলা স্বাস্থ্যকেন্দ্র এবং এমন কি মেডিক্যাল কলেজগুলিতেও প্রতিনিধিমূলক কমিটি আছে। তাঁদের হস্তক্ষেপে অনেক সময় এই ধরনের ঘটনা অনেক কমে গিয়েছে। মাননীয় বিধায়ক অমল রায় মহাশয় যে কথা বললেন সে প্রসঙ্গে আমি একথা বলতে পারি যে, এটা অনেকাংশে কমে গিয়েছে, এখন এই ধরনের ঘটনা কম হচ্ছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এইমাত্র বললেন যে সব এম এল এ-রা আছেন। এটা কিন্তু ঠিক নয়। হাওড়া জেনারেল হাসপাতাল আমারই কেন্দ্রে, সেখানে কিন্তু আমার প্রতিনিধিত্ব নেই। মাননীয় সদস্য অমল রায় মহাশয় বললেন যে দু'রকমের কারণে শান্তি বা ডিসিপ্লিন বিঘ্নিত হয়—এক, হাসপাতালে বহিরাগতদের দ্বারা ডিসিপ্লিন বিঘ্নিত হয়। তাদের ক্ষেত্রে ব্যবস্থা নেওয়ার ক্ষেত্রে কিন্তু দেখেছি খুব তৎপরতার সঙ্গে ব্যবস্থা নেওয়া হয়। পুলিশ ডেকে তাদের হ্যান্ড ওভার করা হয় এবং আইনের আওতায় তাদের আনা হয়। দু নং হাসপাতালের অভ্যন্তরে যারা কাজ করে তাদের দ্বারা আমরা লক্ষ্য করেছি এটা বেশি করে বিঘ্নিত হয়। অনেক সময় দেখা যায় তারা হাসপাতালের ডাক্তারদের নিগৃহীত করছে, উচ্ছৃঙ্খল আচরণ করছে, এমন ঘৃণ্য কাজ নেই যা হয় না। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এদের বিরুদ্ধে তৎপর হয়ে ব্যবস্থা নেওয়ার কোনও পরিকল্পনার কথা আপনি চিন্তা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বহিরাগতদের কথা যেটা বললেন সে সম্বন্ধে একটি কথা বলি। গতকাল আমি চুচুড়া সদর হাসপাতালে গিয়েছিলাম পৌনে ১২টা, ১২টার সময়। গিয়ে আমি দেখলাম হাসপাতালটা যেন একটা বাজার। ১১টা থেকে ১২—যদি কোনও চিকিৎসক কোনও রোগীর ক্ষেত্রে বলেন যে বাড়ি থেকে তার খাবার সরবরাহ করা যাবে তখনই মাত্র এই ১১টা থেকে ১২টার মধ্যে তারা যেতে পারেন—পেশেন্ট পার্টি। কিন্তু it is not visiting hour. আমার মনে হয় জনপ্রতিনিধিরা এটা জানেন। খুবই দুঃখের বিষয় কোনও নিয়ম-কানুন সেখানে এইভাবে রক্ষা করা যায় না। জোরজবরদস্তি করে বহিরাগতরা সেখানে ঢোকেন। আমি কালকে নিজে দাঁড়িয়ে থেকে অন্তত ৫শো লোককে বার করে দিয়েছি। বার করে দিয়ে দারোয়ানকে বলেছি, তুমি তালা লাগাও তারপর যা হবার হবে। ধরুন একটা ড্রিপ দেওয়া হচ্ছে কোনও রোগীকে সেখানে ওয়ার্ডের মধ্যে ১শো-২শো লোক ঢুকে গেলেন। একটা রোগীর পাশে ২-৩ জন করে বসে আছেন। এতে কি করে চিকিৎসা হবে? এসব পুলিশ দিয়ে সব বন্ধ করা যায় না, এখানে জনপ্রতিনিধিদের হস্তক্ষেপ করার দায়িত্ব আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি 'ক' প্রশ্নের সূত্র ধরে বলছি যে শুধু কলকাতায় নয়, মফস্বলেও সাবসিডিয়ারী হসপিটালগুলিতে নার্সদের উপরে বিভিন্ন সময়ে

লাঞ্ছনাকে কেন্দ্র করে হাসপাতালের শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। বিশেষ করে সাবসিডিয়ারী হাসপাতালগুলি গ্রামের ফাঁকা মাঠের মধ্যে থাকে কাজেই সেখানে নার্সরা নিরাপত্তার অভাব বোধ করেন। কাজেই সর্বক্ষেত্রে যেমন পুলিশ, এন ভি এফ, হোমগার্ড থাকে তেমনি নার্সদের রক্ষা করার জন্য হসপিটালগুলিতে মহিলা পুলিশ নিয়োগের কথা বিবেচনা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ আমি বুঝতে পারছি না যে জনপ্রতিনিধিরা এই ধরনের প্রশ্ন করছেন। আজকে পশ্চিমবঙ্গে ১২শত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে এবং ৮ হাজার ৬ শত ৫৪টি আমাদের উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানে মহিলা কর্মীরা কাজ করেন এবং নার্সরা কাজ করেন। যদি এলাকার মানুষ তাদের প্রটেকশন না দেয় তাহলে কখনও সরকারের পক্ষে সম্ভব নয় মহিলা পুলিশ সেখানে পাঠিয়ে দিয়ে তাদের রক্ষা করা। এটা কখনই সম্ভব হতে পারে না। আমি মনে করি পঞ্চায়েতের মাধ্যমে, পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত, জেলা পরিষদ এবং শহরাঞ্চলে পৌরসভার সেখানে হস্তক্ষেপ করা উচিত। নির্বাচিত প্রতিনিধিরা যদি জনসাধারণের আস্থাভাজন না হন তাহলে এটা সম্ভব নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যথার্থই বলেছেন যে জনপ্রতিনিধিদের সাহায্য ছাড়া এই ধরনের কাজে সফল হওয়া যায় না। কিন্তু আমি স্পেসিফিকভাবে বলছি। আপনি ভালভাবে জানেন এবং এই বিষয়ে এখানে আলোচনাও হয়েছে যে সম্প্রতি মেডিক্যাল কলেজের জনৈকা ট্রেনী নার্স তার যে শ্লীলতাহানি ঘটল, এই ব্যাপারে আশঙ্কা করে ওয়েল-ইন--অ্যাডভান্স তিনি কর্তৃপক্ষের কাছে জানিয়েছিলেন। ২২শে এপ্রিল রাত্রি ৩টার সময়ে যে ঘটনা ঘটল, আপনি সে সম্পর্কে স্টেটমেন্ট দিয়েছেন। এই রকম যে ঘটনা ঘটে গেল তাহলে এই ক্ষেত্রে হাসপাতারে কর্তৃপক্ষের একটা ল্যাপসেস নয় কি? তাকে জানানো সত্ত্বেও তিনি তার নিরাপত্তার ব্যবস্থা করতে পারলেন না। কাজেই এই ব্যাপারে যারা দায়ী তাদের সম্পর্কে যথাযথ তদন্ত করা এবং দায়ী ব্যক্তিদের খুঁজে বের করার জন্য আপনি কী ব্যবস্থা নিয়েছেন সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ আমি জিনিসটা বুঝতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার আশ্রয় নেব। একজন বিধায়ককে একটি বিষয়ে উত্তর দেবার পরে আবার সেই উত্তর দেওয়া সম্ভব নয়। আমি কলিং অ্যাটেনশনে উত্তর দেবার পরেও বারে বারে এই প্রশ্ন উত্থাপন করবেন এবং এই অধিকার আপনি দেবেন? তা যদি হয় তাহলে তো এর শেষ নেই!

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি অ্যাভয়েড করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ আমি কলিং অ্যাটেনশনের উত্তর দিয়েছি।

**মিঃ স্পিকার** ঃ বসুন, বসুন। মিঃ শূর, সেই ঘটনা ঘটার পরে ওখানে নিরাপত্তা ব্যবস্থা করেছেন কিনা সেটাই উনি জানতে চাচ্ছেন।

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ স্যার, আমি এখানে যে বিবৃতি দিয়েছি তাতে পরিষ্কারভাবে বলেছি যে কি কি ব্যবস্থা গ্রহণ করেছি তাদের রক্ষা করার জন্য তারা কিভাবে দলবদ্ধভাবে

পুলিশের সঙ্গে ডিউটিতে যাবে এবং আবার সেখান থেকে চলে আসবে সেই সম্পর্কে বিবৃতি দেওয়া আছে।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে হাসপাতালগুলি যারা সেই এরিয়ার বিধায়ক তারা সেখানে সদস্য হবেন। এখানে আমার প্রশ্ন হচ্ছে, একটি হাসপাতাল যদি ৩টি কনস্টিটিউয়েন্সির আন্ডারে থাকে তাহলে সেখানে কোন এম এল এ সেখানকার সদস্য হবেন, আইন-শৃঙ্খলার প্রশ্নে যেখানে হাসপাতাল কর্তৃপক্ষ, পুলিশ এবং ওখানকার এমপ্লয়িজ জড়িত? আর আমরা দেখেছি যে বহু হাসপাতালে কুকুরের অবাধ গতি এবং এক একটা বেডে ২-৩ জন করে রুগী আছে। এইসব কারণেও আইন-শৃঙ্খলা বিঘ্নিত হতে পারে। কাজেই সেখানে আপনি কী ব্যবস্থা নেবেন সেটা জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** আপনি বললেন একটা হাসপাতাল ৩টি কনস্টিটিউয়েন্সির আন্ডারে এবং সেখানে কোন এম এল এ সদস্য হবেন। এটা কি করে পড়বে?

[1-50—2-00 P.M.]

**শ্রী তারকবন্ধু রায় ঃ** ময়নাগুড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র তিনটি কনস্টিটিউয়েন্সির আন্ডারে। কোন এম এল এ ওখানকার সদস্য হবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনি বলতে পারেন তিনটি কনস্টিটিউয়েন্সি কভার করে। কিন্তু তিনটি কনস্টিটিউয়েন্সির মধ্যে পড়ে বলছেন কেন? একটা হসপিটাল তিনটি কনস্টিটিউয়েন্সির মধ্যে পড়বে কি করে? হসপিটাল টেরিটোরি একটা কনস্টিটিউয়েন্সির মধ্যে বা একটা ব্লকের মধ্যে হবে। কিন্তু সেই হসপিটালটা তিনটি কনস্টিটিউয়েন্সির বা অনেকগুলো ব্লককে সার্ভ করতে পারে।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** ময়নাগুড়ি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ময়নাগুড়ি ব্লকে, ঐ ব্লক তিনটি কনস্টিটিউয়েন্সির মধ্যে পড়ে।

**মিঃ স্পিকার ঃ** সেটা হতে পারে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটা খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন, হাসপাতালে শান্তি-শৃঙ্খলা একটা উদ্বেগজনক অবস্থায় এসে পৌঁচেছে। গ্রামে এবং শহরে। এর জন্য কোনও কমপ্রিহেনসিভ পরিকল্পনা করেছেন কি? অনেক সময় এমন হয়েছে সামান্য ব্যান্ডেজের জন্য আইন-শৃঙ্খলা বিঘ্নিত হয়েছে। আমি পজিটিভলি বলছি পাঁচ হাজার ডাক্তার-এর পোস্ট ভ্যাকেন্ট রয়েছে। প্রধানত তিনটি বিষয়ে নজর না দিলে শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হয়, ডাক্তার, ঔষধ, খাদ্য। এই তিনটি বিষয় সম্পর্কে কিছু চিন্তা করছেন কি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি খবর রাখেন কি না জানি না আমি কাল চুচুড়া হাসপাতালে গিয়েছিলাম। আমি একটা ওয়ার্ডে গেছি, সেখানে ১০৪ জন রোগী আছে। ১০৪ জন রোগীর লিস্ট করে খাবার নিয়ে গেছে তার ওপর সেখানে বাড়ির লোকও খাবার নিয়ে গেছে। সুতরাং খাবারের ব্যাপারে কোনও অসুবিধা নেই। আর ডাক্তারের ব্যাপারে আমি

আগেও বলেছি, আমি ১৪৯১ জনকে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছি ১ বছরে। আমার যেটা খালি রয়েছে ৮২০ জন। ১৪৯১ জনকে অ্যাপয়েন্টমেন্ট দেবার পর ৫০ ভাগ জয়েন্ট করেনি। যারা জয়েন্ট করেছে তার পরের দিনই তারা চলে এসেছে। এটাই ডাক্তারদের চরিত্র।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি জি ডি এ নার্স তাদের এখন পর্যন্ত যে স্যাংশন্‌ড পোস্ট, তা খালি আছে। পূরণ হয়নি। এই সব পদ অবিলম্বে পূরণের কোনও পরিকল্পনা আছে কি না এবং ফার্মাসিস্ট-এর অভাব তা পূরণের কোনও পরিকল্পনা আছে কিনা, এ ছাড়া বিশেষ করে মফস্বলের হাসপাতালগুলোতে কোনও বাউন্ডারি ওয়াল নেই। অবাধে সকলে বিচরণ করে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** জি ডি এ অ্যাপয়েন্টের নিয়ম হল কোনও ডিস্ট্রিক্টে-এ যদি জি ডি এ কম থাকে, সি এম ও এইচ তা আমাদের জানা নেই। কোথায় কত শর্ট আছে, কতজন দরকার ইত্যাদি বিষয়গুলি সি এম ও এইচ'রা আমাদের জানান এবং সেইভাবে আমরা ব্যবস্থা গ্রহণ করি। তবে আমি বলছি যে, বিভিন্ন হাসপাতালে যথেষ্ট সংখ্যক জি ডি এ আছেন। এখন প্রশ্ন হচ্ছে জি ডি এ-রা সঠিকভাবে কাজ করেন কি না? এই প্রশ্ন যদি আপনি করতেন তাহলে ভাল হত। কারণ হচ্ছে জি ডি এ-রা অনেক সময়েই তাঁদের দায়িত্ব সঠিকভাবে পালন করেন না। অন্যান্য স্টাফও আমাদের যথেষ্ট সংখ্যায় আছে, তারা যদি সঠিকভাবে তাদের কাজ করত, তাহলে অবস্থাটা আরও অনেক ভাল হত। তবে বাউন্ডারি ওয়ালের যে কথা বললেন সেটা গ্রামাঞ্চলের কোনও কোনও হাসপাতালে না থাকতে পারে। আমরা সেবিষয়ে চেষ্টা করছি। সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়েও আমরা যতদূর সম্ভব গ্রামাঞ্চলের হাসপাতালগুলিতে বাউন্ডারি ওয়াল দেবার চেষ্টা করছি।

**ময়লা জলে মাছ চাষের পরিকল্পনা**

*৭৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়লা জলে মাছ চাষের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কোথায় কোথায় ঐ প্রকল্পগুলি চালু করা হবে বা হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ময়লা জলে মাছ চাষের জন্য নবদ্বীপে একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। অনুরূপ আর একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বেশ কিছুদিন আগে হলদিয়া বন্দর কর্তৃপক্ষের একটা সুয়েরেজ পণ্ডে মাছ চাষের কথা ভাবা হয়েছিল, কিন্তু এখনও পর্যন্ত সেটা কার্যকরি করা হয়নি। পুনরায় আপনি সেই পরিকল্পনাটা বিবেচনা করে দেখবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রস্তাবটি বিবেচনা করে দেখব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, তাঁর ময়লা জলে মাছ চাষের নবদ্বীপে এবং আরও একটা জায়গায় পরিকল্পনা আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি সেই প্রকল্পগুলিতে কি ধরনের মাছের চাষ করা হবে এবং উৎপাদন মাত্রা কী হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মিষ্টি জলের চেয়ে ময়লা জলে মাছের উৎপাদনের হার অনেক বেশি। রুই, কাতলা, মৃগেল, সিলভার কার্প, গ্রাস কার্প ইত্যাদি সব ধরনের মাছই ময়লা জলে মিষ্টি জলের চেয়ে অনেক বেশি পরিমাণে উৎপাদন হয়; হেক্টর প্রতি গড়ে ৭ থেকে ৮ টন উৎপাদন হওয়া সম্ভব।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কিছুদিন আগে একটা সেমিনারে আমরা শুনলাম যে, ময়লা জলের মাছ খেলে মানুষের অসুস্থ হবার সম্ভাবনা আছে। এসম্পর্কে আপনি কিছু জানেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই কলকাতা শহরেই কয়েক দিন আগে একটা আন্তর্জাতিক আলোচনা চক্র হয়েছিল, পৃথিবীর বিভিন্ন দেশের বিশেষজ্ঞরা, ওয়ার্ল্ড ব্যাঙ্কের এবং রাষ্ট্রপুঞ্জের প্রতিনিধিরাও সেই আলোচনা চক্রে যোগ দিয়েছিলেন। সেখানে বিভিন্ন বিজ্ঞানীরাও ছিলেন। তাঁরা সকলেই বলেছেন, 'ময়লা জলে যে মাছ উৎপাদন হয় তাতে পুষ্টিগত কোনও অসুবিধা নেই এবং রোগে আক্রান্ত হবার সম্ভাবনাও নেই।'

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ময়লা জলে মাছ চাষের জন্য নবদ্বীপে একটা প্রকল্প করা হয়েছে এবং আরও একটা করা হবে। আর একটা কোথায় করা হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা দু'তিনটি এলাকা বেছেছি। মাটি এবং জল পরীক্ষা করা হচ্ছে; পরীক্ষা হয়ে গেলেই জমি সংক্রান্ত সমস্যার সমাধান করা হবে। সেটা হয়ে গেলেই জায়গা নির্দিষ্ট করা হবে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মেদিনীপুর জেলায় ময়লা জলে মাছ চাষের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** হলদিয়ার বিধায়ক বললেন তাঁর এলাকায় একটা জায়গা আছে। আমরা সেটা বিবেচনা করে দেখব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** বিভিন্ন পৌর এলাকাগুলিতে ময়লা জলে মাছ চাষ করার সুযোগ আছে। সুতরাং মন্ত্রী মহাশয় কি পৌর এলাকা ভিত্তিতে ময়লা জলে মাছ চাষের কোনও পরিকল্পনা গ্রহণ করবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা যে দুটো পরিকল্পনা গ্রহণ করেছি সে দুটোই পৌর

এলাকার মধ্যে। এ ছাড়াও গঙ্গা অ্যাকশন প্ল্যান কয়েকটা পৌর এলাকায় ময়লা জলে মাছ চাষের কাজ হাতে নেওয়া হয়েছে।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** ময়লা জলে মাছ চাষ হলে জল দূষণমুক্ত হয়, এই সমস্ত বিষয়টি মাথায় রেখে কলকাতা শহরে ময়লা জলে মাছ চাষ করার প্রকল্প গড়ে তোলার বিষয়টি আপনার বিবেচনাধীন আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** কলকাতা শহরে ইতিপূর্বে ৪ হাজার হেক্টর জলাশয়ে ময়লা জলে মাছ চাষ হয়। আরও পরিকল্পিতভাবে যাতে মাছ চাষ করা যায় সেই সম্বন্ধে পরিকল্পনা তৈরি করছি। এখন যে পরিমাণ ময়লা জলে উৎপাদন হয় তার পরিমাণ হচ্ছে ১৬ হাজার মেট্রিক টন মাছ। এর দু'গুণ অর্থাৎ ৩২ হাজার মেট্রিক টন মাছ যাতে উৎপাদন করা যায় সেই ব্যাপারে সার্বিক পরিকল্পনা তৈরি করছি এবং এরজন্য ৩৭ কোটি টাকার দরকার। বিশ্বব্যাঙ্কের কাছে এইরকম আর্থিক সাহায্যের প্রস্তাব পাঠাবার কথা বিবেচনা করছি।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### খোলা বাজারে টি. এ. বি. সি. ইঞ্জেকশনের দুষ্প্রাপ্যতা

*৭৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১২৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের খোলা বাজারে টি এ বি সি ইঞ্জেকশন দুষ্প্রাপ্য;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) উক্ত ইঞ্জেকশন সুলভ করিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) ভ্যাকসিন প্রোডাকশন বোর্ডের সুপারিশক্রমে উৎপাদন বন্ধ।

(গ) প্রশ্ন ওঠে না।

### বাদুড়িয়া ব্লকে মাসিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ

*৭৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭০।) **শ্রী মহঃ সেলিম ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলার বাদুড়িয়া ব্লকে মাসিয়ায় ৬ শয্যা বিশিষ্ট উপ-স্বাস্থ্য কেন্দ্রটি নির্মাণের প্রশাসনিক অনুমোদন পেয়েছে কি; এবং

(খ) পেয়ে থাকলে, চলতি আর্থিক বৎসরে উক্ত স্বাস্থ্যকেন্দ্রের জন্য গৃহ নির্মাণের কাজ শুরু হবে কি না?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না। বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলিকাতা ও দক্ষিণ ২৪ পরগনা জেলায় সিমেন্টের লাইসেন্স প্রদান**

***৭৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭১৯।) **শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বৎসরে কলিকাতা এবং দক্ষিণ ২৪ পরগনা জেলায় সিমেন্টের ডিলারের জন্যে লাইসেন্স দেওয়ার কোনও প্রস্তাব আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তাহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১লা মার্চ, ১৯৮৯ থেকে সিমেন্ট কেন্দ্রীয় সরকার কর্তৃক নিয়ন্ত্রণ মুক্ত হওয়ায় বর্তমান সিমেন্টের লাইসেন্স সংক্রান্ত কন্ট্রোল অর্ডার সংশোধন করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। কন্ট্রোল অর্ডার সংশোধিত হওয়ার পর এবং এর সঙ্গে সম্পর্কযুক্ত কিছু প্রশাসনিক কাজকর্ম শেষ হওয়ার পর যোগ্যতা অনুযায়ী নতুন লাইসেন্সের জন্য আবেদনপত্রগুলি বিবেচিত হবে।

**সুন্দরবনে চাষযোগ্য জমিতে লোনা ফিশারি করার ব্যবস্থা**

***৭৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১০।) **শ্রী সুভাষ নস্কর ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনে কত পরিমাণ চাষযোগ্য কৃষিজমিতে নদীর জল তুলে লোনা ফিশারি করা হয়েছে; এবং

(খ) এইরূপ কোনও জমি সরকারিভাবে ফিশারিতে রূপান্তর করার জন্য ভূমি রাজস্ব বিভাগ থেকে কোনও অনুমতি চাওয়া হয়েছিল কি না?

**মৎস্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) মৎস্য বিভাগের উদ্যোগে সুন্দরবনের কোনও চাষযোগ্য কৃষিজমিতে নদীর জল তুলে লোনা ফিশারি করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**এস্ট্রোজেন এবং প্রজেস্টেরন ওষুধের উৎপাদন ও বিক্রয় নিষিদ্ধ**

*৭৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৪।) **শ্রী দিলীপকুমার মজুমদার** ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুপ্রিম কোর্টের নির্দেশ অনুসারে এস্ট্রোজেন এবং প্রজেস্টেরন ওষুধের উৎপাদন ও বিক্রি নিষিদ্ধ করা হয়েছে;

(খ) সত্য হলে, উক্ত দুটি ওষুধ ব্যতিরেকে অন্য আর কোনও ওষুধ নিষিদ্ধ ঘোষিত হয়েছে কি;

(গ) হয়ে থাকলে, তার নাম কি; এবং

(ঘ) নিষিদ্ধ ওষুধ সম্পর্কে জনসাধারণকে কিভাবে অবহিত করা হয়ে থাকে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী** ঃ

(ক) হ্যাঁ। ভারত সরকারের আদেশবলেই নির্দিষ্ট মাত্রায় এস্ট্রোজেন-প্রজেস্টনের মিশ্রিত ওষুধের (ওরাল কন্ট্রাসেপটিক ছাড়া, উৎপাদন ও বিক্রি নিষিদ্ধ ঘোষিত হয়েছে, তাছাড়া, মহামান্য বোম্বাই হাইকোর্টের আদেশে এই ওষুধের ইনজেকশন ও নিষিদ্ধ হয়েছে।

(খ) হ্যাঁ, মোট ২৭টি ওষুধ নিষিদ্ধ হয়েছে।

(গ) নিষিদ্ধ ওষুধগুলোর তালিকা সংযুক্ত করা হল।

(ঘ) সরকারি 'গেজেটে' বিজ্ঞপ্তি ছাপা হয়। তাছাড়া রাজ্য ভেষজ নিয়ন্ত্রণ অধিকার বিভিন্ন ওষুধ সরবরাহকারীর অ্যাশোসিয়েশন ব্যবসায়ী সমিতি এবং রাজ্য স্বাস্থ্য অধিকার ও রাজ্য মেডিক্যাল শিক্ষা অধিকারের মাধ্যমে জনগণকে অবহিত করার প্রয়াস দিয়ে থাকে।

**Statement referred to in reply to clause 'Kha' to reply to starred question No. 774 (Admitted question No. 1174 .**

**LIST OF BANNED DRUGS. FIXED DOSE COMBINATION**

In exercise of power conferred by section 26A of the Drugs and Cosmetics Act, 40, the Central Government prohibits the manufacture and sale of the following Drugs : –.

1. Amidopyrino.

2. Fixed dose combinations of Vitamins with anti-inflamatory agents and tranquilisers.

3. Fixed dose combinations of Atropine in Analgesics and Anti-pyrotics.

4. Fixed dose combinations of Strychnine and Caffeine in tonics.

5. Fixed dose combinations of Yehimbine and Strychnine with Testesterene and Vitamins.

6. Fixed dose combinations of Iron with Strychnine, Arsenic and Yehimbine.

7. Fixed dose combinations of Sodium Bromide Chloral hydrato with other drugs.

8. Phenacetin.

9. Fixed dose combinations of anti-histamiesnics with anti-diarrhoeal.

10. Fixed dose combinations of Penicillin with Sulphonamides.

11. Fixed dose combinations off Vitamins with Analgesics.

1? Fixed dose comlrinations of Tetracycline with Vitamin C.

13. Fixed dose combinations of Hydroxyqunoline group of Drugs except preparations which are used for the treatment of diarrhoea and dyscetory and for external use only.

*14. Fixed dose combinations of 'Corticosteroids with any other drugs' for internal use.

*15. Fixed dose combinations of Chloramphenicel with any other drugs for internal use.

16. Fixed dose combination of ERGOT.

17. Fixed dose combinations of Vitamins with Anti-T. B. drugs except Pyrodoxine Hydrochloride (Vitamin $B_6$).

18. Penicillin Skin/Eye Ointment.

19. Tetracycline liquid oral preparations.

20. Nilamide.

21. Practolol.

22. Methapyrilene, its slats : Sl. Nos. 1 to 22. Notification dated–23-7-1983 No. X-11014/1/83-DMS & PFA.

23. Methaqualone. : Sl. No. 23. No. X-11014/8/83–DMS & PFA (2) dated 31-1-1984.

24. Oxytetracycline liquid oral preparations. : Sl. Nos. 24, 25 No. X-11014/7/83–DMS & PFA dated 3-5-1984.

25. Demeclocycline liquid oral preparations.

26. Combination of Anabolic Steroids with other drugs Notification No. X-11035/15/58 DMS & PFA dated 22-11-1985.

27. Combination of Aestrogen & Progestin (other than oral controceptive)) containing per tablet Aestrogen of more than 50 mcg. (equivalent to Ethenyle Estradiot) & of Progestin content of more than 3 mg. (equivalent to Norethisterone Acetate). (G. S. R.–700 (E) dt. 15-6-1988 Ntfn. No. X-11018/1/88–DMS & PFA dated 22-9-1988.

* Amended vide GSR-1057(E) dt. 3-11-1988. Ntfn. No. X-11014/2/88 DMS & PFA.

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নিযুক্ত হোমিওপ্যাথি চিকিৎসকের সংখ্যা**

*৭৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৯১।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে তৃতীয় চিকিৎসক হিসাবে মোট কতজন হোমিওপ্যাথি চিকিৎসক নিযুক্ত আছেন;

(খ) এই চিকিৎসকদের রোগী দেখার জন্য আলাদা কোনও স্থান আছে কি; এবং

(গ) এইসব চিকিৎসকদের থাকিবার জন্য কোনও কোয়ার্টারের ব্যবস্থা আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১০৫ জন।

(খ) হ্যাঁ আছে।

(গ) না, নেই।

## কোচবিহার জেলায় হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ স্থাপন

***৭৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২০২৭।) **শ্রী বিমলাকান্তি বসু :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কোচবিহার জেলায় একটি হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ (ডিগ্রি কোর্সের) ও একটি হাসপাতাল স্থাপনের সরকারি সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছিল;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে; এবং

(গ) কি পরিমাণ জমি উল্লিখিত নির্মাণকার্যের জন্য চিহ্নিত আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) এখনও কোনও সিদ্ধান্ত হয়নি।

(গ) ২৬.৬৭ একর।

## কার্ডের মাধ্যমে কেরোসিন তেল বন্টন

*৭৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬১।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কার্ডের মাধ্যমে কেরোসিন তেল বন্টনের ব্যবস্থা চালু আছে কি;

(খ) থাকলে, পরিবার পিছু কিভাবে কার্ড দেওয়া হয়; এবং

(গ) বর্তমানে কেরোসিনের ডিলারের সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী :**

(ক) কলিকাতা ও পার্শ্ববর্তী এলাকার বিধিবদ্ধ রেশনিং এলাকা ছাড়া রাজ্যের অন্যান্য এলাকায় রেশন কার্ডের মাধ্যমে কেরোসিন তেল বন্টনের ব্যবস্থা চালু আছে।

(খ) রেশন কার্ড দেবার ক্ষেত্রে নির্দিষ্ট কিছু নিয়ম অনুসরণ করা হয়।

(গ) হ্যাঁ। বিশদফা কর্মসূচির আওতায় রাজ্যে প্রয়োজন ভিত্তিক লক্ষ্যমাত্রা অনুযায়ী নতুন কেরোসিন তেলের দোকান খোলার ব্যবস্থা আছে; কিন্তু কল[illegible]ায় হাইকোর্টের নির্দেশবলে নতুন লাইসেন্স দেওয়া স্থগিত আছে।

## বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজের হারিয়ে যাওয়া রেডিয়াম নিড্‌ল

*৭৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতাল থেকে যে রেডিয়াম নিড্‌লটি হারিয়ে গিয়েছিল তা খুঁজে বের করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ** বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতাল কর্তৃপক্ষ কোনও জায়গা থেকে, কোনওকালেই রেডিয়াম নিড্‌ল কেনেননি বা সংগ্রহ করেননি। এমতাবস্থায় ওই হাসপাতাল থেকে রেডিয়াম নিড্‌ল হারিয়ে যাওয়া বা তা খুঁজে বের করার জন্য কর্তৃপক্ষের পক্ষ থেকে ব্যবস্থা নেওয়ার কোনও প্রশ্নই ওঠে না।

## নিত্যপ্রয়োজনীয় সামগ্রীতে ভর্তুকি

*৭৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কি কি নিত্যপ্রয়োজনীয় সামগ্রীতে রাজ্য সরকার ভর্তুকি দেন; এবং

(খ) অন্য কোনও সামগ্রীতে ভর্তুকি বাড়ানোর বিষয়ে বিবেচনা করছেন কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার কোনও নিত্য প্রয়োজনীয় সামগ্রীতে ভর্তুকি দেন না।

(খ) প্রশ্ন ওঠে না।

## বহুমুখি স্বাস্থ্য প্রকল্পে স্বাস্থ্য-সহায়ক নিয়োগ

*৭৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে মাল্টিপারপাস হেল্‌থ স্কীম-এ হেল্‌থ অ্যাসিস্ট্যান্ট (মেল) নিয়োগ বন্ধ আছে;

(খ) সত্য হলে, কারণ কি; এবং

(গ) ৩১এ জানুয়ারি, ১৯৮৮ পর্যন্ত কতজন মেল হেল্‌থ অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) গত ৩১শে আগস্ট ১৯৮৮তে মাল্টিপারপাস হেল্‌থ স্কীম অনুযায়ী প্রথম দলটি ট্রেনিং শেষ করেছে, অতএব এ সময়ের আগে কোনও মেল হেল্‌থ অ্যাসিঃ নিয়োগের প্রশ্ন ওঠে না।

**কেন্দ্র কর্তৃক পশ্চিমবঙ্গে সরবরাহকৃত কেরোসিন তেলের পরিমাণ**

***৭৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ খাদ্য ও সরবরাহ** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৯ সালের ১লা জানুয়ারি পর্যন্ত কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ রাজ্য সরকারকে কত লিটার কেরোসিন তেল সরবরাহ করেছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৮৮ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৯ সালের ১লা জানুয়ারি পর্যন্ত কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ রাজ্য সরকারকে ৮,৬০,৯২৫ কিলোলিটার (আট লক্ষ ষাট হাজার নয় শত পঁচিশ কিলোলিটার) কেরোসিন তেল সরবরাহ করেছে।

**কলকাতা ও দক্ষিণ ২৪ পরগনা জেলায় কেরোসিন তেলের লাইসেন্স**

***৭৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭২০।) **শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বৎসরে কলকাতা এবং দক্ষিণ ২৪ পরগনা জেলায় কেরোসিন তেলের ডিলারের জন্যে লাইসেন্স দেওয়ার কোনও প্রস্তাব আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতায় কেরোসিন তেলের রিটেল বা খুচরা লাইসেন্স প্রদানের ক্ষেত্রে মহামান্য হাইকোর্টের নিষেধাজ্ঞা রয়েছে। বর্তমান আর্থিক বৎসরে দক্ষিণ ২৪ পরগনায় কেরোসিন তেলের নতুন খুচরা বা রিটেল লাইসেন্স দেওয়া হবে কিনা তাহা এখনও বিবেচনা করা হয় নাই। এই বিষয়ে সিদ্ধান্ত গ্রহণের পরেই প্রয়োজনে নতুন লাইসেন্স দেওয়া হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

**আরামবাগ মহকুমা হাসপাতালে ঔষধের অভাব**

***৭৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি?

(ক) ইহা কি সত্য যে, আরামবাগ মহকুমা হাসপাতালে জীবনদায়ী ঔষধসহ অন্যান্য ঔষধ সরবরাহ করা হয় না; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিধিবদ্ধ রেশন এলাকায় ভোগ্যপণ্য সরবরাহের অসুবিধা**

***৭৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** খাদ্য ও সরবরাহ **বিভাগের মন্ত্রী মহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিধিবদ্ধ রেশন এলাকায় নিত্য ব্যবহার্য ভোগ্যপণ্য সরবরাহে কোনও অসুবিধা দেখা দিচ্ছে কি; এবং

(খ) রেশনের সমস্ত রকম জিনিসের সরবরাহ নিয়মিত রাখার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ভারতীয় খাদ্য নিগম এবং স্টেট ট্রেডিং কর্পোরেশন নিত্য ব্যবহার্য ভোগ্যপণ্য সবসময় ঠিকমতো সরবরাহ করতে না পারায় বিধিবদ্ধ রেশনিং এলাকায় ভোগ্যপণ্য সরবরাহে মাঝে মাঝে কিছু অসুবিধা দেখা দেয়।

(খ) বিভিন্ন দফায় ভারতীয় খাদ্য নিগম ও স্টেট ট্রেডিং কর্পোরেশনের অফিসারদের সঙ্গে এই সব সমস্যা নিয়ে আমাদের আলোচনা হয়। তাছাড়া আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গেও যোগাযোগ রাখি, যাতে রেশন ব্যবস্থা বিপর্যস্ত না হয়।

**রেশনে নিম্নমানের চাল সরবরাহ**

***৭৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** খাদ্য ও সরবরাহ **বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়** অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রেশনে নিম্নমানের চাল সরবরাহ করা হয়; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে (১) ইহার কারণ কি, ও (২) এর প্রতিকারের কোনও ব্যবস্থা রাজ্য সরকার নিয়েছেন কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই রাজ্যে রেশনে যে চাল সরবরাহ করা হয় তা কোনও কোনও সময় ভারত সরকারের নির্দ্ধারিত মান অনুযায়ী হয় না।

(খ) (১) এ রাজ্যে ফুড কর্পোরেশন মারফত রেশনের চাল সরবরাহ হয়ে থাকে। প্রয়োজনমতো মজুত না থাকায় অনেক সময়ই এফ সি আই নিম্নমানের চাল গণবণ্টন ব্যবস্থায় বিলি করে দেন। এফ সি আই-এর গুদাম থেকে রেশন দোকানদারদের চাল দেওয়ার আগে রাজ্য সরকার ও এফ সি আই-এর কোয়ালিটি কন্ট্রোল শাখায় যৌথভাবে পরীক্ষা করা হয়। কিন্তু প্রায়ই দেখা যায় রাজ্য সরকারের অগোচরে বা রাজ্য সরকারের কোয়ালিটি কন্ট্রোল শাখার আপত্তি অগ্রাহ্য করে এফ সি আই নিম্নমানের চাল রেশনে সরবরাহ করে।

(২) এর প্রতিকারের জন্য রাজ্য সরকার এফ সি আই-এর উচ্চতম পর্যায়ে এবং কেন্দ্রীয় সরকারকে বারংবার আপত্তি জানিয়েছে। কিন্তু বিশেষ ফল লাভ হয়নি।

## ADJOURNMENT MOTION

[2-00—2-10 P.M.]

**Mr. Speaker :** To-day I have received four notices of Adjournment Motion. The first is from Shri Probuddha Laha on the subject of collapse of public life in greater Calcutta due to shortage of power, the second is from Shri Saugata Roy on the subject of disruption in normal life in Calcutta due to shortage of power, the third is from Shri Ashok Ghosh on the subject of acute power crisis in the State including Calcutta and the fourth is from Shri Ambica Banerjee on the subject of reported violation of rules by the Labour Department in appointment of fifteen doctors.

As regards the first three motions the Minister-in-charge of the Power Department made a statement in the House on the 16th March, 1989 on the subject of acute power crisis in the State. I, therefore, do not accept these three motions.

As regards the fourth motion the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Mention, Question etc. I, therefoie, withhold my consent to this motion. The member may, however, read out the text of his motion as amended.

...(Shri Ambica Banerjee rose to speak)...

...(noise)...

...(Several Members of the Congress(I) Party rose to speak)...

...(Voices : We want discussion on Power)...

**মিঃ স্পিকার ঃ** অম্বিকাবাবু পড়বেন না তো ছেড়ে দিন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received notices of Calling Attention, namely : –

| | | | |
|---|---|---|---|
| 1. | Alleged death of two persons in the police lock--up Hasnabad P.S. | : | Shri Kamakhya Charan Ghosh |
| 2. | Reported huge power cut at Calcutta and other parts of West Bengal. | : | Shri Saugata Roy and Dr. Sudipto Roy. |
| 3. | Alleged torture by police on a person of a respectable family at Howrah on 1-5-1989. | : | Shri Ashok Ghosh. |
| 4. | Unauthorised construction of multi-storied building in the grounds of different Jute Mills at Howrah. | : | Shri Ambica Banerjee |

I have selected the notice of Shri Kamakhya Charan Ghosh on the subject of alleged death of two persons in the police lock up of Hasnabad P.S.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 11th, Sir.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Health and Family Welfare Department will make a statement on the subject of reported assault on C.M.O.H., Midnapore, on 20th April, 1989.

(Attention Called by Dr. Manas Bhunia on the 26th April, 1989).

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Prasanta Kumar Sur :** Speaker Sir, Reports were received in the Department to the effect that the Chief Medical Officer of Health, Midnapore, had been humuliated and physically assaulted by

যে, রাজ্যকে দিয়ে করালে সেটা নিরপেক্ষ হবে না, কিন্তু সি বি আইকে দিয়ে তদন্ত করালে সেটা নিরপেক্ষ হবে। কেন্দ্রীয় সরকার কংগ্রেস দ্বারা পরিচালিত। সুতরাং আসল কথা হল স্বৈরতান্ত্রিক।

(সময় শেষ হবার কারণে মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৮ই এপ্রিল থেকে মেডিক্যাল ছাত্রাবাসের কর্মচারিরা আন্দোলন করছেন, ধর্মঘট করছেন। ফলে পশ্চিমবঙ্গের সাতটি মেডিক্যাল কলেজের ১৫০০ ছাত্রছাত্রী যারা ঐ সমস্ত ছাত্রাবাসে থাকেন, ১৮ই এপ্রিল থেকে তাদের খাবার বন্ধ হয়ে গেছে। এই ব্যাপারে বার বার কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কিন্তু কোনও ফল হয়নি। গতকাল কলকাতা মেডিক্যাল কলেজের অধ্যক্ষকে ঘেরাও করে ছাত্ররা দাবি রাখেন যে, হয় বিকল্প খাবারের ব্যবস্থা করুন, তা না হলে গরমের ছুটি ডিক্লেয়ার করুন। আজকে যারা সেখানে আন্দোলন করছেন, আমি তাদের সরকারি কর্মী হিসাবে গণ্য করবার জন্য দাবি জানাচ্ছি। আমি দাবি জানাচ্ছি, তাদের দাবির কথা শুনুন, তাদের সঙ্গে বসুন। সেই সঙ্গে সঙ্গে মেডিক্যাল ছাত্রছাত্রীরা আজকে যে প্রচণ্ড সমস্যার মধ্যে পড়েছেন সেদিকেও আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি উত্তরবঙ্গ, বিশেষ করে জলপাইগুড়ি জেলার কথা বলছি। আজকে সেখানে অঘোষিত খরা চলছে। দুঃখের সঙ্গে বলছি, উত্তরবঙ্গের কথা যদিও কিছু পৌছায়, কিন্তু সেইভাবে কাজ হয় না। অতীতেও আমরা এটা দেখেছি। গত এগারো বছরে তার কোনও প্রতিকার হয়েছে বলে আমার জানা নেই। আমি দায়িত্ব নিয়ে বলছি, ময়নাগুড়ি ২ নম্বর দোমহনী গ্রাম পঞ্চায়েতে কালামাটি, পাইটকাখোচা এবং বাংলাঝাড়—এই তিনটি মৌজার কোনও পুকুর এবং কুয়ায় জল নেই, ফলে সেখানকার লোকজন পানীয় জলটুকুও পাচ্ছে না। স্নান করাও বন্ধ করে দিয়েছেন তারা। এইরকম একটা অবস্থা সেখানে চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গের কথা আপনার মাধ্যমে আবার ওখানে পৌছাবে এই আশা রেখে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছ থেকে বিবৃতি দাবি করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের পঞ্চায়েত নিয়ে প্রধানমন্ত্রী যে সম্মেলন আহ্বান করেছেন, আজকে তার সভা চলছে দিল্লিতে। এটা একটা ঐতিহাসিক পদক্ষেপ। স্যার, আমাদের প্রধানমন্ত্রী যখন নির্বাচিত হয়েছিলেন তখন ভারতবর্ষের মানুষের কাছে বলেছিলেন যে, ব্রিটিশ পদ্ধতি, ব্রিটিশ কাঠামোকে চেঞ্জ করে নতুন কাঠামো আনা হবে যাতে সাধারণ মানুষের হাতে অধিকতর ক্ষমতা দেওয়া যায়। সেই পদক্ষেপের দিকে এগিয়ে গিয়ে পার্লামেন্টে একটি বিল এনঅ্যাক্টেড হতে চলেছে। মুখ্যমন্ত্রী যেতে পারেননি বলে দুঃখিত হয়েছিলাম। কিন্তু তারপর তিনি সঠিক সিদ্ধান্তই নিয়েছেন; অসীমবাবুকে সেখানে পাঠিয়েছেন। কিন্তু আজকে দুঃখ পেলাম—বিনয়বাবু, সিনিয়র লিডার, যিনি এক সময় কংগ্রেসে ছিলেন এবং গান্ধীজীর আদর্শে বিশ্বাস করতেন, তিনি কি করে পঞ্চায়েত সম্বন্ধে লবিতে দাঁড়িয়ে এমন এমন সব কথা বললেন যা ওনার পক্ষে বলা উচিত হয়নি।

স্যার, আমি জানতে চাই—এই হাউসে ডিবেট হওয়া দরকার—মুখ্যমন্ত্রী, বামফ্রন্টের এবং এই সরকারের পঞ্চায়েত সম্বন্ধে কি তাঁদের চিন্তাধারা। পার্লামেন্টে পঞ্চায়েত সম্পর্কে আলোচনা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানতে চাই এবং ডিবেট হওয়া দরকার যে এই হাউস পঞ্চায়েত সম্বন্ধে কি ভাবছে। পঞ্চায়েত সম্পর্কে ভারত সরকার ভাবছে, এই সরকারের কি চিন্তাধারা এটা আলোচনা হওয়া দরকার। এখানে যাঁরা আছেন তাঁরা বিধানসভার নির্বাচনে জয়ী হয়ে এসেছে, আপনিও জয়ী হয়ে এসেছেন ইলেকশন কমিশনের আন্ডারে নির্বাচনের দ্বারা। ইলেকশন কমিশনের দ্বারা পঞ্চায়েত নির্বাচনে ওনাদের কেন এতো অসুবিধা, কেন অত দ্বিধাবোধ সেটা আমি বুঝতে পারছি না। ১২ বছরের পঞ্চায়েত রাজত্বে জারিজুরি বন্ধ হয়ে যাবে তাই এত দ্বিধা। আমি স্যার, আপনার মাধ্যমে প্রধানমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে তিনি যে পদক্ষেপ নিয়েছেন এটা অত্যন্ত গণতান্ত্রিক এবং গণতন্ত্র গ্রাস রুট লেভেল পর্যন্ত পৌঁছে যাবে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইনমন্ত্রী এবং বিচার বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগের রেজিস্ট্রি অফিসে ১ টাকা থেকে শুরু করে ২০০ টাকার পর্যন্ত নন-জুডিসিয়াল স্ট্যাম্প পাওয়া যাচ্ছে না, যার ফলে ট্রেজারির সমস্ত কাজকর্ম বন্ধ হয়ে গিয়েছে। অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। একটা খুব অবাক লাগছে গতকাল কলিকাতায় যখন তাপমাত্রা ছিল ৪০-৪১ ডিগ্রি তখন মেদিনীপুরে ছিল ৪৭ থেকে ৪৯ ডিগ্রি। সেই সময় মেদিনীপুর জেলা কর্তৃপক্ষ একটা রেন কমিটির মিটিং-এ বলেছেন যে প্রি-মোনসুন খরা, খরা নয়, পোস্ট মোনসুন খরা হচ্ছে খরা। আমাদের মাননীয় অর্থমন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত মহাশয় খরাপ্রবণ এলাকাগুলি ঘুরে এসেছেন এবং তার জন্য অর্থ মঞ্জুর করেছেন এবং বিভিন্ন ব্যবস্থার কথা বলে এসেছেন। এই আমলাতন্ত্র কর্তৃপক্ষ যদি ব্রিটিশ পলিশি অবলম্বন করে চলেন এবং জরুরিভাবে যেখানে কাজ করার কথা সেটা যদি না করেন, অর্থমন্ত্রী যে বরাদ্দ সেটা যদি না দেন, খবার মোকাবেলার জন্য বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়ে কাজ করছে তা পালিত যদি না হয় তাহলে ভীষণ ক্ষতি হয়ে যাবে। আমি বলছি আমলাতন্ত্রের ব্যাখ্যা বাদ দিয়ে অর্থমন্ত্রী যে নির্দেশ দিয়েছেন তা যেন অক্ষরে অক্ষরে পালন করা হয়।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্গাপুর থেকে বরাকর পর্যন্ত বিস্তীর্ণ যে ১৬০০ বর্গ কিলোমিটার অঞ্চল আছে এটা হচ্ছে একটা স্থায়ী খরা অঞ্চল। বিশেষ করে এখানে পানীয় জল অত্যন্ত অপ্রতুল। এই অঞ্চলে মাটির নিচে যে জলের লেয়ার ছিল কয়লা খনি কর্তৃপক্ষ যত্রতত্র যেখানে সেখানে কয়লা উত্তোলন করে সেই সমস্ত জলের লেয়ার নষ্ট করে দিয়েছে। ফলে বর্ষাকাল শেষ হয়ে গেলে পরে এই সব অঞ্চলে জলের প্রচণ্ড কষ্ট হয়। এর স্থায়ী সমাধান হওয়া দরকার। এই সম্বন্ধে সরকারের নীতি কী, কী নীতি নিয়েছেন আমরা জানি না। আমরা দেখতে পাচ্ছি প্রতি বছর জলকষ্ট এখানে আছে এবং সেই জলকষ্ট

এখানে আছে এবং সেই জলকষ্ট বাড়ছে। কিছু কিছু মানুষ আছেন তাঁরা কয়েক মাস গরমের মধ্যে প্রচণ্ড জলকষ্টে ভোগেন।

আপনি যদি এখন ওখানে কোনও মিষ্টির দোকানে যান, ওরা আপনাকে মিষ্টি বিক্রি করবে কিন্তু জল দেবে না। ওখানে এখন একটিন জল একটাকা, দু'টাকা, তিনটাকা দামে বিক্রি হচ্ছে—তাও আপনি পরিষ্কার জল পাবেন না, নোংরা জল পাবেন। ওখানে ২৫০-৩০০ ফিট গভীর রিগ টিউবওয়েল খনন করতে পারা যায়। এই ধরনের ডিপ টিউবওয়েল থেকে জল পাওয়া যায় এবং এই রকম ব্যবস্থা বাঁকুড়াতে আছে। কিন্তু দুর্গাপুর ও আসানসোলে এই ব্যবস্থা নেই। যার ফলে বাঁকুড়ার রিগ ডিভিসন থেকে রিগ টিউবওয়েল নিয়ে এসে এখানে কিছু কিছু করা হয়েছে, এর ফলে কিছু কিছু জল পাওয়া যাচ্ছে। কিন্তু দুর্গাপুর এবং আসানসোলে যদি স্থায়ীভাবে রিগ ডিভিসন না হয় তাহলে ওখানে ২৫০-৩০০ ফিট নিচে যে জল আছে তা তুলতে পারা যাবে না। আমি একদিকে যেমন দাবি করছি এই রিগ ডিভিসনের ব্যবস্থা করা হোক, তেমনি পশ্চিমবঙ্গ সরকার দুর্গাপুর এবং আসানসোলে পানীয় জলের কি নীতি গ্রহণ করেছেন তা ঘোষণা করুন। এই সাথে সাথে আমি দাবি করছি যে অজয় এবং দামোদর নদী থেকে পাইপলাইন যোগে দুর্গাপুর এবং আসানসোল অঞ্চলে ওয়াটার সাপ্লাইয়ের ব্যবস্থা করুন।

[3-30—3-40 P.M.]

**শ্রী সুরজিৎস্মরণ বাগচী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা উদ্বেগজনক ঘটনা সম্পর্কে আপনার এবং স্বরাষ্ট্র মন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করছি। হাসনাবাদ থানার লক-আপে অতিরিক্ত প্রহারজনিত কারণে গত ৩রা মে তারিখে কাঠুরিয়া পাড়া গ্রামের বৃদ্ধ মতিয়ার রহমান গাজীর মর্মান্তিক মৃত্যু ঘটেছে। ২রা মে তারিখে মতিয়ার গাজী যখন রোজার উপবাসে ছিলেন তখন হাসনাবাদ থানার দারোগা মতিয়ার রহমান গাজীকে গ্রেপ্তার করে নিয়ে যায় এবং তাঁকে বেদম প্রহার করেন। এমন ভাবে প্রহার করা হয় যে, জেল থেকে যখন বসিরহাট হাসপাতালে নিয়ে যাওয়া হচ্ছিল সেই সময়ে—হাসপাতালে নিয়ে যাওয়ার সময় রহমান গাজীর মৃত্যু হয়। এই ঘটনার সঙ্গে যুক্ত হাসনাবাদ থানার দারোগা স্বপন দাস। এই স্বপন দাসের হাতে করিম গাজী নামে একজন গ্রামবাসী ইতিপূর্বে মারা গিয়েছে। স্বপন দাস গ্রামবাসীদের কাছে এই ঘটনার কথা স্বীকার করেছে। কিন্তু গতকাল রেডিও এবং স্টেটসম্যান কাগজে মিথ্যা বিবৃতি দিয়েছে, বলেছে যে, রহমান হাসপাতালে নিয়ে যাওয়ার সময় জীপ থেকে পালিয়ে যাওয়ার সময় হাত-পা ভেঙে মারা গিয়েছে। আমার কাছে একটু আগে ফোন এসেছে যে প্রায় তিন-চার হাজার গ্রামবাসী রহমানের মৃতদেহ ঘিরে রয়েছে তারা কফিনে নিয়ে যেতে চাইছে না এবং রহমানের মৃতদেহ কবরে দিতে চাইছে না। তারা দারোগা স্বপন দাসের শাস্তি দাবি করছে এবং মৃত ব্যক্তির অবিলম্বে ক্ষতিপূরণ দাবি করছে। স্যার, কোনও ব্যক্তি দোষী হোন, নির্দোষী হোন বা ডাকাত হোন, যেই হোন না কেন, রেডিওতে ও কাগজে এইভাবে মিথ্যা বিবৃতি দেওয়া বা লক-আপে মৃত্যু হওয়া লজ্জাজনক ঘটনা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, মুর্শিদাবাদ জেলার বিভিন্ন গ্রামে ক্রমাগত অগ্নিকাণ্ডের ঘটনা ঘটছে। আমি এর আগে বিধানসভায় উল্লেখ করেছিলাম যে,

আমার নির্বাচন কেন্দ্রে শ্যামনগর গ্রামে তিন শতাধিক বাড়ি ভস্মীভূত হয়েছে, কিন্তু সেখানে রিলিফ পৌঁছায়নি। গত পরশু পলাশীর লোকনাথপুর গ্রামে একশত বাড়ি ভস্মীভূত হয়েছে। মুর্শিদাবাদে তীব্র জলাভাব চলছে, সমস্ত রাঢ় অঞ্চল ধু ধু করছে তাকানো যায় না, সমস্ত গাছপালা শুকিয়ে যাচ্ছে, এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে মুর্শিদাবাদের আমরা যাঁরা প্রতিনিধি তাঁরা বারেবারে দাবি করছি, আজও আবার আমি দাবি করছি, অন্যান্য জেলার সঙ্গে মুর্শিদাবাদ জেলাকে খরা কবলিত জেলা হিসাবে ঘোষণা করা হোক।

কিন্তু সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় বলেছেন কিন্তু জেলার যে রিপোর্ট দিয়েছে সেই রিপোর্টে খরার পক্ষে হচ্ছে না। স্বভাবতই আমরা জনপ্রতিনিধি জেলা থেকে আসি, আমরা রিপোর্ট করেছি। আমলাতন্ত্রের এই শিথিলতার জন্যে এই জেলাকে খরা কবলিত এলাকা বলে ঘোষণা করা হচ্ছে না। এই জেলায় খরায় প্রচণ্ডভাবে বিপর্যস্ত। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যেসব জেলায় গেছেন, খরা দেখেছেন এবং খরা কবলিত এলাকা বলে ঘোষণা করেছেন, আমিও তাঁকে আমন্ত্রণ জানাই, তাঁরা আমাদের মুর্শিদাবাদ জেলাতে শুভ পদার্পণ হোক। রাড, বাগড়ী এলাকা খরায় জ্বলছে। সুতরাং এই জেলাকেও খরা কবলিত এলাকা বলে ঘোষণা করার দাবি জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলার নানবাজারের ২ নং ব্লকে জৈপুর গ্রামে ২৫টি ঘরবাড়ি পুড়ে গেছে এবং জোড়গ্রামে ৬টি ঘরবাড়ি ভস্মীভূত হয়েছে। সেখানে ব্লকের মাধ্যমে যৎসামান্য রিলিফ দেওয়া হয়েছে। সেইজন্য আমি ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ত্রাণের ব্যবস্থা করা যায়। সেই সঙ্গে সঙ্গে জেলায় একটি মাত্র ফায়ার ব্রিগেড আছে তাতে ৩টি গাড়ি সচল থাকে না। সেগুলি যাতে সচল হয় সেইদিকে দৃষ্টি দেবেন।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে ঘোষণা করছি বর্ধমান শহরে সাম্প্রতিককালে একটি রহস্যজনক মৃত্যু সম্পর্কে। গত পরশুদিন হঠাৎ একজন ব্যবসায়ীর মৃত্যুর বিষয় নিয়ে বর্ধমানে আলোড়নের সৃষ্টি হয়েছে। বর্ধমান শহরে একজন ব্যবসায়ী নাম শ্রী কল্যাণ ব্যানার্জি। তাঁর সঙ্গে পুলিশ অফিসারের প্রচণ্ড দহরম মহরম ছিল। এমনি কি শোনা যায় খানাপিনাও ছিল, কিন্তু হঠাৎ দেখা যায় পুলিশ অফিসারের বাড়িতে কল্যাণ ব্যানার্জির মৃতদেহ পড়ে থাকতে। মানুষের মনে প্রশ্ন জেগেছে যে ওই কল্যাণ ব্যানার্জিকে তার বাড়িতে মৃতদেহ না পাঠিয়ে হাসপাতালে পোস্ট মর্টেম করতে পাঠাল কেন? বর্ধমান শহরের মানুষের প্রশ্ন হঠাৎ কিভাবে এবং কি কারণে ওই কল্যাণ ব্যানার্জিকে খুন করা হল? কেনই বা পুলিশ অফিসারের বাড়িতে তার মৃতদেহ পাওয়া গেল? যেহেতু কল্যাণ ব্যানার্জি অনেকেরই পরিচিত এবং অনেকের সঙ্গেই যুক্ত ছিলেন সেইজন্য সবার মনেই এক রহস্য দানা বেঁধেছে। সুতরাং আমার দাবি অবিলম্বে এর তদন্ত করে মৃত্যুর কারণ উদ্‌ঘাটন করা দরকার। এটাই আমার দাবি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যজীবী মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কাঁথি এলাকায় সরুয়া খালে দু'ফুট আড়াই ফুট কাদা জমে গেছে। সেখানে সমুদ্রে মাছ ধরতে এই

খাল দিয়ে ২০০ জন মৎস্যজীবীকে ২০০টি বা তার বেশি যন্ত্রচালিত নৌকা নিয়ে যেতে হয়। যখন তারা মাছ নিয়ে আসে তখন ওই সুরুয়া খালে কাদা থাকার ফলে তাদের মাছ নিয়ে আসতে খুব অসুবিধা হয়। সেইজন্য মৎস্যমন্ত্রীর কাছে অনুরোধ যাতে সুরুয়া খালে একটি জেটি নির্মাণ করা হয় তাহলে খুব ভাল হয়। কারণ গভীর রাতে ওইভাবে কাদা ভেঙে মাছ নিয়ে আসা খুবই কষ্ট সাপেক্ষ ব্যাপার। সেইজন্য আমার আবেদন অবিলম্বে যাতে ওখানে একটি জেটি নির্মাণ করা হয়।

[3-40—3-50 P.M.]

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উল্লেখ পর্বে আমি জনপ্রতিনিধিদের একটা সমস্যার বিষয় উল্লেখ করছি। স্যার, আমাদের বিধানসভা চলাকালীন আমরা দেখেছি বিধানসভা ভবনের চত্বরে একটা রেলওয়ে কাউন্টার খোলা থাকে এবং এতে আমাদের বিশেষ করে দূরবর্তী জেলার এম এল এ-দের টিকিট পেতে সুবিধা হয়। স্যার, অধিবেশন ছাড়াও এম এল এ-দের প্রায়ই কলকাতায় বিভিন্ন জায়গায় যাতায়াত করতে হয় এবং কয়লাঘাটে গিয়ে টিকিট কাটতে হয়। নিজেরা টিকিট করতে সময় দিতে গেলে অন্য সব প্রয়োজনীয় প্রশাসনিক কাজকর্ম করার সময়টা সংক্ষিপ্ত হয়ে যায়। কাজেই আমরা এম এল এ হোস্টেল-এর অ্যাটেন্ডেন্টদের টিকিট কাটতে পাঠাতে বাধ্য হই তাদের ফিরে আসতে অনেকটা সময় লাগে। এবং টিকিট নিয়ে ফিরে না আসা পর্যন্ত এম এল এ-দেরও অনিশ্চিয়তার মধ্যে থাকতে হয়। আবার একদিনের মধ্যেই ফিরতে হলেও টিকিট কাটা একটা সমস্যার ব্যাপার হয়ে যায়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এম এল এ-দের টিকিট কাটার সমস্যা দূর করার জন্য এই রেল কাউন্টারটিকে বিধান সভা ভবন চত্বরে যাতে স্থায়ীভাবে রাখা যায় তার জন্য সামগ্রিক ব্যবস্থা গ্রহণ করতে বিশেষভাবে আবেদন ও দাবি জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রীর কাছে একটা আবেদন জানাচ্ছি। মুর্শিদাবাদ জেলার আজিমগঞ্জে আবড়া বিলের একটা জলাশয় আছে; প্রায় ২৫/৩০ বিঘার উপর এই জলাশয়টি। এই জলাশয়টি অসাধু ব্যক্তিদের দ্বারা দখল হয়ে গিয়েছে, কিভাবে করেছে জানি না। আমি ওখানকার মৎস্য দপ্তরকে জিজ্ঞাসা করেছিলাম তারা বলেছে আবড়া বিল বলে আমাদের খাতাপত্রে কিছু নেই। এটা গভর্নমেন্ট-এর ভেস্টেড ল্যান্ড এবং প্রচুর মাছ হয়। স্যার, শুধু অসাধু লোক নয়, তার মধ্যে কিছু আনসোশ্যাল এলিমেন্ট জড়িত, সেইজন্য আমি আবেদন করছি মৎস্যমন্ত্রী যেন একটু খোঁজ নেন, এবং সত্যিই যদি ওর দপ্তরের খাতার মধ্যে না থাকে তাহলে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের সঙ্গে পরামর্শ করুন এবং অবিলম্বে অসাধু ব্যক্তিদের হাত থেকে নিয়ে প্রকৃত মৃৎস্যজীবীদের দিয়ে দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে মাননীয় সদস্য বীরেন রায় কয়েকদিন আগে বিষয়টি জানিয়েছিলেন, আমি এটা জেনেছিলাম যে, এই ধরনের বিল আমাদের হাতে নেই। আমাদের হাতে এই ধরনের বিলের—যারা কালেকটোরেট করে—কোনও হদিশ পাওয়া যায়নি। উনি বলেছেন, আমি আবার খোঁজ করে দেখব এবং চেষ্টা করব।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন হলদিয়া শিল্প নগরীর দুর্গাচকের রেসিডেন্সিয়াল জোনের ঘন বসতি এলাকায় বিভিন্ন অফিস, স্কুল, বড় হাসপাতাল আছে। তার অনতিদূরে কেমিক্যাল ইন্ডাস্ট্রি, খাতোয়াত ফার্টিলাইজার, পেস্টিসাইডস, সাওয়ালেস ক্লোরাইড এবং হিন্দুস্থান লিভার রয়েছে। সবচেয়ে বেশি খাতোয়াত ফার্টিলাইজার থেকে আনকন্ট্রোল গ্যাস নির্গত হচ্ছে।

এখানে গরমের সময় বিদ্যুৎ নেই, ওখানে গ্রামের লোকেরা কষ্ট পাচ্ছে। এই অবস্থায় ওখানে আনকন্ট্রোল গ্যাস নির্গত হচ্ছে। এটা পরিবেশ দপ্তরের কাছে উল্লেখ করেছিলাম। স্কুলের ছাত্ররা, কয়েক শত লোক ওখানে নাকে রুমাল দিয়ে যাচ্ছে, এটা দেখা দরকার। পরিবেশ দপ্তর আছে, জানি না তারা ওখানে কি করে। আমি এটা মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে পরিবেশ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের এবং নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে সি ইউ ডি পি (৩) পরিকল্পনার অধীনে বিভিন্ন পৌরসভা, ক্যালকাটা কর্পোরেশন এবং হাওড়া সমেত বিভিন্ন পৌরসভার ৩২ লক্ষ দরিদ্র মানুষের চিকিৎসার জন্য ৩ হাজার ২০০ স্বাস্থ্য কর্মী নিয়োগ করেছিলেন এবং তাদের বলা হয়েছিল যে চাকরির মেয়াদ ৩ বছরের জন্য থাকবে। ১৯৮৬ সালে তাদের অ্যাপয়েন্টমেন্ট হয়েছে, ১৯৮৯ সালে তাদের চাকরি চলে যাবে। এই কর্মীদের ২০০ টাকা বেতন দেওয়া হয়। ১ হাজার দরিদ্র মানুষ পিছু একজন কর্মী সেবা করছেন। আইনের মধ্যে বলা আছে দুই হাজার সালের মধ্যে, এটা রাজীব গান্ধীর বক্তব্য ছিল, প্রত্যেককে স্বাস্থ্য দিতে হবে। সেই স্বাস্থ্যের কাজ তাঁরা করে যাচ্ছেন। সেই স্বাস্থ্য কর্মীদের সরকারি কর্মচারী হিসাবে বা পৌর কর্মচারী হিসাবে পার্মানেন্ট করার দায়িত্ব কাদের সেটা নির্দ্ধারণ করুন। কেননা এইসব কর্মীরা পৌর সভার মাধ্যমে নিযুক্ত হচ্ছেন। আর তাঁদের বেতন ২০০ টাকার জায়গায় ৫০০ টাকা করা হোক এবং স্থায়ী করার ব্যবস্থা করা হোক।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমাদের এই রাজ্যের তন্তুজীবীরা নিদারুণ সঙ্কটের মধ্যে পড়েছে। এর প্রথম কারণ কেন্দ্রীয় সরকার মোটা সুতা বিদেশে রপ্তানি করছেন অভ্যন্তরীণ বাজারের চাহিদার দিকে লক্ষ্য না রেখে, ফলে এই সুতার দাম বাড়ছে এবং তন্তুজীবীরা চড়া দামে সুতা কিনে নির্দ্ধারিত মূল্যে গজ ব্যান্ডেজ কাপড় তৈরি করে বিক্রি করতে পারছে না। দ্বিতীয়ত মাদ্রাজের সেমি-পাওয়ার লুমে এই গজ ব্যান্ডেজের কাপড় তৈরি হচ্ছে, সারা ভারতে এর বাজার ছেয়ে গেছে, আমাদের পশ্চিমবঙ্গে এই সেমি-পাওয়ার লুমে তৈরি গজ ব্যান্ডেজের কাপড় আসতে আরম্ভ করেছে, এর ফলে আমাদের রাজ্যের তন্তুজীবীরা সঙ্কটে পড়েছে। আপনি জানেন বসিরহাট মহকুমায় গজ ব্যান্ডেজের কাপড় তৈরি করে এমন তন্তুজীবীর সংখ্যা সারা পশ্চিমবঙ্গের প্রায় শতকরা ৭০ ভাগ, তারা আজকে বেকার হয়ে গেছে। কারণ, তারা যে কাপড় তৈরি করছেন সেই কাপড় মিলের

*কাপড়ের সঙ্গে প্রতিযোগিতায় পেরে উঠছে না। এখানে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় আছেন, এই ব্যাপারে দ্রুত ব্যবস্থা অবলম্বন করার জন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।*

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলায় অব্যাহত খরা চলছে, ইতিমধ্যে দু'জন আত্মহত্যা করেছে ফসল নষ্ট হয়ে যাওয়ার জন্য। মহাজনের দেনা শোধ করতে পারবে না বলে গাজোল থানার স্বর্ণলতা সরকার এবং সোম মাড়ডি আত্মহত্যা করেছে। কর্তৃপক্ষ ফসল নষ্ট হয়েছে বলে আত্মহত্যা করেছে এটা স্বীকার করেননি, তবে মরেছে এটা স্বীকার করেছেন। এরা ফসল নষ্ট হয়েছে দেখে মাথায় হাত দিয়ে ওষুধ খেয়ে মারা গেছে। এখানে খরা ডিক্লেয়ার করা হয়েছে, এখান থেকে টাকা পাঠানো হচ্ছে, ওখানে মনিটারিং-এর মিটিং হচ্ছে, টিউবওলেয়ের জন্য মেটিরিয়্যাল ব্লকে গেছে, কিন্তু পঞ্চায়েত যেহেতু ইন্সপেকশন করে জায়গা বলছে না সেজন্য টিউবওয়েল বসছে না। লোকে জল পাচ্ছে না, ২ টাকা টিন জল কিনতে হচ্ছে। কোথাও বিলের জল খাচ্ছে। আমার কথা হচ্ছে খরা বলতে যুদ্ধকালীন অবস্থার কথা বলা হয়, কিন্তু ব্লকে গিয়ে দেখছি কোনও কাজ হচ্ছে না, এম এল এ-রা কিছু করতে পারছেন না। আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করছি তিনি মালদহে গিয়ে সরেজমিনে দেখে আসুন।

**শ্রী মাধবেন্দু মোহন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার কয়েকটি জেলায় প্রচণ্ড খরা চলছে, নদীয়া জেলায় কয়েকটি গ্রামে এই খরার ফলে অগ্নিকাণ্ড ঘটেছে। গতকাল চকবিহারী গ্রামের ৪২টি পরিবারের চাষের যন্ত্রপাতি, গবাদি পশু নষ্ট হয়েছে। তারা আশ্রয়হীন হয়েছে। সরকার থেকে রিলিফ দেওয়া হয়েছে তা খুবই সামান্য। সরকারকে এদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। এই খরার ফলে জলের প্রবাহ কমে গেছে। আমি এই ব্যাপারে কৃষিমন্ত্রী, ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যাতে নদীয়া জেলার এই সমস্ত দুর্গত এলাকার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়।

**Mr. Speaker :** Now, Shri Achintya Krishna Roy will make a statement.

**শ্রী অচিন্তকুমার রায় :** মাননীয়, অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নারায়ণ মুখার্জি হাউসে তাঁতীদের সঙ্কটের কথা যা বলেছেন তার উত্তরে জানাচ্ছি—মাননীয় সদস্য, তাঁত শিল্পের সঙ্কটের কথা বহরমপুর মহকুমার কথা যা বলেছেন সেই ব্যাপারে রাজ্য সরকার খুবই উদ্বিগ্ন। সুতোর দাম বৃদ্ধির ফলে এই সঙ্কট সৃষ্টি হয়েছে। তাঁতীদের তৈরি ব্যান্ডেজগুলি যাতে হাসপাতালে সাপ্লাই দেওয়া যায় সেই ব্যবস্থা করছি। এতে তাঁতীদের অর্থনৈতিক ক্ষেত্রে কিছু সুবিধা হবে। এছাড়া মোটা কম্বল তৈরির কাজে যারা অভ্যস্ত ছিল তাদের অন্যদিকে ট্রেনিং দিয়ে ড্রাইভারসিফিকেশন-এর ব্যবস্থা করছি।

**মিঃ স্পিকার :** আজকে জিরো আওয়ার মেনসন হবে না। এখন আমি ডিম্যান্ড নিয়ে আলোচনা শুরু করছি।

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 51

**Mr. Speaker :** There are 3 cut motions on Demand No. 51 and the cut motions are in order and taken as moved as follows :

**Shri A. K. M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্যমন্ত্রী ১৯৮৯-৯০ সালের জন্য ১৫ কোটি ৪ লক্ষ ৫২ হাজার টাকায় ব্যয়-বরাদ্দ পেশ করেছেন সেটা আমি সমর্থন করতে পারছি না। এই হচ্ছে একটি দপ্তর যাকে শুধু টি ভি-তে দেখানো যায়। আমরা টি ভি-তে দেখি মাছের ছবি এবং তার পাশে চাঁদা মাছের মুখের মতো মৎস্যমন্ত্রীর মুখ। সারা বছর ধরে এই মৎস্যমন্ত্রী পুকুর চুরি করে চলেছেন। মুখ্যমন্ত্রীর পোষ্যপুত্র হিসেবে এই মন্ত্রী খ্যাত। উনি এই দপ্তরটা একেবারে শেষ করে দিয়েছেন। এত টাকা খরচ করার পরও পশ্চিমবাংলায় মাছের আকাল দূর হচ্ছে না, মানুষের মুখে মাছ উঠছে না। গত ৩ বছর ধরে প্রথম স্থান অধিকার করার জন্য পশ্চিমবাংলা প্রাইজ নিয়ে আসছে। ছবি দেখানো হচ্ছে ৩ বছর ধরে প্রথম পুরস্কার জয় করে আনছে। কিন্তু দেশের মানুষের কাছে মাছের ব্যাপারটি কিন্তু স্বপ্নই রয়ে গেল। মৎস্যমন্ত্রী বার বার বলছেন, রাজ্যের জলাশয়ের মাত্র ১০ শতাংশ সরকারের নিয়ন্ত্রাধীনে আছে।

[3-50—4-00 P.M.]

আর ৯০ শতাংশ ব্যক্তিগত মালিকানার মধ্যে আছে। আমরা কি দেখছি? সরকারি জলাশয়ে সরকারি কৃতিত্বে মাছের উৎপাদন হচ্ছে বছরে ৩ লক্ষ টন। তাহলে ব্যক্তিগত মালিকানার ৯০ শতাংশ জলাশয়ে ওয়ান থার্ড করে উৎপাদন ধরলে বছরে ১৪ লক্ষ ৪০ হাজার টন মাছ হবে। বছরে আমরা কত পাচ্ছি? কালচার ফিশারি যাকে বলছেন সেটা ১৭ লক্ষ ৪০ হাজার টন হচ্ছে। তাই যদি হয় তাহলে বাজারে এত আকাল কেন? মৎস্যমন্ত্রী দিল্লি থেকে পুরস্কার নিয়ে আসছেন, ভাল কথা এতে পশ্চিমবঙ্গের মানুষের সম্মান বাড়ছে। পশ্চিমবঙ্গবাসীর গর্ব বাড়ছে। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমিও গর্বিত। কিন্তু বাঙালির মাছ খাওয়ার যে স্বপ্ন ছিল সেটা শুধু স্বপ্নই থেকে যাচ্ছে। ১৭ লক্ষ ৪০ হাজার টন মাছের উৎপাদন হলে বাজারে এত আকাল হচ্ছে কেন? আপনি নিশ্চয় এর উত্তর দেবেন। আমি আপনার এই বইটা পড়লাম। কিন্তু কোনও জায়গায় আমি দেখতে পেলাম না যে, কোটি টাকার বাগদা চিংড়ি বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। এই কোটি টাকার বাগদা চিংড়ি বসিরহাট, হাড়োয়া ইত্যাদি এই এলাকা দিয়ে বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। এই সমস্ত জায়গায় কোটি টাকার লেনদেন হচ্ছে। এই বিষয়ে মৎস্যমন্ত্রীর দৃষ্টি আছে কিনা আমি জানি না। আমাদের দেশের মাল বেচে বাংলাদেশে বিদেশি মুদ্রা অর্জন করছে। এই সম্পর্কে মৎস্যমন্ত্রী কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা আমরা দেখতে পেলাম না। এই ব্যাপারে মৎস্যমন্ত্রীর কোনও সঠিক পদক্ষেপ আমরা দেখতে পেলাম না। আমরা দেখতে পাচ্ছি কাঁচা মালের অভাবে প্রসেসিং

ফ্যাক্টরিগুলি মার খাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি এই বাগদা চিংড়ির অভাবে ২৪ পরগনার প্রসেসিং ফ্যাক্টরিগুলির শ্রমিকরা মার খাচ্ছে। তারা কাঁচা মাল পাচ্ছে না, সব মাছ পাচার হয়ে যাচ্ছে। সুতরাং এই প্রসেসিং ফ্যাক্টরিগুলি একেবারে মুমূর্ষু অবস্থায় ধুঁকছে। তার উপর আবার একটা নতুন বিপত্তি দেখা দিয়েছে। মাছের পোনা, ডিম বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। এই পাচার বন্ধ করতে না পারলে একটা ভয়াবহ অবস্থা দেখা দেবে। যেটুকু পাওয়া যাচ্ছে তার দাম ১০ গুণ বেশি। বাজার থেকে এটা এইভাবে চলে গেলে স্থানীয় বাজারে এর প্রভাব পড়বে। আপনি দয়া করে এইদিকে একটু নজর দিন। লক্ষাধিক লোক এই রুজিরোজগারের সঙ্গে জড়িত আছে। স্যার, এবারে আমি মাননীয় মৎস্যমন্ত্রীর একটি দুর্নীতির কথা বলি যে, কিভাবে এই ডিপার্টমেন্ট চলছে। বলা হত ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত দেশলাই-এর বাক্সে আমরা নাকি চাকরি দিয়ে গেছি। আমি যেখানে থাকি সালকিয়ার রোজমেরি লেনে সেখানে মাননীয় মৎস্যমন্ত্রীর এক নিকট আত্মীয় দেশলাই-এর বাক্সে চাকরি পেয়েছে। মাননীয় মৎস্যমন্ত্রী নিজে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। সেটা সচিবালয়ের নির্দেশাবলি ১২৭-এর জেরক্স কপি আমার কাছে আছে। আমরা কি দেখলাম? একজন অ্যাপ্রিন্টিস ছেলে, ক্যাজুয়াল কর্মী, তার নাম হচ্ছে অনন্ত মিশ্র, দুর্নীতির দায়ে যার চাকরি যায়। সি পি এম-এর এত বড় তাঁবেদার থানায় ডায়রি হয়েছে, দুর্নীতির দায়ে চাকরি গেছে, তাকে নিতে হবে। মেদিনীপুর জেলার সভাধিপতি এর উপর চাপ সৃষ্টি করছেন, একে চাকরি দিতে হবে। সরকারি অফিসাররা কেউ রাজি নয়। তৎকালীন চেয়ারম্যান ওর পরম বন্ধু ছিলেন। ছোট পরিবার সুখী পরিবার, সেই সভাপতিও রাজি হলেন না। বিমানবাবু সেখান থেকে সরে গেছেন। বিমানবাবু সেই অ্যাপয়েন্টমেন্ট দিতে রাজি হলেন না! মিনিস্টার নিজে অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন। তিনি লিখছেন, I have gone through the contents of the enclosed petition of one Shri Ananda Kumar Misra under the employer of FSDC. I feel that the applicant be reinstated and necessary action may please, therefore, be taken in the matter.

—Kironmay Nanda — 2-1-87

[4-00—4-10 P.M.]

মিনিস্টার নিজে অ্যাপয়েন্টমেন্ট দিলেন। ক্যাজুয়াল কর্মী, দুর্নীতির দায়ে তার চাকরি গেল, সেখানে সি পি এমের জেলা সভাধিপতির চাপে পড়ে, অফিসারদের মতের বিরুদ্ধে, চেয়ারম্যান বিমান মিত্রের মতের বিরুদ্ধে মিনিস্টার সেই ফাইলে সই করে দিলেন। এটা কি দুর্নীতি নয়? স্যার, এই মিনিস্টারের আরও দুর্নীতির কথা শুনুন। সল্ট লেক এরিয়াতে সরকারের যে জমি সেখানে প্রাক্তন মন্ত্রী ভক্তিবাবু তা সি এম ডি এ-র কাছ থেকে নিলেন মাছ চাষ করবেন বলে এবং নলবন ফিশারি ও গোলতলা ফিশারি শুরু করলেন। আর স্যার, ইনি এত বেশি দক্ষ যে আমরা দেখলাম ঐ দুটি ফিশারির যেটুকু প্রয়োজনীয় জিনিস—ফুড, নেটস, মাটি কাটার টাকা, নৌকো যা সমস্ত এখান থেকে যাচ্ছে ডি এমের মাধ্যমে সেই সমস্ত মালপত্র ঐ দুটি ফিশারিতে পৌঁছাচ্ছে না, সেটা অন্য জায়গায় চলে যাচ্ছে। আর সেগুলি বিক্রি করে সি পি এমের ফান্ড তৈরি হচ্ছে। উনি তো ছোট পার্টি, উনি ফান্ড করতে পারছেন না। সেখানে যে বড় পার্টির তাঁবেদারি করছেন সেই পার্টির ফান্ড তৈরি করার জন্য এইভাবে

উনি নিজের দপ্তরকে দিনের পর দিন ডুবিয়ে কাজ করে চলেছেন। এর পর স্যার, আর একটি ঘটনার কথা বলি। এখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে ইউনিয়ন সিটু, তার একজন পাণ্ডা আছেন, তার নাম পঙ্কজ মাকাল। তিনিও স্যার, অ্যাপ্রেন্টিস হয়ে ঢুকেছিলেন। তার কীর্তি এবারে শুনুন স্যার। একজন লোক অ্যাপ্রেন্টিস হিসাবে ঢুকে এই কয় বছরে অ্যাপ্রেন্টিস থেকে পার্মানেন্ট হতে পারেন কিন্তু তিনি কি করলেন? তিনি চিংড়িঘাটায় বাড়ি করলেন, রামকৃষ্ণ মিশনে ছেলেকে পড়াচ্ছেন। এই পঙ্কজবাবু ওখানকার মাছ শিয়ালদহ মার্কেটে আসতে দিচ্ছেন না। সেখানে বেনামে একটা ব্যবসা প্রতিষ্ঠান খুলে নিজে সেই ব্যবসা চালাচ্ছেন। ক্ষমতা আছে মন্ত্রী কিরণময় নন্দ মহাশয়ের তার প্রতিবাদ করার? সিটু ইউনিয়নের লিডার এইরকম অন্যায় করছেন ক্ষমতা আছে মন্ত্রীর তার প্রতিবাদ করে তাকে চাকরি থেকে বরখাস্ত করার? বেনামে যে ব্যবসা করছে ক্ষমতা আছে মন্ত্রীর তাকে বরখাস্ত করার? আমরা জানি, মন্ত্রীর সে ক্ষমতা নেই। মন্ত্রীর ক্ষমতা অত্যন্ত সীমিত এবং সেখানে সব ক্ষমতা জ্যোতিবাবুর। তার থেকে কিছু ক্ষমতা পেয়ে তাতে আলোকিত হয়ে মন্ত্রীর পোষ্যপুত্র এইসব কাজ করে চলেছেন। এর পর স্যার, আর একটা ঘটনার কথা বলি। বেস্ট পার্লামেন্টেরিয়ান বলে আমরা যাকে জানি প্রয়াত জ্যোতির্ময় বসু, তাঁর একটা স্বপ্ন ছিল ডায়মণ্ডহারবারের নূরপুরে ফিশারি হারবার করার এবং দিল্লি থেকে তিনি সেটা স্যাংশনও করিয়ে এনেছিলেন। কম করে দু'কোটি টাকা সেখানে খরচ হল। প্রসেসিং প্ল্যান্ট হল, কোল্ড স্টোরেজ হল, ইলেকট্রিসিটি এল, স্টাফ রাখা হল কিন্তু এই মন্ত্রীর এটা পছন্দ নয়। প্রয়াত জ্যোতির্ময় বসুর স্বপ্নকে চুরমার করে দিয়ে মহম্মদ বিন তুঘলকের মতো তিনি বললেন, এখানে চলবে না, দু' কোটি টাকা খরচ হয়েছে হোক, আমি বললাম আমার জেলায় মেদিনীপুরে, সেখানে শঙ্করপুর ফিশিং বারবার হবে এবং সেখানে টাকা ইনভেস্ট করতে হবে। এটা স্যার, অচল হয়ে গেল। জ্যোতির্ময়বাবু লড়াই করে কেন্দ্র থেকে যা স্যাংশন করিয়ে নিয়ে এলেন এবং যেখানে দু' কোটি টাকা খরচ হল সে দিকে মন্ত্রী কিরণময় নন্দের নজর পড়ল না, তিনি শঙ্কর ফিশিং হারবার ডেভেলপ করার জন্য সচেষ্ট হলেন। আরও স্যার, বলি, আমরা দেখলাম, মিঃ বি সি শর্মা, জয়েন্ট সেক্রেটারি, ফিশারিশ ডিপার্টমেন্ট, দিল্লি, তিনি অবশ্য এখানকারও সেক্রেটারি ছিলেন, এই পশ্চিমবঙ্গের তিনি একটা রিপোর্ট দিলেন যে ভাইজাগ থেকে যদি জাহাজ অপারেট করা যায় তাহলে মাসে ৫ লক্ষ টাকা এই ডায়মণ্ডহারবার, নুরপুর থেকে ইনকাম করা যাবে।

সেটা মন্ত্রী মহাশয়ের পছন্দ হল না। সেখানে মাত্র ১০ হাজার টাকার বিনিময়ে সেই ফিশিং হারবার দিয়ে দিলেন। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে আপনি ১০ হাজার টাকার বিনিময়ে উইদাউট টেন্ডারে একজন অবাঙালি প্রাইভেট ফার্মকে এটা দিয়ে দিলেন কেন? এটা কার স্বার্থে দিলেন? আর একটা কথা হচ্ছে, ৪টি মাছ ধরার জাহাজ ছিল। সেই ব্যাপারেও আমরা দেখছি যে মন্ত্রী মহাশয় যোগসাজস করে কোনও টেন্ডার না ডেকে অন্যায়ভাবে, বে-আইনিভাবে এগুলি দিয়ে দিয়েছেন। এই রকম চরম দুর্নীতি মৎস ডিপার্টমেন্টে একের পর এক চালিয়েছেন। কাজেই এই দুর্নীতি মন্ত্রীর বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মৎস্যমন্ত্রী যে বাজেট পেশ

মন্ত্রী মহাশয়কে লক্ষ্য করতে হবে। আমার অভিজ্ঞতা হচ্ছে, এক্ষেত্রে যে মনিটরিং দরকার তা মৎস্য দপ্তর থেকে করা হয় না। ব্লক লেভেলে যে এফ ই ও'রা আছেন তাঁরা সেটা সঠিকভাবে করেন না। পঞ্চায়েতের সঙ্গে যোগাযোগ করে সঠিক মানুষরা উপকৃত হচ্ছে কিনা তা দেখা দরকার। দেখা হচ্ছে না বলেই আজকে কিছু কিছু ক্ষেত্রে গলদ এবং ত্রুটি হচ্ছে। এক্ষেত্রে সমবায় সম্বন্ধে যতটুকু উল্লেখ করা উচিত ছিল ততটুকুর উল্লেখ মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির মধ্যে পেলাম না। মাননীয় মন্ত্রী মহাশয়, আজও মৎস্যজীবী সমবায় সমিতিগুলি কৃষি সমবায় সমিতির মতো কিছু ধুরন্ধর লোকের কুক্ষিগত হয়ে আছে। যদিও আজকে গরিব মৎস্যজীবীদের সমবায়ের মধ্যে অন্তর্ভুক্ত করার জন্য প্রকল্প করা হয়েছে—সরকারি টাকায় তাদের সমবায়ের অন্তর্ভুক্ত করার জন্য সর্বজনীন প্রকল্প করা হয়েছে—তথাপি আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির মধ্যে সে সম্বন্ধে বিশেষ কিছু উল্লেখ করা হয়নি। কত পরিমাণ মৎস্যজীবী গরিব মানুষরা সমবায়ের অন্তর্ভুক্ত হয়েছে, কতগুলি সমবায় সমিতি গঠিত হয়েছে, সে-সবের কোনও উল্লেখ নেই। ইউনিভার্সাল মেম্বারশিপ স্কীমের বিষয়ে তিনি কিছুই উল্লেখ করেননি। আশা করি জবাবি ভাষণের সময়ে মাননীয় মন্ত্রী মহাশয় সে সম্বন্ধে আমাদের অবগত করবেন। তাছাড়া আমি মনে করি মৎস্যজীবীদের পরিচয়পত্রেব বিষয়টির এখানে উল্লেখ থাকা প্রয়োজন ছিল। প্রশাসনিক নির্দেশের দ্বারা সত্যিকারের মৎস্যজীবী কারা, তাদের আর্থিক অবস্থা কি ইত্যাদি বিষয়গুলি দেখবার জন্য পরিচয়পত্রের ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সর্বস্তরে সেই ব্যবস্থা কার্যকর হয়নি। আমরা জানি মৎস্যজীবীদের সম্বন্ধে যে কোনও পরিকল্পনা করতে হলে প্রথম শর্ত হিসাবে কোনও কোনও এলাকায় মৎস্যজীবীদের সংখ্যা সব চেয়ে বেশি সেটা আইডেন্টিফায়েড হওয়া দরকার। কোন্ এলাকা মৎস্যজীবী অধ্যুষিত এলাকা, কোথায় গরিব মৎস্যজীবীদের বেশি বাস, সেটা আইডেন্টিফায়েড হওয়া দরকার। সেটা হওয়ার পর পরিকল্পনা গ্রহণ করে পরিকল্পনা রূপায়ণ করাটাই হবে বিজ্ঞান সম্মত। অথচ আজকে মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির মধ্যে সে বিষয়ে কোনও উল্লেখ নেই। কোনও জেলায় কত পরিচয়পত্র দেওয়া হয়েছে, সেটা তিনি উল্লেখ করেননি। আমি আশা করব মাননীয় মন্ত্রী তাঁর জবাবি ভাষণের মধ্যে দিয়ে আমাদের এবিষয়ে এনলাইটেন করবেন। যাই হোক অনেক কিছুই বলার ছিল, কিন্তু এই মৎস্য বিভাগের ব্যয়-বরাদ্দের ওপর আলোচনার জন্য মাত্র এক ঘন্টা ধার্য হয়েছে, সুতরাং আর বেশি কিছু না বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ রছি।

**শ্রী . সোরেন্ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মৎস্য মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। গোটা পশ্চিমবাংলা জুড়েই খাল, বিল, নদী রয়েছে। কিন্তু এগুলি থেকে পশ্চিমবাংলার মানুষদের মাছ পাওয়ার যে সুযোগ রয়েছে সেটা কংগ্রেস আমলে মোটেই সন্তোষজনক অবস্থায় ছিল না। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমাদের মৎস্য . . কার্যকলাপের মধ্যে দিয়ে আমরা লক্ষ্য করলাম বিজ্ঞানসম্মত উপায়ে মাছ চাষ করলে, ব্লক পর্যায় থেকে তফসিলি জাতি ও উপজাতির মানুষদের মধ্যে ট্রেনিং-এর ব্যবস্থা করলে উন্নত প্রথায় মাছ চাষ করা যায় এবং পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বৃদ্ধি করা যায়। বর্তমানে

গোটা পশ্চিমবাংলায় সেই উদ্দেশ্যেই ব্যাপক প্রচেষ্টা চলছে।

[4-20—4-30 P.M.]

তাই আমরা লক্ষ্য করি আগে গ্রামে-গঞ্জে পোনার চারা ফেলে ভগবানের নামে যেটুকু মাছ পাওয়া যেত তাতেই মানুষদের সন্তুষ্ট থাকতে হত। কিন্তু যখন ট্রেনিং দিয়ে মাছ চাষ শুরু করলেন, যখন বৈজ্ঞানিক প্রথায় চাষ করলেন, আরও উন্নতভাবে মাছ চাষ শুরু করলেন তখন দেখলেন আরও বেশি মাছ পাওয়া যাচ্ছে। এইসব দেখে এখন গোটা পশ্চিমবাংলা জুড়ে মাছ চাষ শুরু হয়েছে। আগে গ্রামেগঞ্জের মানুষরা মাছ কিনে পুকুর ডোবায় মাছ ফেলতে পারত না, এখন সরকারি অনুদান নিয়ে তারা পুকুরে মাছ ফেলতে পারছে। আগে আমরা কি দেখতাম? আই টি ডি পি এলাকায় যারা মৎস্যজীবী যারা রায়তী আছে, যাদের পুকুর আছে তাঁরা পুকুর সংস্কার করতে পারত না। এখন সেইসব আই টি ডি পি এলাকায় কিছু কিছু সাহায্য দেওয়া হচ্ছে। সেখানে তারা ৩ কিস্তি টাকা পেয়ে মৎস্য চাষ আরও ব্যাপকভাবে করতে পারছে। এখন এখানে যে ৩ কিস্তি টাকা দেওয়া হয় সেই ৩ কিস্তির পরিবর্তে যদি একসঙ্গে দুই কিস্তি দেন তাহলে খুব ভাল হয়। কারণ যারা ছোট ছোট কৃষক আছেন তারা কৃষি কাজের সাথে সাথে মৎস্য চাষ করেন। আই টি ডি পি এলাকায় যাদের নিজেদের ছোট পুকুর আছে তাদের ক্ষেত্রে ৩ কিস্তির বদলে যদি ২ কিস্তি দেওয়া হয় তাহলে এইসব গরিব চাষীরা পুকুর সংস্কার করতে পারে এবং তার সাথে সাথে চাষবাসের সুযোগ পেতে পারে। আরও একটি ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি যে ফিশারিস কো-অপারেটিভ অর্থাৎ মৎস্যজীবী সমবায় সমিতি তৈরি করেছেন সেখানে আমি লক্ষ্য করছি মৎস্যজীবীর বাইরেও অনেক লোক আছেন। এই সমস্ত লোকগুলিকে যদি সেখান থেকে মুক্ত করা যায় তাহলে সত্যিকারের যারা মৎস্যজীবী আছেন তারা উপকৃত হতে পারেন। এই ব্যাপারে অনুসন্ধান করার আবেদন জানিয়ে আপনি যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই আমি বলতে চাই, মৎস্য দপ্তরের ব্যয়-বরাদ্দের আলোচনার সময় এখানে খুব কম রাখা হয়েছে বিশেষ করে মৎস্য ব্যাপারটা খুবই গুরুত্বপূর্ণ বিষয় বিশেষ করে বাঙালির কাছে। কারণ এটা একটা প্রোটিন জাতীয় খাদ্য হিসাবে বাঙালির কাছে খুব প্রিয়। এছাড়া এর সঙ্গে লক্ষ লক্ষ মৎস্যজীবী যাদের জীবনজীবিকা ওতপ্রোতভাবে জড়িত। সুতরাং আরও বিস্তৃতভাবে এই বিষয়ে আলোচনা করার দরকার। কারণ আমাদের অভিজ্ঞতায় দেখেছি, স্বাধীনতার আগে বাংলাদেশের লোক মাছে-ভাতে বাঙালী ছিল এবং এটা আমাদের গর্ব ছিল প্রোটিন জাতীয় সস্তায় মাছ খেতে পেতো। কিন্তু স্বাধীনতার পর ১৯৭৭ সালের আগে পর্যন্ত দু'বছর মাঝখানে যুক্তফ্রন্ট সরকার ছিল সেটা বাদ দিয়ে বাদবাকি বছরগুলি কংগ্রেসের যখন শাসন ছিল তখন আমরা দেখলাম পশ্চিমবাংলার মানুষ মাছ খাওয়া ভুলে গেল।

পশ্চিমবঙ্গে তৎকালীন যে কংগ্রেস সরকার ছিল তার একটা মৎস্য দপ্তর ছিল এবং

তার মন্ত্রীও ছিলেন—মাননীয় হেমচন্দ্র নস্কর মহাশয় মৎস্য মন্ত্রী ছিলেন—তখন আমরা দেখেছি জমিদারি প্রথা উচ্ছেদ হলেও সমস্ত জলকর জমিদারদের হাতে চলে গিয়েছিল। তাঁরা জলকর দিলেন না এবং সমস্ত মৎস্য চাষের ব্যবস্থাটা ঐসব জমিদার, পয়সাওয়ালা লোকের সমস্ত রাঘব বোয়ালদের হাতে চলে গিয়েছিল। সেজন্য পশ্চিমবঙ্গে মাছের আকাল দেখা দিল এবং শুধু তাই নয়, বাংলাদেশ ভাগ হওয়ার ফলে পূর্ববঙ্গ থেকে যে সব লক্ষ লক্ষ মৎস্যজীবী পরিবার এই পশ্চিমবঙ্গে চলে এল সেইসব পরিবারের পুনর্বাসনের এবং তাদের রুজিরোজগারের কোনও ব্যবস্থা করা হল না। তারা নিজেদের চেষ্টায় নদী এবং রাস্তার ধারে বসবাস করছে, এবং নিজেদের পেশা ছেড়ে দিয়ে বিভিন্ন পেশা গ্রহণ করতে বাধ্য হয়েছে, কেউ ক্ষেত মজুর হয়েছে কেউ রিক্‌শা চালাচ্ছে। কংগ্রেস সরকারের তৎকালীন মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায় মহাশয়ের কাছে আমরা বার বার আবেদন করেছি এই মৎস্যজীবীদের পুনর্বাসন এবং রুজি রোজগারের ব্যবস্থার জন্য, কিন্তু ঐ কংগ্রেসের জলকরের জমিদার এবং জোতদাররা এই সমস্ত মৎস্যজীবীদের ভিখারিতে পরিণত করে দিয়েছে। আজকে বামফ্রন্ট সরকার আসার পর মৎস্য দপ্তর এবং মৎস্য· মন্ত্রী মহাশয় একটা আমূল পরিবর্তন করেছেন। আজকে পশ্চিমবঙ্গে মৎস্য চাষের ব্যবস্থা উন্নতি হয়েছে এবং তার জন্য উৎপাদন বহু গুণ বেড়ে গেছে। আজকে পশ্চিমবঙ্গে মাছের অভাব নেই, আজকে পশ্চিমবঙ্গে যার যতটুকু মাছের প্রয়োজন তা পেতে পারছে। শুধু তাই নয়, সেই উৎপাদনের সঙ্গে মৎস্যজীবীদের যুক্ত করে মাছের উৎপাদনের ব্যবস্থা করা হয়েছে। সমুদ্রে মাছ ধরার জন্য আজকে সেখানে ট্রলার এবং লঞ্চের ব্যবস্থা করা হয়েছে এবং শুধু তাই নয় আজকে আদিবাসীদেরও এর সঙ্গে যুক্ত করে এবং তাদের বাসস্থান করে দিয়ে সমস্ত ব্যবস্থা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের মৎস্য দপ্তর এবং মৎস্য মন্ত্রী মহাশয় আজকে যে উৎপাদন বাড়িয়েছেন তা অভিনন্দন যোগ্য। কেন্দ্রীয় সরকারের কি কোনও মৎস্য দপ্তর আছে? মৎস্যের জন্য কোনও রকম ব্যয়-বরাদ্দ আছে? আজকে সারা ভারতবর্ষে যে কোটি কোটি মৎস্যজীবী আছে কেন্দ্রীয় সরকার তাদের কোনও দায়দায়িত্ব পালন করেন না। তাদের জীবন জীবিকার কোনও বিষয় তাঁরা দেখেন না। শুধু পশ্চিমবঙ্গের ব্যাপার নয়, আজকে সারা ভারতবর্ষে এইসব মৎস্যজীবীরা রয়েছেন, পশ্চিমবঙ্গ সরকারের মৎস্য মন্ত্রী তাঁর সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে মাছের উৎপাদনের মধ্যে যে অগ্রগতি এনেছেন তাকে অভিনন্দন জানিয়ে এবং ব্যয়—বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মৎস্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে বিরোধীপক্ষকে বলতে চাই যে, এই মৎস্য দপ্তর অনেক ভালভাবে কাজ করছে এবং ভারতবর্ষের মধ্যে অত্যন্ত জনপ্রিয় হয়েছে। এর ফলে বার বার তিন বার এখান থেকে প্রথম পুরস্কার আনতে পেরেছে সেটা গর্বের বিষয় এবং সেটা দেখার দরকার আছে। তাঁদের বিভিন্নভাবে মৎস্য চাষ করার যে প্রকল্প হয়েছে তার মধ্যে নোনা জলে মৎস্য চাষের প্রকল্প সেটার জন্য হলদিয়ায় একটি দ্বীপে এই মৎস্য চাষের পরিকল্পনা করা হচ্ছে।

সেদিকে তাই আজকে সেন্ট্রাল গভর্নমেন্টের অর্থ সাহায্য আসা দরকার এবং এই ব্যাপারে ॱরিকল্পনা ক্ষেত্রে সহযোগিতা করা দরকার। কিন্তু আজ পর্যন্ত সেটা আসছে না।

আমরা সেখানকার মানুষ। আমরা চাইছি কেন্দ্রীয় সরকার সেখানে আসুন, সহানুভূতির সঙ্গে দেখুন! আর যদি তাঁরা আমাদের পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে ব্যবস্থা না করেন তাহলে আমি বলব স্টেট গভর্নমেন্টের যতটুকু ক্ষমতা আছে, সীমিত অর্থ আছে তা দিয়ে যেন মন্ত্রী মহাশয় সেটা আরম্ভ করেন। আমাদের এক মাননীয় সদস্য একটি প্রশ্ন তুলেছিলেন। ডাঃ মানস ভুঁইয়া হিজলী টাইডাল ক্যানেলের ব্যাপারে বলেছিলেন যে, সেখানে নাকি টাকা নয়-ছয় হয়েছে। আমি তাঁকে চ্যালেঞ্জ দিচ্ছি যে, সেখানে টাকা-পয়সা নয়-ছয় হয়নি। ইরিগেশন থেকে সেখানে ক্যানেল বন্ধ করে রেখেছিলেন এবং সেখানে প্রচুর মাছের চাষ হয়েছে। সেটা দেখে এসে তাঁর বলা উচিত ছিল। অসত্য কথা বলেছেন তিনি। সেজন্য আমি বিরোধী দলকে বলব, মৎস্য দপ্তরের সঙ্গে পূর্ণ সহযোগিতা করুন। মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি প্রথমে আপনার এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করব যে, আমি চেষ্টা করেও পশ্চিমবঙ্গ সরকার যে সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান করেছেন তার একটি কপি জোগাড় করতে পারিনি। শেষ পর্যন্ত দেখলাম, ইট ওয়াজ নট বিন প্রিন্টেড। আজকে সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান ফাইনাল হবার পর আজকে যদি তা প্রিন্টেড না হয়ে থাকে তাহলে কিসের ভিত্তিতে আলোচনা করব এবং কিসের ভিত্তিতে আপনারা কোনও টার্গেটে পৌঁছবার চেষ্টা করেছেন সেটা বুঝতে পারব? এই ব্যাপারে আমাদের যিনি মন্ত্রী ছিলেন—অসীম দাশগুপ্ত মহাশয়, তাঁকে পরশুদিন বলেছিলাম, 'আমি একটিও কপি পাইনি। আপনার কাছে তার একটি কপি আছে কি?' তিনি চিন্তা করে বলেছিলেন, 'ড্রাফট কপি হয়ত আছে, আমি সেটা এনে দেব আপনাকে।' মিঃ ডেপুটি স্পিকার স্যার, ঐখানে আমাদের সরকারের প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্টের যিনি সেক্রেটারি, তাঁকে জিজ্ঞাসা করেছিলাম ওটা ছাপা হয়েছে কিনা, কিন্তু তিনিও বলেছেন যে তাঁর কাছে কিছু নেই। ফিশারি দপ্তরের ডাইরেক্টরকে জিজ্ঞাসা করেছিলাম যে, সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানের ব্যাপারে আমি একটি জায়গায় বুঝতে চেষ্টা করছি, কাজেই প্ল্যানের একটা কপি দিতে পারেন কি? তিনি বলেছিলেন, 'আমার কাছে কিছু নেই।' সেভেন্থ প্ল্যানে টার্গেট ঠিক করা হল, প্ল্যান হল, কিন্তু তার বই ছাপা হল না। এটাই হচ্ছে স্টেট অফ অ্যাফেয়ারস। আরও আনফরচুনেট, বিধানসভায় লাইব্রেরি রয়েছে, কিন্তু সেখানে পর্যন্ত সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানের কোনও বই নেই। বিধানসভার সেক্রেটারি, মিঃ পালকেও জিজ্ঞাসা করেছিলাম এই ব্যাপারে, কিন্তু তিনিও বলেছেন, "আমি কোনও বই পাইনি।" বিধানসভায় যিনি এসব দেখাশুনা করেন, রিসিভ করেন, তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, "হ্যাভ ইউ গট এ কপি রিগার্ডিং সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান ইন ওয়েস্ট বেঙ্গল? উত্তর পেয়েছি, "নো"। তাহলে শূন্যের উপর আজকে আমরা আলোচনা করছি! আজকে সেভেন্থ প্ল্যানের টার্গেট কি আমরা জানি না। সিক্সথ্ অ্যান্ড সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানের ক্ষেত্রে রিভিউ থাকবে না? আজকে সেভেন্থ প্ল্যান করতে হলে তার ফিজিক্যাল টার্গেট ঠিক করতে হবে, কিন্তু দেয়ার ইজ নো প্ল্যান। আজকে রিভিউ অফ দি প্রিভিয়াস ফাইভ ইয়ার প্ল্যানস থেকে আমাদের ইভ্যাল্যুয়েশন করতে হবে। সেই ইভ্যাল্যুয়েশন করে উই মাস্ট রিচ দি অ্যাকচুয়াল প্রেজেন্ট পোজিশন। বুঝতে পারব,

বর্তমান প্ল্যানের টার্গেট কি হবে, আগের প্ল্যানে কি ডিফেক্ট হয়েছে, আগের প্ল্যান থেকে এবারে কোনটার উপর জোর দিতে হবে—এসব ঠিক করে, ইভ্যাল্যুয়েশন করে দেন ইউ উইল স্টার্ট ইনভেনটরি। আনফরচুনেটলি, তাঁরা কেউই সিক্সথ অ্যান্ড সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানের প্রিন্টেড কপি পাননি। মৎস্য মন্ত্রীর কাছে যদি তার কোনও কপি এসে থাকে নিশ্চয়ই তিনি সেটা বলবেন।

তবে যতদূর জানি অর্থমন্ত্রী থেকে আরম্ভ করে ডিপার্টমেন্টের সেক্রেটারি তাঁকে বলেছি, ফিশারিজ দপ্তরকে বলেছি, লাইব্রেরিকে বলেছি but unfortunately I have not seen a copy of the Seventh five year plan of the Government of West Bengal either published or printed. সুতরাং টার্গেট আমি জানি না, এই দপ্তর কি করছে। বছরে বছরে একটা বই বার করে, It is not five year plan. বই-এর আলাদা মানে আছে। কিভাবে ফাইভ ইয়ার প্ল্যান তৈরি হবে, সেই ফাইভ ইয়ার প্ল্যানের ব্যাকগ্রাউন্ড কি আছে। সেটা দেখে নতুন পথে এগোতে হবে কিনা। যদি কোনও ভুল পথ হয়ে থাকে তাহলে সিক্থ ফাইভ ইয়ার প্ল্যানে সেটা ঠিক করে নিতে হবে। আমরা আলোচনা করব তো প্ল্যানের বই দেখে, দিনের আলোর মতো তাতে পরিষ্কার থাকবে যে কি আপনার টার্গেট এবং কি করেছেন। শুনেছি তার ড্রাফ্ট কপি হয়েছে কিন্তু সেই ড্রাফট কপি আর ফাইনাল হল না, ছাপা হল না। সেই কপি ছেপে মেম্বারদের দিয়েছেন, লাইব্রেরিকে দিয়েছেন? আজ পর্যন্ত আমরা জানি না আপনার টার্গেট কী। মৎস্য মন্ত্রী এবং দপ্তরের সুবিধা হয়ে গেল সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে টার্গেট কী, কতদূর কী হয়েছে কেউ জানতে পারল না, কিছু বলাও যাবে না। বছরে বছরে একটা বই বার করেন সেটা কোনও প্ল্যান নয়, রিপোর্টের মতো বার হয়। সেই রিপোর্টে কি আপনাকে বলতে হচ্ছে যে এত দূর গিয়েছি, এত দূর এগোব? প্রতি বছর বই বার হয় সেটা কি কাজ করেছেন সেটা বলেন। আপনার কাছে যদি কোনও বই থাকে তাহলে দেবেন। প্রিন্টেড বুক অফ সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান যদি আপনার কাছে থাকে তাহলে দেবেন। আমি সমস্ত দপ্তরে বলেছি এমন কি আমি যাকে শ্রদ্ধা করি অর্থমন্ত্রী মহাশয়ও দিতে পারেননি। আপনার সেক্রেটারি পারেননি। আপনার যদি থেকে থাকে তাহলে সেই বইটা এখানে নিয়ে আসবেন এবং সকলের সামনে সেটা দেবেন সকলকে দেখাতে হবে। শুধু একটা কথা বলতে চাই যে আপনার প্ল্যানের মধ্যে থাকা উচিত ছিল পার ক্যাপিটা নিড কত ছিল এবং আমরা কতটা পারক্যাপিটা অ্যাভেলেভেলিটি করতে পেরেছি। সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান শেষ হবে তখন পার ক্যাপিটা অ্যাভেলেভিলিটি কি হবে। এটা আমরা চাই। আমি আপনার দেওয়া বই-এ তে দেখলাম যতগুলি বই আপনি বার করেছেন তার মধ্যে যতগুলি আমি সংগ্রহ করতে পেরেছি—তার থেকে হিসাব কষে দেখেছি, যদি আমার ভুল হয় তাহলে সংশোধন করে দেবেন—মাথা পিছু ৫০ গ্রাম করে রাখা আছে। এই সম্পর্কে আপনি দেখবেন সব চেয়ে বড় যাঁরা সাইনটিস্ট এই ব্যাপারে তাঁদের কথা আমি বলছি যাঁরা ক্যালোরির উপর আলোচনা করেছেন যেমন Pitambar Partha is a student of Mahalanabish এবং প্রফেসর দান্তেকর এবং রথ, এঁরা এই ব্যাপারে এক্সপার্ট, এঁরা আলোচনা করে ক্যালরি সম্পর্কে তাঁরা এই সিদ্ধান্তে এসেছেন যে গ্রামের মানুষের জন্য মিনিমাম ক্যালরি লাগে, শুধু মাত্র হাত-পা নাড়ানোর জন্য যে মিনিমাম ক্যালরি লাগে তা

হল ৪০০। আর এখন যাঁরা শহরে বাস করে তাদের একটু কম লাগে এবং সেটা হল ১০০ ক্যালরি। ভারতবর্ষের যাঁরা নোটেড ইকনমিস্ট তাঁরা সবাই জানেন যে আমরা এই অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছি। আপনারা জানবেন বোধ হয় একটা মাস্টার প্ল্যান কমিটি হয়েছিল, সেই মাস্টার প্ল্যান কমিটিতে সিদ্ধান্ত হয়েছিল। মাস্টার প্ল্যান কমিটির রিপোর্টের দু-একটা কথা আমি সংক্ষেপে বলব। মৎস্য দপ্তরের জন্য যতটা গুরুত্ব দেওয়া উচিত পশ্চিমবঙ্গ সরকার ততটা গুরুত্ব দিচ্ছেন না। আপনারা হয়ত বলতে পারেন এত টাকা ব্যয় করছি, গুরুত্ব দিচ্ছি না? আমি এই কথা বলছি এই কারণে যে ১৯৮৫-৮৬ সালে টোটাল যে বাজেট তার ১.১১ পারসেন্ট হচ্ছে মৎস্য দপ্তরের জন্য ব্যয় করা হয়েছে। তার পরের বছর গুরুত্ব আরও কমিয়ে দেওয়া হল। ১৯৮৫-৮৬ সালে সেটা কমে দাঁড়াল ১.০৪ পারসেন্ট। ১.১১ পারসেন্ট ছিল সেটা নেমে এসে দাঁড়াল ১.০৪ পারসেন্ট! তারপর ১৯৮৭-৮৮ সালে সেটা নেমে এসে দাঁড়িয়েছে .৯৮ পারসেন্টে। অর্থাৎ টোটাল বাজেটে যেটা ব্যয় করা হয়েছে তার থেকে ১৯৮৫-৮৬ সালে যেটা হিসাব করে বেরিয়েছে তাতে মৎস্য ডিপার্টমেন্টের জন্য খরচ করা হয়েছে, ১.১১ পারসেন্ট আর ১৯৮৭-৮৮ সালে সেটা নেমে এসেছে .৯৮ পারসেন্টে। তবে এবারের বাজেটে আমরা দেখেছি কিছু বেড়েছে, বেশি টাকা দেওয়া হয়েছে। কিন্তু পরবর্তীকালে যে বাজেট সেটা কি হল সেটা দেখতে হবে। গত বারের সিক্স ফাইভ ইয়ার প্ল্যানে যে টোটাল অ্যামাউন্ট ছিল এবারের সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে তার থেকে দেড় থেকে ২ হাজার কোটি টাকা বেড়েছে। সেই তুলনায় আপনার পারসেন্ট মৎস্য দপ্তরে বেড়েছে কিনা সেটা দেখতে হবে। পশ্চিমবঙ্গ সরকার আপনার দপ্তরকে মূল্য দেয়নি বলেই ১৯৮৫-৮৬ সাল থেকে ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত ক্রমাগত টাকার পারসেন্টেজ নিচে নেমে গেছে।

আগের থেকে এটা কমে গেছে। আপনি একটা সার্ভে করেছেন, আমি আপনাকে বলি. এটা আপনি কোথা থেকে পেলেন তা জানি না। আমি শুনেছি ইন্ডিয়ান কাউন্সিল অব হেল্‌থ হাইজিন, ওঁদের কাছ থেকে মতামত নিয়ে আপনি এটা করেছেন। সেখানে শহরে ১৫ পারসেন্ট বলছেন। এটা কি সাফিসিয়েন্ট? এটা তো সাফিসিয়েন্ট নয়? এক্সপার্ট কমিটি যেটা প্রকাশ করেছেন, তাঁদের রিপোর্টে ভারতবর্ষের সমস্ত এক্সপার্টরা মতামত দিয়েছেন। তারমধ্যে ফিশারিজ রিসার্চ প্রোজেক্ট এবং সুপার ন্যাশনাল কমিশন অব এগ্রিকালচার কন্ডাকটেড বাই দি ইন্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্ট, তাঁদের সঙ্গে আপনি কথা বলেছেন। তাঁরা যেখানে এসে পৌঁছেছেন, তাতে আপনি দেখবেন, তাঁরা বলছেন যে আমাদের শহর এলাকায় যাঁরা বাস করেন, তাঁদের প্রায় ৭৫ পারসেন্ট মাছ খান—তাঁরা ফ্রিঞ্জ এলাকার। ৯৩ পারসেন্ট পিপল মাছ খান পশ্চিমবাংলায়। রুর‍্যাল এলাকায় ৯৬ পারসেন্ট মাছ খান। এই হিসাবটা ক্যালোরিতে দেখবেন—কলকাতার ক্ষেত্রে কম খান এবং অন্যান্য ক্ষেত্রে বেশি। কিন্তু কেন? কলকাতার ক্ষেত্রে ফিশ মাত্র ৮০ গ্রাম খান, এর সঙ্গে মিল্ক খান ১.৯৩, মিট ২০ গ্রাম, এগ ০.৩৩ ইন নাম্বার, হিসাব করলে ১, ২, ৩ যে রকম আসবে সেই রকম খান। কলকাতার আশেপাশে যে সমস্ত ইন্ডাস্ট্রিয়াল বেল্ট আছে তাঁদের ক্ষেত্রে এই হিসাবটা ৩৬-৭৪-৪৪। বাংলাদেশের রুর‍্যাল এলাকায় ৪২, যদি ডিম খান তাহলে চাই ৪২ পারসেন্ট মাছ। এই ক্ষেত্রে মিট প্রয়োজন হবে [illegible] গ্রাম এবং মিল্ক দরকার হবে ০.০৪। এই হচ্ছে ব্যালান্সড ডায়েট। কিন্তু বাজারে মিল্ক নেই। গরু শেষ। মাদার ডেয়ারি এখন আমাদের কাছে গরু। এটা

না পাওয়া গেলে আমরা ল্যাকটোজেন ইত্যাদি বাজার থেকে কিনি। এর জন্যই মাছের দাবি বেশি বেশি করে উঠছে। আমরা মাংস সপ্তাহে বা মাসে একবার করে খাই। কিন্তু মাছ আমরা খাই, এটা আমাদের কালচারের সঙ্গে জড়িয়ে আছে। বিয়ে বাড়িতে তত্ত্ব পাঠাতে হলে একটা মাছ দিয়ে তবে পাঠাতে হয়। মাছ-ভাত আমাদের বাঙালির কালচারের সঙ্গে মিশে আছে। বাজারে আজকে দুধ নেই, ডিম অপ্রতুল। বিশেষজ্ঞরা বলছেন আমাদের ১০০ গ্রাম করে মাছ চাই এবং তা যদি না হয়—আমরা মাংস সবাই খাই না, যারা খেতে চাই তারা পাই না। স্যার, বিশেষজ্ঞরা মিটিং করে শেষ পর্যন্ত বলেছেন ১০০ গ্রাম করে মাছ চাই-ই চাই। কিন্তু ১০০ গ্রাম পাওয়া যাবে না—নন-অ্যাভেলেবিলিটির জন্য কমিয়ে বললেন ৮৫ গ্রাম। কিন্তু তাও পাওয়া যাবে না, শেষ পর্যন্ত বললেন ৬০ গ্রাম করা হোক। এটা যদি করা হয় তাহলে সাড়ে ১১ লক্ষ টন মাছ আমাদের দরকার হবে মিনিমাম। অবস্থা একটু ভাল হলে একটু বাড়িয়ে ১৫ লক্ষ টন করার দরকার হবে। উনি হিসাব করে বলেছেন আমাদের হচ্ছে ৫ লক্ষ টন, এটা ৯ লক্ষ টনে পৌঁছে গেলে আমরা সেল্‌ফ সাফিশিয়েন্ট হয়ে যাব।

গ্রামাঞ্চলের লোকেরা মাংস খায় না কিন্তু শহরাঞ্চলের লোকেরা সপ্তাহে হোক কিংবা মাসে হোক একবার করে মাংস খায়। মিনিমাম ৬০ পারসেন্ট থেকে ৮০ পারসেন্ট খেয়ে থাকেন। কেউ কেউ বলেন সেন্ট পারসেন্ট হওয়া উচিত। কাজেই সেইদিক থেকেও ফার বিহাইন্ড, অনেক পিছিয়ে আছে। আমি আর ওই ব্যাপারে বলতে চাই না, অন্য ব্যাপারে যাচ্ছি। আমি আপনাকে বলছি আপনি তো খুব মাছের কাজ করছেন, ব্রাকিশওয়াটার আমাদের পশ্চিমবঙ্গে কত আছে? এই ব্রাকিশ ওয়াটার আমাদের পশ্চিমবঙ্গে পুরোপুরি নেগলেকটেড, ব্রাকিশ ওয়াটার ইজ কমপ্লিটলি নেগলেকটেড। এখানে যা জমি আছে ভারতবর্ষে এত ব্রাকিশ ওয়াটার আর কোথাও নেই। এত জায়গা থাকা সত্ত্বেও এই স্টেট অন্য প্রদেশগুলির মতো মেরিটাইম স্টেট হতে পারল না। এত ব্রাকিশ ওয়াটার থাকা সত্ত্বেও এখানে মেরিটাইম হতে পারেনি। তারপরে প্রন কালচার যে পরিমাণ হওয়া দরকার সেই তুলনায় কিছুই করতে পারেননি। সারা ভারতবর্ষে যেখানে ৪৩ হেক্টরে পশ্চিমবঙ্গ সেখানে কোথায় আছে? মাত্র ৩৩ হাজার হেক্টর। অথচ প্রোডাকশন কিছুই এগোতে পারেনি। যেখানে প্রন বেড়েছে সারা ভারতবর্ষে ৪৩ হাজার হেক্টর জায়গায় সেখানে আমাদের পশ্চিমবঙ্গে মাত্র ৩৩ হাজার হেক্টর জায়গায় চাষ হয়। কেরল এবং কোচিন প্রভৃতি রাজ্যের তুলনায় কিছুই এগোতে পারেনি। তারপরে ফ্রজন প্রনের কথায় আসছি। আপনি ফ্রজন প্রন বাইরে চালান দিচ্ছেন কিন্তু আমরা প্রয়োজনের তুলনায় পাই না। কেরল, কোচিনের তুলনায় হাফ এরিয়া নিয়ে এখানে চাষ হয়। হাফের কম এরিয়া নিয়ে চাষ হয়। এরপরে ম্যারিন সম্বন্ধে বলব, ৪টে মাত্র ট্রলার আছে তাও আবার পাবলিক সেক্টরে নেই। পাবলিক সেক্টরে নেই প্রাইভেট সেক্টরে আছে। সেখানে ম্যারিনের এরিয়া পশ্চিমবঙ্গের কাছাকাছি সারা ভারতবর্ষের কোনও রাজ্য আসতে পারেনি। ম্যারিনের জন্য কত পরিমাণ জায়গা আছে জানেন? আপনি দেখলে অবাক হয়ে যাবেন কত পরিমাণ তাতে ফিশারিজ হতে পারত। আমাদের এত সম্ভাবনা থাকা সত্ত্বেও ম্যারিনে আমরা সবচেয়ে বেশি আনসাকসেসফুল। সেখানে ক্যাচ একদম নেই। দু'হাজার ৪০০টি প্রাইভেট সেক্টর আছে, তা প্রাইভেট লোকেদের জন্যই। ম্যারিন সেক্টরে অফসর বলুন বা অনসোর বলুন কেউ ডিপ সিতে মাছ ধরতে যায় না। ৩টে জায়গাতে গাদা করা জমি আছে। সেখানে জমির জন্য

এলাকা আছে সেখানে ফিশের উন্নতি করতে পারতেন। আপনি সেখানে কমপ্লিটলি ফেলিওর ইন ম্যারিন, কমপ্লিটলি ফেলিওর ইন ব্লাকিশ ওয়াটার। সর্বক্ষেত্রেই আপনার দপ্তরের কমপ্লিট ফেলিওর। আপনার চিংড়ি·মাছ সাফিশিয়েন্ট থাকা সত্ত্বেও অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলক আলোচনা করলে দেখা যাবে এই রাজ্য ফোর্থ প্লেস পেয়েছে। যেখানে এই রাজ্যের ফার্স্ট প্লেস হওয়ার কথা। সেখানে ফোর্থ প্লেসে গেছেন।

আমি আপনাকে একটা নিবেদন করব, আপনি আমার কনস্টিটিউয়েন্সিতে গেছিলেন সেই কনস্টিটিউয়েন্সিতে গিয়ে সেখানে যে বাওয়ার আছে, সেই বাওয়ারের মালিক ৪২ জন যারা গরিব, দারিদ্র্যসীমার নিচে বাস করে তাদের তোলার জন্যে ব্যস্ত হয়েছিলেন। আপনাকে কেউ মিসলিড করে। সেইজন্য আপনি ওখানে গিয়ে মাছ ছাড়বার জন্য চেষ্টা করেছেন। আপনাকে বারে বারে পায়ে ধরে বলেছি এ কাজ করবেন না। কিন্তু আপনি তা শোনেননি। ওই বাওয়ারের মালিকরা সমস্ত রকম কোর্টের ইনজাংশন এবং হাইকোর্টের ইনজাংশন পেয়েছে। কিন্তু সেসব না শুনেই কাজ করলেন। আপনি হয়তো মিসলেড হয়েছিলেন এবং সেই মিসলেড হওয়ার জন্যেই হতে পারে আপনি মাছ ছেড়েছেন। আপনাকে অনুরোধ করব আপনি দেখেশুনে এটা করবেন। এইভাবে গরিব মানুষদের মারবার চেষ্টা করবেন না।

(এমন সময়ে লালবাতি জ্বলে উঠল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যখন বলতে আর দেবেন না তখন তো আর করার কিছু নেই। এই বলে আমি সমস্ত কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই বাজেটের জন্য যে সময় বরাদ্দ করা ছিল তাতে আরও সময় লাগবে সেইজন্য আমি আরও ৩০ মিনিট সময় বাড়ানোর জন্য সভার অনুমতি চাইছি। আশা করি সবার অনুমতি আছে।

(সবাই সম্মতি জ্ঞাপন করলেন)

[4-50—5-00 P.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বিরোধী দলের সদস্যরা যে কাট মোশনগুলি এনেছেন সেইগুলিকে অগ্রাহ্য করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী দলের সদস্য অশোক ঘোষ কয়েকটি কথা বলেছেন—আমি ভাবছি যে এর উত্তর কি দেব। ভদ্রলোক এখানে ফিশারি ডিপার্টমেন্টের বাজেট সম্পর্কে বক্তব্য রাখলেন, তিনি একটা দপ্তর সম্পর্কে আলোচনা করলেন, কিন্তু সেই দপ্তর সম্পর্কে এ বি সি ডি জ্ঞানটা থাকা দরকার, কারণ যে অভিযোগগুলি তুলবেন সেটা একটু জেনেশুনে বিধানসভায় বলবেন; তিনি যে জিনিসই বলুন না কেন। বিধানসভায় কোনও অসত্য ভাষণ দেওয়া উচিত নয়, মাননীয় সদস্যর নিশ্চয় সেটা জানা আছে। প্রথমে আমি বলি ওরা যে বক্তব্য এখানে রেখেছেন তার উত্তরটা আগে দিই। উনি কি একটা হিসাব-নিকাশ করলেন ১৭ লক্ষ মেট্রিক টন, ৩ লক্ষ মেট্রিক টন, কোথা থেকে পেলেন জানি না। উনি যা হিসাব করলেন সেটা আমার বোধগম্য

হল না, কোথা থেকে যে হিসাব পেলেন আমি বুঝলাম না—বোধহয় ভেরি ওয়ালারা বুঝিয়েছে। দ্বিতীয় আর একটি কথা বললেন চিংড়ি মাছ রপ্তানি হয়ে যায় বাংলাদেশে। আর বর্ডার সিকিউরিটি ফোর্স তো ওদের হাতে, কেন্দ্রীয় সরকারের হাতে; যদি কোনও জিনিস যায়, কোনও জিনিস স্মাগলিং হয় তাহলে এটা ধরার দায়িত্ব কাদের—মৎস্য দপ্তরের নয়, কেন্দ্রীয় সরকারের বি এস এফ আছে, তারা ধরবে। একটা কথা বলতে পারেন চিংড়ি মাছ রপ্তানি করতে গিয়ে বি এস এফের লোকেরা একজনও কাউকে ধরতে পেরেছেন, যদি না ধরা পড়ে তাহলে বুঝতে হবে বর্ডার সিকিউরিটি ফোর্সের সঙ্গে, স্মাগলাররা যোগসাজস করে এগুলি করছে; আর কেন্দ্রীয় সরকার তাকে মদত দিচ্ছে। কারণ আজ পর্যন্ত বর্ডার সিকিউরিটি ফোর্স কোনও একটি কেসও আমাদের নজরে আনেনি যে এই ধরনের ঘটনা ঘটছে। তবে আমরা বলছি মেরিন প্রোডাক্ট এক্সপোর্ট অথরিটির কাছ থেকে জানতে পেরেছিলাম যে এখান থেকে নাকি প্রন সিড্স বাংলাদেশে যাচ্ছে। জানতে পারার সঙ্গে সঙ্গে আমরা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে জানিয়েছি আপনি এটা এনকোয়ারি করুন, করে আমাদেরকে তথ্য জানান। আমরা জানতে চাই বর্ডার সিকিউরিটি ফোর্স যাদের দায়িত্ব হচ্ছে বর্ডারে স্মাগলিং হচ্ছে কিনা দেখা—তারা কি করছে। ওরা কিন্তু আজ পর্যন্ত একটি কেসও পাঠায়নি। দ্বিতীয়ত আপনি বললেন যে কার একজনের দুর্নীতির দায়ে চাকরি গিয়েছে। আপনাকে আমি বলছি দুর্নীতি--টুর্নীতি ঐসব কাজগুলি আপনারা করেন। যে ছেলেটির চাকরি গিয়েছিল বলছেন তার বিরুদ্ধে কোনও দুর্নীতির অভিযোগ ছিল না; চাকরিও তার যায়নি। তার অসুস্থতার কারণে সে বেশ কিছুদিন অনুপস্থিত ছিল, যখন সে যায় তখন সে আমার কাছে দরখাস্ত করে যে আমি অসুস্থ ছিলাম। এবং এই ব্যাপারে সমস্ত কিছু খতিয়ে দেখে আমি ওখানকার ম্যানেজমেন্ট কমিটিকে বলেছি আমি সব কিছু দেখেছি, আপনারা একটা নেসেসারি অ্যাকশন নিন। কোথায় লেখা আছে রেইনস্টেট হয়েছে, আমি তাদের ডেকে বলেছি আমি তার দরখাস্ত যেগুলি আছে, সেইগুলি দেখেছি—সেইগুলিতে কোনও অসঙ্গতি দেখি না। একজন লোক যদি আমার কাছে দরখাস্ত করে—আমি হচ্ছি সেখানকার আই অ্যাম সুপ্রীম অথরিটি—আবেদন করে যে তার প্রতি যে ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা ইল্লিগ্যাল। এবং সেটা কোনও ন্যায়সঙ্গত নয় তাহলে তার বিচার আপনাকে করতে হবে। আমি মনে করি এই ছেলেটির কাজে বহাল হওয়া উচিত। এবং এর সঙ্গে আমার কোনও পারিবারিক সম্পর্কের কথা ওঠাই উচিৎ নয়, আপনি আরও একটি প্রশ্ন তুলেছেন রায়চক ফিশিং হারবারকে বন্ধ করে শঙ্করপুর ফিশিং হারবারে নিয়ে চলে গিয়েছে।

আপনি একজন বিধানসভার সদস্য, আপনার এইসব কাণ্ডজ্ঞানের অভাব দেখে আমার অবাক লাগছে। রায়চক ফিশিং হারবার হচ্ছে ডিপ ট্রলার চালাবার জন্য এবং সেই রায়চক ফিশিং হারবার পুরোপুরি চালু করতে পারিনি তার জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। রায়চক ফিশিং হারবার কেন্দ্রীয় সরকার তৈরি করেনি, একটা ট্রলার চলতে গেলে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা আজ পর্যন্ত দেওয়া হয়নি। ক্যালকাটা পোর্ট ট্রাস্টের উপর দায়িত্ব ছিল এই ফিশিং হারবার তৈরি করার। আমার ঘরে আজ পর্যন্ত ক্যালকাটা পোর্ট ট্রাস্টকে নিয়ে ৬ বার মিটিং করেছি এবং তার যে সমস্ত মিনিটস তৈরি করা হয়েছে সেইগুলির একটিও ক্যালকাটা পোর্ট ট্রাস্ট কার্যকর করেনি। আমরা কেন্দ্রীয় সরকারকে বার বার বলেছি রায়চক ফিশিং

হারবারকে যাতে পরিপূর্ণভাবে চালু করতে পারি। আজ পর্যন্ত সমস্ত ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলা হয়নি। কারণ মেজর ফিশিং হারবার সেন্ট্রাল গভর্নমেন্টের আইন অনুযায়ী সমস্তটা কেন্দ্রীয় সরকারের হাতে। অতএব রায়চক ফিশিং হারবার পরিপূর্ণভাবে চালু না হওয়ার জন্য সম্পূর্ণভাবে দায়ী কেন্দ্রীয় সরকার। রায়চক ফিশিং হারবারের ম্যানেজমেন্টের দায়িত্বটা রাজ্য সরকারের হাতে নেই।

রায়চক ফিশিং হারবারের ম্যানেজমেন্টের দায়িত্ব রাজ্য সরকারের হাতে নেই, এর দায়িত্ব আছে ক্যালকাটা পোর্ট ট্রাস্টের উপর। আপনি বললেন ১০ হাজার টাকার কাকে এটা লিজ দেওয়া হয়েছে। এইসব অসত্য তথ্য কোথা থেকে আপনি পান? এর ট্রলারগুলি চলছে না। রাজ্য সরকারের এতবড় যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়েছে, কোল্ড স্টোরেজ, এতগুলি বাড়ি তৈরি হয়েছে, লক্ষ লক্ষ টাকার মেশিনারি নষ্ট হচ্ছে, রায়চকের ঐ ট্রলারগুলি যদি চলত তাহলে ঐ ট্রলারগুলি যে প্রন নিয়ে আসত তাতে প্রসেসিং হত। কিন্তু ট্রলারগুলি চলার মতো ইনফ্রাস্ট্রাকচার নেই, ক্যালকাটা পোর্ট সহযোগিতা করছে না। সেই কারণে আমরা চিন্তা করছি এগুলিকে কি করে কাজে লাগানো যায়। আপনি বললেন ১৩ হাজার টাকার লিজ দিয়েছে, এই তথ্য যারা আপনাকে দিয়েছে তারা আপনাকে মিসলিড করেছে, আর আপনি হাউসকে মিসলিড করেছেন। শঙ্করপুর ফিশিং হারবার হচ্ছে মাইনর ফিশিং হারবার, আর রায়চক ফিশিং হারবার হচ্ছে মেজর ফিশিং হারবার। সুতরাং রায়চককে বন্ধ করে শঙ্করপুরে নিয়ে যাবার প্রশ্ন নেই। কারণ, রায়চক যে ধরনের ফিশিং হারবার শঙ্করপুর অন্য ধরনের ফিশিং হারবার। রায়চক ফিশিং হারবারে বড় বড় ট্রলার থাকবে, আর শঙ্করপুর ফিশিং হারবারে কতকগুলি ছোট ছোট মেকানাইজড বোট থাকবে, সেখানে ট্রলার ঢোকানো যাবে না। দুটো হারবারের ক্যারেক্টার আলাদা। এগুলি আপনি বলুন তো মৎস্যজীবীদের কাছে দেখবেন তারা আপনাদের দুরবস্থা কোথায় নিয়ে গিয়ে পৌঁছে দেয়? কোনও ভাল কাজ আপনারা দেখতে পান না। আপনি পঙ্কজের নাম বললেন যিনি বিধানসভার তোলা যাবে না যিনি আত্মপক্ষ সমর্থন করতে পারবেন না। অথচ আপনি তাঁর সম্বন্ধে বিধানসভায় অভিযোগ তুলে বলে গেলেন। হতে পারে তিনি সিটুর লোক, তিনি যে লোকই হোন না কেন তিনি বিধানসভায় এসে জবাবদিহি করতে পারবেন না। বামফ্রন্ট সরকারের যে কাজগুলি হচ্ছে সেগুলি আপনারা সহ্য করতে পারছেন না বলে সেখানে বিভিন্ন রকমের আষাঢ়ে গল্প বেঁধে এইসব কথা বলছেন। মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার বললেন আমি প্রিন্টেড কাগজে খুঁজে পেলাম না সেভেন্‌থ প্ল্যানে মৎস্যজীবীদের জন্য কি কি প্ল্যান ফিক্স করেছেন এবং কি কি প্ল্যানে কি কি টার্গেট ফিক্স করেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি তিনি তো দীর্ঘদিনের সদস্য, তিনি স্পিকারও ছিলেন, তিনি জানেন কোনও দপ্তরকে কোনও প্ল্যানে বরাদ্দ করতে গেলে সেই দপ্তর সেই প্ল্যানে কত টাকা খরচ করতে পারবে প্রথমে স্টেট প্ল্যানিং বোর্ডের সঙ্গে তাকে আলোচনা করতে হবে। স্টেট প্ল্যানিং বোর্ডের সঙ্গে আলোচনার পর প্ল্যানিং কমিশনের কাছে যেতে হয়, সেখানে যতগুলি স্কীম আমাদের আছে প্রত্যেকটি স্কীম নিয়ে প্ল্যানিং কমিশনের সঙ্গে আলোচনা করতে হবে। উইদাউট অ্যাপ্রুভ্যাল অব দি প্ল্যানিং কমিশন কোনও একটা স্কীম করার ক্ষমতা নেই রাজ্য সরকারের। তাই প্ল্যানিং কমিশনের সঙ্গে আলোচনা করে কি আমাদের প্রোডাকশন টার্গেট সেটা ঠিক করতে হবে, তার উপর

বেস করে পুরো সেভেন্থ প্ল্যানের অ্যালোকেশন ধরা হয়। এই সেভেন্থ প্ল্যান অ্যালোকেশনে ইয়ার ওয়াইজ টাকা বেঁধে দেওয়া হয়। আপনি বললেন টোটাল প্ল্যানে মৎস্য দপ্তরে টাকা অত্যন্ত কম। কোনও দপ্তরে টাকা খুব বেশি আছে? সেজন্য বার বার বলছি আমরা গরিব মানুষের জন্য কাজ করতে চাই, কাজ করতে গেলে টাকা চাই, টাকা দেওয়ার ক্ষমতা কেবলমাত্র রাজ্য সরকারের হাতে নেই, টোটাল প্ল্যান কেন্দ্রীয় সরকার ঠিক করে দিচ্ছেন, এই প্ল্যানের মধ্যে কাজ করতে হবে। আপনি বলেছেন মৎস্য দপ্তরের বাজেটে টাকা খুব কম, রাজ্য সরকার এই দপ্তরে গুরুত্ব দেয় না। আপনারা যে কয়েক বছর ছিলেন সেই সময়ে আপনারাই তো সর্বনাশ করে দিয়েছেন। সেই সর্বনাশ থেকে দপ্তরকে তুলে আনা কঠিন ব্যাপার। আপনাদের সময়ে ফার্স্ট প্ল্যানে ১৫৪ লক্ষ টাকা এই দপ্তরের জন্য বরাদ্দ ছিল।

[5-00—5-10 P.M.]

কিন্তু কংগ্রেস সরকার খরচ করেছিল ৪০ লক্ষ টাকা, ১৫৪ লক্ষ টাকা মৎস্যজীবীদের জন্য বরাদ্দ ছিল, কিন্তু কংগ্রেস সরকার পশ্চিমবাংলায় জলাশয় খুঁজে পেলেন না। ফিশারম্যান খুঁজে পেলেন না যাদের উপকার করতে পারেন। জলাশয়ে মাছ ছাড়তে পারেনি বলে কংগ্রেস সরকার অত টাকা খরচ করতে পারেনি। তারা মাত্র ৪০ লক্ষ টাকা খরচ করেছিল। ১৯৫৬ সাল থেকে ৫ বছরের জন্য বরাদ্দ হয়েছিল ৭৫ লক্ষ ৭৪ হাজার টাকা, কিন্তু কংগ্রেস সরকার খরচ করল ৬০ লক্ষ টাকা। তাহলে কি করে আপনারা আশা করেন রাতারাতি আমরা প্রোডাকশন বাড়িয়ে ফেলব? বরাদ্দের টাকা খরচ করতে পারেনি, ফিরিয়ে দিয়েছে। হঠাৎ আজকে কি করে আশা করেন আমরা একেবারে আমূল পরিবর্তন করে ফেলব? মৎস্যজীবীদের সর্বনাশ, পরিকল্পনায় সর্বনাশ আপনারা করেছেন, পশ্চিমবাংলাকে শেষ করে দিয়েছে কংগ্রেস সরকার। ৮০ বা ১০০ গ্রাম দিতে হলে ১২ লক্ষ টন মাছ দরকার। বলা হচ্ছে ১৫০-২০০ গ্রাম মাছ দেবার কথা। এটা দিতে হলে আগেই পরিকল্পনা করা উচিৎ ছিল। কেন্দ্রীয় সরকার ৫ বছরের জন্য ৩৪ হাজার হেক্টর-এর একটা টার্গেট ঠিক করে দিলেন। আমরা সেখানে ৬৯ হাজার হেক্টর কি করে করলাম? অন্যান্য রাজ্যের জন্য যে টার্গেট ধার্য করা হয়েছিল সেটা তারা পূরণ করতে পারেনি। বিশ্ব ব্যাঙ্কের প্রকল্প ২ বছর আগে শেষ হল। বিশ্ব ব্যাঙ্ক কেন্দ্রীয় সরকারকে মাছ চাষের জন্য যে টাকা দিয়েছিল সেটা তারা খরচ করতে পারেনি। আমাদের উপর দায়িত্ব পড়েছে ভারত সরকারকে উদ্ধার করবার জন্য। অন্যান্য রাজ্যের টার্গেট পূরণ করে আমরা ভারত সরকারকে উদ্ধার করেছি। কেন্দ্রীয় সরকার বলেছে পশ্চিমবাংলা মৎস্য চাষের জন্য যে প্রকল্প নিয়েছে সেটা একটা আদর্শ। প্ল্যানিং কমিশন দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন—পশ্চিমবাংলা মৎস্য উন্নয়নের ক্ষেত্রে যে সমস্ত পরিকল্পনা নিয়েছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের উচিত সেই সমস্ত পরিকল্পনা থেকে শিক্ষা গ্রহণ করা। এটা আমার কথা নয়, প্ল্যানিং কমিশন-এর কথা। পশ্চিমবাংলায় যে পরিমাণ মাছের দরকার সেই পরিমাণ মাছ আমাদের এখনও উৎপন্ন হয় না, ঘাটতি আছে। আমরা বার বার বলেছি ৯ লক্ষ টনের জায়গায় ৬ লক্ষ টনও উৎপন্ন হয় না। এখন যে নদীতে, বিলে মাছ যায় না তার জন্য দায়ী কে? গঙ্গা শুকিয়ে যাচ্ছে, চড়া পড়ে গেছে এবং তার ফলে অসংখ্য মৎস্যজীবী মাছ ধরতে পারছে না। ফরাক্কায় তাঁরা এমন পরিকল্পনা করলেন যে হাজার হাজার মৎস্যজীবী হাহাকার করছে। বহু নদী সিলটেড হয়ে গেছে, রূপনারায়ণ,

গঙ্গা সিলটেড হয়ে গেছে। মনে রাখবেন পশ্চিমবাংলার উৎপাদন রেকর্ড, রিভলিউশন্যারি। আমরা দেড় টন থেকে আড়াই টন উৎপাদন করেছি, সারা ভারতের উৎপাদন যেখানে ৫০০ কেজি—সেখানে আমাদের উৎপাদন ২০০০ থেকে ২৫০০ কেজি। মনে রাখবেন এই তথ্য কেন্দ্রীয় সরকার দিয়েছে।

রাতারাতি এই সমস্যা আমরা মেটাতে পারব না। আজকে এই সমস্যা সৃষ্টি হয়নি। এই সমস্যা প্রথম থেকে আপনারা সৃষ্টি করে এমন একটা জায়গায় এনেছেন, সেই জায়গা থেকে আসতে আসতে করে আমাদের উঠতে হচ্ছে। এতে সময় লাগবে, ইট উইল টেক টাইম। তবে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা তৈরি করছি যাতে এইগুলিকে কার্যে রূপায়িত করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অপূর্ববাবুকে, কংগ্রেস সদস্যদের জিজ্ঞাসা করি, আপনারা একটা স্কীমের কথা বলতে পারেন, একটা সিঙ্গেল স্কীমের কথা বলতে পারেন যেটা কংগ্রেস আমলে ছিল? মৎস্যজীবীদের জন্য একটাও স্কীম ছিল? বামফ্রন্ট সরকার আসার পরে এই স্কীমগুলি আমরা তৈরি করেছি।

(গোলমাল)

সমস্ত স্কীমই বামফ্রন্ট সরকার আসার পরে আমরা তৈরি করেছি। পশ্চিমবঙ্গে সারা ভারতবর্ষে একটা দিগন্ত এনে নিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ওরা বললেন পশ্চিমবাংলায় প্রচুর চিংড়ি মাছ উৎপাদনের ক্ষেত্র আছে। আমরা নাকি এখানে উৎপাদন করছি না। আমাদের থেকে কেরালা অনেক এগিয়ে গেছে। মাননীয় অপূর্ববাবু সেইসব তথ্য জানেন না। উনি কতকগুলি অসত্য কথা পরিবেশন করলেন। আমি দায়িত্ব নিয়ে বিধানসভায় বলছি যে, এই চিংড়ি মাছ উৎপাদনের ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা প্রথম, এই কথা আপনাদের মনে রাখতে হবে। শুধু মাছের উৎপাদন নয়, চিংড়ি মাছ উৎপাদনের ক্ষেত্রেও অন্যান্য রাজ্য যেখানে সমুদ্রগুলিতে মাছ উৎপাদন করে, নদীতে করে না, আমরা সেখানে মাছ, চিংড়ি মাছ উৎপাদন করি আমাদের এই রাজ্যের জলাশয়গুলিতে মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় অপূর্ববাবুকে বলি যে, আমাদের এখানে কেন্দ্রের কি রকম বঞ্চনা—এইসব কথা কেন্দ্রীয় সরকারকে বলতে পারেন না? এখানে শুধু মৎস্যজীবীদের জন্য চোখের জল ফেলছেন! স্যার, এখানে সেন্ট্রাল ইংল্যান্ড ফিশারি রিসার্চ ইনস্টিটিউট ছিল। পশ্চিমবাংলা মাছ উৎপাদনের ক্ষেত্রে প্রথম হয়েছে এবং এই অগ্রগতির জন্য কেন্দ্রীয় সরকারের এতই দরদ যে, ওরা এখানের সেই রিসার্চ ইনস্টিটিউটটি বন্ধ করে দিয়ে এখান থেকে তুলে নিয়ে চলে গেছেন। আর সেই জায়গায় ক্যাপটার ফিশারি রিসার্চ ইনস্টিটিউট করে দিলেন। যেখানে আজকে নদীতে মাছ ধরার সুযোগ কিছু নেই। ব্লাকিশ ওয়াটার রিসার্চ ইনস্টিটিউটের দাবি আমরা বার বার জানিয়েছি। কেন্দ্রীয় সরকার আমাদের সেই দাবি প্রত্যাখ্যান করে দিয়েছেন। আমি এই কথা বলতে চাই যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার মৎস্য উৎপাদনের ক্ষেত্রে, মৎস্য চাষের ক্ষেত্রে, মৎস্যজীবীদের জন্য যে সমস্ত প্রকল্পগুলি গ্রহণ করেছেন সারা ভারতবর্ষে আজকে এটা একটা পথিকৃৎ হিসাবে দেখা দিয়েছে। তাই মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য, সমস্ত কাটমোশনগুলি অগ্রাহ্য করে আমার এই ব্যয় বরাদ্দকে গ্রহণ করার আবেদন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[5-10—5-20 P.M.]

**Demand No. 51**

**Mr. Speaker :** There are three cut motions to Demand No. 51. Now, I put to vote the cut motions of Shri A. K. M. Hassan Uzzaman and Shri Subrata Mukherjee.

The motion of Shri A. K. M. Hassan Uzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/- and the motion of Shri Subrata Mukherjee that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following result :

NOES

Abul Hasant Khan, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bal, Shri Shakti Prasad
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Nihar Kumar
Bera, Shrimati Chhaya
Bhattacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Chaki, Shri Swadesh
Chakrabarty, Shri Jatin
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shrimati Sandhya
Choudhuri, Shri Subodh
Chouddhuri, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Benoy Krishna

Das, Shri Ananda Gopal
Das, Shri Jagadish Chandra
Das Mahapatra, Shri Kamakhyanandan
Deb, Shri Gautam
Dey, Shri Lakshmi Kanta
Doloi, Shri Siba Prasad
Dutta, Dr. Gouri Pada
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kisku, Shri Laksmi Ram
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kunar, Shri Himangsu
Kundu, Shri Gour Chandra
Maity, Shri Bankim Behari
Maji, Shri Pannalal
Majumdar, Shri Sunil Kumar
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Rabin

Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Nanda, Shri Kiranmoy
Pramanik, Shri Abinash
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Roy, Shri Amalendra
Roy, Shri Sada Kanta
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Sailen
Sen, Shri Dhiren
Sen, Shri Sachin
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Touab Ali, Shri

**AYES**

Abdus Sattar, Shri
Adhikari, Dr. Tarun
Banerjee, Shri Amar
Banerjee, Shri Ambica
Banerjee, Shri Mrityunjay
Bapuli, Shri Satya Ranjan
Basu, Shri Supriya
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Laha, Shri Prabuddha
Majumdar, Shri Apurbalal
Motahar Hossain, Dr.
Mukhopadhyay, Shri Subrata
Roy, Shri Saugata
Samanta, Shri Tuhin

The Ayes being 16, and Noes 75.

The motions were lost.

The motion of Shri Kiranmoy Nanda that a sum of Rs. 15,04,52,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries" (This is inclusive of a total sum of Rs. 3,76,13,000/- already voted on account in March, 1989) was then put and agreed to.

Today during Mention Hour Mr. Subrata Mukherjee has raised a matter in which he has referred Shri Jatin Chakraborty. Now Mr. Jatin Chakraborty has filed before me a copy of writ application, which is pending in the High Court and the High Court has directed to maintain status quo in the matter. I find, as the matter is sub-judice, it is not competent for this House to discuss the matter at this stage. In the circumstances, I think, the entire proceedings in this regard be expunged from the record.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এর আগে একটা রুলিং দিয়েছিলেন। সেই রুলিংয়ে ছিল আপনি আজকে দেবেন না, যদি পেপার সাবমিট করে তাহলে সেটা দেখে আপনি নেকস্ট ডে-তে আপনার রুলিং দেবেন। দেয়ারফোর সেম ডেটে যেহেতু রুলিং পার্টির মেম্বার, মিনিস্টার তাদের আপনি প্রোটেকশন দিচ্ছেন। আমরা আপনার কাছে ম্যাটার অব জাস্টিস চেয়েছিলাম। এই হাউসে বহু নজির আছে যে নজিরের ভিত্তিতে সাব-জুডিস থাকা সত্ত্বেও আমরা কিন্তু আলোচনা করেছি। আমি উদাহরণ দিয়ে বলছি। এখানে দুটো জিনিস আছে। একটা হচ্ছে প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে হাই কোর্টের জাজদেরও আমরা সমালোচনা করেছিলাম কিন্তু তখন আপনি এক্সপাঞ্জ করেননি। because the matter is so serious that the hard earned money of the working class is involved.

ট্রামের ব্যাপারে আপনি নিজে অভিযুক্ত ছিলেন। আপনার বিরুদ্ধে অভিযোগ ছিল এবং যার জন্য আপনি পাশে বসেছিলেন। আপনি নিজে বলেছিলেন যে এটা সাব-জুডিস কিন্তু আপনি এক্সপাঞ্জ করেননি। সাব-জুডিস থাকলেও এটাকে এক্সপাঞ্জ করা যায়নি। আমি জানি আপনার পক্ষে প্রবলেমটা কোথায়। আপনার পক্ষে প্রবলেম হচ্ছে মিনিস্টার আপনাদের ফ্রন্টের লোক, কাজেই তাকে একটু প্রোটেকশন দিতে হয়। কিন্তু আপনি বলুন তো অরবিন্দের মতো একজন মহাপুরুষ, যার দর্শন কলকাতায় একটা প্রতিষ্ঠান রয়েছে। আমরা যেখানে সমস্ত কাগজে এই নিয়ে দেখছি যে ওনাকে ডিউলি নোটিশ দিয়েছে এবং পরিষ্কারভাবে বলেছেন যে ২৮ তারিখ রিজাইন করছেন। ৩০শে ডিসেম্বর আপনি চেয়ারম্যান হিসাবে অ্যাটেন্ড করে তাকে পাস করে দিয়েছেন। আপনি যদি একান্তই দল রাখার জন্য এক্সপাঞ্জ করতে চান তাহলে মনে হয় সেটা জাস্টিস করা হবে না।

Because I have a paper, let us debate on that issue.

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, বসুন।

*I have heard your reason. But it is a sub judice* matter. *Regarding the precedent I have carefully stated about the Calcutta Tramways* Company. It will not be treated as precedent. Now the general procedure is if there is any matter which is *sub judice,* it will not be discussed in the House. We are not treating it as a precedent. As such it cannot be discussed as of what has happened today and it will be expunged.

(Shri Subrata Mukherjee and Shrii Jatin Chakraborty rose to speak)

**Mr. Speaker :** Mr. Chakraborty, can you participate in the debate when the matter is sub judice ? You cannot discuss when the whole matter is expunged.

## VOTING ON DEMAND FOR GRANT

### Demand No. 42, 43 & 44

Now Demand Nos. 42, 43 & 44. There are two cut motions on Demand No. 42 and there is no cut motion on Demand No. 43 and one cut motion on Demand No. 44. All the Demands have been taken as moved as follows :

### Demand No. 42

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

### Demand No. 44

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

[5-20—5-30 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি শ্রী বিশ্বনাথ চৌধুরি আনীত ত্রাণ কল্যাণ বিভাগের কল্যাণ শাখার ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করছি। স্যার, প্রথমে যদি একটা তত্ত্বের ব্যাপারে আলোচনা করা যায় তাহলে আমাদের মনে রাখা দরকার যে সমাজ কল্যাণের ব্যাপারে দুটো দৃষ্টিভঙ্গি হতে পারে। প্রথম দৃষ্টিভঙ্গি, যারা গণতান্ত্রিক ব্যবস্থায় বিবর্তনে বিশ্বাস করেন, তারা মনে করেন যে বিবর্তন করতে গেলে সমাজকল্যাণ, সমাজ সংস্কার, সমাজ বিপ্লব এইগুলোর দরকার আছে। তারা মনে করেন প্রত্যেকটি ছোটখাট সমাজকল্যাণের কাজ, সমাজ সেবার কাজ গুরুত্বপূর্ণ সমাজকে পরিবর্তন

করার ক্ষেত্রে। আমি এই মতে বিশ্বাস করি এবং আপনারা দেখবেন সমাজকল্যাণের ক্ষেত্রে যে সব সংস্থা আছে, সেইগুলোর অধিকাংশের সঙ্গে কংগ্রেসের যোগ আছে। আর একটা দৃষ্টিভঙ্গি আছে সমাজকল্যাণের ব্যাপারে, যেটা শাসক দলের সদস্যদের আছে, তাঁরা মনে করেন যে এই সমাজটাকে পুরো পাল্টে ফেলা দরকার। দরকার হলে রক্তাক্ত বিপ্লবের মাধ্যমে। সুতরাং যতদিন না সমাজ পাল্টাচ্ছে ততদিন কোনও প্রচেষ্টা করার বিশেষ, দরকার নেই, সমাজ সেবা, সমাজ সংস্কার মানুষকে সাহায্য করা এইগুলোর ব্যাপারে বামপন্থীরা কোনওদিন থাকেন না, কোনওদিন আপনি দেখাতে পারবেন না কোনও বড় সমাজ সেবা, প্রতিষ্ঠানে কোনও বামপন্থী লোক কখনও চালাচ্ছেন। সুতরাং এই দৃষ্টিভঙ্গি এবং মতের পার্থক্য ওঁদের সঙ্গে আমাদের আছে এবং থাকবে। এবং এই পটভূমিকাতে সমাজকল্যাণ দপ্তরের আলোচনা করতে হবে। সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রী সম্পর্কে আমার ব্যক্তিগতভাবে কোনও অভিযোগ নেই। তিনি কর্মঠ, সৎ এবং ভদ্র মানুষ কিন্তু তিনি এমন একটা কাঠামোর মধ্যে কাজ করছেন, যে কাঠামোতে তাঁর হাত পা বাঁধা, প্রকৃতপক্ষে অসহায়। এবং এই কথা আমার বললে অত্যুক্তি হবে না যে তাঁর যে সমাজকল্যাণ দপ্তর আছে, সেই দপ্তর তুলে দিলেও দেশের কারও কিছু আসবে যাবে না। শুধুমাত্র যে কটা লোক চাকরি করে, তাদের অন্য কোথাও প্রোভাইড করতে হবে। সমাজকল্যাণ দপ্তরের কাজ, পশ্চিমবাংলার সমাজের উপর তার এফেক্ট, প্রভাব মিনিমাম। আমি কয়েকটি উদাহরণ দিয়ে বলছি যে কি করে সমাজকল্যাণ দপ্তর। প্রথমত সমাজকল্যাণ দপ্তর ভ্রাগন্যান্ট হোম চালায়। ভ্রাগন্যান্ট হোম বাচ্চাদের ক্ষেত্রে এবং মহিলাদের ক্ষেত্রে, এদের একটা কন্ট্রোলার অব ভ্রাগন্যান্ট হোম আছে। যাকে চক্রাচর নিয়ামক বলা যায়। বাচ্চাদের জন্য যে জুভেনাইল হোম আছে, সেখানে যদি যান তাহলে দেখবেন যে কি অবস্থায় সেইগুলো আছে। আপনারা শুনেছেন যে কিছুদিন আগে বাণীপুরে সেখানকার যে বাচ্চাদের হোম আছে সেখানকার ছেলেরা আন্দোলন করছিলেন, দীর্ঘদিন ধরে আন্দোলন চলছিল, তার পাশাপাশি আপনি নিশ্চয়ই শুনেছেন যে এই দপ্তরের অধীনে বোধহয় ৯টি মহিলাদের জন্য মহিলা আবাসে দুস্থ মহিলা এবং বালিকাদের গ্রহণ করা হয়। লিলুয়া হোম সম্পর্কে অনেক কথা কাগজে বেরিয়েছে, কীভাবে সেখানকার মেয়েদের খারাপ কাজে ব্যবহার করা হয়, কিভাবে লিলুয়া হোমের বাইরে থেকে গুণ্ডারা, সমাজবিরোধীরা ঢুকে যায়, কিভাবে সেখানে মহিলার নিরাপত্তার অভাব বোধ করেন, এই সম্পর্কে বিস্তৃতভাবে কাগজে বেরিয়েছে। আপনি যদি যে কোনও এই দপ্তরের চালানো, যে কোনও প্রতিষ্ঠান, শিশুদের জন্য, অল্প বয়স্ক ভ্রাগন্যান্টদের জন্য, বৃদ্ধাদের জন্য বা মহিলাদের জন্য যান তাহলে দেখবেন একটা ডিলাপিডেটেড কন্ডিশন, আপনার একটা হতাশা আসবে, যে এইগুলো চালানোর চেয়ে না চালানোই বোধ হয় ভাল ছিল। অথচ এই রাজ্যে আমাদের সামনে উদাহরণ আছে যে কত ভাল সমাজ সেবা প্রতিষ্ঠান চালানো যায়। এই কলকাতা শহরে আমরা সৌভাগ্যবান যে মাদার টেরেজার মতো মানুষ আছে, কিভাবে একদম ডেস্টিচুড যারা, তাদের নিয়ে কিভাবে একটা প্রতিষ্ঠান চালানো যায়, নির্মল হৃদয়ে, যারা দেখেছেন তারা জানেন, কিভাবে মাদার টেরেজা এই সর্বহারাদের জন্য ব্যবস্থা করেন, এটা আপনারা এবং আমরা দেখেছি। বৃদ্ধদের হোম চালান টলিগঞ্জে, নবনীড় বলে একটা প্রতিষ্ঠান উইমেন্স কো-অর্ডিনেট কাউন্সিল চালান। কত সুন্দর, যত্নের সঙ্গে তারা এই সংস্থাটা চালান।

দেখবেন সেখানে বৃদ্ধাদের হোমের কি খারাপ অবস্থা! অথচ এই কলকাতা শহরের টালিগঞ্জে 'নবনীড়' নামে উইমেন্স কো-অর্ডিনেটিং কাউন্সিলের একটা প্রতিষ্ঠান আছে, যেখানে কত সুন্দর এবং যত্নের সঙ্গে চিকিৎসা করা হয়! লোয়ার সার্কুলার রোডে মিশনারী অব চ্যারিটির একটা ওল্ড পিপল্‌স হোম আছে, তারা সেটা কত সুন্দরভাবে চালাচ্ছে, যত্নের সঙ্গে পরিচালনা করছে! সরকারি দপ্তর অন্ধদের একটা স্কুল চালায়। সেটা গিয়ে দেখুন, আর তার পাশাপাশি এই শহর থেকে একটু দূরে নরেন্দ্রপুরে রামকৃষ্ণ মিশনের ব্লাইন্ড বয়েজ স্কুল আছে, সেটা গিয়ে দেখুন। দুটোর পার্থক্য দেখলেই আপনি অবস্থা বুঝতে পারবেন। খড়দায় রামকৃষ্ণ মিশনের যে প্রতিষ্ঠান আছে, সেখানে কি ব্যবস্থা করা হয়েছে, তা মাননীয় মন্ত্রী নিজেই স্বীকার করেছেন। সেখানে গিয়ে দেখলেই বোঝা যায় তফাতটা কোথায়! হোল ব্যাপারটাই হচ্ছে, সমাজকল্যাণ এই দপ্তরের মাধ্যমে হবে না, হওয়া সম্ভব নয়। তার কারণ এই দপ্তরের যাঁরা কাজ করেন তাঁরা শুধু মাইনে নেবার জন্যই আসেন। মূল সোশ্যাল পার্পাস যেটা সেই পার্পাসটাই তাঁদের নেই। তাই আমার সাজেশন—যদি আমার সাজেশন কেউ মানত—এই দপ্তর তুলে দেওয়া হোক। যে হোমগুলি আছে সেই হোমগুলি যে সমস্ত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান ভাল হোম চালান তাঁদের হাতে দিয়ে দেওয়া হোক এবং এই দপ্তরের সরকারি কর্মচারিদের অন্য দপ্তরে দিয়ে দেওয়া হোক। স্যার, আমি একটা ছোট্ট উদাহরণ দিচ্ছি যে, কিভাবে এই দপ্তরের অফিসাররা তাঁদের কাজের অক্ষমতা প্রকাশ করছেন। এই দপ্তরের একটা বড় কাজ হচ্ছে সামাজিক কুপ্রথা যেগুলি আছে সেগুলির মধ্যে অন্যতম পণ প্রথার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা। এই দপ্তরে এক ধরনের অফিসার আছেন, যাঁদের বলা হয় ডাউরি প্রহিবিশন অফিসার। এই সোশ্যাল ওয়েলফেয়ার ইন্সপেক্টররা পণ প্রথার বিরুদ্ধে ব্যবস্থা নেন। কি রকম? কয়েক দিন আগে ২১শে এপ্রিল আমি জ্যোতিবাবুকে একটা প্রশ্ন করেছিলাম, 'পশ্চিমবাংলায় পণ প্রথার জন্য কত জনের মৃত্যু হয়েছে?' উনি উত্তর দিয়েছেন, '৬৮ জনের।' দ্বিতীয় প্রশ্নের উত্তর দিয়েছেন, '৬২৯ জনের মৃত্যু হয়েছে, তার মধ্যে ৬৮ জনকে পুড়িয়ে মারা হয়েছে এবং ৫৬১ জনকে অন্যভাবে মারা হয়েছে। গত তিন বছরে মোট ৬২৯ জনের মৃত্যু হয়েছে।' এবং জ্যোতিবাবু তাঁর বাজেট ভাষণে স্বীকার করেছেন যে, পশ্চিমবাংলায় ডাউরি ডেথ বাড়ছে। পশ্চিমবাংলায় পণ প্রথার বলির সংখ্যা বাড়ছে। আমি তৃতীয় প্রশ্ন তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, "The number of such cases the dowry Prohibition Officers have been able to collect evidence necessary for the prosecution of the offender."

এই যে সরকারি অফিসাররা আছেন তাঁরা শাস্তি দেবার জন্য কটা ক্ষেত্রে তথ্য সংগ্রহ করেছেন?" জ্যোতিবাবু উত্তর দিয়েছে, "নিল।" তাঁরা একটাও তথ্য দিতে পারেননি। সরকার এই দপ্তরে অফিসার রেখেছে, সরকারই স্বীকার করছে পণ প্রথার জন্য ৬২৯টি মৃত্যু হয়েছে, অথচ এই দপ্তরের অফিসাররা সে বিষয়ে একটাও খবর দিতে পারেননি। ৬২৯ জনের তো মৃত্যু হয়েছে, কিন্তু তারপর তার ফল কি হয়েছে? ক'জনের সাজা হয়েছে? ৬২৯টি মৃত্যুর মধ্যে কোর্টে কনভিক্‌শন হয়েছে মাত্র ২০টি, গত তিন বছরে। আমি এই একটা মাত্র উদাহরণ দিলাম। এরকম আরও আছে। অবশ্যই একথা আমি কখনই বলছি না যে, সরকার সমাজ পরিবর্তন করতে পারে, বা সরকারি অফিসাররা সমাজের পরিবর্তন করতে পারেন। কোনও সরকারই তা পারেন না। বিদ্যাসাগরের সময়ে প্রকৃত অর্থে কোনও সরকারই ছিল না।

রামমোহন রায় সতীদাহ প্রথা বন্ধ করেছিলেন। সরকারি সমর্থন নিয়ে তিনি তা করেননি। বড় জোর সে সময়ে একটা বিল আনা হয়েছিল। কিন্তু এখানে প্রশ্ন হচ্ছে সরকারের যতটুকু ন্যূনতম দায়িত্ব ততটুকু তাঁরা পালন করতে পারছেন কিনা? এবং শুধু তাই নয়, সব চেয়ে দুঃখের ব্যাপার কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে এই দপ্তরে, সোশ্যাল ওয়েলফেয়ার দপ্তরে সেই টাকার সদ্ব্যবহার করতে পারছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা ফিগার আপনার কাছে পড়ে শোনাচ্ছি—সেন্ট্রালি স্পনসর্ড সোশ্যাল ওয়েলফেয়ার স্কীমের জন্য পুরো ৭ম পরিকল্পনায় প্রভিসন ছিল ৫৮ কোটি টাকার এবং তিন বছরে খরচ হয়েছে মাত্র ২৬ কোটি টাকা। মানে ৪৪ শতাংশ। ৪৪ শতাংশ টাকা ফার্স্ট থ্রি ইয়ার্স অফ দি প্ল্যান খরচ হয়েছে। শুধু তাই নয়, আমার কাছে ফিগার আছে—সরকারের কাছ থেকেই আমি সেই ফিগার নিয়েছি—পরিকল্পনা অনুযায়ী কোনও টাকাই এঁরা সঠিকভাবে খরচ করতে পারছেন না। আমি একটা উদাহরণ দিচ্ছি।

[5-30—5-40 P.M.]

যে ৬০টি পোস্ট ছিল ইন্সপেক্টর অফ সোশ্যাল ওয়েলফেয়ারের সেভেন প্ল্যানের ৫ বছরে এরজন্য ২৮ লক্ষ ৯২ হাজার টাকা ধার্য করা হয়েছিল। এর মধ্যে মাত্র ৬ লক্ষ ৯৩ হাজার টাকা অর্থাৎ ২৮ পারসেন্ট টাকা প্রথম ৩ বছরে ব্যবহার করা হয়েছে। আমি আগেই বলেছিলাম টোটাল ৪৪ পারসেন্ট খরচ হয়েছে আর এই সোশ্যাল ওয়েলফেয়ার ইন্সপেক্টরের জন্য ২৮ পারসেন্ট ব্যবহার করা হয়েছে। তার ফলে এই সোশ্যাল ওয়েলফেয়ার ইন্সপেক্টররা ডাউরি প্রোহিবিশন অফিসার হিসাবে যেভাবে কাজ করবেন স্বভাবতই তারজন্য পণ প্রথার বলি বাড়বে। সেক্ষেত্রে এই দপ্তর কোনও উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করতে পারছেন না। আমি একটি ছোট্ট উদাহরণ দিচ্ছি; এই দপ্তরে ৪০ হাজার টাকা সেভেন প্ল্যানে ছিল।

For setting up of a cell in the Directorate of Social Welfare to gear up the social defence measures for women and to attend to the calls from women and children in distress.

প্রথম ৩ বছরে এই ৪০ হাজার টাকার মধ্যে এক পয়সাও খরচ করা হয়নি, নট্ ওয়ান প্যায়সা ওমেন অ্যান্ড চিলড্রেন ইন ডিসট্রেসদের হেল্প করার জন্য একটি পয়সাও খরচ করা হয়নি। প্ল্যান আউটলে যা ছিল for providing financial assistance to handicapped persons for their economy rehabilitation.

এর মাত্র প্রথম ৩ বছরে ৪৮ পারসেন্ট টাকা খরচ করা হয়েছে। পরিকল্পনা ৩ বছরে শেষ হয়ে গেছে, ৪৮ পারসেন্ট মাত্র খরচ হয়েছে। হ্যান্ডিক্যাপ্ড ছেলেদের জন্য স্কলারশিপ, যেটার টাকা বাইরে থেকে আসে সেখানে ২৫ টাকা থেকে ৩৫ টাকা স্কলারশিপ দেওয়া হয় ছেলেদের যারা ক্লাশ নাইন অবধি পড়ছে। তাদের জন্য ৪৩ পারসেন্ট অফ দি সেভেন প্ল্যান আউটলেতে খরচ করা হয়েছে। আরও দেখুন, একটা রয়েছে ডেসটিটিউট-ফিজিক্যালি অ্যান্ড মেন্টালি রিটায়ার্ড পারসন্স এদের জন্য ৬০ টাকা করে দেওয়া হয়। সেখানে সেভেন প্ল্যানে প্রভিসন যা রয়েছে তার প্রথম ৩ বছরে মাত্র ৩১ পারসেন্ট খরচ করা হয়েছে Destitute physically mentally retarded persons.

সাহায্য করার জন্য। আরও বলি, সেভেন প্ল্যানে ৬ লক্ষ ৭৩ হাজার টাকা ছিল ডেসটিটিউট ছেলেদের একাট হোম করার জন্য বাঁকুড়ার বিষ্ণুপুরে। তার মধ্যে মাত্র ৭৩ হাজার টাকা খরচ করা হয়েছে। এই প্রথম ৩ বছরে সেভেন প্ল্যানে কোনও একটি খাতেও যেখানে ৬০ পারসেন্ট খরচ হওয়ার কথা সেখানে ৫০ পারসেন্টও খরচ করতে পারেননি। এর মানে হচ্ছে পশ্চিমবাংলায় এই ধরনের সমাজসেবা, সমাজকল্যাণমূলক কাজের কোনও দরকার নেই। তার মানে হচ্ছে এই দপ্তর টাকা খরচ করতে অসমর্থ। আমি আবার বলি, গার্জিয়ানস অফ্ ডেসটিটিউট চিলড্রেন তাদের জন্য যে ইনসেন্টিভ দেওয়ার কথা তার মাত্র ৩১ পারসেন্ট প্রথম ৩ বছরে খরচ হয়েছে। আমার কাছে প্ল্যান ডকুমেন্ট আছে। আরও বলি, এই ডেসটিটিউট যারা সর্বহারা, রাস্তায় ঘুরে বেড়ায় তাদের জন্য সেভেন প্ল্যানে ১০ লক্ষ ১৬ হাজার টাকা উত্তরপাড়ার ডেসটিটিউট হোমটা বড় করার জন্য ধার্য ছিল। তার মধ্যে সপ্তম পরিকল্পনার প্রথম ৩ বছরে ১৬ হাজার টাকা খরচ হয়েছে। ১০ লক্ষ ১৬ হাজার টাকার মধ্যে মাত্র ১৬ হাজার টাকা খরচ হয়েছে। সুতরাং এই দপ্তরের যে ন্যূনতম কাজ করার দরকার সেই কাজ করতে পারেনি। তারপর সরকার থেকে বলা হয়েছে বিধবা ভাতা দেওয়া হবে। বিধবা ভাতা বাড়াবার জন্য কখনও কখনও ৬০ টাকা থেকে বাড়ানোর চেষ্টা করছেন। আপনি জানেন, বিধবা ভাতার ১৯৮২ সালের যে কেস সেটা সল্টলেকের কন্ট্রোলার অফ ভ্যাগরান্সিতে পড়ে আছে। সেই কেসগুলি এখন পর্যন্ত ডিসপোসড অফ হয়নি। আমার কাছে প্রতিদিন একজন, দু'জন করে বিধবা আসেন। তাঁরা বলেন, সরকার থেকে বিধবা ভাতা দেওয়া হচ্ছে, আমরা বিধবা ভাতা পাব না কেন? আমি বলি, আমি বিরোধী দলের সদস্য, আপনাদের পাইয়ে দেবার ক্ষমতা নেই। এই সরকার ১৯৮২ সালের কেস পেন্ডিং রেখে দিয়েছেন। কি দরকার এই দপ্তর রাখার? কি দরকার বিধবা ভাতা দেবার? যারা গরিব মানুষ ৭ বছর আগের কেস যদি না পায় তাহলে কি লাভ এই বিধবা ভাতার প্রভিসন রাখার? আপনি নিজে কোনও মহিলাকে পাঠিয়ে দেখবেন তাদের কেস কত বছর লাগে। এই কন্ট্রোলার অফ ভ্যাগরেন্সি কেস শুধু মাত্র বিধবা ভাতা দেবার জন্য। এখানে সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের মূল কাজ হচ্ছে নারী, শিশু, বৃদ্ধ, প্রতিবন্ধী এবং সামাজিকভাবে হ্যান্ডিকাপড কোনও রকম অসুবিধাগ্রস্ত মানুষকে সাহায্য করা। আমি আগেই বলেছি সরকারের মাধ্যমে এটা হওয়া সম্ভব বলে মনে করি না। আমি মনে করি সহৃদয় এবং সৎ প্রেরণা সম্পন্ন মানুষের প্রচেষ্টায় এটা করা সম্ভব। কিন্তু সেখানে যেটুকু সুযোগ আছে যে টাকা কেন্দ্রীয় সরকারের সাহায্য দেবার সেই টাকা ব্যবহার করার জন্য আপনারা কি করেছেন? একটা উদাহরণ দিচ্ছি, আপনি জানেন একটা বড় প্রবলেমের কথা, ওয়ার্কিং উইমেন্স হোস্টেল কলকাতা শহরে বেশি নেই, অনেক মহিলা মফস্বল থেকে কলকাতায় চাকরি করতে আসেন, থাকার জায়গা পান না, অত্যন্ত অসুবিধার মধ্যে পড়েন একটি মাত্র ওয়ার্কিং উইমেন্স হোস্টেল চালু রয়েছে, সেখানে দেখুন ওয়ার্কিং উইমেন্স হোস্টেল করার টাকা প্র্যাকটিক্যালি কেন্দ্রীয় সরকার দেন—উনি স্বীকার করেছেন—৭৫ পারসেন্ট এবং প্রয়োজনবোধে রাজ্য সরকার দেন ২৫ পারসেন্ট টাকা। না হলে ঐ কেন্দ্রীয় সরকারের টাকায় যদি করে ফেলতে পারেন, ঠিক আছে। আমি কেনার জন্যও ৫০ শতাংশ কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়। সেখানে কি হয়েছে? এই রাজ্যে মাত্র ৮টি হয়েছে, ৩টি নির্মীয়মান অবস্থায় আছে। ১৩টির মধ্যে ৩টি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। আপনারা যদি স্কীম ইউটিলাইজ করতে পারেন,

প্রত্যেক জেলায় ২-৩টি করে ওয়ার্কিং উইমেন্স হোস্টেল করতে পারেন জেলা শহরে, কিন্তু আপনার দপ্তরের গাফিলতির জন্য এই খাতে কেন্দ্রীয় সরকারের টাকা থাকতেও তার ব্যবহার করতে পারলেন না। আর একটা গুরুত্বপূর্ণ কথা, এই দপ্তরের সঙ্গে জড়িত, আমি আগে বলেছিলাম যে সামাজিক সংস্কারের আন্দোলন যে ধরনের আন্দোলন 'রামমোহন', বিদ্যাসাগর শুরু করেছিলেন সামাজিক সংস্কারের আন্দোলন সেটা সরকার থেকে করতে পারা যায় না, সরকার আইন করে সেই আইনকে রূপায়ণ করে একটা প্রশাসন যন্ত্র ব্যবহার করে কিন্তু এক একটা ক্ষেত্রে দেখুন সরকার কোনও উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছেন? পণপ্রথা বিলোপের ক্ষেত্রে, পণ্যের জন্য মহিলাদের মড়ার ক্ষেত্রে ড্রাগের সর্বনাশা এফেক্টকে বন্ধ করার ক্ষেত্রে? আপনিই বলুন স্যার, আপনার কি চোখে পড়েছে সরকারের পক্ষ থেকে উল্লেখযোগ্য কিছু করা হয়েছে? কলকাতা থেকে প্রত্যেক পাড়ায় স্বেচ্ছাসেবী সংগঠন উদ্যোগ নিচ্ছে ড্রাগ যাতে বন্ধ করতে পারে। বড় বড় ক্লাবগুলি উদ্যোগ নিচ্ছে আজকে কলকাতায় ড্রাগ কাউন্সিলিং সেন্টার সরকারের পক্ষ থেকে কোনও লার্জ স্কেল ড্রাগ করা গেল না। অ্যাডিকশনের জন্য কোনও ব্যবস্থা সরকারের কোনও অ্যারেঞ্জমেন্ট নেই। অনেক চেষ্টা করে এস এস কে এম হাসপাতালে ৮টির মতো বেড করা হয়েছে। অথচ কলকাতা শহরে ৫০-৬০ হাজার ড্রাগ অ্যাডিকটেশনের রোগী আছে। কে আছে, এসব থেকে টু মেক ইন ডেপথ ইন দি ড্রাগ অ্যাডিকশন করা হয়েছে? আমি বলি না, মন্ত্রী মহাশয়ের শত ইচ্ছা থাকলেও ডিপার্টমেন্টের গতি এত শ্লথ, দুই হচ্ছে বাজেট এত কম এবং তৃতীয় হচ্ছে যে সরকারের ইচ্ছা এত সীমিত যে তিনি এই কাজ করতে পারছেন না। আপনি জানেন দুটো স্কীম আছে ইমপর্ট্যান্ট স্কীম যেগুলি কেন্দ্রীয় সরকারের সাহায্যে রাজ্য সরকারের চলে, একটা হচ্ছে আই সি ডি এস স্কীম ইনটিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম, পাড়ায় পাড়ায় পুষ্টিকর খাবার দেওয়া হয়। আপনি জানেন স্যার, আই সি ডি এস স্কীমে ক্লাবগুলির মাধ্যমে দেওয়া হয়। প্রশাসনিক ব্যয় রাজ্য সরকার বহন করে। আমি অনেকদিন চেষ্টা করেছি আমার কনস্টিটিউয়েন্সির বস্তিতে আই সি ডি এস স্কীম চালু করা। বলছেন কোনও স্কোপ নেই। আই সি ডি এস-এর যে এক্সটেনশন এই রাজ্যে কোনও স্কোপ নেই, অথচ কেন্দ্রীয় সরকার থেকে ডাইরেক্ট সাহায্য নিয়ে আই সি ডি এস স্কীম নর্থ ক্যালকাটায় কোনও কোনও বিধায়ক চালু করেছেন।

[5-40—5-50 P.M.]

রাজ্য সরকার তাঁর মেশিনারি দিয়ে আই সি ডি এস স্কীমকে সাকসেসফুল করতে পারলেন না। অঙ্গনওয়াড়ি বলে মহিলাদের ট্রেনিং দেবার জন্য যে স্কীম রয়েছে সেই অঙ্গনওয়াড়ি স্কীমে যে চাকরি তাঁরা দিচ্ছেন সেটা রাজনৈতিক ভিত্তিতে দেওয়া হচ্ছে। এই স্কীম অনেক বড় করা যেত, কিন্তু সেখানে কোনও ফ্রেশ এফেক্ট দেওয়া হল না। বিশ্বনাথবাবু স্টেট সোশ্যাল ওয়েলফেয়ার অ্যাডভাইসরি বোর্ডের চেয়ারম্যান, কিন্তু তিনি পার্টির লোক। তিনি খারাপ লোক সেটা বলছি না, কিন্তু জেনুইন সোশ্যাল ওয়েলফেয়ার অর্গানাইজেশনগুলি তাঁর হেল্‌প পাচ্ছে সেটা সোশ্যাল ওয়েলফেয়ার অ্যাডভাইসরি বোর্ড ইনসিওর করতে পারেন না। সেক্ষেত্রে রাজনৈতিক কনসিডারেশনের ভিত্তিতে অ্যাকসেপ্ট করা হচ্ছে এবং তার ফলে জেনুইন সোশ্যাল ওয়েলফেয়ার স্কীমগুলি সুযোগ পাচ্ছে না। তবে আমি জানি, পুরো ব্যাপারটা ওঁর হাতে নেই। আজকে একটি বড় সোশ্যাল ওয়েলফেয়ার প্রতিষ্ঠান বামপন্থী আর এস পি বা সি পি এম

চালাচ্ছেন দেখাতে পারেন? কিন্তু কংগ্রেস সেরকম প্রতিষ্ঠান চালায়। আপনারা বলেন, সমাজবিপ্লব করলে সোশ্যাল ওয়েলফেয়ার হবে, কিন্তু আমরা মনে করি এসবের মাধ্যমে সোশ্যাল ওয়েলফেয়ার হবে। আজকে অলকেন্দ্র বোধ নিকেতন নামে একটি প্রতিষ্ঠান ডঃ বি এন রায় চালাচ্ছেন। আপনারা বলছেন, সেখানে ২০ লক্ষ টাকা সরকার থেকে দেওয়া হয়। কিন্তু অত বড় একটি প্রতিষ্ঠান কি ২০ লক্ষ টাকায় চলে? সেটা তিনি নিজের প্রচেষ্টায় চালান। আমি ওমেন্স কো-অর্ডিনেশন কাউন্সিলের কথা, মাদার টেরিজার কথা, রামকৃষ্ণ মিশন ব্লাইন্ড স্কুলের কথা বলছিলাম। কলকাতা শহরে এত বড় বড় সব কাজ হচ্ছে, কিন্তু সরকার থেকে সেক্ষেত্রে কোনও এফোর্ট আপনারা দিয়েছেন? কিন্তু উই আর প্রাউড অফ দেম। আজকে ফিমেল লিটারেসির কথাই যদি ধরেন, এক্ষেত্রে পশ্চিমবঙ্গে কী হয়েছে? এই রাজ্যে ফিমেল লিটারেসি বেড়েছে কি? ফিমেল লিটারেসির ক্ষেত্রে পশ্চিমবঙ্গের পোজিশন আজকে নাইনথ। পশ্চিমবঙ্গে ১০০০ মহিলার মধ্যে ৩০৩ জন শিক্ষিত, কিন্তু কেরালায় হাজারে ৬৫৭ জন শিক্ষিত। এক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান হরিয়ানা, হিমাচল প্রদেশ, মহারাষ্ট্র, নাগাল্যান্ড, রাজস্থান, তামিলনাড়ু এবং ত্রিপুরার নিচে। দেখা যাচ্ছে ঐ ঐ রাজ্যগুলি পশ্চিমবঙ্গ থেকে এ-ব্যাপারে সচেতন। তাহলে পশ্চিমবঙ্গে কোন মহান উদ্যোগ আপনার মাধ্যমে নেওয়া হয়েছে? আমি জানি সীমাবদ্ধতা আছে এবং সোশ্যাল ওয়েলফেয়ারের কাজটা সরকারও করতে পারেন না। কিন্তু যেসব হোমগুলি রয়েছে সেখানে যাতে মানুষ থাকতে পারে সেরকম ব্যবস্থা করুন। সেদিন একটি কথা উঠেছিল যে, তারা ইনমেটস পেয়ে যাচ্ছে, হোম পাচ্ছে, কিন্তু সেখানে জোর করে খারাপ কাজে পাঠিয়ে দেওয়া হচ্ছে। জুভেনাইল ডেলিঙ্কুয়েন্টস—সেখানে বাচ্চাদের দিলে তারা খারাপ হয়ে যায়। কাজেই এই অবস্থার পরিবর্তন করুন। সেখানে রিফর্মেটরি মেজার নিন। আপনার রাজনৈতিক এবং অর্থনৈতিক লিমিটেশন আছে জানি, কিন্তু তার মধ্যেও যে কাজ করা যায় কলকাতার স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিই তার প্রমাণ। কিন্তু সেই সদিচ্ছার নিদর্শন সরকারের কাজকর্মের মধ্যে দেখতে পাচ্ছি না। আজকে আপনাদের কাজে কর্মে সেটা দেখাতে হবে। এই ক'টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই ডিপার্টমেন্ট ছোট হলেও মন্ত্রীদের কাজের গুরুত্ব কিন্তু সমাজে এবং দেশের দরিদ্র মানুষের কাছে অত্যন্ত মূল্যবান। আমি সর্বপ্রথমে বলি এই ডিপার্টমেন্টে আরও বেশি টাকা দেওয়া উচিত। কারণ ২ জন মন্ত্রী আমাদের ছায়া বেরা মহাশয়া রয়েছেন, উনি মহিলা মন্ত্রী, উনি চেষ্টা করছেন কাজ করার, আর আমি বিশ্বনাথ চৌধুরি মহাশয়কে ব্যক্তিগতভাবে চিনি, উনি নিষ্ঠাবান কর্মী। কিন্তু ওনারা মন্ত্রী হয়ে কি পেলেন? মন্ত্রী হয়ে দু-জন দুটি পার্টি পেয়েছেন, এর বেশি কিছু পাননি। আমি ছায়া বেরা মহাশয়াকে বলব এই বিধানসভায় বার বার যত বার খরা হয়েছে বন্যা হয়েছে ত্রাণ বিলির ব্যাপারে আপনার কাছে এখানে রেখে ছিলাম যে এই সময় সর্বদলীয় কমিটি করুন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এই রিলিফকে একটা পার্টির যন্ত্র হিসাবে পার্টির কাজে ব্যবহারিত করা হয়েছে। আজ পর্যন্ত এই বিধানসভায় কোনওদিন একটা সর্বদলীয় কমিটি করা হয়নি। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। এই ব্যাপারে আমরা এখানে অনেক বার দাবি করেছি, কিন্তু কিছু হয়নি। রিলিফকে নিয়ে যারা রাজনীতি করে তারা সমাজের কোন স্তরের লোক সেটা পশ্চিমবাংলার মানুষ দিনের পর দিন বুঝতে পারছে। আপনি যদি বলেন রিলিফের

নামে কি ধরনের রাজনীতি হয়েছে তাহলে আমি একটার পর একটা নাম আপনাকে দিয়ে দেব। আপনাকে প্রথমে বলি ন্যাচারাল ক্যালামিটি হয়ে গেল তাতে আমরা কী দেখেছি? তাতে আমরা দেখেছি জায়গাটা দেখার জন্য পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তিনি যাননি। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। তাঁর হেলিকপ্টারের জন্য লক্ষ লক্ষ টাকা ভাড়া দিতে হয়। কিন্তু সেখানে সইক্লোন অ্যাফেক্টেড লোকেদের দেখার অবকাশ তাঁর হয়নি, হেলিকপ্টার চড়ে দুর্গতদের দেখতে যাওয়ার সময় তিনি পাননি। কে গিয়েছিলেন? ওঁদের একজন পার্টির নেতা [****] সেখানে গিয়েছিলেন। তিনি সেখানে ক্যামেরা নিয়ে গিয়ে ছবি তুলে এনেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখানে নাম বলা যাবে না, বিমানবাবু নামটা বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সেখানে গিয়ে তিনি দেখলেন একটা মহিলা মরে পড়ে আছে, একটা ঘর ভেঙে পড়ে আছে। তিনি দেখে কী বললেন? ইট ইজ এ গুড সিন। অদ্ভুত ব্যাপার! তিনি শুধু গিয়ে ক্যামেরা নিয়ে ছবি তুলে এনেছেন। লোকে খেতে পাচ্ছে না, লোকের ঘর বাড়ি ভেঙে ধংস হয়ে গেছে, বহু লোক মারা গিয়েছে, ওনাদের তথ্য অনুযায়ী ৫৮৫ জন মারা গেছে, হাজার হাজার ঘর বাড়ি ভেঙে গেছে। মুখ্যমন্ত্রী গেলে আহামরি কিছু হত না ঠিকই, মুখ্যমন্ত্রী গেলে ত্রাণটা ভালভাবে পৌছাত। লোকেরা একটু বেশি করে আশ্বস্ত হতে পারত। আমি জানি না এর জবাব ওনারা কি দেবেন। শুনেছি ওনারা এখানে ওখানে গিয়েছেন। আমি জানি ওনারা কি জবাব দেবেন। সমস্ত রিলিফ পার্টি ক্যাডারদের হাতে তুলে দিয়েছেন, কাস্তে হাতুড়ি তারা পতাকার তলায় বিলি করা হয়েছে। প্রধানকে বলা হয়েছে আপনি লিস্ট করে দেবেন, সি পি এম ক্যাডারদের বেছে বেছে লিস্ট করে দেবেন বিলি করা হবে। এই কথা কেউ অস্বীকার করতে পারবেন? বাসন্তী কুল্তলীতে যে হাজার হাজার লোক ঘর বাড়ি ছেড়ে চলে গেল তাদের কাছে ত্রাণ কখন গিয়ে পৌচেছে? ৪৮ ঘন্টা বাদে অর্থাৎ দু-দিন বাদে সেখানে ত্রাণ পৌচেছে। তারপর আমি ডি এম-এর কাছে গিয়েছি যে চিড়ে গুড় পৌচেছে কিনা। বি ডি ও-র কাছে জানতে পারলাম নামে মাত্র পৌচেছে। একটা অঞ্চলে ৪ কেজি গুড়, ১৪ কেজি চিড়ে এবং কয়েকটি ত্রিপল। রিলিফের নামে প্রথমে সেখানে এই জিনিস গিয়েছিল। আমরা জানি প্রথমে এই গিয়েছিল এবং তারপর সেখানে আরম্ভ হল চূড়ান্ত দলবাজি। এই রিলিফ দেওয়ার জন্য কাদের সঙ্গে নেওয়া হল? বি ডি ও অফিসে যে সমস্ত কো-অর্ডিনেশন কমিটির মেম্বার আছে তাদের সঙ্গে নেওয়া হল।

[5-50—6-50 P.M. (including adjournment)]

বেছে বেছে কিছু লিস্ট করা হল প্রতিটি ব্লকে। যেখানে ৮০০, ৯০০, ১০০০ লোকের ঘর ভেঙেছে সেখানে লিস্ট তৈরি করা হল। পেল ক'জন? কোনও জায়গায় ৪০ জন, কোনও জায়গায় ৫০ জন। কেউ পেয়েছে ৫০ টাকা, কেউ পেয়েছে ৫০০ টাকা। লিস্ট নিয়ে দেখুন, বাসন্তীতে, সেখানকার ব্লকগুলোকে দেখুন। সেখানে আর এস পি, আপনাদেরই শরিক দল, তাঁরা অভিযোগ করেছেন যে, তাঁরা বঞ্চিত হয়েছেন। তাঁদের রিলিফ ঠিকমতো দেওয়া হয়নি। অস্বীকার করতে পারবেন? আমরা এটা করেছি। কারণ কি? কারণ যখন খরা হয়,

[*Expunged as ordered by the Chair]

বন্যা হয়, আপনারা এটা জানেন যে দুর্গত মানুষদের মধ্যে রিলিফ দিতে হয়, এতে মানুষের কিছু উপকার হয়। খরা হলে, বন্যা হলে আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে ৫ কোটি টাকার দরকার হলে চাইবেন ৫০ কোটি টাকা। কেন্দ্র টাকা দিচ্ছে কি দিচ্ছে না সেটা আসল ব্যাপার নয়, আসল ব্যাপারটা অন্য জায়গায়। যারা রিলিফ পাবার উপযুক্ত তাদের তা দেওয়া উচিত। এটা আমাদের কথা নয়, আমাদের বাঁদিকে যাঁরা বসে আছেন, আর এস পি দলের কথা। তাঁরা বঞ্চিত হয়েছেন। তাঁদের বিধায়করা, মন্ত্রীরা দুর্গত এলাকায় গিয়েছিলেন, তাঁরা বড় বড় করে এইসব বলেছেন। আমি নিজে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে গিয়েছিলাম। দুর্গত মানুষদের কাছে আমরা গিয়েছিলাম। এত কোটি টাকা যে ব্যয় করেছেন তার একটা হিসাব দেবেন। বাড়ির চাকর বাজার করে এসে কর্তার কাছে এসে হিসাব দেয়। আপনারা একটা হিসাব দেবেন। হিসাব না দিলে আপনারা টাকা পাবেন কি করে? হিসাব দিলে প্রতিটি পঞ্চায়েত এলাকার পার্টির অফিসগুলো হবে কি করে? আমরা সবই বুঝি। অতএব, দু'হাতে যদি রিলিফের টাকা দিয়ে তছরূপ করেন তাহলে টাকায় কুলোবেন কি করে? আপনার কন্ট্রোল কোথায়? Where is your control over the department. It is very unfortunate and perhaps you are not aware of it. আপনার ডিপার্টমেন্টের কোথায় কি আছে তা অপনার জানা নেই, নেহাত বি ডি ও, ডি এম-রা আছেন, সেইজন্যই ডিপার্টমেন্ট চালাচ্ছেন। রিলিফের ব্যাপারে পশ্চিমবাংলায় যে চরম দলবাজি, চরম রাজনীতি হয়, একথা প্রত্যেক মানুষই জানে। আমি এর প্রতিবাদ করে বলব, ত্রাণ নিয়ে যাঁরা দলবাজি করেন, তাঁদের বিধানসভায় বসার অধিকারই নেই। এই দপ্তরের যিনি মন্ত্রী তিনি মহিলা মন্ত্রী বলে আমি তাঁকে আক্রমণ করতে পারছি না, নাহলে করতাম। কঠোরভাবে, নিষ্ঠুরভাবে করতাম। তবে তিনি যেহেতু মহিলা, সেজন্য ক্ষমা সুন্দর দৃষ্টিতে দেখতে চাইছি। ওঁর পার্টি কাজের পার্টি, যা করেছেন তা আমি বলছি। 'চন্দ্র কমিটি অন এডুকেশন' যে সমস্ত স্কুল অ্যাফেক্টেড হয়েছিল, সাইক্লোনে অ্যাফেক্টেড হয়েছিল, সেই সমস্ত অ্যাফেক্টেড স্কুলগুলোর রিপেয়ারের জন্য যে রেকমেন্ডেশন করেছিল, তারমধ্যে কতগুলোকে রিপেয়ার করেছেন, সে সম্বন্ধে আপনার জবাবি ভাষণে আমাদের কাছে বলবেন। আমরা জানি, আজ পর্যন্ত এর কোনও হিসাব আপনার কাছে নেই। আপনি আজ পর্যন্ত কোনও হিসাব দিতে পারেননি। কারণ হিসাব দেবার মতো যে খাতের টাকা, সেই খাতে যদি ব্যয় না হয়, তাহলে তার হিসাব দেওয়া যায় না। সেই খাতের টাকা অপচয় করার চেষ্টা করেছেন। আমি জেল'এর ব্যাপারে একটা কথা বলতে চাই। 'রিফর্মস অব জেল'এর জন্য কয়েকটি কমিটি হয়েছিল, তার একটা রিপোর্ট আছে। জেল দেখতে অনারারি ভিজিটর্স আছেন, আমিও এক সময়ে ছিলাম। আমার একটা রিপোর্ট আছে। আমি সেই রিপোর্টে বলেছিলাম যে, দমদম সেন্ট্রাল জেল—দ্যাট ইজ এ হেভেন অব ফ্লাইজ অ্যান্ড মস্কোইটোস। আমি জানি না, সেখানে এখনও ঐ খেলা আছে কি না? তবে বাই দিস টাইম বলি, গেটের কাছে যখন কেউ যাওয়ার কথা থাকে তখন কয়েদীদের বলার ক্ষমতা থাকে না। যখন ভিজিটররা যান, তখন তাদের ভাল করে খাওয়া -দাওয়া হয়, অন্য সময়ে দেওয়া হয় না। সমস্ত কিছু অন্যেরা খেয়ে নেয়। এই ব্যাপারে আপনাকে ভিজিলেন্স রাখতে হবে। আপনি তরুণ মন্ত্রী, আপনার কাছে অনুরোধ, আপনি সেখানে একটা ভিজিলেন্স রাখবেন। কারণ জেলের খাবার অর্ধেক খায় কয়েদীরা, আর বাকি অর্ধেক খায় পাহারাদাররা, সুপারিনটেন্ডেরা, মস্তানবাহিনীর লোকেরা। সি পি এম-এর মস্তানবাহিনীর

যারা জেলে যায় তারা সবটা খেয়ে নেয়।

আমি জেলের কথা এই কারণে বলে রেখে দিলাম যে পরে আর বলার সুযোগ পাব না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে বলছি যে মাননীয় মন্ত্রী তাঁর জবাবি ভাষণে বলবেন যে কোন ব্লকে কত টাকা অ্যালোটমেন্ট করা হয়েছে ঘরের জন্যে এবং কতগুলি দরখাস্ত সেখান থেকে রেকমেন্ডেশন হয়ে এসেছিল তাঁর কাছে? আপনি ব্রেক আপ থেকে বলবেন এবং টোটাল ব্রেক আপ কতখানি বলবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রিলিফের ব্যাপারে দলবাজির কথা বললেন আমাদের দলের নেতা শ্রী সৌগত রায় মহাশয়। আপনি কি অরফ্যানেজগুলো দেখেছেন? হোমগুলিতে কি একবারও গেছেন? আমি একটা হোমের প্রেসিডেন্ট, সেই হোমে ২০০ জন মেয়ে আছে। সেখানে গিয়ে দেখেছি যে নিউট্রিয়াস ফুড যেগুলো দেওয়া হয় সেগুলো কি পরিমাণ মতো বরাদ্দ করা হয়? এগুলো আপনারা কি কোনওদিন ঘুরে দেখেছেন? সোশ্যাল ওয়েলফেয়ারের কতটুকু কাজ করতে পেরেছেন? কেবল কতগুলি মহিলা সমিতি করে রেখেছেন, তারা শুধু আন্দোলন করতে পারে এটাই দেখেছি। এর চেয়ে বেশি কিছু আর নেই। আমি আপনাকে বলব এই যে খরা, বন্যা চলছে প্রতি বছরে তারজন্য আপনি কি মাস্টার প্ল্যান করেছেন to meet the flood and to give relief. আজ পর্যন্ত এই ১১-১২ বছরে কোনও প্ল্যান আছে কিনা যে টু মিট দি রিলিফ এই ফ্লাড এবং সাইক্লোনের ক্ষেত্রে। এত বছরে কোনও মাস্টার প্ল্যান করতে পেরেছেন। আমি আরেকটা শুধু বলব আপনাকে প্রাইমারি স্কুল যে সমস্তগুলি আছে ফ্লাড অ্যাফেক্টেড এবং সাইক্লোন অ্যাফেক্টেড যেগুলো সেগুলোর উপরে বেশি করে জোর দিন। গ্রামবাংলায় যে সব প্রাইমারি স্কুল আছে সেগুলো সেকেন্ডারি স্কুলগুলোর চেয়ে বেশি অ্যাফেক্টেড। প্রাইমারি স্কুলগুলোর কন্ডিশন কোনও জায়গায় ভাল নয়। সব জায়গায় খারাপ হয়ে যাচ্ছে। গড়ে ওঠার থেকেই খারাপ অবস্থা। লাস্ট সাইক্লোনে প্রাইমারি স্কুলের প্রচুর ক্ষতি হয়েছে। প্রাইমারি স্কুলগুলো বড় করে দিন, কিছু না হলে অন্তত গ্রামবাংলার তাতে উপকার হবে। আজকে হাউসে আপনি বলুন যে সর্বদলীয় মেম্বারদের দিয়ে একটা করে কমিটি করা হবে প্রত্যেকটি বিধানসভা কেন্দ্রে এবং বিধানসভায় পর্যবেক্ষক কমিটি থাকবে। সেই কমিটিতে আর এস পি, ফরওয়ার্ড ব্লক শুধু থাকবে না। এই যে একদলীয় শাসন কায়েম হচ্ছে এটা বন্ধ করুন। সেই কমিটিতে কংগ্রেস, এস ইউ সি আই, ফরওয়ার্ড ব্লক, সি পি আই, আর এস পি সবাই থাকুক। আপনারা যেভাবে রিলিফ দিচ্ছেন তাতে দুর্গত মানুষদের কাজে লাগছে না। কেবল পার্টির লোকেদের রিলিফ পাইয়ে দিচ্ছেন। আজকে যদি স্কুল ভাঙে সেখানেও দেখা হয় ওটা কংগ্রেস পরিচালিত কিনা, কংগ্রেসের লোকের হলে কিছু পাবে না বা কংগ্রেসের বাড়ি ভেঙে গেলে কোনও অগ্রাধিকার পাবে না। সুতরাং এ ক্ষেত্রে হাউস থেকে একটা কমিটি করা দরকার। এই কয়েকটি কথা বলে আপনার বাজেট বরাদ্দকে নিশ্চয় বিরোধিতা করবই, না করলে পশ্চিমবঙ্গ জনসাধারণের কাছে বিশ্বাসঘাতকতা করা হবে। যেভাবে দলবাজি করে এবং চুরি করে যাচ্ছেন এবং আপনার ডিপার্টমেন্টে যেভাবে দুর্নীতির আখড়া হয়েছে তাতে কোনওভাবেই সমর্থন করা যায় না। চরম দুর্নীতি, চরম জালিয়াতি হচ্ছে এই দপ্তরের। সুতরাং আমার মনে হয় কোনওভাবেই আপনার এই বাজেট বরাদ্দকে সমর্থন করা যায় না এবং আমার মনে হয় আপনাকে এই বাজেটের টাকাই দেওয়া উচিত নয়। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** *এখন বিরতি ৬টা থেকে ৬-২০ মিনিট অবধি, আবার মিলিত হব ৬-৩০ মিনিটে।*

*[6-30—6-40 P.M.]*

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ত্রাণ কল্যাণ বিভাগের ত্রাণ শাখার রাষ্ট্রমন্ত্রী এবং কল্যাণ শাখার ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন তাকে সমর্থন জানিয়ে আমি বক্তব্য রাখছি। আমাদের বিভাগীয় মন্ত্রীর আনীত দাবিটাকে নস্যাৎ করে দেবার জন্য মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা দীর্ঘ সময় ধরে যে ভাষণ দিয়েছেন তাদের সেই ভাষণের মধ্যে কোনও গঠনমূলক কথা আমরা দেখতে পাইনি, শুনতে পাইনি। বিরোধিতার জন্যই তারা বিরোধিতা করে গিয়েছেন। আমরা জানি কংগ্রেস সরকারের ত্রাণ দপ্তর সম্পর্কে কেউ কোনওদিন নাম জানত কিনা সন্দেহ। আমরা তো দেখেছি ত্রাণের ব্যাপারে—সেই সময় বন্যা, খরা টুকিটাকি যে হয়নি, তা নয়। বামফ্রন্টের আমলে যা হয়েছে তা তুলনাহীন। আমরা ৭৮ সাল থেকে দেখে আসছি, বিগত বছরেও আমরা দেখেছি, '৮৭-র বন্যার পরেতে উত্তরবঙ্গে '৮৮-র আগস্ট, সেপ্টেম্বরে প্রচণ্ড বন্যা হয় এবং সেই বন্যায় দারুণ অবস্থার সৃষ্টি হয়। এ ছাড়া নদীগুলি ভরাট হয়ে গিয়েছে, ফলে বৃষ্টি হলে পাশের দেশগুলিতে নেপাল, সিকিম, ভুটান ও বাংলাদেশের নদীগুলি যখন জল টানতে পারে না, ভেসে যায়। তখন সেখানে আমাদের ত্রাণ কাজে বিভিন্ন প্রতিষ্ঠানগুলির মাধ্যমে করা হয়েছে? সেইগুলিকে তার জন্য অন্যভাবে দেখছেন। বিশেষ করে এখানে পঞ্চায়েতি প্রথার মাধ্যমে করা হয়েছে এবং অন্যান্য সংস্থাগুলির মাধ্যমেও করা হয়েছে; সেইগুলিকে তারা আজকে অন্যভাবে দেখছেন। এখানে আমরা ত্রাণের ক্ষেত্রে যেগুলি দেখি বন্যা, খরা এবং সামুদ্রিক ঝড়ে, এ ছাড়াও ভূমিকম্পের ব্যাপারও এসেছে—দার্জিলিঙে প্রচণ্ড ক্ষতি হয়েছে, এই সময়ে এখান থেকে ত্রাণের কাজে সাহায্য করা হয়েছে। পার্শ্ববর্তী রাজ্য আসাম থেকে যখন রিফিউজিরা এখানে আসছে তখন তারা ত্রাণের মুখাপেক্ষী হয়ে আছেন। '৭৯-৮০তে আসাম থেকে রিফিউজিরা আলিপুরদুয়ার এবং কুচবিহার ও শিলিগুড়িতে তারা এসে বাস করছেন। বাংলাদেশ থেকেও অনেক রিফিউজি এখানে আসছে। বি এস এফ তারা এই ব্যাপারে সঠিকভাবে দায়িত্ব পালন করছেন না বলে আমাদের কাছে খবর আছে। অন্যান্য বছরের তলনায় সমাজ কল্যাণ শাখা বিগত কয়েক বছরের তুলনায় অনেক বেশি কাজ করছে লোকে, শান্তিতে বাস করছে। আপনারা জানেন শিশু কল্যাণ, নারী কল্যাণ, প্রতিবন্ধীদের স্বার্থ আজকে রক্ষিত হয়েছে। এর আগে আমাদের এখানে এই জিনিস হয়নি। এছাড়া ন্যাচারাল ক্যালামিটিস হলে রাজ্য সরকারের যে নজর দেওয়া দরকার, সেটা তারা দেয় আপনারা সকলেই জানেন। এই ব্যাপারে কেন্দ্রীয় সমীক্ষার একটি দল আমাদের এখানে আসেন তারা দেখেন, তাদের কাছে আমরা যে দাবি-দাওয়াগুলি রাখি—সেই ব্যাপারে তাদের যে সাহায্য সেটা আমাদের লজ্জা দেয়, সেটার কোনও তুলনাই আসে না, এটা আপনারা দেখেছেন।

যেমন ধরুন যে ক্ষতি হয়ে গেছে তারজন্য আমাদের ব্যয় হবে ১২৫ কোটি ১৬ লক্ষ ৭৭৬ হাজার টাকা, এটা আমরা দাবি করেছিলাম কেন্দ্রের কাছে, কিন্তু তাঁরা ৫ কোটি ৮৬ লক্ষ ৬১ হাজার টাকা মাত্র দিয়েছেন। এই হচ্ছে পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকারের

বিমাতৃসুলভ আচরণ। পশ্চিমবঙ্গ যাতে বিধ্বস্ত হয় তার প্রচেষ্টা সর্বদাই তাঁরা করে চলেছেন, গঠনমূলক ব্যাপারে দেখা যাচ্ছে আপনাদের শুধু অসহযোগিতা। ভারতবর্ষের প্রধানমন্ত্রী, কংগ্রেসের প্রধানমন্ত্রী পশ্চিমবাংলায় যে পঞ্চায়েতকে আপনারা নিন্দা করছেন তার প্রশংসা করছেন। তিনি দক্ষিণ ভারতে গিয়ে বলেছেন ভারতবর্ষে অকংগ্রেসি শাসিত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গে যে পঞ্চায়েত ব্যবস্থা চলছে সেটাই চালানো হোক। এই কথা শোনার পর আপনাদের মুখ শুকিয়ে গেছে। কাগজে এই ব্যাপারটা বেরিয়েছে। এছাড়া এই বছরে আমার এখানে প্রচণ্ড খরা শুরু হয়ে গেছে। আপনারা জানেন ইতিমধ্যে আমাদের উত্তরবঙ্গের ৩টি জেলা এবং এদিকে পুরুলিয়া, বাঁকুড়া, বর্ধমান, বীরভূম যেগুলির নাম এর আগে বলা হয়নি সেগুলিও খরার মধ্যে অন্তর্ভুক্ত হয়ে যাচ্ছে জলের স্তর অনেক নিচে নেমে গেছে, বোরো ধানের ক্ষতি হচ্ছে। এই অবস্থায় কেন্দ্রের যে দায়িত্ব রয়েছে সাহায্য করার সেই ব্যাপারে কোনও কিছু নেই। এই প্রসঙ্গে আমার কিছু বলার আছে। বিগত বন্যাতে বা তার আগের বছর বন্যাতে আমরা যেটা দেখেছি কংগ্রেসের শাসনকালে পশ্চিমবঙ্গে যে সংস্কারমূলক কাজ করার দরকার ছিল প্রাকৃতিক বিপর্যয়ের হাত থেকে বাঁচবার জন্য সেই সম্বন্ধে সঠিক পরিকল্পনা গ্রহণ করা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ আগামী বছরগুলিতে যাতে এই বন্যাকে ঠেকাতে পারি সেটা দেখতে হবে। আবার নতুন করে নদী ভাঙ্গন হচ্ছে, রূপানারায়ণ নদীর বাঁধ ভেঙে গেছে, তাতে সাধারণ লোক উদ্বাস্তু হচ্ছে; গঙ্গার ভাঙ্গনে লোক উদ্বাস্তু হচ্ছে, তাদের ত্রাণ এবং পুনর্বাসনের ব্যাপারে দেখতে হবে। এই ভাঙ্গনে হাজার হাজার হেক্টর জমি নদী গর্ভে বিলীন হয়ে যাচ্ছে। উত্তরবঙ্গের যেসমস্ত নদীগুলি পলি পড়ে মজে গেছে সেগুলি সংস্কার করে তাদের নাব্যতা ফিরিয়ে নিয়ে আসতে হবে এবং জল নিকাশি ব্যবস্থার জন্য আমাদের একটা প্রস্তাব নিতে হবে। মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন যাতে বন্যার হাত থেকে রক্ষা পেতে পারি তার ব্যবস্থা করবেন এই আশা রেখে বাজেটকে সমর্থন করে বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-40—6-50 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয়া মন্ত্রী শ্রীমতী ছায়া বেরা ত্রাণ, পুনর্বাসন, প্রাকৃতিক দুর্যোগ, বন্যা, খরা ইত্যাদির জন্য একটি ব্যয়-বরাদ্দ এনেছেন এবং মাননীয় মন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরি সমাজকল্যাণ, বৃদ্ধ, বৃদ্ধা এবং অক্ষমদের সাহায্যের জন্য আর একটি ব্যয়-বরাদ্দ এনেছেন। আমি এই ২টি দাবিকেই সমর্থন করি এবং কাট মোশন যদি কিছু থাকে তার বিরোধিতা করছি। কংগ্রেস ভাইদের যে সমস্ত বক্তব্য এখানে রেখেছেন সেটা তাঁদের চিরাচরিত যে অভ্যাস তার বশবর্তী হয়েই রেখেছেন। ওঁরা সব জিনিসেই দেখেন আমাদের কাজকর্মের কোনও ব্যবস্থা নেই; আমরা কিছু করতে পারছি না, টাকা-পয়সা খরচ করতে পারছি না, ওঁরা হাত ভর্তি করে যে টাকা আমাদের দিচ্ছে আমরা বস্তা বন্দি করে সেই টাকা ফেরৎ দিচ্ছি গুছিয়েগাছিয়ে এই সমস্ত কথাগুলি হাউসে বললেন। গত আগস্ট মাসে যে সর্বনাশা বন্যা হয়েছিল তাতে উত্তরবঙ্গের ৫টি এবং দক্ষিণবঙ্গের ৩টি জেলায় খুব ক্ষতি হয়েছে। কেন্দ্রীয় সরকারের একটা নিয়ম আছে বন্যা, ঝড়, প্রাকৃতিক দুর্যোগ, ভূমিকম্প প্রভৃতি হলে ক্ষয়-ক্ষতি কতটা হয়েছে এবং আমরা এই সমস্ত দুর্গত মানুষদের দাবি নিয়ে কি রকম আন্দোলন করছি সেটা দেখবার জন্য দিল্লি থেকে একসঙ্গে

পর্যবেক্ষক আসেন। গত বন্যায় মুর্শিদাবাদ, বীরভূম, উত্তরবঙ্গ, দার্জিলিং, কুচবিহার, জলপাইগুড়ি, পশ্চিমদিনাজপুর এবং মালদহ এলাকায় কি রকম ক্ষতি হয়েছে সেটা দেখতে পর্যবেক্ষক এলেন এবং বিভিন্ন জায়গা ঘুরে যাবার সময় একটা বস্তা শিলমোহর করে আমাদের বললেন, এই বস্তাতে এত টাকা রইল। আশ্চর্যের বিষয়, বস্তা খুলে দেখলাম তাতে একটাও টাকা নেই। এই হল কেন্দ্রের পর্যবেক্ষক পাঠাবার ফল। আমরা এই ব্যাপারে যে টাকা চেয়েছিলাম ক্ষয়ক্ষতি তার চেয়ে অনেক বেশি হয়েছে। ৫৩ জন লোক মারা গেছে, ৩৪.২৯ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়েছে, ৩.৩২৯৫৬ হেক্টর জমির ফসল নষ্ট হয়েছে। টাকার দিক থেকে বলতে গেলে প্রায় ৬ হাজার লক্ষ টাকার ক্ষতি হয়েছে। কিন্তু এঁরা সেখানে পাঠালেন মাত্র ২ কোটির মতো। বন্যা, ঘুর্ণিঝড়, ভূমিকম্প হলে আমরা আপ্রাণ চেষ্টা করি সাহায্য করতে—আর ওঁরা আমাদের প্রতিটি কাজকর্মের নিন্দা করেন। আমরা হচ্ছি কেন্দ্রীয় সরকারের তহশীলদার। সমস্ত কিছু তহশীল করে তহশীলদারের নেতা মাননীয় মুখ্যমন্ত্রী সেটা কেন্দ্রে পাঠাতে বাধ্য এবং দৈব দুর্বিপাক হলে তাঁকে বলতে হবে এখানে আসুন, পর্যবেক্ষণ করুন, আমাদের দিন—এই হল অবস্থা। আগে রেলওয়ে কোড বলে কিছু ছিল না।

স্টেশনে যিনি মাস্টার থাকতেন সেই স্টেশন মাস্টার তিনি সব জানতেন না। এক সময় প্ল্যাট ফর্মে একটা বাঘ এসেছে। অন্যান্য গাড়ি কি করে ছাড়বে? টিকিট দিতে হবে, টাকা পয়সা আদায় করতে হবে। বাঘ এসে পড়েছে, এটা তো তার জানা ছিল না। বোর্ডে কোথাও লেখা নেই। সুতরাং ওয়ার করলেন। টাইগার ইন দি প্ল্যাটফর্ম, ওয়ার ইনস্ট্রাকশনস। আমাদেরও তাই অবস্থা হয়েছে। আমাদের কোনও কিছু করার ক্ষমতা নেই। অথচ গাল খাবার ক্ষমতা আমাদের উপর প্রদর্শন করছেন। ত্রাণ দপ্তরের পক্ষ থেকে অনেক কাজ করা হয়েছে। বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বন্যা এবং প্রাকৃতিক দুর্যোগে গৃহহীনদের জন্য গৃহ নির্মাণ বাবদ ১ লক্ষ টাকা এবং অন্যান্য খাতে ৩০০ হাজার টাকা দেওয়া হয়েছে। ২৯শে নভেম্বরের ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের জন্য বামফ্রন্ট সরকার টাকা খরচ করেছেন। ওরা বলেছেন আমাদের এখানে ফটো তোলা হচ্ছে। বিশ্বনাথবাবু, ছায়া বেরা মহোদয়া তুলেছেন। ওরা যখন উত্তর ভারতের বিভিন্ন জায়গায় যান তখন কি ওদের মুখ ঢেকে রেখে ফোটো তোলা হয়? কাজেই আপনার মতো পণ্ডিত, শিক্ষিত লোকের পক্ষে নিন্দা করে কথা বলার কোনও মানে হয়? আমি প্রবীণ লোক, অনেক দিন থেকে এই সভায় আছি। যাই হোক আপনার পক্ষে এইগুলি বলা উচিত নয়, অন্য কেউ বললে শুনতে ভাল লাগে। আমি অনেক দিন ধরে এখানে যাতায়াত করছি। কাজেই এই সমস্ত কথা চিন্তা করে বলবেন। এইগুলিতে আপনার চাকরি যাবে না। আপনি ঠিকমতো করে তেল জল দিয়ে দেবেন, নমিনেশন ঠিক দিয়ে দেবে। কাজেই এইগুলি বুঝে বলা উচিত ছিল। তারপর সমাজকল্যাণ দপ্তর সম্পর্কে বললেন নারী হরণ করে নিয়ে চলে যায়। মেয়ে-ছেলে সেখানে রাখা চলে না। ব্যক্তিগত হাত থেকে এই সমস্ত দপ্তর তুলে নিয়ে রামকৃষ্ণ মিশনের হাতে দিলে ভাল হয় এবং সেখানে অত্যন্ত সুন্দরভাবে কাজ হয়। স্যার, বামফ্রন্ট সরকার কি রামকৃষ্ণ মিশন? তাহলে তো সমস্ত দপ্তরই কৃষি দপ্তর, খাদ্য দপ্তর, শিক্ষা দপ্তর ইত্যাদি রামকৃষ্ণ মিশনের হাতে তুলে দিতে হয়। এই সমস্ত দপ্তরের মন্ত্রী রাখার কোনও প্রয়োজন নেই এবং আপনাদের পরিকল্পনামতো, বিচার বিশ্লেষণ মতো এই সমস্ত দপ্তরের কর্মচারিদের রামকৃষ্ণ মিশন রাখবেন। কাজেই এইসব কথা

বলেন কিসের জন্য কাজেই প্রবীণ বিধায়ক হিসাবে আমি এইটুকু বলতে পারি যে, আমাদের সীমিত ক্ষমতার মধ্যে ত্রাণ দপ্তরের অনেক কাজ হয়েছে। তার জন্য আমাদের কুর্নিশ করা আপনাদের উচিত ছিল। সেইজন্য আমি আপনাদের অনুরোধ করব যে, আপনারা আপনাদের সমস্ত সমালোচনা উইথড্র করে নিন। রামপুরহাটে রামকৃষ্ণ মিশনের একটি শিশু কল্যাণ শাখা আছে। আমি তার সদস্য আছি। সেখানে পড়ানো হয় না। সেখানে চাষে খাটতে নিয়ে যায় মাস্টাররা। এইসব কথা বলা চলে না। আমি অনেকদিন থেকে আসছি, আর হয়ত নমিনেশন নাও নিতে পারি। কেবল আজেবাজে কথা বলে বামফ্রন্টের নিন্দা করছেন। তাই আপনাদের নিন্দা করে ব্যয়-বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[6-50—7-00 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় শ্রীমতী ছায়া বেরা এবং শ্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় তাঁদের দপ্তরের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, এই বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমার ছাত্রাবস্থার একটি কথা মনে পড়ছে। সেই সময় কৌতুহলবশত বিধানসভার গ্যালারিতে বসে যখন বিধানসভার অধিবেশন দেখতাম তখন দেখেছি বিশেষ করে খাদ্য ও ত্রাণ দপ্তরের বাজেটের বিতর্ক যখন হত তখন বিধানসভার ভেতরে যেমন উত্তেজনায় ভরা থাকত বাইরে তেমনি কলকাতা শহরে হাজার হাজার বুভুক্ষু মানুষের মিছিলে শহর উদ্বেল হয়ে থাকত। পশ্চিমবঙ্গে বামফ্রন্টের ১২ বছরের রাজত্বে কিন্তু সেই অবস্থা আর হচ্ছে না। স্যার, কংগ্রেসিরা যদি এই বাজেটগুলিকে খুব গুরুত্বপূর্ণ বলে মনে করতেন তাহলে অনেকেই আজ উপস্থিত থাকতেন, কিন্তু ঐ বেঞ্চের অবস্থা তা নয়। ওঁদের বেশিরভাগ সদস্যই আজ অনুপস্থিত। সুপ্রিয় বসু, তিনি ওকালতি করেন, কোর্টে লোক হয় না সেইজন্য এখানে বসে আছেন। ক্রীড়াপ্রেমী অম্বিকাবাবু খেলা নেই বলে এখানে বসে আছেন, খেলা থাকলে এখানে থাকতেন না। অমর ব্যানার্জির বাড়ি অনেক দূরে এবং উনি খুব নিস্পৃহ, সেজন্য বসে আছেন। উনি বসে আছেন কারণ উনি জানেন আগামীদিনে কি হতে যাচ্ছে। এবারে অনেক টালমাটালে এসে গিয়েছেন। আর সৌগতবাবু বিধানসভাটা খুব মনোযোগ দিয়ে করছেন, সেজন্য বসে আছেন। এখানে সৌগতবাবু বলেছেন যে, সেবামূলক প্রতিষ্ঠানগুলি কংগ্রেস পরিচালনা করে। কেমন পরিচালনা করে তার একটা উদাহরণ দিচ্ছি। অলকেন্দু বোধ নিকেতন, সেখানের যিনি পরিচালক, তিনি ওঁদের প্রতিনিধি ছিলেন বিধানসভার নির্বাচনে শ্যামল চক্রবর্তী মহাশয়ের বিরুদ্ধে। ঐ প্রতিষ্ঠানকে ২০ বছর ধরে টাকা দেওয়া হয়েছে। বছর বছর যা দেওয়া হয়েছে তা তিনি তছরূপ করেছেন এবং সেটা প্রমাণ হয়ে গিয়েছে। একটা ঘড়ি ৫ বার করে কিনেছেন। এইসব লোকদের দিয়ে ওঁরা প্রতিষ্ঠান পরিচালনা করেন। বার বার তাদের টাকা দেওয়া হয়েছে, সেটা মন্ত্রী মহাশয় বন্ধ করেছেন সেজন্য তাঁকে সাধুবাদ জানাচ্ছি। এর পর আমি অঙ্গনওয়াড়ি কর্মসূচির কথায় আসি। যদিও এগুলি কেন্দ্র, রাজ্য উভয়ের অর্থে পরিচালিত হয় তবুও এগুলি ওঁদের সময় কিভাবে পরিচালনা করা হত এবং এখন কিভাবে পরিচালিত হয় তার একটু বিচার বিশ্লেষণ করা দরকার। যা ওঁদের সময় হত না তা এখন হচ্ছে অর্থাৎ এখন এগুলির মাধ্যমে গ্রামের পশ্চাৎপদ দরিদ্র মানুষরা উপকৃত হচ্ছেন। তা ছাড়া এ ক্ষেত্রে একটা অত্যন্ত ইতিবাচক দৃষ্টিভঙ্গি মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করেছেন।

নানান কারণে যে সমস্ত দুস্থ মহিলা হোমগুলিতে থাকেন বা সমাজ থেকে বিতাড়িত তাদের এই সমস্ত অঙ্গনওয়াড়ি কেন্দ্রগুলিতে চাকরি দেওয়া হচ্ছে। তা ছাড়া মাননীয় মন্ত্রী মহাশয় একটা প্রচেষ্টা নিয়ে পাত্র যোগাড় করে অনেক মেয়ের বিয়েও দিয়েছেন এবং সেইভাবে তাদের সমাজজীবনে পুনর্বাসিত করেছেন। এই দৃষ্টিভঙ্গিটা কিন্তু কংগ্রেস আমলে ছিল না। এবারে স্যার, আমি ত্রাণ দপ্তরের ব্যাপারে কয়েকটি কথা বলব। আপনি জানেন স্যার, বামফ্রন্টের এই ১২ বছরের শাসনকালে কখনও খরা, কখনও বন্যা এবং কখনও বা অন্য আনুসঙ্গিক বিপর্যয় লেগেই আছে। তাছাড়া ওড়িষ্যা থেকে, বার্মা থেকে, বাংলাদেশ থেকেও শরণার্থীরা চলে আসছে।

আসাম থেকে এসে তারা স্থায়ীভাবে বসবাস করছে। এদের সম্পর্কে সম্পূর্ণ দায়দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, এটা তারা অস্বীকার করতে পারেন না। কিন্তু তার জন্য কোনও অর্থ বরাদ্দ করা হয় না। রাজ্য সরকারকে এদের ভরণ-পোষণের ব্যবস্থা করতে হবে। প্রতিনিয়ত এইভাবে লোক চলে আসছে। দেশ ভাগ হওয়ার পরে বাংলাদেশ থেকে উদ্বাস্তু যারা আসছে, ঐ আসাম থেকে যারা চলে আসছে তারা এখানে বসবাস করছে। আমাদের রাজ্য সরকার কাউকে কি ফিরিয়ে দিয়েছে? রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে তাদের স্থায়ীভাবে ক্যাম্প পরিচালনা করছে। প্রতি বছর বিধ্বস্ত বন্যার কবলে মানুষ পড়ছে। ওদের আমলে হলে মানুষকে হা অন্ন, হা অন্ন করতে হত। ওদের আমলে বন্যায় মানুষ যখন খাদ্যাভাবের মধ্যে পড়েছে তখন তারা শহর মুখী হয়েছে, কলকাতার দিকে চলে এসেছে ভিক্ষার ঝুলি নিয়ে। ওদের ইতিহাস হচ্ছে দুর্ভিক্ষের ইতিহাস। বামফ্রন্ট সরকার ১২ বছর এই দুর্ভিক্ষকে প্রতিরোধ করতে পেরেছে। এখন মানুষ আর কলকাতা মুখী হয় না, শহরমুখী হয় না। বামফ্রন্ট সরকারের যারা কর্মী পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে অত্যন্ত তৎপরতার সঙ্গে তারা এর প্রতিরোধ করার ব্যবস্থা করেন। এর জন্য কেন্দ্র কখনও সাহায্য দেয় না। আমরা দেখেছি যে ওরা যখন আসে তখন সদলবলে আসেন। কেন্দ্রীয় কৃষি মন্ত্রী এখানে এলেন এবং তিনি মালদায় না কোথায় গেলেন। তারপরে রাজভবনে এসে ঢুকলেন এবং সেখানে চর্ব চোষ্য লেহ্য পেয় করে খানাপিনা করলেন। আর আমাদের যে প্রাপ্য, কোনও দয়া-দাক্ষিণ্য নয়, রাজ্যের যা প্রাপ্য সেই টাকার যে দাবি, যা সঙ্গতভাবে দাবি করা হয়েছে সেটাও তারা দেবেন না। এখানে এসে খুব সাড়ম্বর করে তারা দেখেন কিন্তু সাহায্যের সময়ে কোনও সাহায্য করেন না। আপনারাও তো এই রাজ্যের মানুষ। আপনারা যখন এই রাজ্যের মানুষ যখন বন্যাপীড়িত হয়, খরায় পীড়িত হয় তখন তাদের জন্য আপনারা বলতে পারেন না? আমরা দিল্লিতে অনেকবার ডেলিগেশনে গেছি। আপনাদের নেতা গনিখান চৌধুরিকে বলতে শুনেছি অন্য রাজ্যের ক্ষেত্রে সরকার এবং বিরোধী পক্ষ একসঙ্গে লড়াই করার জন্য। তামিলনাড়ু কেরালা থেকে আরম্ভ করে কংগ্রেস শাসিত, অকংগ্রেস শাসিত সমস্ত রাজ্যের শাসকপক্ষ এবং বিরোধী পক্ষ তারা একসঙ্গে দাবি আদায় করার জন্য লড়াই করছেন। আর আপনারা এমনই বশংবদ, এমনই মেরুদণ্ডহীন সরিসৃপ, এমনই নপুংশক, ক্লীব যে এই রাজ্যের হয়ে কথা বলতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এদের স্তাবকতা দেখে আমার একটা ছত্র মনে পড়ছে—"প্রভুর পদে দোদুল বটে সুহাহ কলেবর" প্রভু যদি প্রশংসা করেন তাহলে এরা একেবারে নিত্যানন্দ হয়ে যান। এই হচ্ছে কংগ্রেস—এখন তো আর অতীতের কংগ্রেস নেই। এখন তো আর বিধানচন্দ্র

রায় নেই, এখন এসেছেন সৌগত রায়। এটাই আমাদের দুর্ভাগ্য। যাই হোক, আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ত্রাণ এবং কল্যাণ বিভাগের ত্রাণ শাখার ভারপ্রাপ্ত মন্ত্রী রাষ্ট্র মন্ত্রী যে বাজেট পেশ করেছেন এবং কল্যাণ শাখার ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, দুটি বাজেটকেই আমি সমর্থন করছি। আমি এই বাজেটকে সমর্থন করে বলব যে, এই বাজেটের জন্য টাকার যে অঙ্কটা রেখেছেন সেটা খুবই কম, এই টাকায় চলবে না। কারণ আমাদের দৈনন্দিন জীবনে বন্যা, খরা এবং ভূমিকম্প এগুলি কংগ্রেস আমলে দীর্ঘদিন কেন্দ্রীয় সরকারের পরিকল্পনাহীন মোকাবিলা করার অযোগ্যতা এবং রাজ্য সরকার হিসাবে কংগ্রেস দীর্ঘদিন এখানে ছিল, তাদের এগুলি মোকাবিলা করার অযোগ্যতা ফলে এই সমস্ত দায়-দায়িত্বের চাপ আমাদের ঘাড়ে এসে পড়েছে।

[7-00—7-10 P.M.]

এবং এই দায়দায়িত্ব চেপে বসেছে তখনই। এখন বন্যাত্র মানুষকে সাহায্য করতে হবে। এবং ভয়াবহ খরা যখন চলছে তখন সাহায্য করতে হবে, ভূমিকম্প, ঘূর্ণিঝড়-এ সাহায্য করতে হবে। আমাদের তীক্ত অভিজ্ঞতা হচ্ছে, কেন্দ্রীয় সরকার তার সমীক্ষক দল পাঠান, তার এলাকায় আসেন, দেখেন ঘোরেন এবং প্রতিশ্রুতি দেন কিন্তু ফিরে গিয়ে তারা এক পয়সাও পাঠান না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের জনগণের পাশে দাঁড়ান এবং সেইজন্যই আমরা দেখেছি বামফ্রন্ট সরকার বন্যার সময় ক্ষুদ্র সাহায্য নিয়ে মানুষের কাছে গেছে। এইজন্য এই সরকারকে ধন্যবাদ জানানো উচিত অথচ আমাদের বিরোধী সদস্যারা পঞ্চায়েত সম্পর্কে যে দুর্নীতির অভিযোগ করেছেন তা অমূলক। আমি যে এলাকা থেকে নির্বাচিত সেই পঞ্চায়েত কংগ্রেসিদের দখলে সেখানে তাদের দুর্নীতি যা দেখেছি, বন্যার সময় রিলিফের টাকা নিয়ে তারা ছিনিমিনি খেলেছে। এবং খরাতে টিউবওয়েল বসানোর জায়গা নিয়ে নিজেদের মধ্যে ঝগড়াঝাটি করছে আর খরাগ্রস্ত মানুষ জল জল বলে চিৎকার করছে। সুতরাং এইসব কংগ্রেসি পঞ্চায়েতগুলোর কাজকর্ম তদারক করার জন্য একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন সমন্বয় কমিটি করা দরকার। যারা মানুষের এই অসহায়তার সুযোগ নিয়ে, অসহায় মানুষগুলোর জীবন নিয়ে ছিনিমিনি খেলে, এর তদন্ত করা দরকার। কেন্দ্রীয় সরকার ত্রাণ খাতে তারা এক পয়সাও দেবেন না, এই বিষয়টা বুঝে ত্রাণ মন্ত্রী অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলুন, এই যে ব্যাপক খরার সৃষ্টি হয়েছে, জনজীবন আজকে বিপর্যস্ত হয়ে পড়েছে, এই বামফ্রন্ট সরকারের সীমিত ক্ষমতার মধ্যেও তাদের যাতে প্রভূত সাহায্য করা যায় সেই চেষ্টা করুন। সমাজকল্যাণ মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় যে বাজেট পেশ করেছেন তাঁর দায়িত্ব আরও অসীম। সমাজের দরিদ্রতম, দুর্বলতম মানুষ-এর বিশেষ করে নারী, শিশু, প্রতিবন্ধী, বৃদ্ধদের স্বার্থরক্ষার জন্য, কল্যাণ, পুনর্বাসন, সামাজিক সুরক্ষার দায়িত্ব ও পরিচালনার ভার তাঁর আছে। আমাদের দেশে যেখানে শতকরা ৫০ ভাগ মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করে সেখানে যারা নিজেরা খেতে পায় না তাদের শিশুদের মানুষ করার মতো ক্ষমতা নেই, সেইজন্য সুসংহত শিশু বিকাশ প্রকল্পের কাজ সুদূর গ্রাম পর্যন্ত বিস্তারিত হওয়া বিশেষ প্রয়োজন। অঙ্গনাদি কেন্দ্রগুলো ব্যাপকভাবে খোলা দরকার। এই যে বার্ধক্য ভাতা, বিধবা

ভাতা, অক্ষম ভাতা দেওয়া হয় তা অত্যন্ত সামান্য সংখ্যক লোককে দেওয়া হয়। এই ভাতাগুলো যাতে প্রত্যেকে পায় তার জন্য ব্যবস্থা হওয়া প্রয়োজন। এই ভাতার জন্য অসহায় মানুষগুলো দিনের পর দিন দুয়ারে দুয়ারে ঘুরছে কিন্তু তারা পাচ্ছে না অসহায়ভাবে ফিরে আসছে। আপনারা চেষ্টা করবেন অসহায় সম্বলহীন শিশু, বৃদ্ধ, বিধবা তাদের আশ্রয় দেবার জন্য একটা আবাসন প্রকল্প প্রতিটি ব্লকে চালু করতে। যদিও আপনাদের টাকা কম, তবুও আমি আশা করব আপনারা এই বিষয়ে চেষ্টা করবেন, এই বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুফল মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ত্রাণ এবং জনকল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং কাট মোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি বলতে চাই এই রাজ্যের দাবি কেন্দ্রীয় সরকার না মানলেও ১৯৮৮-৮৯ আর্থিক বছরে ভয়াবহ বন্যা, ভূমিকম্প, ঘূর্ণিঝড় হয়েছে, বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দুর্গত মানুষের পাশে দাঁড়িয়েছে।

বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে সীমিত আর্থিক ক্ষমতা নিয়েও সব সময় দুর্গত মানুষদের পাশে দাঁড়াচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি বিগত ১২ বছর ধরে বার বার পশ্চিমবঙ্গে ভয়াবহ বন্যা, ঘূর্ণিঝড়, খরা হচ্ছে, কিন্তু বামফ্রন্ট সরকার প্রতিবারই তা মোকাবিলা করছেন। সাথে সাথে ক্ষেতমজুরদের কাজের ব্যবস্থা করে দিচ্ছেন। দুর্গত মানুষের জন্য রিলিফের ব্যবস্থা করছেন। দুর্গত মানুষদের ক্রমাগত সাহায্য করা হচ্ছে। অতীতে যা কখনই হয়নি। এমন কি অসুস্থ, দুস্থ মানুষদের জন্য চিকিৎসার ব্যবস্থা করা হচ্ছে এবং আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। আমাদের দরিদ্র আদিবাসী মানুষদের মধ্যে টি বি রোগ খুব বেশি হয়। আজকে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে তাদের চিকিৎসার ক্ষেত্রেও সাহায্য করা হচ্ছে। অতীতে আদিবাসী ক্ষেতমজুরদের জন্য কোনওরকম মজুরি নির্দিষ্ট ছিল না। আজকে বামফ্রন্টের পক্ষ থেকে তাদের মজুরির রেট ধার্য করে দেওয়া হয়েছে। ফলে আজকে আমাদের দরিদ্র জনসাধারণ, মেহনতি মানুষরা অতীতের মতো খুব বেশি কষ্ট ভোগ করছে না। বামফ্রন্ট সরকারের জন্যই এটা সম্ভব হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত আগস্ট-সেপ্টেম্বর মাসে উত্তরবঙ্গের চারটি জেলাসহ গোটা পশ্চিমবঙ্গের ৭টি জেলা বন্যার কবলে পড়েছিল। তার মধ্যে আমার নির্বাচনী এলাকা মালদহ জেলার গাজলও ছিল। সেই ভয়াবহ বন্যায় গোটা পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের ৮৮৫টি ব্লক, শহরাঞ্চলের ৩৪টি পৌরসভার ৩৪ লক্ষরও বেশি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিল। তবুও সেই ভয়াবহ বন্যাকে আমাদের বামফ্রন্ট সরকার শক্ত হাতে মোকাবিলা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বামফ্রন্ট সরকার সব সময় রাজ্যের সাধারণ মানুষদের উপকার করে চলেছেন। এই ক'টি কথা বলে এই ব্যয়-বরাদ্দের দাবিকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিশেষ করে আমার দপ্তরের ৪৪ নং ব্যয়-বরাদ্দের যে দাবি এই সভাকক্ষে উত্থাপিত হয়েছে এবং যা নিয়ে এখানে মাননীয় সদস্যগণ আলোচনা করলেন, সেই ব্যয়-বরাদ্দের প্রতি সকল সদস্যের সমর্থন ও সহযোগিতার প্রত্যাশায় আমি আপনার মাধ্যমে আমার সংক্ষিপ্ত বক্তব্য তুলে ধরতে চাই। আমি প্রথমেই

বলতে চাই যে, আমার এই ব্যয়-বরাদ্দের ওপর যে ছাঁটাই প্রস্তাব আছে সেই ছাঁটাই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, স্বাধীনতার পর ভারতবর্ষের প্রায় ৪২ বছর অতিক্রান্ত হতে চলেছে। আর কয়েক বছর গেলেই আমরা ৫০ বছর পূর্তি উৎসব পালন করব। কিভাবে পালন করব? তখন ভারতবর্ষ হয়ত পৃথিবীর মধ্যে সব চেয়ে বেশি নিরক্ষরের দেশ হবে; সবচেয়ে বেশি মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করবে। তখন সেরকম একটা দেশে আমরা বসবাস করব।

[7-10—7-20 P.M.]

এখন এই অবস্থার জন্য দায়ি কারা? সাত সাতটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হবার মুখে অষ্টম পরিকল্পনার পথে যাত্রা শুরু করব. কিন্তু দেখা যাচ্ছে এক-একটি পরিকল্পনা ত্রুটিপূর্ণ পরিকল্পনা এবং সুষ্ঠু পরিকল্পনা করার মানসিকতার অভাবের জন্য আজকে গোটা ভারতবর্ষের জনসাধারণ-এর ৬০ শতাংশ মানুষ প্রতিদিন জীবনে বেঁচে থাকার জন্য সংগ্রাম করছে। এই ভুল পরিকল্পনা এবং সুষ্ঠু পরিকল্পার অভাবের জন্য আপনারা জানেন প্রাকৃতিক দুর্যোগ আজকে ভারতবর্ষে প্রতি বছর নিত্যসঙ্গী হয়ে দাঁড়িয়েছে এবং বিশেষ করে পশ্চিমবাংলার এমন একটি ভৌগলিক পরিবেশ, এমন একটি জায়গা যে জায়গাটি হচ্ছে নদীবহুল দেশ এবং এমন একটি জায়গা যেখানে নদীগুলি এসে সমতলে নামে, এখন ওপরদিকের জল নামলে তার ঢল নামে পশ্চিমবাংলায় যার জন্য প্রতি বছর পশ্চিমবাংলাকে ভাসিয়ে দিয়ে যাচ্ছে এবং জানেন, ত্রুটিপূর্ণ এবং সুষ্ঠু পরিকল্পনার অভাবের জন্য নদীবক্ষে জল ধারণ করার ক্ষমতা কমে যাচ্ছে। ফলে স্বভাবতই দেখা যাচ্ছে কোনও বছর যদি একটু বেশি বৃষ্টি হয় তাহলে নদীবক্ষ সেই জল ধারণ করতে পারে না, আবার অপর দিকে কম বৃষ্টি হলে ঠিক এ বছরের মতন তখন দেখা যাচ্ছে নদীবক্ষ শুকিয়ে যাচ্ছে। তখন জলের অভাবের জন্য প্রতিনিয়ত খরা কবলিত হয়ে পড়ছি। এখন এই যে অবস্থা এই অবস্থা থেকে পরিত্রাণ কে করবে? রাজ্য সরকার না কেন্দ্রীয় সরকার? রাজ্যের ব্যাপারে নিশ্চয়ই রাজ্য সরকার দেখবেন, কিন্তু কিভাবে দেখবেন? যদি দেখতাম রাজ্য সরকারের হাতে সেই আর্থিক ক্ষমতা আছে তাহলে রাজ্য সরকার নিশ্চয়ই সেই কাজ সুষ্ঠুভাবে করতে পারতেন। কিন্তু কেন্দ্রীয় সরকার এমন একটি নিয়ম করে রেখেছেন যে নিয়মের জন্য আপনারা জানেন আমরা এখানে নোট ছাপাতে পারি না। আমাদের যে ট্যাক্স, যে আয়ের উপায় সোর্স যেটাকে বলছি সেই আয়ের উপায়ের ক্ষেত্রে আপনারা জানেন যেটুকু আয় কেন্দ্রীয় সরকারের এমন নিয়মাবলি সেই নিয়মাবলির জন্য ৭৫ শতাংশ টাকা কেন্দ্রের কাছে দিয়ে দিতে হয়। স্বভাবতই আমাদের রাজ্যে কোনও পরিকল্পনার জন্য কেন্দ্রের সেখানে দায়িত্ব আছে এবং সেই দায়িত্ব যদি সঠিকভাবে না পালন করা হয় তাহলে সেক্ষেত্রে এই ধরনের প্রাকৃতিক দুর্যোগ মোকাবিলা করার জন্য মাননীয় বিরোধী দলের সদস্যরা যেভাবে সমালোচনা করার চেষ্টা করছেন সেই সমালোচনা করা কি শোভা পায় এই টুকু তাঁদের কাছে আমি বিনয়ের সঙ্গে রাখতে চাই। আপনারা এই পশ্চিমবাংলায় বসবাস করছেন, নিয়ম-কানুন আপনারা জানেন, সেখানে আমি একটি কথা আগেই বলে রাখছি, আপনারা এই যে প্রত্যাশা করছেন সেখানে আমাদের রাজ্য সরকারের কতটুকু ক্ষমতা এটা আপনারা জানেন। সেটা জেনেই সেই রকম প্রত্যাশার উপর নির্ভর করতে পারেন। আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি আমাদের মারজিন মানি কনসেপ্টের

টাকা আছে ১১ কোটি ৮৭ লক্ষ ৫০ হাজার টাকা। আর কেন্দ্রীয় সরকারও আমাদের ১১ কোটি ৮৭ লক্ষ ৫০ হাজার টাকা দেন। সব মিলিয়ে ২৩ কোটি ৭৭৫ লক্ষ টাকা। এই অর্থ দিয়ে প্রাকৃতিক দুর্যোগের প্রাথমিক অবস্থার মোকাবিলা করতে হয়। তার পরবর্তীকালে নিয়ম অনুযায়ী সেই মারজিন মানি কনসেপ্টের টাকা যখন আমাদের শেষ হয় তখন কেন্দ্রীয় সরকারকে খবর দিতে হয়। কেন্দ্র থেকে তখন টিম আসেন, তাঁরা পরীক্ষা-নিরীক্ষা করেন। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় এখানে নেই, তিনি কতকগুলি প্রশ্ন রেখে গেছেন। আমি তাকে একটি কথা বলতে চাই, আপনারা জানেন, বিগত বছরের বন্যা এবং ঝড় আমাদের গরিব মানুষ বিশেষ করে কয়েকটি জেলাকে এমনভাবে সর্বনাশ করে দিয়ে চলে গেছে যার জন্য আমরা সেখানকার এই অবস্থা মোকাবিলা করার জন্য যুদ্ধকালীন প্রস্তুতি নিয়ে নেমেছিলাম। সেখানে মুখ্যমন্ত্রী গেলেন, না অর্থমন্ত্রী গেলেন, না ত্রাণমন্ত্রী গেলেন সেটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে রাজ্য সরকার সমানভাবে যুদ্ধকালীন প্রস্তুতি নিয়ে সেইসবের মোকাবিলা করার জন্য চেষ্টা করেছিল কিনা? কাজেই সেখানে উত্তর ২৪ পরগনা বলুন আর দক্ষিণ ২৪ পরগনা বলুন সমানভাবে দেখা হয়েছে। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় স্কুল বাড়ির কথা বলেছেন। আমি এইটুকু তাঁকে বলতে চাই, শুধু স্কুল বাড়ি তৈরি নয়, স্কুল বাড়ি থেকে আরম্ভ করে রাস্তাঘাট, ইরিগেশনের বাঁধ যেভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল তারজন্য কেন্দ্রীয় সরকার আলাদা-আলাদা খাতে টাকা বেঁধে দেননি, বিভিন্ন পুনর্গঠনের জন্য বা রেসটোরেশন অফ ওয়ার্কের জন্য একসঙ্গে অর্থ দিয়ে দেন। শুধু ইরিগেশনের ক্ষেত্রে ১৬ কোটি টাকার উপর ক্ষতি হয়েছিল। কিন্তু আমরা যা চেয়েছি তা পেয়েছি কত? ইরিগেশন থেকে আরম্ভ করে এডুকেশন, এমন কি আই সি ডি এসের অঙ্গনওয়াড়ির ঘরগুলি ভেঙেছে, অনেক কিছু ক্ষতিগ্রস্ত হয়েছে।

তারজন্য আমরা যে টাকা চেয়েছিলাম, কেন্দ্রীয় সরকার কত দিয়েছেন? ৪ কোটির সামান্য বেশি। এই টাকা আমাদের সমস্ত কিছু গড়ার কাজে লাগাতে হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য বলতে চাই, তিনি যেহেতু শিক্ষা এবং স্কুলের কথা জানতে চেয়েছেন তাই বলছি, স্কুল গৃহ নির্মাণের খাতে খরচ হয়েছে এক কোটি টাকা। আগেই জানিয়েছি, কেন্দ্রীয় সরকার ৪ কোটির সামান্য কিছু বেশি টাকা দিয়েছেন—কিন্তু আমরা শিক্ষার উপর জোর দিই—তাঁর মধ্যে এক কোটি টাকা শুধু শিক্ষার জন্য খরচ করেছি। যদি আমরা বিদ্যালয় না গড়তে পারি, ছাত্রছাত্রীদের যদি সেখানে না বসাতে পারি, শিক্ষাটা ব্যাহত হবে। সেজন্য স্বভাবতই অগ্রাধিকার দিয়ে আমরা সেখানে এক কোটি টাকা দিয়েছি যদিও সেটা প্রয়োজনের তুলনায় খুবই সামান্য। আমরা আমাদের আর্থিক সীমাবদ্ধতার কথা মানুষের কাছে বোঝাতে পেরেছি, সেজন্য মানুষের মনের মধ্যে যে ক্ষতি থাকে তা থেকে তাঁরা সরে এসেছেন এবং সে ধরনের কোনও রকম আন্দোলনের মধ্যে নামেননি, তাঁরা তা বুঝতে পেরেছেন। আপনারা হয়ত এতে অসন্তুষ্ট হচ্ছেন, ঠিক কথা, কিন্তু জেনে রাখুন উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনা এই দুটি জেলাতে প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য দক্ষিণ ২৪ পরগনার জন্য ২৮ লক্ষ এবং উত্তর ২৪ পরগনার জন্য ১৬ লক্ষ, মোট ৪৪ লক্ষ টাকা দিয়েছি। মাধ্যমিক বিদ্যালয়ের জন্য দক্ষিণ ২৪ পরগনায় ৩৪ লক্ষ এবং উত্তর ২৪ পরগনায় ২২ লক্ষ, মোট ৫৬ লক্ষ টাকা—সর্বসাকুল্যে এক কোটি টাকা দিয়েছি। আমি মাননীয় বিরোধী সদস্যদের

কাছে একটি প্রশ্ন রাখতে চাই—আমাদের উত্তর দেওয়ার কোনও ব্যাপার নয়, নিজেরাই নিজেদের প্রশ্ন করুন—আপনাদের আমলে বন্যা বা কোনও প্রাকৃতিক বিপর্যয়ের কবলে পড়লে আপনারা কত টাকা খরচ করতেন? এই রকম নজির আপনারা দেখাতে পারবেন কি? পুনর্গঠনের জন্য শুধুমাত্র শিক্ষাখাতে এই টাকা কোথাও দিয়েছেন এই রকম নজির দেখাতে পারবেন কি? আপনাদের কাছে প্রশ্ন রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেটা বার বার বলতে চাইছি, শুনতে আমাদের খারাপ লাগে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় যেটা বললেন—স্বাভাবিকভাবেই আমাদের কাজ ওঁদের চোখে খারাপ লাগে, মাননীয় সদস্য জয়ন্তবাবু সেই কথা বলেছেন—ত্রাণ খাতে কত টাকা খরচ করা হয়। আমি বলছি কেন্দ্রীয় সরকার নির্দিষ্ট ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা দেন ত্রাণের জন্য, প্রধান জিনিস যে ত্রিপল তা আমরা কেন্দ্রীয় সরকারের সংস্থা থেকেই কিনে থাকি। সেই কেন্দ্রীয় সরকারের সংস্থায় ত্রিপলের দাম বাজেট যখন আসে, কেন্দ্রীয় সরকার প্রত্যেকটি জিনিসের দাম বাড়াচ্ছেন এমন কি রেশন দোকানে চালের দামও বাড়িয়েছেন, এফ সি আই-তে চালের দাম বেড়েছে—সেই রকম ত্রিপলের দামও বেড়েছে। ১৯৮৮ সালে যে ত্রিপলের দাম পার মেট্রিক টন ৩৭,২০০ টাকা ছিল তা এখন ৩৮ হাজার টাকা হয়েছে। কাজেই দাম বাড়ার ফলে তা সংখ্যার এবং পরিমাপের দিক থেকে কমে আসছে ত্রাণের ব্যাপারে, বিশেষত মোকাবিলার ক্ষেত্রে যা চাইছেন সেটা আমরা করতে পারিনি। আজকে কেন্দ্রীয় সরকারের জন্য এই অবস্থা। আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকার দারিদ্র্য মোচনের জন্য বলছেন। তাঁরা নিজেরাই স্বীকার করেছেন মহিলাদের জন্য উন্নয়নের যে পরিকল্পনা করেছেন তার মধ্যে, তাঁরা স্বীকার করেছেন, ১৫ কোটির বেশি মহিলা দারিদ্র্যসীমার নিচে রয়েছে। তাদের উন্নয়নের পরিকল্পনা আছে কিন্তু তাদের যদি রিলিফ দিতে হয় রিলিফ কী দেওয়া হবে? শুনেছি ১৩ কোটি টাকার শাড়ি কিনে ১৫ কোটি মহিলার মধ্যে বিলি করার কথা বলেছেন কেন্দ্রীয় সরকার। ১৫ কোটি মহিলার জন্য ১৩ কোটি টাকায় কি রকম শাড়ি হবে তা জানি না, তবে সে শাড়ি পরে আমাদের সভ্য সমাজে থাকতে হবে না, জঙ্গলে যেতে হবে। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনার এই চিত্র ফুটে উঠেছে। আসাম থেকে যারা চলে এসেছে তাদের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা বার বার চিঠি লিখেছি, কিন্তু কেন্দ্রীয় সরকার নিরুত্তর, নিশ্চুপ হয়ে রয়েছেন। আসামের ১১ হাজার শরণার্থী আমাদের ঘাড়ে চেপেছে ঐতিহাসিক কারণে। জনসংখ্যার চাপে বা ঐতিহাসিক কারণে যে জন্যই হোক না কেন, আমরা যা দেখছি তাতে আমাদের দায়িত্ব নিতে হবে। আমরা ভারতবর্ষকে অখণ্ড রাখতে চাই, ভারতবাসী হিসাবে সকলকে চিহ্নিত করতে চাই। কেন্দ্রীয় সরকারের নীতির জন্য আজকে সাম্প্রদায়িকতা এবং বিচ্ছিন্নতাবাদী আন্দোলন গড়ে উঠছে, সেজন্য সকলেই এখানে চলে আসছে—পশ্চিমবঙ্গে। কেন্দ্রীয় সরকার নীরব, নিশ্চুপ হয়ে আছেন। ওড়িষ্যা থেকে অনেক জেলে পরিবার চুঁচুড়ায় এসে রয়েছেন, তাদের কি রিলিফ দিতে হবে, কারণ আমরা মানুষকে মরতে দিতে পারি না।

[7-20—7-30 P.M.]

তাঁরা এসেছেন প্রাণের দায়ে। অনেকদিন থেকেই তাঁরা সেখানে আছেন। কাজেই আজকে তাঁদের দায়িত্ব কেন্দ্রের কংগ্রেস সরকারকে নিতে হবে। কারণ ১৯৪৭ সালে দেশ যখন স্বাধীন হয়, দেশ বিভাগের মধ্যে দিয়ে সেই স্বাধীনতা আসে। কাজেই সেই দেশ বিভাগের দায়িত্ব

আজকে তাঁরা এড়িয়ে যেতে পারেন না। সেই দেশ বিভাগের মধ্যে দিয়ে হিন্দু এবং মুসলমান উভয়কেই বিদেশি বানানো হয়েছিল। স্বভাবতই এপার ওপারের লোক বিনিময় হয়। পাঞ্জাবেও সেই সময় লোক বিনিময় হয়েছিল। সেই সময় ওপার বাংলার কিছু মানুষ ওড়িষ্যায় গিয়েছিলেন। হঠাৎ নতুন করে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন করে এত বছর ওড়িষ্যায় থাকবার পর তাঁদের পশ্চিমবাংলায় ফেরৎ পাঠিয়ে দেওয়া হল। কাজেই আজকে এই টাকার মধ্যেই তাদের জন্য রিলিফ ওয়ার্ক করতে হচ্ছে। আপনারা আমাদের থেকে খুব বেশি দরদী হয়ে গেছেন এটা ভাববার কারণ নেই। মানুষের স্বার্থরক্ষা করাটা যদি চাইতেন তাহলে সেটা সেইভাবেই চাইতেন, কিন্তু মানুষের পাশে আপনারা কখনও থাকেননি। জয়ন্তবাবু একটি কবিতার কথা বলেছেন। আমিও একটি কবিতার কথা বলে শেষ করব, তবে সেটা ওঁরা কানে শুনবেন কিনা জানি না যেহেতু এটা লেকাসভা নির্বাচনের বছর। সেটা হচ্ছে—

'যাবে যুদ্ধে ভুখা-নাঙ্গা শ্রেণীহীন মোহনার দিকে
তাদের যাত্রার পথ রুদ্ধ করে কার সাধ্য এত
এভাবে যাবে না দিন চিরদিন দাসখত লিখে
একদিন সাড়া দেবে নিরন্নের দীনেরা উদ্যত।
নদী যে সাগরে যায়, সাগরেই নদীর উদ্ধার।'

এটুকুই বলতে চাই। আবার আমি ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বাজেটকে সমর্থন করতে বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য সৌগতবাবু কয়েকটি প্রশ্ন তুলেছেন কল্যাণ দপ্তর সম্পর্কে। আজকে সৌগতবাবু সাধারণ মানুষের জন্য কিছু চিন্তাভাবনা করছেন বলে মনে হচ্ছে। তবে এই চিন্তাভাবনা যদি কিছুদিন আগে থেকে তাঁরা করতেন তাহলে আজকে সমাজের এই অবস্থা হত না। আজকে সমাজ কোথায় এসে দাঁড়িয়েছে? আজকে সৌগতবাবুর কানে বৃদ্ধ-বৃদ্ধাদের কান্না গিয়ে পৌচেছে। যদি এই কান্না তাঁদের কানে কিছুদিন আগে গিয়ে পৌছাত তাহলে আজকে বার্ধক্য ভাতা দেবার প্রয়োজনীয়তা থাকত না। ওনাকে কেউ ভুল বুঝাবার চেষ্টা করেছেন কিনা আমি জানি না, তবে আমাদের দপ্তরের পক্ষ থেকে যে বাজেট পেশ করেছি তার মধ্যে একথা কোথায়ও বলিনি যে, যাঁরা দরখাস্ত করেছেন তাঁরা সবাই এই ভাতা পাচ্ছেন। একথা কোথায়ও বলিনি। আমি হিসাব দিচ্ছি—হয়ত তিনি বুঝেই ভুল তথ্য পরিবেশন করেছেন—আমাদের দপ্তরে বিধবা ভাতার তিন হাজার দরখাস্ত জমা আছে। এই ভাতা আমরা ১৯০৯ জনের মতোকে দিয়ে থাকি। সেক্ষেত্রে একটি কোটাও অপূর্ণ নেই। বার্ধক্য-ভাতার ব্যাপারে আমাদের ৩৭০০ টাকা আছে এবং ৩৭০০ কোটাই পূর্ণ আছে। অক্ষম-ভাতা দেবার কোটা ৪৩৭, পুরোটাই পূর্ণ আছে। এটা জানবেন যে, আজকে প্রচুর দরখাস্ত এসে আমাদের দপ্তরে জমা পড়ে এবং সেই দরখাস্তগুলির ব্যাপারে এনকোয়ারি করার পর যদি সেই অনুপাতে কোটা পেয়ে যায় তাহলে সেটা আমাদের করতে হয়। আমার ভেবে আশ্চর্য লাগছে, সৌগতবাবু যখন এই কথা বলছেন যে, মানুষের কান্না তাঁর কানে গিয়ে পৌচেছে তখন এই বিভাগের যিনি মন্ত্রী আছেন তিনি তো তাঁরই দলের, কাজেই তাঁকে গিয়ে বলুন! আমরা তো বলছি বার্ধক্য-ভাতা ৬০ টাকা থেকে বৃদ্ধি করা দরকার এবং একথা আমরা বার বারই তো বলেছি। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার লোকসভার

সদস্যদের নিয়ে একটি টিমও তৈরি করেছিলেন এবং তাঁরা সুপারিশ করেছিলেন যে, এটা ১৫০০ টাকা করে দেওয়া হোক। আমরা নীতিগতভাবে সেটা স্বীকার করে নিলেও সেটা দেবার সামর্থ আমাদের নেই। তাছাড়া আমরা মনে করি, এটা জাতীয় সমস্যা, একটি রাজ্যের সমস্যা এটা নয়। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যিনি মন্ত্রী আছেন তাঁর কাছে আমরা চিঠি পাঠিয়েছি।

যে টাকাটা বৃদ্ধি করা হোক, টাকাটা বৃদ্ধি করার ব্যবস্থা করা হোক। আমি জানি না তাঁরা কোথা থেকে ওই খবর পাচ্ছেন। যদি সঠিক কোনও তথ্য থাকে তাহলে দেবেন সেটা আমি দেখার চেষ্টা করব, তবে এই ধরনের কোনও খবর আমার কাছে নেই। ওনারা পশ্চিমবাংলার হোমগুলির কথা বলেছেন। আপনারা জানেন যে আজকে হোমে ছেলেমেয়েদের ভর্তি করার সমস্যা দিনের পর দিন বৃদ্ধি পাচ্ছে। কেন বৃদ্ধি পাচ্ছে? আজকে দেশের অর্থনৈতিক অবস্থা ভেঙে পড়ছে। খুব স্বাভাবিকভাবেই হোমে ভর্তির সংখ্যা বাড়ছে। আমাদের খরচের পরিমাণ বেশি হয়ে গেছে। আমাদের যে সমস্ত হোমগুলি আছে সেখানে ভর্তি হওয়ার জন্য যে সমস্ত দরখাস্ত করেছে সেই দরখাস্ত বেশ কিছু জমা পড়ে আছে, সাথে সাথে তাদের আমরা নিতে পারছি না। হোমে ভর্তি হওয়ার ব্যাপারে আমাদের এনকোয়ারি করতে হয় এবং দেখতে হয়, তারপর পরীক্ষা-নিরীক্ষা করে ভর্তির ব্যবস্থা করা হয়। সাধ্য আমাদের অত্যন্ত কম। যে সমস্ত হোম আমাদের আছে সেইগুলি পূর্ণ অবস্থার মধ্যে আছে। ওনারা বলেছেন যে আমাদের যে এই দপ্তর আছে সেটা তুলে দেবার কথা। আমি মনে করি না যে এটা তুলে দেবার দরকার আছে। ওনারা বলেছেন এটা বিভিন্ন যে সমস্ত সমাজকল্যাণমূলক প্রতিষ্ঠান আছে তাদের দেবার জন্য। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি এই কথা শুনে, সৌগতবাবুর মতো একজন দায়িত্বশীল লোক এই কথা বলবেন এটা আমি আশা করিনি। আজকে যে সমস্ত সমাজকল্যাণমূলক প্রতিষ্ঠান আছে সেই সমাজকল্যাণমূলক প্রতিষ্ঠানগুলি সবটাই তাদের নিজেদের অর্থ দিয়ে চলে না, রাজ্য সরকারও সেখানে অর্থ দিয়ে থাকে। এই কথা কেউ অস্বীকার করতে পারবেন না যে সরকারি প্রচেষ্টায় সমাজের এত বড় সঙ্কট মোকাবেলা করা একার পক্ষে সম্ভব নয়। সম্ভব নয় বলেই আজকে সমাজকল্যাণমুলক প্রতিষ্ঠান আছে এবং আমরা সেখানে অর্থ দিয়ে থাকি। আমাদের যে সমস্ত দুস্থ ছেলেমেয়ে আছে তাদের সেখানে পড়াবার ব্যবস্থা করে থাকি। রহড়া রামকৃষ্ণ মিশনে বেশ কিছু বছর ধরে আমাদের দপ্তর থেকে তাদের অর্থ দিয়ে আসছি। সেখানে আমাদের ছেলেমেয়েরা কৃতিত্বের সাথে ৭৫ পারসেন্ট নাম্বার পেয়েছে। কুচবিহারে আমাদের যে হোম আছে সেখানে আমরা কমপিটিশনের ব্যবস্থা করেছি, তারা সেখানে যথেষ্ট কৃতিত্ব দেখিয়েছে। শুধু তাই নয় আজকে আমরা হোমগুলির মধ্যে প্রতিযোগিতামূলক ব্যবস্থা করবার চেষ্টা করেছি। বিভিন্ন হোমগুলির মধ্যে তাদের উৎসাহ দেবার চেষ্টা করা হচ্ছে। শুধু তাই নয় বিভিন্ন জায়গায় কমপিটিশন করে যেমন আবৃত্তি, নাচ এবং গানের প্রতিযোগিতা করে তাদের একসাথে যুক্ত করে শিশির মঞ্চে তাদের পুরস্কার বিতরণ করা হয়েছে। আই সি ডি এস কথা বলা হয়েছে। তিনি কেন নেননি আমি জানি না। এটা তো কেন্দ্রীয় সরকারের দেবার ক্ষমতা, ওনাকে কেন দিচ্ছে না আমি জানি না। আমরা তো বিভিন্ন ব্লকের প্রপোজাল পাঠিয়েছি কেন্দ্রীয় সরকারের কাছে। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সেটা তাঁদের ইচ্ছামতো দেবার চেষ্টা করেন। আজকে উইম্যানস ওয়ার্কিং হোস্টেলের

কথা বলা হয়েছে। কর্মরতা যে সমস্ত মহিলা আছেন তাদের দুরাবস্থার কথা আমরা জানি, তাদের অসুবিধার কথা আমরা জানি। তাদের কথা মনে রেখে আমরা বিভিন্ন জায়গায় তাদের জন্য বাসস্থান করবার চেষ্টা করছি। এই ব্যাপারে আমার বাজেট বক্তৃতায় বিস্তারিতভাবে আছে। আরও তিনটি যাতে করা যায় তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করা হয়েছে। শুধু তাই নয় আজকে স্মোকলেস চুল্লির যে কাজ করছি আমাদের দপ্তরের পক্ষ থেকে সেই স্মোকলেস চুল্লির বিভিন্ন গ্রামে গ্রামে করবার চেষ্টা করছি। এই ব্যাপারে আমরা ভাল সাড়া পাচ্ছি, এই ব্যাপারে আমরা চাষীদের বোঝাবার চেষ্টা করছি। আমাদের দপ্তরে যে সমস্ত কর্মচারী আছে তাদের সম্পর্কে বলার চেষ্টা করা হয়েছে। আমি বিনীতভাবে এই কথা বলতে চাই আপনারা জানেন সমাজকল্যাণ আজকে কোন অবস্থায় এসে পৌছেছে। আমাদের দেশে সমস্ত সমাজকল্যাণমূলক কাজের সমস্ত দায়িত্ব এসে পড়েছে। আজকে ড্রাগের কু-ফল সমাজের উপর এসে পড়েছে। আমাদের দপ্তরের পক্ষ থেকে খুব সঠিকভাবে সারা ভারতবর্ষে যে কাজ এখনও হয়নি আমাদের দপ্তরের পক্ষ থেকে ড্রাগ এডিকটের সার্ভে করা শুরু করেছি। সেই রিপোর্ট আমরা বার করব। ইতিমধ্যে হাওড়া এবং কলকাতার রিপোর্ট বের করেছি।

[7-30—7-40 P.M.]

বিভিন্ন জায়গাতে বিভিন্ন যে সমস্ত গণসংগঠন আছে, যে সমস্ত সমাজবেসী প্রতিষ্ঠান আছে, সমস্ত সমাজসেবী প্রতিষ্ঠানকেই আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আবেদন জানিয়েছি। আমরা বিভিন্নভাবে সরকারের পক্ষ থেকে সাহায্য করছি এবং সাহায্য করে ড্রাগের কুফলের বিরুদ্ধে যে সংঘবদ্ধ আন্দোলন, সেই আন্দোলনকে সফল করে তোলার চেষ্টা করছি। পণপ্রথা আজ সমাজের বুকে ভয়াবহভাবে মাথা তুলে দাঁড়িয়েছি। পণপ্রথার কুফলকে আমার দপ্তরের পক্ষ থেকে দাঁড়িয়ে পণপ্রথার বিরুদ্ধে যে আন্দোলন দিকে দিকে সংগঠিত হচ্ছে, সেই আন্দোলনকে সংগঠিত করার জন্য কাজ করার চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে আজকে কিভাবে সমাজকে কলুষিত করার চেষ্টা হচ্ছে। সমাজকে কলুষিত করার যে দায়দায়িত্ব, সেই দায়দায়িত্ব আজকে দীর্ঘদিন ধরে যাঁরা দিল্লির শাসন ক্ষমতায় অধিষ্ঠিত আছেন, যাঁরা বিভিন্ন রাজ্যকে দিনের পর দিন বঞ্চিত করছেন, বিভিন্ন রাজ্যে যে অবস্থা সৃষ্টি করছেন, সেই দায়দায়িত্ব বামফ্রন্ট সরকারের ঘাড়ে তুলে দিয়ে নিজেদের দায়িত্বকে অস্বীকার করার চেষ্টা করছেন। কিন্তু এইভাবে দায়িত্বকে অস্বীকার করা যায় না। মানুষ কেন বঞ্চিত হচ্ছে, মানুষের উপরে কেন শোষণ চলছে, অবিচার চলছে, বিভিন্ন রাজ্যকে যেভাবে অর্থ দেওয়া দরকার, তা তাঁরা দিচ্ছেন না। এরজন্য যেভাবে পরিকল্পনা রচনা করা দরকার এবং তারজন্য যে অর্থ দরকার তা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। আমরা বিশ্বাস করি আমাদের সরকারের সে যোগ্যতা আছে। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে থেকেও আমরা সেই কাজ করছি এবং করব। আমরা যে কাজ করেছি, কংগ্রেসের আমলে সমাজকল্যাণ দপ্তর যে জায়গায় ছিল, সেই অবস্থানকে আমরা অনেক উর্ধ্বে নিয়ে যাবার চেষ্টা করছি। কংগ্রেসের আমলে সমাজকল্যাণ দপ্তর কিছু ভলান্টারি অর্গানাইজেশনের মধ্যে দিয়ে কাজ করেছে। আজকে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গাতে এই দপ্তর কাজ করার চেষ্টা করছে। কংগ্রেস ছাড়া পশ্চিমবাংলায় সেবামূলক প্রতিষ্ঠানে কাজ করে না বলে এখানে বিরোধী দলের

পক্ষ থেকে বলা হয়েছে। কিন্তু সেবামূলক প্রতিষ্ঠানে শুধুমাত্র কংগ্রেসিরাই কাজ করেন না। সমাজের সঙ্গে যাঁরা যুক্ত আছেন, যাঁরা সমাজকে এগিয়ে নিয়ে যেতে চান, যাঁরা সমাজের পরিবর্তন চান, বিভিন্ন জায়গায় মিলিতভাবে তাঁরা কাজ করছেন। কাজেই, আমি তাঁদের ঐ বক্তব্যের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No - 42**

The motions of Shri A K M Hassan Uzzaman and Shri Subrata Mukherjee that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Biswanath Chowdhury that a sum of Rs. 58,90,93,000/- be granted for expenditure under Demand No. 42, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)".

(This is inclusive of a total sum of Rs. 14,72,74,000/- already voted on account in March, 1989), was then put and agreed to.

**Demand No. 43**

The motion of Shri Biswanath Chowdhury that a sum of Rs. 3,98,01,000/- be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition".

(This is inclusive of a total sum of Rs. 99,51,000/- already voted on account in March, 1989), was then put and agreed to.

**Demand No. 44**

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shrimati Chhaya Bera that a sum of Rs. 11,87,50,000/- be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities".

(This is inclusive of a total sum of Rs. 2,96,88,000/- already voted on account in March, 1989), was then put and agreed to.

**Demand No. 22**

**Mr. Deputy Speaker :** There are five cut motions to Demand No. 22. All the cut motions are in order and taken as moved as follows.

**Shri Debaprasad Sarkar :**
**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র মন্ত্রী কারা বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরি যে বাজেট পেশ করেছেন ১৪ কোটি ১৪ লক্ষ ৯৪ হাজার টাকা মঞ্জুরির আবেদন জানিয়েছেন তার বিরোধিতা করছি। তিনি সামনে যে বিরাট প্রোজেক্ট রেখেছেন, যে সম্ভাবনার কথা বলেছেন, শুনিয়েছেন এবং সেখানে তুলনামূলকভাবে যে টাকা বরাদ্দ করতে চাইছেন সেই কাজ বেশি দূর এগোবে না তা বাজেট বরাদ্দ থেকেই বোঝা যাচ্ছে। আমি মূলত সেইদিকটা উপলক্ষ্য করেই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি কয়েকটি কথা জানাতে চাইছি। স্যার, আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে আপনি স্বীকার করে নিয়েছেন কতগুলি মেজর প্রবলেমের কথা। এখানে তিনি লিখেছেন এক জায়গায় The major problems of our Jails have been overcrowding, dilapidated condition of Jail buildings, absence of basic amenities with poor sanitary and hygienic condition, inadequate medical services, absence of proper classification of prisoners and their housing assignment, i.e. proper segregation according to nature of crime, case, etc. lack of training to the prison staff and inadequate security measures.

প্রত্যেকটি কথা তিনি অত্যন্ত সত্যভাষায় বলেছেন তারজন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। তাঁকে বিব্রত করার জন্যে কোনও কথা বলব না। আমি নিজে জানি এবং উনিও জানেন যে জেল ভিজিটর হিসাবে আমি কিছুদিন ছিলাম। জেলের মধ্যে যে ইনকুইসিটিভনেস আছে তা বিভিন্ন জেল ঘুরে ঘুরে দেখবার চেষ্টা করেছি। জেলখানা সম্বন্ধে একটা কনসেপ্ট আমার ছিল। যে মধ্যযুগীয় ব্যাপার এমনকি স্বাধীনতার আগেও জেলখানার যে অবস্থা ছিল তাতে ওয়ান অফ দি মোস্ট ড্রেডেড জেলস বলে আমরা জানতাম জেলখানায় পাঠানোর একটিমাত্র উদ্দেশ্য ছিল যে কয়েদীদের জেলখানায় পাঠিয়ে নানাভাবে তাকে অত্যাচার করে শাস্তি দেওয়া। বর্তমানে জেলখানায় কয়েদীদের প্রতি ভাবনা-চিন্তার সাথে কনসেপ্টটাও পালটেছে। কোনও মানুষকে শাস্তি দেওয়ার ব্যাপারে শাস্তির মাধ্যমে তাকে কাজের মধ্যে রেখে নতুন করে পুরনো জীবনে ফিরিয়ে নেবার জন্যে একটা পরিকল্পনা, একটা মানসিকতা গড়ে উঠেছে। সারা পৃথিবীতেই এই ভাবনা-চিন্তার প্রয়োজনীয়তা গড়ে উঠেছে। স্যার, তবুও আমি বলব পৃথিবীতে ওয়ান অফ দি মোস্ট ড্রেডেড জেলস্ ইউ সি এ দেখবার সৌভাগ্য হয়েছিল! সেই বাল্টিমোর জেলে ৮০ পারসেন্ট কনডেমন্ড প্রিজনার থাকে। সেই জেলটি একটি কুখ্যাত জেল বলে পরিচিত। সেই জেলের সমালোচনা তাদের নিজেদের দেশের লোকেরা এমনভাবে করেছে যে জেলটি দেখবার জন্যে একটা বাসনা ছিল এবং দেখবার সৌভাগ্যও হয়েছিল। সেই জেলটি তুলনামূলকভাবে ইন্টারন্যাশনাল স্ট্যান্ডার্ড হিসাবে এখনও আমাদের দেশে যেসব জেলগুলি পরিবেশ তার থেকে অনেক উন্নত ধরনের জেল। আমাদের জেলগুলি অনেক উন্নতিসাধন করেছে কিন্তু তা সত্ত্বেও আরও অনেক বেশি উন্নত হতে হবে। আমাদের এখানে জেলের সংখ্যাও বেড়েছে সঙ্গে সঙ্গে মানুষের সংখ্যাও বেড়েছে এবং ক্রাইমের সংখ্যাও অনেক বেড়েছে। ফলে জেলগুলি ভর্তি হয়ে যাচ্ছে।

[7-40—7-50 P.M.]

জেলে রাখবার জায়গা নেই, সেখানে ওভারক্রাউডিং অবস্থা, তাদের রাখবার কোনও

অবস্থা নেই। তারা জেলে যে পরিবেশের মধ্যে থাকেন, মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছি উনি ইন্সপেকশন করছেন, চেষ্টা করছেন যাতে তাদের ভালভাবে রাখা যায়, সেইজন্য তিনি বিল্ডিং বাড়াবার চেষ্টা করছেন এটা অভিনন্দনযোগ্য। এখন পর্যন্ত যেভাবে জেলগুলি হওয়া উচিত সেইভাবে পশ্চিমবাংলায় তৈরি হচ্ছে না। এখানে জেলগুলি তৈরি হয়েছিল ব্রিটিশ আমলে, সেইগুলি আজকে ডিলাপিডেটেড কন্ডিশন অবস্থায় রয়েছে, হাইজিন বলে কিছু নেই। জেলের ভিতরগুলি এমন অন্ধকার যে সেখানে দিনের বেলায় আলো প্রবেশ করে না, উপযুক্ত আলোর ব্যবস্থা নেই। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এখন নতুন করে কিছু ব্যবস্থা হচ্ছে। দমদম সেন্ট্রাল জেলে আমি দেখেছি যেটা পশ্চিমবাংলার অন্যান্য জেলের তুলনায় ভাল নয়। সেখানে আমি দেখেছি ইলেকট্রিসিটি এতই অপ্রতুল যে, যারা প্রিজনার তারা অনেকে লেখাপড়ার চেষ্টা করেন, কিন্তু সেই পড়াশুনা করে তাদের পক্ষে এই লাইটে করা সম্ভব হয় না। সেই বাল্বগুলি এতই অপ্রতুল বহু বলা সত্ত্বেও সুপারিনটেন্ডেন্টকে কমপ্লেন করা সত্ত্বেও একটা ডিপার্টমেন্ট আছে, পি ডব্লিউ ডি করে কিনা জানি না—সেইগুলি রিপ্লেস হয় না। সুখের কথা শুনেছি নতুন করে ইলেকট্রিফিকেশন হচ্ছে; নানা রকম আলোর ব্যবস্থা হচ্ছে, বাতির ব্যবস্থা হচ্ছে। এগুলি এখনও হয়ে ওঠেনি, যত তাড়াতাড়ি হয়, ভাল হয়। মাননীয় মন্ত্রী মহাশয় যখন জেলে যান, তখন যে রকম দেখেন সেটা ঠিক নয়। ইভেন আই জি প্রিজন যখন জেলে যান—জেল কর্তৃপক্ষরা জেনে যান যে তারা যাচ্ছেন—সেই সময় জেলের যে চিত্র হয় সেটা ঠিক নয়। সেখানে স্যানিটেশন বলে কিছু নেই, সেটা একেবারে ধ্বংস হয়ে গিয়েছে। যেখানে তারা রান্নাবান্না করে সেখানকার কিচেনে ধোঁয়া এবং আনহাইজেনিক অবস্থা, সেটা কোনওরকমেই বরদাস্ত করা যায় না। সেখানে যে কন্ডিশন এবং সেখানে যে খাবার-দাবার দেওয়া হয় সেটা সাব-স্ট্যান্ডার্ড খাবার। আপনি এর জন্য যে অর্থ দেন—যে টাকা বরাদ্দ আছে—সেটা পরিপূর্ণভাবে সদ্ব্যবহার হয় না। কন্ট্রাকটাররা যে দাম দেয়, সেই দামে কোনও কন্ট্রাকটার ভাল জিনিস দিতে পারে না। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন তিনি যেন এগুলি চেক-আপ করেন, ভিজিলেন্স করেন। বিশেষ করে যাদের জন্য টাকা খরচ হচ্ছে সেইগুলি ঠিক জায়গায়, ঠিক সময়মতো হচ্ছে না। প্রচুর পরিমাণ অর্থের অপচয় হচ্ছে। সেইসঙ্গে আপনি বলেছেন স্যানিটেরির ব্যাপারটা অত্যন্ত নজর দেওয়া দরকার। কারণ কয়েদীদের দিয়ে অনেক সময় এইগুলি পরিষ্কার করা হয়। শুধু তাই নয়, নতুন নতুন কয়েদী যারা যায় ওয়ার্ডানদের ঠিকমতো সময় মতো অর্থ সাহায্য না দেয় তখন তাদের উপর এইগুলি পরিষ্কার করার ভার দেওয়া হয়, শাস্তিস্বরূপ হিসাবে। এইগুলি ইনহিউম্যান বলে আমি মনে করি, এর জন্য লোকের প্রয়োজনীয়তা আছে, ঠিকমতো লোকের প্রয়োজন আছে।

তার ফলে এই সমস্ত পায়খানা নর্দমা ঠিকমতো পরিষ্কার হয় না, সেখান থেকে নানারকম রোগ আক্রমণের সম্ভাবনা থাকে। সেই সঙ্গে সঙ্গে জলের দরকার, তারও প্রচণ্ড অভাব আছে। প্রত্যেকটা জেলে জলের ব্যবস্থা করছেন বলেছেন, সেজন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। পানীয় জলের অভাবের জন্য পাতকুয়া থেকে জল তুলছে, টিউবওয়েল সেখানে নেই। পাতকুয়ার জল সব সময় হাইজেনিক নাও থাকতে পারে। কিন্তু এই যে জেলে পানীয় জলের ব্যবস্থা করছেন সবই কিন্তু ফিউচার টেন্সে আছে, কিছু কিছু জায়গায় আরম্ভ করেছেন। আপনার প্রোজেক্ট অনুসারে এটা যত তাড়াতাড়ি করতে পারেন তত সরকারের পক্ষে মঙ্গল,

আমাদের সকলের পক্ষে মঙ্গল। মেডিক্যাল সার্ভিসের কথা বলেছেন, মেডিক্যাল সার্ভিস অত্যন্ত দরকার। বর্তমানে জেলখানায় যারা যায় তারা অনেক সময় রোগী হয়ে যায়। প্রত্যেকটি জেলে মেডিক্যাল সার্ভিস নিশ্চয়ই আছে, কিন্তু ছোট ছোট জেলের কথা ছেড়ে দিলাম বড় বড় জেলে এমনকি সেন্ট্রাল জেলে পর্যন্ত ডাক্তার অ্যাভেলেব্‌ল নয় এই রকম ঘটনা আছে। সেখানে মেডিক্যাল এড দেওয়ার কথা, সেই মেডিক্যাল এড পাওয়া যায় না। সেখানে ওষুধের অভাব, খাদ্যের অভাব আছে। বহু কয়েদী আছে যাদের সত্যসত্যই চিকিৎসা দরকার কিন্তু তারা চিকিৎসা পায় না। বহু কয়েদী টাকা দিয়ে মেডিক্যাল ট্রিটমেন্টের নাম করে স্পেশ্যাল ডায়েট, ওষুধ পায়, তারা মেডিক্যাল ইউনিটে গিয়ে মশারির ভেতর শুয়ে থাকে, দুধ ইত্যাদি মেডিক্যাল ডায়েট পায়। এটা আপনি দেখবেন। আর একটা কথা আপনাকে বলছি বাইরে থেকে অনেকে অসুখ নিয়ে যায় এবং ভেতরে গিয়ে নানা রকমের অসুখ হয়। এর মধ্যে ছোঁয়াচে জেনারেল ডিজিজ আছে। সাধারণত ক্রিমিন্যালদের ভেতরে এই রোগ থাকে, টি বি সংক্রামক রোগ অনেক বেশি থাকে। তাদের চিকিৎসার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় একটু দেখবেন। আপনি নিজেই বলেছেন জেলগুলি ইনসিকিওরড অবস্থায় আছে, বহু কয়েদির পালাবার সংবাদ আপনি পেয়েছেন, তারজন্য স্টেপ নেওয়ার জন্য বলেছেন। অনেক সময় জেল ব্রেকিং-এর কথা কাগজে দেখি। এটা সব জায়গায় হয়ে থাকে, আমাদের দেশেও হয়। কিছুদিন আগে হাওড়া থেকে হয়েছে। তার ব্যবস্থা করার জন্য বলেছেন। এর মূল কারণ কি—প্রতিটি জেলে যে স্টাফ আছে, ওয়ার্ডেন আছে তারা যদি ঠিকমতো নিয়মিত কাজ না করে তাহলে অনেক সুবিধা হয়। কম স্টাফে অনেক ভাল কাজ হতে পারে যদি স্টাফরা ঠিকমতো কাজ করে। কিন্তু সেটা হয় না। এই সমস্ত স্টাফদের কাজ করার থেকে অনেক বেশি ধান্দা থাকে টাকা-পয়সা রোজগারের দিকে। আপনি জেল ভিজিট করতে যান দেখবেন সেখানে যে সিকিউরিটি মেজার্স আছে তারা বলবে জেল ভিজিট করবার টাইম আছে সেখানকার নিয়ম অনুযায়ী। মন্ত্রী বা সুপারিন্টেন্ডেন্টরা জেল ভিজিট করতে গেলে দেখবেন সেখানে খুব কড়াকড়ি ব্যবস্থা আছে, কিন্তু জেলের দরজার সামনে দেখবেন লোক ঘোরাঘুরি করছে, কয়েদীর কোনও আত্মীয় ভিজিট করতে চাইছে, টাকা-পয়সা দিলে সঙ্গে সঙ্গে ব্যবস্থা হয়ে যাচ্ছে। টাকা দিলে জেলখানার ভেতর হয় না এমন কাজ নেই।

[7-50—8-00 P.M.]

জেলখানায় ভেতরে টাকা দিলে বিড়ি, সিগারেট, মদ পাওয়া যায় এরকম ভুরি ভুরি উদাহরণ আছে। আমি জানি কিছু কিছু ক্ষেত্রে ধরা পড়ায় আপনি ব্যবস্থা গ্রহণ করেছেন। আপনি চিন্তা করেছেন জেলখানাকে ভাল করবার জন্য নতুন বাড়ি তৈরি করতে হবে, আপনি বলেছেন Renovation করছি। আপনার এই মনোভাব অভিনন্দনযোগ্য। আপনি বিশেষভাবে অভিনন্দনযোগ্য আর একটি কারণে—আপনি স্ত্রী লোকদের জন্য ভিন্ন জেলের ব্যবস্থা করেছেন। বর্তমানে Male Prisoner এবং Female Prisoner-এর সংখ্যা খুব বেড়েছে—কাজেই বড়বড় জেলার সদরে স্ত্রী লোকদের জন্য ভিন্ন জেলখানা দরকার। এই ব্যাপারে আপনি চেষ্টা করছেন বলে আপনাকে অভিনন্দন জানাই—এটার খুব দরকার ছিল। আপনি জুভেনাইলদের জন্য যে চেষ্টা করছেন সেটাও অভিনন্দনযোগ্য। ছোটছোট ছেলেরা খুবই দুরবস্থায় থাকে। বড় বড় কয়েদিরা তাদের উপর নানারকম অত্যাচার করে, বলাৎকার করে, এমন কি রেপের

ঘটনাও ঘটে। আমি মনে করি বেশ কড়া হাতে এগুলি বন্ধ করতে হবে এবং যাদের হাতে এগুলি বন্ধ করবার ভার রয়েছে তাদের দিকেও নজর রাখতে হবে। তবে তারা ইউনিয়নের মাধ্যমে এতই শক্তিশালী হয়। তাদের বিরুদ্ধে কিছু করতে গেলে আপনাকে চিন্তা করতে হবে। Jail visitor হিসেবে Jail Visit করতে গিয়ে আমি দেখেছি জেলের বাইরে লেখা রয়েছে—"অম্বিকা ব্যানার্জির কালো হাত গুঁড়িয়ে দাও।" আপনি নতুন করে জেলখানা তৈরি করছেন এবং এই প্রসঙ্গে ১৬টি জেলের নাম দিয়েছেন। কিন্তু জেলের expansion programme খুব slow এবং সবগুলির Expansion হয়নি বলে বুঝতে পারছিনা কিছু হয়েছে। আপনি এই ব্যাপারে নজর দিন। Young offenders এগুলি খুব দরকার। আজকে ছোট ছোট ছেলেদের জীবন বরবাদ হয়ে যাচ্ছে। তাদের যদি শুধু criminal বলে treat করেন তাহলে তাদের জীবন নষ্ট হয়ে যাবে। তাদের যাতে লেখাপড়া হয়, reformatory School-এর ব্যবস্থা যাতে হয় সেদিকে দৃষ্টি দিন—এতে তাদের জীবনে অনেক উপকার হবে। Proper reformatory School-এ একটা ছেলেকে তার যৌবন থেকে যাতে গড়ে তোলা যায় সেই দায়িত্ব নেওয়া দরকার। আপনি সেই গুরুত্বপূর্ণ ভার নিয়েছেন এবং আমার মনে হয় আপনিই প্রথম লোক যিনি এই ব্যাপারে সচেষ্ট হয়েছেন। ড্রাগ এডিকটেডদের জন্য Presidency Jail-এ আপনি একটা ব্যবস্থা করেছেন। তবে আজকাল এত বেশি ড্রাগ এডিকটেড লোক হয়েছে যার জন্য আপনি কিছু করতে পারছেন না। Mental prisoner-দের জন্য আলাদা ব্যবস্থা করা দরকার। তবে এই ব্যাপারে যত trained doctors দরকার সেই সংখ্যক trained doctors বোধ হয় নেই। আপনি mental patient-দের ব্যাপারে তৎপর হন এবং drug addicted ছেলেদের চিকিৎসার ব্যবস্থা যেটা করেছেন সেটা একটু বাড়িয়ে দিন। সমাজে কিন্তু এদের জন্য কোনও ব্যবস্থা নেই।

স্যার, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা এর আগে মেনশন করেছি। আমি দমদম সেন্ট্রাল জেলের কথা তুলতে চাই। দমদম সেন্ট্রাল জেল বহু পুরানো জেল। ১৯৩৭ সালের সময় আমি এটা শুনেছি যে, ওটা ক্যান্টনমেন্ট ছিল। ব্রিটিশরা যখন চলে যায় তখন ওটা দমদম সেন্ট্রাল জেলের হাতে দিয়ে যায়। বিরাট জায়গার চারিদিকে ফেনসিং দিয়ে ঘেরা ছিল। কয়েদীরা বাইরে যেত, চাষবাস করত। ফলে তাদের মানসিকতাও ভাল হত। সেই সঙ্গে তাদের একটু নড়াচড়া করার মতো সুযোগও দেওয়া হত। তাতে তাদের স্বাস্থ্য ভাল হত। আর সেই সঙ্গে তারা যে ফসল ফলাতো সেটা তারাই ব্যবহার করত। স্যার, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, কিছুদিন আগে দমদম সেন্ট্রাল জেলের বিরাট পরিবার ফেন্সিং দু'বার ভেঙে ফেলা হল রাজনৈতিক পার্টির মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের নেতৃত্বে এবং জেলখানার কিছু অফিসার, কিছু কর্মীর সহযোগিতায় বেশ কিছু জায়গা দখল করে নেওয়া হল রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আর্থিক মুনাফা লোটার জন্য। তারা বাইরে থেকে লোক নিয়ে এসে সেখানে কলোনি করে দিচ্ছে। তার পাশে আরও জায়গা আছে। সেখানে খেলার মাঠ আছে। সেটাও দখল করবার জন্য ব্যবস্থা করছে। এত বড় একটা বিখ্যাত সরকারি সেন্ট্রাল জেলের জমি এইভাবে দখল হয়ে যাচ্ছে। সেন্ট্রাল জেলের বিরাট প্রপার্টি দখল হয়ে যাচ্ছে। অফিসাররা বলেছে সেখানকার কাগজপত্রগুলি পর্যন্ত লোপাট হয়ে যাচ্ছে। কারণ, সরষের মধ্যেই ভূত রয়েছে। জেলের অফিসাররা সেখানকার দলিলপত্র পর্যন্ত বের করে পাচার করে দিয়েছে।

কিন্তু দলিলপত্র আপনি হয়ত পেয়েছেন। জেলের এই জায়গার পাঁচিল ভেঙে সেখানে যদি কলোনি গড়ে ওঠে তাহলে সেখানে সিকিউরিটি রাখা কি সম্ভব? সেখানকার সিকিউরিটির অবস্থা কোন্ পর্যায়ে দাঁড়িয়েছে? খেলার মাঠ হয়ত দখল হয়ে যাবে। আপনি অনেক জায়গায় খেলার মাঠের কথা বলেছেন। ক'টা জায়গায় খেলার মাঠ আছে? যেখানে খেলার মাঠ আছে সেখানে হয়ত ভলিবল খেলার মতো একটু জায়গা আছে। অনেক ছোট ছোট জেলে আবার সেটাও নেই। দু'একটি জেলে খেলার মাঠ আছে। তাও যদি আবার বাইরে থেকে সেইগুলি দখল করে নেয় তাহলে থাকবেটা কি? সরকারি জমি দখল করে নিচ্ছে। দমদম সেন্ট্রাল জেলের জমি অত্যন্ত ভ্যালুয়েবল জমি। দমদম ক্যানটনমেন্টের মতো জায়গার কোটি কোটি টাকার সরকারি সম্পত্তি দখল করে নিয়ে সেখানে কলোনি করে দেওয়া হচ্ছে। আন-প্ল্যান্ড ওয়েতে কুৎসিত জায়গা করে দেওয়াটা কি গ্রহণযোগ্য ব্যাপার হবে? তাই এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সঙ্গে সঙ্গে এই ব্যাপারটি দেখার জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি। ডি এম এস পি'র কাছে রিপোর্ট করা সত্ত্বেও এখনও পর্যন্ত কিছুই হয়নি। আমার অনুরোধ আপনি এই জায়গাটি ফাঁকা করে দিন। ওখানে সিকউরিটি রিক্স হয়ে দাঁড়িয়েছে সরকারি জমিতে কয়েদীরা যে বাগান, ক্ষেত-খামার করত সেটা পার্ট অব দি জেল এবং ভবিষ্যতে এর এক্সপ্যানসন প্রোগ্রাম বন্ধ হয়ে যাবে। কাজেই সরকারি জমি আবার যাতে পুরানো অবস্থায় ফিরে আসে তার জন্য আমি আপনার কাছে অনুরোধ জানাচ্ছি। আমার এই সংক্ষিপ্ত ভাষণে আপনাকে বলছি, যে কাজগুলি আপনি করেছেন সেটা সত্যিই অভিনন্দনযোগ্য এবং আপানার এই মানসিকতার জন্য আপনাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

**Mr. Speaker :** I beg. to present the 39th Report of the Business Advisory committee.

Tuesday, 9-5-89

(i) Motion under rule 185 regarding change of name of Fort William as Sirajuddaulla Fort—Notice given by Shri Dilip Mazumdar, Shri Joyanta Kumar Biswas, Shri Kamakhya Ghosh, Shri Kripa Sindhu Saha and Shri Rabindra Nath Mandal—1 hour.

(ii) Motion under rule 185 regarding M/s Bengal Enamel Works Ltd.—Notice given by Shri Subrata Mukherjee—1 hour.

(iii) Motion under rule 185 regarding Commemoration of Netaji Subhas Chandra Bose—Notice given by Shri Jayanta Kumar Biswas, Shri Dilip Mazumdar, Shri Kripa Sindhu Saha, Shri Surajit Swaran Bagchi, Shri Probodh Chandra

Sinha and Shri Rabindra Nath Mandal—1 hour.

(iv) Motion under rule 185 regarding extention of Haldia Oil Refinery—Notice given by Shri Lakshman Chandra Seth—1 hour.

(v) Motion under rule 185 regarding issue of grant to the Vidyasagar University—Notice given by Shri Surya Chakraborty, Shri Bansa Gopal Chowdhury, Shri Surajit Swaran Bagchi, Shri Bimal Kanti Basu, Shri Subhas Goswami, Shri Deba Prasad Sarkar and Shri Prabodh Chandra Singha—1 hour.

(A) There will be no Question for Oral Answer and Mention Case on the 9th May, 1989.

(B) There will be no sitting of the House on the 10th May, 1989.

[8-00—8-10 P.M.]

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৩৯তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি মাননীয় সদস্যদের এতে সম্মতি আছে।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)

কার্য উপদেষ্টা কমিটির ৩৯তম প্রতিবেদন গৃহীত হল। ৫ নং মোশনে নামটা সূর্য চক্রবর্তী হবে।

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কারামন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় আজ এই সভায় কারা দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা আন্তরিকভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। কংগ্রেস দলের মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি মহাশয় দীর্ঘক্ষণ ধরে যে বক্তব্য রাখলেন তা আমি খুব মনোযোগ দিয়ে শুনলাম। তিনি খুব ভাল মানুষ, দীর্ঘক্ষণ ধরে জেল জেল করে অনেক কথা বললেন কিন্তু তিনি মন্ত্রী মহাশয়ের চিন্তা-ভাবনার ধারে কাছেও যেতে পারলেন না। মহামান্য মন্ত্রী মহাশয় বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রী। বামফ্রন্ট যে নীতিতে চলে, তাঁর যে নীতি তাতে আজকের যে সমাজ ব্যবস্থা সেই সমাজ ব্যবস্থা তিনি মনেপ্রাণে মেনে নিতে পারেন না। তথাপি ভারতীয় সংবিধানে, রাষ্ট্র ব্যবস্থায় যে আইনসভা, বিচারবিভাগ এবং জেল আছে তাকে মেনে তিনি এই দপ্তরের মন্ত্রী হয়ে আছেন। এই কারা বিভাগের মধ্যে দিয়েও যে মানুষের মঙ্গল করা যায়, মানুষকে প্রতিপালন করা যায়, মানুষকে দেবতার আসনে প্রতিষ্ঠিত করা যায় এ বিশ্বাস তাঁর আছে।

কারণ তিনি বামফ্রন্টের নীতিতে বিশ্বাসী এবং চিন্তাশীল মানুষ। স্যার, আপনি জানেন, প্রাচীনকালে যে সহজ সরল সমাজ ব্যবস্থা ছিল সেই সময় মানুষের মনে জেলের চিন্তাভাবনা ছিল না। পরবর্তীকালে সমাজব্যবস্থা জটিল হল, শ্রেণী বিভক্ত সমাজ প্রতিষ্ঠিত হল, মানুষের সংখ্যা বেড়ে গেল তখন অবস্থার পরিবর্তন হল। আগে যখন খাদ্য প্রচুর ছিল তখন কোনও মানুষের সঙ্গে কোনও মানুষের দ্বন্দ্ব করার প্রয়োজন ছিল না।

সকলে সমাজে খাদ্যশস্য সংগ্রহ করেছে এবং সমানভাবে বন্টন করার ক্ষেত্রেও কোনও দ্বন্দ্ব ছিল না। কিন্তু পরবর্তীকালে লোকসংখ্যা যেভাবে বৃদ্ধি হল খাদ্যদ্রব্য সেইভাবে উৎপাদিত হল না। বুদ্ধিমান আর এক শ্রেণীর মানুষ যাদের আমরা বলি মালিক শ্রেণী তাদের সৃষ্টি হল। পরবর্তীকালে সেই মালিকশ্রেণী বিনা পরিশ্রমে সম্পদের দখলদার হল। আর এক শ্রেণীর মানুষের জন্ম হল যারা নিয়মিতভাবে মালিক শ্রেণীর স্বার্থে পরিশ্রম করতে বাধ্য হল। সেই শ্রেণী হচ্ছে শোষিত শ্রেণী বা শ্রমিক শ্রেণী। তারা সম্পদ বিহীন। একশ্রেণীর হাতে সম্পদ, আর এক শ্রেণী সম্পদ বিহীন—এই দুই শ্রেণীতে বিভক্ত হল। তখন মালিক শ্রেণীর স্বার্থ এবং শোষিত শ্রেণীর বিরুদ্ধে রাষ্ট্রব্যবস্থা ছিল। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে জেল দপ্তর পেয়েছেন, তিনি জেলের ভিতরে মানুষের যাতে মঙ্গল করা যায়, মানুষকে যাতে আবার সমাজে প্রতিষ্ঠিত করা যায় সেজন্য যাতে নানাবিধ সংস্কার করা যায় তার চেষ্টা করে চলেছেন তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে। সেই কারণে জেলের মধ্যে বসবাস করার ব্যবস্থা, জল সরবরাহের ব্যবস্থা, চিকিৎসা ব্যবস্থা ইত্যাদি নানারকম ব্যবস্থা করছেন এবং অল্প বয়সী কয়েদীদের জন্য শিক্ষা ব্যবস্থা, এমন কি বহুদিন ধরে যারা জেলের ভিতরে থাকবে তাদের জন্য বৃত্তিমূলক শিক্ষা ব্যবস্থা করেছেন যাতে ভবিষ্যতে জীবনে তারা ফিরে গিয়ে নিজেদের সংসারে প্রতিষ্ঠিত হতে পারে। তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে তিনি এগুলি করার চেষ্টা করেছেন। অম্বিকাবাবু যে সব কথা বললেন যে এটা নেই, ওটা নেই কিন্তু তিনি একথা ভাবছেন না যে আমাদের ক্ষমতা সীমিত। তিনি ভাল মানুষ তাই জেলের ব্যাপারে অনেক স্বপ্ন দেখছেন। আমাদের সেই স্বপ্ন দেখার ইচ্ছা নেই। আমরা সমাজের পরিবর্তন করতে চাই, সমাজের মানুষের সঙ্গে তাদের মেশাতে চাই। এমন শিক্ষা জেলের মানুষদের দিতে চাই যাতে তারা জেল থেকে ফিরে এসে আবদ্ধ জীবন-যাপন স্থায়ীভাবে বসবাস করতে পারে। সেজন্য মন্ত্রী মহাশয় যেটুকু করা দরকার সেটা তিনি করার চেষ্টা করছেন। আমি এখানে কংগ্রেস আমলের একটা দৃষ্টান্ত দিতে চাই। আমি সেই সময়ে জেলের ভিতরে ছিলাম। সেই সময়ে জেলের মধ্যে মানুষ খেতে পেত না। সঙ্কীর্ণ একটা জায়গার মধ্যে সকলকে ঢুকিয়ে দেওয়া হত। ১০ জনের থাকবার জায়গায় ২০ জনকে থাকতে দেওয়া হত। আমি আলিপুর সেন্ট্রাল জেলে ছিলাম। সেখানে দেখেছি যে রাজবন্দিদের উপরে কি অত্যাচার কর হত। কারও মাথা ফাটা, কারও পায়ে ব্যান্ডেজ, কারও হাতে প্লাস্টার করা, এই রকম অবস্থায় তারা পড়ে থাকত। বামফ্রন্ট সরকার রাজবন্দিদের মুক্ত করেছেন এবং শিশুদের ক্ষেত্রে কোনও শিশুকে জেলের ভিতরে আছে তাদের শিক্ষার ব্যবস্থা করা হয়েছে এবং সেটাকে কার্যকর করার চেষ্টা করা হয়েছে। যেজন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কারামন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি আন্তরিকভাবে তাকে সমর্থন করছি। তিনি জেলখাটা মানুষ, তার ব্যক্তিগত অভিজ্ঞতাও আছে। তিনি সব দিক থেকে জেলগুলির উন্নতি করার চেষ্টা করেছেন তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে। আমি যে জন্য তাকে আন্তরিকভাবে অভিনন্দন জানাচ্ছি। আজকে সব থেকে ভাল যে কাজটা করেছেন সেটা হচ্ছে কারাগারে উন্মাদ বন্দিদের চিকিৎসার জন্য মনোরোগ বিশেষজ্ঞ-এর পদ সৃষ্টি করেছেন। আমরা দমদম জেলে দেখেছি যে সেখানে যে সমস্ত উন্মাদ বন্দিরা আছে তারা বছরের পর বছর একটা দুরবস্থার মধ্যে থাকত। তাদের কোনও চিকিৎসার ব্যবস্থা হয়নি। এটা কারা বিভাগের মধ্যে পড়ে। মন্ত্রী মহাশয় তার যে ব্যবস্থা করেছেন সে জন্য তাকে আমি আর একবার ধন্যবাদ জানাচ্ছি।

[8-10—8-20 P.M.]

তার সঙ্গে সঙ্গে আমি আর একটি কথা বলি, তারাপদ লাহিড়ী কমিশনের রিপোর্টে প্রত্যেক জেলে একজন করে সাইকিয়াট্রিস্ট পোস্ট তৈরি করার কথা ছিল বা ওয়েলফেয়ার অফিসার থাকার কথা ছিল। সেটা হয়েছে কিনা জানি না, কারণ এটা থাকার প্রয়োজন আছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, রবীন্দ্রনাথ ঠাকুর এই প্রসঙ্গে একটি কবিতা লিখেছিলেন "কাহারে ধরিল চোর বলি, হস্ত-পদে বাঁধি তার লোহার শিকলি, লইয়া চলি বন্দিশালে"। তখন অনেক নিরাপরাধ লোককে জেলে নিয়ে যেত। এখনও দারোগাবাবুদের দয়ায় বহু নিরাপরাধ লোককে জেলে ধরে নিয়ে যাচ্ছে। জেলের যারা কনডেম্‌ড ক্রিমিনাল তারা এই সমস্ত নিরাপরাধ বিচারাধীন বন্দিদের উপর মাতব্বরি করছে। তারা ডাণ্ডা মারছে, তাদের দিয়ে কাজ করাচ্ছে। তাদের কাছ থেকে জোর করে তাদের বাড়ির লোকেদের মারফৎ টাকা নিচ্ছে। এদের হাত থেকে এই সমস্ত নিরাপরাধ বন্দিদের রক্ষা করা যাচ্ছে না। আমি এইরকম অনেক নিরাপরাধ লোককে দেখেছি, এই সমস্ত কনডেম্‌ড ক্রিমিনালদের দ্বারা তাদের অত্যাচারিত হতে হয়েছে। জেলারকে বলেছি, এরা ভদ্রলোকের ছেলে, এদের কোনও অপরাধ নেই, তা সত্ত্বেও এই সমস্ত দাগী আসামীরা এদের উপর মাতব্বরি করছে, তাদের উপর হুকুম চালাচ্ছে, জোর করে তাদের কাছ থেকে টাকা-পয়সা নিচ্ছে। আমি নিজে দেখেছি, একজন নিরাপরাধ লোক জেল থেকে ৩ দিন পর ফিরে এল, তার পিঠে মারের সব দাগ। আমি জেলারকে বললাম আপনি একে রক্ষা করতে পারলেন না। আসল কথা হচ্ছে জেলের কর্মচারিদের সঙ্গে এদের যোগসাজস আছে। ভদ্রলোকের ছেলেরা জেলে গেলে এদের হাত থেকে রক্ষা পাবে না কেন? এদের হাত থেকে কিভাবে বাঁচানো যায় সে ব্যাপারে আপনাকে চিন্তা করতে হবে। আর জেলে যারা বন্দিদের সঙ্গে দেখা করতে যাচ্ছে তাদের জন্য একটা ভিজিটর শেড করা দরকার। জেল কোড আমার পড়া হয়নি, জানি না এর মধ্যে কি আছে। তবে যারা দেখা করতে যাবে তাদের আগে দরখাস্ত দিতে হবে সুপারইনটেন্ডেন্টের কাছে। স্বাধীন দেশের লোক দেখা করতে যাবে তাদের আগে কেন দরখাস্ত দিতে হবে? এই ব্যবস্থাটা পরিবর্তন হওয়া দরকার। এ ব্যাপারে কি করা যায় তা আপনাকে ভাবতে হবে, এই নিয়ম বদলাতে হবে। গ্রামগঞ্জ থেকে কেউ দেখা করতে এলে তাকে সকাল ১১টার মধ্যে দরখাস্ত দিতে হবে, তারপর তার দেখা হবে সন্ধ্যার সময়। তার ট্রেন যদি ৫টার সময় হয় তাহলে সে কি করে বাড়ি যাবে? মাননীয় মন্ত্রী মহাশয় অনেকবার জেল খেটেছেন, সুতরাং তার অভিজ্ঞতা আছে,

তিনি এই ব্যাপারটি দেখবেন। সবশেষে আমি নিবেদন করব মালদা জেলের ব্যাপারে। আমি আগেও বলেছি সেখানে জলের ব্যবস্থা নেই, জলের অভাবে সমস্ত নিরাপরাধ বন্দিদের দিয়ে ঘন্টার পর ঘন্টা ধরে জল তুলিয়ে নিচ্ছে। আজকের দিনে এই জিনিস চলতে পারে না। এ বছর বাজেটে যাতে জলের ব্যবস্থা করা হয় তারজন্য আবেদন জানিয়ে এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের মাননীয় কারামন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করে আমি দু-একটি বক্তব্য রাখছি। ইংরেজ আমলে জেলের অবস্থা প্রত্যক্ষ করেছি। ইংরেজ অমলেও জেলে থাকতে হয়েছে, পরবর্তীকালে স্বাধীনতা লাভের পরেও জেলের অবস্থা প্রত্যক্ষ করেছি। কংগ্রেসি রাজত্বে আমাকে ১১ বার জেলে যেতে হয়েছে। পশ্চিমবাংলার বিভিন্ন জেলে আমার অবস্থান ছিল। আজকে জোর করে বলতে পারি, অম্বিকাবাবু খুশি হয়েছেন, শুধু খুশি নয়, আমাদের কারামন্ত্রীকে তাঁর প্রশংসা করা উচিত ছিল, বামফ্রন্ট সরকারকে প্রশংসা করা উচিত ছিল।

অতীতে এই কারার উন্নতির জন্য কংগ্রেস আমাদের দেশ স্বাধীন হবার পর জেলের যে প্রকৃত সংস্কার, সেদিকে তারা কোনও চিন্তাভাবনা করেননি এবং কংগ্রেস আমলে জেলের অবনতি সবচেয়ে বেশি শুরু হয়েছে। আজকে জেলের ভিতর যে দুর্নীতির বাসা বেঁধেছে, সেটা কংগ্রেস আমল থেকে শুরু হয়েছে। বন্দিদের খাদ্যের মধ্যে ভাগ বসানো, বন্দিদের খাদ্য নিয়ে ছিনিমিনি খেলা, বন্দিদের নিম্নমানের খাদ্য সেখানে নিয়ে যাওয়া, এই সমস্ত কংগ্রেস আমল থেকে শুরু হয়েছে। এবং বামফ্রন্ট আসার পর আমাদের কারা বিভাগ এই রাজ্য স্তরে জেল প্রশাসন সংস্কার কমিটি যেটা করেছিলেন, তারই ফল আমরা আজকে দেখতে পাচ্ছি। প্রয়াত তারাপদ লাহিড়ীর যে রেকমেন্ডেশন রাজ্য সরকার গ্রহণ করেছেন, তার ভিত্তিতে তারা পশ্চিমবাংলার জেল সংস্কার করার পথে পা বাড়িয়েছেন এবং যে সামান্য উদ্যোগ নিয়েছেন, সেখানে সবচেয়ে বড় দরকার হচ্ছে অর্থ। কেন্দ্রীয় সরকার এখনও তারা জেলকে মনে করেন দমন পীড়ন শালার কেন্দ্র। আজকে বামফ্রন্ট সরকার মনে করে, সাধারণ অপরাধী, তারা সাময়িকভাবে কারাগারে থাকলে, আমাদের সার্বিক প্রচেষ্টা হবে তাদের সুস্থ সমাজজীবনে ফিরিয়ে আনা, সেদিক থেকে বামফ্রন্ট সরকার জেল সংস্কার করার পথে হাত দিয়েছেন। সময় লাগবে, বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন। আমাদের মাননীয় কারামন্ত্রী তাঁর বাজেট বরাদ্দে সেই অঙ্কের কথা তিনি ঘোষণা করেছেন। আমাদের পশ্চিমবাংলায় যে পাঁচটি সেন্ট্রাল জেল আছে, তার বাইরে আছে ডিস্ট্রিক্ট জেল এবং তার বাইরে আছে সাব জেল। আমরা অন্তত বলতে পারি, সেন্ট্রাল জেলগুলোর তুলনায় ডিস্ট্রিক্ট জেল এবং সাব জেলগুলোর অবস্থা আরও শোচনীয়। কিছুদিন আগে বাঁকুড়া ডিস্ট্রিক্ট জেলে গিয়েছিলাম, সেখানকার বিল্ডিং এবং শৌচাগারের যে অবস্থা, পানীয় জলের যে অবস্থা, সেটা খুব শোচনীয় জায়গায় আছে। আমি নিজে যে জেলের সঙ্গে যুক্ত, উত্তর ২৪ পরগনার ব্যারাকপুর সাব জেল, সেই জেলে আমাকে এক নাগাড়ে দু'মাস কাটাতে হয়েছে, সেখানে মানুষ জীবন-যাপন করতে পারে, এটা বলা যায় না। জেলে অনেকগুলো ওয়ার্ড আছে। প্রথমদিন যখন আসামীকে ঢোকানো হয়, সেটাকে বলা হয় আমদানি ওয়ার্ড এবং সেখানে বিচারাধীন কয়েদীকে যেভাবে রাখা হয় সেটা আমি প্রত্যক্ষ করেছি। অম্বিকাবাবু একদিন ভিজিট করে জেলের অনেক কিছু জানবার চেষ্টা করেছেন, যাই

হোক আমরা সেটা প্রত্যক্ষ করেছি, সেই কারণে বলছি, জেলখানার ভেতরে যে পরিবেশ আছে, সেই পরিবেশকে যদি পরিবর্তন করতে হয়, তাহলে আজকে কংগ্রেসি রাজত্বে আমাদের সমাজ জীবনে যে ব্যাধিটা এরা প্রবেশ করিয়েছেন, মানুষের জীবনকে এরা যেভাবে কলুষিত করছেন, অপরাধ প্রবণতা যেভাবে মানুষের মধ্যে বাড়িয়ে তুলেছেন, সেদিক থেকে আমাদের সবচেয়ে বেশি নজর দেওয়া দরকার। জেলা প্রশাসনের মধ্যে দুর্নীতি আছে, এই কথা অস্বীকার করা যায় না, কিন্তু আবার সেখানে যদি মানুষ যৌথভাবে রুখে দাঁড়াতে পারে সাধারণ কয়েদী হিসাবে, দমদম জেলে যখন আমি ছিলাম, আমরা দেখেছি অন্যায় আমরা দেখেছি, অন্যায় অবিচারের বিরুদ্ধে যখন আমরা রুখে দাঁড়িয়েছি, আমরা তার কিছু ফল পেয়েছি। সেইজন্য আজকে আমাদের কারামন্ত্রী নিয়েছেন, যে উদ্যোগ নিয়ে তিনি বিভিন্ন জেলকে সাজাতে চাইছেন, বিভিন্ন জেলের মধ্যে কয়েদীদের শ্রেণী বিন্যাস করে, বয়সের এবং অপরাধের বিচার করে যেভাবে তাদের ওয়ার্ড গড়ে তোলা উচিত, বামফ্রন্ট সরকার সেদিকে উদ্যোগ নিয়েছেন এবং আগামী দিনে জেলখানা যেন সাধারণ মানুষের কাছে দমন পীড়নের শালা না হয়, এটা মানুষের একটা শোধনাগার হয়, একটা সংশোধনের কেন্দ্র হয়, সেই উদ্যোগ বামফ্রন্ট সরকার শুরু করেছে, আমি মনে করি আমাদের কারা মন্ত্রী সেই উদ্যোগ নিয়ে যেভাবে এগোবার চেষ্টা করছেন, তিনি সফল হবেন, সেই কারণে তাঁর বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[8-20—8-30 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিরোধী সদস্য অম্বিকাবাবু যে কথাগুলি বলেছেন সে গুলিতে আমি পরে আসছি। প্রথমে বলি যে, বাজেট উত্থাপনের সময়ে আমি আমার বাজেট বিবৃতির মধ্যে এবং তার সাথে আরও একটা বই এখানে উপস্থিত করে জেলের বাস্তব চেহারাটা তুলে ধরবার চেষ্টা করেছি। বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে মোট বন্দির সংখ্যা হচ্ছে ৯৭৫৯ জন। তার মধ্যে সাজাপ্রাপ্ত বন্দির সংখ্যা হচ্ছে ২২৮৯ জন, উন্মাদ বন্দির সংখ্যা হচ্ছে ৯৮৫ জন, বিচারাধীন বন্দির সংখ্যা হচ্ছে ৬৪২৪ জন এবং বিনাবিচারে গ্রেপ্তার হয়ে আছে বা কাফেপোশা আইনবলে আটকপ্রাপ্ত হচ্ছে ৬১ জন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন সামাজিক আর্থিক এবং রাজনৈতিক কারণে এবং সমাজ পরিবর্তনের জন্য আজকে বিভিন্ন ক্ষেত্রে আন্দোলন সংগঠিত হচ্ছে। আবার বিভিন্ন অপরাধে সাজাপ্রাপ্ত হয়ে বিভিন্ন অপরাধী জেলে আসছে। বিভিন্ন অপরাধীদের পুলিশের পক্ষ থেকে বিভিন্ন অপরাধে গ্রেপ্তার করে বিভিন্ন ধারায় কোর্টে পাঠিয়ে, কোর্ট থেকে জেলে নিয়ে আসা হচ্ছে। খুব স্বাভাবিকভাবেই আমরা অনেকেই অনেক সময় বলে থাকি যে, এ-সম্পর্কে যে সমস্ত ধারাগুলি আছে সেগুলির পরিবর্তন করা দরকার। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, কোনও ধারা সংশোধন করবার বা সংযোজন করবার কোনও ক্ষমতা জেল দপ্তরের ওপর নির্ভর করে না। কিন্তু আসার পর তাদের প্রতি কি আচরণ, কি ব্যবহার করা হবে, না হবে সেটা জেল দপ্তরের ওপর নির্ভর করে। সেখানে আমাদের মূল দৃষ্টিভঙ্গি হচ্ছে, মানুষ হিসাবে মানবিক মূল্যবোধের ওপর দাঁড়িয়ে সন্দেহের দৃষ্টি দিয়ে তাঁদের দেখা। বিভিন্ন কাজের সাথে তাঁদের যুক্ত করা। এবং যে মানসিক পরিবর্তন প্রয়োজন সেই মানসিক পরিবর্তনের মধ্যে দিয়ে তাদের সমাজ জীবনে ফিরিয়ে দেওয়া। অর্থাৎ তাঁরা যাতে ফিরে গিয়ে

সমাজে সুন্দরভাবে নিজেদের প্রতিষ্ঠিত করতে পারেন সেই ব্যবস্থা করা। আমাদের জেল দপ্তরের পক্ষ থেকে বিচারাধীন বন্দি এবং সাজাপ্রাপ্ত বন্দি, সবার ক্ষেত্রেই সেই মানসিক পরিবর্তন সাধনের জন্য একদিকে জেলের মধ্যে যেমন আমরা ধর্ম আলোচনার ব্যবস্থা করি, অন্যদিকে তেমনই কাজের সাথে তাঁদের যুক্ত করার চেষ্টা করি। সেই জন্য বিভিন্ন জেলে বিভিন্ন রকমের হাতের কাজ শেখাবার জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। সেই পরিকল্পনার মধ্যে দিয়ে বন্দিরা পরবর্তীকালে যাতে সমাজজীবনে ফিরে গিয়ে প্রতিষ্ঠিত হতে পারেন—যে কাজ তাঁরা শিখছেন সেই কাজের সাথে যাতে যুক্ত হতে পারেন—তার জন্যও আমরা জেল দপ্তরের পক্ষ থেকে ব্যবস্থা নিয়ে থাকি। উপাধ্যক্ষ মহোদয়, পূর্বে কংগ্রেস আমলে জেলে যে মজুরি দেওয়া হত তার একটা পরিসংখ্যান আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে রাখছি।

সেটা হচ্ছে ১৯৫৫ সালে .৩৭ পয়সা করে জেলে দেওয়া হত, ১৯৭৮ সালে দেওয়া হত .৭৫ পয়সা বর্তমানে ১.৫০ পয়সা করে দেওয়া হয় এবং দক্ষ শ্রমের জন্য দু'টাকা দেওয়া হয়। যাঁরা ট্রেনার আছেন তাঁদেরকে ২.৫০ পয়সা দেওয়া হয় এবং শুধু তাই নয় আপনি জানেন যে, আজকে যারা জেলে সাহায্য প্রাপ্ত হয়েছে তাদের মধ্যে যে সুন্দর, সুকুমার বৃত্তি আছে যারা সুন্দর সুন্দর ছবি আঁকে এবং সেই ছবিগুলিকে জনসমক্ষে তুলে ধরবার জন্য দপ্তরের পক্ষ থেকে আমরা তথ্য কেন্দ্রে প্রদর্শনীর ব্যবস্থা করেছিলাম। এর পিছনে আমাদের মূল যে উদ্দেশ্য ছিল সেটা হচ্ছে বিক্রিত সেই সমস্ত অর্থ তারা পাবে, সেই সমস্ত অর্থ তাদের নামে জমা থাকবে, তারা ফিরে গিয়ে সেই কাজের সাথে যুক্ত হবে এবং আজকে জেলে যে মজুরি দেওয়া হচ্ছে এই মজুরি আরও বৃদ্ধি করার পরিকল্পনা দপ্তরের পক্ষ থেকে নেওয়া হয়েছে। মাননীয় সদস্যরা জানেন স্বল্প সঞ্চয়ের মধ্যে এই টাকা রাখার ব্যবস্থা করা হয়েছে, এই কথা অস্বীকার করা যাবে না। কংগ্রেসের আমলে জেলকে যে দৃষ্টিভঙ্গিতে দেখা হত যাতে আজকে তার পরিবর্তন সময়ে করতে পারা যায় সেজন্য দপ্তরের পক্ষ থেকে আপ্রাণ চেষ্টা করা হচ্ছে। দপ্তরের যাঁরা কর্মচারী আছেন তাঁরা একদিকে যেমন জেলগুলি পরিদর্শন করবার জন্য চেষ্টা করেন অন্যদিকে যাঁরা বিভিন্ন সমাজসেবী আছেন এবং যাঁরা বিধায়ক আছেন আমরা তাঁদেরকে বিভিন্ন জেল পরিদর্শন করবার জন্য যে কমিটি সেই কমিটি আমরা বিভিন্ন জেলে করবার চেষ্টা করেছি এবং সেই কমিটি প্রতিনিয়ত উন্নয়নের চেষ্টা করছেন এ কথা অস্বীকার করা যায় না। পশ্চিমবঙ্গের সব জায়গাতেই যেখানে দোষ করে সেখানে প্রতিনিয়তই বসা হচ্ছে—হয়ত কোনও জায়গাতে হয়, কোনও জায়গাতে হয় না—কিন্তু কোনও মাননীয় সদস্য যদি এই ব্যাপার সম্বন্ধে আমাদের দপ্তরের কাছে জানান তাহলে আমরা নিশ্চয়ই সেটা দেখবার চেষ্টা করব। স্বাভাবিকভাবে যাঁরা কর্মচারী আছেন তাঁদের পক্ষে জেলের স্টাফের অবস্থা—সেই অবস্থা সম্পর্কেও আমি যে বই মাননীয় সদস্যদের কাছে বিলি করেছি তার মধ্যে দেওয়া আছে। আমরা মনে করি যাঁরা জেল ভিজিটারস কমিটির সাথে যুক্ত হয়েছিলেন তাঁরা যদি আরও বেশি উদ্যোগী হন তাহলে আজকে যে বাধাগুলি আছে সেগুলি নিশ্চয়ই দূর করা সম্ভব হবে। কারণ আমরা এই কথা মনে করি না যে আজকে যে অবস্থাটা তৈরি হয়েছে রাতারাতি সেই অবস্থা মিটিয়ে ফেলা সম্ভব হবে। কারণ একটা অবস্থা এক দিনে তৈরি হয় না। দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গে যে পরিচালন ব্যবস্থা ছিল সেই পরিচালন ব্যবস্থার

ফলে আজকে এমন একটা অবস্থাতে এসে দাঁড়িয়েছে যে তার মধ্যে বামফ্রন্টের পক্ষ থেকে তাঁদের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির উপর দাঁড়িয়ে আমরা সেই কাজগুলি সম্পূর্ণ করতে চেষ্টা করছি। আজকে জেলে যে সমস্ত কিশোর বন্দি ছেলে আছে—যাদের কথা অম্বিকাবাবু বলবার চেষ্টা করেছেন—আমরা সেই সমস্ত কিশোরবন্দিদের জেল থেকে সরিয়ে যে মস্ত হোম, সমাজকল্যাণের জন্য করা হয়েছে সেই সমস্ত জায়গায় কিশোর বন্দিদের নিয়ে যেতে পেরেছি। মাননীয় সদস্যরা জানেন, আজকে জেলে যে সমস্ত মহিলা বন্দি থাকেন সেই মহিলা বন্দিদের প্রচণ্ড কষ্টের মধ্যে থাকতে হয়। এ কথা অস্বীকার করা যায় না। দীর্ঘদিনের পুরনো আমলের ছোটখাট ঘরগুলো আছে তার মধ্যে থাকতে হয়। ১৬টি জেলে এই ধরনের মহিলা বন্দিদের জন্য নতুন ধরনের বাড়ি তৈরি করে তাঁদের থাকবার ব্যবস্থা করা হয়েছে, বিভিন্ন জায়গাতে বৈদ্যুতিক আলোর ব্যবস্থা করা হয়েছে এবং তার জন্য জেনারেটারের ব্যবস্থা আমরা বিভিন্ন জেলে বিভিন্ন সময়ে করবার চেষ্টা করছি।

[8-30—8-41 P.M.]

এছাড়াও আমরা বিভিন্ন জেলে টি ভি'র ব্যবস্থা করেছি। জেলে চিকিৎসা সংক্রান্ত ব্যাপারে বলছি যে, আমরা পুরুলিয়ায় পাঁচজন মনরোগ বিশেষজ্ঞ পেয়েছি এবং এসব কাজ নিশ্চয়ই আমরা অবিলম্বে বিভিন্ন জায়গায় নেবার ব্যবস্থা করব। আজকে জেলে যে সব নকশাল বন্দি রয়েছেন তাঁরা আলিপুর এবং বহরমপুর জেলে রয়েছেন। ১৯৮৭ সালের শুরুতে ৪২ জন নকশাল বন্দি ছিলেন। বর্তমানে ২২ জন নকশাল বন্দি জেলে রয়েছেন, বাকি সবাই ছাড়া পেয়েছেন। আপনারা জানেন যে, যে কোনও বন্দি যদি অসুস্থ বোধ করেন, সেক্ষেত্রে তাদের চিকিৎসার ব্যবস্থা করবার জন্য আমাদের দপ্তরের পক্ষ থেকে সব সময় চেষ্টা করা হয়ে থাকে। যেমন আমরা শ্রী আজিজুল হককে হসপিটালে স্থানান্তরিত করেছি চিকিৎসা করবার জন্য এবং বিশ্বনাথ চৌধুরিকেও আমরা কয়েক দিনের মধ্যে হসপিটালে স্থানান্তরিত করব। এছাড়া অন্য যে সব বন্দি রয়েছেন তাদের চিকিৎসার ব্যাপারে আমাদের দপ্তরের পক্ষ থেকে সর্বতভাবে সজাগ থাকি। ওখানে এমন কতগুলো সামাজিক অসুবিধা দেখা দিচ্ছে যে, যে সমস্ত উন্মাদ বন্দি রয়েছেন তাদের মধ্যে অনেকে ভাল হয়ে গেছেন, ফলে তাদেরকে পরিবারে ফিরিয়ে নেবার ব্যাপারে বার বার চেষ্টা করা সত্ত্বেও সেটা করা যাচ্ছে না। স্বাভাবিকভাবে এটা একটা বিরাট সমস্যা। সেজন্য উন্মাদ বন্দি যারা রয়েছেন তাদের জন্য একটি বিল তৈরি করব বলে ঠিক করেছি এবং সেই কাজ আমরা ইতিমধ্যে শুরুও করেছি। আজকে পুরুলিয়ায় ৬২ লক্ষ টাকা ব্যয়ে মহিলা বন্দিদের জন্য একটি আবাস তৈরি করা হয়েছে। এছাড়া যারা ড্রাগ আসক্ত হয়ে জেলে আছেন তাদের সংখ্যা ১৯৮৬ সাল থেকে আজ পর্যন্ত ২২১ জন। এদের মধ্যে সুস্থ হয়েছেন ১৮৭ জন। বর্তমানে ৩৪ জন ড্রাগ আসক্ত বন্দি জেলে রয়েছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যে সময় রয়েছে তাতে হবে না, আরও ১৫ মিনিট সময় বাড়ানো দরকার। আশাকরি এ ব্যাপারে হাউসের সম্মতি আছে।

(হাউসের সম্মতিক্রমে এই সময় ১৫ মিনিট সময় বৃদ্ধি ঘটে)

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুরুলিয়ার উন্মাদাগারে ১৯০ জনের চিকিৎসার ব্যবস্থার করা যাবে বলে আমরা আশা করছি। এছাড়া আপনি জানেন যে, জেলে নিরপরাধ ২৩৫ জন বন্দি যারা ছিলেন তাদের মধ্যে প্রায় ৫০ জনকে আমরা বহু কষ্টে তাদের বাড়িতে পৌঁছে দিতে পেরেছি, কারণ যারা ঐ অবস্থার মধ্যে আসেন তারা নিজেদের ঠিকানা জানেন না। তা সত্ত্বেও আমরা অনেক চেষ্টা করে প্রায় ৫০ জনকে বাড়িতে পাঠাতে পেরেছি এবং বাকিদের বিভিন্ন হোমে থাকবার ব্যবস্থা করতে পেরেছি। ঐ ধরনের নিরপরাধ বন্দি কোর্টের মাধ্যমে আবার আমাদের বিভাগে কিছু এসেছেন, যাদের সংখ্যা ৩০-৩২ জন হতে পারে। তাদের ব্যাপারেও আমরা চিন্তা করছি যে কিভাবে তাদের স্থানান্তরিত করা যায়। আপনি জানেন যে, কিশোর বন্দি হিসাবে যারা জেলে ছিলেন তারা আর আজকে জেলে নেই। আজকে বিভিন্ন জেলে ১৮ থেকে ২১ বছর বয়সী যারা রয়েছে তাদের জন্য আমরা কিছু কিছু বাড়ি তৈরি করেছি। প্রেসিডেন্সি জেলে আনুমানিক ১৯ লক্ষ টাকা ব্যয়ে আমরা যে বাড়ি তৈরি করেছি ঐ বয়সী বন্দিদের জন্য তাতে নিশ্চয়ই যথেষ্ট উপকার হবে।

এছাড়া কয়েকটি জেলায় আমরা এইরকম বাড়ি তৈরির কাজ করে যাচ্ছি। আজকে কারাগারে কর্মচারী যারা আছেন তাদের প্রচুর সমস্যা রয়েছে। তাদের থাকবার ব্যবস্থা ভাল নয়। দীর্ঘদিনের পুরানো ব্যবস্থার মধ্যে তাদের থাকতে হয়। আমাদের দপ্তর থেকে ইতিমধ্যে ১২৯টি আপগ্রেডেড কোয়ার্টার করেছি যার জন্য ১.৪৯ কোটি টাকা ব্যয় হয়েছে। কাজেই এক্ষেত্রে আমাদের দপ্তরের পক্ষ থেকে সাধ্যমতো চেষ্টা আমরা করে যাচ্ছি। আজকে যে সমস্ত বন্দি জেলে রয়েছেন তারা যাতে সুন্দরভাবে জীবনে প্রতিষ্ঠিত হতে পারেন তারজন্য আমাদের দপ্তরের পক্ষ থেকে আমরা করে যাচ্ছি। অম্বিকাবাবু এখানে দমদম জেলের কথা তুলে ধরার চেষ্টা করেছেন। এটা ঠিক যে, বিভিন্ন জেলে যে সমস্ত জমি রয়েছে সেই সমস্ত জমি ঘেরা না থাকাতে বহু স্থানে সেইসব জমি বেদখল হয়ে যাচ্ছে। আমরা ইতিমধ্যে পাঁচটি কেন্দ্র ফিরিয়ে দেবার সামান্য ব্যবস্থা নিয়েছি। দমদম কারাতে যে জায়গা দখল হয়েছে সে-ব্যাপারে আমাদের দপ্তরের পক্ষ থেকে চেষ্টা করা হয়েছিল, কিন্তু জমি সংক্রান্ত কাগজপত্র না পাবার ফলে ন্যাশনাল লাইব্রেরি থেকে পুরানো আমলের নথীপত্র বের করবার চেষ্টা করেছি এবং যেহেতু ঐ জায়গা পূর্বে মিলিটারি ক্যান্টনমেন্ট ছিল, সেজন্য মিলিটারি ক্যান্টনমেন্টের বিভাগীয় অফিসারের সঙ্গে যোগাযোগ করে কিছু কাগজপত্র জোগাড় করেছি এবং সেখানে যাতে কাউকে পাট্টা না দেওয়া হয় তারজন্য আর আর ডিপার্টমেন্টকে চিঠিও দেওয়া হয়েছে। আমি বিশ্বাস করি, আমাদের যে প্রচেষ্টা রয়েছে তার মধ্যে দিয়ে আজকে জেলের যে সমস্ত জায়গা রয়েছে তা যাতে নষ্ট না হয়, দখল না হয়, তারজন্য আপ্রাণ চেষ্টা আমরা চালিয়ে যাব। তবে আপনারা জানেন, সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের সমস্ত কাজ পরিচালনা করতে হয়। কাজেই ইচ্ছা থাকলেও সাধ্য আমাদের নেই, তবুও সাধ্যমতো কাজ করবার চেষ্টা করছি আমরা। মাননীয় বিভিন্ন সদস্য যাঁরা জেল পরিদর্শক হিসাবে রয়েছেন এবং তাঁরা বিভিন্ন সময়ে বলবার চেষ্টা করেন যে, মিটিংয়ে তাঁদের ডাকা হয় না। আমি তাঁদের অনুরোধ করব, যে কোনও সময় জেল পরিদর্শন করুন। সেক্ষেত্রে আমাদের দপ্তর থেকে কিভাবে জেলে পরিদর্শন করবেন, কি করতে হবে সেই সমস্ত জ্ঞাতব্য বিষয় চিঠির মাধ্যমে সমস্ত জেল পরিদর্শকগণের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। যদি কেউ সেই চিঠি না পেয়ে থাকেন তাহলে

দপ্তরের সঙ্গে যোগাযোগ করলে সেগুলো নিশ্চয়ই পাঠিয়ে দেবার ব্যবস্থা করব। এই কথা বলে যে কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Deba Prasad Sarkar and Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Biswanath Choudhury that a sum of Rs. 14,14,94,000/- be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails".

(This is inclusive of a total sum of Rs. 3,53,74,000/- already voted on account in March, 1989) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8.41 p.m. till 1 p.m. on Tuesday, the 9th May, 1989, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday the 9th May, 1989 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 5 Ministers of State, and 137 Members.

[1-00 - 1-10 P.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Narendra Narayan Chakraborty,** a former member of the Legislative Assembly of undivided Bengal and freedom fighter who breathed his last on the 5th May, 1989 at his residence in Calcutta. He was 90.

Shri Chakraborty was elected to the State Assembly in 1937 and was its member till the dissolution of the House in 1945. A Chief Whip of Khwaja Hosimuddin Government he was a follower of C. R. Das and a close associate of Subhas Chandra Bose. He was imprisoned and interned for at least 12 years for taking active part in the freedom movement of the country.

At his death the State has lost a veteran freedom fighter as well as a political leader.

Now I request the Honourable members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(After two minutes)

Thank you Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

### Unstarred Questions
### (to which written answers were laid on the table)

### Capacity of the Vagrants' Homes

**261.** (Admitted question No. **262.**) **Shri Khudiram Pahan** and

**Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department be pleased to state—

(a) if it is a fact that the capacity of the Vagrants' Homes under the Controller of Vagrancy has not been fully utilised during the last three years ended December, 1988; and

(b) the number of persons sent to these centres during the above period ?

**Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department :**

(a) Yes.

(b) The number of persons admitted in the Homes during the period in question is as follows :—

| | |
|---|---|
| 1986 | 130 nos. |
| 1987 | 69 nos. |
| 1988 | 10 nos. |

**উলুবেড়িয়ার নবগ্রাম সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়নের জন্য বরাদ্দ অর্থ**

২৬২। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১।) **শ্রী অমর ব্যানার্জি :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়া দক্ষিণ বিধানসভা কেন্দ্রের অন্তর্গত নবগ্রাম সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়নের জন্য আগামী আর্থিক বৎসরে কোনও অর্থ বরাদ্দ করা হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে ইহার পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) গত ৩-১-১৯৮৯ তারিখে এক আদেশনামাবলে নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্রের গৃহ পুনর্নির্মাণের জন্য ২৩,১৭,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

মিনিমাম নিড্‌স প্রোগ্রাম-এ বরাদ্দ অর্থ থেকে আগামী বছরের এই প্রকল্পে প্রয়োজনীয় অর্থ পাওয়া যাবে বলে আশা করা যায়। টেণ্ডার ডাকা ইত্যাদি যথাবিহিত ব্যবস্থার পরে প্রয়োজনীয় অর্থের পরিমাণ জানা যাবে। আগামী বৎসরে কত অর্থ প্রয়োজন তাহা এখনই বলা সম্ভব নয়।

**সাম্প্রতিক ভূমিকম্পে ক্ষয়ক্ষতির পরিমাণ**

**২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৪।) শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক ভূমিকম্পের ফলে রাজ্যের কোন কোন জেলা ক্ষতিগ্রস্ত হয়েছে;

(খ) ক্ষয়ক্ষতির আনুমানিক পরিমাণ কত;

(গ) জীবনহানির কোনও সংবাদ আছে কি;

(ঘ) সংবাদ থাকলে, (১) তাহা কতজন ও (২) রাজ্য সরকার ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের সাহায্যের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(ঙ) কেন্দ্র থেকে এ সম্পর্কে কোনও সাহায্য পাওয়া গেছে কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মূলত দার্জিলিং জেলাই ক্ষতিগ্রস্ত হয়েছে। এছাড়া জলপাইগুড়ি জেলার নাম উল্লেখ করা যেতে পারে।

(খ) দার্জিলিং জেলার ক্ষতির পরিমাণ ২৯৩৯টি বাড়ি যার আর্থিক মূল্য আনুমানিক ৪৪,০৮,৫০০.০০ টাকা। এছাড়া পূর্তবিভাগের সম্পত্তি—বাড়ি বাবদ ২৫.৮০ লক্ষ টাকা ও রাস্তা বাবদ ৪১.২০ লক্ষ টাকা বন বিভাগের (বনোন্নয়ন নিগমের) সম্পত্তি ১৩.০০ লক্ষ টাকা এবং সেচ ও জলপথ বিভাগের নির্মিতিগুলি বাবদ ২৫৪.১৩ লক্ষ টাকা। জলপাইগুড়ি জেলার ক্ষতির পরিমাণ পূর্ত বিভাগের সম্পত্তি বাড়ি বাবদ ৭৪.১৫ লক্ষ টাকা।

(গ) না।

(ঘ) (১) প্রশ্ন ওঠে না; ও (২) ত্রাণ ও কল্যাণ বিভাগের ত্রাণ শাখা দার্জিলিং জেলায় ভূমিকম্পে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ত্রাণখাতে নগদ খয়রাতি সাহায্য বাবদ ৫০,০০০ টাকা, আনুষঙ্গিক বাবদ ৩৫,০০০ টাকা, গৃহ নির্মাণ ও মেরামতি বাবদ ৬,৭৫,০০০ টাকা প্রদান করেছেন এবং ১৫০০টি ত্রিপল দু ক্ষেপে প্রাদান করেছেন; এবং

(ঙ) কেন্দ্রীয় সমীক্ষক দলের কাছে ১৯৮৮ সালের বন্যা জনিত ক্ষতির জন্য ১২,৫১৬.৩১ লক্ষ টাকা এবং ভূমিকম্প জনিত ক্ষতির জন্য ১৪৭.৫০ লক্ষ টাকা ব্যয়ের উর্ধ্বসীমা বরাদ্দ করার জন্য প্রতিবেদন পেশ করা হয়েছিল। এই আবেদনের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার মোট ব্যয়ের উর্ধ্বসীমা ২৩৫৫.৭৫ লক্ষ টাকা বেঁধে দিয়েছিলেন তাতে ভূমিকম্প বাবদ আলাদা করে ব্যয়ের সীমা নির্ধারণ করা ছিল না। কেবল মোট বরাদ্দকৃত অর্থ থেকেই ভূমিকম্প দরুন ক্ষয়ক্ষতির জন্য ব্যয় করার অনুমতি দেওয়া হয়েছিল।

**Total accommodation in the Tourist Centres/Lodges**

**264.** (Admitted question No. **801.) Dr. Tarun Adhikari** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) the total tourist accommodation available in the Tourist Centres/ Lodges of the West Bengal Tourism Development Co-operation Ltd.; and

(b) the average per day utilisation/occupancy rate of this accommodation during 1985-86; 1986-87; 1987-88 and 1988-89 (up to December, 1988) ?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) and (b) Details are furnished in the statement below :

***Statement referred to in clause (a) and (b) of Unstarred Question No. 264 (Admitted question No. 801.)***

***Average per day utilisation occupancy during the year***

| Sl. No. | Name of the Tourist Lodge | No. of beds | 1985-86 | 1986-87 | 1987-88 | 1988-89 (up to Dec. '88) | Remarks if any |
|---|---|---|---|---|---|---|---|
| 1. | Siliguri T.L. | 21 | 64.97 | 60.11 | 64.59 | 61.52 | |
| 2. | Mainak T.L. | 76 | 22.08 | 33.66 | 34.92 | 34.65 | |
| 3. | Madarihat T.L. | 16 | 48.10 | 49.74 | 67.27 | 48.49 | |
| 4. | Malbazar T.C. | 8 | 74.72 | 67.30 | 65.44 | 72.27 | |
| 5. | Raiganj T.L. | 18 | 35.75 | 33.69 | 27.74 | 39.56 | |
| 6. | Malda T.L. | 26 | 60.99 | 54.73 | 53.97 | 62.07 | |
| 7. | Berhampur T.L. | 26 | 60.26 | 66.44 | 77.17 | 79.16 | |
| 8. | Bakreswar T.L. | 42 | 27.99 | 34.00 | 27.97 | 14.07 | |
| 9. | Santiniketan T.L. | 70 | 48.81 | 56.48 | 67.56 | 88.67 | |
| 10. | Bishnupur T.L. | 28 | 55.61 | 58.38 | 53.89 | 51.59 | |
| 11. | Durgapur T.L. | 24 | 64.45 | 64.95 | 51.29 | 56.60 | |
| 12. | Digha T.L. | 46 | 63.87 | 61.70 | 68.07 | 77.60 | |
| 13. | Jhargram Palace T.L. | 31 | 35.15 | 29.80 | 32.28 | 33.07 | |
| 14. | Diamond Harbour T.L. | 50 | 39.60 | 42.44 | 47.53 | 58.06 | |
| 15. | Bakkhali T.L. | 50 | 54.16 | 56.42 | 52.24 | 45.10 | |
| 16. | Udayachal T.H. | 113 | .. | .. | 52.55 | 51.63 | |
| 17. | Gadiara T.L. | 26 | .. | .. | .. | 41.77 | |
| 18. | Tiger Hill T.L. | 20 | 25.41 | .. | .. | .. | |
| 19. | Hill Top T.L. | 20 | 31.42 | .. | .. | .. | Because of trouble in |
| 20. | Shangrila T.L. | 25 | 42.53 | .. | .. | .. | Darjeeling area. State- |
| 21. | Darjeeling T.L. | 63 | 52.35 | 25.07 | 15.95 | 28.76 | ments were not received |
| 22. | Maple T.L. | 29 | 61.31 | .. | .. | .. | from those area. |
| 23. | Kurseong T.L. | 8 | 38.97 | 17.97 | .. | .. | |
| 24. | Kalimpong T.L. | 23 | 32.25 | .. | .. | .. | |
| | | 859 | | | | | |

**রাজ্য বিদ্যুৎ পর্ষদের থার্মাল পাওয়ার স্টেশনগুলির গড় প্ল্যান্ট লোড ফ্যাক্টর**

২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৫) **শ্রী অমর ব্যানার্জি ও শ্রী সৌগত রায় ঃ** বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের থার্মাল পাওয়ার স্টেশনগুলির গড় প্ল্যান্ট লোড ফ্যাক্টর (শতকরা হিসাবে) দেশের অন্যান্য রাজ্যের বিদ্যুৎ পর্ষদগুলির বা দেশের কেন্দ্রীয় এবং বেসরকারি সংস্থাগুলির তুলনায় কম;

(খ) যদি হয়,—

(১) তাহা হইলে ৩০-১১-১৯৮৮ তারিখে কি অবস্থা ছিল,

(২) তাহার কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১) ৩০-১১-১৯৮৮ তারিখে (এপ্রিল ১৯৮৮ থেকে নভেম্বর ১৯৮৮) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের গড় প্ল্যাট লোড ফ্যাক্টর ছিল ৩৬%; পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রগুলির সম্মিলিত প্ল্যান্ট লোড ফ্যাক্টর ছিল ৪০%। এই সময় বিহার (৩৫.৪%), উড়িষ্যা (২৯.৬%), আসাম (২৮%)-এর গড় প্ল্যান্ট লোড ফ্যাক্টর পশ্চিমবঙ্গের তুলনায় কম ছিল। তাছাড়া এন টি পি সি (ফারাক্কার) প্ল্যাট লোড ফ্যাক্টর ও এই সময়ে ৩১.৫% ছিল।

(২) প্ল্যাট লোড ফ্যাক্টর সাধারণত দুটি বিষয়ের উপর নির্ভর করে—এক হল সারাদিনের চাহিদারেখার প্রকৃতি এবং দ্বিতীয়ত সরবরাহে জলবিদ্যুতের অনুপাত। সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি-র পূর্বাঞ্চলের নিজস্ব সংগঠন ইস্টার্ন রিজিওনাল ইলেকট্রিসিটি বোর্ড-এর মত অনুযায়ী এন টি পি সি, এন এইচ পি সি ইত্যাদি কেন্দ্রীয় উৎপাদন সংস্থাগুলির উৎপাদনের চুক্তিমতো অংশ নেবার পর পূর্বাঞ্চলের পি এল এফ শতকরা চল্লিশ ভাগের উপর উঠতে পারে না। পূর্বাঞ্চলে হাউডেলের অনুপাত যেখানে ১৬% সেখানে পশ্চিমবঙ্গের অনুপাত মাত্র ২%।

**পশ্চিমবঙ্গে খুনের সংখ্যা**

২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৫।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** স্বারাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে খুনের সংখ্যা কত;

(খ) এর মধ্যে রাজনৈতিক খুনের সংখ্যা মোট কত; এবং

(গ) হাওড়া জেলায় এই সংখ্যা মোট কত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬,৬৮৫।

(খ) ৭৫।

(গ) ২।

**মহকুমা আদালত সেশন কোর্ট বসাবার পরিকল্পনা**

২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৮।) **শ্রী অমর ব্যানার্জি ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মহকুমা আদালতে সেশন কোর্ট বসাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কতদিনের মধ্যে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যে কোনও কোর্ট মহাধর্মাধিকরণের সুপারিশক্রমে বসানো হয়ে থাকে। প্রশ্নে উল্লিখিত বিষয়ে কোনও সুপারিশ এখনও সরকার পান নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**Steps taken to solve the residential problem of the working women in West Bengal**

**268.** (Admitted question No. **1042.**) **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Relief and Welfare (Walfare) Department be pleased to state—

(a) whether the State Government is aware of the residential problem of the working women in West Bengal;

(b) if so,—

(i) the steps taken or proposed to be taken to solve the problem;

(ii) the progress so far made; and

(iii) the assistance so far received from the Government of India for the purpose during the first three years of the Seventh Plan ?

**Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department :**

(a) Yes.

(b) (i) To solve the residential problem of the working women in West Bengal, it has been decided to establish at least one working women's hostel in every district of West Bengal through local voluntary organisations with financial assistance from both the Central Government and the State Government. Separate provisions for this purpose are kept in the State Budget. The voluntary organisations have also been requested to take initiation for establishment of working women's hostel in different parts of the State.

(ii) Total financial assistance for ten hostels for working women have already been discussed and nineteen proposals for construction of working women's hostels are under process.

(iii) Rs. 32,29,475/- (Rupees thirty-two lakhs twenty-nine thousand four hundred and seventy-five only).

**Replacement of old tram cars**

**269.** (Admitted question No. **1153.**) **Shri Sudip Bandyopadhyay** : Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) if it is a fact that some of the tram cars used by the Calcutta Tramways have become overdue for replacement having passed their codal life;

(b) if so—

(i) the number of such tram cars,

(ii) what is the codal life of a tram car.

(iii) the steps taken or proposed to be taken to replace these cars, and

(iv) the reasons for delay if any, in replacement of those tram cars ?

**Minister-in-charge of the Transport Department :**

(a) Yes.

(b) (i) 226.

(ii) 25 years.

(iii) Since 1980, 108 new tram cars have been procured. 69 tram cars have been rebuilt. Delivery of 12 more new tram cars are expected in course of the next 6 months.

(iv) Constraint on resources and very high cost of new tram cars are 'mainly the reasons for delay in the replacement of old tram cars.

**Adulterated rapeseed oil**

**270.** (Admitted question No. **1201.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the State Government is aware that on chemical examination some samples of rapeseed oil, collected by the Food Inspectors of Calcutta Municipal Corporation from the Ration Shops during the past six months were found to be adulterated;

(b) if so—

(i) the number of cases of adulteration detected,

(ii) the steps taken and proposed to be further taken in such cases, and

(c) what steps have been taken to prevent supply of adulterated rapeseed oil from the Ration Shop ?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) Yes. In the particular cases there was only deterioration of the quality of the oil probably due to long storage but there was no mixing of any foreign substance in the oil.

(b) (i) Three.

(ii) The entire stock has been withheld from sale and the seized stock would be returned to WBECSC Ltd. for re-refining.

(c) Before release of the rapeseed oil from refineries for distribution in the public distribution system, its quality is regularly tested. Inspection of A.R. shops is also being undertaken.

**Proposal for improvement of unorganised labour in urban areas**

**271.** (Admitted question No. **1203.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State government has any proposal to provide for the welfare and improvements in the working and living condition of unorganised labour in urban areas in search of better employment opportunities;

(b) if so—

(i) the details of the proposal, and

(ii) the steps taken or proposed to be taken in the matter?

**Minister-in-charge of the Labour Department :**

(a) No, as far as Labour Department is concerned.

(b) (i) and (ii) Does not arise.

**পুরুলিয়া জেলায় জুনিয়র হাই ও মাধ্যমিক স্কুলের সংখ্যা**

২৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৪।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়া জেলায় জুনিয়র হাই ও মাধ্যমিক স্কুলের সংখ্যা কত (ব্লকওয়ারি হিসাব)?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জুনিয়র হাইস্কুল ১৩৪; মাধ্যমিক স্কুল-বয়েজ ১৪৬ ও গার্লস ২২। (ব্লকওয়ারি হিসাব রাখা হয়না।)

**স্ব-নির্ভর প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ**

২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫২।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে (৩১এ জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত) স্ব-নির্ভর প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত (জেলাওয়ারি হিসাব);

(খ) উক্ত আর্থিক বৎসরের ৩১এ জানুয়ারি, ১৯৮৯ পর্যন্ত কতজন বেকার যুবক-যুবতী উক্ত প্রকল্পের মাধ্যমে স্ব-নির্ভর হতে সক্ষম হয়েছেন (জেলাওয়ারি হিসাব)?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংশোধিত হিসাব অনুযায়ী ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে স্ব-নির্ভর কর্মপ্রকল্পের খাতে ব্যয়ের পরিমাণ ধার্য হয়েছে ১৩ কোটি টাকা।

এই প্রকল্পে জেলাভিত্তিক অর্থ বন্টন পদ্ধতি ১৯৮৭-৮৮ সাল থেকে পরিত্যক্ত হয়েছে।

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরের ৩১এ জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত মোট ৩০,৯২০ জন বেকার যুবক-যুবতী উক্ত প্রকল্পের মাধ্যমে স্ব-নির্ভরতার আওতায় এসেছেন।

জেলাওয়ারি হিসাব নিচে উল্লেখ করা হল—

| | জেলা নাম | যুবক যুবতীর সংখ্যা |
|---|---|---|
| ১। | কোলকাতা | ২,৭৩৯ |
| ২। | উত্তর চব্বিশ পরগনা | ৫,৮০৩ |
| ৩। | দক্ষিণ চব্বিশ পরগনা | ১,৮৮৯ |
| ৪। | হাওড়া | ১,৭৮৭ |
| ৫। | হুগলি | ১,৭৯৮ |
| ৬। | মেদিনীপুর | ৩,১৫৬ |
| ৭। | বাঁকুড়া | ৭৯৯ |
| ৮। | পুরুলিয়া | ৯৫৬ |
| ৯। | বীরভূম | ৯৭২ |
| ১০। | বর্ধমান | ১,৯৯২ |
| ১১। | নদীয়া | ২,৩৩৪ |
| ১২। | মুর্শিদাবাদ | ১,৯৪২ |
| ১৩। | মালদা | ৯৭১ |
| ১৪। | পশ্চিম দিনাজপুর | ৯৭৮ |
| ১৫। | কোচবিহার | ১,০৮১ |
| ১৬। | জলপাইগুড়ি | ৭৫৯ |
| ১৭। | দার্জিলিং | ৯৬৪ |
| | মোট | ৩০,৯২০ |

**কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে প্রদত্ত বিশেষ ভর্তুকি**

২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৪।) **শ্রী সুব্রত মুখার্জি :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১-১-১৯৮২ থেকে ৩১-১২-১৯৮৭-এর মধ্যে স্পেয়ার পার্টস কেনার জন্য কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থাকে পশ্চিমবঙ্গ সরকার "বিশেষ ভর্তুকি" হিসাবে কত টাকা মঞ্জুর করেছেন; এবং

(খ) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা রাজ্য সরকারকে এই টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়েছেন কিনা?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৭০.০০ লক্ষ (এক কোটি সত্তর লক্ষ) টাকা।

(খ) হ্যাঁ।

**Utilisation of the provisions made in grant No. 34**

**275.** (Admitted question No. **1449.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Mass Education Extension Department be pleased to state—

(a) whether there have been some shortfalls in Utilisation of the provisions made in Grant No. 34 for improvement and Development of Madrasah Education during the past five years;

(b) if so,—

(i) the above shortfalls and percentage to the total provisions in the Grant for Improvement and Development of Madrasah Education during the last five years, and

(ii) the reasons for such shortfalls ?

**Minister-in-charge of the Mass Education Extension Department :**

(a) Government is not aware of any such provision of Grant No. 34.

(b) (i) and (ii) Does not arise.

**Benefits of the National Scholarships available for talented children from rural areas**

**276.** (Admitted Question No. **1466.**) **Shri Sultan Ahmed :** Will

the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether any talented child from rural areas of West Bengal has availed the benefits of the National Scholarships at Secondary stage for talented children from rural areas scheme during the last two years;

(b) if so,—

(i) the number of such children,

(ii) the number of children of landless labourers scheduled castes, scheduled tribes and minorities among them, and

(iii) how and on what basis these children were selected by the State Government ?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) Yes.

(b) (i) 1986-87—507

1987-88—731

(ii)

| Year | Gen. Caste | S.C. | S.T. | L.L. | Total |
|---|---|---|---|---|---|
| 1986-87 .. | 420 | 49 | 11 | 18 | 498 |
| 1987-88 .. | 611 | 86 | 8 | 26 | 731 |

(iii) The students of class VIII in rural areas who secured 60% marks in the Annual Examination in class VII are eligible to appear at the N.R.S. Examination.

A competitive Examination in three major subjects is held at state level every year.

**Decisions of the Board for Industrial and Financial Reconstruction for winding up sick Industires in West Bengal**

**277.** (Admitted question No. **1643.**) **Shri Fazle Azim Molla** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that in some cases the Board for Industrial and Financial Reconstruction (BIFR) has come to the conclusion that there is a Prima Facie case for winding up a number of sick Industrial units (Jute Mills) in West Bengal;

(b) if so,—

(i) the number of such units,

(ii) the details of such cases, and

(iii) the reaction of the State Government to such decisions of BIFR ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) The State Government has no information in this respect.

(b) (i), (ii) and (iii) Does not arise.

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ নির্মাণের জন্য স্বাস্থ্য দপ্তর কর্তৃক সংগৃহীত রক্ত**

২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২১।) **শ্রী মান্নান হোসেন** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ নির্মাণের জন্য কত বোতল রক্ত এ পর্যন্ত (২৮-২-৮৯) স্বাস্থ্য দপ্তর ক্রয় করেছে; এবং

(খ) রক্তের জন্য স্বাস্থ্য দপ্তরকে কত টাকা এ পর্যন্ত (২৮-২-৮৯) দিতে হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) সরকারি ব্লাডব্যাঙ্কগুলিতে রক্ত ক্রয় করা হয় না। তবে স্বেচ্ছা-রক্তদাতা (ভলেনটারী ব্লাড ডোনার) বাদে অন্যান্য রক্তদাতাদের বিনিময়ে কিছু অর্থ প্রদান করা হয়।

বক্রেশ্বর তাপ-বিদ্যুৎকেন্দ্র নির্মাণের জন্য সংগৃহীত রক্তের হিসাব ব্লাড ব্যাঙ্কগুলিতে পৃথকভাবে রাখা হয় না।

(খ) উপরোক্ত কারণে এ বাবদ প্রদত্ত অর্থের হিসাব দেওয়া সম্ভব নয়?

**Steps taken by the Provident Fund Commissioner against the irregular firms**

**279.** (Admitted question No. **1773.**) **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State Government has information about the steps initiated/taken by the Provident Fund Commissioner, Calcutta, against firms indulging in irregularities in the operation of Provident Fund Schemes and for recovery of Provident Fund dues from the defaulters;

(b) if so,—

(i) the details of such steps taken during 1988-89,

(ii) name of the firm involved,

(iii) the amount of Provident Fund dues involved in such cases, and

(iv) progress and the result so far ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) Yes.

(b) (i) For securing compliance by the defaulting establishments during the period from April 1988 to December 1988, 730 revenue recovery certificates were issued and 103 cases were decided. 1582 prosecution cases under Section 14 of the E.P.F Act were filed and 678 cases were finalised. Besides, 106 I.P.C. Cases u/s 406/409 I.P.C were filed with the Police, 11 persons involving 4 establishments were arrested during the period from April 1988 to March 1989.

(ii) A list of Major defaulting establishments is laid on the Library Table of the Assembly House.

(iii) Total P.F. dues from the defaulting 89 exempted and 1132 unexempted establishments as on 31-12-88 stood at Rs. 104.16 and Rs. 7.87 crores respectively.

(iv) Some of the establishments have since started payment of past employee's share of contribution and current dues. This office could recover about one crore of P.F. dues from the defaulting un-exempted establishments by initiating legal action against them and about Rs. 4 crores could be recovered from the exempted establishments.

**মসজিদে কলিকাতা কর্পোরেশনের ঝাড়ুদার ও মেথরদের আস্তানা**

**২৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৭।) শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ বিচার (ওয়াকফ্)**

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতাস্থ ১০, ছকু খানসামা লেনের মসজিদে কর্পোরেশনের কিছু ঝাড়ুদার ও মেথর দীর্ঘদিন ধরিয়া বসবাস করিতেছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত মসজিদটি দখলমুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**বিচার (ওয়াকফ্) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**১৯৭৭ সাল থেকে ১৯৮৯ পর্যন্ত সময়ে পরিবহন বিভাগে বিভিন্ন পদে নিয়োগ**

**২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৩৭।**) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত পরিবহন বিভাগে কতজন ব্যক্তিকে বিভিন্ন পদে নিয়োগ করা হয়েছে; এবং

(খ) উক্ত ব্যক্তিদের মধ্যে কতজন (১) মুসলিম, (২) তফসিলি ও (৩) উপজাতি সম্প্রদায়ভুক্ত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৩৬ জনকে পরিবহন বিভাগ এবং পরিবহন বিভাগের অধীনস্থ বিভিন্ন অফিসে বিভিন্ন পদে ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত নিয়োগ করা হয়েছে।

(খ) (১) ৩৩ জন মুসলিম, (২) ৬৩ জন তফসিলি ও (৩) ৭ জন উপজাতি সম্প্রদায়ভুক্ত।

**১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত তথ্য ও সংস্কৃতি বিভাগে বিভিন্ন পদে নিয়োগ**

**২৮২।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৪২।**) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত কতজন ব্যক্তিকে তথ্য ও সংস্কৃতি বিভাগে চাকুরি দেওয়া হয়েছে; এবং

(খ) উক্ত চাকুরি প্রাপকদের মধ্যে কতজন (১) মুসলিম, (২) তফসিলি জাতি ও (৩) উপজাতি সম্প্রদায়ভুক্ত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত গ্রুপ—'এ', 'বি', 'সি' ও 'ডি' মিলিয়ে মোট ১০৮১ জন ব্যক্তিকে এই বিভাগের অধীনে চাকুরিতে নিয়োগ করা হয়েছে।

(খ) উক্ত চাকুরিপ্রাপ্ত ব্যক্তিদের মধ্যে (১) মুসলিম ২৬ জন, (২) তফসিলি জাতি সম্প্রদায়ভুক্ত ১৪৫ জন, এবং (৩) তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত ৪৪ জন।

**গোসাবা ব্লকে আই আর ডি পি স্কীমে ঋণ প্রাপকের সংখ্যা**

২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং **১৯৬৩**।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালে ও ১৯৮৮-৮৯ সালের ৩১এ জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত গোসাবা ব্লকে কতজনকে আই আর ডি পি স্কীমে ঋণ দেওয়া হয়েছে;

(খ) ঋণ দানের জন্য কতজনের নাম সুপারিশ করা হয়; এবং

(গ) উক্ত সুপারিশের পদ্ধতি কি?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালে ১১২৮ জনকে ও ১৯৮৮-৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত ৪৭১ জনকে আই আর ডি পি স্কীমে ঋণ দেওয়া হয়েছে।

(খ) ১৯৮৭-৮৮ সালে ১৫৭৩ জনের নাম ও ১৯৮৮-৮৯ সালে ৭৪০ জনের নাম সুপারিশ করা হয়।

(গ) গ্রাম পঞ্চায়েতের সুপারিশ করা নামগুলি ব্লকস্তরের আই আর ডি পি উপ-সমিতির অনুমোদনের পর সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতি ব্যাঙ্কে পাঠিয়ে দেয় ঋণ দেবার জন্য।

**সাম্প্রতিক ঘূর্ণিঝড়ে বিধ্বস্ত গৃহ নির্মাণ কল্পে দ্বিতীয় পর্যায়ে বরাদ্দকৃত অর্থ**

২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং **১৯৭২**।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক ঘূর্ণিঝড়ে ধ্বংস প্রাপ্ত গৃহ নির্মাণ করার জন্য ২য় পর্যায়ে কোনও অর্থ বরাদ্দ করা হয়েছে কি;

(খ) হয়ে থাকলে, কোন ব্লকে কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(গ) এ টাকা কবে নাগাদ বন্টন করা হবে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ব্লকওয়ারি বরাদ্দকৃত টাকার হিসাব নিম্নরূপ ঃ—

উত্তর ২৪-পরগনা জেলায়

| ব্লকের নাম | টাকার পরিমাণ |
|---|---|
| (১) হিঙ্গলগঞ্জ .. .. .. | ১২,৫৬,০০০.০০ |
| (২) বসিরহাট-১ .. .. .. | ২,০২,৫০০.০০ |
| (৩) বসিরহাট-২ .. .. .. | ২,১০,০০০.০০ |
| (৪) বাদুড়িয়া .. .. .. | ৪,২৩,০০০.০০ |
| (৫) স্বরূপনগর .. .. .. | ৪,২৪,৫০০.০০ |
| (৬) হাড়োয়া .. .. .. | ২,৭৭,০০০.০০ |
| (৭) মিসাখান .. .. .. | ১০,৮১,০০০.০০ |
| (৮) হাসনাবাদ .. .. .. | ১৬,১২,৫০০.০০ |
| (৯) সন্দেশখালি-১ .. .. .. | ১৯,১৮,৫০০.০০ |
| (১০) সন্দেশখালি-২ .. .. .. | ১০,০০০.০০ |
| (১১) বনগাঁ .. .. .. | ৬,২৬,০০০.০০ |
| (১২) বাগদা .. .. .. | ৩,১৮,৫০০.০০ |
| (১৩) গাইঘাটা .. .. .. | ৫,১৫,০০০.০০ |
| (১৪) আমডাঙ্গা .. .. .. | ২০,৫০০.০০ |
| (১৫) হাবড়া-২ .. .. .. | ৬৫,০০০.০০ |
| (১৬) বারাসাত-১ .. .. .. | ৫৬,০০০.০০ |
| (১৭) রাজারহাট .. .. .. | ১,৪৬,৫০০.০০ |
| (১৮) বারাসাত-২ .. .. .. | ৪৮,০০০.০০ |
| (১৯) হাবড়া-১ ব্লক ও পৌরসভা .. .. | ১,৩৩,৫০০.০০ |
| (২০) গোবরডাঙ্গা পৌরসভা .. .. .. | ৩,০০০.০০ |
| (২১) বসিরহাট পৌরসভা .. .. .. | ২,৬৪,৫০০.০০ |
| (২২) টাকি পৌরসভা .. .. .. | ২,৬৯,০০০.০০ |
| (২৩) বাদুড়িয়া পৌরসভা .. .. .. | ৬০,৫০০.০০ |

**দক্ষিণ ২৪-পরগনা জেলায়**

| ব্লকের নাম | টাকার পরিমাণ |
|---|---|
| (১) গোসাবা .. .. .. | ৩৫,০০,০০০.০০ |
| (২) বাসন্তী .. .. .. | ২২,০০,০০০.০০ |
| (৩) ক্যানিং-১ .. .. .. | ৪,৫০,০০০.০০ |
| (৪) ক্যানিং-২ .. .. .. | ৪,২৫,০০০.০০ |
| (৫) কুলতলি .. .. .. | ৪,০০,০০০.০০ |
| (৬) জয়নগর-১ .. .. .. | ১,০০,০০০.০০ |
| (৭) জয়নগর-২ .. .. .. | ২,৫০,০০০.০০ |
| (৮) পাথরপ্রতিমা .. .. .. | ৪,০০,০০০.০০ |
| (৯) সাগর .. .. .. | ১,০০০.০০ |
| (১০) মথুরাপুর-২ .. .. .. | ৯৯,০০০.০০ |

(গ) বণ্টনের কাজ এপ্রিল '৮৯ এর মধ্যে শেষ হয়ে যাবে আশা করা যায়।

## গোসাবায় ডাকাতির সংখ্যা

**২৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং **১৯৭৬।**) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** স্বারাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭, ১৯৮৮, ও ১৯৮৯ সালের (৩১এ জানুয়ারি পর্যন্ত) দক্ষিণ ২৪-পরগনা জেলার গোসাবায় মোট কতগুলি ডাকাতি হয়েছে;

(খ) ঐ ডাকাতির ফলে কতগুলি বন্দুক ছিনতাই হয়; এবং

(গ) এই সকল ঘটনায় জড়িত অভিযোগে কতজন ধরা পড়েছে?

**স্বারাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫টি।

(খ) ৩টি।

(গ) ৮ জন।

**বীরভূমে পুষ্করিণী সংস্কারের জন্য মোট ব্যয়ের পরিমাণ**

**২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৮।) শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার পুষ্করিণী সংস্কার বিভাগে ১৯৮২-১৯৮৮ সাল পর্যন্ত কত টাকা ব্যয় করা হইয়াছে;

(খ) উক্ত বিভাগে বীরভূম জেলায় বর্তমানে কতজন সরকারি কর্মচারি কাজ করিতেছেন;

(গ) উক্ত সরকারি কর্মচারিদের বেতনের জন্য কত টাকা প্রতি মাসে ব্যয় হয়; এবং

(ঘ) উক্ত কর্মচারিদের জন্য গত তিন বছরে টি এ বাবদ গড়ে কত টাকা খরচ করা হইয়াছে।

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৭,৭৬,৪৩০ টাকা (১৯৮২-৮৩ থেকে ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত)।

(খ) ৫০ জন।

(গ) ৭৬,৯৮৪ টাকা।

(ঘ) বার্ষিক গড় ২২,৯৩৭ টাকা।

**মাদ্রাসায় গ্রন্থাগারের জন্য অর্থ সাহায্য**

**২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১১২।) শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ সালে রাজ্য সরকার কোনও মাদ্রাসায় গ্রন্থাগারের গ্রন্থ ক্রয়ের জন্য কোনও অর্থ সাহায্য করিয়াছিলেন কি;

(খ) করিয়া থাকিলে—

(১) গ্রন্থাগারগুলির মোট সংখ্যা কত, এবং

(২) প্রদত্ত অর্থের পরিমাণ কত?

**জনশিক্ষাপ্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যালয়সমূহের গ্রন্থ যোগান দেওয়া এ দপ্তরের কাজের অন্তর্ভুক্ত নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## Clash between two groups of policemen at Bankura

**288.** (Admitted question No. **2135.**) **Dr. Tarun Adhikari** and **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether there was any clash between two groups of policemen in the police Barrack at Bankura during February, 1989;

(b) if so,—

(i) the number of policemen involved in such clash(es);

(ii) the reasons for such clash(es); and

(iii) the steps taken or proposed to be taken to avert such clash(es) in future ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) No.

(b) (i), (ii) and (iii) does not arise.

## মেদিনীপুর জেলার নয়াগ্রাম ও চাঁদাবিলা রেঞ্জে বিভিন্ন গাছের উপর ট্রানজিট পাশ প্রদান

২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ২১৫১।) **শ্রী অনন্ত সরেন ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানার অধীনে নয়াগ্রাম ও চাঁদাবিলা রেঞ্জে ১৯৮৭-৮৮ ও ১৯৮৮-৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত সময়ে কোন কোন গাছের উপর কোন কোন তারিখে ট্রানজিট পাশ দেওয়া হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানার অধীনে নয়াগ্রাম ও চাঁদাবিলা রেঞ্জে ১৯৮৭-৮৮ সালে কোন কোন তারিখে কোন কোন গাছের উপর ট্রানজিট পাশ দেওয়া হয়েছে তার পূর্ণ বিবরণী বিধানসভার গ্রন্থাগারের টেবিলে উপস্থাপিত করা হল।

## Creation of new posts in West Bengal Police Force

**290.** (Admitted question No. **2171.**) **Shri Mannan Hossain :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state, particulars of new posts in West Bengal Police Force created during the year 1988 (Designationwise break up) ?

**Minster-in-charge of the Home (Police) Department :**

| | Name of the posts | | | Number |
|---|---|---|---|---|
| 1. | Director, IB, West Bengal | .. | .. | 1 |
| 2. | Director, Prosecution, West Bengal | .. | .. | 1 |
| 3. | Commandant (for 2 new Bus.) | .. | .. | 2 |
| 4. | Dy. Commandants (for 2 New Bus) | .. | .. | 2 |
| 5. | Assistant Commandants (for 2 New Bus) | | .. | 8 |
| 6. | Dy. Commr. of Police, Calcutta. | .. | .. | 1 |
| 7. | Dy. Supdt. of Police | .. | .. | 1 |
| 8. | Asstt. Supdt. of Police | .. | .. | 1 |
| 9. | Asstt. Commr. of Police | .. | .. | 3 |
| 10. | Inspectors | .. | .. | 25 |
| 11. | Sub-Inspectors | .. | .. | 88 |
| 12. | Surgeant | .. | .. | 42 |
| 13. | Asstt. Sub-Inspector | .. | .. | 43 |
| 14. | Head Constables | .. | .. | 171 |
| 15. | Habildar | .. | .. | 1 |
| 16. | Naik | .. | .. | 175 |
| 17. | Constable | .. | .. | 1760 |
| 18. | Sepoy | .. | .. | 12 |
| 19. | Woman Constable | .. | .. | 30 |
| 20. | Police Driver | .. | .. | 2 |

**Allegations of fradulent payments against water pipe**

**291.** (Admitted question No. **2189.) Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether the State Government has enquired into the allegations of fradulent payments against water pipe laying works of Baishnabghata Patuli Township Project; and

(b) if so,—

(i) what are the findings so far, and

(ii) the steps taken or proposed to be taken by the CMDA|State Government in the matter ?

**Minister-in-charge of the Metropolitan Development Department :**

(a) There has been no allegation.

(b) (i) and (ii) does not arise.

**Construction of Sealdah Court-cum-Commercial Complex (Phase I)**

**292.** (Admitted question No. **2192.**) **Shri Sultan Ahmed** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether there is any escalation in the estimated cost of construction of Sealdah Court-cum-Commercial Complex (Phase I); and

(b) if so,—

(i) the present estimated cost as compared to the cost estimated when tenders for this project were first invited,

(ii) the extent of delay, if any, in completion of this project,

(iii) the reasons for such escalation in the cost estimates and the delay, and

(iv) the steps taken or proposed to be taken by the CMDA in the matter ?

**Minister-in-charge of the Metropolitan Development Department :**

(a) No.

(b) (i) The question does not arise.

(ii) One year approximate.

(iii) The question of reasons of cost escalation does not arise. The delay has occurred for taking up the construction work phasewise without disturbing the normal functioning of the Sealdah Court as far as feasible.

(iv) CMDA has taken all steps for expeditious completion of the project.

**Proposal for shifting of the Employment Exchange Office from Kidderpore**

**293.** (Admitted question No. **2204.**) **Shri Ram Pyare Ram** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) if there is any proposal to shift the Employment Exchange Office from Kidderpore; and

(b) if so,—

(i) the reasons for shifting of the said Employment Exchange, and

(ii) when the proposal is likely to be implemented ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) There is no such proposal at the moment.

(b) (i) and (ii) Does not arise.

**Collection of blood for the Bakreshwar Power Project at Brigade Parade Ground**

**294.** (Admitted question No. **2209.**) **Shri Ganga Prasad Sha** and **Shri Sudip Bandyopadhyay** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a)whether arrangements were made for collection of blood from the donors for the Bakreshwar Power Project at Brigade Parade Ground, Calcutta, during the period from 24th to 28th February, 1989; and

(b) if so,—

(i) the number of Ambulance Vans/Jeeps, Blood Transmission Sets and Test Tubes supplied for the above Blood donation Camp(s),

*(ii) the number of medical personnel (Medical Officers, Blood Technicians and GDAS) deputed by the State Government,*

(iii) the number of bottles of blood collected on those days, and

(iv) what was the target/anticipation for collection of blood at the above camp(s) on the aforesaid dates ?

**Minister-in-charge of the Health and Family welfare Department :**

(a) Yes.

(b) (i) Fourteen vehicals were used. Total 546 number of Blood Transmission Sets and 1092 Test Tubes were utilised.

(ii) Total 24 teams each consisting of one Medical Officer, two/three technicians and two group 'D' staff.

(iii) 579 units of blood were collected in total.

(iv) Anticipated target was higher than the units collected.

**Submissions made by Industrial Finance Corporation of India on the revival of the sick Dunbar Mills Ltd.**

**295.** (Admitted question No. **2214.**) **Shri Habibur Rahaman** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Industrial reconstruction Department be pleased to state—

(a) whether the State Government has any information about the Submissions made by the Industrial Finance Corporation of India (IFCI) before the Board of Industrial and Financial reconstruction (BIFR) on the prospects of revival of the sick Dunbar Mills Ltd; and

(b) if so,—

(i) the brief outlines of such submissions,

(ii) the relief proposed by the State Government to avert closure of sick company, and

(iii) the basic reasons for sickness of this unit ?

**Minister-in-charge of the Industrial reconstruction Department :**

(a) Yes.

(b) (i) The revival scheme envisaged fresh investment of Rs. 828 lakhs, the means of financing were suggested as follows :—

Promoters—Rs. 208.00 lakhs

Banks/Financial Institutions—Rs. 570.00 lakhs

Sale of surplus assets—Rs. 50.00 lakhs

Total—Rs. 828.00 lakhs.

(ii) Question does not arise as the package itself has not been accepted by the B.I.F.R.

(iii) Acute liquidity crisis arising out of diversion of short term funds for long term use, recessionary conditions in the textile industry and other associated problem.

**Number of Registrations at the Employment Exchanges**

**296.** (Admitted question No. **2277.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of applicants on the live registers of Employment Exchanges in West Bengal at the end of February, 1989;

(b) the number of registrations at the Employment Exchanges during 1986, 1987 and 1988;

(c) the number of vacancies notified to the Employment Exchanges during 1986, 1987 and 1988;

(d) the number of placements effected during these three years; and

(e) the number of applicants whose particulars were forwarded by the Employment Exchanges in West Bengal for available job opportunities during the above mentioned three years ?

**Minister-in-charge of Labour Department :**

(a) 42,81,026.

(b)

| Year | No. of registration |
|---|---|
| 1986 .. .. .. | 4,30,745 |
| 1987 .. .. .. | 5,10,449 |
| 1988 .. .. .. | 5,45,560 |

(c)

| Year | No. of vacancies notified |
|---|---|
| 1986 .. .. .. | 25,736 |
| 1987 .. .. .. | 26,151 |
| 1988 .. .. .. | 22,036 |

(d)

| Year | No. of placement |
|---|---|
| 1986 .. .. .. | 9,138 |
| 1987 .. .. .. | 10,253 |
| 1988 .. .. .. | 12,298 |

(e)

| Year | No. of applicants forwarded |
|---|---|
| 1986 .. .. .. | 1,68,025 |
| 1987 .. .. .. | 1,99,514 |
| 1988 .. .. .. | 1,69,757 |

**Loans and subsidies given by Central Government for implementation of Labour Welfare Scheme**

**297.** (Admitted question No. **2278.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of Labour Department be pleased to state—

(a) whether the Central Government gives loans and subsidies to the state Government and Local Authorities in West Bengal for implementation of Labour Welfare Scheme; and

(b) if so,—

(i) the brief outlines of these schemes, and

(ii) the amount granted as loan/subsidy by the Government of India during the past three years ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) No.

(b) Does not arise.

## Rehabilitation and Modernisation package prepared by BIFR for the Kelvin Jute Mills

**298.** (Admitted question No. **2283.**) **Shri Amar Banerjee** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government has any information about any Rehabilitation and Modernisation package prepared by the Board of Industrial and Financial Reconstruction for the Kelvin Jute Mills; and

(b) if so,—

(i) the brief outlines of the package,

(ii) how the package is proposed to be financed, and

(iii) what would be the involvement of the State Government in the package ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) Yes, such a scheme is under consideration of the Board for Industrial and Financial Reconstruction.

(b) (i) The Modernisation-cum-Rehabilitation Scheme is aimed at achieving improvement in technical performance and optimising productivity by undertaking need-based renovation/modernisation and providing for essential payments towards the outstanding liabilities. On implementation of the scheme, it is expected that spinning efficiency of the mill would improve from 70% to 80% in fine side and to 70% in course side.

(ii) The total cost of the scheme has been estimated at Rs. 744 lakhs, out of which loan from financial institutions under the Jute Modernisation Fund Scheme (JMFS) and Jute Development Fund Scheme (JDFS) will amount to Rs. 508 lakhs rehabilitation loan from State Bank of India and Punjab National Bank will be to the tune of Rs. 50 lakhs, promoters' contribution will account for Rs. 116 lakhs and an amount of Rs. 70 lakhs is proposed to be raised by selling the Company's properties at Alipore and Titagarh.

(iii) The State Government's involvement is proposed to be as follows :—

*(a) to allow recovery of arrears of Raw Jute Tax dues (prior to 1-6-87) and Sales Tax dues (prior to 1-10-83) in 6 years with an* initial moratorium of 3 years carrying no interest,

(b) to grant a loan to enable payment of Raw Jute tax dues (after 1-6-87) and Sales Tax dues (after 1-10-83) including overdue interest. The loan is to carry interest at 8.75% per annum with rebate at 2.75% per annum for timely and regular payment and is repayable in 9 years including an initial moratorium of 3 years.

**বারাসাত আমডাঙ্গা ও জাগুলী অঞ্চলে হিমঘর বা প্রসেসিং প্ল্যান্ট স্থাপন**

**২৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩১৯।) **শ্রী ননীগোপাল মালাকার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বারাসাত আমডাঙ্গা ও জাগুলী অঞ্চলে হিমঘর বা কোনও প্রসেসিং প্ল্যান্ট না থাকার জন্য চাষীরা মরশুমের শেষের দিকে ফসলের ন্যায্য দাম পায় না, ফলে অনেক সময় তারা জমি থেকে সব্জি তোলে না বা অনেক সময় গরুকে খাইয়ে দেয়;

(খ) সত্য হলে, ঐ অঞ্চলে হিমঘর বা প্রসেসিং প্ল্যান্ট তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

রামপুরহাট মহকুমার গ্রন্থাগার

৩০০। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৩২।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট মহকুমার গ্রন্থাগারের কর্মীসংখ্যা কত;

(খ) গত পাঁচ বছরে উক্ত গ্রন্থাগারের পুস্তক সংখ্যা কত; এবং

(গ) উক্ত গ্রন্থাগারের হিসাব পরীক্ষা কোন বছর পর্যন্ত সম্পন্ন হইয়াছে?

**জনশিক্ষা প্রসার (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চার।

(খ) গত পাঁচ বছরে পুস্তক সংখ্যা ১৬৩৭ যুক্ত হইয়াছে।

(গ) ১৯৮৭-৮৮ পর্যন্ত।

**বাঁকুড়া ডিপোতে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাসের সংখ্যা**

৩০১। (অনুমোদিত প্রশ্ন নং ২৪২৩।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে (২৮-২-১৯৮৯) বাঁকুড়া ডিপোতে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মোট কতগুলি বাস আছে; এবং

(খ) তার মধ্যে কতগুলি চলাচল করছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৩ খানি।

(খ) ১১ খানি।

**গ্রামীণ স্বেচ্ছাসেবী স্বাস্থ্যকর্মীদের (সি এইচ জি) মাসিক সাম্মানিক ভাতাসহ ঔষধ প্রদানের ব্যবস্থা**

৩০২। (অনুমোদিত প্রশ্ন নং ২৫০৬।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার সি এইচ জি-গণ কত সেপ্টেম্বর ১৯৮৮ হইতে ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত মাসিক বেতন এবং প্রায় এক বৎসর যাবৎ ওষুধ পাচ্ছেন না; এবং

(খ) সত্য হলে, ইহার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা না পাওয়ার জন্য গত সেপ্টেম্বর ১৯৮৮ হইতে ফেব্রুয়ারি ১৯৮৯ পর্যন্ত গ্রামীণ স্বেচ্ছাসেবী স্বাস্থ্যকর্মীদের (সি এইচ জি) মাসিক সাম্মানিক ভাতা যথাসময়ে দেওয়া সম্ভবপর হয় নি।

কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পাওয়ার পরে মার্চ, ১৯৮৯ পর্যন্ত মাসিক সাম্মানিক (বকেয়া সহ) দেওয়া হয়েছে।

প্রসঙ্গত উল্লেখযোগ্য যে সি এইচ জি-দের বেতন দেওয়ার কোনও ব্যবস্থা নেই। প্রকল্প অনুযায়ী সি এইচ জি-দের সাম্মানিক ভাতা হিসাবে প্রত্যেককে মাসিক পঞ্চাশ টাকা দেওয়ার ব্যবস্থা আছে মাত্র।

এই প্রকল্পে সি এইচ জি-দের মাধ্যমে ওষুধ দেওয়ার যে ব্যবস্থা ছিল গত দুই বৎসর

যাবৎ কেন্দ্রীয় সরকার ওষুধ সরবরাহ না করায় তা বন্ধ আছে।

(খ) প্রকল্পটি কেন্দ্রীয় প্রকল্প এবং কেন্দ্রীয় ব্যয় পুষ্ট। ফলে রাজ্য সরকারের এই বিষয়ে কিছু করণীয় নেই। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বারবার তাগিদ দেওয়া হয়েছে।

**পশ্চিম দিনাজপুর করণদিঘী ব্লকে এন আর ই পি এবং আই এল ই জি পি স্কীমের মাধ্যমে উন্নয়নমূলক কাজ**

৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং **২৫১১।) শ্রী সুরেশ সিংহ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮ জানুয়ারি হইতে ১৯৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত সময়ে করণদিঘী ব্লকের (পশ্চিম দিনাজপুর) বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে নতুন আর ই পি এবং আর এল ই জি পি স্কীমে কি কি উন্নয়নমূলক কাজ করা হইয়াছে; এবং

(খ) উল্লিখিত স্কীমগুলির রূপায়ণের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল (স্কীম প্রতি)?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ জানুয়ারি হইতে ১৯৮৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত পশ্চিম দিনাজপুর জেলার করণদিঘী ব্লকে এন আর ই পি স্কীমে (১) অবৈতনিক প্রাথমিক বিদ্যালয়ভবন নির্মাণ (২) যাত্রী প্রতীক্ষালয় নির্মাণ (৩) আর সি সি পাইপ কালভার্ট নির্মাণ (৪) গ্রাম পঞ্চায়েত অফিসভবন নির্মাণ এবং (৫) গ্রামীণ রাস্তা সংস্কারের কাজ করা হইয়াছে।

এই সমস্ত কাজের জন্য উক্ত সময়ের মধ্যে মোট ব্যয় হইয়াছে ১,৫২,৬৩৬ টাকা।

উক্ত সময়ের মধ্যে আর এল ই জি পি স্কীমে কোনও কাজ কবা হয় নাই।

(খ) (১) উল্লিখিত এন আর ই পি স্কীমগুলি রূপায়ণের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ এইরূপ ঃ-

| | স্কীম | বরাদ্দকৃত অর্থ |
|---|---|---|
| (১) | ১০টি অবৈতনিক প্রাথমিক বিদ্যালয়ভবন নির্মাণ | ৩,২৫,০০০ টাকা |
| (২) | ১টি যাত্রী প্রতীক্ষালয় নির্মাণ | ১৫,০০০ টাকা |
| (৩) | ৩টি আর সি সি পাইপ ক্বালভার্ট নির্মাণ | ৫৫,১০০ টাকা |
| (৪) | গ্রাম পঞ্চায়েত অফিসভবন নির্মাণ | ১০,০০০ টাকা |
| (৫) | গ্রামীণ রাস্তা সংস্কার | ৩৫,০০০ টাকা |
| | মোট বরাদ্দ — | ৪,৪০,১০০ টাকা |

(খ) (২) উল্লিখিত সময়ের মধ্যে আর এল ই জি পি স্কীমের অধীন ইন্দিরা আবাস যোজনা এবং স্যানিটারি ল্যাট্রিন প্রকল্পের জন্য বরাদ্দ অর্থের পরিমাণ ছিল যথাক্রমে ১,৪৯,০৪০ টাকা ও ১৬,১৬০ টাকা।

**রাজ্যে প্রতিটি জেলায় প্রাথমিক শিক্ষক শিক্ষণকেন্দ্র (ডি আই ই টি) স্থাপন**

৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৩৩।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, প্রতিটি জেলায় ১টি করে প্রাথমিক শিক্ষক শিক্ষণকেন্দ্র (ডি আই ই টি) গড়ে তোলার পরিকল্পনাটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বাঁকুড়া, মেদিনীপুর, জলপাইগুড়ি, মালদহ এবং উত্তর চব্বিশ পরগনা—এই পাঁচটি জেলায় একটি করে মোট পাঁচটি (ডি আই ই টি) স্থাপন করার অনুমোদন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গেছে।

আরও সাতটি কেন্দ্র স্থাপন করার বিষয়টি আলোচনাধীন।

**বর্ধমান জেলায় আইনগত সাহায্যপ্রাপ্ত মামলার সংখ্যা**

৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৩৬।) **শ্রীমতী অঞ্জু কর ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বর্ধমান জেলায় আইনগত সাহায্যপ্রাপ্ত মামলার সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে ভরণপোষণের মামলার সংখ্যা কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বর্ধমান জেলায় আইনগত সাহায্যপ্রাপ্ত মামলার সংখ্যা ২৪৯, এবং

(খ) তন্মধ্যে ভরণপোষণের মামলার সংখ্যা ৮৪টি।

**কেশোরাম রেয়নে বে-আইনি লক্‌-আউট ঘোষণা**

৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১৯।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিড়লা শিল্পগোষ্ঠী গত ১০ই মার্চ ১৯৮৮ থেকে একতরফাভাবে কেশোরাম রেয়নে বে-আইনিভাবে লক্‌-আউট ঘোষণা করেছেন; এবং

(খ) সত্য হলে, এর বিরুদ্ধে রাজ্য সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ১০ই মার্চ, ১৯৮৯ তারিখ থেকে মালিক গোষ্ঠী মিলে লক্-আউট ঘোষণা করেছেন।

(খ) মিলে লক্-আউট ঘোষণার পর শ্রম দপ্তরের পক্ষ থেকে বিরোধ নিষ্পত্তির জন্য গত ১৩-৩-১৯৮৯ তারিখে এক সালিশি বৈঠকের ব্যবস্থা করা হয়। পরে ২০-৩-১৯৮৯ ও ৭-৪-১৯৮৯ তারিখে আরও দুটি সালিশি বৈঠকের ব্যবস্থা করা হয়। কিন্তু এখনও মীমাংসা সূত্র পাওয়া যায় নি। লক্-আউট ঘোষণার ফলে উদ্ভূত পরিস্থিতির অন্যান্য দিকগুলিও খতিয়ে দেখা হচ্ছে।

## পুরুলিয়া জেলায় হিমঘর তৈরি করার পরিকল্পনা

৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬৩।) **শ্রী পাণ্ডব কুমার ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কোনও হিমঘর তৈরি করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনে উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হিমঘর তৈরির কোনও প্রস্তাব সরকারের কাছে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## পুরুলিয়া জেলায় কৃষি ব্যবস্থার উন্নতিকরণ

৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬৪।) **শ্রী পাণ্ডব কুমার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার কৃষি ব্যবস্থার উন্নতির জন্য কোনও উদ্যোগ নেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে তাহার রূপরেখা কিরূপ; এবং

(গ) কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) এই প্রকল্পের নাম "পুরুলিয়া জেলার কৃষি উন্নয়ন প্রকল্প"। ইহার প্রধান উদ্দেশ্য কৃষি উৎপাদিত বৃদ্ধি করিয়া কৃষকদের অর্থনৈতিক উন্নয়ন ও স্থায়ীকরণ। ইহার জন্য বিশেষভাবে নিম্নলিখিত বিষয়গুলির উপর জোর দেওয়া হইয়াছে ও সবকটি কার্যক্রম একই সঙ্গে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হইয়াছে ঃ—

(১) মৃত্তিকা ও জলসংরক্ষণ।

(২) পাতকুয়া খনন, পুষ্করিণী, ঝিল, নালা, ইত্যাদির সংস্কার এবং জলসংরক্ষণ করিবার উপযুক্ত কাঠামো গঠন প্রভৃতির দ্বারা সেচ ব্যবস্থার বৃদ্ধিকরণ।

(৩) শুখা/বৃষ্টিনির্ভর চাষ ব্যবস্থার উন্নতি।

(৪) মিশ্র ও বহুফসলী চাষের প্রবর্তন ও প্রচলন ব্যবস্থা।

(৫) উচ্চ ফলনশীল ধান ও অন্যান্য শস্যের চাষের পরিমাণ বৃদ্ধি।

(৬) নতুন ও উন্নত জাতের তণ্ডুল, ডালশস্য, তৈলবীজ, শাকসবজি ইত্যাদি চাষের প্রবর্তন ও পরিবর্ধন।

(৭) উদ্যান ও বাগিচা ফসলের উন্নয়ন ব্যবস্থা। যেমন, ফলগাছের মিনিকিট বিতরণ, সবজি বীজ উৎপাদন, দেশি কুলগাছকে নারকলী কুলগাছে রূপান্তর এবং উন্নতমানের ফুলের চারা/কলম ইত্যাদি উৎপাদনের বাগিচা স্থাপন।

(৮) মাটির অম্লত্ব নিবারণ, সবুজ সারে চাষ, সুষম রাসায়নিক সারের প্রয়োগ ইত্যাদি দ্বারা মৃত্তিকা উন্নয়ন।

(৯) ৫০ শতাংশ ভরতুকিতে কৃষি-যন্ত্রপাতি বিতরণ।

(১০) কৃষকদের উন্নত চাষের জন্য প্রশিক্ষণ ও শিক্ষামূলক ভ্রমণের ব্যবস্থা।

(১১) সরকারি ভরতুকিতে বীজ বিতরণ।

(১২) নতুন শস্যের প্রচলন ও নতুন চাষ পদ্ধতির জন্য প্রদর্শনী ক্ষেত্র।

(গ) এই প্রকল্পের কাজগুলি ১৯৮৭-৮৮ সাল হতে পুরুলিয়া জেলার জয়পুর, ঝালদা ১নং ২নং, আরসা, বাগমুণ্ডি, কাশীপুর এবং হুড়া প্রভৃতি ৭টি ব্লকের মধ্যে শুরু করা হয়েছে এবং পর্যায়ক্রমে বাকি ১৩টি ব্লকেও চালু করা হবে।

**হরিণঘাটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি গ্রামীণ অথবা স্টেট হাসপাতালে রূপান্তরিতকরণ**

**৩০৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬৫।) **শ্রী ননীগোপাল মালাকার ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার হরিণঘাটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ অথবা স্টেট হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাত বাস্তবায়িত হওয়ার সম্ভাবনা আছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরকরণের সরকারি আদেশনামা জারি করা হয়েছে।

**হরিণঘাটা থানার কিছু অংশকে সি এম ডি এ-র অন্তর্ভুক্ত করার প্রস্তাব**

৩১০। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬৯।) **শ্রী ননীগোপাল মালাকার ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হরিণঘাটা থানার কিছু অংশকে সি এম ডি এ-র অন্তর্ভুক্ত করার প্রস্তাব গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্য হলে,—

(১) উহার জন্য কোনও স্থান নির্বাচিত হয়েছে কিনা, ও

(২) কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Ambica Banerjee on the subject of reported murder of three persons including police constables by a gang of armed men at Gangarampur in West Dinajpur.

The Member may call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the motion. The Member may however read out the text of his motion as amended.

**Shri Ambica Banerjee :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely :-

There persons including constable were shot dead and another seriously injured on Sunday night by a gang of armed men at Gangarampur in West Dinajpur district who escaped with rifles of the constables.

## Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Reported Naxalities attack on a bus in West Dinajpur resulting in death of three persons | : Shri Shish Mohammad, and Shri Gobinda Chandra Naskar |
| 2. Dacoity in the residence of Shri Samit Kar Gupta on 4.5.89 | : Shri Asok Ghosh |
| 3. Miserable condition of the Unit No. 2 of Kolaghat Thermal Power Station | : Shri Satya Ranjan Bapuli |
| 4. Attack on Shri Pradip Majumdar his wife, his mother and Shri Pinaki Majumdar, noted Film Director | : Shri Ambica Banerjee |
| 5. Alleged inability of the State Government to hand over land to E.C.L. Authority for new coalmines | : Shri Lakshman Chandra Seth |
| 6. Dacoity in the residence of Shri Samit Kar Gupta on 4.5.1989 | : Shri Rabindra Nath Mandal |

I have selected the notice of Shri Asok Ghosh and Shri Rabindra Nath Mandal on the subject of dacoity in the residence of Shri Samit Kar Gupta on 4.5.89.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 15th may 1989.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Labour Department to make a statement on the subject of emergency imposed at Calcutta Port. [Attention called by Shri Sadhan Chattopadhyay on the 19th April, 1989]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কলিকাতা বন্দরে জরুরি অবস্থা জারি, অন্যান্য ব্যবস্থা গ্রহণ ও বরখাস্তের হুমকীর ফলে উদ্ভুত পরিস্থিতি সম্পর্কে মাননীয় সদস্য শ্রী সাধন চট্টোপাধ্যায়ের কলিং অ্যাটেনশনের উত্তরে আমি বিবৃতি দিচ্ছি। কলিকাতা ও হলদিয়া বন্দর সহ দেশের সব কয়টি বড় বড় বন্দরের বন্দর ও ডক শ্রমিকেরা বেতনবৃদ্ধিসহ বিভিন্ন দাবিতে ১৭ই এপ্রিল ১৯৮৯ থেকে লাগাতর ধর্মঘট শুরু করেন। সারা দেশে ১,২৫,০০০ বন্দর ও ডক শ্রমিক এই ধর্মঘটের সামিল হন এবং সব কয়টি বন্দরের কাজকর্ম এর ফলে সম্পূর্ণভাবে বিপর্যস্ত হয়ে পড়ে।

বন্দর কর্তৃপক্ষ এবং চারটি বন্দর ও ডক শ্রমিক ফেডারেশনের মধ্যেকার পূর্ববর্তী বেতন সংক্রান্ত চুক্তির মেয়াদ ১৯৮৭ সালের ডিসেম্বর মাসে শেষ হয় এবং নতুন চুক্তি করার জন্য পরবর্তীকালে অনেকগুলি বৈঠক হলেও বন্দর কর্তৃপক্ষের অনমনীয় মনোভাবের জন্য নূতন কোনও চুক্তিতে উপনীত হওয়া সম্ভব হয়নি। ফলে শ্রমিক সংগঠনগুলি অনন্যোপায় হয়ে ধর্মঘটের পথ অবলম্বন করতে বাধ্য হন। তাছাড়া বন্দর ও ডকের কাজকর্মের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যান্ত্রীকরণ নীতির ফলে বহু শ্রমিক কর্মচ্যুত হবেন এবং কাজের সুযোগ ক্রমশ হ্রাস পাবে বলে শ্রমিকেরা স্বাভাবিক কারণেই শংকিত হয়ে পড়েছেন। ইতিমধ্যে কলিকাতা বন্দর কর্তৃপক্ষ ১৮ই এপ্রিল থেকে বন্দর এলাকায় জরুরি অবস্থা ঘোষণা করেন এবং কর্মীরা ২৪ ঘন্টার মধ্যে কাজে যোগ না দিলে তাদের বিরুদ্ধে শৃঙ্খলাভঙ্গের অভিযোগে ব্যবস্থা নেওয়া হবে বলে হুমকী দেন। দেশের অন্যান্য বন্দরগুলিতে কাজকর্ম চালু রাখার জন্য নৌসেনা ইত্যাদি নিয়োগ করা হয়েছে বলে জানা গেছে। এমতাবস্থায় প্রধানমন্ত্রীর ব্যক্তিগত হস্তক্ষেপের অনুরোধ করে এবং শান্তিপূর্ণ আলোচনার মাধ্যমে শ্রমিকদের ন্যায্য দাবিগুলি পূরণ করে বন্দরগুলিতে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার জন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এক বার্তা পাঠান প্রধানমন্ত্রী, কেন্দ্রীয় শ্রমমন্ত্রী এবং কেন্দ্রীয় জাহাজমন্ত্রীর কাছে। ঐ বার্তায় বলা হয় যে জরুরি অবস্থা ঘোষণা এবং অন্যান্য দমন ও পীড়ণমূলক নীতি বন্দরগুলিতে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে নিতে সহায়ক হবে না। জনসাধারণের নিত্যব্যবহার্য দ্রব্য চলাচলের সুবিধার্থে এবং দেশের আমদানি ও রপ্তানি বাণিজ্যের স্বার্থে ও শ্রমিকদের কষ্ট লাঘবের উদ্দেশ্যে শ্রমিক প্রতিনিধিদের সঙ্গে আলোচনা অবিলম্বে শুরু করে এই সমস্যার সুমীমাংসা করার উপর তিনি জোর দেন। তিনি কেন্দ্রীয় জাহাজমন্ত্রীর সঙ্গে এ বিষয়ে কথা বলেন এবং এই শান্তিপূর্ণ হরতাল ভাঙ্গার জন্য যাতে এসমার ধারাগুলি প্রয়োগ না করা হয় বা কোনওরূপ প্ররোচণামূলক পদক্ষেপ না নেওয়া হয় তা দেখতে অনুরোধ করেন। মাননীয় মুখ্যমন্ত্রী ২১শে এপ্রিল শ্রমিক সংগঠনগুলির স্থানীয় প্রতিনিধিদের সঙ্গে এক বৈঠকে মিলিত হন এবং রাজ্য অর্থনীতি ও জনসাধারণের স্বার্থের কথা মনে রেখে আন্দামান থেকে আগত এম. ভি. হর্ষবর্ধন নামে যাত্রী বাহী জাহাজ এবং তেলবাহী ট্যাঙ্কারগুলিকে এই ধর্মঘটের আওতার বাইরে রাখার জন্য তাদের অনুরোধ করেন। শ্রমিক প্রতিনিধিগণও এই অনুরোধে সক্রিয়ভাবে সাড়া দেন। ইতিমধ্যে ২২শে এপ্রিল শ্রমিক প্রতিনিধিদের সার্বিক সহযোগিতায় এবং কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপে এক ত্রিপাক্ষিক চুক্তি সম্পন্ন হয়। এই চুক্তির ফলে শ্রমিক সংগঠনগুলি হরতাল তুলে নেন এবং ২৩শে এপ্রিল থেকে বন্দরের কাজকর্ম পুনরায় চালু হয়।

[1-10 – 1-20 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Minor Irrigation Department will make a statement on the subject of non-functioning of deep Tubewells in Bankura district.

(Attention called by Dr. Gouri Pada Dutta on 3rd May, 1989)

**Shri Kanai Bhowmik :** Mr. Speaker, Sir,

In reply to the Calling Attention Motion of Dr. Gouripada Dutta, MLA, I have to say the following :-

Honourable Member has mentioned that four Deep Tubewells in Joypur Block of Bankura district are remaining defunct. Position in respect of them are as :

1. DTW at village Namchhara and
2. DTW at Dasdighi

both under West Bengal State Minor Irrigation Corporation.

The DTW at Dasdighi was operative from 24.4.83. But it is not functional now because clay soil and sand are coming out. An agency has already been engaged by WBSMIC to surge the tubewell and make it functional within 1989. In case it cannot be restored, then the question of redrilling a new DTW at an alternative site may have to be thought of.

The DTW at Namchhara was originally installed by State Water Investigation Directorate and handed over to WBSMIC. But this DTW has become choked and is not delivering water. The Agency which is engaged in repairing Dasdighi DTW will take up the job of repairing Namchhara DTW also subsequently.

3. Exploratory tubewell sunk by Central Ground Water Board in Joypur Block.

Proposal for utilising the above tubewell for supplying drinking water was discussed with Director, CGWB, Eastern Region. It transpired from the discussion that CGWB would have no objection if the local Panchayat Body could use it for supply of drinking water during the current drought situation. They would accord necessary permission in this regard if approached formally.

4. Exploratory deep tubewell in Joypur Agriculture Farm.

This DTW was installed by State Water Investigation Directorate. After necessary testing, a proposal was initiated for handing over the same in the Director of Agriculture. Pending completion of formal handing over the said tubewell the said DTW is under the control of the Agriculture Farm. Minor Irrigation Department would not have any objection if this DTW can be used and maintained by the Director of Agriculture or by some agency/organisation under the control of Agri-

culture Directorate for supply of water for irrigation and drinking purposes temporarily during the current drought spell subject to the following usual precautionary conditions :

(i) Necessary and sufficient precaution should be taken to prevent dropping of any foreign materials into the tubewell.

(ii) Top cap of the well should be fixed securedly and properly after use so that it cannot be opened easily.

(iii) An intimation should be given to the Senior Geologist, geological Division, Bankura, immediately on starting of drawal from the tubewell. Similar intimation should be given when necessary to draw water from the well would be over.

Actions in this regard have started.

## LAYING OF REPORT

### The Annual Accounts of the Calcutta State Transport Corporation for the years 1984-85 and 1985-86 and the Audit Reports thereon.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay the Annual Accounts of the Calcutta State Transport Corporation for the years 1984-85 and 1985-86 and the Audit Reports thereon.

## MOTION UNDER RULE 185

**শ্রী দিলীপ মজুমদার ঃ** স্যার, আই বেগ টু মুভ দ্যাট, "বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌল্লা বীরত্বপূর্ণ সংগ্রামে ইংরেজদের সম্পূর্ণ পর্যুদস্ত করে কলকাতায় ইংরেজদের দুর্গ দখল করে যে শৌর্য্য ও বীর্যের পরিচয় দিয়েছেন এবং ইংরেজদের বিরুদ্ধে স্বাধীনতা সংগ্রামে দেশের মানুষদের মধ্যে ভবিষ্যতের জন্য যে প্রেরণা সৃষ্টি করেছেন সেইজন্য এই সভা তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা ও দেশবাসীর কৃতজ্ঞতা প্রকাশের নিদর্শন হিসেবে বর্তমান ফোর্ট উইলিয়াম দুর্গকে সিরাজউদ্দৌল্লা দুর্গ নামে অভিহিত করার জন্য রাজ্য সরকার মারফত কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব উত্থাপন করলাম এ সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলব। ১৭৫৭ সালে পলাশীর যুদ্ধে আমাদের দেশের একটা বিরাট পরিবর্তন হয়ে গেল। সেই যুদ্ধে মীরজাফর এবং জগতশেঠের বিশ্বাসঘাতকার সুবাদে ইংরেজ সিরাজউদ্দৌল্লাকে পরাজিত করেছিল এবং বাংলাদেশে কায়েমীভাবে শাসন ক্ষমতায় আসীন হল। তারপর গোটা ভারতবর্ষে আমরা দেখলাম মানদণ্ড রাজদণ্ড হিসেবে দেখা দিল। এই ইংরেজ প্রায় ২০০ বছর আমাদের দেশকে পরাধীন করে রেখেছিল। তারা আমাদের দেশের

মানুষের উপর চরম অত্যাচার এবং শোষণ চালিয়েছিল এবং আমাদের দেশের সম্পদ তাদের নিজেদের দেশে নিয়ে গিয়ে নিজেদের শক্তিশালী করেছিল। তারা আমাদের দেশকে নানাভাবে হীনবল করেছে। ১৭৫৭ সালের যুদ্ধের আগে আর একটা উল্লেখযোগ্য যুদ্ধ হয়েছিল ১৭৫৬ সালে। নবাব সিরাজউদ্দৌল্লা ইংরেজদের প্রতি চরম ঘৃণা প্রকাশ করেছিলেন। তাঁর আগে নবাব ছিলেন আলিবর্দী এবং তিনি হলেন সিরাজের দাদু। নবাব আলিবর্দী সিরাজকে বলেছিলেন, ইংরেজকে কখনও ব্যবস্থা করতে এবং দুর্গ তৈরি করতে দিওনা। ২০ বছর বয়সে সিরাজ নবাব হয়েছিলেন। তিনি ইংরেজদের প্রতি নবাব আলিবর্দীর মতো একই মনোভাব পোষণ করতেন এবং তার ফলে ইংরেজদের সঙ্গে তাঁর সংঘাত শুরু হয়। এই সংঘাতকে কেন্দ্র করেই সিরাজের সঙ্গে ইংরেজদের কলকাতায় যুদ্ধ হয় এবং সিরাজ তাঁর বিরাট সৈন্য বাহিনী নিয়ে ইংরেজদের আক্রমণ করেন এবং পরাজিত করেন। সিরাজ ইংরেজদের দুর্গ সম্পূর্ণরূপে ধ্বংস করে দিয়েছিলেন। ঠিক তার ১ বছর পর ১৭৫৭ সালে পলাশীর যুদ্ধে এই বেদনাময় ঘটনা ঘটে। আমাদের দেশে প্রথমে যখন ইংরেজরা এসেছিল তখন তারা একটা বিশেষ উদ্দেশ্য নিয়েই এসেছিল। এই সুন্দর দেশকে পরাধীন করে রেখে তার ধন সম্পদ যাতে নিয়ে যেতে পারে তারজন্য ১৬৯৬ সাল থেকেই দুর্গ তৈরি করবার পরিকল্পনা গ্রহণ করে। উইলিয়াম হেজেজ ছিল সেই পরিকল্পনার রচয়িতা এবং চার্লস আয়ারের নামে দুর্গ তৈরি করা হয়। এই দুর্গটা ছিল জি পি. ও-র কাছে। সিরাজ এই দুর্গ ভেঙ্গে দেবারপর কিং উইলিয়ামের নামে একটা দুর্গ করা হয় এবং সেটাই এখন ফোর্ট উইলিয়াম দুর্গ নামে পরিচিত। কিং উইলিয়াম ইংলণ্ডের একজন রাজা ছিলেন। তখন থেকেই তার নামে এই দুর্গ চলছে। অত্যন্ত দুঃখের বিষয়, স্বাধীনতার ৪২ বছর পরও এই দুর্গ তার নাম বহন করে চলেছে—অর্থাৎ একজন ইংরেজের নামেই চলছে। ইংরেজরা সিরাজের নামে অনেক অপপ্রচার করেছিল। যদি স্বীকার করেও নেই সিরাজের চরিত্রে অনেক দোষ ছিল, সঙ্গে সঙ্গে এটাও স্বীকার করতে হবে ইংরেজদের প্রতি তাঁর প্রবল ঘৃণা ছিল এবং তাদের সঙ্গে তিনি কঠিন সংগ্রাম করেছিলেন। তিনি মাত্র ১ বছর ২ মাস শাসন ক্ষমতায় ছিলেন এবং এরই মধ্যে দুটি বড়বড় যুদ্ধে ইংরেজদের পরাজিত করেছিলেন। দুঃখের বিষয় মীর্জাফর এবং জগতশেঠের বিশ্বাসঘাতকতার জন্য তিনি শেষ পর্যন্ত পরাজিত হলেন। সিরাজ আমাদের প্রাণে স্বাধীনতার একটা আকাঙ্খা সৃষ্টি করেছিলেন এবং অনেক নাটকের মধ্যে সেটা পরিস্ফুট হয়ে রয়েছে। সিরাজের দেশপ্রেম, স্বাধীনতার প্রতি তাঁর আকাঙ্খা, বিদেশি শক্তির প্রতি তাঁর ঘৃণা বহু নাটকে পরিস্ফুট হয়ে রয়েছে। লর্ড ক্লাইভ বণিকের রাজদণ্ড নিয়ে বৃটিশ শাসন পাকাপোক্ত করতে আমাদের দেশে এসেছিল। এই ক্লাইভ অত্যন্ত হীন কাজে লিপ্ত হয়েছিল। কার্ল মার্ক্স তাঁর বইতে ক্লাইভকে বলেছেন, "প্রিনসেস অব দি রবার্স"। তিনি ক্লাইভের প্রতি প্রচণ্ড ঘৃণা প্রকাশ করেছেন। ভারতবর্ষের ধন সম্পদ লুঠ করার জন্য, ভারতবর্ষের মানুষের মূল্যবোধ ধ্বংস করার জন্য ক্লাইভ এখানে এসেছিল। এবং লর্ড ক্লাইভ এই দেশ থেকে অনেক কিছু মুল্যবান জিনিস লুঠ করে নিয়ে গিয়েছিল। তাই সেই লর্ড ক্লাইভের নামে ইংরাজরা শ্রদ্ধার সঙ্গে অনেক রকম প্রচার করেছিল। অপর দিকে সিরাজদৌল্লাকে হেয় করবার জন্য ব্ল্যাক হোল তাক করে অনেক কিছু অপপ্রচার করেছিল। তিনি নাকি হৃদয়হীনভাবে একটা ছোট ঘরে বহু মানুষকে আটকে রেখেছিল। এবং তারা নাকি নিশ্বাস বন্ধ হয়ে মারা যান। ব্ল্যাক হোল মনুস্টে যখন তৈরি করা হয়েছিল তখন আমাদের আর একজন মহান নেতা নেতাজী সুভাষ চন্দ্র বসু তখন

ছিলেন এবং তিনি জনসাধারণকে নিয়ে ছাত্রদের নিয়ে সেটাকে ধ্বংস করে দিয়েছিলেন। তাহলে দেখুন অন্যায়ভাবে এই কুৎসা রটনা করা হচ্ছিল। এর অবসান এখনও পর্যন্ত হয় নি। সিরাজদৌল্লার উপর আমাদের যে কতর্ব্য এবং দায়িত্ব রয়েছে সেই স্বাধীনতা সংগ্রামী যেটা শুরু করেছিলেন তার প্রতি সম্মান দেখানোর যে দায়িত্ব আমাদের রয়েছে আমরা এখনও তা পালন করতে পারি নি। সিরাজদৌল্লার যে কৃতিত্ব সেই কৃতিত্বকে সামনে রেখে আমরা স্বাধীনতার জন্য সংগ্রাম করেছিলাম, লড়াই করেছিলাম। সেইজন্য আমি ফোর্ট উইলিয়ম বলে আমাদের যে প্রতিরক্ষা দুর্গ তা একজন ইংরাজ একজন বিদেশি রাজার নামে নামাঙ্কিত হয়ে রয়েছে। আমার প্রস্তাব সেই নামটাকে পরিবর্তন করে সিরাজদৌল্লা দুর্গ নামে নামাঙ্কিত করা হোক। এটা করে আমার আমাদের শ্রদ্ধা কৃতজ্ঞতা প্রকাশ করি। তিনি দেশের স্বাধীনতার জন্য লড়াই করেছিলেন স্বাধীনতা সংগ্রাম মানুষের মধ্যে ছড়িয়ে দিয়েছিলেন। আমার কথা হচ্ছে আমাদের কেন্দ্রীয় সরকারকে আমাদের রাজ্য সরকার প্রস্তাব করুক এই ফোর্ট উইলিয়ম নামকে পরিবর্তন করে সিরাজ দুর্গ নামে নামাঙ্কিত করা হোক। আমি আশা করি আমার এই প্রস্তাব সকলেই সম্মতি দেবেন। আমি মনে করি কেউ কোনও রকম সংশোধনী আনবেন না। এই কথা বলে সকলকে আমার প্রস্তাব সমর্থন করতে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী দিলীপ মজুমদার যে প্রস্তাব এনেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি ব্যক্তিগতভাবেও। আপনি কিন্তু লক্ষ্য করে থাকবেন যে আমরা কোনও সংশোধনী দিই নি এবং প্রস্তাবের যে মূল কথা তার সঙ্গে আমরা একমত। কিন্তু একটা জিনিস আমাদের আশ্চর্য লাগছে যে যখন এই হাউস থেকে কোনও অর্থনৈতিক দাবি করবার জন্য কোনও মোশন দলের পক্ষ থেকে আনা হয় তখন কংগ্রেস দলের সই বা সম্মতি নেবার জন্য আগে যেটা আমরা দেখেছি বিভিন্ন চটকল জাতীয়করণ করার ব্যাপারে কয়লাখনিতে ধ্বস নামার ব্যাপারে মোশন আনা হয়েছিল তখন একটা সর্বদলীয় প্রস্তাব করা হয়েছে এবং আমাদের সঙ্গে আলোচনা করা হয়েছে। কিন্তু এই ব্যাপারে দেখছি বিরোধী দলের মতামত বা সই নেবার দরকার মনে করে নি। হয়তো অন্য কোনও মনোভাব ছিল। হয়তো অতীতে তারা যা করেছিলেন সেটার প্রায়শ্চিত্ত করতে চাইছেন। এতে আমাদের কোনও আপত্তি নেই। আমি সেই জন্য এই মোশনকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। আপনারা জানেন যে আজকে এই মোশন আলোচনা করতে গিয়ে ইতিহাস বর্ণনা করার সময় নয়। সিরাজদৌল্লার ইতিহাস, তৎকালীন ভারতবর্ষের ইতিহাস, ক্লাইভের ইতিহাস নিয়ে অনেক লেখা হয়েছে এবং আমার মতে ক্লাইভের উপরে সবচেয়ে ভাল বই লেখা হয়েছে নিরোদ চৌধুরির লর্ড ক্লাইভ অব ইণ্ডিয়া। নিরোদ চৌধুরির সব চেয়ে বড় অবজেক্টিভ অ্যাসেসমেন্ট হচ্ছে ক্লাইভ। কিন্তু সিরাজদৌল্লার নামের সঙ্গে বাংলার স্বাধীনতা এবং ভারতবর্ষের স্বাধীনতা অঙ্গাঙ্গীভাবে জড়িত এবং যে কথা নজরুল তাঁর কবিতায় বলেছেন—

"বাঙালির ঐ সম্মুখে দেখ পলাশীর প্রান্তর,

বাঙালির খুনে লাল হল দেখ ক্লাইভের খঞ্জর।

ঐ গঙ্গায় ডুবিয়াছে হায় ভারতের দিবাকর,

উদিবে সে রবি আমাদেরই রণে রাঙ্গিয়া পুনর্বার।"

এখানে এই কবিতার মধ্যে দিয়ে কবি নজরুল বলার চেষ্টা করেছেন যে সিরাজউদ্দৌল্লা ছিলেন বাংলার শেষ স্বাধীন নবাব এবং পলাশীর প্রান্তরে তাঁর পরাজয়ের মধ্যে দিয়ে সূচনা হয়েছিল ব্রিটিশ রাজশক্তির প্রতিষ্ঠা। যদিও সেই রাজশক্তির প্রতিষ্ঠা হতে আরও ১০০ বছর লেগেছিল। ১৮৫৭ সালের আগে পর্যন্ত ইস্ট ইণ্ডিয়া কোম্পানির দখলে ছিল। আমরা সেই গল্প জানি যে কেমন করে "বণিকের মানদণ্ড দেখা দিল রাজদণ্ড রূপে।" আজকে তাই সেই সিরাজউদ্দৌলাকে আমরা যখন স্মরণ করছি তখন একথাও স্মরণ করতে হবে যে সিরাজউদ্দৌলা বাংলার নবাবি যখন যে হয়েছে তখন মোঘল সাম্রাজ্য অস্তমিত হয়েছে এবং ইংরাজ আস্তে আস্তে এগিয়ে এসেছে এবং ভারতবর্ষের অনেক জায়গায় দেশিয় রাজন্যবর্গ ইংরেজ কোম্পানির সঙ্গে সমঝোতা করেছে। সিরাজউদ্দৌলার পক্ষে সম্ভব ছিলনা সেখানে সমঝোতার রাস্তায় যাওয়া। কিন্তু সিরাজউদ্দৌলা অত্যন্ত অল্প বয়সে প্রায় ১৮ বছর বয়সে তিনি নবাব হয়েছিলেন এবং যে কথা দিলীপবাবু সম্যক ভাবে বলেছেন যে উনি খুব বেশি দিন শাসন করার সুযোগ পান নি, মাত্র ১ বছর ২ মাস ছিলেন। সেই সময়ে তিনি ব্রিটিশ রাজশক্তিকে চ্যালেঞ্জ করেছিলেন এবং সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে যেখানে ফোর্ট উইলিয়াম এলাকা রয়েছে এবং এই ডালহাউসি এলাকায় ব্রিটিশকে যুদ্ধ করে তাড়িয়ে দিয়েছিলেন, পরাস্ত করেছিলেন এবং তার পরে এই দুর্গ দখল করেছিলেন। তার পরবর্তীকালে পলাশীর প্রান্তরে সিরাজের হার হয় এবং হার হবার কারণ আমরা সকলে জানি। আমরা জানি যে ভারতবর্ষ বারবার বিদেশি আক্রমণের কাছে কেন হেরে গেছে। যখন দেশের মধ্যে থেকে বিশ্বাসঘাতকতা এসেছে, যখন দেশের মধ্যের মানুষ নিজেদের ঈর্ষা প্রসুত কারণে দেশের নেতৃত্ব বা দেশের যে রাজ্য ছিলেন তার বিরোধিতা করেছিলেন তখন সিরাজউদ্দৌলার হার হল। সিরাজউদ্দৌলার হার হতনা যদি জগত শেঠ, উমি চাঁদ, মির্জাফরের মতো লোকেরা সিরাজউদ্দৌলার বিরোধিতা না করতেন, ব্রিটিশের সঙ্গে হাত না মেলাতেন। পলাশীর প্রান্তরে যে যুদ্ধ হয়েছিল সেই যুদ্ধে সিরাজের সৈন্যরা অসম্ভব বীরত্বের সঙ্গে লড়াই করেছিল মীরকাশেমের নেতৃত্বে। মুর্শিদাবাদের মানুষ যেমন মির্জাফরকে ঘৃণার চোখে দেখে তেমনি মীরকাশেমের কথায় তাদের বুক ফুলে ওঠে, সিরাজউদ্দৌলার কথায় তাদের বুক ফুলে ওঠে। সুতরাং সেই সিরাজউদ্দৌলা ব্রিটিশের বিরুদ্ধে সংগঠিত প্রতিরোধ দেখিয়ে ছিলেন। একথা বলাই বাহুল্য যে আমাদের কলকাতা শহরকে কেন্দ্র করে বারবার আমরা দেখেছি যে ব্রিটিশ রাজশক্তির প্রথম আগমন এখানে। আমি যে প্রশ্ন এখানে আগেও তুলেছি যে ১৬৯০ সালকে আমরা কলকাতা শহরের প্রতিষ্ঠা হিসাবে নিচ্ছি কিন্তু ১৬৯০ সালে কলকাতা শহরের প্রতিষ্ঠা নয়। ১৬৯০ সালে চার্ণকের কলকাতা পর্দাপণের সময় কিন্তু কলকাতার ইতিহাস আরও পুরাতন। আমরা কেন কলকাতায় ত্রি-শত বার্ষিকী পালন করব কবে ব্রিটিশ পুরুষ কলকাতায় পা দিয়েছিলেন সেই বছর থেকে? এই কলকাতা শহরে আর একজন বীরত্বপূর্ণ লড়াই যিনি করেছিলেন তিনি হচ্ছেন

দক্ষিণ ভারতের টিপু সুলতান। তিনি পরাজিত হবার পরে টিপু সুলতানের যারা বংশধর তাদের এই কলকাতায় এনে নির্বাসন দেওয়া হয়েছিল। আপনারা আরও জানেন যে লক্ষ্ণৌর নবাব ওয়াজেদ আলী শা, তিনি পরাজিত হবার পরে ব্রিটিশ ফৌজ যখন দখল নিয়েছিল লক্ষ্ণৌর অযোধ্যা তখন ওয়াজেদ আলীর বংশধরদের এই কলকাতায় এনে নির্বাসন দিয়ে রাখা হয়েছিল। ব্রিটিশ তখন মনে করেছিল যে এই কলকাতা শহরটি ছিল তাদের প্রধান রাজশক্তির প্রতীক এবং এই কলকাতার আশে-পাশে তারা নিজেদের প্রতিষ্ঠিত করেছিলেন।

[1-30 – 1-40 P.M.]

এবং সেদিক থেকে নিশ্চয়ই ফোর্ট উইলিয়াম ছিল ব্রিটিশ রাজ শক্তির প্রতীক এবং সেই ফোর্ট উইলিয়ামের নাম কোনও কারণে এতদিন ফোর্ট উইলিয়াম থেকে গেছে। দেশ স্বাধীন হওয়ার পর আমরা বিভিন্ন বড় বড় যেগুলো প্রতিষ্ঠান সেইগুলোর সব কটার নাম পাল্টে নিয়েছি। কিং জর্জেজ ডক, খিদিরপুর বন্দর, সেটার নাম হয়েছে নেতাজী সুভাষ ডক, আমরা নাম পাল্টে দিয়েছি, দলীর এয়ারপোর্টের নাম হয়েছে ইন্দিরা গান্ধী ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট, তা নিয়ে পরে এখানে আলোচনা হবে। কলকাতা শহরের প্রধান রাস্তার নাম হয়েছে জওহরলাল নেহেরু রোড, হ্যারিসন রোডের নাম হয়েছে মহাত্মা গান্ধী রোড। সুতরাং ফোর্ট উইলিয়াম এখন অ্যানার্কিজম, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। ফোর্ট উইলিয়াম আজকে ব্রিটিশ রাজ শক্তির প্রতীক নয়, ফোর্ট উইলিয়মে স্বাধীন ভারতবর্ষের সেনা বাহিনী, যারা স্বাধীনতার পর চার চার বার যুদ্ধে দেশের মানুষের স্বাধীনতা রক্ষা করেছে, সার্বভৌমত্ব রক্ষা করেছে, হিমালয়ের প্রান্তরে বা কচ্ছের মরু প্রান্তরে রাজস্থানে বা পাঞ্জাবের সীমানায় যারা রক্ষা করেছে, তাদের বাসস্থান, তাদের প্রধান ইস্টার্ন কমাণ্ডের জি. ও. সি. ইন সি.'র অফিস, সেই ফোর্ট উইলিয়াম আর ব্রিটিশ রাজ শক্তির প্রতীক নিশ্চয়ই নয়। সুতরাং যদি ফোর্ট উইলিয়ামের নাম পরিবর্তন করা হয়, বিশেষ করে কলকাতার যখন ৩০০ বছর পূর্ণ হচ্ছে, যদিও আমি বলছি ৩০০ বছর পূর্ণ হওয়ার ব্যাপারে বামফ্রন্ট মন্ত্রী সভার সঙ্গে আমি একমত নই, আমি মনে করি না যে কলকাতার স্মরণে আপনারা উৎসব করতে পারতেন, কিন্তু ব্রিটিশের পদার্পণের উৎসব না করলেও হত ৩০০ বছরে। তবে সেই সময় যদি ফোর্ট উইলিয়ামের নাম বাংলার স্বাধীন নবাব সিরাজদ্দৌল্লার নামে, এই বাংলায় ব্রিটিশ রাজ শক্তির বিরুদ্ধে প্রতিরোধের প্রধান প্রতীকের নামে এটা করা যেতে পারে, এতে নিশ্চয়ই কলকাতার গৌরব আরও বর্ধিত হবে। সেদিক থেকে আমি মনে করি ভিক্টোরিয়া মেমোরিয়ালের নাম পরিবর্তন করা প্রয়োজন এবং এই ব্যাপারে কেন এখনও দিলীপবাবুরা উদ্যোগ নেননি জানি না। কিছুদিন আগে মুখ্যমন্ত্রী ভিক্টোরিয়া মেমোরিয়ালে গিয়েছিলেন, রুশি মোদীর পাশে বসে সেখানে আলো দেবার বাবস্থার প্রবর্তন করেছেন। সেখানে যদি মুখ্যমন্ত্রী বলতেন, সবার সামনে বলতেন, তাহলে আমার মনে হয়—ভিক্টোরিয়া মেমোরিয়ালের নাম কেন আমরা মহাত্মা গান্ধী মেমোরিয়াল করতে পারব না, যদিও এটা করা মুশকিল, সুতরাং ভিক্টোরিয়া মেমোরিয়ালের নাম যদি মহাত্মা গান্ধী মেমোরিয়াল নাও রাখেন তাহলে আপনি রাখতে পারেন এনসিয়েন্ট ইণ্ডিয়া মেমোরিয়াল, একজন রানি বা রাজ শক্তি প্রতীকের নাম রাখা উচিত নয়। আমি এই কথা বলব, আজকে আমি অত্যন্ত আনন্দিত যে দিলীপবাবুর নেতৃত্বে এবং প্রচেষ্টায় ফোর্ট উইলিয়ামের নাম বদলাবার এই প্রস্তাব এসেছে। তার কারণ ভারতবর্ষে

সিরাজের পরাজয়ের সঙ্গে সঙ্গে যে ভারতবর্ষের সূর্য ডুবে গিয়েছিল, স্বাধীনতার সূর্য, সেটা আবার তোলার চেষ্টা হয়েছিল ভারতবর্ষের প্রথম স্বাধীনতা সংগ্রামে ১৮৫৭ সালে। ভারতবর্ষের মানুষ সেদিন বীরত্বপূর্ণ লড়াই লড়েছিলেন এবং পরবর্তীকালে অনেক বিতর্ক এই নিয়ে হলেও আমরা কংগ্রেসের লোকেরা মনে করি ১৮৫৭ সাল ছিল ভারতবর্ষের প্রথম স্বাধীনতা সংগ্রাম এবং ১৯৫৭ সালে আমরা তার শতবার্ষিকী উদ্যাপন করেছিলাম। তারপর ১৮৮৫ সালে ভারতবর্ষের জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠার সঙ্গে সঙ্গে ভারত এর স্বাধীনতা সংগ্রামের এক নুতন যুগ শুরু হয়েছিল এবং এই ব্যাপারে কোনও সন্দেহ নেই, ভারতবর্ষের জাতীয় কংগ্রেস তার প্রথম স্তরে ছিল একটা বড় প্ল্যাট ফর্ম, একটা বড় পৃষ্ঠা ভূমি, যাতে ভারতবর্ষের স্বাধীনতাকামী সমস্ত মানুষের ইচ্ছা এবং আকাঙ্খা যুক্ত হয়েছিল, এই কথা বলতে আমার দ্বিধা নেই যে প্রথম স্তরে কমিউনিস্টরা আমাদের সঙ্গে ছিলেন, ১৯২৫ সালে ভারতবর্ষে কমিউনিস্টরা আলাদা পার্টি তৈরি করল, দীর্ঘদিন পর্যন্ত প্রায় ১৯৩৭-৩৮ সাল—

(গোলমাল)

আপনি তো ছিলেন ইণ্ডিপেণ্ডেন্ট, আপনি তো ১৯৬২ সালে ইণ্ডিপেণ্ডেন্ট ছিলেন। .....আপনি কী জানবেন পুরানো কমিউনিস্টদের ইতিহাস? পরবর্তীকালে কিন্তু কমিউনিস্টরা দেশের স্বাধীনতা সংগ্রামের মূল স্রোতে থাকতে পারে নি। আমি 'মীরজাফরে'র মতো শক্ত শব্দ তাদের সম্বন্ধে ব্যবহার করতে চাই না। কিন্তু নিশ্চয়ই ইতিহাস পর্যালোচনা করে আজকে কমিউনিস্টরা স্বীকার করবেন যে, আজকে তাঁরা সিরাজউদ্দৌল্লাকে সম্মান দিচ্ছেন ঠিকই, কিন্তু '৪২-এ তাঁরা নেতাজী সুভাষকে সম্মান দিতে পারেন নি। আপনাদের পত্রিকা 'জনযুদ্ধে' নেতাজী সুভাষের মুখ গাধার মতো মুখ এঁকে সেদিন বেরিয়েছিল। আপনারা নেতাজী সুভাষের ফাঁসি চেয়েছিলেন। এ কথা আমরা কি করে ভুলব যে, আপনারা নেতাজী সুভাষকে "তোজোর কুকুর" বলেছিলেন? কি করে ভুলব যে, আপনারা গান্ধীজীর নেতৃত্বে ভারত ছাড় আন্দোলনে "করেংগে ইয়ে মরেংগে" বলে হাজার হাজার ভারতবাসী যেদিন রাস্তায় নেমে এসেছিল সেদিন ব্রিটিশের যুদ্ধকে জনযুদ্ধ বলে তাকে সমর্থন করেছিলেন? কি করে আমরা এসব ভুলে যাব? আজকে আপনারা গ্লানি মুক্ত হবার চেষ্টা করছেন। কিন্তু '৪৭ সালের যেদিন লালকেল্লার ওপর ত্রিবর্ণ রঞ্জিত পতাকা উঠেছিল সেদিন আপনারা বলেছিলেন, 'ইয়ে আজাদি ঝুঁটা হ্যায়; এই স্বাধীনতা মিথ্যা, একে আমরা আঁতুড় ঘরেই ধ্বংস করব।' পরবর্তীকালেও আমরা দেখেছি এই ভুল কমিউনিস্টরা ভারতবর্ষে বার বার করেছেন। এই ভুল কিন্তু লেনিন করেন নি। এই ভুল মাও সে তুং করেন নি। এই ভুল হো-চি-মিন্ করেন নি। তাঁরা জাতীয় আন্দোলনের মূল স্রোতের সঙ্গেই ছিলেন। অথচ ভারতবর্ষের কমিউনিস্টরা এগুতে পারেন নি। তার কারণ আপনারা জাতীয় আন্দোলনের মূল স্রোতের সঙ্গে থাকতে পারেন নি। না '৪২-এ, না '৬২-তে। '৬২তে যখন চিন ভারতবর্ষ আক্রমণ করেছিল এই মুখ্যমন্ত্রীই বলেছিলেন, '১৮ হাজার ফুট ওপরে কি হচ্ছে, আমি কি করে জানব, সমাজতান্ত্রিক দেশ কোনও দেশকে আক্রমণ করতে পারে না'। আপনাদের পুঁথি পড়া সমস্ত বিদ্যা মিথ্যা প্রমাণিত হয়েছে। পরবর্তীকালে চিন, ভিয়েতনাম আক্রমণ করেছে। চিন এবং রুশের মধ্যে বিরোধ হয়েছে। আপনাদের পুঁথি পড়া বিদ্যা ভুল, স্ট্যালিনের থিয়োরি ভারতবর্ষে প্রয়োগ করা ভুল। ইতিহাসের পুনর্মূল্যায়ন আপনাদের করতে হবে। এই কথা বলে ইতিহাস বিচার হবে না যে, অল হিস্ট্রি

ইজ্‌ এ হিস্ট্রি অফ ক্লাশ স্ট্রাগল। ভারতবর্ষের সমাজ অত সহজ নয় যে, আপনারা তাকে দুটো শ্রেণীতে ভাগ করে দেবেন, হ্যাভস আর হ্যাভ-নটস-এর শ্রেণীতে! ভারতবর্ষের সমাজে একটা কমপ্লেক্স এনটিটি আছে। সেখানে নানা রকম ইন্টারপ্লে অফ সোশ্যাল ফোর্সেস রয়েছে। এর থেকে ভারতবর্ষের পলিটিক্স তৈরি হয়। কিন্তু আপনারা কমিউনিস্টরা সাধারণ ভাবে একে বিশ্লেষণ করতে ব্যর্থ হয়েছেন। আজকে আপনারা সিরাজউদ্দৌল্লাকে পুনর্মূল্যায়ন করতে চান, সিরাজউদ্দৌলাকে সম্মান দিতে চান, আমি আপনাদের নেতৃত্বের মতামত পরিবর্তিত হওয়ায় আনন্দিত। আমি আনন্দিত। আপনারা '৬২তে, '৭১-এ, এমন কি '৮৪তে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, শিখদের আন্দোলনের স্বরূপ বুঝতে পারেন নি। বুঝতে পারেন নি বলে আপনাদের ভিন্দ্রানওয়ালার প্রতি প্রচ্ছন্ন সমর্থন ছিল। আজকে আপনাদের জাতীয় আন্দোলনের মূল স্রোতে ফিরে আসার ইচ্ছে হয়েছে, এতে আমি অত্যন্ত আনন্দিত। আমি চাই যে দেশপ্রেমিক ঐক্য আরও প্রশস্ত হোক। এবং আমি মনে করি ভারতবর্ষের স্বাধীনতা রক্ষার লড়াইটা ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রাম থেকে আলাদা নয়। জাতীয়তাবাদ একটা পৃষ্ঠ-ভূমি হতে পারে, একটা প্ল্যাটফর্ম হতে পারে যাতে বিভিন্ন মতের লোক এক জায়গায় দাঁড়াতে পারে। ভারতবর্ষের মধ্যে দ্বিজাতীয় তত্ত্ব এনে, বাইরে থেকে ধারণা এনে ভারতবর্ষে লড়াই করা যাবে না। তাই সিরাজউদ্দৌল্লা বাইরের দিকে তাকান নি, অন্য কারও দিকে হাত বাড়ান নি, মুর্শিদাবাদের মানুষের ওপর, বাংলার মানুষের ওপর নির্ভর করে তিনি লড়াই করেছিলেন বৃটিশ রাজ-শক্তির বিরুদ্ধে। সেদিন যদি ক্লাইভ মীরজাফরকে না পেতেন, তাহলে ক্লাইভ সেদিন জয়ী হতেন না। আজকে স্বাধীন ভারতে এটা আমাদের মনে রাখতে হবে যে, সাম্রাজ্যবাদের চরিত্র পাল্টেছে। ঔপনিবেশিকতাবাদের চরিত্র পালটেছে, নয়া সাম্রাজ্যবাদের চরিত্র পাল্টেছে। আজকে হয়ত পলাশীর প্রান্তরের কোনও ইতিহাস নিয়ে সিদ্ধান্ত হয় না, কিন্তু বিপদ এখনও রয়েছে। সিরাজউদ্দৌল্লাকে আমরা স্মরণ করছি; ভারতবর্ষের জোয়ানরা যেখানে থাকে সেই ফোর্ট উইলিয়াম দুর্গের নাম একশো বার সিরাজউদ্দৌলার নামে করুন, আমি আপনাদের এক-শো-বার সমর্থন জানাব, চিৎকার করে সমর্থন জানাব। কিন্তু ইতিহাসে আপনাদের যে ভুল হয়েছে তা নিয়ে পুনর্মূল্যায়ন করুন এবং বর্তমান ও ভবিষ্যতের দিকে দাঁড়িয়ে জাতীয়তাবাদের পৃষ্ঠ-ভূমিতে, প্ল্যাটফর্মে এক সাথে দাঁড়ান, বলুন যে আমরা দেশকে এক সাথে রক্ষা করব, এ ব্যাপারে আমাদের কোনও মতভেদ নেই, আমরা বাইরের দিকে তাকাব না, আমরা নিজেদের মাটি থেকে আমাদের শক্তি আহরণ করব। জাতীয়তাবাদের পৃষ্ঠ-ভূমিতে, জাতীয়তাবাদের প্রেক্ষাপটে, জাতীয়তাবাদের পরিপ্রেক্ষিতে আমরা নতুন ভারতবর্ষকে গড়ে তুলতে চেষ্টা করব। আজকে এই কথা বলে, এই প্রস্তাবকে আমার আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, শ্রী দিলীপ মজুমদার, শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস, শ্রী কামাখ্যা ঘোষ, শ্রী কৃপাসিন্ধু সাহা এবং শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল মহাশয়রা যে গুরুত্বপূর্ণ প্রস্তাব এখানে পেশ করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, এই প্রস্তাব আলোচনা করতে গেলে স্বভাবতই ইতিহাসের কয়েকটি পুরানো পাতা নিয়ে আলোচনা করতে হয়। সিরাজউদ্দৌলা ইংরেজের বিরুদ্ধে বীরত্বপূর্ণ

সংগ্রাম করেছিলেন। তাসত্ত্বেও সিরাজউদ্দৌল্লার অবদান হচ্ছে আমার মতে এবং যেসব ঐতিহাসিক সিরাজউদ্দৌল্লা সম্পর্কে আলোচনা করেছেন তাঁদের মতে তাঁর দূরদৃষ্টি এবং ইংরেজদের বিরুদ্ধে বলিষ্ঠ সংগ্রাম। ঐতিহাসিক ওরমি বলেছেন, সেই সময়ে অর্থাৎ এমারজেন্সির সময় উমির চাঁদ, জগৎশেঠ প্রমুখ লোকেরা, মুর্শিদাবাদের অধিকাংশ মানুষ যখন দেশকে ব্রিটেন করবার জন্য ব্যস্ত তখন he was the only hero who did not show any disrespect for the victory of his country. তিনিই একমাত্র মানুষ যিনি নিজের দেশকে ইংরেজের হাত থেকে বাঁচাবার জন্য ইংরেজের বিরুদ্ধে বিরুদ্ধাচরণ করেছিলেন। দ্বিতীয় ব্যাপার হচ্ছে তাঁর দূরদৃষ্টি। তিনিই একমাত্র লোক যিনি বুঝেছিলেন যে ইংরেজ হচ্ছে এমন একটি জাতি যে জাতিকে কোনওদিনই বিশ্বাস করা যায় না। তাঁর পিতামহ আলিবর্দী তাঁকে বলেছিলেন, ইংরেজ হচ্ছে একটা মৌচাক, সেই মৌচাকে ঢিল মেরো না। কিন্তু সিরাজউদ্দৌল্লা বুঝতে পেরেছিলেন ঢিল মারা ছাড়া কোনও গত্যন্তর নেই। ইংরেজের সঙ্গে যে সংঘর্ষ তার দুটি কারণ আছে। বহু কারণের মধ্যে দুটি কারণ-এর একটি হচ্ছে, যেদিন সিরাজউদ্দৌল্লা নবাব হলেন সেদিন ইংরেজরা কোনও তোপধ্বনি করলেন না, কোনও উপঢৌকন পাঠালেন না। তার পরের ব্যাপার হচ্ছে, ইংরেজ সিরাজের বিরুদ্ধে তার সোভারিন নীতিকে চ্যালেঞ্জ করে চন্দননগর আক্রমণ করলেন। সিরাজউদ্দৌল্লা বারবার বলেছিলেন চন্দননগর আক্রমণ কর না, কিন্তু তাসত্ত্বেও ইংরেজ যখন চন্দননগর আক্রমণ করলেন তখন সিরাজউদ্দৌল্লা বুঝতে পারলেন সাংঘাতিক ব্যাপার। যাইহোক, সেইসব আলোচনার মধ্যে যাচ্ছি না। অত্যন্ত দূরদৃষ্টিতার পরিচয় দিয়ে সিরাজউদ্দৌল্লা কলকাতাকে আক্রমণ করলেন। কলকাতাকে আক্রমণ করার পর তিনি ইংরেজদের সঙ্গে সন্ধি করলেন। এই সন্ধির ব্যাপারে একটা সাংঘাতিক ভুল হয়ে গেল। এই ভুলের জন্য কিন্তু সিরাজউদ্দৌল্লা দায়ী ছিলেন না। উমিরচাঁদ, জগৎশেঠ এবং মিরজাফর প্রমুখ মন্ত্রীরা তাঁকে বোঝালেন যে ইংরেজদের সঙ্গে চুক্তি করা দরকার। আলিনগরে সন্ধি করে ইংরেজদের সঙ্গে কমপ্রোমাইজ করা তাঁর ভুল হয়ে গেল। যাইহোক, সিরাজউদ্দৌল্লার যে স্বাধীনতা সংগ্রামের ইতিহাস তা পরবর্তীকালে বাংলাদেশের মানুষকে ইংরেজদের বিরুদ্ধে সংগ্রাম করতে অনুপ্রেরণা দিয়েছে। সিরাজউদ্দৌল্লার নাম সমস্ত মানুষকে যুদ্ধ করবার অনুপ্রেরণা দিয়েছে। যেমন গিরীশবাবু সিরাজউদ্দৌল্লার সম্পর্কে যে বই লিখেছিলেন সেই বইটি ইংরাজরা ব্যান করে দেয়। পরবর্তীকালে সিরাজউদ্দৌল্লার সম্পর্কে শচিন সেনগুপ্ত মহাশয় যে নাটক লিখেছিলেন সেই নাটক দেখতে গিয়ে নেতাজী সুভাষচন্দ্র বোসের চোখে জল এসে গিয়েছিল। এটা সত্যিকারের ঘটনা। সিরাজউদ্দৌল্লা পরবর্তীকালে সমস্ত বাঙালিকে এবং স্বাধীনতাকামী মানুষকে অনুপ্রাণিত করেছিলেন। কাজেই সিরাজউদ্দৌল্লার নামে ফোর্ট উইলিয়াম দুর্গকে যদি নামাঙ্কিত করা হয় তাহলে সেটা সত্যিকারের একটা ভাল কাজ হবে। এই দাবিকে সম্পূর্ণরূপে সমর্থন করা উচিত। আমরা এই দাবিকে সমর্থন করি। এই প্রসঙ্গে আর একটি কথা হল, ইংরেজ আমলের এবং পুরানো আমলের সব স্মৃতিগুলিকে যদি আমরা বর্জন করি তাহলে ইতিহাসের দিক থেকে ঠিক মূল্যায়ন হবে কি না? যদুনাথ সরকার মহাশয় বলেছিলেন যে, ইংরেজ আমলের সমস্ত জিনিসগুলি মিউজিয়ামে রাখা হোক। স্ট্যাচ্যু এবং কাগজপত্র আমরা মিউজিয়ামে রাখতে পারি, কিন্তু ফোর্ট উইলিয়াম দুর্গকে তো আর মিউজিয়ামে রাখা যায় না। কাজেই ফোর্ট উইলিয়াম দুর্গকে ভেঙ্গে দিয়ে এবং অপর জায়গায় সরিয়ে নিয়ে সেই জায়গা সিরাজউদ্দৌল্লার নামে নামাঙ্কিত করা হোক, এই প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য এখানেই

শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বশ্রী দিলীপ মজুমদার, জয়ন্ত বিশ্বাস, কৃপাসিন্ধু সাহা এবং রবীন্দ্রনাথ মণ্ডল আজকে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে পুরোপুরি সমর্থন জানিয়ে কয়েকটি কথ' বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইংরেজ হল বেনিয়ার দল। ওরা ভারতবর্ষে এসেছিলেন মুঘল আমলে এবং এখানে ব্যবসা-বাণিজ্য করবার সনদ তারা মুঘল সম্রাটদের কাছ থেকে লাভ করেছিলেন। কিন্তু তখন পর্যন্ত ভারতবাসী এমন কিছু বুঝতে পারেনি যে, ব্যবসায়ীর বেশে এসে তারা একদিন রাজদণ্ড হাতে তুলে নেবে। যা হোক, ব্যবসা-বাণিজ্য করতে করতে দক্ষিণ ভারতে আসফ খাঁ, যিনি নিজামুল মুল্ক নাম নিয়ে সিংহাসনে বসেছিলেন, তাদের ঘরোয়া বিবাদের সুযোগ নিয়ে সেখানে কতগুলো জায়গা দখল করেছিলেন এবং কর্ণাটকে তারা আনোয়ারুদ্দিনের পুত্র, মেমেত আলির পক্ষ অবলম্বন করেছিলেন। পরে ময়নাপুরের যুদ্ধে ভারতবাসীকে পরাজিত করেছিলেন ইংরেজরা। তারপর ভারতবর্ষের বাংলা-বিহার-উড়িষ্যার সিংহাসনের প্রতি তাদের দৃষ্টি পড়ে এবং এখানে তারা একটি দুর্গ নির্মাণ করেন। সেই দুর্গকেই দখল করেছিলেন নবাব সিরাজউদ্দৌল্লা। সেই সময় বাংলা-বিহার-উড়িষ্যার নবাব বৃদ্ধ আলিবর্দী খাঁ সিরাজউদ্দৌল্লাকে বলেছিলেন, "সবাইকে বিশ্বাস কর, কিন্তু সাদাচামড়ার জাতিকে কখনও বিশ্বাস কর না।" তিনি ভারতবাসীর কাছেও আবেদন করেছিলেন যে, তোমরা ইংরেজকে বিশ্বাস কর না এবং তিনি বাংলা, বিহার এবং উড়িষ্যাবাসীর কাছে আবেদন করেছিলেন সিরাজের পাশে থাকবার জন্য। মৃত্যুর আগে তিনি তাঁর সবচেয়ে প্রিয় সিরাজকে সিংহাসনে বসিয়েছিলেন। কিন্তু সেই মসনদে মির্জাফরকে বসাবার জন্য এয়ারলতিফ, রাজবল্লভ, উমিরচাঁদ এবং ক্লাইভ ষড়যন্ত্র করেছিলেন। কিন্তু নবাব সিরাজউদ্দৌল্লা ইংরেজকে তাড়াবার জন্য কলকাতা অভিযান করেছিলেন এবং কলকাতা দখল করে নিয়েছিলেন। সত্যেনবাবু বলছিলেন যে, মিরজাফর, এয়ারলতিফ, রাজবল্লভ, উমিরচাঁদ—এদের পরামর্শে বাচ্চা ছেলে নবাব সিরাজউদ্দৌল্লা ইংরেজদের সঙ্গে সন্ধির চুক্তি করেছিলেন। এই ঘটনাটি সত্যি।

[1-50 – 2-00 P.M.]

পরবর্তীকালে ওয়াটসন সেখান থেকে এসে এই ফোর্ট উইলিয়ম দুর্গ দখল করল। উর্মিচাঁদ, ইয়ারলতিফ, রায়দুর্লভ, জগৎশেঠ এই সমস্ত কুলাঙ্গার লোকেরা চক্রান্ত করে মির্জাফরকে সিংহাসনে বসাবার একটা গোপন ষড়যন্ত্র করল। ফলে পলাশীর প্রান্তরে সিরাজউদ্দৌল্লা পরাজিত হলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই এই সিরাজউদ্দৌল্লা পরাজিত হলেন বটে পরবর্তীকালে ভারতবর্ষ স্বাধীন হল ওই বাচ্চা যুবক সিরাজউদ্দৌল্লা দ্বারা অনুপ্রাণিত হয়ে বিনয়-বাদল-দিনেশ এই সমস্ত যুবকের লড়াইয়ের মাধ্যমে। সুতরাং এই ফোর্ট উইলিয়ম দুর্গ ইংরেজ ওয়াটসনের নামে না করে দেশের গৌরব এবং বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌল্লার নামে করা হোক এই নিয়ে যে প্রস্তাব এনেছে তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে যে মোশন দিলীপ মজুমদার এবং অন্যান্য সদস্যরা এনেছেন আমাদের দলের পক্ষ থেকে সৌগতবাবু তাকে সমর্থন জানিয়েছেন

এবং আমিও তাকে সমর্থন জানাচ্ছি। দিলীপবাবু এবং অন্যান্য সদস্যরা রাজনৈতিক দূরদর্শিতার পরিচয় দেবেন, এটা আমি জানতাম। খোলা মন নিয়ে, বড় মন নিয়ে এই সিদ্ধান্তে আসার চেষ্টা করবেন, এই আশা আমি করেছিলাম। আমি সৌগতবাবুর কথার সাথে সুর মিলিয়ে বলতে চাই আজকে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাব যদি সর্ব্বদলের প্রস্তাব হত তাহলে সঠিক উচ্চ মনের পরিচয়, জাতীয়তা বোধ সম্পর্কে সঠিক ভাবে জানতে পারতাম। কিন্তু আমার মনে হচ্ছে আপনাদের এমনটা আপনাদের মিনসটা একটু খানি বিতর্কিত হয়ে গেছে। আপনারা এই সিদ্ধান্ত নিয়ে কেন্দ্রের উপর চাপিয়ে দিয়ে বামফ্রন্টের কয়েক জনের নামে এই প্রস্তাব এনে ব্যাপারটা পুরোপুরি রাজনৈতিক করার চেষ্টা করেছেন। আমার মনে হচ্ছে যে একটা মহৎ উদ্দেশ্যে করলেও আপনারা এই ব্যাপারটাকে একটা ইস্যু করে রাজনৈতিক ভাবে নানা রকম বিতর্কের সৃষ্টি করতে পারেন। আপনারা বলুন যে মানসিকতা নিয়ে আপনারা এই প্রস্তাব এনেছেন তার পরিবর্তন করলে আমরা নিশ্চয় খুব খুশি হব। সাথে সাথে আমি এই কথা বলতে চাই ফোর্ট উইলিয়াম দুর্গ একজন বিদেশি ইংরেজ রাজা উইলিয়াম দি থার্ড-এর নামে। এটা পরিবর্তন হওয়া নিশ্চয় প্রয়োজন। সঠিকভাবে বাংলার শেষ নবাব যিনি ইংরেজদের বিরুদ্ধে আক্রমণ রচনা করে ইংরেজকে প্রতিহত করবার চেষ্টা করেছিলেন, বাংলার সম্মান বাঁচাবার চেষ্টা করেছিলেন, তাঁর নাম এই প্রস্তাবে এনেছেন তার জন্য আমি সাধুবাদ জানাচ্ছি। কিন্তু এই কথা আমাদের সকলকে মনে রাখতে হবে যে সমস্ত কলকাতাতে, সমস্ত পশ্চিমবাংলায় এখন অনেক জায়গা আছে, অনেক রাস্তা আছে, অনেক স্থাপত্য আছে যেগুলি ইংরেজদের নামে হয়ে রয়েছে। আমি বামফ্রন্টের এই পদক্ষেপকে নিশ্চয় স্বাগত জানাব। যদি পরে ইংরেজদের নামে যে সব স্থাপত্য, রাস্তা, পার্ক রয়েছে সেই গুলি নাম পরিবর্তন করার জন্য অবিলম্বে সিদ্ধান্ত নেন তাহলে নিশ্চয়ই তাঁদের আরও স্বাগত জানাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিরাজউদ্দৌল্লা যে লড়াই করে ইংরেজদের কাছে পরাজিত হয়েছিল সেই লড়াই অত্যন্ত গুরুত্বপূর্ণ ছিল। যার জন্য ইতিহাসের পাতায় আমরা দেখতে পাই সেই লড়াইয়ের জয়কে ইংরেজরা বা ক্লাইভ শুধু বঙ্গ জয় নয় ইংরেজরা ভারতবর্ষ জয় করেছিল বলে মনে করেছিল। তাই আজকে যে প্রস্তাব এসেছে যে নবাব সিরাজউদ্দৌল্লা নামে ফোর্ট উইলিয়াম দুর্গের নামকরণ করার চেষ্টা করবেন, এর সাথে একটা কথা মনে রাখতে হবে যে, সিরাজউদ্দৌল্লা যে পরাজিত হয়েছিল সেখানে বিদেশি শক্তির প্রত্যক্ষ লড়াই-এ হয় নি।

সিরাজউদ্দৌল্লার পরাজয় হয়েছিল পঞ্চম বাহিনীর বিশ্বাসঘাতকতার জন্য, পরাজয় হয়েছিল মীরজাফর, মীরকাশিম এবং অন্যান্যদের বিশ্বাসঘাতকতার জন্য। তাই আমি আপনাদের কাছে বলতে চাই, মীর্জাফর, উর্মিচাঁদ যাদের জন্য সিরাজউদ্দৌল্লার পরাজয় হয়েছিল, বাংলার তথা ভারতবর্ষের পরাজয় হয়েছিল, আজকে কিন্তু আমরা ভারতবর্ষের বুকে, এই পশ্চিমবাংলার বুকে সেই বীজ দেখতে পাচ্ছি। আমরা যখন ছোটবেলায়—স্নাতক স্তরে পড়তাম, তখন জুলিয়াস সীজারের কথা পড়তাম। আমরা তখন বারেবারেই দেখতাম—সীজার ডাইজ বাট সীজারিজম কন্টিনিউস। আমরা সেটার ব্যাখ্যা করতাম, আলোচনা করতাম। জীবনের পরবর্তী অধ্যায়, বর্তমানের রাজনৈতিক জীবনে রাজনৈতিক যে পদক্ষেপ দেখতে পাচ্ছি—মীর্জাফর, জগৎশেঠ এখন নেই, একথা ঠিক, কিন্তু আপনারা আছেন। আপনারা পিছন থেকে সাম্প্রদায়িক

জিগির তোলেন, আবার বি.জে.পি.'র মতো সাম্প্রদায়িক দলের সঙ্গে হাত মিলিয়ে ভারতবর্ষের বুকে সাম্প্রদায়িকতার বীজকে জিইয়ে রাখার চেষ্টা করেন। আপনারা কখনও আবার মুসলিম লীগের সঙ্গে আঁতাত করে সাম্প্রদায়িকতার বীজকে উজ্জীবিত রাখার চেষ্টা করেন। আপনারা আজকে মীরজাফর, উর্মিচাঁদের ভূমিকা গ্রহণ করছেন। আপনারা রাজনৈতিক ভাবে যতক্ষণ পর্যন্ত না এর অবসান ঘটাচ্ছেন, ততক্ষণ পর্যন্ত আপনাদের মুখে এই সমস্ত বড় বড় কথা শোভা পায় না। আমি তাই বলব যে, 'সীজার ডাইজ বাট সীজারিজম কন্টিনিউস' এই কথা রাজনৈতিক ক্ষেত্রে আপনাদের মুখে আমরা যেন আর শুনতে না পাই, এই আশা আমরা আপনাদের কাছে করব। আপনারা জাতীয়তাবাদী কথা—ফোর্ট উইলিয়ামের নাম চেঞ্জ করে ভারতীয় নাম করার, কোনও বিপ্লবীর নামে রাখার প্রস্তাব করেছেন, কিন্তু যে দল জাতীয় পতাকাকে সম্মান দেয় না, জাতীয় পতাকা উত্তোলনের কোনও অনুষ্ঠান করে না, যে দলের মুখ্যমন্ত্রী জীবনে জাতীয় পতাকা উত্তোলনের কোনও অনুষ্ঠান করেন নি, তাঁদের মুখে এই জাতীয়তাবাদী কথা আমাদের বিভ্রান্তির মধ্যে ফেলে দেয়। এখানে এই ধরনের একটা প্রস্তাব আনতে হয়, তাই এনেছেন বলে মনে হয়। একজন পার্লামেন্টেরিয়ান হিসাবে ইতিহাসের পাতায় যাতে নামটা লেখা হয়, এই চিন্তা থেকেই হয়ত এই প্রস্তাব এখানে এনেছেন। এই ধরনের চিন্তা যদি সত্যিই আপনাদের মনে থেকে থাকে, তাহলে আমি আপনাদের কাছে আবেদন জানাব যে, আপনারা জাতীয়তাবাদী কর্মসূচির পরিবর্তন এখন থেকে করবেন। এই আশা আমি আপনাদের কাছে করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন তাকে স্বাগত জানাবার ও সমর্থন জানাবার সাথে সাথে তাঁদের কাছে আবেদন জানাচ্ছি, আপনারা এখানে যে প্রস্তাব এনেছেন তার সাথে সাথে আপনারা আপনাদের মানসিকতার পরিবর্তন ঘটান। এই সাথে সাথে আমি এও বলতে চাই যে, স্বাধীনতা আন্দোলন দুটি ভাগে বিভক্ত ছিল—ইংরেজরা বঙ্গদেশ তথা ভারতবর্ষ দখল করার আগে একটা লড়াই, যেটি নবাব সিরাজউদ্দৌল্লা এবং টিপুসুলতান চালিয়েছিলেন। তাঁরা লড়াই করে ইংরেজদের রুখবার চেষ্টা করেছিলেন। পরবর্তীকালে যে আন্দোলন হয়েছিল ইংরেজ শাসন এখানে কায়েম হয়েছিল তাকে ভারতবর্ষের মাটি থেকে উৎখাত করার জন্য হয়েছিল। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামকে ঠিকভাবে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য অনেক মহান বীর নিজেদের আত্মোৎসর্গ করেছিলেন। মাননীয় সদস্যরা যাঁরা এখানে ফোর্ট উইলিয়ামের নাম পরিবর্তনের জন্য প্রস্তাব এনেছেন, শুধু মাত্র এই একটি নয়, তাঁদের কাছে আমি আবেদন জানাই, আপনারা সত্যিই যদি জাতীয়তাবাদের কথা তুলে নাম পরিবর্তন চান, তাহলে স্বাধীনতা সংগ্রাম যে দুটি পর্বে ইংরেজদের বিরুদ্ধে হয়েছিল—ইংরেজ আসার পূর্ব মুহূর্তে নবাব সিরাজউদ্দৌল্লা প্রমুখ যাঁরা লড়াই করেছিলেন এবং ইংরেজ শাসনের পরে যাঁরা লড়াই করেছিলেন তাঁদের নামে পৃথক ভাবে বা একসাথে আমরা এখন সিদ্ধান্ত করি যে ভারতবর্ষের কোনও অংশে, পশ্চিমবঙ্গের কোনও অংশে ইংরেজের নামে কোনও স্থাপত্য কোনও অঞ্চলে যেন না দেখতে পাই। আমাদের জাতীয়তাবাদের কথা চিন্তা করতে হবে জাতীয়তাবাদী রক্তে, জাতীয়তাবাদী শিক্ষায়। জাতীয়তাবাদী শিক্ষা, জাতীয়তাবাদী রক্ত আমাদের রন্ধ্রে রন্ধ্রে রয়েছে আমরা যাঁরা কংগ্রেসি তাঁদের মধ্যে। আমি কংগ্রেস দলের সদস্য, সেজন্য আমি গর্বিত। আমি তাই মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাই, যে মানসিকতা নিয়ে এই প্রস্তাব এখানে আপনারা এনেছেন তাকে সংকীর্ণতাবাদীতার ঊর্দ্ধে গিয়ে উদার মনের পরিচয় দিয়ে সর্বদলীয়

ভাবে এই ব্যাপারগুলো বিধানসভায় আনবেন। আপনারা সেই ভাবে বিধানসভায় এই রকম বিষয়ে প্রস্তাব আনবেন বলে আমি আশা রাখি।

[2-00 – 2-10 P.M.]

যেসব জায়গায় এখনও ইংরেজদের নামে রয়েছে যেমন ইডেন গার্ডেন এইসব নাম কেন থাকবে তার একটা ব্যবস্থা করবেন। আপনারা যেমন নেলসন ম্যাণ্ডেলার নামে পার্কস্ট্রিটে একটা পার্ক করেছেন এটা ভালো করেছেন। তবে এখনও এমন সব রাস্তা আছে যেগুলোর নাম করতে গেলে আমার ১ ঘন্টা সময় লেগে যাবে, সে সময় আপনি দিতে পারবেন না। সুতরাং সঙ্কীর্ণতা ভুলে গিয়ে জাতীয়তাবাদে উদ্বুদ্ধ হয়ে মাননীয় সদস্যরা যে ১৮৫-এর যে মোশন এনেছেন তাকে সমর্থন করে এইটুকুই বলব অনেক জায়গায় এখনও ইংরাজি নামাঙ্কিত করা আছে সেগুলিকে পরিবর্তন করে পশ্চিমবঙ্গের এবং ভারতবর্ষের বিপ্লবীদের নামে করা হোক। এই বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে এই প্রস্তাবকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী দিলীপ মজুমদার, জয়ন্তকুমার বিশ্বাস, কৃপাসিন্ধু সাহা এবং রবীন্দ্রনাথ মণ্ডল যে প্রস্তাব এখানে উত্থাপিত করেছেন আমার দুর্ভাগ্য যে বিরোধীদলের বন্ধুরা তাকে সমর্থন করেছেন কিন্তু তার আগের মূল ঘটনার কথা কিছু বললেন না। ঘটনাটা হচ্ছে এই যে, স্বাধীনতা সংগ্রামের নানাকথা বলেছেন, কিন্তু আমি এইক্ষেত্রে এইকথা বলতে চাই যে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলন দুটি খাতে প্রবাহিত। তার একটা হচ্ছে অহিংস এবং আরেকটি হচ্ছে সহিংস। এই দুটি খাতে প্রবাহিত থাকা সত্ত্বেও সেদিন ভারতবর্ষের তথা বাংলাদেশের শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌল্লা শেষ সূর্য অস্তমিত হয়েছিল পলাশীর প্রান্তরে, তাঁর বীরত্বগাথা পরাধীন ভারতবর্ষে আমাদের সকলের মনে অনুপ্রেরণা এনেছিল। তাতে কোনও দ্বিমত কেউ পোষণ করেন নি। কিন্তু মাঝখানে এঁরা কতগুলি কথা বললেন, আমি তার জবাব দিতে চাই। সহিংস আন্দোলনের যাঁরা ধারক এবং বাহক তারা অনুশীলন এবং যুগান্তর দল। তাদের কোনও কথাই ভারতবর্ষের যারা ইতিহাস প্রণয়ন করেছেন উল্লেখ করা হয় নি। একটি পরিবার ৪ পুরুষ ধরে টিভি সিরিয়ালে দেখানো হচ্ছে অথচ এগুলো সম্বন্ধে কোনও উল্লেখ নেই। সেদিন নেতাজী সুভাষচন্দ্র বসু ওই অন্ধকূপ হত্যার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিলেন। কলকাতার যুদ্ধে যখন ইংরেজরা হেরে গেল এবং ড্রেড পালিয়ে ফলতায় চলে গেল, তখন প্রচার করা হল যে ১৮ বাই ১০ ঘরে ১৪৬ জন লোককে অন্ধকার কূপে হত্যা করা হয়েছে। অন্ধকূপ হত্যার দায়ে অভিযুক্ত করা হয়েছিল বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌল্লাকে। সেদিন আপনারা কেউ প্রতিবাদ করেন নি। তখন কেবল নেতাজী সুভাষচন্দ্র বসু এবং অক্ষয়কুমার মৈত্র এর প্রতিবাদ করেছিলেন। তাঁরা বলেছিলেন যেখানে ১৪৬ জনের মধ্যে ১২৩ জন মারা গেলেন, সেখানে হেরে যাবার জন্যে ব্রিটিশ অপবাদ করেছিল সেই স্বাধীন নবাবের বিরুদ্ধে। সেই অপবাদের একমাত্র প্রতিবাদ করেছিলেন সুভাষ বসু এবং অক্ষয় মৈত্র। তার প্রতিবাদ হিসাবে নেতাজী সুভাষ বসু অন্ধকূপ হত্যার বিষয়ে মনুমেন্টে পিটিয়ে হাতুরি ভেঙ্গে ছিলেন এবং তারজন্য গোটা দেশ এবং বাংলাদেশের সর্বস্তরের মানুষ সমর্থন জানিয়েছিলেন। আজকে আমাদের

বুঝতে হবে কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে ফোর্ট উইলিয়াম যা ইংল্যাণ্ডের উইলিয়াম দি ফোর্টের নামে ফোর্ট উইলিয়াম নামকরণ করা হয়েছিল সেটা তুলে দিয়ে বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌল্লার নামে নামাঙ্কিত করা হোক। এখানে জাতীয়তাবাদি, বিদেশি সম্মান করা, কি না করার প্রশ্ন এল কোথা থেকে? যারা অহিংস আন্দোলনে বিশ্বাস করেন বা সহিংস আন্দোলনে বিশ্বাস করেন তারা সকলে মিলেই বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌল্লার বীরত্বগাথায় প্রেরণা পেয়েছিলেন। তাঁকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করেছিলেন। আজকে স্বাধীনতার ৪১ বছর পেরিয়ে গেছে কিন্তু আজ পর্যন্ত সেই শ্রদ্ধা আমরা দিতে পারিনি। উপযুক্ত ব্যবস্থা আজ পর্যন্ত সৃষ্টি করতে পারিনি, কেবলমাত্র দেখা যাবে পলাশীর প্রান্তরে তাঁর নামে একটি ফলক আর চারিদিকে ধানক্ষেত ছাড়া কোনও মনুমেন্ট বা স্মৃতিস্তম্ভ স্থাপন করতে সক্ষম হয় নি। ভবিষ্যৎ প্রজন্মের কাছে তাদের ঐতিহাসিক যে মূল্যায়ন সেটা আমরা তুলে ধরতে পারি, আজকে বিলম্ব হলেও আমাদের কিছু সদস্য যে প্রস্তাব আপনাদের সামনে এনেছেন এটা নিশ্চিত অভিনন্দনযোগ্য। এটার আপনারা সমর্থন শেষ দিকে করলেন, প্রথম দিক থেকে মাঝখান অবধি আপনারা বিরোধিতাই করলেন, এখানে জাতীয়তাবাদ বিরোধিতার এই অবকাশটা কোথায়, আমি তো কোথাও খুঁজে পাচ্ছি না। আজকে বিরোধী দলের বন্ধুরা যারা আছেন, তাদের উচিৎ কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষ্যে ফোর্ট উইলিয়ামের নামকরণে সিরাজউদ্দৌল্লার নামে নামাঙ্কিত হোক, এটার প্রতি সমর্থন জানান। কলকাতা শহরে যে সমস্ত বিদেশির নামে বিভিন্ন স্থান নামাঙ্কিত আছে যেমন, ভিক্টোরিয়া মেমোরিয়াল—এইগুলি নিয়ে আলাদা প্রশ্ন থাকতে পারে। দেয়ার ইজ টু ওপিনিয়ন। সেক্ষেত্রে আমরা চাই এই বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে যে সিদ্ধান্ত গ্রহণ করেছি এটা যাতে আমরা আমাদের ভবিষ্যৎ প্রজন্মের কাছে একটা দৃষ্টান্ত স্থাপন করতে পারি, এই কথা বলে আমাদের সদস্যরা বিধানসভায় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের বন্ধুরা সকলেই সমর্থন করেছেন, এইজন্য অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন দলের সদস্যদের এই প্রস্তাবকে সমর্থন করার জন্য তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি। দু-একজন অবশ্য ক্ষোভ প্রকাশ করেছেন তাদের সাথে আলাপ-আলোচনা করে প্রস্তাবে তাদের নাম কেন যুক্ত করা হয়নি—আমি শুধু এই কথা বলতে পারি আমাদের বামফ্রন্টের পক্ষ থেকে এর প্রয়োজনীয়তা বুঝেছিলাম এবং সেই হিসাবেই আমরা প্রস্তাব তুলেছি, কিন্তু তার মধ্যে আমাদের কিছুটা দ্বিধা ছিল। যাইহোক স্বাধীনতার ৪২ বছর পরেও কেন্দ্রীয় সরকার ক্ষমতাসীন থেকে তারা ফোর্ট উইলিয়ামের নাম টেনে চলেছেন একজন বিদেশি রাজার নামে। আমাদের স্বাধীন ভারতবর্ষের প্রতিরক্ষার একটা দুর্গ এবং তারা যে এইটা পরিবর্তন করতে চান এই ব্যাপারে আমার একটা সংশয় ছিল, যদি চাইতেন তাহলে পরিবর্তন করতে পারতেন। আজকে আমাদের এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে হবে, আমরা দেখতে চাই কত তাড়াতাড়ি এটা তারা অনুমোদন করেন। আজকে একটা জিনিস বলি, তারা আজকে অনেকেই ধান ভাঙতে শীবের গীত গাইছেন; অনেকে অপ্রাসঙ্গিক জিনিস তারা বলেছেন। নেতাজী সুভাষ বসুর সম্মান প্রদর্শনের কথা বলেছেন, নেতাজী সুভাষ বসু বামপন্থীর মনোভাবাপন্ন হয়ে কংগ্রেস নেতৃত্বে ছিলেন, যখন হরিপুরা কংগ্রেসের নির্বাচিত সভাপতি হলেন তখন সেই নেতাজী সুভাষচন্দ্র বসুকে

কংগ্রেস থেকে তাড়িয়ে দেওয়া হল, বিতাড়ন করা হল,—এটা কংগ্রেস করেছিল—আজকে এই কাজের সাথে এটা কি নেতাজীর প্রতি সম্মান প্রদর্শন নয়? আমাদের দেশের বামপন্থী শক্তি তাকে বয়কট করেছিল, আমাদের বামপন্থীর সাম্রাজ্যবাদ বিরোধীর প্রধান শক্তি। আজকে এই কথা বলতে চাই হলওয়েল মনুমেন্ট আমাদের দেশের বুকে একটা কলঙ্ক প্রচার করেছিল, একটা কুৎসা প্রচার করেছিল, তার বিরুদ্ধে কংগ্রেস কোনওদিন আন্দোলন করেনি। কিন্তু নেতাজী সুভাষচন্দ্র বসু আন্দোলন করেছিলেন ছাত্রদের নিয়ে এবং যুব সমাজকে নিয়ে, এটা কোনও কংগ্রেসের কর্মসূচি ছিল না। আর একটি কথা বলতে চাই সাম্রাজ্যবাদ বিরোধী সংগ্রাম কি, সত্যি কোনওদিন কংগ্রেস সেইরকম ভাবে করার জন্য কি এগিয়ে ছিল। ইতিহাসের ঘটনা আমি দিতে পারি, কিন্তু আমি দিতে যাব না। ডাণ্ডি অভিযানের সময় যখন ভারতবর্ষের জনতা উদ্বেলিত হয়ে উঠেছে, ভারতবর্ষের জনতা যখন আন্দোলনের জন্য সশস্ত্র সংগ্রাম-এর পদক্ষেপ নিয়ে এগুচ্ছে, যখন তারা বিশাল একটা সেনা বাহিনী হিসাবে দলকে গড়ে তুলছে তখন আমরা দেখেছি কংগ্রেস নেতৃত্ব তাদেরকে পিছন থেকে টেনে ধরছে। আন্দোলন যখন সশস্ত্র সংগ্রামের মধ্যে দিয়ে গড়ে উঠছে বিদেশি সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে আক্রমণ করার জন্য যখন আমাদের দেশের জনতা প্রস্তুত ছিল, তখন কি করেছে এই কংগ্রেস,—আমরা সবাই জানি—আমাদের দেশ ভারতবর্ষকে দুই টুকরো করেছে ঐ দিল্লির গদি পাবার লোভে।

[2-10 – 2-20 P.M.]

বাংলাকে তাঁরা ভেঙ্গেছেন, লক্ষ লক্ষ মানুষকে তাঁরা চিরকালের জন্য উদ্বাস্তু করেছেন, হিন্দু মুসলমানের মধ্যে একটা অনৈক্য সৃষ্টি করেছেন এবং হিন্দু মুসলমানের মধ্যে একটা নকল অনৈক্যের মধ্য দিয়ে তাঁরা দেশকে ভেঙ্গে টুকরো করেছেন। এটা কি ইংরাজ সরকারকে সাহায্য করা নয়? আজকে বলতে চাইছেন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রাম করে গেছেন। ইন্দিরা গান্ধীকে কারা হত্যা করেছেন? আমরা দাবি করছি যে এর পিছনে সাম্রাজ্যবাদী চক্রান্ত আছে, এটা তদন্ত করে বের করে প্রকাশ কর যে কোনও বিদেশি সাম্রাজ্যবাদী শক্তি আছে যারা দেশকে টুকরো করতে চাইছে। কংগ্রেস নিশ্চিতভাবে জানে কোনও সাম্রাজ্যবাদী শক্তি দেশকে ভেঙ্গে টুকরো করতে চাইছে, আমাদের দেশকে নয়া ঔপনিবেশিক ঢঙে আনতে চাইছে। পণ্ডিত জহরলাল নেহেরু বলেছিলেন নেতাজী যদি দেশে আসেন তাহলে আমি অস্ত্র নিয়ে নেতাজীর বিরুদ্ধে বাধা দান করব, একথা ওরাই বলেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪২ সালে কংগ্রেসের কি ভূমিকা ছিল—১৯৪২ সালে যেটা ছিল হিটলারের নাজী বাহিনী ফ্যাসিস্ট বাহিনী ছিল, তাদের যে দায়িত্ব ছিল সেই দায়িত্ব তাঁরা পালন করেছেন। আজকে আমরা এটা বলতে চাই ফ্যাসিস্ট বাহিনীর প্রতি আপনাদের দরদ থাকতে পারে, আপনাদের নয়া ফ্যাসিস্ট লিডার দিল্লিতে যদি কেউ থাকেন তাদের প্রতি দরদ দেখাতে পারেন কিন্তু দেশের গণতন্ত্রের জন্য যাঁরা প্রাণ দিয়েছেন তাঁদের প্রতি সম্মান দেখানোর জন্য আমার যে প্রস্তাব সেই প্রস্তাব অবিলম্বে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেওয়া হোক, দুর্গের নাম সিরাজউদ্দৌল্লার নামে নামাঙ্কিত করা হোক।

The motion of Shri Dilip Kumar Mazumdar that—

"বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌল্লা বীরত্বপূর্ণ সংগ্রামে ইংরেজদের সম্পূর্ণ পর্যুদস্ত

করে কলকাতায় ইংরেজদের দুর্গ দখল করে যে শৌর্য্য ও বীর্য্যের পরিচয় দিয়েছেন এবং ইংরেজদের বিরুদ্ধে স্বাধীনতা সংগ্রামে দেশের মানুষের মধ্যে ভবিষ্যতের জন্য যে প্রেরণা সৃষ্টি করেছেন সেজন্য এই সভা তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা ও দেশবাসীর কৃতজ্ঞতা প্রকাশের নিদর্শন হিসাবে বর্তমান ফোর্ট উইলিয়াম দুর্গকে সিরাজউদ্দৌল্লা দুর্গ নামে অভিহিত করার জন্য রাজ্য সরকার মারফত কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে। was then put and agreed to.

**Mr. Speaker :** Now, I call upon Shri Subrata Mukherjee to move his motion.

## MOTION UNDER RULE 185

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that "this House notes with grave concern that the M/S. Bengal Enamel Works Ltd. being a national heritage established in the year 1921 under the inspiration of Acharya Prafulla Chandra Roy during Swadeshi Movement, is allowed to go in the red by the mis-management of the then Managing Director of the Company who has been convicted by the Court of Law for various irregularities, such as non-compliance of the Tripartees Agreement and non-payment of statutory due to the workers causing object poverty and leading to suicide of 20 employees for no fault of theirs;

This House expresses its utter dissatisfaction at the stopping of work in the Company after conviction of the Managing Director, throwing 1500 employees out of employment;

This House, therefore, urges upon the State Government to take necessary steps to safe-guard the interest of 1,500 employees of M/S. Bengal Enamel Works Ltd., by forming a Committee of Management consisting of representatives or workers of all registered unions of the Company, expert from the State Government and representatives of the financing Banks.

**মিঃ স্পিকার ঃ** যামিনীবাবু, আপনার অ্যামেণ্ডমেন্টটা মুভ করুন।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** স্যার, আমার সংশোধনী হচ্ছে শেষ প্যারার যেখানে This House, therefore, urges upon the State Government to take necessary steps to safe-guard the interest of 1,500 employees of M/S. Bengal Enamel Works Ltd. "by forming a Committee ওখান থেকে শেষ পর্যন্ত ফাইনান্সিং ব্যাঙ্কস এই অংশটা ডিলিট করা হোক এই মোশানটা আমি মুভ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুল ১৮৫ অনুযায়ী আমি একটা মোশন নিয়ে এসেছি। এখানে শ্রমমন্ত্রী রয়েছেন, বহু মানুষ এখানে আছেন যাঁরা শ্রমিক আন্দোলন করছেন তাঁরা বেঙ্গল এনামেলের বিষয়টা জানেন। বেঙ্গল এনামেলের ঘটনা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। আমরা যখন এখানে বক্তৃতা করছি তখন বাংলার কয়েক লক্ষ লোক অনাহারে

মরছে। একদিকে যেমন খরা চলছে অপরদিকে তেমনি প্রতিদিন একটা করে কারখানা বন্ধ হবার সংবাদ পাচ্ছি। এই ধরনের শিল্প ক্ষেত্রে একটা চূড়ান্ত নৈরাজ্যের অবস্থা অতীতে হয়েছে বলে মনে হয় না। একটা নজির বিহীন অবস্থার মধ্য দিয়ে চলছে। সবচেয়ে উল্লেখযোগ্য হল যখনই শিল্পের ব্যাপারে সংগঠিত শিল্পের সমস্যার ব্যাপারে সরকারি ঔদাসিন্যের কথা বলতে গেছি তখনই লেবার মিনিস্টার কিংবা মুখ্যমন্ত্রী বলবার চেষ্টা করেছেন যে আমাদের কিছু করার নেই, হয় কেন্দ্র করবে, নতুবা আইনে আটকে পড়ে আছি এবং আমরা কিছু করতে পারব না।

পশ্চিমবাংলা এক সময় industry-র ক্ষেত্রে pioneer ছিল। দুঃখের সঙ্গে বলছি আজকে শ্রমিকরা তাদের hard earned Provident fund-এ loss পাচ্ছে, তারা ESI-র সুযোগ সুবিধা পাচ্ছে না। এক একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে—Bengal Enamel একটা উদাহরণ মাত্র, অন্যান্য ক্ষেত্রে দেখুন, Metal Box-এ প্রতিদিন শ্রমিক মারা যাচ্ছে। এই হাউস চলাকালীন ১২টি Jute Mill বন্ধ হয়ে গেল অথচ Labour Minister এই Lock-out-কে বেআইনি বলে ঘোষণা করেন নি। ২০টি Jute Mill যার সঙ্গে প্রায় ৫০ হাজার শ্রমিক যুক্ত তারা মরতে বসেছে, Bengal Enamel-এর একটা ঐতিহাসিক প্রেক্ষাপট আছে। এটা একটা traditional industry-১৯২১ সালে এটা স্থাপিত হয়েছিল। Bengal Enamel Economically vioble নয়। একথা কেউ বলেনি। Bengal Enamel-এর সঙ্গে P.C.Roy-এর স্মৃতি জড়িয়ে আছে এবং এখানে তাঁর অবদান অনবদ্য। It was a part of the swadeshi movement. এই Bengal Enamel-এ আজকে যে চূড়ান্ত নৈরাজ্য চলছে তা থেকে মুক্ত হবার জন্য কিছু suggestion দিচ্ছি। ১৯২১ সালের পর আজ হঠাৎ ওখানে mis-management শুরু হল এবং ওখানকার Manging Director এই mis-management শুরু করেছেন। যে সমস্ত irregularities দেখা দিয়েছে সেগুলোকে আদালতের মাধ্যমে বা tripartite agreement-এর মাধ্যমে সমাধান করা হলনা, Non-payment of the Statutory dues to the workers—এই অজুহাতে Managing Director-কে court থেকে শাস্তি দেওয়া হয়। তারপর থেকে Managing Director বলে কোনও বস্তু সেখানে নেই। হাজার হাজার শ্রমিক অনাহারে মরছে এবং ২০ জন আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। চোখের সামনে এই সমস্ত শ্রমিকরা আত্মহত্যা করল। আমি জানি এই কারখানার economical viability রয়েছে রাজ্য সরকার যদি আগ্রহী হন তাহলে ভালভাবে চলতে পারে। আমার বক্তব্য হচ্ছে, suspension of work—এই জিনিস যারা আমদানি করেছে তাদের গ্রেপ্তার করুন, Lock-out-কে বে-আইনি ঘোষণা করুন। আপনারা কিছু বললেই আদালত দেখিয়ে দিচ্ছেন। কিন্তু এইভাবে যদি Lock-out, suspension of work চলে তাহলে কিন্তু ভয়ানক অবস্থার সৃষ্টি হবে। আমরা Trade Union movement করতে পারছিনা কারণ আপনাদের সহায়তা পাচ্ছি না, পশ্চিমবাংলা Trade Union movement-এ pioneer ছিল। কিন্তু আজকে Trade Union movement-এর টুটি চেপে ধরেছে। সরকার, মালিক, multinational-রা এবং বিশেষ একটা দল trade Union movement-এ বাধা দিচ্ছে এবং নিজেদের কাগজে নানারকম ধুয়ো তুলছে। এর ফলে ২০ জন শ্রমিক আত্মহত্যা করল। শ্রমিকরা বলেনি Production করবনা, সহযোগিতা করবনা, তারা বলেনি আমরা

strike করব। তারা বলেছে Managing Director কে পাল্টান এবং এটা court-এর নির্দেশ। Mis-management তো ঐ Managing Director-ই সৃষ্টি করেছে। সেইজন্য আমি Last para-তে বলেছি, "This House, therefore, urges upon the State Government to take necessary steps to safe-guard the interest of 1500 employees of M/S. Bengal Enamel Works Ltd., by forming a Committee of Management consisting of representatives of workers of all registered unions of the Company, expert from the state Government and representatives of the financing Banks."

[2-20 - 2-30 P.M.]

স্যার, সেন্ট্রাল ট্রেডইউনিয়ন একটা দাবি করেছে ম্যানেজমেন্টে আমাদের লোকের পার্টিসিপেশন দেওয়া হোক। সব পক্ষের ট্রেড ইউনিয়ন সেন্ট্রাল ট্রেড ইউনিয়নের এই বক্তব্যকে এ আই টি ইউ সি, সি আই টি ইউ ফরোয়ার্ড ব্লকের ট্রেড ইউনিয়ন সাপোর্ট করেছে। সেখানে আমি বলেছি যে সবাইকে নিয়ে শুধু এ আই টি ইউ সি নয়, বা অন্য ট্রেড ইউনিয়ন নয়, সব পক্ষের ট্রেড ইউনিয়নকে নিয়ে একটা ম্যানেজিং কমিটি করা হোক এবং সেই কমিটি যদি রাজ্য সরকারের সহযোগিতা পায় এবং আর্থিক সহযোগিতা পায় তাহলে কাল থেকে বেঙ্গল এনামেল-এর ১ হাজার শ্রমিক বেঁচে যাবে। স্যার, এখানে ২০ জন শ্রমিক আত্মহত্যা করেছে। এবং আরও সম্ভাবনা আছে। তার থেকে এরা মুক্তি পাবে। এই জিনিসটা হতে পারে তাই আমি এই প্রস্তাব এনেছি। রাতারাতি যে সমস্ত জুটমিলগুলি বন্ধ হচ্ছে তারাও রক্ষা পাবে। মেটাল বক্স কে আটকাতে পারে নি—৪টি ইউনিট ছিল এবং একটা ইউনিট ভায়েবল ছিল—সেটা বিক্রি করে দিয়েছে। রোসি মোদিকে যে কিছু দিয়েছিলেন সেগুলি তারা তুলে দিয়েছে। যেহেতু আই এন টি ইউ সি ইলেকটেড ছিল সেইজন্য সেই জুট মিলকে বন্ধ করে দিয়েছেন। আজকে খৈতানকে ডাকতে চাচ্ছেন না—সেজন্য কিছু নাই। আপনারা তাদের ডাকতে পারেন নি। রাজ্য সরকার তাদের সঙ্গে আলোচনা করতে পারতেন একটা টেবিল টক করতে পারতেন। তার পাশে মহেন্দ্র এণ্ড মহেন্দ্র বন্ধ হয়ে গিয়েছে—ত্রিপাক্ষিক চুক্তির চেষ্টা করতে পারতেন। যা হোক এই রকম আরও অনেক আছে আমার কেবল বেঙ্গল এনামেল সম্পর্কে। স্বাধীনতা সংগ্রামী আচার্য প্রফুল্ল রায়ের নাম তার সঙ্গে জড়িত আছে। এই কথা বলে শেষ করছি।

**শ্রী যামিনীভূষণ সাহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সংশোধনী এই হাউসের সামনে রেখেছি। প্রস্তাবকে সুব্রতবাবু জানি না অ্যাকসেপ্ট করবেন কিনা। মূলত স্টেট গভর্নমেন্ট এই সমস্ত ম্যানেজিং কমিটির প্রতিবেদন নিয়ে একটা কমিটি করুক, একটা এক্সপার্ট কমিটি করুক এটা আমরা চাই। ফাইন্যান্স ব্যাঙ্ক হেল্প দেবার জন্য একটা কমিটি করুক। আজকে যে কারণে কারখানাগুলি বন্ধ হচ্ছে সুব্রতবাবু ভাল করেই জানেন ব্যাঙ্কের থেকে টাকা লোন নিচ্ছে মেরে দিয়ে চলে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার একটা আইন করেছেন যে এই সব ব্যাপারে তার কাছে যেতে হবে। তাদের অনুমতি ছাড়া কোনও ব্যাঙ্ক লোন দেবে না। আমি বেঙ্গল এনামেলের সঙ্গে ওতপ্রতভাবে জড়িত। আমার কনস্টিটিউয়েন্সিতে এই কারখানা, আমি সেখানকার সাধারণ সম্পাদক এই ওয়ার্কার্স ইউনিয়নের। এরা প্রায় ৮ কোটি টাকা দেনা

করেছে। ওয়ার্কার্সদের প্রভিডেন্ড ফাণ্ডের টাকা এবং রাজ্য সরকার যে টাকা পায় তাও মেরে দিয়েছে। পাওনাদাররা আবেদন করেছে টাকা কিন্তু ম্যানেজিং ডিরেক্টার কারখানাটি লিকুইডেশন বলে দিয়েছিল। তা থেকে বাঁচিয়ে দেওয়া হল। তা সত্ত্বেও পার্টিকে কিছু টাকা সব হাসআপ করে দিল। তিন বছর আগে সংগ্রাম করে যে এগ্রিমেন্ট চুক্তি হল যে কারখানা চলবে। এখানে মাননীয় সদস্য সুব্রতবাবু শ্রমিকদের নিয়ে কথা বলেছিলেন এবং ৭টি প্রস্তাব করেছি তার মধ্যে ছিল বেঙ্গল এনামেলকে টেক ওভার করা হোক। ন্যাশন্যাল টেক্সটাইল কর্পোরেশন-এর আণ্ডারে ১৬টা টেক ওভার করা মিল পশ্চিমবাংলা ছিল মোহিনী মিল ব্যাপারে দিল্লিতে তারা গিয়ে ছিলেন আলোচনা করার জন্য। এবং অর্জুন সিংকে বলে ছিলাম এটা ছেড়ে দিলেন কেন? পশ্চিমবঙ্গে একমাত্র ছিল মোহিনী মিল। আমি সেদিনও দিল্লি গিয়েছিলাম এই এন. টি. সি মিলের আলোচনার জন্য। তারা বারবার প্রস্তাব দিয়েছে অ্যামালগামেশন ইত্যাদির জন্য। আমি অর্জুন সিংকে জিজ্ঞাসা করেছিলাম যে আপনারা এটাকে ছেড়ে দিলেন কেন? আপনাদের অন্য রাজ্যে ১৬টার মধ্যে ১৫টা টেক ওভারে চলছে। আপনারা পশ্চিমবঙ্গে এটাকে ছাড়ালেন কেন? তিনি একটু হাসলেন কিন্তু কোনও জবাব নেই। তারা এটাকে পলিটিক্যালি দেখছেন। পশ্চিমবঙ্গের মোহিনী মিলে সারা ভারতবর্ষে যতগুলি কারখানা আছে তাদের মধ্যে সব চেয়ে লস কম হচ্ছে। তা সত্ত্বেও তাকে ছেড়ে দেওয়া হয়েছে। এর জবাবটা সুব্রতবাবু ভাল জানেন, তিনি জানাবেন কি এর জন্য দায়ী কে? কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি তার ফলে এই অবস্থা দাঁড়িয়েছে। তার সঙ্গে ব্যক্তিগতভাবে আমার অনেক আলোচনা হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের টেক্সটাইল পলিসি যা হয়েছে তাতে টেক্সটাইল-এর সর্বনাশ হচ্ছে। আজকে ডানবার বন্ধ। সেখানে ৫ হাজার ওয়ার্কার আছে। বাঙ্গুর মিল সেখানে তারা বলছে আমরা চালাতে পারছি না, আমাদের প্রচুর দেনা। এখন সেটা লিকুইডেশনে যাবার মতো অবস্থা। আজকে সারা ভারতবর্ষের শিল্পনীতি কি? সুব্রতবাবু বললেন যে কারখানা বন্ধ ইত্যাদি। আমেদাবাদে কি হয়েছে? কয়টা সুতাকল সেখানে বন্ধ হয়েছে? মহারাষ্ট্রে কয়টা বন্ধ হয়েছে? আজকে পশ্চিমবঙ্গে যেমন জুটের অবস্থা তেমনি মহারাষ্ট্রে সুতাকলগুলির সংখ্যা বেশি এবং শ্রমিকও বেশি। বহু পুরানো কারখানা আছে। গুজরাট গান্ধীজীর দেশ। সেখানেও বন্ধ হয়েছে এবং লক্ষ লক্ষ শ্রমিক রাস্তায় নেমে পড়েছে, তারা ভুখা মরছে। সেখানে তো কংগ্রেস রাজত্ব। কোনও রাজ্য সরকারের ক্ষমতা নেই আজকে এই সঙ্কট থেকে মুক্ত হওয়ার। আজকে কলকারখানাগুলি বন্ধ হচ্ছে কেন? সুতিবস্ত্রের মন্ত্রী এসেছিলেন। জুটের ব্যাপারে বললেন যে গানি ব্যাগ সিমেন্ট কোম্পানিগুলি নিচ্ছে না বলে আজকে এই সঙ্কট দেখা দিয়েছে। সিমেন্ট কোম্পানিকে বাধ্য করবে কে? কেন্দ্রীয় সরকার এবং তাদের নীতি। সুব্রতবাবু, এটা আলাদা ভাবে আলোচনা করা হয়েছে। আপনি এসব কথা বলে দিলেন। আপনি বক্তৃতা দেবার জন্য বা রাজ্য সরকারকে আক্রমণ করার জন্য এসব কথা বলে দিলেন। অদ্ভুত ব্যাপার। সারা ভারতবর্ষে সঙ্কট। আজকে ভারতবর্ষে প্রতিটি মানুষের জন্য দুই মিটার করে কাপড় উৎপন্ন হচ্ছে। এই উৎপন্ন হবার পরেও সঙ্কট রয়েছে। আজকে কাপড় কম উৎপন্ন হচ্ছে কিন্তু তা সত্ত্বেও চলছে না। কারণ ভারতবর্ষের মানুষের ক্রয় ক্ষমতা নেই। প্রায় ৪০/৫০ ভাগ মানুষের ক্রয় ক্ষমতা নেই বলে তারা কিনতে পারছেনা এবং তার ফলে অর্ধ উলঙ্গ অবস্থায় তাদের থাকতে হচ্ছে। আজকে পশ্চিমবাংলা কেন, রাজ্যের শিল্পনীতি আলাদা হতে পারে। সুব্রতবাবু, শ্রমনীতি আলাদা হতে পারে কিন্তু শিল্পনীতি সামগ্রীকভাবে কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করেন।

শিল্প থাকবে কি বাঁচবে তাতে কোনও রাজ্য সরকারের ক্ষমতা নেই। লেফট ফ্রন্টের একটা শ্রমনীতি আছে যে শ্রমিকদের আন্দোলনে তারা পুলিশ ব্যবহার করবেনা, তাদের প্রতি সহানুভূতিশীল থাকবে। সেখানে একটা নীতি আছে। কিন্তু কোনও শিল্প নীতির বেলায় আলাদা কোনও নীতি নেই, হতে পারে না। এখানে একটা কারখানা হবে তার লাইসেন্স দেবে কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার ছাড়া কেউ লাইসেন্স দেবেনা। কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া ব্যাঙ্কগুলি টাকা দেবেনা। তাহলে কি করে শিল্প বাড়বে? বেঙ্গল এনামেল সম্পর্কে অতিরিক্ত কথা বলে লাভ নেই, এতে সেখানকার শ্রমিকদের ভাল হবেনা। তাই আমি সুব্রতবাবুর প্রস্তাবকে মোটামুটি ভাবে সমর্থন করে বলব যে এইটুকু অ্যামেণ্ডমেন্ট আপনি মেনে নেবেন। বেঙ্গল এনামেলের ম্যানেজিং ডাইরেক্টর অ্যারেস্ট হয়েছিলেন প্রভিডেন্ট ফাণ্ডের টাকা মারার জন্য, এটা ঠিক কথা এবং জেল থেকে তিনি ফিরে এসেছেন। আমি একথা বলব যে এই অবস্থাতে এই কারখানা যাতে কেন্দ্রীয় সরকার টেক ওভার করেন তার জন্য আসুন আমরা সকলে মিলে সহযোগিতা করি। এবং টাকার ব্যবস্থা করলে তখন কমিটি করুন, আমরা চালাতে রাজি আছি। এই বলে আমি আমার সংশোধন মুভ করে, সংশোধনী সহ সুব্রতবাবুর প্রস্তাবকে সেই ভাবে সমর্থন জানাচ্ছি।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং সেই সঙ্গে মাননীয় সদস্য যামিনী সাহা মহাশয় যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, আমি এই প্রস্তাবকে এবং অ্যামেণ্ডমেন্টকে সমর্থন করে সংক্ষেপে কিছু বলতে চাই। বেঙ্গল এনামেল এই শিল্প কারখানা আজকে বন্ধ হয়ে রয়েছে, এটা আমাদের কাছে খুবই দুঃখের এবং ক্ষোভের যে ওখানকার শ্রমিক কর্মচারি যারা, তাদের অবস্থা মানসিক এবং আর্থিক দিক থেকে খুবই শোচনীয়। আজকে রাস্তায় রাস্তায় সেই সমস্ত শ্রমিক কর্মচারিরা এবং তাদের পরিবারবর্গের লোকেরা লোকের কাছে সাহায্য প্রার্থী এবং কী ভাবে যে তাদের দিনাতিপাত হবে, তার নিশ্চয়তা তাদের নেই। মাননীয় সুব্রত মুখার্জি মহাশয় ভাল করে জানেন যে কেন্দ্রীয় সরকার আমাদের পশ্চিমবঙ্গের প্রতি যে মানসিকতা দেখাচ্ছেন, বা যে ধরনের শিল্প কারখানা গড়ার উদ্যোগকে ব্যাহত করছেন বা নতুন ধরনের কোনও উদ্যোগের প্রতি তাদের যে উদাসীনতা, প্রতি পদে তাদের যে বঞ্চনা, সেটা তাদের স্মরণ রাখা দরকার। শুধু এই কারখানা নয়, এই রাজ্য সহ ভারতবর্ষের বহু কারখানা আজকে বন্ধ। এর ফলে বহু শ্রমিকের জীবন আজকে বিপন্ন। তাদের বিকল্প ব্যবস্থা কী হবে, তা পর্যন্ত বলা নেই, করাও নেই। এই সমস্ত কারখানা কী রাজ্য সরকারের পক্ষ থেকে, কী কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যখন এই সমস্ত কারখানা বা শিল্পগুলো লক আউট হচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে, তখন তাদের অল্টারনেটিভ দৈনন্দিন রোজগারের ক্ষমতা যে সমস্ত শ্রমিক হারিয়ে ফেলছে, তার বিকল্প হিসাবে তাদের মাসোহারা দেবারও কোনও ব্যবস্থা নেই। তাই সেই সমস্ত শ্রমিকদের কী ভাবে জীবনটা অতিবাহিত হবে, রুজি রোজগারের কী ব্যবস্থা হবে, সেটা দেখা দরকার। আমি মাননীয় সদস্য যামিনী সাহা মহাশয় যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, সেই অ্যামেণ্ডমেন্টকে সমর্থন করে এবং প্রায় দেড় হাজারের বেশি ঐ শিল্পের শ্রমিক, তাদের যে ম্যানেজিং ডিরেক্টার বা ঐ বেঙ্গল এনামেলের যে কর্তৃপক্ষ আছে তাদের বিরুদ্ধে তদন্ত করা হোক। এতগুলো

শ্রমিক ভাই তারা যে এমপ্লয়মেন্ট থেকে বঞ্চিত হল, এই বিষয়টা দেখা দরকার। তাই মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং সেই সঙ্গে যামিনী সাহা মহাশয় যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আমি প্রথমে সুব্রত বাবুর প্রস্তাবটা সম্পর্কে বলি, বেঙ্গল এনামেল সম্পর্কে এবং সুব্রতবাবুর প্রস্তাবের উপর যামিনীবাবু যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, সেটা সমর্থন করছি এবং সুব্রত বাবুকে অনুরোধ করব এই সংশোধনীটি তিনি মেনে নেবেন। এর কারণ হচ্ছে, যে কোনও কারখানার মালিকরা, তারা শেষ করে দেবে এবং তাকে ম্যানেজমেন্ট টেক ওভার করা, তার মানে সেই কারখানাটি রাজ্য সরকারকে নিতে হবে, সেটা আমি গ্রহণ করতে পারছি না। সুব্রতবাবু তাঁর প্রস্তাবের একটা অংশে বলছেন, These House expresses its utter dissatisfaction at the stopping of work in the company after conviction of the Managing Director. এর থেকে একটা ভুল ধারণা হতে পারে। আমি ওঁকে একটু চিন্তা করতে বলছি। এর থেকে ধারণা হতে পারে যে, কনভিকশন নাহলে বোধ হয় কারখানা ভাল চলত! ভদ্রলোকের কনভিকশন হয়েছে, কারণ ভদ্রলোক প্রভিডেন্ট ফাণ্ডের টাকা এবং ওয়াকার্সদের টাকা তছনছ করেছিলেন। রিজিওনাল কমিশনার, (প্রভিডেন্ট ফাণ্ড) তাঁর বিরুদ্ধে মামলা করেছিল, আমরা সেখানে সাহায্য করেছিলাম তাঁকে ধরার জন্য। এখন তিনি জামিনে ছাড়া পেয়েছেন। কিন্তু এটাই প্রধান ঘটনা নয়। ঘটনা হচ্ছে, গত কয়েক বছর ধরে এই কারখানায় তিনি ব্যাঙ্ক থেকে প্রচুর টাকা ধার নিয়েছিলেন। ব্যাঙ্ক এক সময়ে তাঁকে প্রচুর টাকা দিয়েছে। যখন আর পাম্প করা সম্ভব হল না, কোনও রিটার্ন যখন আর পাওয়া গেল না, তখন হঠাৎ ব্যাঙ্ক তাঁকে টাকা দেওয়া বন্ধ করে দিল। তারপরে কারখানা বন্ধ হয়ে গেল। দীর্ঘ দিন বন্ধ হয়ে থাকল। আমরা তখন ইন্টারভেন করেছিলাম। আই. এন. টি. ইউ. সি; সি. আই. টি. ইউ সহ সমস্ত ইউনিয়নগুলি ইন্টারভেন করেছিল-তখন আবার একটা স্কীম করে চালু করার ব্যবস্থা হয়েছিল। এখন তারপরে ঘটনা বলতে হলে কিছু ব্যক্তিগত কথাবার্তা এসে যাবে। ঐ ভদ্রলোকের আত্মীয়স্বজনরা আমাকে এসে বলেছিলেন, 'ওঁকে আমরা বিশ্বাস করি না, ও আমাদের ঠকাবেন। ' অথচ এর কিছু দিন আগেই শুনেছিলাম ওঁরা সবাই এক হয়ে আছেন, এবং ঐ ভদ্রলোকই ওঁদের একমাত্র চোখের মনি। এখন নিজেদের মধ্যেই গোলমাল শুরু হয়ে গেছে। এই অবস্থার মধ্যে ওয়ার্কাররা ওখানে অনেক স্যাক্রিফাইস করেছে, দীর্ঘ দিন মাইনে-পত্র পায় নি, অথবা দেরিতে পেয়েছে, তা সত্ত্বেও কারখানা চালু রেখেছিল। সেই ভাবে কিছু দিন কারখানা খোলা ছিল। সম্প্রতি সাসপেনসন অফ বিজনেস করেছে। এখানে ওঁর প্রস্তাবের মধ্যে আছে, টু টেক নেসেশারি স্টেপস। এটা ঠিকই যখন এরকম অবস্থা হয় তখন আমরা ব্যবস্থা নিই। বেঙ্গল এনামেল সম্বন্ধে গত ৩রা অথবা ৪ঠা তারিখে ট্রাইপার্টাইট মিটিং হয়েছে, তাতে সমস্ত ইউনিয়নরা ছিল। ঐ ভদ্রলোক সেখানে কথা দিয়ে গেছেন যে, ২৯ তারিখ ওয়ার্কারদের কিছু ডিউস শোধ করে দেবেন। এই রকম কথা আমাদের অ্যাডিশনাল লেবার কমিশনার মিঃ রায়কে দিয়ে গেছেন। তবে আমি এঁকে চিনি, খুব ভাল করেই চিনি, ওঁর কথা আমি বিশ্বাস করি না। উনি কি ধরনের মালিক তা আমার পুরোপুরি জানা হয়ে গেছে। সে যাই হোক,

*এটা খুবই দুর্ভাগ্যের। এই প্রস্তাবের সাপোর্টে অনেক রকম কথা এসে গেল,* আজকে আমাদের *এই সব বিতর্কে না গেলেই ভাল হত।* আমি যেতে চাই নি। কিন্তু একটা কথা, যেটা বার বার উঠছে, আই. ডি অ্যাক্টের সেকশন ১০(৩) কেন প্রয়োগ করা হচ্ছে না? লক আউট, সাসপেনসন ইত্যাদির ক্ষেত্রে ১০(৩) প্রয়োগ করতে হলে তা প্রয়োগের আগে সমস্ত জিনিসটা ট্রাইব্যুনালে দিতে হবে। আমরা তো দেখছি শুধু বেঙ্গল এনামেল কেন, চটকল মালিকরা এবং অন্যান্য মালিকরাও যে চার্টার অফ ডিমাণ্ডস দেয় তাতে থাকে, 'এত লোক থাকবে না, লোক কমাতে হবে, মাইনে কমাতে হবে। ডি. এ. ফিক্স করতে হবে। এই এই ডিপার্টমেন্ট তুলে দিতে হবে।' এই সমস্ত জিনিস থাকে। সম্প্রতি চটকল এবং অন্যান্য শিল্পে ওয়েজ ডিসপ্যুট নেই। কারণ ইণ্ডাস্ট্রি-ওয়াইজ ওয়েজ ঠিক হয়ে গেছে। এখন ওখানে ২৫০, ৩০০ শ্রমিককে সারপ্লাস বলতে চাইছে, আমাদের ধারণা যেগুলো ট্রাইব্যুনালে রেফারেন্স দিতে হবে সেগুলোতে ওয়ার্কারদের উপকার হবে না। ট্রাইব্যুনাল রেফারেন্স দিলেই অবধারিত কোর্ট হবে এবং কোর্টে স্টে অর্ডার হয়ে যাবে, তখন আর ফর্মালি আলাপ আলোচনার সুযোগ থাকবে না। ফলে আরও লিঙ্গার হবে। সাধারণত এটাই সর্ব ক্ষেত্রে দেখা যায় এবং এটাই আমাদের অভিজ্ঞতা। এই সব অসুবিধাগুলি আছে বলেই এই কারণে আমরা ১০(৩) প্রয়োগ করি না। এবং বিষয়টা সুব্রতবাবু জানেন। চটকলগুলিতে নতুন করে লক আউট হচ্ছে। লক আউট করার পিছনে তাদের বক্তব্য কি? প্রত্যেক জায়গায়ই বক্তব্য হচ্ছে ইণ্ডাস্ট্রি-ওয়াইজ ওয়েজটা তুলে দিতে হবে এবং সেটা কমাতে হবে, যার যে রকম ইচ্ছে সে সেরকম মাইনে দেবে, কস্ট অফ লিভিং বাড়লেও ডি. এ. বাড়বে না, ডি. এ. ফিক্স করতে হবে, ম্যানিং করাতে হবে। এই হচ্ছে ব্যাপার। 'এলমি'-র মালিকরা এই রকম একগাদা দাবি করেছে। সব জায়গায় এই জিনিস হচ্ছে।

[2-40 – 3-30 P.M.] (including adjournment)

যে কারণে অন্যান্য ইউনিয়নের পক্ষে কিম্বা গভর্নমেন্টের পক্ষে এই জিনিসে সম্মতি দেওয়া সম্ভব নয়। সমস্ত ট্রেড ইউনিয়ন, আই. এন. টি. ইউ. সি থেকে আরম্ভ করে সবাই এর বিরোধিতা করে এবং আমরাও এর বিরোধিতা করি। আমরা সেখানে চেষ্টা করি এগুলিকে বাদ দিয়ে রিজনেবল সেটেলমেন্টে আনা যায় কিনা। সেখানকার ওয়ার্কার্স যাঁরা রয়েছেন তাঁরা আন্দোলন করেন, সেই আন্দোলনকে যতখানি সম্ভব আমরা সাপোর্ট করি। যাইহোক, আমি অন্য কথায় যাচ্ছি না। এখানে বলা হচ্ছে, বেঙ্গল এনামেল কারখানাটি স্বদেশী যুগের স্মৃতিজড়িত। এইরকম কারখানা আরও আছে। যেমন, বাসন্তী কটন মিল। বাসন্তী কটন মিল বন্ধ। বি. আই. এফ. আর-এ যে আইন হয়েছে, সেই বি. আই. এফ. আরে প্রস্তাব এসেছে, বর্তমানে বাসন্তীর যারা মালিক তাদের প্রস্তাব হচ্ছে বাসন্তী বন্ধ করে দিয়ে, বিক্রি করে দিয়ে বোম্বের সোয়ান মিল চালু করা। এই হচ্ছে ওদের প্রস্তাব। বাসন্তীর ওয়ার্কাররা এটাকে সমর্থন করতে পারে না, কোনও ইউনিয়নই এটাকে সমর্থন করতে পারে না। আমরা বলে দিয়েছি, আমরা চাই দুটোই চালু করতে। শ্রী দুর্গা, মোহিনী মিল এইসব স্বাধীনতা আন্দোলনের যুগে হয়েছিল। বেঙ্গল পটারিজের আজকে কি অবস্থা? কিভাবে সেখানে স্টেট গভর্নমেন্ট সাপোর্ট করছে, কিভাবে সেখানকার ওয়ার্কাররা, সমস্ত ইউনিয়নরা আজকে লড়াই করছে। আমাদের পক্ষে যতটুকু সম্ভব ততটুকু স্টেট গভর্নমেন্ট সাপোর্ট করছে, আমরা এ ব্যাপারে চেষ্টা করছি।

তারপর ধরুন, ন্যাশনাল টেনারিকে আমরা অর্ডার যোগাড় করে দিচ্ছি। আমি ডিটেলস-এ যেতে চাইছিলাম না। সেখানকার ওয়ার্কাররা, সমস্ত ইউনিয়ন মিলিতভাবে আপ্রাণ চেষ্টা করছে যাতে কারখানাটিকে বাঁচিয়ে রাখতে পারে, যার ফয়সালা আজও হল না। তারপর এখানে আর একটি কথা বলা হচ্ছে, সেইসব ওঁদের মত হতে পারে, কিন্তু কথাটা ঠিক নয়। বলা হচ্ছে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার একচেটিয়া পুঁজিপতিদের সাথে মিলে শ্রমিকদের সর্বনাশ করছে, শ্রমিকরা জঙ্গী আন্দোলন করছেন না ইত্যাদি, ইত্যাদি। আমার মতে এগুলি অবাস্তব কথা আর এইসব কথা বলে অন্যান্যদের সাহায্য করা হয়। তাঁরা জঙ্গী আন্দোলন বলতে কি বোঝে? জঙ্গী আন্দোলন মানে কি? আমি এই কথাটা আমার বাজেট বক্তৃতার সময়তেও শুনেছিলাম। কি ধরনের জঙ্গী আন্দোলনের কথা ওঁরা বলছেন? যখন দরকার হয় এখানে স্ট্রাইক হয়, স্ট্রাইক হচ্ছে না যে তা নয়, দরকার হলেই বিভিন্ন জায়গায় স্ট্রাইক হচ্ছে। আসলে যেটা সেটা হচ্ছে, আর্ত সামাজিক যে পরিস্থিতি আছে সেই পরিস্থিতির কনট্রোল আমাদের হাতে নেই, রাজ্য সরকারের হাতে নেই। সেই কনট্রোল আছে অন্যদের হাতে। অন্যদিকে মালিকরা আজকে যে নীতি নিচ্ছেন সেই নীতি হচ্ছে যেকোনওভাবে যে কোনও জায়গায় তাঁরা কারখানাগুলিকে সাময়িকভাবে বন্ধ করছেন এবং তার সমস্ত বোঝা শ্রমিকদের ঘাড়ে চাপাবার চেষ্টা করছেন, যে ক্রাইসিস আজকে চটকলের ক্ষেত্রে হচ্ছে। আর একটা হচ্ছে, এটা বুঝতে হবে, কিছু পাট ব্যবসাদার তাঁরা আস্তে আস্তে চটকলগুলিকে কিনছে। তারাই র-জুট কনট্রোল করে, র-জুটের যে প্রাইস তাঁরাই কনট্রোল করে, তাঁরাই কোর্টে যায়। গৌরী শঙ্কর আজকে বন্ধ হবার মুখে। আমি শুনেছি, এখানকার মালিক চার-পাঁচজন, ঝগড়া লেগে গেছে এবং যার ফলে তাঁরা এখন বন্ধ করার চেষ্টা করছে। এইরকম কিছু কিছু আছে। যেমন, নর্থব্রুক চালু হয়েছিল, আবার বন্ধ হয়ে গেছে। মেঘনা চালু হয়েছিল আবার বন্ধ। এগুলি আমাদের নজরে আছে। সাধ্যমতো আমাদের যতটুকু চেষ্টা করার আমরা সেই চেষ্টা করছি। যাইহোক, আমি আর একটি কথা বলব, প্রস্তাবের যে উদ্দেশ্য, যে স্পিরিট সেই স্পিরিটটা খুবই ভাল। এই স্পিরিট নিয়ে যদি আমরা চেষ্টা করি তাহলে নিশ্চয়ই ভাল হবে। অনেকগুলি বন্ধ কারখানা আছে, এগুলিকে চালু করা যায় কিনা, খোলা যায় কিনা তা আমাদের দেখতে হবে। অন্য প্রবলেমস আছে, সেগুলি আমরা দেখতে পারি। যেমন ধরুন, হাওড়া অঞ্চলে যে সমস্ত ছোট ছোট লৌহ কারখানা বন্ধ হয়েছে, তার কারণ পিগ আয়রণ সর্টেজ। কেন এই পিগ আয়রণ সর্টেজ? কারণ আমাদের দেশে ৭ লক্ষ টন পিগ আয়রণ সর্টেজ রয়েছে এবং সেটা ইমপোর্ট করতে হয়, কিন্তু সেটা ইমপোর্ট করা বন্ধ করে দিলেন তাঁরা। বারবার সেসব কথা বলেছি আমরা। এ-ব্যাপারে মুখ্যমন্ত্রীও তাঁদের কাছে চিঠি লিখেছিলেন, কিন্তু কাকস্য পরিবেদনা। সুতরাং যে প্রস্তাবটা এনেছেন সেটা আলোচনা করা যেতে পারে। চটকল সম্বন্ধে আলোচনা করব, কিভাবে এই প্রবলেমটাকে টাইড ওভার করতে পারি। সেজন্য বলছি, যামিনীবাবু যে সংশোধনীটা এনেছেন সেটা সুব্রতবাবু গ্রহণ করে নিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শ্রমমন্ত্রী মহাশয় যেসব কথা বললেন তাঁর অনেকগুলো কথার সঙ্গে আমি একমত নই। আমি জানি ওনার কিছু লিমিটেশন আছে। যামিনীবাবু বলেছেন যে, শ্রমনীতির ক্ষেত্রে আলাদা হতে পারে, কিন্তু শিল্পনীতি আলাদা নয়। কিন্তু প্রশ্নটা আলাদা জায়গায়। শিল্পনীতির ক্ষেত্রে যদি বলতে হয়, তাহলে এটা ইমপ্লিমেন্ট

করবার কথা রাজ্য সরকারের, কিন্তু সেটা রূপায়িত হচ্ছে না। আজকে বিশেষ করে টেক্সটাইল এবং গ্র্যানিউল ফাইবার জুটের ক্ষেত্রে নীতিগতভাবে ত্রুটি রয়েছে। কেন এটা রূপায়িত হচ্ছে না? কাজেই অভিযোগ করছি, শ্রমমন্ত্রী মহাশয় যিনি রয়েছেন তিনি ভীষণ কুঁড়ে ত্রিপাক্ষিক বৈঠকে তিনি বসতে চান না। অনেকগুলো জায়গায় যদি ত্রিপাক্ষিক চুক্তির মধ্যে দিয়ে তিনি যান তাহলে সেগুলো খুলতে পারে। আজকে আলোচনার মাধ্যমে খুলতে পেরেছেন বড় বড় বন্ধ ইণ্ডাস্ট্রিগুলি? অবশ্য ডানলপ খুলেছে। অপর দিকে বাটার মতো কারখানার—সেটা বাইপার্টাইটে ফেলে দিলেন! সেখানে বিশেষ বিশেষ ক্ষেত্রে আলোচনাও করলেন। এই বেঙ্গল এনামেলের ব্যাপারটা বিচ্ছিন্ন ঘটনা নয়। এই কারখানাটি স্বদেশী আন্দোলনের সঙ্গে যুক্ত। ১৯২১ সালের একটি কারখানা এটা। ম্যানেজিং কমিটিকে দিল্লিতে পাঠান আপনারা, তাহলে হতে পারে। ঐ কারখানার ২০ জন শ্রমিক এ-পর্যন্ত মারা গেছেন এবং অন্যান্যরাও অনাহারে, অর্ধাহারে রয়েছেন। সেজন্যই আমার প্রস্তাবটা বিবেচনা করবার জন্য বলছিলাম, কিন্তু যামিনীবাবু যদি মনে করেন যে, by forming a Committee of Management consisting of representatives of workers of all registered unions of the Company, expert from the State Government and representatives of the financial Banks. এটা উইথড্র করে যাতে কারখানাটি খোলা যায় তারজন্য হস্তক্ষেপ করবেন, চেষ্টা করবেন বলে আশ্বাস দেন তাহলে উনি যে অ্যামেণ্ডমেন্টটা দিয়েছেন সেটা গ্রহণ করে প্রস্তাবটা সর্বসম্মত করা যেতে পারে।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, আপনি ওঁর সংশোধনীটি গ্রহণ করলেন কি?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** সংশোধনী গ্রহণ করবার পর এ-ব্যাপারে চেষ্টা করে দেখবেন বলে যদি আশ্বাস দেন তাহলে আমি এটা গ্রহণ করতে পারি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এ-ব্যাপারে আমাদের অলরেডি মিটিং হয়েছে। আবারও মিটিং হবে। সুব্রতবাবু যদি চান কারখানাটি টেক ওভার করবার জন্য তাহলে লিখতে আপত্তি কোথায় আছে?

The motions of Shri Jamini Bhusan Saha that in the last para, the words beginning with "by forming a Committee" ? and ending with "the financial Banks" be omitted, was then put and agreed to.

The motion of Shri Subrata Mukherjee, as amended This House notes with grave concern that the M/s. Bengal Enamel Works Ltd., being a national heritage established in the year 1921 under the inspiration of Acharya Prafulla Chandra Roy during Swadeshi Movement, is allowed to go in the red by the mis-management of the then Managing Director of the Company who has been convicted by the Court of law for various irregularities, such as non-compliance of the Tripartite Agreement and non-payment of statutory due to the workers causing abject poverty and leading to suicide of 20 employees for no fault of theirs;

This House expresses its utter dissatisfaction at the stopping of work in the Company after conviction of The Managing Director, throwing 1500 employees out of employment;

This House, therefore, urges upon the State Government to take necessary steps to safe-guard the interest of 1,500 employees of M/s. Bengal Enamel Works Ltd. was then put and agreed to.

(At this stage the House was adjourned at 3-30 P.M.)

[3-30 – 3-40 P.M.] (after adjournment)

**Mr. Deputy Speaker :** Now discussion on Motions under Rule 185 regarding commemoration of Netaji Subhas Chandra Bose. Shri Jayanta Kumar Biswas, please move your motion.

## MOTION UNDER RULE 185

**Shri Jayanta Kumar Biswas :** Sir, I beg to move that "This House deeply and with a grateful heart remembers the patriotism and unique contribution of Netaji Subhas Chandra Bose in the freedom movement of the Country and urges upon the Union Government through the State Government to rename the Calcutta Airport after the name of Netaji Subhas Chandra Bose to pay respectful tribute to his memory. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য অন্যান্য বক্তব্যের শেষে রাখব।

**Mr. Deputy Speaker :** Shri Sudip Bandyopadhyay, please move your amendment.

**Shri Sudip Bandyopadhyay :** Sir, I beg to move that—

1. In line 3, after the words "of the country" the words" inspiration evoked by him in the youth of the country" be inserted.

2. In line 3, after the words "urges upon the" the words "International Airport Authority under the" be inserted.

3. At the end of the motion the following words be added :—

"and to perpetuate the same."

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়ন্তকুমার বিশ্বাস, দিলীপ মজুমদার এবং আরও অন্যান্য সদস্যরা মিলে যে মোশনটা এনেছেন আমি সেটা এবং সেই সঙ্গে আমাদের মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন একসঙ্গে সমর্থন জানাচ্ছি। তবে যখন এই মোশনটা আনা হয় তখন মাননীয় সদস্যরা বোধ হয় লক্ষ্য রাখেন নি বলে এটা করেছেন যে পুরো নামটার কথা বলা হয়েছে। নেতাজী সুভাষচন্দ্র বোস

*এতটা থাকলে ভাল দেখাবে কিনা জানিনা। এই রকম থাকলে ভাল হত যদি নেতাজী এয়ার পোর্ট বা সুভাষ এয়ার পোর্ট, এই রকম ছোট করে নাম থাকলে আমার মনে হয় ভাল হত।* যাই হোক মাননীয় সদস্যরা এই ভাবে প্রস্তাবটা রাখলে ভাল করতেন। আমাদের প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধি এক সময় বলেছিলেন যে কলকাতা এয়ার পোর্টের নাম পরিবর্তন হওয়া দরকার সেটা নেতাজী সুভাষ বোসের নামে এয়ার পোর্ট হওয়া উচিত ছিল। তিনি একথা দ্ব্যর্থহীন ভাষায় এই কথা স্বীকার করেছিলেন। আমি জানিনা বামফ্রন্ট সরকারের ১২ বছর পরে হঠাৎ এত চেতনার উদয় হল কেন। এই ব্যাপারে অনেক আগে এলে ভাল হত। কারণ সবই যখন এত তাড়াতাড়ি হয়, কেন জানিনা ১২ বছর পরে হঠাৎ কলকাতা এয়ার পোর্টের নাম পালটাবার কথা ভাবলেন। এটা প্রথমেই করা উচিত ছিল। এই ব্যাপারে আমাদের সকলেরই সমর্থন পেতেন। কারণ নেতাজী সুভাষ বোস হচ্ছেন বাংলার গর্ব শুধু নয় সারা ভারতবর্ষের গর্ব এবং সেই সঙ্গে সঙ্গে সারা বিশ্বের কাছে বাংলার গর্ব। এই কথা বলতে দ্বিধা নেই দ্ব্যর্থহীন চিত্তে তখন যদি এটা স্বীকার করে নিতেন তাহলে এখন আমরা সুভাষ বোস এয়ার পোর্ট হিসাবে কলকাতা এয়ার পোর্টকে ব্যবহার করতে পারতাম।

এই প্রস্তাবটা আপনারা দেরিতে এনেছেন। সামনে পার্লামেন্টের ইলেকশন, সেদিকে ভাবনা-চিন্তা করে এই প্রস্তাবটা এখানে এনেছেন কিনা তা আমি বুঝতে পারছি না। এর পিছনে রাজনীতি আছে কিনা সেটা আমি বুঝতে পারছি না। ঠিক এই সময়ে, বিধানসভার অধিবেশনের শেষ দিকে হঠাৎ করে এটা নিয়ে এলেন কেন তা আমি ঠিক বুঝতে পারছি না। তবে জয়ন্তবাবু এবং আরও অনেকে মিলে এই যে এটি নিয়ে এসেছেন তারজন্য আমি তাঁদের সাধুবাদ জানাচ্ছি। তবে বেদনা এখানেই যে এই প্রস্তাবটা দেরিতে এসেছে। এজন্যই আমরা দুঃখিত। এ সম্পর্কে ওঁরা যদি আমাদের আগে বলতেন তাহলে আমরা সকলে একমত হয়ে সই করতে পারতাম, আমাদের কোনও আপত্তি থাকত না যে এখানে এটা হলে ভাল হত বা অমুকটা না হলে ভাল নয়। আমাদের যদি আগে বলতেন তাহলে আমরা এই ব্যাপারে একটা সর্বদলীয় প্রস্তাব বিধানসভায় রাখতে পারতাম এবং তাহলে সেটা আরও ভাল হতে পারত। কংগ্রেসের পক্ষ থেকে আজকে আমি, ডেপুটী লিডার এটাকে সমর্থন করছি, সুদীপ বাবুও সমর্থন করবেন ঠিকই, কিন্তু সেটাই বড় কথা নয়। সুদীপবাবু যে ওয়ার্ড যোগ করার কথা বলেছেন সেটা হলে আরও ভাল হত। দ্যাট ইজ মোর অ্যাপ্লিকেবল। বিকজ টু গিভ মোর অর্নামেন্টস অ্যাণ্ড টু অ্যাপ্রিসিয়েট মোর রিগার্ডিং দি অ্যাকটিভিটিস অফ আওয়ার নেতাজী সুভাষচন্দ্র বোস। এই সমস্ত ওয়ার্ডগুলো তিনি লাগিয়েছেন। কলকাতা এয়ারপোর্ট আজ ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট হিসাবে স্বীকৃতি হয়েছে, ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট হিসাবে একে গণ্য করা হয়েছে। সেই হিসাবে এর গুরুত্ব অনেক বেশি। এ বিষয়ে বক্তৃতা করার বেশি কিছু নেই। নেতাজী আমাদের তথা ভারতবর্ষের মুখ উজ্জ্বল করেছেন তাই নয়, ভারতের স্বাধীনতা সংগ্রামে তাঁর যে অবদান, স্বাধীনতা সংগ্রামকে এগিয়ে নিয়ে যাবার জন্য তিনি যে ত্যাগ স্বীকার করেছেন তা ভারতবর্ষের ইতিহাস যতদিন থাকবে, তাঁর নাম ততদিন স্বর্ণাক্ষরে লেখা থাকবে। কারণ তাঁর সেই ত্যাগ কেউ কোনওদিন অস্বীকার করতে পারেন না। আমি তাই আজ বলব, নেতাজী সুভাষ বসু শুধু বাঙালির নয়, সারা ভারতবাসীর নেতাজী সুভাষ বসু। এখানে এই রকম একটা রেজোলিউশন পাস করলেই হবে না—আমরা এখানে বহু

রেজোলিউশন পাস করি, আজকেও তিন-চারটে মোশন পাস করব—আমার মনে হয়, মোশনটা পাস করাটাই যথেষ্ট নয়। এরজন্য সব রকম প্রয়াস দরকার এবং তারজন্য আমি প্রস্তাব করব, একজন করে লোক নিয়ে একটা কমিটি করে দিল্লির কাছে চাপ সৃষ্টি করা দরকার যে, 'আমরা অবিলম্বে দমদম বিমান বন্দরের নাম পরিবর্তন চাই। আমরা দেখি, এখানে দায়সারা ১৮৫ মোশন বিধানসভায় আমরা আনি, তারপর তা পাস হয়ে যাবার পর কোল্ড স্টোরেজে রেখে দিই। গণতান্ত্রিক উপায়ে এগুলো আমরা আনি শুধুমাত্র লোক দেখাবার জন্য, রাজনীতি করার জন্য। আমি অনুরোধ করব, রাজনীতির ঊর্দ্ধে উঠে কলকাতা এয়ারপোর্টের নামটা যদি সত্যিই পরিবর্তন করতে হয়, তাহলে আপনারা যদি চান, তবে সকলে মিলে এটা আনলে আরও ভাল হত, আমরা আপনাদের এই প্রস্তাবকে সমর্থন করছি, এর সাথে সুদীপবাবু যে সংশোধনী এনেছেন তাকেও সমর্থন করছি। আমার সাজেশন হল, সব দলের একজনকে নিয়ে একটা কমিটি তৈরি করে দিল্লিতে গিয়ে চাপ সৃষ্টি করি যাতে এটাকে অবিলম্বে কার্যকর করা যায়। রাজীব গান্ধীর কাছে লক্ষ্মীকান্তপুর ট্রেন লাইনের যখন নামকরণ হয় তার আগে আমরা তাঁকে বলেছিলাম যে সুন্দরবনের লোকেদের কাছে আপনার মা লক্ষ্মীকান্তপুরে ট্রেন লাইন দেব বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সুতরাং আপনি এটার অনুমোদন দিন। তিনি সপ্তম যোজনায় এটিকে অন্তর্ভুক্ত করেছেন। আমরা এই ব্যাপারে যদি তাঁকে গিয়ে বলি যে তাঁর মা বলেছিলেন যে, 'এটা হওয়া উচিত', তাহলে আমার মনে হয়, তিনি নিসন্দেহে আমাদের, এম. এল. এ.দের. দাবিকে স্বীকার করে নেবেন। আমার মনে হয় সেটা যুক্তি সঙ্গত হবে। এই কথা বলে আমি এটাকে সমর্থন করছি এবং এই সঙ্গে সঙ্গে এটি যাঁরা এনেছেন তাঁদের বলি, এটা এনে আপনারা ভাল কাজ করেছেন, আপনারা আমাদের মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন সেই অ্যামেণ্ডমেন্টকে সমর্থন করুন। এই দুটোকে একসঙ্গে মিলে পাস করতে পারলে আমার মনে হয় সর্বাঙ্গ সুন্দর ও সার্থক হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় বিরোধীদলের সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের কথা শুনলাম। আমি তাঁদের আনীত অ্যামেণ্ডমেন্টের বিরোধিতা করছি। আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে এয়ারপোর্ট, তার যে মুমূর্ষু অবস্থা সেটা স্বীকার করবেন কিনা জানিনা। আজকে রিনেমিংয়ের সঙ্গে যুক্ত হয়ে বাঁচবে কিনা জানিনা বা কতটা বাঁচিয়ে রাখা যাবে তাও জানিনা। ক্যালকাটা এয়ার পোর্ট যাদের হাতে, সেই কেন্দ্রীয় সরকার কি চোখে দেখেন এই এয়ারপোর্টকে তার উপরেই নির্ভর করছে এই এয়ারপোর্ট বাঁচবে কি বাঁচবে না। আপনি জানেন যে ভারতবর্ষের সবচেয়ে বড় এবং প্রেসটিজিয়াস এয়ারপোর্ট হচ্ছে এই দমদম এয়ারপোর্ট বা ক্যালকাটা এয়ারপোর্ট। দুর্ভাগ্যের বিষয় দেশ স্বাধীন হবার পরে কংগ্রেস(আই) দল এই এয়ারপোর্টকে ধীরে ধীরে সবচেয়ে নেগলেকটেড এয়ারপোর্টে পরিণত করেন। এখান থেকে যেসব ইন্টারন্যাশনাল ফ্লাইট ছাড়ত সেই ফ্লাইটগুলিকে এক এক করে ষড়যন্ত্র করে তাদের উপর চাপ সৃষ্টি করে এখান থেকে তুলে নিয়ে গেছে। ব্রিটিশ এয়ার ওয়েজের যে ফ্লাইট ছিল তাকে চাপ সৃষ্টি করে দিল্লি বম্বেতে পাঠানো হয়েছে। এইভাবে কলকাতা এয়ারপোর্টকে হত্যা করা হয়েছে, খুন করা হয়েছে। কলকাতা এয়ার পোর্ট

থেকে যতগুলি ইন্টারন্যাশনাল ফ্লাইট ছাড়ত তাদের সবগুলিকে সরাসরি কলকাতা থেকে তুলে নিয়ে যাওয়া হয়েছে। তারমধ্যে যেকটি সোশ্যালিস্ট কান্ট্রি আছে তারা একটা করে ফ্লাইট রেখেছে। এই এয়ারপোর্টের সঙ্গে একটা ইন্টারন্যাশনাল মর্যাদা এর সঙ্গে যুক্ত করে ইনসার্টেড করছে। ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট বলে পরিচিত ছিল সেই এয়ারপোর্টকে আপনাদের ৪২-৪৩ বছরের রাজত্বে আন্তর্জাতিক ১নং এয়ারপোর্টকে ধ্বংস করে দিয়েছেন। আজকে অভ্যন্তরীণ ডোমেসটিক এয়ার সার্ভিসের ক্ষেত্রেও নেগলেকটেড। সুদীপবাবু সংশোধনী এনে এই ক্যালকাটা এয়ারপোর্টের রিনেমিংয়ের উপরে যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন তা হাস্যস্কর। এর থেকে বোঝা যায় আপনারা কোনওদিন কলকাতাকে ভালোবাসেন নি, পশ্চিমবঙ্গের প্রতিও কোনও টান নেই। কলিকাতার প্রতি যেটা দেখাচ্ছেন সেটা একটা ভদ্রতা ছাড়া কিছু নয়। আমি শুধু এইটুকু বলব রিনেমিং করে কলিকাতা এয়ারপোর্টকে কতটা বাঁচাতে পারবেন জানিনা। আজকে মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন আমাদের দেশের একজন দেশপ্রেমিক নেতা, যিনি দেশের জন্য সংগ্রাম করেছেন, তার নামে এয়ারপোর্টের নামকরণ করা হবে এটা খুবই ভাল কথা। আমি আরেকটি কারণে বিশেষ অভিনন্দন জানাচ্ছি মাননীয় সদস্যদের যে, যেভাবে ইনভেসান দেখছি কংগ্রেস(আই) দলের পক্ষ থেকে, যেভাবে নেমিং ইনভেসান হচ্ছে আমাদের চোখের সামনে, তাতে যথেষ্ট সন্দেহ আছে ভবিষ্যতে নেহেরু পরিবারের নামে হয়তো সর্বত্র নামকরণ হবে। জওহরলাল নেহেরুর নামে, ইন্দিরা গান্ধীর নামে, রাজীব গান্ধী কিংবা রাহুল গান্ধীর নামে এই দমদম বিমানবন্দরের নামকরণ হয়তো হত অন্তত সেইদিক থেকে আটকানো যাবে। সেইজন্য এই প্রস্তাবকে ধন্যবাদ জানাই যে উপযুক্ত সময়ে তিনি এই প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য সুদীপবাবু যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন তাকে বিরোধিতা করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে প্রস্তাব শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, শ্রী দীলীপ মজুমদার, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী সুরজিৎ শরণ বাগচী, শ্রী প্রবোধচন্দ্র সিনহা এবং শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং তার সম্বন্ধে যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছি তাতে আমার মনে হচ্ছে ওই অ্যামেণ্ডমেন্টটা বুঝতে ভুল করেছেন। আমি একটু ব্যাখ্যা করে দিলেই বিষয়টি অনুধাবন করতে আপনার সুবিধা হবে। আমি বলেছিলাম তৃতীয় লাইনে Netaji Subhas Chandra Bose in the freedom movement of the Country এরপর the words. "inspiration evoked by him in the youth of the country." ওখানে বলেছি যোগ হোক। অর্থাৎ আমি আর একটা অতিরিক্ত কথা যোগ করতে চাইছি; যেটা অন্যতম প্রস্তাবকে জয়ন্ত বিশ্বাসকে কথাটা বললাম। এবং দ্বিতীয় পর্যায়ে আর একটা কথা বলেছি after the words "urges upon the" the words "International Airport Authority under the" be inserted. কিন্তু আপনারা বলছেন Union Government through the State Government to rename the Calcutta Airport. আপনারা যেটা বলছেন ক্যালকাটা এয়ারপোর্ট, আমি সেটা বলছি ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটি, দুটোর মধ্যে ব্রড বেসড করলে কোনও তফাৎ নেই। ক্যালকাটা এয়ারপোর্ট অথরিটি, ক্যালকাটা বললে এর বিশালতাটা ঠিক বোঝা যায় না। ঐ জন্যই ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটি অ্যাজ এ হোল এটা ইনক্লুড করতে চেয়েছি, এটা ভেবে দেখার জন্য বলছি। এটা কেন্দ্রীয় সরকারের ঘাড়েই থাকবে, এতে রাজ্য সরকারের

ঘাড়ে কোনও দায়-দায়িত্ব চাপবে না। পরিশেষে যেটা বলেছি অ্যাড টু পারপিচুয়েট দি সেম এটা একটা টেকনিক্যাল টার্মস, এটা গ্রহণ করতে আপনাদের অসুবিধা নেই। নেতাজী সুভাষ বসুর নামে ক্যালকাটা ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটির নামকরণ এটা সব সময়ই গ্রহণযোগ্য হবে। এটা সর্বদলীয় প্রস্তাব হলে ভাল হত। তা না করে সরকারি দল এককভাবে কোনও রকম আলোচনা না করে অর্থাৎ একটা সেকটারিয়ান আউটলুক এখানে ভীষণভাবে প্রতিফলন হয়েছে এই প্রস্তাবের মধ্যে দিয়ে। আপনারা জানেন দমদম একটা ছোট এয়ারপোর্ট ছিল, সেটাকে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অর্থাৎ আন্তর্জাতিক মাপে যুক্ত করার সঙ্গে সঙ্গে এই ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটির কি কি সমস্যা আছে সেটা একটু আজকে ভেবে দেখার জন্য বলছি। এই বিমানবন্দরে আরও বিদেশি বিমান আসুক এবং আরও অন্যান্য বিদেশ থেকে এই বিমান বন্দরে যাতে বিমানগুলি নামে—সেই কারণে এখানে এর গুরুত্ব বৃদ্ধি পেয়েছে, সেটা দেখা দরকার এই কারণে এখানে এর অনেক আলোচনারও অবকাশ আছে। কিন্তু ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটি এই বিমান বন্দরটি আজকে আপনারা নেতাজী সুভাষ বসুর নামে করবেন বলে ভাবছেন। কিন্তু সেখানে লোডারদের যে ইউনিয়ন, সেই সিটু ইউনিয়নের দাপটের ফলে সেখানে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে, আজকে বিদেশি পর্যটকরা যখন নামছেন সেই লোডারদের যে অবস্থা সেখানে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট-র দৃষ্টিভঙ্গি নিয়ে যদি আমরা দেখি তাহলে ভাল হয়, এবং প্রকৃত উন্নয়ন হয় সেটা আমরা দেখব। নেতাজী সুভাষ বসুকে আপনারাই একটা সময়ে বলেছিলেন তোজর কুত্তা—তার নামে আজকে আপনারা ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট-এর কথা ভাবছেন। আপনাদের গ্লানিমুক্তি ঘটাতে আপনারাই পদক্ষেপ ঘটাচ্ছেন এর থেকে আনন্দ আর হতে পারে না। নেতাজী সুভাষ বসুর পুনর্মূল্যায়ন হওয়া উচিত—এই কথা মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যখন মুখ্যমন্ত্রী ছিলেন না তখন বোঝেন নি। মুখ্যমন্ত্রী ৩০শে জানুয়ারি একটা মাল্যদানের সময় বলেছিলেন স্বাধীনতা সংগ্রামী নেতাজী সুভাষ বসুর পুনর্মূল্যায়ন হওয়া উচিত; তার প্রতি আমরা প্রকৃত বিচার করিনি, তাকে উপেক্ষা করা হয়েছে, তার প্রতি আমরা যথাযথ সম্মান প্রদর্শন করিনি।

[3-50 – 4-00 P.M.]

আমরা জানি নেতাজী সুভাষচন্দ্র বসু এই নাম উচ্চারণের সঙ্গে সঙ্গে বাঙালি যুবকদের ধমনীতে তাজা রক্তের উন্মাদনা দেখা দেয়, ভারতবর্ষের অন্য কোনও মনীষীর নামে সেই উন্মাদনা লাগে কিনা আমি এখন বলতে পারব না। বাংলার মানুষ হিসাবে বাংলার যুবক হিসাবে হয়ত এই নামটার অন্য মাদকতা আছে যে মাদকতা উন্মাদনা নেতাজী সুভাষচন্দ্র বসুকে কেন্দ্র করে বাঙালির মধ্যে গড়ে উঠেছে, ভারতবষের আরও কিছু কিছু রাজ্যে তার প্রভাব বিস্তার লাভ করলেও সমগ্র ভারতবর্ষের মধ্যে এর স্বীকৃতি আমরা ঠিক যেমনভাবে চেয়েছি তেমনভাবে হতে পারেনি এই স্বীকারোক্তি আমাদের করতে হবে। নেতাজী সুভাষ চন্দ্র বসুর নামকরণকে নিয়ে আমাদের মধ্যে দ্বিধা কুণ্ঠার অপেক্ষা রাখে না। মহাত্মা গান্ধীর অহিংস আন্দোলন বৃটিশ সাম্রাজ্যবাদের হাত থেকে ভারতবর্ষকে স্বাধীন করতে যদি দিক নির্ণয় করে থাকে, আমাদের ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলন আনার ক্ষেত্রে ত্বরান্বিত করে থাকে তাহলে নেতাজী সুভাষচন্দ্র বসুর 'দিল্লি চল' এবং তাঁর দৌর্দণ্ড প্রতাপশালী সশস্ত্র সংগ্রামের যে কাহিনী যে বিবরণ আমরা যারা স্বাধীনতা আন্দোলনের আগে জন্মগ্রহণ করিনি তারা সংবাদপত্রে

পড়ে বা ইতিহাস পড়ে জেনেছি বা বিভিন্ন আলোচনার মাধ্যমে স্বাধীনতা আন্দোলনের ইতিহাস জেনেছি আমাদের প্রতি মুহূর্তে মনে হয় মহাত্মা গান্ধীর অহিংস আন্দোলনের পাশাপাশি নেতাজী সুভাষচন্দ্র বসুর সশস্ত্র সংগ্রাম আমাদের ভারতবর্ষের স্বাধীনতার পথকে ত্বরান্বিত করেছিল এবং সেই ত্বরান্বিত করবার জন্য নেতাজী সুভাষচন্দ্র বসুর পুনর্মূল্যায়নের প্রশ্নে যাঁরা একদিন নেতাজীর পুনর্মূল্যায়ন দূরের কথা তাঁর সম্বন্ধে অনেক অশ্রাব্য কটুক্তি করেছিলেন যখন দেখি আজকে তাঁরা নতুন করে উদ্যোগ নিয়েছেন, সেই পথে তাঁরা ব্রতী হয়েছেন তখন মনে হয় সত্যই বিলম্বে হলেও তাঁদের বিবেক মুক্তি ঘটেছে, বিলম্বে হলেও তাঁরা তাঁদের ভুল শুধরে নিতে উদ্যোগ নিয়েছেন, বিলম্বে হলেও নেতাজী সুভাষচন্দ্র সম্পর্কে স্বীকৃতি দিতে অকুণ্ঠ চিত্তে এগিয়ে এসেছেন। সুতরাং সুভাষচন্দ্র বসুর নামে কলকাতা ইন্টারন্যাশনাল এয়ার পোর্টের নামকরণের যে প্রস্তাব আজকে এখানে উত্থাপিত হয়েছে এই নিয়ে রাজনীতির কোনও আলোচনা না করে, আমার অ্যামেণ্ডমেন্টের মধ্যে কোনও রকম রাজনৈতিক উদ্দেশ্য আছে এই কথা বিন্দুমাত্র না ভেবে এর ব্যাপকতা এবং প্রসারতা আরও একটু বেশি করে অনুধাবন করে আপনারা যদি এটা এখানে গ্রহণ করেন তাহলে আমার মনে হয় যে মহাপুরুষের চিন্তা-ধারা আদর্শবোধ প্রতিনিয়ত বাংলার তথা সারা ভারতবর্ষের যুব শক্তিকে উজ্জীবিত করে তাদের কাছে আদর্শনীয় শিক্ষণীয় হয়ে যুগ যুগ ধরে চিহ্নিত হয়ে থাকবে, তিনি জীবিত আছেন কি মৃত আছেন এটা আমাদের কাছে বড় কথা নয়, তাঁর আদর্শ বোধের মধ্য দিয়ে চন্দ্র, সূর্য, গ্রহ নক্ষত্র যতদিন থাকবে নেতাজী সুভাষচন্দ্র বসুর নাম ঠিক একই রকমভাবে অক্ষয় হয়ে থাকবে এই দৃঢ় বিশ্বাস আমরা এখানে পোষণ করি। তাই নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে কলকাতা ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটির নাম নামাঙ্কিত হোক সেই প্রস্তাবের সঙ্গে এই দুটি অ্যামেণ্ডমেন্ট যুক্ত করে আপনারা গ্রহণ করে আপনাদের মনোভাবের উদারতরা পরিচয় দেবেন এই কামনা করে আমার বক্তব্য শেষ করছি এবং এই অ্যামেণ্ডমেন্ট গ্রহণ করার জন্য আবেদন করছি।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস, দিলীপ মজুমদার, কৃপাসিন্ধু সাহা, সুরজিৎ শরণ বাগচী, প্রবোধ সিনহা, রবীন্দ্র মণ্ডল এই প্রস্তাব এনেছেন, যদিও দেরি হয়েছে, তবুও দেখছি বামফ্রন্ট সরকারের আমলেই প্রস্তাব এসেছে, বামফ্রন্টের এম. এল. এ.-দের মনে চেতনার উদয় হয়েছে। সত্য বাপুলি বললেন, বহুদিন একটানা রাজত্ব করবার পর আজ বামফ্রন্টের মনে এই ধরনের প্রস্তাবের উদয় হয়েছে। তবুও তো ১২ বছর পর আমাদের মনে এই জিনিসের উদয় হয়েছে—ওঁদের তো ৪০ বছরেও একথা মনে আসেনি। এটা তো তাঁদেরই করা উচিত ছিল। সুদীপ বাবু বললেন, ইন্দিরা গান্ধী, কেনেডির নামে Air Port হয়েছে, France-এ দগলের নামে Air Port হয়েছে। পশ্চিম বাংলা তথা ভারতবর্ষের কোথাও যদি নেতাজী সুভাষচন্দ্রের নাম উচ্চারিত হয় তখন বাঙালি হিসেবে আমরা গর্ব অনুভব করি। এতদিন পর আমাদের মনে যে এই প্রশ্নের উদয় হয়েছে সেটা কিন্তু election-এর ব্যাপার নয়। এটা আপনাদের কর্তব্য। নেতাজী দেশের জন্য আত্মত্যাগ করেছেন, কংগ্রেসের সঙ্গে তাঁর দ্বিমত হয়েছে, তিনি Forward Block গঠন করে ১৯৪০ সালে নাগপুরে ঝাণ্ডা উত্তোলন করেছিলেন, রাজনৈতিক নেতা হিসেবে তাঁর সবসময়ে একটা স্বাধীন চিন্তাধারা ছিল। আমি এই প্রস্তাবকে স্বাগত জানাচ্ছি এবং সাধুবাদ

দিচ্ছি। সত্য বাপুলি যে কথা বলেছেন তাকে আমি সমর্থন করি—অর্থাৎ সর্বদলীয় কমিটি গঠন করে আমরা দিল্লি যাই এবং নেতাজীর নামে যাতে এই Air Port-এর নামকরণ করা হয় তারজন্য চেষ্টা করি। নেতাজীর নামে যদি Air Port-এর নামকরণ করা হয় তাহলে এমন কোনও লোক নেই যে আপত্তি করবে। হিন্দু মুসলমান, খ্রিস্টান সকলেই এই প্রস্তাব সমর্থন করবে। নেতাজী ভারতবর্ষ থেকে ইংরেজদের তাড়াতে উদ্যোগ নিয়েছিলেন। গান্ধীজীর সঙ্গে তাঁর কি সম্পর্ক ছিল সেটাও আমরা জানি। বিধানসভায় ঠিক প্রস্তাবই এসেছে—কিন্তু আমরা জানি এখানে যাতে International Air Port না হয় তারজন্য একটা চক্রান্ত চলছে। পৃথিবীর বিভিন্ন প্রান্ত থেকে ওখানে যাত্রীরা আসেন। কাজেই এখানে যদি direct flight হয় তাহলে passenger-দের এবং tourist-দের খুব সুবিধা হবে। Russia থেকে বা Thailand থেকে যদি direct flight পাওয়া যায় তাহলে Passenger-দের খুব সুবিধা হয় এবং এই Air Port-এর গুরুত্বও বাড়ে। একথা বলে এই প্রস্তাব সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 P.M.]

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, জয়ন্ত বিশ্বাস এবং অন্যান্য সদস্যরা আজকে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সুদীপ বাবুর emotional-সহ গ্রহণ করবার জন্য আমি মাননীয় সদস্য বন্ধুদের সঙ্গে আবেদন রাখছি। আমি সরকারি দলের ২জন সদস্যের বক্তব্য শুনলাম। সুমন্ত হীরা ঠিক কথাই বলেছেন, তবে নেতাজী সম্বন্ধে বিশেষ কিছু তিনি বলেন নি। কংগ্রেস রাজত্বে আন্তর্জাতিক বিমান বন্দর করার ব্যাপারে কিভাবে কি করা হয়েছিল সেইসব কথা বললেন। সাত্ত্বিক বাবু খানিকটা emotional বক্তব্য রাখলেন, আমাদের দল কিন্তু নেতাজীকে শুধু Nation Hero বলে মনে করেনা—অর্থাৎ আমরা নেতাজীকে এত ক্ষুদ্র গণ্ডির মধ্যে আনতে চাই না। ১৯৪২ সালে যখন সমস্ত জাতীয়তাবাদী নেতৃবৃন্দ কারান্তরালে ছিলেন তখন ভারতের একটিমাত্র রাজনৈতিক দল বৃটিশের তাঁবেদারী করে নেতাজীকে কুইসলিং, কুকুর-টুকুর ইত্যাদি বলেছিলেন। যাহোক, আমি আজ এসব কথার মধ্যে যাচ্ছিনা। কেন্দ্রীয় সরকার পণ্ডিত নেহেরু, ইন্দিরা গান্ধীর প্রতি কতখানি শ্রদ্ধা দেখিয়েছেন, নেতাজীর প্রতি কতখানি শ্রদ্ধা দেখিয়েছেন সেইসব কথার মধ্যে আমি যাচ্ছি না। এই সব কথা বলে নিজেদেরকে ছোট করছেন। নেতাজী সুভাষ বসুর নামে আমরা একটা ডকের নাম দিয়েছি নেতাজী সুভাষ ডক। তাঁর নামে ইণ্ডোর স্টেডিয়াম করেছি আমরাই। এতে যে নেতাজী খুশি হয়েছেন এটা আমার মনে হয় না। আজকে সরকারে যারা অধিষ্ঠিত রয়েছেন তাঁরা বলেছেন আমরাই নাকি অপরাধী হয়ে গেছি ইউনিভার্সিটিতে তাঁর নামে একটা চেয়ার করতে পারি নি। যে মানুষটা দেশ স্বাধীনতার জন্য দেশের মানুষকে স্বাধীনতায় আকৃষ্ট করার জন্য কিশোর বয়সে দেশ থেকে বেরিয়ে যেতে হয়েছিল দেশের মানুষের মনে বৈপ্লবিক চেতনা জাগাবার ভীষণভাবে চেষ্টা করেছিলেন তাঁর নামে ইউনিভার্সিটিতে একটা চেয়ার হওয়া উচিত ছিল—আমরা তা করতে পারি নি। আমরা বলি হায়ার এডুকেশন বা নিম্ন পাঠ্য পঠনে একটা বই তৈরি হয়েছে কি? ভবিষ্যত প্রজন্ম তাহলে কি করে বুঝবে যে দেশের জন্য নেতাজী কি করেছিলেন? বড় বাজারের ছাদের উপর লেখা, ছবি লিখলেই হল? সাইনবোর্ড লিখতে পারেন কিন্তু এতে

কি কিছু হয়? যেটা করা উচিত সে প্রযত্ন আপনারা কি করতে পেরেছেন? কেন্দ্রীয় সরকার এ কথা ভেবেছেন? আমরা এখানে এবং আমার এরিয়ায় বহু রাস্তার নাম পার্কের নাম নেতাজীর নামে করেছি। আপনারা কেবল তাঁর নামে দালালী করে যাচ্ছেন। নেতাজী সুভাষচন্দ্র হি ইজ এ ন্যাশনাল হিরো একথা সকলেই স্বীকার করবে। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব আজকে কয়েকজন এখানে এনেছেন যে দমদম এয়ার পোর্ট, নেতাজী সুভাষচন্দ্র এয়ারপোর্ট নামে করা হোক আমি তাঁদের সমর্থন করছি। এই যে প্রস্তাব এটা সব দলের সঙ্গে মোটামুটিভাবে আলোচনা করেই আনা হয়েছে, আমাদের সঙ্গে আলোচনা করলে আমরাও প্রস্তাবক হিসাবে থাকতে পারতাম। কারণ নেতাজী এমন একটা ব্যক্তি ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে তাঁর যে নাম তা আমরা সকলেই জানি। দমদম এয়ারপোর্ট যে আছে সেটা তাঁর নামে হোক এতে কারও আপত্তি থাকতে পারে না। দিল্লিতে দিল্লি এয়ার পোর্ট ইন্দিরা গান্ধীর নামে হয়েছে। এখন দমদম এয়ার পোর্টের নাম নেতাজীর নামে হওয়া উচিত। আমি নিশ্চয় এই প্রস্তাবকে সমর্থন করছি। এতে কারও মনান্তর হবে না বলে আমি বিশ্বাস করি। দিল্লিতে চাপ সৃষ্টি করে দমদম এয়ার পোর্টের নাম নেতাজীর নামে করার একটা চেষ্টা করা উচিত বলে আমি মনে করি। সর্বদলীয় কমিটির সদস্য হিসাবে রানিগঞ্জ, আসানসোল এলাকার কয়লা সম্পর্কে আমরা ১৪ জন এম. এল. এ এবং ২ জন মন্ত্রীও ছিলেন, আমরা দিল্লিতে বসন্ত শাঠের কাছে ডেপুটেশন দেবার জন্য গিয়েছিলাম। দমদম এয়ার পোর্ট থেকে আমরা ১০ জন এম. এল. এ ফিরে এসে এই হাউসে যোগ দিয়েছি। আমরা দেখেছি দমদম এয়ার পোর্টে ইন্টারন্যাশন্যাল এয়ার পোর্ট অথরিটি লেখা রয়েছে। আমি মনে করি যে আমরা যদি রাজনীতির উর্দ্ধে উঠে ইন্টারন্যাশনাল এয়ার পোর্ট অথরিটি যেটা লেখা আছে আণ্ডার দি সেন্ট্রাল গভর্নমেন্ট, এটার পরিবর্তে নেতাজী ইন্টারন্যাশনাল এয়ার পোর্ট এই প্রস্তাব গ্রহণ করি তাহলে এতে কোনও আপত্তি নেই, এটা মেনে নেওয়া যায়। তবে রাজনীতিগত ভাবে কেউ এটা মানবেন কি মানবেন না সেটা আমি জানিনা। দমদম এয়ারপোর্টকে ডোমেসটিক হিসাবে না রেখে আরও বড় করে দেখা হোক, আমি সে জন্য সকলের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রস্তাব সম্পর্কে নানা রকম বিতর্কের মধ্যে না গিয়ে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটি এই নামের পরিবর্তে যদি নেতাজীর নামে দমদম এয়ারপোর্ট হয় তাহলে আমার আপত্তি নেই। আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কলকাতা বিমান বন্দরের নাম নেতাজী সুভাষচন্দ্রের নামে করার পিছনে সত্য বাপুলি মহাশয় যে অভিযোগ এনেছেন সেটা সত্য নয়। এর মধ্যে কোনও অভিসন্ধি নেই। নেতাজী সুভাষচন্দ্র ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামী এবং সেই সুবাদে ভারতবর্ষের কোটি কোটি মানুষের হৃদয়ে মধ্যাহ্ন সূর্যের মতো দেদীপ্যোমান। নেতাজী সুভাষচন্দ্র স্বাধীনতার পরবর্তীকালেও যথাযোগ্য মর্যাদা পান নি। আজকে ভারতবর্ষে নেতাজী সুভাষচন্দ্র হিমাচল থেকে কন্যাকুমারীকা পর্যন্ত মানুষের মনে যে ভাবে আছেন তার যথাযোগ্য যে স্বীকৃতি সেই স্বীকৃতি দেবার জন্য এবং মানুষের মনে অনুপ্রেরণা জাগাবার জন্য এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে। নেতাজী সুভাষচন্দ্র সম্পর্কে তার সমকালেও অনেক বিতর্ক ছিল। আজকে বিরোধী পক্ষের মাননীয় সদস্য যখন নেতাজীর সততা সম্পর্কে

উচ্চকণ্ঠে কথা বলার চেষ্টা করেছেন তখন বারবার আমার মনে পড়ছে একটা কথা। এই কিছুদিন আগেও দিল্লির পার্লামেন্টের সেন্ট্রাল হলে সমস্ত জাতীয় নেতাদের ছবি থাকলেও নেতাজীর কোনও ছবি ছিল না। সে জন্য পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত লোকসভা এবং রাজ্যসভার সদস্যদের নেতাজীর ছবি রাখার ব্যাপার নিয়ে সংগ্রাম করতে হয়েছে। আজও অন্যান্য জাতীয় নেতাদের সঙ্গে নেতাজীর সেই ছবি টাঙ্গানো হয়েছে কিনা সন্দেহ আছে। আমার মনে হয় আজও সেই ছবি টাঙ্গানো হয়নি। অথচ নেতাজী বিরোধী পক্ষ নেতাজী সম্পর্কে এখানে অনেক বক্তব্য রাখলেন। পণ্ডিত জওহরলাল নেহেরুর নেতাজী সম্পর্কে কি মূল্যায়ন ছিল সেই সম্পর্কে কিছু উদ্ধৃতি এখানে রাখার লোভ সম্বরণ করতে পারছি না। তৃতীয় বিশ্ব যুদ্ধ চলাকালীন নেতাজী সম্পর্কে পণ্ডিত নেহেরু বলেছিলেন, If Subhas Chandra Bose comes India at the head of an army supported by the Japanese, I shall confront him with a sword in hand.' স্বাধীনতার পরবর্তীকালে তখত তাউসে যারা ক্ষমতাসীন হয়ে এলেন তারাও নেতাজী সম্পর্কে যে উক্তি করে চলেছেন সেটাও আমরা দেখেছি। জাতীয় আন্দোলনের যে ইতিহাস রাখা হয়েছিল এবং আমার স্মরণে আছে ডঃ রমেশচন্দ্র মজুমদারের উপরে ইতিহাস প্রণয়নের দায়িত্ব দেওয়া হয়েছিল।

[4-10 – 4-20 P.M.]

জাতীয় আন্দোলনের পূর্ণাঙ্গ ইতিহাস তিনি রচনা করতে চেয়েছিলেন, জাতীয় আন্দোলনের পূর্ণাঙ্গ ইতিহাস, বৈজ্ঞানিক ভিত্তিতে তিনি রচনা করবেন, এবং তিনি বাধাপ্রাপ্ত হয়েছিলেন এবং খুব সম্ভবত স্বাধীনতা আন্দোলনের যে ইতিহাস রচনা করেছিলেন ডাঃ তারাচাঁদ, সেখানেও নেতাজী উপেক্ষিত হয়েছেন। ইতিহাসের পৃষ্ঠা থেকে নেতাজীকে মুছে ফেলার পর স্বাধীনতার পরবর্তীকালে দিল্লির শাসকরা বারবার চেষ্টা করেছেন নেতাজীকে মুছে ফেলার এবং বারবার এই জিনিস হয়েছে এবং নেতাজী এখনও তাঁদের কাছে আতঙ্ক। কারণ নেতাজী মানে প্রেরণা, নেতাজী তরুণের স্বপ্ন, নেতাজী ভারতবর্ষের জাগ্রত যৌবনের প্রতীক। স্বভাবতই সমকালে নেতাজীর মূল্যায়ন না করতে পারলেও, না হলেও কালের যে বিচার, তারা কখনও মুহূর্তের রেখাঙ্কিত চিহ্নিত নয়, তাই সময় মতো ভারতবর্ষের হৃদয়ে যেমন তিনি চির অম্লান হয়ে উঠেছেন, ঠিক তেমনি করে বিচার বুদ্ধি আবার নতুন করে বিশ্লেষণের মধ্যে দিয়ে নেতাজীকে সঠিক ভাবে বিচার বিশ্লেষণ করা হচ্ছে। এটাই হচ্ছে যা হওয়া উচিত সেটাই হচ্ছে। নেতাজীর যে জাতীয়তাবাদ ভূমিকা ছিল, নেতাজী স্বাধীনতা আন্দোলনের ক্ষেত্রে যে সাম্রাজ্যবাদের দুর্বলতম জায়গায় আঘাত করার, সাম্রাজ্যবাদের দুর্বলতম অবস্থায় যখন ছিল, সেখানে আঘাত করা, জাতীয় মুক্তি আন্দোলনকে ত্বরান্বিত করা যে যথাযথ ভূমিকা তিনি গ্রহণ করেছিলেন, যে আওয়াজ তিনি তুলেছিলেন, তা সঠিক বলে আজকে প্রমাণিত হয়েছে। তাই আজকে স্বাভাবিকভাবে নেতাজী ভারতবর্ষের—যেভাবে ভারতবর্ষ আজকে বিপর্যস্ত, যেভাবে আজকে ৪০ বছর স্বাধীনতার পর ভারতবর্ষ একটা বিপর্যস্ত দেশে পরিণত হয়েছে, বিচ্ছিন্নতাবাদ, আঞ্চলিকতাবাদ, সাম্প্রদায়িকতা মাথা চাড়া দিয়ে উঠেছে, সেই ক্ষেত্রে নেতাজীকে আমরা স্মরণ করব, কারণ নেতাজীর নাম যত বেশি নামাঙ্কিত হবে, যত বেশি স্মরণ করা যাবে, ভারতবর্ষের জাতীয় সংহতি তত বেশি দৃঢ়তর হবে। আজাদ হিন্দ ফৌজের মধ্যে তদানিন্তন ভারতবর্ষের যে সাম্প্রদায়িকতা, জাতিভেদ প্রথা, ইত্যাদি মাথা চাড়া দিয়ে উঠেছিল, সেই কালে নেতাজী

সুভাষচন্দ্র ভারতবর্ষের হিন্দু মুসলমান, শিখ, সকলকে ঐক্যবদ্ধ করেছিলেন। যখন আজাদ হিন্দের ট্রায়াল হয়, সেখানে যে সাক্ষ্য সায়গল, সাহনাওয়াড ধীলন, তারা সাক্ষ্য দিয়েছিলেন এবং তার মধ্যে দিয়ে প্রমাণিত হয়েছিল যে ভারতবর্ষের হিন্দু, মুসলমান, শিখ, সমস্ত ধর্মাবলম্বী মানুষকে কীভাবে ঐক্যবদ্ধ করতে পেরেছিলেন নেতাজী সুভাষচন্দ্র এবং তাও ভারতবর্ষের বাইরে। তখন পণ্ডিত নেহেরু কখনও সামলা জড়িয়ে, কখনও বিলেত চলে যেতেন, কখনও অন্তর্ধান হয়ে যেতেন। এবং সময় বুঝে দেশের জাতীয় মুক্তি আন্দোলনে অংশ গ্রহণ করতেন। মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয়, গান্ধীজীর কথা বলেছেন যে গান্ধীজী চির অম্লান হয়ে থাকবেন ভারতবর্ষের স্বাধীনতার ইতিহাসে। গান্ধীজীর মূল্যায়ন তো যথাযথভাবে হয়েছে। গান্ধীজী মুক্তি আন্দোলনে ভারতবর্ষে জাতীয় বুর্জয়া শ্রেণীর প্রতিনিধিত্ব করতেন এবং গান্ধীজী বিড়লার বাড়িতে থাকতেন। কারণ তখনকার উদীয়মান ধনিক শ্রেণী, জাতীয় বুর্জোয়া শ্রেণী, তাদের তিনি প্রতিনিধিত্ব করতেন এবং সেই ভাবে ভাবতবর্ষের সমস্ত গণ আন্দোলন যখন দুর্বার বেগে এগিয়ে গেছে, প্রবল গতি যখন সঞ্চার হয়েছে এবং আন্দোলনে ভারতবর্ষ যখন উত্তাল হয়ে উঠেছে, তখন যাতে সেটা গণ বিপ্লবে না রূপ নিতে পারে, গান্ধীজী তার শ্রেণীগত সীমাবদ্ধতার জন্য আন্দোলনের লাগাম টেনে ধরেছেন। এই হচ্ছে ইতিহাস। ঔপনিবেশিক দেশে জাতীয় ধনিক শ্রেণীরও প্রগতিশীল ভূমিকা থাকে। ঔপনিবেশিক ভারতবর্ষে জাতীয় ধনিক শ্রেণীর প্রগতিশীল ভূমিকা ছিল এবং গান্ধীজী জাতীয় ধনিক শ্রেণীরই প্রতিনিধিত্ব করতেন। সেই কারণে ঔপনিবেশিক ভারতবর্ষে গান্ধীজীরও প্রগতিশীল ভূমিকা ছিল। সেই ভূমিকা তিনি পালন করেছিলেন। আজকে ইতিহাসকে বিস্মৃত হলে চলবে না। আজকে কংগ্রেস নেতাজীর জয়ধ্বনি করছে, নেতাজীর নামকে নিজেদের স্বার্থে ব্যবহার করবার চেষ্টা করছে, কিন্তু এক দিন তাঁরা নেতাজীকে যেভাবে অপদস্ত করেছেন, তা ইতিহাস হয়ে আছে। শুধু আজকেই নয়, ১৯৪৫ সালে আমাদের পার্টির শ্রদ্ধেয় নেতা কমরেড ত্রিদিব চৌধুরি মহাশয় নেতাজী সম্পর্কে যে বিশ্লেষণ করেছিলেন, আজকে তা অভ্রান্ত বলে প্রমাণিত হচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন দল মত পথের মধ্যে নেতাজী সম্পর্কে যে বিতর্ক ছিল তার অবসানে আজকে ঐতিহাসিক ভাবে প্রমাণিত, ভারতবর্ষের জন-মুক্তি আন্দোলনে নেতাজী সুভাষচন্দ্র মধ্যাহ্ন সূর্য্যের মতো দীপ্যমান ছিলেন। সুতরাং সুদীপ বন্দ্যোপাধ্যায় আজকে যে কথা বললেন তা ঠিক নয়। আমি হরিয়ানা পাঞ্জাব থেকে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে ঘুরেছি, আমি দেখেছি ভারতবর্ষের সর্বত্র মানুষের মনে সুভাষচন্দ্র বেঁচে আছেন। আজকে যাঁরা দিল্লির তখত-ই-তাউসে বসে আছেন, তাঁরা ষড়যন্ত্র করছেন নেতাজীর সমস্ত চিহ্ন মুছে দেবার জন্য। কিন্তু তাঁরা যতই ষড়যন্ত্র করুন না কেন, তা তাঁরা কোনও দিনই করতে পারবেন না, ভারতবর্ষের জনগণের মনে তিনি চিরকাল বেঁচে থাকবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য শেষ করার আগে সুদীপ বন্দ্যোপাধ্যায়ের ১ নং সংশোধনীটি সম্বন্ধে বলছি যে, সেটা আমি গ্রহণ করতে পারছি না। কারণ নেতাজী শুধু তরুণদেরই নয়, ভারতবর্ষের সর্বস্তরের জনগণের। তিনি ভারতবর্ষের তারুণ্য এবং যৌবনের যে প্রতীক ছিলেন তা আজকে আর উল্লেখের অবকাশ রাখে না। সেই জন্য আমি শুধু তরুণদের মধ্যেই নেতাজীকে সীমাবদ্ধ রাখতে চাই না। তবে তিনি তাঁর ২ নং সংশোধনী প্রস্তাবে যেখানে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটি অফ ক্যালকাটার জায়গায় শুধু নেতাজী সুভাষচন্দ্র বোস এয়ারপোর্ট না বলে নেতাজী সুভাষচন্দ্র বোস ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট বলতে বলছেন, এটা আমি গ্রহণ করছি। নেতাজী সুভাষচন্দ্র

আন্তর্জাতিক বিমান বন্দর বলা যেতে পারে। এটা আমি গ্রহণ করছি। তবে শেষটার কোনও প্রয়োজন নেই। তাই আমি সেটা গ্রহণ করছি না। অর্থাৎ ১ নং এবং ৩ নং আমি গ্রহণ করছি না। ২নংটা গ্রহণ করছি। আজকে এই প্রস্তাবের ওপর মাননীয় সদস্যরা যে বক্তব্য রাখলেন তাতে তাঁদের বিষয়-বস্তু যাই থাক না কেন, সকলেই এই প্রস্তাবকে সমর্থন করেছেন বলে আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি। সুদীপ বন্দ্যোপাধ্যায়ের ১ এবং ৩ নং অ্যামেণ্ডমেন্ট আমি গ্রহণ না করে, ২ নং গ্রহণ করে বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sudip Bandyopadhyay (No.1 & 3) that in line 3, after the words "of the country" the words "and inspiration evoked by him in the youth of the country "be inserted.

and

At the end of the motion the following words be added :-

"and to perpetuate the same.",

were then put and lost.

The motion of Shri Sudip Bandyopadhyay that in line 3, after the word "urges upon the " the words "International Air-port Authority under the " be inserted, was then put and agreed to.

The motion of Shri Jayanta Kumar Biswas, as amended that "this House deeply and with a grateful heart remembers the patriotism and unique contribution of Netaji Subhas Chandra Bose in the freedom movement of the country and urges upon the International Airport Authority under the Union Government through the State Government to rename the Calcutta Airport after the name of Netaji Subhas Chandra Bose to pay respectful tribute to his memory" was then put and agreed to.

[4-20 - 4-30 P.M.]

## MOTION UNDER RULE 185

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মোশনটা পড়ে দিচ্ছি। ইতিমধ্যে আমার মোশনটা প্রচারিত হয়েছে। আলোচনার পর আমি আমার বক্তব্য রাখব। মোশনটা হচ্ছে, এই সভা লক্ষ্য করছে যে—

(১) কেন্দ্রীয় সরকারের কারিগরি ও অর্থনৈতিক সমীক্ষা অনুযায়ী অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে পূর্বাঞ্চলে আরও তৈল শোধনাগার স্থাপনের প্রয়োজন হবে, এবং

(২) ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন হলদিয়া তৈল শোধনাগারের বর্তমান উৎপাদন ক্ষমতা ২৫

লক্ষ টন থেকে ৬০ লক্ষ টনে সম্প্রসারিত করার প্রস্তাব ১৯৮৩ সালে কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছে,

এই সভা মনে করে যে, হলদিয়ায় তৈল শোধনাগার সম্প্রসারণের প্রয়োজনীয় পরিকাঠামোর অভাব নেই এবং এই শোধনাগার সম্প্রসারিত হলে বহু সংখ্যক বেকারের কর্মসংস্থান হবে ও পূর্বাঞ্চলের আরও অর্থনৈতিক বিকাশ ঘটবে,

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে, অবিলম্বে হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণের প্রস্তাব অনুমোদন করা হোক।

এই সভা সেই সঙ্গে আরও প্রস্তাব করছে যে, সমগ্র বিষয়টি গুরুত্ব সহকারে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে তুলে ধরার জন্য এই বিধানসভার একটি সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে পাঠানো হোক।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য লক্ষ্মণবাবু যে প্রস্তাব নিয়ে এসেছেন এটা খুব ভাল কথা। শেষ পর্যায়ে তিনি আবেদন করেছেন একটি সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে পাঠানো হোক। এই যদি উদ্দেশ্য থাকত তাহলে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে শুধুমাত্র লক্ষ্মণবাবু নিজে কিছু পলিটিক্যাল ক্রেডিট নেওয়ার জন্য নিজস্ব বিধানসভার কেন্দ্রের একা হীন মানসিকতা নিয়ে এককভাবে লাফাতে লাফাতে এই প্রস্তাব এই সভায় আনতেন না। লক্ষ্মণ এখন লক্ষ্মণবাবু হয়েছেন, হলদিয়ার ব্যাপার নিয়ে তাঁর সঙ্গে অনেকবার কথাবার্তা হয়েছে, বিশেষ করে আমাদের যেটা গর্ব ইণ্ডিয়ান ওয়েল রিফাইনারী এই ব্যাপারে তাঁর সঙ্গে বহুবার কথা বলে দেখেছি যে এই ধরনের যৌক্তিকতা, এই ধরনের দাবি কেন্দ্রীয় সরকারের কাছে আজকে খুব জোরালোভাবে তুলে ধরা দরকার। কিন্তু একটি কথা আমাকে আতঙ্কিত করে তুলেছে। বিধানসভার ভেতরে লক্ষ্মণবাবু এবং হলদিয়ার মাঠে-ময়দানে লক্ষ্মণবাবু এই দুইয়ের চারিত্রিক তফাৎ রয়েছে। সেই তফাৎটা কি? যদি ইণ্ডিয়ান অয়েল রিফাইনারীর হলদিয়া ইউনিটকে মাঝখানে দাঁড় করাই এবং তার সঙ্গে লক্ষ্মণবাবু এবং তাঁর নন্দি-ভৃঙ্গি বাহিনীকে একটু মাপামাপি করি তাহলে দেখা যাবে যে, গত কয়েক বছরে ঐ লক্ষ্মণবাবুরা ইণ্ডিয়ান অয়েল রিফাইনারীর কয়েক লক্ষ টাকা লস করিয়েছেন যা জাতীয় অর্থনীতির ক্ষেত্রে একটা বিরাট বিপর্যয় ঘটিয়েছে। কিন্তু আজকে ওঁর খুব রাগ, খুব অভিমান, কারণ ঐ রিফাইনারীর ভেতরের কর্মচারিরা লক্ষ্মণবাবুকে সমর্থন করেন না এবং তারজন্য ওঁর খুব রাগ, ওঁর খুব তিতিক্ষা কারণ সিটুর লাল পতাকা নিয়ে সেখানকার রিফাইনারীর পাইপ ফাটিয়ে দেওয়া যাচ্ছে না। কারণ হল, সেখানে পার্মানেন্ট ইউনিয়নটা যাদের দখলে তারা লক্ষ্মণবাবুর রাজনৈতিক লাইন থেকে দুই লক্ষ মাইল দূরে বিরাজ করেন। তাই মাঝে মাঝে কন্ট্রোলিং ইউনিয়নের মদৎপুষ্ট হয়ে লক্ষ্মণবাবু হলদিয়া রিফাইনারীর গেটের সামনে হাত-পা ছুঁড়ছেন; কখনও কনট্রাকটরদের মদৎপুষ্ট হয়ে, কখনও বেকারত্বের যন্ত্রণায় যারা চিৎকার করছেন তাদের সাময়িক কাজের কথা বলে সার্টিফিকেট পাইয়ে দেবার লোভ দেখিয়ে উস্কে দিয়ে, এগোতে চাইছেন। কখনও আবার ম্যানেজমেন্টকে বলছেন, "আমি লক্ষ্মণ শেঠ, আমার সঙ্গে যদি কথা না বলেন, আমি হলদিয়ার চীফ মিনিস্টার, তাহলে আমি সমস্ত কিছু বন্ধ করে দেব। আমি লক্ষ্মণ শেঠ, আমি হলদিয়ায় রাম-রাবনকে এক জায়গায় বসিয়ে দিই; সেই

আমার সঙ্গে যদি কথা না বলা হয় তাহলে আমি হলদিয়া রিফাইনারী বন্ধ করে দেব। উদ্দেশ্যটা কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, উনি দুটো ইউনিয়ন করেন। একটি ইউনিয়ন হচ্ছে হলদিয়া টাউনশীপ মেন্টেনেন্স ইউনিয়ন যার উনি সভাপতি। আর একটি হচ্ছে হলদিয়া ওয়ার্কারস কনট্রাক্টরস ইউনিয়ন যার আধা সভাপতি উনি। ঐ মানসিকতা যদি লক্ষ্মণবাবু হলদিয়ার মাঠে বা ইণ্ডিয়ান অয়েল রিফাইনারীর সামনে দাঁড়িয়ে উপস্থাপিত করতে পারতেন তাহলে ঐ জিনিসটা অনেক আগেই গভীরভাবে চিন্তার মধ্যে দিয়ে প্রতিষ্ঠিত করতে পারতাম। আজকে আমাদের গর্ব ঐ হলদিয়া অয়েল রিফাইনারী, কারণ ভারতবর্ষের মধ্যে ঐ রিফাইনারীই সর্ব প্রথম যুদ্ধ বিমানের জন্য তেল তৈরি করতে পেরেছে এবং ১১০ পারসেন্ট টার্গেট ফুলফিল করেছে প্রডাকশনের ক্ষেত্রে, প্রডাকটিভিটির ক্ষেত্রে। এটাও ঠিক, ঐ প্রস্তাবের মধ্যে দিয়ে লক্ষ্মণবাবু যদি ওখানকার সংগ্রামী শ্রমিকদের শ্রমিক চেতনার প্রতি একটু সেলাম জানাতেন তাহলে আরও খুশি হতাম। সেখানকার পার্মামেন্ট ইউনিয়নের কর্তা-ব্যক্তিদের বিপ্লবী সংগ্রামী চেতনা সম্বন্ধে তিনি যদি একটু প্রশংসা করতেন তাহলে আমি আরও খুশি হতাম। তবে এটা সত্যি কথা, এবং চিন্তার কথা যে, আজকে হলদিয়ার জন্য সবাইকে এক হয়ে বলতে হবে। আমরা শুধু কংগ্রেসের পক্ষ থেকে একজনের নাম এর মধ্যে ঢুকিয়ে দাও তা বলছি না, তবে সি. পি. আই., ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি., এবং বিমলানন্দবাবুর আর. সি. পি. আই—সবাইকে নিয়ে আমরা সর্বদলীয় প্রস্তাব করতে পারি। তবে এটা খুবই সাধু প্রস্তাব, আমরা এটা সমর্থন করি। কিন্তু সমর্থন করতে গিয়ে লক্ষ্মণবাবুকে একটি কথা বলতে হবে যে, হলদিয়ায় ট্রেড ইউনিয়নের নাম করে সেখানে তিনি যে ট্রেড চালু করেছেন এবং মহারাজ হিসাবে প্রতিষ্ঠিত হয়ে হলদিয়ার সমাধিতে বসে আছেন, সেখান থেকে সরে আসতে হবে। তা না হলে লক্ষ্মণবাবুর ব্যবসা করবার জন্য, লক্ষ্মণবাবুর প্রতিষ্ঠার জন্য এবং শ্রমিক-ভবনের নাম করে লক্ষ্মণ-ভবন তৈরি করবার জন্য হলদিয়া রিফাইনারী রেসপনসেবল হবে না। আজকে তাঁকে ঐ রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে সরে আসতে হবে এবং সরে এসে সম-মানসিকতা নিয়ে হলদিয়াকে গড়তে হবে। হলদিয়া রিফাইনারীর আজকে এক্সপ্যানসন দরকার, কারণ লুব্রিকেটিং অয়েল উৎপাদনের জন্য কেন্দ্রীয় সরকার টাকা মঞ্জুর করেছেন এবং তার কাজ শুরুও হয়ে গেছে।

[4-30 – 4-40 P.M.]

প্রথম পদক্ষেপের একটা ধাপ। লক্ষ্মণবাবু জানেন, উনি কথা বলেছেন, আমি কথা বলেছি দিল্লির মন্ত্রীর সঙ্গে, আমাদের সঙ্গে চাচাও ছিলেন মাননীয় সদস্য জ্ঞান সিং সোহন পাল, সেখানে বারে বারে কথা হয়েছে, সেক্রেটারির সঙ্গে কথা হয়েছে, চেয়ারম্যান ইণ্ডিয়ান ওয়েলের সঙ্গে কথা হয়েছে, মন্ত্রীর সঙ্গে কথা হয়েছে। ওঁরা যে কথা বলতে চেয়েছেন যে দি পোটেনসি অফ হলদিয়া রিফাইনারী ইউনিট কেউ অস্বীকার করছে না। এটা ঠিক যে প্রস্তাব পাস হয়েছে। কিন্তু যে প্রস্তাবটা পাস হয়েছে টেকনিক্যাল ফিজিবিলিটির কিছু কিছু প্রশ্ন দেখা দিয়েছে। এই ব্যাপার নিয়ে আমাদের সোচ্চার হওয়া দরকার। এই ব্যাপারে যে প্রস্তাব লক্ষ্মণবাবু নিয়ে এসেছেন আমি তাকে সমর্থন করে শেষে আবার বলছি যে রাজনৈতিক দুরভিসন্ধি থেকে দূরে থেকে, কন্ট্রাকটারদের মাথায় চেপে রাজা হব আর কারখানার ভেতরে ট্রেড ইউনিয়নের নামে ট্রেড করবেন, ইউনিয়ন করবেন না এই মানসিকতা থেকে লক্ষ্মণবাবু

এবং তাঁর দল যদি সরে আসেন তাহলে আমরা দু-হাত তুলে এই প্রস্তাবকে সাধুবাদ জানাব এবং সর্ব্বদলীয় কমিটি করে পেট্রোলিয়াম মন্ত্রীর কাছে যাব। হলদিয়া আমাদের গর্ব, পূর্বভারতের গর্ব এবং পশ্চিমবাংলার গর্ব। এই কারখানায় যে সমস্ত শ্রমিক কর্মচারি কাজ করেন তাঁরা অত্যন্ত দক্ষ কারিগর। তাঁরা আমাদের গর্ব। তাঁদের পুরস্কার দিয়ে সম্মানিত করা উচিত। তাঁদের মুখের দিকে তাকিয়ে তাঁদের দক্ষতার প্রতি যদি সম্মান জানানো হয় তাহলে আমি এই প্রস্তাবকে সম্পূর্ণভাবে স্বাগত জানাব এবং সর্ব্বদলীয় প্রতিনিধি দল নিয়ে দিল্লিতে এই প্রস্তাব নিয়ে গিয়ে তাঁদের বক্তব্য তুলে ধরতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ মহাশয় হলদিয়া রিফাইনারী এক্সপ্যানসন নিয়ে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে দু-একটা কথা আমি বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলাকে কি ভাবে অবহেলা করছে এবং বঞ্চিত করছে কেন্দ্রীয় সরকার, তার একটা বড় প্রমাণ আমাদের এই হলদিয়া। যতগুলি বড় শিল্প, আমাদের সময় নয় কংগ্রেস আমলে হয়েছিল ৭০-এর দশকে, তার মধ্যে একটা হলদিয়া রিফাইনারী। স্যার, আপনি জানেন সেই রিফাইনারীকে তার যে ন্যায্য এক্সপ্যানসন সেই এক্সপ্যানসন আজ পর্যন্ত তাঁরা করলেন না। তার এক মাত্র অপরাধ, এই রিফাইনারী পশ্চিমবাংলায় অবস্থিত। এই সময় ভারতবর্ষে যতগুলি রিফাইনারী হয়েছিল—গুজরাট, মহারাষ্ট্র এবং অন্যান্য রাজ্যে—সমস্ত রিফাইনারীকে তাঁরা এক্সপ্যানসন করেছেন। তাদের যা ইনিসিয়াল প্রোডাকটিভিটি ছিল, প্রোডাকশন ক্যাপাসিটি ছিল সেটা তারা দ্বিগুণ-তিনগুণ-চারগুণ করেছে। কিন্তু হলদিয়া রিফাইনারী যে ইনিসিয়ালি ২.৫ মিলিয়ান টন প্রোডাকশন নিয়ে শুরু করেছিল আজও সেই ১৯৭১ সাল থেকে আজকে ১৯৮৯ সাল প্রায় ২০ বছর হতে চলল প্রোডাকশন ২.৫ মিলিয়ান টনে দাঁড়িয়ে থাকতে হচ্ছে। শুধু তাই নয় হলদিয়া রিফাইনারীর কর্মচারিদের কঠোর নিষ্ঠার ফলে, ট্রেড ইউনিয়নের বলিষ্ঠ পদক্ষেপের ফলে ভারতবর্ষের মধ্যে উৎপাদনে রেকর্ড করেছে। হলদিয়া রিফাইনারীর দক্ষ কারিগর এটা প্রমাণ করে দিয়েছে। তা সত্ত্বেও হলদিয়া রিফাইনারী পশ্চিমবাংলার বুকে বলে দিল্লির কেন্দ্রীয় সরকার, রাজীব গান্ধীর সরকার, ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বড় যাঁরা বিচ্ছিন্নতাবাদির উস্কানি দিচ্ছে সেই রাজীব গান্ধীর সরকার হলদিয়া রিফাইনারীর এখনও পর্যন্ত এক্সপ্যানসনের অনুমোদন দিল না। আমাদের এখনও এই ব্যাপারে প্রস্তাব নিতে হচ্ছে, এটা অত্যন্ত লজ্জার কথা। বারে বারে আমরা এই প্রস্তাব দিচ্ছি কিন্তু সেই প্রস্তাবের প্রতি তাঁদের কোনও ভ্রুক্ষেপ নেই। পশ্চিমবাংলায় অবস্থিত এই শিল্পকে তাঁরা ধ্বংস করতে চায়, ধ্বংস করতে না পারলেও যে জায়গায় আছে সেই জায়গায় বেঁধে রাখতে চায়, সেই জায়গায় সীমাবদ্ধ করে রাখতে চায়। আমি এই কথা বলতে চাই হলদিয়া রিফাইনারী শুধু পশ্চিমবাংলার চাহিদা মেটায় না, গোটা পূর্বভারতের চাহিদা মেটায় আমাদের যত ফুয়েল দরকার, অ্যাভিয়েসন থেকে আরম্ভ করে ফাইটার, যুদ্ধ জাহাজ, এরোপ্লেনের জন্য যে অয়েল দরকার, লুবরিকেটিং অয়েল এবং অন্যান্য ধরনের যে অয়েল আছে তার সবগুলি এখানে উৎপাদন হয়। এখানকার সমস্ত কর্মচারিদের কারিগরি জ্ঞান আছে, তা সত্ত্বেও শুধু এক্সপ্যানসনের জন্য যে টাকা দরকার সেই টাকা তাঁরা দিচ্ছেন না। আপনি কয়েকদিন আগে

কাগজে নিশ্চয়ই দেখেছেন যে রিফাইনারীর এক্সপানসানের জন্য বেশ কয়েক মিলিয়ন ডলার ব্যয় ওঁরা করবেন বলে খবর বেরিয়েছিল। কিন্তু তার একটা পয়সাও হলদিয়া পাবে না। সেই অর্থ চলে যাবে গুজরাটে, হরিয়ানাতে। এই সমস্ত জায়গায় এই টাকা বিপুল পরিমাণে—হাজার কোটির উপরে টাকা—চলে যাবে, অথচ হলদিয়া রিফাইনারী এক্সপ্যানসনের প্রস্তাবটা ছিল ১৯৮৩ সালের এবং ছয় হাজার কোটি টাকা ব্যয়ের প্রস্তাব ছিল। আজকে এটাকে এক্সপ্যাণ্ড করতে হলে এক হাজার কোটি টাকার উপরে খরচ হবে। কাজেই এখানে মাননীয় সদস্য লক্ষ্মণচন্দ্র শেঠ এই যে প্রস্তাবটি উত্থাপন করেছেন এই প্রস্তাবের মধ্যে ওঁদের থাকা (সমর্থন করা) উচিত ছিল। এখানে মাননীয় সদস্য এই প্রস্তাবের উপরে বলতে গিয়ে ধান ভানতে শিবের গীত গেয়ে গেলেন। তিনি বললেন যে লক্ষ্মণবাবু নাকি ওখানকার ম্যানেজমেন্টের উপরে হস্তক্ষেপ করছেন, নানাভাবে হুমকি দিচ্ছেন। আমি মানসবাবুকে একটি প্রশ্ন করতে চাই, এইসব হুমকির ফলে ওখানে রেকর্ড পরিমাণে উৎপাদন হয়েছে কি? এটা কি হুমকির লক্ষ্যণ? এই রকম হুমকিতে যদি রেকর্ড পরিমাণে উৎপাদন হয়, তাহলে এই রকম হুমকি থাকা ভালো। কাজেই এই সমস্ত অবাঞ্ছিত কথাবার্তা না বলে পশ্চিমবঙ্গের স্বার্থে এই প্রস্তাবকে ওঁদের সমর্থন করে এগিয়ে আসা উচিত। আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লক্ষ্মণচন্দ্র শেঠ মহাশয় যে প্রস্তাব এনেছেন, হলদিয়া অয়েল রিফাইনারী'র উৎপাদন বৃদ্ধি সম্পর্কে, আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন ১৯৮৩ সালে একটা রেকমেণ্ডেশন করেছিলেন হলদিয়া অয়েল রিফাইনারীর উৎপাদন ২৫ লক্ষ টন থেকে ৬০ লক্ষ টনে বৃদ্ধি করার জন্য। সেই পরিপ্রেক্ষিতে এই প্রস্তাব। হলদিয়া অয়েল রিফাইনারী শুধু মাত্র হলদিয়া বা পশ্চিমবঙ্গের নয়, এটা সমগ্র পূর্ব ভারতের চাহিদা মেটাতে সাহায্য করবে। আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। কেন্দ্রীয় সরকারের দায়িত্ব এই হলদিয়া অয়েল রিফাইনারীর জন্য অর্থ মঞ্জুর করা এবং এই ব্যাপারে আমরা সবাই মিলে কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করতে পারি যে এরজন্য অর্থ মঞ্জুর করা হোক। হলদিয়ার ম্যানেজমেন্ট সম্পর্কে মাননীয় সদস্য মানস ভুঁইয়া যা বললেন, লক্ষ্মণ শেঠ মহাশয় তার জবাব দেবেন, এটা মেদিনীপুরের রাজনীতি। আমরা এই প্রস্তাবকে রাজনীতির উর্দ্ধে গ্রহণ করতে চাই। সেই ম্যানেজমেন্ট সুষ্ঠুভাবে চলুক। আমরা চাই সেখানে ডিসপ্যুট যেন না হয়, লক্ষ্মণবাবু আশা করি, সেটি দেখবেন। আমরা কামনা করি হলদিয়া অয়েল রিফাইনারীর বৃদ্ধি ঘটুক, এটির বৃদ্ধি ঘটলে পশ্চিমবঙ্গের কিছু লোকের চাকুরি পাবে। হলদিয়া অয়েল রিফাইনারীর বৃদ্ধি ঘটলে পূর্ব ভারতের চাহিদা মিটবে এবং পশ্চিমবঙ্গে যে শিল্পে মন্দা দেখা দিয়েছে তা দূর হবে। আমি হলদিয়া অয়েল রিফাইনারীর শ্রী বৃদ্ধি হোক, এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় ডেপুটী স্পিকার স্যার, মাননীয় সদস্য লক্ষ্মণচন্দ্র শেঠ হলদিয়া তৈল শোধনাগার এক্সপ্যানসন এবং তার উৎপাদন ক্ষমতা ২৫ লক্ষ টন থেকে ৬০ লক্ষ টন করার যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি। আমি বুঝতে পারলাম না, মাননীয় বিরোধী দলের দুজন মাননীয় সদস্য মানস ভুঁইয়া এবং এ. কে. এম. হাসানুজ্জামান কি যে বললেন তা বুঝতে পারলাম না। আমার বক্তব্য হচ্ছে ধান ভানতে শিবের গীত মানসবাবু

কি যে বললেন আমার মাথায় একবারও তা ঢুকল না। ইণ্ডিয়ান অয়েল'এর জন্ম থেকে অদ্যাবধি, এমন কি যে ইউনিয়নের ইঙ্গিত উনি করলেন, সেই নেতারাও এই প্রস্তাবের পক্ষে।

[4-40 – 4-50 P.M.]

শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন বেঁচে ছিলেন সেই সময়ে তিনি নীতিগতভাবে এটা মেনে নিয়েছিলেন। ম্যানেজমেন্টের পক্ষ থেকে প্রোজেক্ট প্রস্তাব তখন কেন্দ্রীয় সরকার মেনে নিতে রাজি হয়েছিলেন। তারপরে শ্রমিক সংগঠনের ক্ষেত্রে বলছি আপনিও শ্রমিক সংগঠন করতে পারেন, আপনারও সংগঠন আছে, মানসবাবুরও সংগঠন আছে। লক্ষ্মণবাবুও ইউনিয়ন কন্ট্রোল করেন, আপনিও কন্ট্রোল করতে পারেন। সুতরাং লক্ষ্মণবাবু, আপনার প্রস্তাব বলার কোনও যুক্তি নেই। এই প্রস্তাবকে নিজে শ্রীমতী ইন্দিরা গান্ধী মেনে নিয়েছিলেন এবং কথাও দিয়েছিলেন। সুতরাং হলদিয়া ট্রেড ইউনিয়নের সঙ্গে যারা যুক্ত তারা সকলেই জানেন যে হলদিয়ার ৩টি পাবলিক সেক্টরের মধ্যে একটি মাত্র পাবলিক সেক্টর যেখানে আজ পর্যন্ত কোনও লোকসান হয় নি, তার নাম হচ্ছে ইণ্ডিয়ান অয়েল। তার এক্সটেনশনের জন্যে ১৯৮৩ সালেই কাগজপত্র দিল্লির কর্তৃপক্ষের নিকট পাঠিয়ে দেওয়া হয়েছে। আপনাদের তো বললেই বলবেন যে কেবল কেন্দ্রের কথা তোলেন। কিন্তু এটা তো না বললে উপায় নেই যে কেন্দ্রের বৈষম্যের ফলেই কাজ এগোনো যাচ্ছে না। আপনারা তো সব সময়ে বলেন যে টেকনিক্যাল অসুবিধা আছে এবং পেট্রোকেমিক্যালের ক্ষেত্রে একই টেপ বাজিয়ে থাকেন যে কিছুটা গাফিলতি থাকার জন্যে প্ল্যান এস্টিমেট ঠিকমতো সাবমিট করা হয় নি। রাজীব গান্ধী না হয় বোঝেন কম শিল্প সম্বন্ধে এবং যারজন্য দেশটাকে সর্বনাশ করেছেন কিন্তু ইন্দিরা গান্ধী তো বুঝতেনও এবং ইন্দিরাজীও রাজি হয়েছিলেন। তিনি এক্সটেনশনের ব্যাপারে কোনও আপত্তি করেন নি। কিন্তু সেই জিনিসটা আজ অবধি হল না, এটা পিওরলি বৈষম্যমূলক আচরণ ছাড়া আর কিছু নয়। পশ্চিমবঙ্গের অপরাধটা কি যে তাকে সবল হতে দেব না? এই যে প্রস্তাব আনা হয়েছে তা হওয়া উচিত। পশ্চিমবঙ্গের বুকে আজকে শিল্পের যে এক্সপ্যানসন হওয়া উচিত তারজন্য কেন্দ্রীয় সরকার টাকা দিতে বাধ্য। এটা কোনও দয়া দাক্ষিণ্যের ব্যাপার নয়। পশ্চিমবঙ্গে বিভিন্ন ক্ষেত্রে যে বৈষম্যমূলক আচরণ করা হয়েছে তার প্রমাণই হচ্ছে হলদিয়া পেট্রো-কেমিক্যালস এবং বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র। তারা এই দুটোর ক্ষেত্রেই বাগড়া দিচ্ছে। সেখানে একই কথা বলা হচ্ছে যে কিছুটা টেকনিক্যাল ডিফেক্ট আছে। ডিফেক্ট যদি থাকেই প্ল্যান সাবমিট করলে পরে ওখানের কর্তৃপক্ষ যাঁরা আছেন তাঁদের বলুন সংশোধন করে দিতে। সুতরাং ১৯৮৩ সাল আর আজকে ১৯৮৯ সাল এটা না হওয়াটা কি গাফিলতি নয়? আপনাদের উচিত এই গাফিলতি দূর করে একে সংশোধন করে কাজ শুরু করা। এই কথা আমি জোর দিয়ে বলতে চাই যে আপনারা ম্যানেজমেন্টের কাছ থেকে রিপোর্ট চান। আপনারা চাইবেনও না আবার অভিযোগও করবেন তা তো হয় না। এই হলদিয়া রিফাইনারি ক্ষেত্রে বিশেষ ব্যবস্থা নেওয়া আছে যে, যে কোনও অবস্থাতেই যথা স্ট্রাইক, বাংলা বন্ধ বা ভারত বন্ধ হলেও এই প্রোজেক্ট বন্ধ হয় না। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বলেছিলেন আমি জানি যে হলদিয়া বন্ধ হলেও এই হলদিয়া রিফাইনারি প্রোজেক্ট বন্ধ হবে না। আমরা নিজেরা বন্ধ ডেকে ছিলাম, পোর্টে স্ট্রাইক করেছিলাম কিন্তু হলদিয়া রিফাইনারি প্রোজেক্ট এর থেকে বাদ ছিল। এটা মানসবাবুর জানা উচিত ছিল। মানসবাবু এই জিনিসটা জেনে শুনেও কেন

ইন্টারভেন করছেন বুঝতে পারছি না। উনি দুটি জিনিস মিলিয়ে ফেলেছেন, এখানে একটা হচ্ছে পার্মানেন্ট ইউনিয়ন, আরেকটা কনস্ট্রাকশন ইউনিয়ন। কনস্ট্রাকশন লেবাররা নিজেদের দাবি-দাওয়া নিয়ে কর্তৃপক্ষের কাছে পেশ করতে চায়। মানসবাবু এই জিনিসটা জেনেশুনে বললে ভালো করতেন। ওঁনাকে যা রিপোর্ট দিয়েছেন সেইমতো বললেন। হলদিয়া সম্বন্ধে আমি জোর দিয়ে বলতে পারি কারণ আমি ট্রেড ইউনিয়নের সঙ্গে নানাভাবে যুক্ত আছি। এই কনস্ট্রাকশন লেবাররা এবং পার্মানেন্ট লেবারের মধ্যে পার্থক্য আছে। কনস্ট্রাকশন লেবাররা আপনার, আমার বা লক্ষ্মণবাবুদের হতে পারে। তারসঙ্গে পার্মানেন্ট লেবারের কোনও সম্পর্ক নেই। সুতরাং আমি বিরোধী দলকে আবেদন করব এই সব আপনারা করবেন না, পশ্চিমবঙ্গের স্বার্থে, সমগ্র জেলার স্বার্থের কথা ভেবে আসুন এই প্রস্তাবকে সমর্থন করি। এটা নিয়ে কোনও রকম পয়েন্ট রেজড না করে সর্বসম্মতিক্রমে সমর্থন করে কেন্দ্রের কাছে দরবার করুন যাতে কেন্দ্র টাকা দিতে বাধ্য হয়। তারমানে এই কথা নয় যে ফার্টিলাইজারের মতো টাকা দিচ্ছি, দেব এইভাবে চলবে। মাননীয় শ্রমমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর নেতৃত্বে দিল্লিতে ডেলিগেশন বারেবারে যাচ্ছে এবং কেন্দ্রীয় সরকারও হ্যাঁ দেব, টাকা দেব বলে কাটিয়ে যাচ্ছে এবং এইভাবে ৬টি বছর কেটে গেছে। পশ্চিমবাংলার মানুষ আর বিশ্বাস করে না কেন্দ্রীয় সরকারের ভূয়া আশ্বাসের প্রতি আজকে পজিটিভ দিকগুলি নিয়ে কংগ্রেসের বিরোধী দলের সদস্যরা কিছুই বলতে আসেনি। ভারতবর্ষের নাগরিক হিসাবে হলদিয়ায় রিফাইনারী তাকে বাড়াবার জন্য যৌথভাবে চলুন দিল্লিতে দরবার করি, টাকা আদায় করি, পশ্চিমবাংলার মানুষের আশাকে সফল করি, এই কথা বলে এর এক্সপ্যানশন হোক—এইটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য লক্ষ্মণ শেঠ যে প্রস্তাব এখানে এনেছেন হলদিয়া রিফাইনারী তাকে সম্প্রসারণের জন্য, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং ওকে ধন্যবাদ জানাচ্ছি। শক্তিবাবু ঠিকই বলেছেন এটা নূতন নয়, এই নিয়ে অনেকদিন ধরে আবেদন নিবেদন করে করা হচ্ছে। আমার যতদূর মনে আছে আমাদের মাননীয় খাদ্যমন্ত্রীর নেতৃত্বে একটা ডেপুটেশনে গিয়েছিল দিল্লিতে এবং সম্ভবত আমার ভুল হতে পারে প্রভু তিনি বোধ হয় মন্ত্রী ছিলেন তার সঙ্গে আমরা কথা বলি এবং তিনি সহানুভূতির সঙ্গে শুনেছিলেন এবং বলেছিলেন যে না এটার সম্প্রসারণ হওয়া উচিত। নূতন করতে গেলে অনেক খরচ হবে। হলদিয়া রিফাইনারী শুধু হলদিয়ার ব্যাপার নয়। উনি বললেন এক্সপ্যানশনের জন্য এক্সপার্ট কমিটি নিয়োগ করা হয়েছিল, ৫০০/৬০০ কোটি টাকা, সেই এক্সপার্ট কমিটি তারা বলেছিলেন এর জন্য খরচ হবে। কিন্তু ওরা খানিকটা চিন্তা করছেন, তবে এখনকার প্রোডাক্টসে তার খরচ বেড়ে যাবে। তাহলে সাবসিডির দরকার হবে। তবে ওঁর কথা থেকে মনে হয়েছিল যে একটা কিছু হবে। কিন্তু এই প্রস্তাব আছে। এখন খরচ অনেক বেড়েছে ৫০০ যেটা ছিল সেটা অনেক বেড়েছে। পরবর্তীকালে যেটুকু খবর আছে, সম্ভবত অষ্টম পরিকল্পনায় এই সম্পর্কে বিশেষ কিছু করা হয়নি। কেন্দ্রীয় যে প্রস্তাব, সেই প্রস্তাবে যে টাকা ধার্য করার দরকার ছিল সেটা বোধহয় হয়নি। এই কারণে বোধ হয় খুবই স্বাভাবিক ব্যাপার যে আজকে এটাকে শুধু আবেদন নিবেদনের মাধ্যমে ফেলে রাখা যায় না। আজকে সেইজন্য এখানে যে প্রস্তাব এনেছেন এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব। আজকে শুধু

এই ব্যাপার নয়, আরও কতকগুলি ব্যাপার আছে রিফাইনারী, ফার্টিলাইজার ইস্পাত কারখানা আজকে এইগুলি একটা জায়গায় দাঁড়িয়ে থাকছে না। এইগুলিকে আধুনিকীরণ ও সম্প্রসারণ করা দরকার। কিন্তু পশ্চিমবাংলায় এটাকে অবহেলা করা হচ্ছে। এতে বিরোধী বন্ধুদের গায়ে যদি জ্বালা ধরে, কিছু করার উপায় নেই। দুর্গাপুর রিফাইনারীর যে অবস্থা সেই রিফাইনারীর যদি মডার্নাইজেশন না হয়, এক্সপ্যানশন না হয় তাহলে ক্ষতি হবে আমি জানি। এর আগে ওখানে যিনি চার্জে ছিলেন তিনি এই পয়েন্টের উপর চাকরি ছেড়ে চলে যান। দুর্গাপুর স্টিল অনেক পরে কাজ শুরু করেছেন, কি হবে জানিনা। যাইহোক আমি এইগুলির ব্যাখ্যা দিতে চাই না, এইগুলি হচ্ছে বাস্তব ঘটনা। এখন সেই কারণে এর জন্য যে টাকা প্রয়োজন সেটা অ্যালটমেন্ট করা দরকার। সেইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে বলা দরকার।

[4-50 – 5-00 P.M.]

আমি যখন এলাম তখন মানসবাবুর বক্তৃতা একটু শুনলাম, তাঁর বক্তৃতা শুনে আমি যেটা বুঝলাম মানসবাবু কি মনে করেন লক্ষ্মণ শেঠ যদি ইউনিয়ন না করেন তাহলে কি কেন্দ্রীয় সরকার হলদিয়া রিফাইনারীর এক্সপ্যানসন করবেন? তাহলে মানসবাবু দিল্লিতে গিয়ে সেই খবর নিয়ে এসে বলুন যে লক্ষ্মণ শেঠের জন্য ওটা হচ্ছে না, উনি না থাকলে এক্সপ্যানসন করবেন তাহলে দেশের স্বার্থ মেনে নিয়ে আমার মনে হয় লক্ষ্মণ শেঠ তাতে আপত্তি করবেন না। কিন্তু মুশকিল হচ্ছে ওদের ওয়ার্কাররা যদি না চায় তাহলে কি করা যাবে। ম্যানেজমেন্টে খুব গোলমাল হচ্ছে বলে মনে হয় না। আমার যতদূর জানা আছে হলদিয়া রিফাইনারী সম্বন্ধে কোনও সিরিয়াস ডিসপিউটস আমাদের কাছে আসেনি, নাই। সেটার প্রমাণ হচ্ছে আজকে পাবলিক সেক্টারে অনেক জায়গায় প্রোডাকশন হচ্ছে না, কেন হচ্ছে, কিন্তু হলদিয়া রিফাইনারীতে রেকর্ড প্রোডাকশন হচ্ছে প্রোডাকশন এখানে বাড়ছে। মানস বাবু সেকথা বললেন না। ওখানে শ্রমিকদের দিকটাও দেখতে হয়। এত পরিশ্রম করছে একটা আশা নিয়ে, সেই আশা কেন্দ্রীয় সরকারের পূরণ করা উচিত। সমগ্র পূর্ব ভারতের স্বার্থে যাতে হলদিয়া রিফাইনারী শুকিয়ে না যায়, এটার এক্সপ্যানসন যাতে হয় তারজন্য টাকার প্রয়োজন আছে। আর অযথা কাল বিলম্ব না করে সেই টাকা কেন্দ্রীয় সরকারের অ্যালটমেন্ট করা দরকার। যত দেরি হবে তত খরচ বাড়বে, তারপর বলবেন এটা করা সম্ভব নয়। আমি আশা করব এই যে প্রস্তাব লক্ষ্মণ বাবু এনেছেন ঐকান্তিকভাবে এই প্রস্তাবকে সকলে মিলে গ্রহণ করবেন, এইটুকু বলে আমি আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় মানসবাবু বললেন যে এই প্রস্তাবে তাঁদের স্বাক্ষর করা কেন হল না, করলে ভাল হত, তাড়াহুড়া করে দিয়েছে, হয়ত যোগাযোগ করতে পারেনি, কিন্তু স্বাক্ষর করালেই যে ওঁরা আমাদের পক্ষে হবেন, আমাদের রাজ্যের পক্ষে দাঁড়াবেন এটার গ্যারান্টি নেই। আমি স্মরণ করিয়ে দিতে চাই ১৯৮৭ সালে এই বিধানসভায় হলদিয়া সার কারখানার পুনর্গঠনের জন্য আমরা একটা প্রস্তাব দিয়েছিলাম, সেই প্রস্তাবে মানস বাবু, সুব্রতবাবু সই করেছিলেন, সেটা গৃহীত হয়েছিল। সর্বদলীয় প্রতিনিধি কেন্দ্রীয় সার মন্ত্রীর সঙ্গে ১৯৮৮ সালের ১২ই এপ্রিল সাক্ষাৎও করেছিলেন। দুঃখের কথা ওঁরা কেউ যাননি। এত দায়িত্বজ্ঞানহীন নেতাদের নিয়ে এই রাজ্যের উন্নয়ন করা

যায় না। কংগ্রেস ক্ষমতা হারিয়ে উন্মাদ হয়ে গেছে, পাগলের প্রলাপ বকছে। ওদের ট্রেড ইউনিয়ন আই এন টিউ সি'র জায়গায় এখন ট্রেড ইউনিয়ন সিটুর নেতৃত্বে পরিচালিত হয়, সেখানে ওদের জায়গা নেই। সেখানে কংগ্রেসের দুর্নীতির জন্য ওদের তাড়িয়ে দিয়েছে, আমাদের কিছু করার নেই। হলদিয়া তৈল শোধনাগারে গোটা পূর্বাঞ্চলের পেট্রোল, ডিজেল, কেরোসিন, বিমানের তেল, রান্নার গ্যাস তৈরি হয়। ওঁরা বললেন সিটুর নেতৃত্বে অশান্তির ফলে এই হলদিয়া রিফাইনারীর এক্সপ্যানসন হচ্ছে না। ওঁরা স্ববিরোধী কথা বললেন। হলদিয়া রিফাইনারীর যা উৎপাদন ক্ষমতা তার চেয়ে ১১০/১২ ভাগ উৎপাদন বাড়ানো হয়েছে। যদি শ্রমিকদের সহযোগিতা না থাকত, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার না থাকত তাহলে এটা সম্ভব হত না। সব সময় মালিকের দালালি করলে শ্রমিকদের অবদানের কথা স্বীকার করা যায় না। শ্রমিকদের অবদান না থাকলে সঠিকভাবে কোনও শিল্প চলতে পারে না। সেজন্য কেন্দ্রীয় সরকারের পরামর্শ অনুযায়ী ১৯৭৮ সালে ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন, হলদিয়া রিফাইনারী একটা কর্পোরেট বডি, তারা কেন্দ্রীয় সরকারের কাছে সম্প্রসারণের জন্য প্রস্তাব দেন। তারপর ৫/৬ বার সংযোজন করে মডিফিকেশন করে হলদিয়া পেট্রো-কেমিক্যালের বেলায় যে খেলা খেলছেন এই হলদিয়া রিফাইনারীর বেলায়ও সেই খেলা খেলছেন। তারপর হাইড্রো ক্র্যাকার টেকনোলজির ভিত্তিতে তাঁরা প্রোজেক্ট প্রোফাইল তৈরি করে জমা দেন। এটা অনুমোদন করা হবে বলা হয়।

১৯৮২ সালে IOC ঠিক এইভাবে Hydro cracker technology-র ভিত্তিতে পেশ করেছিলেন এবং আনুমানিক খরচ ৬০০ কোটি টাকা। আজ পর্যন্ত তার অনুমোদন দেওয়া হয়নি। আজকে এই খরচ ১ হাজার কোটিতে দাঁড়িয়েছে, এটির যদি অনুমোদন দেওয়া হত তাহলে এর উৎপাদন ক্ষমতা 6.6 million ton হতে পারত। মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন Haldia শোধনাগারের সম্প্রসারণের জন্য। কেন্দ্রীয় মন্ত্রী এক চিঠিতে বলেছেন হলদিয়ার সম্প্রসারণের জন্য একটা কমিটি করতে চাই। কিন্তু কারগিরি এবং আর্থিক সাহায্য যা চাওয়া হয়েছে সেক্ষেত্রে বলা হয়েছে পূর্বাঞ্চলের জন্য আরও শোধনাগার দরকার—শুধু হলদিয়া শোধনাগারের কথা বিবেচনা করা হচ্ছে না। আমাদের দেশে অপরিশোধিত তেলের অভাব ১৭০০ টন। এই অভাব মেটাতে গেলে বিদেশ থেকে তেল আনতে হবে। আজকে ভারতের তেল শোধানাগারকে নির্ভর করতে হচ্ছে বিদেশের তেলের উপর। আমাদের যদি তেল শোধনাগার করতে হয় তাহলে সেটা করতে হবে সমুদ্র উপকূলে। হলদিয়ায় জাহাজের সুযোগ সুবিধা আছে কাজেই এখানের তেল শোধনাগার হতে পারে হলদিয়ায় তেল শোধনাগার হলে ১ লক্ষ লোকের কাজ হবে। হলদিয়ায় সার কারখানা হলে ৪/৫ হাজার লোকের কাজের ব্যবস্থা হবে, নানাদিক থেকে হলদিয়ার পেট্রোকেমিক্যাল, হলদিয়ার সার কারখানা এবং হলদিয়া বন্দর সম্প্রসারণের প্রয়োজন। এগুলি হলে প্রায় ১ লক্ষ লোকের কর্মসংস্থান হবে এবং হলদিয়া একটা শিল্প নগরীতে পরিণত হবে। বন্দর ভিত্তিক এই হলদিয়া ভারতবর্ষে গুরুত্বপূর্ণ শিল্প স্থান হিসেবে বিবেচিত হবে এবং এটা পৃথিবীতে স্বীকৃতি পাবে, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অবহেলা, বঞ্চনা স্বাধীনতার পর থেকেই আমরা লক্ষ্য করছি। কেন্দ্রীয় সরকার হলদিয়াকে শুকিয়ে মারার চেষ্টা করছে। হলদিয়াকে মারা মানে পশ্চিমবাংলার অর্থনৈতিক বনিয়াদ শেষ করে দেওয়া। এখানকার শিল্পের উপর আরও বহু শিল্প নির্ভর করছে। Jute Batching oil, Aviation oil, farnace oil, fuel oil, transformer oil এই হলদিয়া

শোধনাগার থেকে তৈরি হয় এবং এটা পূর্বাঞ্চলের অর্থনৈতিক বনিয়াদ। দুঃখের বিষয় আমাদের এইসব দাবি কংগ্রেস কখনও সমর্থন করেনা। কংগ্রেস যেন মনে রাখে পশ্চিমবাংলার মানুষ কোনওদিন তাদের ক্ষমতায় ফিরিয়ে আনবেনা। বক্রেশ্বর আমাদের মর্যাদার প্রশ্ন, কলকাতা বন্দর, হলদিয়া তেল শোধনাগার আমাদের মর্যাদার প্রশ্ন। কাজেই পশ্চিমবাংলার মানুষ আমাদের প্রস্তাব সমর্থন করবে। এইকথা বলে আমি বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-10 P.M.]

The motion of Shri Lakshman Chandra Seth that এই সভা লক্ষ্য করছে যে—

(১) কেন্দ্রীয় সরকারের কারিগরি ও অর্থনৈতিক সমীক্ষা অনুযায়ী অষ্টম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে পূর্বাঞ্চলে আরও তৈল শোধনাগার স্থাপনের প্রয়োজন হবে; এবং

(২) ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন হলদিয়া তৈল শোধনাগারের বর্তমান উৎপাদন ক্ষমতা ২৫ লক্ষ টন থেকে ৬০ লক্ষ টনে সম্প্রসারিত করার প্রস্তাব ১৯৮৩ সালে কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছে;

এই সভা মনে করে যে, হলদিয়ায় তৈল শোধনাগার সম্প্রসারণের প্রয়োজনীয় পরিকাঠামোর অভাব নেই এবং এই শোধনাগার সম্প্রসারিত হলে বহু সংখ্যক বেকারের কর্মসংস্থান হবে ও পূর্বাঞ্চলের আরও অর্থনৈতিক বিকাশ ঘটবে;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে, অবিলম্বে হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণের প্রস্তাব অনুমোদন করা হোক;

এই সভা সেই সঙ্গে আরও প্রস্তাব করছে যে, সমগ্র বিষয়টি গুরুত্ব সহকারে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে তুলে ধরার জন্য এই বিধানসভার একটি সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে পাঠানো হোক, was then put and agreed to.

## Presentation of Report

## Fortieth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I present the 40th report of the B. A. Committee as follows :

| | | |
|---|---|---|
| Friday, 12-5-89 | (i) Demand No. 32<br>(ii) Demand No. 33<br>(iii) Demand No. 34 | Health and Family Welfare Deptt.—3 hours. |
| | (iv) Demand No. 40 | Refugee, Relief and Rehabilition Deptt.—1 hour. |
| Monday, 15-5-89 | (i) Demand No. 30<br>(ii) Demand No. 45 | Education Deptt.—4 hours. |

| Date | No. | Demand | Department |
|---|---|---|---|
| Tuesday, 16-5-89 | (i) | Demand No. 4 | Judicial Deptt.—1 hour. |
| | (ii) | Demand No. 8 | |
| | (iii) | Demand No. 10 | Excise Deptt.—1 hour. |
| | (iv) | Demand No. 27 | Home (Civil Defence) Deptt.—1 hour. |
| | (v) | Demand No. 48 | Forest Deptt.—1 hour. |
| | (vi) | Demand No. 52 | |
| | (vii) | Demand No. 65 | Development and Planning (Development) Deptt. —1 hour. |
| | (viii) | Demand No. 1 | Home (Parliamentary Affairs) Deptt. |
| | (ix) | Demand No. 3 | Home (Constitution and Elections) Deptt. |
| | (x) | Demand No. 5 | |
| | (xi) | Demand No. 6 | Finance (Taxation) Deptt. |
| | (xii) | Demand No. 9 | |
| | (xiii) | Demand No. 11 | |
| | (xiv) | Demand No. 13 | |
| | (xv) | Demand No. 14 | Finance (Audit) Deptt. |
| | (xvi) | Demand No. 16 | Finance (Budget) Deptt. |
| | (xvii) | Demand No. 20 | Finance (Audit) Deptt. |
| | (xviii) | Demand No. 28 | Finance (Audit) Deptt. |
| | (xix) | Demand No. 29 | Finance (Taxation) Deptt. |
| | (xx) | Demand No. 46 | |
| | (xxi) | Demand No. 64 | Development and Planning (Development) Deptt. |
| | (xxii) | Demand No. 72 | |
| | (xxiii) | Demand No. 83 | |
| | (xxiv) | Demand No. 85 | Development and Planning Deptt. |
| | (xxv) | Demand No. 99 | Finance (Budget) Deptt. —1 hour. |

There will be no question for Oral Answer and Mention Case on the 16th May, 1989, and as has been announced earlier, on 11th May, Panchayat Department will be discussed.

Now I request the Parliamentary affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 40th Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## Motion under Rule—185

**Shri Surya Chakrabarti :** Sir I beg to move that—

এই সভা লক্ষ্য করছে যে, রাজ্য সরকার ইতিমধ্যেই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা ও সেখানে বিভিন্ন আধুনিক বিষয়ের পঠন-পাঠনের জন্য বহু টাকা ব্যয় করেছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, ভবতোষ দত্ত কমিটি এই বিশ্ববিদ্যালয়কে অর্থপ্রদান করার সুপারিশ করলেও নির্বাচিত কোর্ট বাতিল করে মনোনীত কোর্ট গঠনের কেন্দ্রীয় সরকার প্রদত্ত শর্ত রাজ্য সরকার খারিজ করায় ইউ. জি. সি. এই বিশ্ববিদ্যালয়ে কোনও অর্থ প্রদান করেনি;

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে ইউ. জি. সি-র এই অগণতান্ত্রিক শর্ত প্রত্যাহারের ও বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে অর্থবরাদ্দের অনুরোধ জনাচ্ছে।

**Mr. Speaker :** These are two amendments on this motion. Both the amendments are in order. Now I request Dr. Bhunia to move his amendments.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that

1. In para 2, line 2, for the words beginning with "করলেও নির্বাচিত কোর্ট "and ending with "অর্থ প্রদান করেনি; "the word "করেছে;" be substituted.

2. In the last para; for the words "কেন্দ্রীয় সরকারকে ইউ. জি. সি-র এই অগণতান্ত্রিক শর্ত প্রত্যাহারেরও" the words "কেন্দ্রীয় সরকার ও ইউ. জি. সি-র কাছে" be substituted.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সূর্য চক্রবর্তী মহাশয় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে যে প্রস্তাব এনেছেন তার সার্বিক দিক

বিবেচনা করলে দেখা যাবে যে সত্যিকারের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের শিক্ষক এবং কয়েক হাজার ছাত্রছাত্রী এবং অভিভাবক ও মেদিনীপুর এবং পাশের দুটি জেলার বর্তমানে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। সেই দিক মূল্যায়ন করে আমি আমার বক্তব্য রাখার চেষ্টা করছি। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় পশ্চিমবাংলার একটা ঐতিহ্যপূর্ণ বিশ্ববিদ্যালয়। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের নাম এর সঙ্গে জড়িত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যাঁর নামে এই বিশ্ববিদ্যালয় নামাঙ্কিত তাঁর নাম করে এই বিশ্ববিদ্যালয়ের চত্বরে, চক্রান্ত শুরু হয়েছে। বিরাট একটা খণ্ডযুদ্ধ চলছে রাজ্য সরকারের সঙ্গে UGC-র এবং University কর্তৃপক্ষের সঙ্গে UGC-র। কখনও কখনও আবার কেন্দ্রীয় সরকারকেও টেনে আনা হচ্ছে লড়াইয়ের ময়দানে। Communist Party-র নেতৃবৃন্দ ঘোষণা করেছে আগামী ১২ই মে থেকে দিল্লির একটা জায়গায় অবস্থা ধর্মঘটের মাধ্যমে গণ আন্দোলন শুরু হবে, তারা লড়াই করবে। সকলেই মনে করে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের উন্নয়ন করতে হবে, এখানে স্নাতকোত্তর পর্যায়ে পড়াশুনার ব্যবস্থা হবে, বৈজ্ঞানিক ভিত্তিতে। সঠিকভাবে এই বিশ্ববিদ্যালয় গড়ে উঠবে। তাহলে এতদিন ধরে UGC-র মডেল সামনে রেখে রাজনৈতিক বিতর্কে ছাত্রছাত্রীদের কেনা হচ্ছে কেন? কেন তাদের জীবন, ভবিষ্যৎ অন্ধকারে নিমজ্জিত করা হল? মেদিনীপুর জেলায় বিধানসভার সদস্যরা বার বার বলছেন মেদিনীপুরের ছাত্রছাত্রীদের পড়াশুনা বিঘ্নিত হচ্ছে। নুতন concept-এর উপর ভিত্তি করে non-traditional subject পড়াশুনা করাবার ব্যবস্থা হচ্ছে না কেন? ১৯৮৫ সালে একটা দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ শুরু হয়েছিল যে, non-conventional, non-traditional subject নিয়ে এই বিশ্ববিদ্যালয় গড়ে তোলা হবে। Residential University হল, officiated University হল। infrastructure অনুযায়ী নূতন নূতন বিভাগের নাম ঘোষণা করা হল—কিন্তু অধ্যাপক নেই, ছেলেদের জন্য class room নেই। এদিকে ভর্তির জন্য ছেলেমেয়েরা ভীড় করতে শুরু করল কারণ ফতোয়া জারি করা হয়েছে মেদিনীপুর জেলার ছেলেমেয়েদের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে পড়াশুনা করতে হবে। তবে এটাও বলেছে এখানে সুযোগ না পেলে কলকাতা, বর্ধমান, উঃবঙ্গ এবং যাদবপুর বিশ্ববিদ্যালয়ে গিয়ে পড়াশুনা করতে পারবে। বহু আবেদন নিবেদন করে মাত্র 5% seat-এর ব্যবস্থা হল। আমরা জানি মেদিনীপুর জেলা থেকে প্রতি বছর ভাল result করেছে কলকাতা বিশ্ববিদ্যালয়ে। প্রতিটি Block-এ একটা করে College প্রতিষ্ঠিত হয়েছে এবং গ্রামের ছেলেমেয়েরা অধিকাংশ ক্ষেত্রে স্নাতকোত্তর পর্যায়ে ভাল result করছে। কিন্তু আজকে infrastructure তৈরি না করে সেই সমস্ত ছেলেমেয়েদের জীবন নিঃস্ব করে তাদের একটা গহ্বরে ফেলে দেওয়া হল। আমি মুখ্যমন্ত্রীকে বলেছি এর একটা বিহিত করুন। Infrastructure Complete হয়েছে এটা প্রচার করার ফলে ছাত্ররা আর অন্য বিশ্ববিদ্যালয়ে যেতে পারবেনা। অর্থাৎ তারা দ্বিতীয় শ্রেণীর নাগরিক হবে। এটা কেন হবে? ১৯৮৫ সাল থেকে এই ৪/৫ বছর ধরে ছেলেমেয়েদের জীবন নষ্ট হচ্ছে। ৬টি subject নিয়ে নূতন concept-এ শুরু করা হয়েছে। যেমন, political science with rural administration, Anthropology with tribal studies, commerce with Business Management, Applied Mathematics with conputer science, ocean-ography, Library science. তাহলে এটা কি special University category-র মধ্যে পড়েছে? এখানে কি সব Special subject পড়ানো হবে? তাহলে কেন একে recognised

*University করা হলনা? Affiliated University পরে ৪ বছর ধরে কলেজগুলিকে পঙ্গু অবস্থায় কেন নিমজ্জিত করা হল? এই সব কথার উত্তর এই সরকার দিতে পারবেন কি? আজকে মেদিনীপুর জেলাকে শিক্ষাক্ষেত্রে ২০ হাজার মাইল পেছনে ফেলে দেবার জন্য চক্রান্ত করা হচ্ছে।*

[5-10 – 5-20 P.M.]

আজকে তার ফল ভুগতে হচ্ছে, ভিক্ষা পাত্র নিয়ে দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাব কলকাতা বিশ্ববিদ্যালয়ের লনে, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের লনে কিংবা যাদবপুর বিশ্ববিদ্যালয়ের লনে, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের লনে তাদের দাঁড়াতে হচ্ছে তাদের অনাগত ভবিষ্যতের এক অদ্ভুত প্রতিক্ষা নিয়ে। আজকে এই জায়গায় আমাদের পৌঁছতে হবে। আজকে সূর্য বাবু তাঁর বক্তব্যে একবারের জন্যও বললেন না, পর্যালোচনা করলেন না। এই জন্য বলছি রাজনীতি আছে। রাজনীতিটাকে ওরা বড় করে দেখেন। যে দলের কাছে, যে শাসক গোষ্ঠীর কাছে, দল বড়, যে শাসক গোষ্ঠীর কাছে, যে দলের কাছে রাজনৈতিক তত্ত্ব বড়, সেই শাসক গোষ্ঠী, সেই দল সামগ্রিক ভাবে উন্নয়ন সম্পর্কে আগামীদিনের স্বপ্ন দেখার কথা বলতে পারে না। তারা শুধু বলবে, তাদের দলের স্বপ্নের কথা। তার রাজনৈতিক তত্ত্বের স্বপ্নের কথা, আগামী দিনের সেই কচি কাঁচা ছাত্র ছাত্রীদের মধ্যে এক অদ্ভুত ধরনের রাজনীতিকে প্রবেশ করিয়ে দিয়ে কেন্দ্র বিরোধী একটা শ্লোগান, ১২ই মে থেকে একটা অদ্ভুত চক্রান্ত করা হয়েছে, এই পবিত্র বিধানসভা থেকে প্রস্তাব আকারে, সূর্যবাবুর কলমের মধ্যে দিয়ে। এটাই হচ্ছে দুঃখের বিষয়। এটা আমাদের বেদনার বিষয়, এর বিরুদ্ধে প্রতিবাদ করি। প্রতিবাদ করে বলি, ইউ. জি. সি.কে বলা উচিত, বলতে হবে, সেটা রেখেছি, রেখে আমি অ্যামেণ্ডমেন্ট করেছি, কারণ প্যাঁচ করে রাজনীতির কথা বলেছেন, প্যাঁচ করে রাজনীতির যে আঁকাবাঁকা কথা বলতে চেয়েছেন, তার বিরুদ্ধে আমি অ্যামেণ্ডমেন্ট এনেছি। যদি মনে করেন সামগ্রিক ভাবে বিদ্যাসাগর নামাঙ্কিত এই বিশ্ববিদ্যালয়কে এগিয়ে নিয়ে যেতে হবে, এবং এই বছর থেকে আমরা জানতে পেরেছি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ইংরাজি, বাংলা, ফিজিক্স, কেমিস্ট্রি, ফিলজফি, হিস্ট্রি, ইনট্রোডিউস করা হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত টোটাল স্ট্রাকচার অব প্যাটার্ন ইনট্রোডিউস করা হয়নি। দুর্নীতি স্বজন পোষণ এর আখড়া হয়েছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়। বিদ্যাসাগরের নামকে ওরা কলঙ্কিত করছে। বেলা চারটের পর সেখানে রাজনৈতিক ক্লাশ হচ্ছে, জোর করে ধরে নিয়ে গিয়ে। আপনি জানেন মেদিনীপুরের ৩৩টি কলেজের মধ্যে আমরা এখনও পর্যন্ত ২৬টি কলেজে ইউনিয়ন দখল করে আছি। ঐ কলেজগুলো থেকে যে সব ছাত্রছাত্রী পড়াশুনা করতে যাচ্ছে, তাদের বলা হচ্ছে, কী করা হয়? সে চুপ করে আছে। এস. এফ. আই. করা হয় কী, এস. এফ. আই. যদি কর সব পাবে। এই হচ্ছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়, এই জায়গায় দাঁড়িয়েছে বিদ্যাসাগর এর নামাঙ্কিত পবিত্র বিশ্ববিদ্যালয়। সেখানে নিয়োগ নিয়ে চরম দুর্নীতি করা হচ্ছে, তাদের বেসিক যে সমস্ত অ্যাডভার্টাইজমেন্ট করা হয়েছে যে এই এই কোয়ালিফিকেশন, এই ধরনের জিনিস থাকলে, এই এই পদে নিয়োগ করা হবে, তাদের সেই সমস্ত জিনিসগুলোকে আজকে তোয়াক্কা না করে, শুধু সংখ্যাধিক্যের জোরে সেখানে নিম্ন মানের লোককে নিয়োগ করা হচ্ছে। আজকে আপনি শুনলে অবাক হয়ে যাবেন সায়েন্সস্ট্রিম, বায়লজি সায়েন্সের ক্ষেত্রে মেদিনীপুর কলেজের নাম, ফিজিক্স, কেমিস্ট্রি, ফিজিয়লজি'র ক্ষেত্রে মেদিনীপুর কলেজের নাম

খুব উঁচু জায়গায় রয়েছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন যখন ছিল। মেদিনীপুর জেলার ছেলেরা এম. এ; এম. এস-সি পড়বে, কিন্তু কোথায় পড়বে? বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় বলছে যে, তাঁরা কেন জুলজি বোটানির স্ট্রাকচার করতে পারেন নি। মেদিনীপুর জেলার ছেলেরা মেদিনীপুর কলেজে পড়তে চেয়েছিল। তারা বলেছিল—মেদিনীপুর কলেজে যে স্ট্রাকচারাল প্যাটার্ণ রয়েছে, যে লেবরেটরি রয়েছে, যে সমস্ত অধ্যাপক রয়েছেন, পঠন-পাঠনের যে ব্যবস্থা রয়েছে তাতে খুব সহজেই মেদিনীপুর কলেজে বায়ো-সায়েন্স, জুলজি, বোটানির কোর্স পড়ানো যেতে পারে। কিন্তু বিশ্ববিদ্যালয় বলছেন, 'তা আমরা করতে পারব না, টার্মস অ্যাণ্ড কণ্ডিশন্স যা আছে তাতে তা করা যাবে না।' এই যদি অবস্থা হয়, তাহলে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে অ্যাফিলেটেড ইউনিভার্সিটি করা হল কেন? যতক্ষণ না ইনফ্রাস্ট্রাকচার পুরোপুরি করা হচ্ছে ততক্ষণ তা করা হল কেন? মেদিনীপুরের ছেলে-মেয়েদের এই চরম অবস্থার মধ্যে ফেলে দেওয়া হল কেন? আজকে সমস্ত মেদিনীপুর জেলার ছাত্র-ছাত্রীরা একটা অসহায় অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে। অথচ সূর্যবাবুর প্রস্তাবের মধ্যে তার কোনও উল্লেখ নেই। উনি যদি সে কথা উল্লেখ করতেন তাহলে বুঝতাম শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্য নিয়েই তিনি এই প্রস্তাব এখানে উত্থাপন করেন নি। তাহলে বুঝতাম তিনি মৌলিক সমস্যার সমাধানের উদ্দেশ্য নিয়ে সামগ্রিক চিন্তা ভাবনার মুক্ত মানসিকতা নিয়েই রাজনীতির উর্দ্ধে বিষয়টিকে তুলে ধরছেন। তা যদি হত তাহলে আমার অ্যামেণ্ডমেন্ট দেবার কোনও প্রয়োজন হত না। সে ক্ষেত্রে নিশ্চয়ই ইউ. জি. সি'র সঙ্গে কথা বলার দরকার আছে। ইউ. জি. সি কতগুলো টার্মস অ্যাণ্ড কণ্ডিশন্স ঠিক করে দিয়েছে। বিশ্ববিদ্যালয় কোর্ট থেকে যেভাবে উপাচার্য নিয়োগ করা হয়েছে, ইউ. জি. সি তার পরিবর্তন ঘটাতে বলছে। এ ক্ষেত্রে ইউ জি. সি কি বলছে? তারা বলছে, চ্যানসেলরের দু'জন প্রতিনিধি, স্টেট গভর্নমেন্টের একজন প্রতিনিধি, বিশ্ববিদ্যালয় কোর্টের একজন প্রতিনিধি এবং ইউ. জি. সি'র একজন প্রতিনিধি, এই পাঁচ জনকে নিয়ে একটা কমিটি গঠন করে সেই কমিটির মাধ্যমে উপাচার্য নিয়োগ করা হোক। অর্থাৎ সেই কমিটি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে নিযুক্ত করবেন। তাঁরা আর একটা কণ্ডিশন যা দিয়েছেন, তাতে কি বলছেন? তাঁরা বলছেন,—

'There may be no representation from the affiliated colleges in the executive Council and the Undergraduate Council. Instead of being composed of elected members, as it is now, there should be constituted by nominated members comprising mainly academicians, the U.G.C. indicated.'

এই জায়গায় বিতর্ক আছে। আমি বলব নিশ্চয়ই এই পয়েন্টে ইউ. জি. সি'র সঙ্গে কথা বলা দরকার। কিন্তু উপাচার্য নিয়োগের ক্ষেত্রে ইউ. জি. সি যা বলেছে, চ্যানসেলরের দু'জন প্রতিনিধি, স্টেট গভর্নমেন্টের একজন প্রতিনিধি, ইউনিভার্সিটি কোর্টের একজন প্রতিনিধি এবং ইউ. জি. সি'র একজন প্রতিনিধি নিয়ে পাঁচ জনের কমিটি করে তার দ্বারা উপাচার্য নিয়োগ করা হোক। এই পয়েন্টে কোনও রাজনৈতিক বিতর্ক থাকাটা উচিত নয় বলেই আমি মনে করি। অথচ আপনারা এ ক্ষেত্রেও রাজনৈতিক বিতর্ককেই বড় করে দেখছেন এবং সামগ্রিকভাবে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে রাজনৈতিক বিতর্ক সৃষ্টি করছেন। শুধুমাত্র নিজেদের

জেদকে প্রতিষ্ঠিত করছেন এবং তার ফল ছাত্র-ছাত্রীদের ভোগ করতে হচ্ছে। অথচ শিক্ষামন্ত্রীর ছেলেকে বা সূর্যবাবুর ছেলেকে এর ফল ভোগ করতে হচ্ছে না। সূর্যবাবুর ছেলে শাসক দলের সাহায্যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে বা যাদবপুর বিশ্ববিদ্যালয়ে পড়বার সুযোগ পাবে। আর মেদিনীপুর জেলার হাজার হাজার ছাত্র-ছাত্রী—মেদিনীপুর জেলার গ্রাম গ্রামান্তর থেকে গিয়ে—কলকাতা বিশ্ববিদ্যালয়ের, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের, উত্তর-বঙ্গ বিশ্ববিদ্যালয়ের দরজায় দাঁড়িয়ে থাকবে। তারা জানেনা তাদের ভবিষ্যৎ কোন অন্ধকারে পতিত হবে। তারা আজকে দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ভর্তি হবার সুযোগ পাবে না। বর্ধমান বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে পারবে না। উত্তর-বঙ্গ বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে পারবে না। যাদবপুর বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে পারবে না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রস্তাব উত্থাপক মাননীয় সদস্য সূর্যবাবুকে অনুরোধ করব দ্বন্দ্বমূলক বস্তুবাদের রাজনৈতিক মতবাদ নিয়ে আপনারা বেঁচে থাকুন। কিন্তু দ্বন্দ্বমূলক বস্তুবাদ বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ঢুকিয়ে দিয়ে মেদিনীপুর জেলার হাজার হাজার ছাত্র-ছাত্রীর ভবিষ্যৎকে অন্ধকারে ঠেলে দেওয়ার চক্রান্ত থেকে সরে আসুন। মেদিনীপুর জেলার ছেলে হিসাবে সামগ্রিক ভাবে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে রাজনীতি মুক্ত রেখে গড়ে তুলুন এবং সেই উদ্দেশ্যে আমার অ্যামেণ্ডমেন্টটি গ্রহণ করে, অ্যামেণ্ডমেন্ট সহ প্রস্তাবটি ইউ. জি. সি'র কাছে পাঠাবার ব্যবস্থা করুন। আসুন আমরা সবাই মিলে কেন্দ্রীয় সরকারকে এবং ইউ. জি. সি'কে বলি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে তাঁরা সাহায্য করুন। এটাকে নন-ট্রাডিশনাল, নন-কনভেনশনার বিশ্ববিদ্যালয় হিসাবে—পরবর্তীকালে নতুন দৃষ্টিভঙ্গিতে যে সাবজেক্টগুলি ইনট্রোডিউস করা হয়েছে, যেগুলি সহ—গড়ে তোলা হোক।

[5-20 – 5-30 P.M.]

এই ইউনিভার্সিটিটাকে স্পেশ্যালাইসড রেসিডেনশিয়াল ইউনিভার্সিটি যেন করা হয় যাদবপুরের মতন। এই দাবি ইউ. জি. সির কাছে করতে হবে এবং কেন্দ্রীয় সরকারের কাছে এ ব্যাপারে দাবি জানাতে হবে। আমি আবেদন করছি আমার অ্যামেণ্ডমেন্টটা যেন গ্রহণ করা হয় এবং বাকি যে প্রস্তাবটি থাকছে আমরা সবাই মিলে সমর্থন করে কেন্দ্রকে বলি টাকা দাও, ইউ. জি. সিকে বলি টাকা দাও। এই কথা বলে এই প্রস্তাবটিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী সূর্য চক্রবর্তী মহাশয় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করি এবং ইউ. জি. সির বৈষম্যমূলক নীতির বিরুদ্ধে যে প্রতিবাদ এখানে সোচ্চারিত হয়েছে আমরা সকলে মিলে ইউ. জি. সির এই বৈষম্যমূলক নীতির বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাই। মাননীয় বিরোধী পক্ষের সদস্য ডাঃ মানস ভুঁইয়া তাঁর বক্তৃতার সময়ে বললেন এ ব্যাপারে তিনি কিছুটা রাজনীতির গন্ধ পেয়েছেন এবং সবশেষে তিনি দ্বন্দ্বমূলক বস্তুবাদের কথা বললেন। আমি জানি না, তিনি দ্বন্দ্বমূলক বস্তুবাদের কতকগুলি অধ্যায় শেষ করেছেন। তিনি অনেক সময় মেদিনীপুর সম্পর্কে অনেক কথা বলেন এবং অনেক সময় মেদিনীপুরের জন্য লড়াই করার কথা সোচ্চার হয়ে বলেন।

আজকে তাঁর বক্তৃতা শুনে আমার মনে হয়েছে মেদিনীপুর বনাম দিল্লির দ্বন্দ্বে দিল্লি জয়ী হয়েছে আর তিনি পরাজিত হয়েছেন। সুতরাং দিল্লির কথা তিনি না বললেই পারতেন, যেসব সিদ্ধান্ত দিল্লি থেকে শিক্ষার উপর চাপিয়ে দেওয়া হয়েছে সে ব্যাপারে তিনি যেন আর ওকালতি না করেন। তবে কংগ্রেস দলে তার চাকরির ভবিষ্যৎ কতটা নিশ্চিত থাকবে সেই বিষয়ে তিনি কয়েকটি কথা উত্থাপন করেছেন। আজকে মাননীয় সদস্য মানসবাবু রাজনীতির কথা বললেন, আমি প্রথমেই দেখব কেন্দ্রীয় সরকার কি সুকৌশলে এই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে রাজনীতি করলেন। ১৯৭৬ সালে কেন্দ্রীয় সরকারের গনি কমিটি শিক্ষা সংক্রান্ত বিষয়ে যে রিপোর্ট দিলেন তাতে নন-ট্রাডিশনাল কোর্সের কথা বলা হয়েছে। তার পরবর্তীকালে ১৯৭৮ সালে ভবতোষ দত্ত কমিটি ঘোষিত হল। ভবতোষ দত্ত কমিটির রেকমেনডেশনের মধ্যে মেজর রেকমেনডেশনে এই কথাগুলি ছিল যে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে অ্যানথ্রোপলজি, মেরিন-বায়োলজি ও ওসেনোগ্রাফি এই কোর্সগুলির জন্য টাকা দেওয়া হোক এবং সেই টাকা বরাদ্দ করা প্রয়োজন আছে এই কথা ভবতোষ দত্ত কমিটির রিপোর্টে বলা হল। পরবর্তীকালে ১৯৮১ সালে এই বিধানসভায় বিদ্যাসাগর ইউনিভার্সিটি অ্যাক্ট পাস করা হল এবং তা রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হল। পরবর্তীকালে ভবতোষ দত্ত কমিটি বললেন ১০ কোটি টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারকে ৮ কোটি টাকা দিতে হবে আর রাজ্য সরকারকে ২ কোটি টাকা দেবে। আমি জানি না মানসবাবু কোনও তথ্যের ভিত্তিতে এই কথা বললেন যে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে না? আমি মানসবাবুর কাছে বিনয়ের সাথে কয়েকটি প্রশ্ন রাখতে চাই, কয়েকদিন আগে লোকসভার পিটিশন কমিটি ইউ. জি. সিকে ভর্ৎসনা করলেন কি কারণে? কারণটা এই ছিল, ইউ. জি. সি জানে না, সারা ভারতবর্ষে কতগুলি বিশ্ববিদ্যালয় মিথ্যা এবং ভুয়ো ডিগ্রি প্রদান করেছিল। এইরকম কতগুলি বিশ্ববিদ্যালয় আছে তা বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন জানে না। সেইজন্য আমি বলছি, এই ধরনের অপদার্থ বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে ভবতোষ দত্ত কমিটির যে সুপারিশ সেই সুপারিশ তারা কার্যকর করলেন না। ইতিমধ্যে রাজ্য সরকার ১৪৪ একর জমি বিনামূল্যে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে দিয়ে দিয়েছেন এবং তার পরেও ৭.৫ কোটি টাকা দিয়েছেন। এর পরেও ইনফ্রাস্ট্রাকচারের কথা আসে কোথা থেকে? যেখানে গোটা ভারতবর্ষ জুড়ে বিশ্ববিদ্যালয়গুলিকে কনট্রোল করতে পারে না বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন, যেখানে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে ভুয়ো ডিগ্রি তৈরি হয় সেখানে এইসব কথা আসে কোথা থেকে? আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যেন লোকসভার পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টটা দেখেন। কেন্দ্রীয় সরকার সরাসরি যেসব বিশ্ববিদ্যালয়গুলিকে পরিচালনা করেন, সেইসব বিশ্ববিদ্যালয় থেকে কেন্দ্রের প্রাপ্ত অর্থ কিভাবে খরচ করতে পারে না বলে ফেরৎ চলে যায় তা পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে বলা হয়েছে। আর অপরদিকে বিদ্যাসাগরের নামাঙ্কিত মেদিনীপুরের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের প্রতি চরম বৈষম্যমূলক আচরণ করে কেন্দ্রীয় সরকার কতকগুলি শর্ত আরোপ করে দেন। বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনও সেই শর্ত পশ্চিমবাংলার সরকারের উপর জারি করার চেষ্টা করলেন। স্যার, এর পরে আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, ১৯৮৬ সালে যে নিউ এডুকেশন পলিসি চালু হল সেই নিউ এডুকেশন পলিসিতে তাঁরা ৯৭টি ধারা যুক্ত করলেন। মানসবাবু যে রাজনীতির কথা বললেন, আমি তাঁকে আসল রাজনীতির কথা বলছি। ১৯৮৬ সালে নিউ এডুকেশন পলিসি চালু

করবার সময় ৯৭টি সংশোধনী দিলেন পশ্চিমবঙ্গ সরকারের কাছে। আমি মানসবাবুকে অনুরোধ করব, সরকার যে শর্তগুলি মেনে নিয়েছিলেন সেই শর্তগুলি একটু খুঁটিয়ে দেখুন। দয়া করে এই লড়াই ছাত্র পরিষদ বনাম এস. এফ. আই. করবেন না। আমরা এটা এইভাবে দেখছি না। ছাত্র পরিষদ বা এস. এফ. আই-র জন্য কোনও বিশ্ববিদ্যালয়ে অর্থ মঞ্জুর করা হবে কিনা আমরা এইভাবে এই জিনিসটা দেখতে চাই না। কারণ এস. এফ. আই. বা ছাত্র পরিষদ সেখানে যেই থাকুক না কেন, সেটা অন্য বিষয়। কিন্তু কোনও বিশ্ববিদ্যালয়ে যদি অর্থ মঞ্জুর করা হয় তাহলে সেই বিশ্ববিদ্যালয় তো আমাদের দেশেই থাকবে, তা পশ্চিমবঙ্গেই থাকবে। ৯১টি সংশোধনী যা মেনে নিল পশ্চিমবঙ্গ সরকার, তারপরে ইউ. জি. সি. ১২(এ) অ্যাক্টে নতুন করে বললেন যে, এবারে তোমাদের আর একটি অধিকার দিতে হবে। সবচেয়ে বড় অধিকার দিল্লি চেয়ে বসেছিলেন যে, তাঁরা যেরকম বলে দেবেন সেই রকম মনোনীত কমিটি সর্বত্র তৈরি করতে হবে। আমি মানসবাবুকে জিজ্ঞাসা করি, আজকে বর্ধমান বিশ্ববিদ্যালয়ে যে নির্বাচিত কোর্ট কাউন্সিল আছে, সিনেট এবং সিন্ডিকেট আছে, সেখানে আপনাদের প্রতিনিধিরা প্রতিনিধিত্ব করেন; মেদিনীপুরেও যে কোর্ট কাউন্সিল গঠিত হচ্ছে সেখানেও যখন প্রতিনিধিত্ব করবার সুযোগ আপনারা পাবেন তখন আপনারা ঐ গণতান্ত্রিক অধিকারের বিরুদ্ধে কথা বলতে চান কেন? সেখানে শর্ত চাপিয়ে ইউ. জি. সি. বলে দিলেন যে, সেখানে কোনও গণতান্ত্রিক অধিকার থাকবে না, নির্বাচিত কোনও সংস্থা থাকবে না। বলা হল, নির্বাচিত সংস্থার বদলে মনোনীত সদস্যদের দ্বারা ঐ কাজগুলি করবেন তাঁরা। ঐ যে অগণতান্ত্রিক শর্ত যুক্ত করা হয়েছে আমি মনে করি তা অযৌক্তিক। কাজেই আজকের আনীত প্রস্তাব সর্বসম্মতভাবে পাস হবে সেই আশা রেখে বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এই সভায় মাননীয় সূর্য চক্রবর্তী সহ সাতজন সদস্য বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের উপর যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন সেই অ্যামেণ্ডমেন্ট তিনি কেন এনেছেন সেকথা কিন্তু একবারও বললেন না। তাঁর অ্যামেণ্ডমেন্টটা যদি কষ্ট-কল্পনা করি যে, এটা গ্রহণ করা হল তাহলে প্রস্তাবটা কিরকম দাঁড়ায়? দাঁড়ায় এই রকম—"এই সভা লক্ষ্য করছে যে, রাজ্য সরকার ইতিমধ্যেই বিদ্যাসাগর প্রতিষ্ঠা ও সেখানে বিভিন্ন আধুনিক বিষয়ের পঠন-পাঠনের জন্য বহু টাকা ব্যয় করেছে; এই সভা আরও লক্ষ্য করছে যে, ভবতোষ দত্ত কমিটি এই বিশ্ববিদ্যালয়কে অর্থ প্রদান করার সুপারিশ করেছেন; অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকার ও ইউ. জি. সির কাছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে অর্থ বরাদ্দের অনুরোধ জানাচ্ছি। মূল প্রস্তাবের যে স্পিরিট, ঐ অ্যামেণ্ডমেন্টটি গ্রহণ করলে রেজলিউশনের সেই স্পিরিটটাই নষ্ট হয়ে যাচ্ছে; সেটা আর থাকছে না। যদি এই কথা বলা হয় যে, ভবতোষ দত্ত কমিটি যেহেতু সুপারিশ করেছেন তাই কেন্দ্রীয় সরকারকে অর্থ বরাদ্দ করতে বলা হোক, তাহলে আধ ঘন্টা সময় নষ্ট করবার প্রয়োজন হয় না! কারণ এক ঘন্টা বিধানসভা চললে গরিব মানুষের অনেক টাকা ব্যয় হয় এবং বিধানসভার সময় ওয়েস্টেজ হয়। কাজেই ঐ ধরনের একটি প্রস্তাব বিধানসভায় আনা যায় না। এখানে মূল ব্যাপারটা অত্যন্ত গুরুতর। ইউনিভার্সিটি গ্র্যান্ট কমিশন বলেছিলেন যে, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় হবে।

সেটা গনি কমিটির রিপোর্ট অনুযায়ী রাজ্য সরকাররের প্রস্তাব অনুযায়ী হল। সেখানে ১০ কোটি টাকার মধ্যে ৮ কোটি টাকা কেন্দ্রীয় সরকার এবং ২ কোটি টাকা রাজ্য সরকারকে দেবার কথা। সেখানে ২ কোটি টাকার জায়গায় ৭ কোটি টাকা রাজ্য সরকার খরচ করলেন, কিন্তু আজ পর্যন্ত একটি পয়সাও ইউ: জি. সি. দিলেন না। আজকে ইনফ্রাস্ট্রাকচারের কথা বলা হচ্ছে! তাহলে আপনারা কি বলতে চান যে, এখানে ইনফ্রাস্ট্রাকচারের কিছু অভাব আছে? সেখানে বিশেষ একটি ছাত্র সংগঠনের কর্তৃত্ব আছে বলে কেন্দ্রীয় সরকার এবং ইউ. জি. সি. নির্বাচিত কোর্ট বাতিল করে মনোনীত সদস্যদের নিয়ে সেটা পরিচালনা করবার অধিকার আছে? আজকে মূল জায়গাটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকার এই বিধানসভায় ইউনিভার্সিটি অ্যাক্ট পাস করেছেন যেখানে শিক্ষাকে গণতন্ত্রীকরণের কথা বলা হয়েছে। তাতে বিশ্ববিদ্যালয় পরিচালনার ক্ষেত্রে বিভিন্ন স্তরে শিক্ষক, শিক্ষা-কর্মী এবং ছাত্রদের পক্ষ থেকে নির্বাচিত প্রতিনিধি থাকবার কথা বলা হয়েছে। আমরা এই গণতন্ত্রের কথাই বলি। কিন্তু আজকে সেই গণতন্ত্রের মূলে কুঠারঘাৎ করা হয়েছে বলেই বিধানসভায় আজকে এই প্রস্তাব আনা হয়েছে। কারণ ইউ. জি. সি. একটি জঘন্য প্রস্তাব দিয়েছেন যে, নির্বাচিত প্রতিনিধির পরিবর্তে সেখানে মনোনীত প্রতিনিধি রাখতে হবে। অর্থাৎ গণতন্ত্র চলবে না।

[5-30 – 5-40 P.M.]

এটা বিধানসভায় আনার কারণ হচ্ছে এখানে ইউ. জি. সি. অত্যন্ত জঘন্য প্রস্তাব দিচ্ছে যে নির্বাচিত প্রতিনিধি হটিয়ে মনোনিত প্রতিনিধি রাখতে হবে। এটা অত্যন্ত অগণতান্ত্রিক, এটা চলতে পারে না। গণতন্ত্রের উপর কুঠারাঘাত করে সেখানে মনোনীত প্রতিনিধিদের নিয়ে কাজ চালানোর এই মূল প্রিনসিপ্যালের আমরা বিরোধী। ইউ. জি. সি-র এই প্রস্তাব আমরা মেনে নিতে পারি না, এই ধরনের প্রস্তাবের আমরা বিরোধী। এটা শুধু বিদ্যাসাগর ইউনিভার্সিটির ক্ষেত্রে নয়, শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্র রক্ষা করার জন্য, শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্রের প্রসারের জন্য, শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্রের প্রচারের জন্য এই বিধানসভায় আগে বিল এসেছে। ইউনিভার্সিটি অ্যাক্টে বিশেষ করে শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্রের কথা বলা হয়েছে। আজকে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাব শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্র রক্ষার পক্ষে, তাই আমি এই প্রস্তাবকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং মাননীয় সদস্য মানস ভূঁইয়া মহাশয় যে উৎঘট অ্যামেন্ডমেন্ট এনেছেন আমি তার বিরোধিতা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর বিশ্ববিদ্যালয়ের উপর গণতন্ত্র এবং স্বাধিকারের উপর যে হস্তক্ষেপ কেন্দ্রীয় সরকার ইউ. জি. সি-র মাধ্যমে করতে চাচ্ছে, যে অগণতান্ত্রিক শর্ত চাপিয়ে দিতে চাইছে, শর্ত না মানার অজুহাতে আজকে বিশ্ববিদ্যালয়ের অত্যন্ত ন্যায় সঙ্গত দাবি যে অর্থ বরাদ্দ সেই প্রয়োজনীয় অর্থ বরাদ্দ থেকে যে ভাবে বঞ্চিত করতে চাচ্ছে, আজকে সেই অগণতান্ত্রিক সিদ্ধান্তের প্রতিবাদে বিশ্ববিদ্যালয়কে রক্ষা করার স্বার্থে এই প্রস্তাবটা এখানে উত্থাপন করা হয়েছে। এই প্রস্তাবের উপর মাননীয় সদস্য মানস ভূঁইয়া মহাশয় এখানে যে সংশোধনী প্রস্তাব এনেছেন আমি সেই সংশোধনীর বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আজকে কেন্দ্রীয় সরকার দ্বারা পরিচালিত যে সমস্ত বিশ্ববিদ্যালয়গুলি আছে সেখানে

তাঁরা আইন করেছেন সমস্ত নির্বাচিত পরিচালক সমিতিকে বাদ দিয়ে তার পরিবর্তে মনোনীত পরিচালন ব্যবস্থার মাধ্যমে বিশ্ববিদ্যালয়গুলি চালাতে চাচ্ছেন। তার প্রতিফলন আজকে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে পড়েছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে ইউ. জি. সি-র মাধ্যমে কেন্দ্রীয় সরকার শর্ত আরোপ করতে চাচ্ছেন। ফলে অত্যন্ত যুক্তি সংগত ভাবে আজকে এর বিরোধিতা করা হয়েছে যে নির্বাচিত কোর্ট তাকে বাতিল করে মনোনীত কোর্ট গঠন করবার যে প্রস্তাব, যে শর্ত ইউ. জি. সি-র দিচ্ছে সেই শর্ত মেনে নেওয়া যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবশ্য আমি এই প্রসঙ্গে একটা কথা বলব যে কেন্দ্রীয় সরকারের শিক্ষার উপর এই যে কর্তৃত্ব আরোপ করার প্রচেষ্টা শিক্ষাকে কুক্ষিগত করার এই যে প্রচেষ্টা, এটা শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্রের উপর হস্তক্ষেপ করা এবং এটা যেমন বাঞ্ছনীয় নয় তেমনি রাজ্য সরকারের পক্ষ থেকে যদি এই ধরনের হস্তক্ষেপ করা হয় যে কোনও সরকারের পক্ষ থেকেই হোক, কি রাজ্য সরকার কি কেন্দ্রীয় সরকার তবে সেই হস্তক্ষেপ বাঞ্ছনীয় নয়। এই প্রসঙ্গে আমি বলব বর্তমানে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের যে আইন, যে কোর্ট, যে নীতি, যে নির্বাচন ব্যবস্থা আছে তাতে একটা বিরাট অংশ সদস্য, যাঁরা মনোনীত। ৪৫ পারসেন্ট হচ্ছে মনোনীত এবং ৫৫ পারসেন্ট হচ্ছে ইলেকটেড সদস্য। ফলে এই যে সম্পূর্ণ ভাবে কুক্ষিগত করার প্রচেষ্টা এটা যেমন সমর্থন যোগ্য নয় তেমনি আবার পারশিয়ালি কুক্ষিগত করার যে পথ সেটাও সমর্থন যোগ্য নয়। এই ক্ষেত্রে গণতন্ত্রীকরণের স্বার্থে আজকে যে গণতন্ত্রের কথা আমরা বলছি সেই ক্ষেত্রে বিশ্ববিদ্যালয়ের যে আইন, মেদিনীপুর বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের যে আইন, তা নিয়ে এই অর্থে গণতন্ত্রীকরণ করা দরকার। এখন পর্যন্ত আপনি জানেন যে, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে যাঁরা ভি. সি., তাঁরা সকলেই মনোনীত ভি. সি. হয়ে এসেছেন। কাজেই গণতন্ত্রীকরণের স্বার্থে আমি বামফ্রন্টকে বলব, তাঁরা এটাকে গণতন্ত্রীকরণের জন্য বিশেষ উদ্যোগ নেবেন। আমার ২য় কথা হচ্ছে এই যে, এখানে মাননীয় সদস্য মানসবাবু বললেন যে ট্রাডিশনাল যে সাবজেক্টগুলো আছে, সেই ট্রাডিশনাল সাবজেক্টগুলো না পড়িয়ে কতকগুলো নন-ট্রাডিশনাল ভোকেশনাল সাবজেক্ট এখানে পড়ানো হচ্ছে। উনি এটাকে জাস্টিফাই করার চেষ্টা করেছেন। আমি বলি যে, এতে সমস্যা মারাত্মক সৃষ্টি হচ্ছে। আজকে মেদিনীপুর জেলায় যে ৩২টি কলেজ আছে, সেই ৩২টি কলেজের যাঁরা ছাত্রছাত্রী, তাঁরা কলেজ শিক্ষা শেষ করে ইউনিভার্সিটি শিক্ষায় যেতে চান, তাঁদের ক্ষেত্রে পোস্ট গ্রাজুয়েট কোর্সে, জেনারেল সাবজেক্টস নিয়ে যে বিষয়গুলো পড়া যায় সেই জেনারেল সাবজেক্টস নিয়ে পড়ার সুযোগ নেই। তাঁদের ক্যালকাটা ইউনিভার্সিটির আওতা থেকে সরিয়ে দেওয়া হয়েছে, কারণ তাঁরা মেদিনীপুরের মধ্যে পড়েন। স্বাভাবিক ভাবে মেদিনীপুরের কলেজের ছাত্রছাত্রীরা এই সমস্ত বিষয় নিয়ে স্থানীয় বিশ্ববিদ্যালয়ে পড়াশোনা করবার ফলে সেখানে ট্রাডিশনাল সাবজেক্টগুলো নিয়ে পড়ার সুযোগ থাকা দরকার। প্রথম দিকে সবই ছিল। নন-ট্রাডিশনাল সাবজেক্টস নিয়ে পড়ার সুযোগ ছিল। মেদিনীপুর জেলার শিক্ষাবিদ, শিক্ষানুরাগী মানুষের বহু দিনের দাবি-দাওয়ার ভিত্তিতে সম্প্রতি ৬টি বিষয়ে পড়ানোর ব্যবস্থা হয়েছে। এই বছর থেকে ট্রাডিশনাল সাবজেক্টস নিয়ে ৬টি বিষয় নিয়ে পড়ানোর ব্যবস্থা হয়েছে। কিন্তু নাম্বার অফ সিটস্‌, খুবই লিমিটেড। যেটা প্রয়োজন তা তুলনায় অত্যন্ত নগণ্য। ফলে এই বিষয়টির উপর সামগ্রিক স্বার্থে ট্রাডিশনাল সাবজেক্টস'এর নাম্বার অফ সিটস্‌ যাতে বাড়ানো হয়, কলেজগুলিতে যে বিষয়গুলো পড়ানো হয়, সেগুলো যাতে পোস্ট গ্রাজুয়েট স্তরে পড়ানো হয়, বিশেষ করে যাঁরা এই শিক্ষা নিতে

চান তাঁরা যাতে আগামী দিনে সুযোগ পান, সেই ভাবে মেদিনীপুর বিশ্ববিদ্যালয়ের পঠন-পাঠনের ব্যবস্থা করে একটা পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয়ে রূপায়িত হয়, আমি সেই দাবি জানাচ্ছি। কেন্দ্রীয় সরকার প্রকৃতপক্ষে ইউ. জি. সি.র প্রতিনিধি হিসাবে কাজ করছেন, সেইজন্য কেন্দ্রীয় সরকার পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয়ে পরিণত করার জন্য তার যে রসদ, রাজ্য সরকারের পক্ষে সরকারের পক্ষে যেটা সম্ভব তা তাঁরা দেবেন, বাকিটা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। আমরা সেই দাবি নিয়ে সবাই মিলে তাঁদের কাছে যাব। এই কথা বলে, পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের মণীষী, শিক্ষাবিদ্, ভারতবর্ষের মণীষী বিদ্যাসাগরের নামে এই যে বিশ্ববিদ্যালয়, তার উদ্দেশ্যকে রক্ষা করার জন্য তাঁর নামাঙ্কিত বিশ্ববিদ্যালয়কে, তাঁর সুনামকে রক্ষা করার জন্য শিক্ষা প্রসারের স্বার্থে আজকে ন্যায্য দাবি নিয়ে এই যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, আমি আশা করি, আমাদের সমস্ত দলের সদস্যরা দলমত নির্বিশেষে এটাকে সমর্থন করবেন। মাননীয় সদস্য মানস ভূঁইয়া যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন তার বিরোধিতা করে এবং এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সূর্য চক্রবর্তী, বংশ গোপাল চৌধুরি প্রমুখ বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে প্রস্তাব এনেছেন এবং তারই উপরে মাননীয় সদস্য মানস ভূঁইয়া যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন, সেই অ্যামেণ্ডমেন্টকে বিরোধিতা করে এবং মূল প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করে আমি কিছু বক্তব্য রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে প্রস্তাব রাখা হয়েছে, এরমধ্যে শিক্ষা প্রসারের উদ্দেশ্য নিয়ে যে প্রস্তাব রাখা হয়েছে তার মধ্যে মাননীয় সদস্য মানস ভূঁইয়া রাজনীতির চক্রান্ত দেখলেন। রাজনীতির গন্ধ পেলেন।

[5-40 – 5-50 P.M.]

ওঁরা জানিনা রাজনীতির গন্ধ পেলেন কোথা থেকে? এবং অত্যন্ত স্বভাব সিদ্ধ ভঙ্গিতে বিরোধিতা করে গেলেন, বললেন একেবারে ইনফ্রাস্ট্রাকচার বা পরিকাঠামো নেই। তাঁরা কি জানেন না যে নূন্যতম প্রয়োজনীয় টাকা ছাড়া কোনও ইনফ্রাস্ট্রাকচার গড়ে উঠতে পারে না। এই ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়ে যেত যদি ইউ জি সি অর্থ দিত। রাজ্য সরকার প্রতিষ্ঠানটি গড়ে ওঠার সময় থেকে টাকা দিয়ে আসছে। অন্যান্য বিশেষ ক্ষেত্রে টাকা দিচ্ছেন। ভবতোষ দত্ত কমিটি ইউ জি সিকে টাকা দেবার জন্য রেকমেণ্ড করা সত্ত্বেও ইউ জি সি তা নস্যাৎ করে দিয়েছেন। একজন মনীষীর নামে যথা ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের নামে বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হতে চলেছে সেই সময়ে ওই বিশ্ববিদ্যালয় যাতে প্রতিষ্ঠিত হতে না পারে তারজন্য সবরকম বাধা কেন্দ্রীয় সরকার ইউ. জি. সির মাধ্যমে দিয়ে আসছে। সেইজন্য টাকা দিচ্ছেন না। তারা চাননা যে পশ্চিমবঙ্গ সরকার অন্যান্য রাজ্যের তুলনায় বেড়ে চলুক। আপনাদের জানিয়ে রাখা ভালো আজকে পশ্চিমবঙ্গ যে চিন্তা ধারায় চলছে ভারতবর্ষ সেখানে কালকে সেই চিন্তা ধারায় চলবে। সুতরাং আপনারা যতই চেষ্টা করুন আমরা এগিয়ে থাকবই। আজকে এই প্রস্তাবের ব্যাপারে মানস ভূঁইয়া এতে রাজনীতির চক্রান্ত বলে অনেক কিছু বলে গেলেন। তিনি একেবারে মামুলি কথা বলে গেলেন। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর তাঁর নামে যেখানে বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হতে চলেছে সেখানে তিনি রাজনীতির গন্ধ পেলেন কোথা থেকে জানি না। সেখানে

তিনি এরমধ্যে এস এফ আই এবং পি এস ইউয়ের গন্ধ পেলেন কোথা থেকে বুঝলাম না। আসলে সব জিনিসটাই ঢককা নিনাদ করে। এই ব্যবস্থাকে শেষ করতে চাইছেন। তাঁরা এই কথাও বললেন যে এই বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়ে হাজার হাজার শিক্ষক কেবল নিয়োগ হবে কিন্তু শিক্ষার কোনও প্রসার হবে না। আমি তাঁদের অনুরোধ করব এই বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠার ক্ষেত্রে তাঁরা একটু উদার মনোভাবের পরিচয় দিন। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎ স্মরণ বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় শিক্ষা গণতন্ত্রী করণে বিশ্বাস করি বলেই আজকে বিধানসভার পবিত্র কক্ষে শ্রী সূর্য চক্রবর্তীর সঙ্গে একমত হয়ে এই প্রস্তাব উত্থাপন করেছি। আমরা এটা বুঝি গণতান্ত্রিক এক মানুষের কাছে মানস ভূঁইয়ারা শীতল রক্তের প্রাণী এবং মেরুদণ্ডহীন। সেইজন্য মনুষ্য সমাজকে কখনও তাঁরা বিযাক্ত দংশনে ক্ষত-বিক্ষত করেন। ওঁরা সমাজকে ক্ষত-বিক্ষত করলেও কখনও গণ অভ্যুত্থান হতে পারে না। তাই তিনি ইউ জি সির সভ্যদের মধ্যে কোনও বিপদের আশঙ্কা খুঁজে পাচ্ছেন না। মানস বাবু খুব কষ্টে বলে গেলেন যে এতে ইউ জি সির প্রতিনিধি থাকবে, রাজ্য সরকারের প্রতিনিধি থাকবে, উপাচার্যের প্রতিনিধি থাকবে, সবাই মিলিত হয়ে সমাবেষ্টিত হয়ে এবং আচার্যের প্রতিনিধি সমবেত থেকে উপাচার্য নিযুক্ত হবেন। কিন্তু মানস বাবু এইকথা চেপে গেলেন যে সেখানে বলা আছে যে, যদি মতভেদ হয় তাহলে আচার্য তথা রাজ্যপালের সিদ্ধান্তই অনিবার্য ভাবে গ্রহণীয়। এই কথাটা একেবারে মানস বাবু চেপে গেলেন। এই কথা মানসবাবু চেপে গেলেন, সেখানে বলা হয়েছে যে আচার্য বা রাজ্যপাল অনিবার্যভাবে গ্রহণীয়, কিন্তু এই কথাটা মানস বাবু চেপে গেলেন উপাচার্য নিয়োগের ক্ষেত্রে আচার্যর সিদ্ধান্তই হবে চূড়ান্ত। এই কথাটা চেপে গিয়ে আসলে তাদের যে গণতন্ত্র বিরোধী চরিত্র সেটাকে লুকিয়ে রাখার চেষ্টা করলেন। মানসবাবু তার বক্তব্য বলতে গিয়ে দুর্নীতির কথাই বলেছেন। আমি জানি না বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে কি দুর্নীতি হচ্ছে, আমি জানি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীন একটা কলেজের অধ্যাপক হিসাবে মানসবাবুর দলের যারা অধ্যাপক তারা আণ্ডার গ্রাজুয়েট কাউন্সিলের ইলেকশনে জিতেছেন, এবং জিতে যে পরীক্ষা ব্যবস্থা আছে তাতে পরীক্ষক নিয়োগে, পেপার সেটার নিয়োগে এবং অন্যান্য ব্যবস্থাতে যে সীমাহীন দুর্নীতি করছেন এই বিষয়ে কোনও সন্দেহ নেই। দুর্নীতি যারা করেন সুযোগ পেলে তাদেরকে আমরা প্রতিরোধ করি, এবং আমরা তাকে সংশোধন করার জন্য চেষ্টা করি; কিন্তু তাদের যে সিদ্ধান্ত সেটা সব সময়ই দুর্নীতির পক্ষে। সে কথা যাক মানস বাবু অনেক কথা বললেন, তিনি বললেন যাদবপুর বিশ্ববিদ্যালয়ের মতো একটা রেসিডেনশিয়াল কলেজে বিশ্ববিদ্যালয় করা হোক। আমি জানিনা—আমার যা অভিজ্ঞতা আছে—যাদবপুর বিশ্ববিদ্যালয় রেসিডেনশিয়াল ইউনিভার্সিটি কিনা, সে বিষয়ে আমার সন্দেহ আছে। যাইহোক আজকের প্রশ্নটা হচ্ছে গণতান্ত্রিক অধিকার সব শিক্ষাকর্মী এবং ছাত্রদের গণতান্ত্রিক অধিকার আমরা মানব কি মানব না, প্রশ্নটা এমন টাকা আমরা পাচ্ছি না, কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন না। ইউ. জি. সি.র টাকা দেওয়া হচ্ছে না, কারণ ইউ. জি. সি.র শর্ত আমরা পূরণ করছি না। গণতান্ত্রিক অধিকারে আমরা নির্বাচিত, আমাদের নির্বাচিত আণ্ডার-গ্রাজুয়েট কাউন্সিলে আমরা আমাদের নির্বাচিত একজিকিউটিভ কাউন্সিল করব। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে শিক্ষক, শিক্ষাকর্মী, ছাত্র-ছাত্রী সর্বস্তরে আমরা এটা

মিলিতভাবে করব। এই অধিকার দিতে মানস বাবু এত ভয় পাচ্ছেন কেন, কেন্দ্রীয় সরকার এত ভয় পাচ্ছেন কেন? স্যার, আজকে যে প্রস্তাবটা উঠেছে এটাকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি এবং মানসবাবু যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের জন্য ইউ. জি. সি. যে নীতি গ্রহণ করেছেন তার বিরোধিতা করে এবং কেন্দ্রীয় সরকারের কাছে ইউ. জি. সি.র আর্থিক সাহায্য দাবি করে আজকে আমরা যে দু-একটি কথা বলতে চাই। এবং মানসবাবু যে অ্যামেণ্ডমেন্ট এখানে উত্থাপন করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। স্যার, আজকে অনেক আলোচনা হল মানসবাবু অনেক রাজনীতির কথা বললেন, অনেক উদারতার পরিচয় দেবার আহ্বান জানালেন। কিন্তু আমি তার কাছে প্রশ্ন করব বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠার জন্য লগ্নের থেকে আজ পর্যন্ত কেন এই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্প্রসারণের জন্য বা তার নূন্যতম প্রয়োজন মেটানোর জন্য কেন্দ্র তার আর্থিক সাহায্য নিয়ে এলেন না। অন্যান্য যে সমস্ত বিষয়গুলি নিয়ে আলোচনা হয়েছিল সেখানে ইউনিভার্সিটির গ্রান্ট কমিশনের বিষয়গুলি নিয়ে আলাপ-আলোচনা করে মীমাংসা করা যেতে পারে। কিন্তু তার জন্য ছাত্র-ছাত্রীর ভবিষ্যৎ নষ্ট করতে হবে এটা কোন যুক্তিতে টেকে আমি বুঝি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ব্যক্তিগত অভিজ্ঞতা আছে এই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে আমি একবার দিল্লি গিয়েছিলাম ভাইস চ্যান্সেলার যিনি ছিলেন সেই ভূষণবাবু তিনি হচ্ছেন আমার গুরুদেব। তার সাথে ওখানে সাক্ষাৎ হয়েছিল, ইউ. জি. সি.-র সেক্রেটারির সঙ্গে কথাও হয়েছিল, তারা বলেছিলেন রাজ্য সরকার যদি ২ কোটি টাকা এই বিশ্ববিদ্যালয়ের জন্য খরচ করে তাহলে কেন্দ্রীয় সরকার ১০ কোটি টাকা এই বিশ্ববিদ্যালয়ের উন্নয়ন প্রকল্পে দেবে; আমি এই কথাটি তৎকালীন মন্ত্রী শম্ভুবাবুকে বলেছিলাম, ভি. সি. কেও বলেছিলাম। কিন্তু তার, পরেও আমরা দেখেছি যে রাজ্য সরকারের পক্ষ থেকে ইউ. জি. সি.-র কাছে কত টাকা খরচ করা হয়েছে সে হিসাব-নিকাশ পৌঁছে দেওয়া হয়েছে। এবং আজ পর্যন্ত দেখা গিয়েছে ২ কোটি তো দূরের কথা ৭ কোটির বেশির টাকা রাজ্য সরকার নিজস্ব তহবিল থেকে খরচ করে ফেলেছেন। সুতরাং ইউনিভার্সিটি গ্রান্ট কমিশন প্রথম পর্যায়ে যখন বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করা হচ্ছে সেই সময় তাদের যে দৃষ্টিভঙ্গি ছিল স্ট্যাণ্ড পয়েন্ট ছিল, সেই স্ট্যাণ্ড পয়েন্ট থেকে পরবর্তীকালে ইউ. জি. সি. সরে এসেছেন।

[5-50 – 6-00 P.M.]

এবং নুতন নুতন শর্ত রাজ্য সরকারের কাছে আরোপ করতে শুরু করেন, বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন যে বডি তার নির্বাচন, সংগঠন ইত্যাদির গঠন কিরকম হবে সেই রকম শর্ত আরোপ করতে শুরু করেন। আমি মানস বাবুর কাছে প্রশ্ন করছি যে আইন পদ্ধতির উপর ভিত্তি করে কলকাতা বিশ্ববিদ্যালয়, অন্যান্য বিশ্ববিদ্যালয় পরিচালিত হবে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় একই আইনের উপর ভিত্তি করে গণতন্ত্রী করণের মাধ্যমে যদি পরিচালিত হয় তাহলে অসুবিধা হবে কেন? সুতরাং এই জিনিসের উপর ভিত্তি করে টাকা না দেওয়া রাজ্য সরকারের প্রতি বঞ্চনার আর একটা বড় দৃষ্টান্ত। কেন্দ্রীয় সরকারের এই দৃষ্টিভঙ্গির জন্য মেদিনীপুরের হাজার হাজার ছাত্র যে উচ্চ শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত তার জবাব মানস বাবু কি দেবেন?

আজকে রাজনীতির প্রশ্নে এস এফ আই বা ছাত্র পরিষদ বা পার্টির প্রশ্ন নয়, আগে বিশ্ববিদ্যালয় চলুক, সেখানে পঠন-পাঠনের পরিবেশ গড়ে উঠুক, সেখানে স্ট্রিম, ডিসিপ্লিন খোলা হোক, ছাত্র-ছাত্রীরা পড়ুক, তারপর তাদের বিচার বুদ্ধিতে কি করবেন না করবেন সেটা পরের কথা। কেন্দ্রীয় সরকার এই যে দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছেন বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন ক্ষেত্রে বিমাতৃসুলভ আচরণের, হলদিয়া পেট্রো-কেমিক্যাল, বক্রেশ্বর, ইলেকট্রনিক্স কারখানার ব্যাপারে যে টাল-বাহানা চলছে, ঠিক একই টাল-বাহানা বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে অনুসৃত হচ্ছে, আমাদের ভবিষ্যত প্রজন্মকে অকেজো করে দেওয়ার জন্য চক্রান্ত হচ্ছে। মানস বাবু উদার মনোভাব নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়ে পাঠান, টাকা আসুক, বিশ্ববিদ্যালয় গড়ে উঠুক, যদি আইনের ত্রুটি-বিচ্যুতি থাকে তাহলে সেটা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার আলোচনার মাধ্যমে দূর করুন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এটা ৬টার সময় শেষ হওয়ার কথা, আমার মনে হচ্ছে আরও আধ ঘন্টা সময় লাগবে। আমি সভার অনুমতি নিয়ে আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করি এতে কারও আপত্তি নেই।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত ভারাক্রান্ত হৃদয়ে বাংলার শুধু নয় ভারতবর্ষের শিক্ষা জগতে উজ্জ্বল জ্যোতিষ্ক ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের নামাঙ্কিত বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে আজ ৮ বছর পরে এই ধরনের বিতর্কের আয়োজন করতে হবে এবং তাতে অংশ গ্রহণ করতে হবে এটা অত্যন্ত শিক্ষা প্রিয় মানুষের কাছে লজ্জার এবং বেদনার বিষয় এবং তার থেকে আরও বেশি বেদনার বিষয় মেদিনীপুরের নির্বাচিত সদস্য মানস ভূঁইয়া যে বক্তব্য এখানে রেখেছেন সেই বক্তব্য রাখার আগে যদি এই বিশ্ববিদ্যালয়ের সমস্যাদি সম্পর্কে একটু অবহিত হয়ে এসে বক্তব্য রাখতেন তাহলে এতখানি বেদনা পেতে হত না। ১৯৫৬ সালের আইনের ১২(খ) ধারাতে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন ভারতবর্ষের ১৫৭টি বিশ্ববিদ্যালয়কে স্বীকৃতি দেন। এই ১৫৭টি বিশ্ববিদ্যালয়ের মধ্যে পশ্চিমবঙ্গের একমাত্র মেদিনীপুরের বিশ্ববিদ্যালয়কে যেহেতু ঐ আইনের ১২(খ) ধারা অনুযায়ী ওঁরা স্বীকৃতি দেননি সেজন্য কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্য থেকে বঞ্চিত। এই বিশ্ববিদ্যালয়ের পরিকাঠামোগত সমস্যা কোথায় বুঝলাম না, কিন্তু বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন স্বীকার করেন না এর অস্তিত্বকে। কেন স্বীকার করেন না, না, এর পরিচালন বিধি তাঁদের নির্দেশ অনুসারে আমরা রচনা করিনি। পরিচালন বিধি আমরা এখান থেকে তৈরি করিনি, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি গজেন্দ্র গাদকার কমিটি নিয়োজিত করেছিলেন বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন। গোটা ভারতবর্ষের বিশ্ববিদ্যালয় কিভাবে পরিচালিত হবে, পরিচালন কাঠামো কি হবে সেই সম্পর্কে সুস্পষ্ট নির্দেশ গজেন্দ্র গাদকার কমিটির রিপোর্টের মধ্যে উল্লেখ রয়েছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই বিধানসভার অনুমতি নিয়ে গজেন্দ্র গাদকার কমিটির সুপারিশের উপর ভিত্তি করে পশ্চিমবঙ্গের বুকে আরও ৬টি বিশ্ববিদ্যালয়ের মতো বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা কি হবে সে সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করেন। সেই সিদ্ধান্ত গ্রহণ করার পর বারে বারে দিল্লিতে গিয়ে ১২(খ) ধারা অনুযায়ী এই বিশ্ববিদ্যালয়কে স্বীকৃতি দানের জন্য বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের কাছে অনুরোধ করি কিন্তু বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন বলেছেন, না, স্বীকার

করব না। একাধিকবার শিক্ষামন্ত্রী সম্মেলনে বলেছি যেখানে ভারতবর্ষের শিক্ষামন্ত্রীরা সদস্য, প্রখ্যাত শিক্ষাবিদরা সদস্য, যে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন কেন ১২(খ) ধারা অনুযায়ী এই বিশ্ববিদ্যালয়কে স্বীকৃতি দেবেন না।

একথা মানসবাবু বলেন নি। তিনি একথাও বলেন নি যে পরিকাঠামো নেই, বাড়ি নেই, অধ্যাপক নেই। তিনি শুধু একটি কথা বলেছেন যে, বিশ্ববিদ্যালয়ের পরিচালনা ব্যাবস্থার পরিবর্তন করতে হবে। মানস বাবু বলুন, Gagendra Godkar Commission-র report-এর অপব্যাখ্যা কেন্দ্রীয় সরকার করেছে কিনা? মানসবাবু বলুন, Gagendra Godkar Commission-র report মহা প্রস্থানের পথে পাঠিয়েছে কিনা? তিনি শুধু বলছেন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থার পরিবর্তন করতে হবে। এখানে মৃত্যুঞ্জয় বাবু উপস্থিত আছেন। তিনি জানেন তাঁরা যখন জনগণের রায়ে সরকার থেকে বিতাড়িত হন তখন তাঁরা সিদ্ধান্ত নেন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপন করতে হবে। আমরা ঐ বিশ্ববিদ্যালয় স্থাপন করেছি Gagendra Godkar Commission-র সুপারিশের ভিত্তিতে। আমি জিজ্ঞেস করি, আজকে কি তাহলে গণতান্ত্রিক উপাদান বিসর্জন দিয়ে রাজ্যপালের হাতে সমস্ত ক্ষমতা অর্পণ করতে হবে? সেখানকার executive council-এ শিক্ষার্থীদের, শিক্ষকদের, অশিক্ষক কর্মচারিদের নির্বাচিত প্রতিনিধিরা থাকতে পারবেন? ১৯৮৮ সালে উড়িষ্যার রাজ্য সরকার ordinance জারি করে উড়িষ্যার সমস্ত বিশ্ববিদ্যালয়কে শিক্ষা বিভাগের তাবেদারে পরিণত করেছিলেন। এমন ব্যবস্থা করা হয়েছিল যে, উপাচার্যকে উপেক্ষা করতে পারবে এবং তিনি রাজ্যপালের কথা মানতে বাধ্য থাকবেন। উড়িষ্যা বিশ্ববিদ্যালয়ের কোনও স্বাধিকার আর থাকবে না, কেন্দ্রীয় সরকার এ কথাই বলতে চেয়েছেন। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কেও ঠিক ঐ জায়গায় নিতে চেয়েছেন। এই ব্যাপারে আমাদের আপত্তির কথা রাজ্যপালকে বলেছি। আমরা রাজ্যপালকে বলেছি, আপনি দীর্ঘদিন উপাচার্য হিসেবে ছিলেন, আপনি একজন বিশিষ্ট, বিখ্যাত শিক্ষাবিদ্ কাজেই সেই দৃষ্টিকোণ থেকে বিচার করে এই অগণতান্ত্রিক ধারা সম্বন্ধে বিবেচনা করুন। বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের চেয়ারম্যানের সঙ্গে আমাদের আলোচনা করতে বলা হল। আমরা তাঁর সঙ্গে আলোচনা করে বলেছি গণতান্ত্রিক উপাদান যদি বিশ্ববিদ্যালয়ের কাঠামোর মধ্যে থাকে তাহলে কেন স্বীকৃতি পাবেনা? এক্ষেত্রে কোন যুক্তি দেখাবেন? আমরা শিক্ষা উপদেষ্টা কমিটি এবং শিক্ষা মন্ত্রীদের সম্মেলনে অত্যন্ত বিনীত ভাবে বলেছি এই গণতান্ত্রিক পদ্ধতি বজায় রাখার জন্য। শিক্ষা মন্ত্রীদের সম্মেলনে বিভিন্ন রাজ্য থেকে আপনাদের দলের শিক্ষা মন্ত্রী যাঁরা এসেছিলেন তাঁরা আমাকে বলেছেন, আপনার দাবি থেকে আপনি সরে যাবেন না। তাঁরা বলেছেন, আপনার মতো আমরাও মনে করি বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার থাকা উচিত। কিন্তু যে ধারা আরোপ করা হয়েছে সেটা বজায় থাকলে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার থাকবে না। "মনসা মঙ্গল" কাব্যে দেখা যায় মনসা দেবী চাঁদ সদাগরকে বললেন আমার পূজা দিতে হবে। চাঁদ সদাগর মনসা দেবীর পূজা করলে তবেই মনসাদেবীর পূজা বৃদ্ধি হবে। কেন্দ্রীয় সরকারের অগণতান্ত্রিক পদ্ধতি আজ মনসাদেবী রূপে বলছে, গণতান্ত্রিক ব্যবস্থায় পরিবর্তে অগণতান্ত্রিক ব্যবস্থা গ্রহণ করলে তবেই অর্থ পাবে। মনসাদেবী চাঁদ সদাগরকে বলেছিলেন, তোর সপ্তডিঙ্গা রক্ষা পাবে যদি তুই আমার পূজা দিস। পশ্চিমবাংলার শিক্ষা জগৎ আজ চাঁদ সদাগরের মতো শিক্ষা সমুদ্রে বিপদাপন্ন। আপনারা জানেন রাজ্য সরকারের

একার পক্ষে সম্ভব নয় নিজেরা সব খরচ চালাবে। পৃথিবীতে এমন কোনও বিশ্ববিদ্যালয় নেই যেখানে নিজেরা অর্থ দিয়ে বিশ্ববিদ্যালয় পরিচালনা করছে।

[6-00 – 6-10 P.M.]

কিন্তু আমি একটা কথা বলি যে তাঁরা যদি অগণতান্ত্রিক পদ্ধতিতে চলেন, আমরা সেটা বিচার করতে পারব না? কেন্দ্রীয় সরকারের নির্দেশ মেনে নিতে হবে? আমরা তা পারব না। রাজ্য সরকারের কোষাগার থেকে আমরা অর্থ ব্যয় করতে হচ্ছে। মানসবাবু জানেন যে কেন্দ্রীয় সরকার ১৯৮৬-৮৭ সালে বিশ্ববিদ্যালয়গুলির জন্য যে অর্থ বরাদ্দ করেছিলেন, ১৯৮৭-৮৮ সালে সেই অর্থের পরিমাণ কমিয়ে দিয়েছে। আবার ১৯৮৭-৮৮ সালে কেন্দ্রীয় সরকার তার বাজেটে উচ্চ শিক্ষা এবং বিশ্ববিদ্যালয়গুলির জন্য যে অর্থ বরাদ্দ করেছিলেন ১৯৮৯-৯০ সালে সেই অর্থ যা ছিল তার পরিমাণ আরও কমিয়ে দিয়েছে। মূল সমস্যাটা হল এখানে। কেন্দ্রীয় সরকারের বাজেটের টাকা অপ্রতুল। শিক্ষা খাতে বার বার অর্থের পরিমাণ দিচ্ছেন, এটা কি আমাদের মেনে নিতে হবে? উচ্চ শিক্ষা সম্প্রসারণ তো দূরের কথা সেটা ক্রমশ সঙ্কুচিত হয়ে আসছে। এই অগণতান্ত্রিক ধারা আমরা মেনে নিতে পারব না। এদের সঙ্গে আমাদের পার্থক্য হচ্ছে শিক্ষা খাতে এবং শিক্ষার ক্ষেত্রে আমরা অর্থ বরাদ্দ ক্রমশ বাড়িয়ে চলেছি। গজেন্দ্র গদকর কমিশন যে সুপারিশ করেছিলেন, ১৯৪৮ সালে রাধাকৃষ্ণন কমিশন শিক্ষা পরিচালনার ক্ষেত্রে তিনি যে কথার ইঙ্গিত দিয়েছিলেন তার কথা মনে রেখে শম্ভুবাবু সেজন্য একটা আইন উত্থাপন করেছিলেন—তিনি এখন নাই, তাঁর কথা ভাল জেনে বামফ্রন্ট সরকার কোটার কমিশন, রাধাকৃষ্ণন কমিশন, গজেন্দ্র গদকর কমিশন যে কথা বলেছিলেন তাদের কথা মনে রেখে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার রক্ষা করবার যে প্রবণতা পশ্চিমবাংলা সরকার দেখিয়েছিলেন তার জন্য আইন সংশোধন করার জন্য বিধানসভায় বিলও আনা হয়েছিল এবং আমাদের এখানে শিক্ষার সম্প্রসারণ হচ্ছে। এই বিধানসভা থেকে যে প্রস্তাব উত্থাপিত হয় তা সর্ববাদী সম্মতভাবে তা গৃহীত হয়। কেন্দ্রীয় সরকার যে শিক্ষা মন্ত্রী সম্মেলন ডেকেছিলেন আমি সেখানে গিয়েছিলাম এবং আমি সেখানে বলেছিলাম, এই ধারা অক্ষুন্ন রাখলে এবং এই অগণতান্ত্রিক পদ্ধতি বজায় রাখলে, আমরা সেটা মেনে নেবনা মেনে নিতে প্রস্তুত নই। এতে বহু ছাত্র ছাত্রীদের অসুবিধা হচ্ছে। যারা কলেজ থেকে পাশ করছে তাদের বিশ্ববিদ্যালয়ে ঢুকতে অসুবিধা হচ্ছে। মেদিনীপুর বিশ্ববিদ্যালয় কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীনে। এখানে যে বিদ্যালয়গুলি আছে সেখানে বিশ্ববিদ্যালয়ে স্নাতক, স্নাতকোত্তর ছাত্র ছাত্রীদের ভর্তি করার জন্য কোনও বিধি ব্যবস্থা নাই। এবং তার কোনও চেষ্টাও নাই। এখানে মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপাল আছেন এবং বিরোধী পক্ষে মেদিনীপুর থেকে নির্বাচিত মাননীয় সদস্যরাও আছেন, ১২-খ ধারা অনুসারে যদি মেদিনীপুর বিশ্ববিদ্যালয়কে স্বীকৃতি না দেন তাহলে এই বিশ্ববিদ্যালয় যেসব ছাত্র ছাত্রী উত্তীর্ণ হচ্ছে তারা ভবিষ্যতে কোনও বিশ্ববিদ্যালয়ে কোনও পড়াশুনা, গবেষণা বা অন্য কোনও সুযোগ পাবে না। এটা একটা মারাত্মক ব্যাপার এবং আমরা সেই জায়গায় যাচ্ছি। এই অগণতান্ত্রিক বিধি ব্যবস্থা বিসর্জন দিতে হবে। একবারও তারা দেখাতে পারেন নি, একটি কথাও বলতে পারেন নি। শিব শঙ্কর, কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রী, পি. ভি. নরসিং রাও, প্রাক্তন শিক্ষা মন্ত্রী, তারা একটি কথাও আমাকে বোঝাতে পারেন নি। আমরা বলেছি যে এটা আপনারা মুক্ত করুন, বিশ্ববিদ্যালয়কে

এই টাকা মঞ্জুর করবেন। আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের স্বাধিকারের উপরে হস্তক্ষেপ হচ্ছে। আমি কোনও রাজ্যের নাম করে আলোচনা করতে চাইনা। শিক্ষা বাজেটের সময়ে এই বিষয়ে আলোচনা করব। আমাদের পাশের রাজ্যগুলিতে দেখছেন না যে কি ভাবে উপাচার্যদের বহিষ্কার করা হয়েছে, তাড়িয়ে দেওয়া হয়েছে। শুধু পশ্চিম বাংলায় সেই জিনিস হয়নি। সকলের মিলিত উদ্যোগে যদি বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার রক্ষিত না হয় তাহলে কখনই বিশ্ববিদ্যালয়ে শিক্ষার উন্নয়নের যে ব্যবস্থা সেটা রক্ষিত হবেনা। এখন এই বিষয়ে মনোনীত সদস্য কতজন থাকবে? আপনারা জানেন যে রবীন্দ্রনাথের স্মৃতি বিজড়িত হচ্ছে এই বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়। কেন্দ্রীয় সরকার সেই বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের আইন পরিবর্তন করে অগণতান্ত্রিক ভাবে বিশ্ববিদ্যালয়ের যে আইন আছে, যে একজিকিউটিভ কাউন্সিল আছে বা কোর্ট আছে তার সমস্ত চিত্র পরিবর্তন করে দিয়েছে। এতে মনোনীত সদস্যারা প্রাধান্য পেয়েছে। কবি গুরুর নামাঙ্কিত বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে কেন্দ্রীয় সরকার মডেল আইন এনেছে। সেই আইনের মধ্যে একথা বলা আছে যে কখনও গণতান্ত্রিক ভাবে বিশ্ববিদ্যালয় পরিচালিত হবেনা, মনোনীত সদস্যদের দ্বারা পরিচালিত হবে। শিক্ষার প্রতি যদি কারও বিন্দুমাত্র দরদ থাকে, বিশ্বকবির প্রতি যদি কারও বিন্দু মাত্র শ্রদ্ধা থাকে, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের প্রতি যদি বিন্দুমাত্র কারও কৃতজ্ঞতা থাকে, বাংলার শিক্ষা জগতের ঐতিহ্যের প্রতি যদি বিন্দুমাত্র কারও শ্রদ্ধা থাকে তাহলে আসুন ঐক্যবদ্ধ ভাবে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন শুধু নয়, তার উন্নয়নের ক্ষমতার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানাই। আমাদের মধ্যে মত পার্থক্য থাকতে পারে কিন্তু শিক্ষার স্বার্থে পশ্চিমবঙ্গের বাকি বিশ্ববিদ্যালয়গুলি, অধ্য-বিশ্ববিদ্যালয়গুলির যে আইনগুলি আছে সেই একই আইন অনুসরণ করে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় আইনকে অব্যাহত রাখা হোক, অক্ষুন্ন রাখা হোক এবং বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের ১২(খ) ধারা অনুযায়ী আমাদের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে যেন স্বীকার করে নেওয়া হয়। আর তা যদি না হয় তাহলে আজকে যারা কংগ্রেসের সদস্য আছেন, তারা যখন মেদিনীপুরে যাবেন তখন কি জবাব দেবেন? মানসবাবু, জ্ঞান সিং সোহনপাল যখন মেদিনীপুরে যাবেন তখন কি জবাব দেবেন সেখানকার মানুষের কাছে? আমরা যদি এই দাবিকে সমর্থন না করি তাহলে আমাদের এখানে যে ছাত্রসমাজ আছে তাদের কাছে আমরা কি জবাব দেব? তাদের সামনে তখন আপনাদের দাঁড়াতে লজ্জা হবেনা? আজকে যে দাবি বিশ্ববিদ্যালয় সম্পর্কে এখানে উত্থাপিত হয়েছে সেই দাবিকে যদি আপনারা সমর্থন না করেন, সেই দাবির পক্ষে যদি আপনারা অভিমত জ্ঞাপন না করেন তাহলে কোন অধিকারে, কোন বিবেচনা, কোন বিবেকের উপরে দাঁড়িয়ে, কোন চেতনার উপরে দাঁড়িয়ে মেদিনীপুর বিশ্ববিদ্যালয়-এর ছাত্র-ছাত্রীদের সামনে গিয়ে দাঁড়াবেন, আপনাদের লজ্জা হবেনা? সেজন্য আমি আপনাদের কাছে আবেদন জানাচ্ছি যে শিক্ষার এই গুরুত্বপূর্ণ প্রশ্নে আপনারা ঐক্যবদ্ধ ভাবে এই প্রস্তাব সমর্থন করুন। মাননীয় সদস্য মানসবাবু যে সংশোধনী এনেছেন, তাকে আমি সম্পূর্ণ ভাবে বিরোধিতা করে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে সেই প্রস্তাবের ভূমিকা সম্পর্কে বিরোধিতা করেছেন মানস ভূঁইয়া এবং বাকি সদস্যরা এই বিষয়ে আলোকপাত করেছেন যে কেন এই প্রস্তাব এনেছেন, কেন

বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে চেষ্টা করছেন এবং সেই সম্পর্কে বিভিন্ন বক্তা তাদের বক্তব্য রেখেছেন। আমি যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, আমাদের পশ্চিমবঙ্গে অনেকগুলি বিশ্ববিদ্যালয় আছে সেটা আমরা জানি। কিন্তু সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের রাজ্যে পঠন-পাঠন এবং তার যে পরিবেশ এবং মানুষের যে লেখাপড়ার মানসিকতা, প্রত্যাশা এবং স্পৃহা, সেই স্পৃহাকে ঠিকমতো মেটানোর জন্য আমাদের রাজ্যে আর একটি বিশ্ববিদ্যালয়ের প্রয়োজন হয়ে পড়েছে সেকথা আপনারা শুনেছেন এবং একথা ডাঃ মানস ভূঁইয়া স্বীকার করেছেন। অপ্রচলিত বিষয়গুলি নিয়ে সেখানে পঠন-পাঠনের জন্য একটা বিস্তৃত ক্ষেত্র গড়ে তোলার চিন্তা এই সরকার করেছেন এবং তার কাজও শুরু হয়েছে। এটা ঘটনা যে পশ্চিম বাংলাকে বঞ্চনা করার সামিল কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যা করা হয়েছে তার মধ্যে এই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় পড়ছে। আজকে যে ভাবে বক্রেশ্বর প্রকল্পের অনুমোদন পাইনি, যে ভাবে পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স-এর লাইসেন্স না পাবার জন্য পশ্চিম বাংলায় সেটা আমরা গড়ে তুলতে পারছি না, সেই ভাবে আমাদের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে পঠন-পাঠনের যে পরিবেশ আছে তা থেকে আমাদের রাজ্যের মানুষকে বাদ দিয়ে মানুষের কাছে, ছাত্র-ছাত্রীদের কাছে একটা বিরাট প্রতিবন্ধকতার সৃষ্টি করা হচ্ছে। এই হচ্ছে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার। সেই জায়গায় আমরা লড়াই করছি গণতন্ত্রের জন্য, গণতান্ত্রিক ব্যবস্থাকে রক্ষার জন্য। আর ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার সমস্ত ক্ষেত্রে স্বৈরতান্ত্রিক মানসিকতাকে চাপিয়ে দেবার চেষ্টা করছেন। সে জন্য আজকে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় বঞ্চিত হতে চলেছে।

[6-10 – 6-13 P.M.]

মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া বলার চেষ্টা করেছেন রাজ্য সরকারের সঙ্গে ইউ. জি. সি.। এই রকম নয়। গণতন্ত্রের সঙ্গে স্বৈরতন্ত্রের, এটাই বিষয় বস্তু। এটাকে বুঝতে হবে। এটা জনসভা নয়, এখানে যে বক্তব্য রাখলেন, এই সব কথা বাইরে বলবেন, কারণ আমরা জানি, আপনি বাইরে এই রকম উল্টো পাল্টা কথা বলেন। এই সব খবর আমাদের কাছে আছে। এটা তো বিধানসভা। এখানে পশ্চিমবাংলার স্বার্থ নিয়ে চিন্তা ভাবনা করতে হবে। ওরা বলেন আমরা নাকি রাজনীতি করছি। তা নয়, এই রাজনীতির নাম করে প্রকৃত পক্ষে আপনারা সমস্ত ক্ষেত্রে রাজনীতি করার মধ্য দিয়ে পশ্চিমবাংলাকে ধ্বংস করার চেষ্টা করে চলেছেন। এই হচ্ছে আপনাদের কর্ম কাণ্ড। আমি আপনাকে অনুরোধ করব, যে এটা হল পশ্চিমবাংলার, বিশেষ করে আমাদের জেলা মেদিনীপুর জেলা, আপনিও মেদিনীপুর জেলার ছেলে, আমাদের মেদিনীপুর জেলার ছেলেদের কাছে একটা অন্ধকার অবস্থার সৃষ্টি হয়েছে। আপনি অনেক কথাবার্তা বলেছেন, এবং আপনার বক্তব্য কুমীরের কান্না ছাড়া আর কিছুই নয়। পড়াশুনা কী করে হবে? মন্ত্রী মহাশয় বলেছেন রিসার্চ করার ক্ষেত্রে, অন্যান্য বিশ্ববিদ্যালয়ে অধ্যাপনার ক্ষেত্রে তারা বঞ্চিত হবে, যদি না এখন সেখানে পর্যাপ্ত ব্যবস্থা না করতে পারি। আমি আপনাকে অনুরোধ করব যাতে কেন্দ্রীয় সরকার এর অনিচ্ছুক হাত থেকে অর্থ বরাদ্দ করে নিয়ে মেদিনীপুর জেলার ছাত্র-ছাত্রীদের ৩৩টি কলেজের যে ৩০ হাজার ছাত্র-ছাত্রী সেখানে পড়াশুনা করছে, তাদের ভবিষ্যৎ যাতে সুনিশ্চিত করতে পারি, সেই বিষয়টা চিন্তা করার চেষ্টা করুন এবং তথাকথিত রাজনীতির কথা বাদ দিয়ে এই কাজটা করার চেষ্টা করুন তাহলেই প্রকৃত পক্ষে আমাদের যে উদ্দেশ্য সেটা বাস্তবায়িত করতে পারব, আমাদের জেলার

এবং রাজ্যের যে শিক্ষা ব্যবস্থা তাকে উন্নত করতে পারব, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। আপনি বলছেন যে আপনি সমর্থন করছেন, কিন্তু প্রকৃত পক্ষে যে অ্যামেণ্ডমেন্টটা দিয়েছেন, তা বিরোধিতা ছাড়া কিছু নয়, আমরা তো ছেলেমানুষ নই, এই সব বুঝি আমরা। এই সব কথাবার্তা বলে মানুষকে বিভ্রান্ত করা যাবে না। সুতরাং ডাঃ মানস ভূঁইয়া যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছেন, তার বিরোধিতা করে এবং যে প্রস্তাব এসেছে, তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The amendment of Dr. Manas Bhunia that—

1. In para 2, line 2, for the words beginning with "করলেও নির্বাচিত কোর্ট "and ending with "অর্থ প্রদান করেনি ;"the word" করেছে;" be substituted.

2. In the last, for the words "কেন্দ্রীয় সরকারকে ইউ. জি. সি-র এই অগণতান্ত্রিক শর্ত প্রত্যাহারেরও" the words "কেন্দ্রীয় সরকার ও ইউ. জি. সি-র কাছে" be substituted. were then put and lost.

The motion of Shri Surya Chakraborty that এই সভা লক্ষ্য করছে যে, রাজ্য সরকার ইতিমধ্যেই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা ও সেখানে বিভিন্ন আধুনিক বিষয়ের পঠন-পাঠনের জন্য বহু টাকা ব্যয় করেছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে, ভবতোষ দত্ত কমিটি এই বিশ্ববিদ্যালয়কে অর্থপ্রদান করার সুপারিশ করলেও নির্বাচিত কোর্ট বাতিল করে মনোনীত কোর্ট গঠনে কেন্দ্রীয় সরকার প্রদত্ত শর্ত রাজ্য সরকার খারিজ করায় ইউ. জি. সি. এই বিশ্ববিদ্যালয়ে কোনও অর্থ প্রদান করেনি;

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে ইউ. জি. সি-র এই অগণতান্ত্রিক শর্ত প্রত্যাহারের ও বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে অর্থ বরাদ্দের অনুরোধ জানাচ্ছে। was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.13 p.m. till 1.00 p.m. on Thursday, the 11th May, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 11th May, 1989 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 4 Ministers of State and 152 Members.

[1-00 — 1-10 P.M.]

**Obituary Reference**

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Harendra Nath Mazumdar, former member of the Government of West Bengal and a veteran freedom fighter who breathed his last on the 9th May, 1989 at his own residence in Calcutta. He was 82.

Born on 16th June, 1907 at Basirhat, Shri Mazumdar was graduated from Vidyasagar College. By profession he was an advocate of the Calcutta High Court. He took active part in the freedom movement of the country.

He was elected to the new defunct West Bengal Legislative Council in 1957 as a Congress candidate and was its member till 1962. In General Elections 1967 he was elected to the West Bengal Legislative Assembly from Hasnabad Constituency as a candidate of the Bangla Congress Party.

He became a Minister in the P.D.F. ministry headed by Dr. Prafulla Chandra Ghosh in 1967.

At his death the State has lost a veteran Freedom Fighter as well as a political leader.

Now I request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

**(The Members stood scilence for two minutes)**

Thank you, Ladies and Gentlemen.

Secretary will please send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Heldover Starred Questions

### (to which oral answers were given)

### জলসেচের জন্য বিদ্যুৎ

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৩।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় কৃষকদের জলসেচের জন্য বিদ্যুতের ব্যবস্থা আছে;

(খ) বাকী জেলাগুলিতে কৃষকদের জলসেচের জন্য বিদ্যুতের ব্যবস্থা করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) যদি থাকে, তবে উহা কবে নাগাদ কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) পশ্চিমবঙ্গের সব জেলায় কৃষকদের জল সেচের জন্য বিদ্যুৎ সরবরাহ করার ব্যবস্থা আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভূঁইয়া** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, চাষের কাজে কৃষকদের বিদ্যুৎ সরবরাহ করার জন্য সরকার দৈনিক কত সময় নির্ধারিত করেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** ঃ সাধারণত ২৪ ঘন্টাই বিদ্যুৎ সরবরাহ করা হয়। তবে যেহেতু সন্ধ্যা ৬টা থেকে রাত ১০টা পর্যন্ত অন্যান্য ক্ষেত্রে বিদ্যুতের চাহিদা বেশি থাকে সেহেতু ঐ সময়ে বিদ্যুৎ না ব্যবহার করার জন্য আমরা কৃষকদের অনুরোধ করি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহোদয়, সরকারি ব্যবস্থায় ডিজেল চালিত যে

সমস্ত আর. এল. আই. পাম্প সেটগুলি আছে সেগুলিকে বিদ্যুৎ চালিত করার জন্য কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : ডিজেল চালিত যে আর. এল. আই.গুলি আছে সেগুলিকে ধীরে ধীরে বিদ্যুৎ চালিত করার ব্যবস্থা হচ্ছে।

**শ্রী মাধবেন্দু মহান্ত** : মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, এক শ্রেণীর কর্মচারী তাঁরা চেষ্টা করছেন ডিজেল থেকে বিদ্যুতে যাতে রূপান্তরিত না হয় — এইরকম কথা আপনার জানা আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : এই ধরণের কোনও ব্যাপার নেই। তবে ডিজেল লবি আছে যারা জিনিসপত্র সমস্ত কিছু বিক্রি করে। তারা চাষীদের অনেক সময় প্রভাবিত করে।

**শ্রী তুহিন সামন্ত** : আগামী আর্থিক বছরে — ডিপ টিউবওয়েল এবং রিভার পাম্পে বিদ্যুৎ সংযোগ হয় নি এগুলির সংখ্যা কত এবং কত দ্রুত সেগুলি সম্পন্ন করতে পারবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : আগামী আর্থিক বছরে টার্গেট আছে ১২ হাজারের মতন।

## Scarcity of drinking water in Midnapore district

***541.** (Admitted question No. *2274.) **Dr. Manas Bhunia** : Will the Minister-in-charge of the Public Health Engineering Department be pleased to state —

(a) Whether the State Government has any information as to the present number of tubewells and dugwells which have become dry in Midnapore district;

(b) If so, the number of such tubewells and dugwells; and

(c) The steps taken or proposed to be taken by the State Government to remove the scarcity of drinking water in the said district ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** :

(ক) হ্যাঁ।

(খ) অকেজো নলকূপের আনুমানিক সংখ্যা — ৭৬৬৮।

অকেজো ডাগ-ওয়েলের আনুমানিক সংখ্যা — ১৮৮২।

(গ) বর্তমান আর্থিক বছরে ইতিমধ্যে ন্যূনতম প্রয়োজন ভিত্তিক কর্মসূচির অধীনে মেদিনীপুর জেলার নলকূপ ও ডাগ-ওয়েল প্রোথন। পুনঃপ্রোথন। সংস্কারের জন্য জনস্বাস্থ্য কারিগরী বিভাগ থেকে ৪৫ লক্ষ টাকা এবং উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ থেকে ৬০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এছাড়া প্রয়োজন হলে ট্যাঙ্কার দ্বারা জল দেওয়া যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সারা মেদিনীপুর জেলায় টিউবওয়েল খারাপের সংখ্যা ৭৬৬৮ আর ডাগওয়েলের সংখ্যা ১৮৮২। ব্লকওয়ারি যদি হিসাব থাকে, যদি লে-আউট করে দেন তাহলে খুব ভাল হয়। এর সঙ্গে আমি প্রশ্ন করছি, সবং বিধানসভা কেন্দ্রে কত সংখ্যক টিউবওয়েল খারাপ অবস্থায় রয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ব্লক ভিত্তিক হিসাব নেই আর সবং বিধানসভা কেন্দ্রের কোনও হিসাব নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনার কাছে ব্লকওয়ারি হিসাব নেই কিন্তু জেলা হিসাবে ব্লকগুলি নিয়েই তো থাকা উচিত ছিল। যাই হোক, মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই মূহূর্তে মেদিনীপুর জেলায় যে ভয়াবহ জলের দুর্ভিক্ষ চলছে তার মোকাবিলা করার জন্য আপনার দপ্তর কি কি জরুরি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** দপ্তর বলে ভাগ করা নেই, সমস্ত দপ্তর থেকেই কাজ করা হচ্ছে। যে সমস্ত নলকূপে জল পাচ্ছে না সেগুলিকে আরও গভীরে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে আর যে সমস্ত কুয়োগুলি, ডাগওয়েলগুলি শুকিয়ে গেছে সেগুলিকে কাটানো হচ্ছে। এছাড়া নদী থেকে জল আনার জন্য সেখানে টিউবওয়েল পুঁতে জল পাবার চেষ্টা করা হচ্ছে। এ ছাড়া যদি কোনও জায়গায় এমন হয় যে জল পাওয়া যাচ্ছে না, — অবশ্য এইরকম এখন কিছু হয় নি, — তার প্রস্তুতি হিসাবে যদি প্রয়োজন হয় তাহলে ট্যাঙ্কারের সাহায্যে জল দেবার কথা ভাবা হচ্ছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, কিছু দিন আগে এই হাউসে মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া বলেছিলেন সবং-এ গ্রাম পঞ্চায়েত থেকে ৭ ফুট কিম্বা ১০ ফুট ডিপ টিউবওয়েল বসিয়েছেন, ফলে জল পাওয়া যাচ্ছে না, টিউবওয়েল নষ্ট হয়ে যাচ্ছে। আপনি তার উত্তরে বলেছিলেন এই তথ্য যেন তিনি পেশ করেন। আমার প্রশ্ন হচ্ছে, তিনি কি সেই তথ্য আপনার কাছে পেশ করেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখন পর্যন্ত তথ্য দেন নি। আমি বলতে পারি, যে খরা হয়েছে তার মোকাবিলা এই ত্রিস্তর পঞ্চায়েতই করছে। তারা যদি এই কাজ ভালভাবে না করতেন তাহলে খুবই অসুবিধা হত এবং আগে থেকে পরিকল্পনা করে সিলিন্ডার টাইপের টিউবওয়েল প্রত্যেক গ্রামে ১।২টি করে বসিয়েছেন। আজকে যখন জলের স্তর নেমে গেছে প্রত্যেক গ্রামে এই রকম ১।২টি কল থাকার জন্য সেখান থেকে জল পাওয়া যাচ্ছে।

[1-10 — 1-20 P.M.]

**Shri Gyan Singh Sohanpal :** Sir, with reference to Honourable Minister's answer to question (a), by way of supplementary, I want to ask him whether this information reached the Government and what steps were taken by the Government to meet the situation ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটার পদ্ধতিটা হচ্ছে পঞ্চায়েতগুলি পঞ্চায়েত সমিতিকে দেয়, এবং পঞ্চায়েত সমিতি জেলা পরিষদকে জানায় এবং সেখানে একটা হিসাব ধরে তারা প্রতিদিন বসে, যে সমস্ত টিউবওয়েল শুকিয়ে গেছে সেগুলির আরও নিচে নল দ্বারা এবং যে সমস্ত কুয়ো বা ইঁদারা শুকিয়ে গেছে সেগুলিকে কেটে জল বার করবার চেষ্টা করে।

**শ্রী জ্ঞান সিং সোহনপাল ঃ** আমার প্রশ্নটা ছিল যে, যেগুলি ড্রাই হয়ে গেছে তার খবরটা কবে পেয়েছেন এবং খবর পাওয়ার পর কোনও রকম পরিকল্পনা নিয়েছেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কবে পেয়েছি সেটা নির্দিষ্ট তারিখ বলা শক্ত। বিভিন্ন জায়গা থেকে খবর আসছে, আমি গত কাল পেয়েছি। যেখানে যেখানে শুকিয়ে গেছে তার জন্য কি করা হয়েছে সেটা আগে বলেছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি জানতে চাইছি এর আগে খরায় ড্রাগ ওয়েলের জন্য প্রতি ব্লকে ১ লাখ টাকা বরাদ্দ হয়েছিল, ১ হাজার টাকায় একটা কুয়ো তৈরি করা হবে, আমরা মুর্শিদাবাদ এবং নদীয়ায় সব জায়গাতে দেখেছিলাম। খরা হয়েছিল, কাজও হয়েছিল সেটা কিন্তু পানীয় জল হয় নি। এ বছর খরায় পরিপ্রেক্ষিতে এই জাতীয় কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা ঠিক নয়। অনেক ব্লকে গিয়ে করা হয় নি। একটা জেলার বিভিন্ন এলাকায় বিভিন্ন ভাবে হয়েছে, সেই জল পানীয় হিসাবেই ব্যবহার করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর প্রশ্নের উত্তরে বলেছেন যে ব্যাপক হারে টিউবওয়েল নষ্ট হয়ে যাচ্ছে তার অন্যতম কারণ হচ্ছে জলের স্তর নিচে নেমে যাচ্ছে। কিন্তু আমার যেটা প্রশ্ন সেটা হচ্ছে এই যে যদৃচ্ছ টিউবওয়েল করে জলের স্তর নিচে নেমে যাচ্ছে এবং সমস্যাটা যেভাবে ঘনীভূত হচ্ছে এটা নিরসনের জন্য বিকল্প ব্যবস্থা হিসাবে সারফেস ওয়াটার যেটা নষ্ট হয়ে যাচ্ছে সেই সারফেস ওয়াটার কে ধরে তার থেকে ভবিষ্যতে পানীয় জলের রিকয়ারমেন্ট পূরণ করার কোনও পরিকল্পনার কথা সরকার ভেবে দেখেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সারফেস ওয়াটার আমরা অনেক দিন আগে থেকে ব্যবহার করছি। আসানসোলের কোথাও আন্ডার গ্রাউন্ডে জল পাওয়া যায় না, সেটা নদী থেকে নিয়ে

শোধন করে পানীয় জল হিসাবে ব্যবহার করা হয়। অনেক জায়গাতেই মাটির নিচে থেকে পাওয়া যায় না, আমরা নদী থেকে নিয়ে নিই। হলদিয়ায় জলের স্তরের যে অবস্থা তাকে নদী থেকে নিয়ে ট্রিটমেন্ট করে ব্যবহার করা হচ্ছে। এটা পুরানো পরিকল্পনা, ব্যাপক হারে এই পুরানো পরিকল্পনা নেওয়া হয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই জলের এবং টিউবওয়েলগুলির ব্যাপারে আপনার ডিপার্টমেন্টের লোকেরা কি কিছু করছে; আপনার ডিপার্টমেন্টের লোকেরা এ ব্যাপারে কিছু করতে পারে, না পারে না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমার ডিপার্টমেন্টের লোকদের পঞ্চায়েতে দেবার সিদ্ধান্ত করেছিলাম, হাইকোর্ট আটকে দিয়েছে। এখন আমার ডিপার্টমেন্টের লোকেদের পঞ্চায়েতের অধীনে করাতে হয়।

## বাসন্তী ব্লকে নলকূপের সংখ্যা

***৫৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার বাসন্তী ব্লকে মোট নলকূপের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে বর্তমানে কতগুলো অকেজো;

(গ) ঐ নলকূপগুলো অকেজো হওয়ার কারণ কি; এবং

(ঘ) অকেজো নলকূপগুলো সংস্কারের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) ৫৫৫ টি।

(খ) ১২৩ টি।

(গ) জমিতে অধিক পরিমাণে লবনাক্ততা।

(ঘ) অকেজো নলকূপগুলো মেরামত করার ব্যবস্থা গ্রহণ করা যায়। ১৯৮৮-৮৯ সালে ঐ মেরামতির জন্য গ্রাম পঞ্চায়েত পিছু ৭৫০ টাকা করিয়া মোট ৯০০০ টাকা বাসন্তী পঞ্চায়েত সমিতিকে দেওয়া হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আপনি জানালেন যে একশোর উপর নলকূপ অকেজো হয়ে আছে এবং পঞ্চায়েতকে টাকা দেওয়া হয়েছে নয় হাজার। প্রশ্ন হল, ঐ টাকায় অতগুলো অকেজো নলকূপ মেরামত করা কি সম্ভব?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ঐ টাকায় সম্ভব না হলে তারা টাকা চাইতে পারেন বা অন্য খাত থেকে নিতে পারেন। তবে নলকূপগুলি নূতন করে অন্য জায়গায় বসাতে হবে, সেক্ষেত্রে প্রয়োজনে তারা টাকা চাইবেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় "গ" প্রশ্নের উত্তরে জানালেন যে জমির অত্যধিক লবনাক্ত তার জন্য টিউবওয়েলের পাইপ খারাপ হয়ে যাচ্ছে। কিন্তু এর আগে এক সময় যেহেতু প্রায় তিন-চারশ ফুট পর্যন্ত ডিপে লবনাক্ততা থাকে সেই কারণে সেই পর্যন্ত কেসিং পাইপ দিয়ে টিউবওয়েল বসানো হত। কাজেই বারবার যাতে টিউবওয়েলগুলি খারাপ না হয় তার জন্য ঐ কেসিং পাইপ দিয়ে সেখানে টিউর্বওয়েলগুলি করবার ঐ পরিকল্পনা গ্রহণ করবেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কয়েকটি করা হয়েছে এবং ডিপে জল পাওয়া গেছে। কিন্তু ওটা করা হচ্ছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাশয় কিছুক্ষণ আগে বলছিলেন যে, টিউবওয়েলগুলি সিলিন্ডার সিস্টেমে করা হচ্ছে। কিন্তু সিলিন্ডার সিস্টেমে করতে গেলে এক একটির পেছনে তিন হাজার টাকা খরচ হবে। কাজেই আমার প্রশ্ন, আপনি যে পরিমাণ টাকা দিলেন তাতে সিলিন্ডার সিস্টেমের কয়টি টিউবওয়েল হতে পারে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এর আগে প্রশ্নের উত্তরে যা বলেছি সেটা সিলিন্ডার সিস্টেম নয়। সেক্ষেত্রে এমন কতগুলো জায়গা বের করা হচ্ছে যেখান থেকে লবন মুক্ত জল বের করা যাবে। আর সিলিন্ডার সিস্টেমে করতে গেলে তিন হাজার নয়, দশ-বারো হাজার টাকা লাগে।

## Starred Questions
## (to which oral answers were given)

### ব্রিটিশ বণিক কর্তৃক চটকল ক্রয়

*৭৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মিঃ প্রিয়ালি নামক জনৈক ব্রিটিশ বণিক পশ্চিমবঙ্গের চারটি চটকল কিনতে চেয়েছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত চটকলগুলির নাম কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) মিঃ প্রিয়ালি টিটাগড় জুট ফ্যাক্টরি কোম্পানির বেশির ভাগ শেয়ার কিনতে চেয়েছেন। এই কোম্পানির পরিচালনাধীন চারটি জুট মিলের নাম ঃ—

(১) টিটাগড় জুট মিল।

(২) শ্যামনগর জুট মিল।

(৩) ভিক্টোরিয়া জুট মিল।

(৪) অ্যাঙ্গাস জুট মিল।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে, কিনতে চেয়েছেন। আমার প্রশ্ন, ব্যাপারটা বর্তমানে কি অবস্থায় আছে এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাগবে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা এমন একটি প্রস্তাব এসেছে যেখানে চারটি জুট মিলে ২০,০০০ শ্রমিক কাজ করেন এবং যার দুটি বন্ধ আছে এবং দুটি চলছে। তিনি বিলাত থেকে এসেছেন এবং স্কটল্যান্ডে তাঁর জুটের কারখানা আছে। উনি প্রস্তাব করেছেন যে, বেশির ভাগ শেয়ার তিনি কিনে নেবেন। এক্ষেত্রে রিজার্ভ ব্যাঙ্ক এবং কেন্দ্রীয় সরকারের অনুমোদন দরকার হয়, তবে নিয়মের মধ্যেই এটা পড়ে। এক্ষেত্রে আমরা যতটুকু বুঝেছি তাতে কেন্দ্রীয় সরকারের কাছে অফিসার পাঠিয়েছিলাম এ সম্পর্কে আলোচনা করতে। তবে এখন বিষয়টা কি অবস্থায় আছে জানি না। তবে দুই এক দিনের মধ্যে — আগামী ১৫ তারিখে — ঐ ভদ্রলোক বিলাত থেকে আসছেন। অনেক দিন আমরা অপেক্ষা করেছি ঐ অনুমোদনের জন্য। আগামী ১৫ তারিখে কি হয় সেটা আমাদের দেখতে হবে। দুইবার ফিনান্স ডিপার্টমেন্ট ভারত সরকারের প্রতিনিধিদের সঙ্গে এ ব্যাপারে আলোচনা করেছেন। আমাদের চিফ সেক্রেটারিও গিয়েছিলেন আলোচনা করবার জন্য যে, এই রকম জিনিস হতে পারে কিনা যে, ৭৩ ভাগ শেয়ার তিনি কিনে নেবেন এবং কয়েক বছর পরে আবার সেটা ভারতীয় কোম্পানিতে পরিণত করা যাবে। এক্ষেত্রে আমরা গুরুত্ব দিয়েছি, কারণ এর সঙ্গে ২০ হাজার শ্রমিক এবং তাঁদের পরিবার মিলিয়ে এক লক্ষ মানুষের ভাগ্য জড়িত রয়েছে। এটা হলে ভালই হবে, তবে এটা নির্ভর করছে আইন-কানুনের উপর এবং কেন্দ্রীয় সরকারের উপর।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বৃটিশ মালিক চটকলগুলি কিনতে চান, এইগুলি কেনার পেছনে কি কি শর্ত আরোপ করতে চান?

**শ্রী জ্যোতি বসু ঃ** শর্তগুলি কি তা আমি জানি না। এই যে শর্তগুলি নিয়ে আলোচনা হচ্ছে তার মধ্যে একটা শর্ত হচ্ছে কেন্দ্রীয় সরকারের এটা অনুমোদন দরকার, তাঁরা সেটা নিয়ে আলোচনা করছেন, এটা কেনবার 'পর রিপ্যাট্রিয়েট করতে পারবেন না, এখানকার টাকা পয়সা এখানেই ইনভেস্ট করতে হবে। এই রকম নানা প্রকার শর্ত আছে। তারপর এটা ৫ বছর, না ৩ বছর করবেন আমি জানি না, এটা কেন্দ্রীয় সরকার করছেন। তারপর পরবর্তীকালে এটা ইন্ডিয়ানাইজেশন করতে হবে ইন্ডিয়ান কোম্পানিতে পরিণত করা হবে। পরবর্তীকালে

শেয়ার কমিয়ে দেওয়ার ব্যাপার থাকবে। আরও কিছু শর্ত আছে এবং সমস্ত শর্ত যেগুলি আছে, এটা করছেন, মিঃ প্রিয়ালি, তাঁকে সেটা লিখে দিতে হবে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যেহেতু ২০ হাজার শ্রমিক এই চারটি চটকলের সঙ্গে জড়িত সেই ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার এই চটকলগুলি কেনার কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার চটকলগুলি জাতীয়করণ এখনও পর্যন্ত করেন নি। এই যে একটি বিদেশি কোম্পানি এগিয়ে এসেছে এই চটকলগুলির কল্যাণের জন্য, ওঁদের এই কারখানাগুলি মডার্নাইজেশনের কোনও স্কীম আছে কিনা এবং মেশিনের প্রোডাকশন বাড়াবার কোনও স্কীম আছে কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ওঁদের স্কীমের ব্যাপারে আমি যতদূর জানি যে মডার্নাইজেশন করতে হবে। ঠিক কত টাকা আমি জানি না, শুনেছি ৭ কোটি ওঁদের ইনভেস্ট করতে হবে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বিধানসভা থেকে আমরা সর্ব্ব সম্মতিক্রমে যে প্রস্তাব নিয়েছিলাম যে কেন্দ্রীয় সরকার চটকলগুলি জাতীয়করণ করুক। কেন্দ্রীয় সরকার চটকলগুলি জাতীয়করণের জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন, এই সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোনও খবর তাঁরা দিয়েছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো মাননীয় সদস্যরা জানেন যে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময় থেকে ওঁরা বলছেন যে এটা বিচার করবেন। এখান থেকে একটা ডেলিগেশন সর্ব্বদল মিলে গিয়েছিল। সেই সময় ইন্দিরা গান্ধীর সঙ্গেই দেখা হয়েছিল। পরবর্তীকালে ওঁরা কোনও কিছু বিবেচনা করেছেন বলে আমি জানি না, ওঁরা এখন বলে দিয়েছেন যে জাতীয়করণ ওঁরা করবেন না।

## বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য সংগৃহীত অর্থ

***৭৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪।) **শ্রী সুভাষ গোস্বামি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য ৩১শে জানুয়ারি পর্যন্ত জনসাধারণের নিকট থেকে সংগৃহীত অর্থের পরিমাণ কত;

(খ) রাজ্য সরকার কর্তৃক ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে উক্ত প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) লটারির মাধ্যমে ঐ প্রকল্প রূপায়ণের জন্য বিশেষ অর্থ সংগ্রহের জন্য লটারির বা অন্য কোনও বিশেষ ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) আনুমানিক ১৪ লক্ষ টাকা।

(খ) ১৯৮৯-৯০ সালে উক্ত প্রকল্পের জন্য ৯১ কোটি টাকা ধার্য করা হয়েছে।

(গ) এখন পর্যন্ত লটারির মাধ্যমে অর্থ সংগ্রহের কোনও পরিকল্পনা করা হয় নি।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অতি সম্প্রতি যুব কর্তৃক আয়োজিত যে অনুষ্ঠান যুব ভারতী ক্রীড়াঙ্গনে হয়ে গেল তার থেকে কত টাকা পাওয়া গেছে বক্রেশ্বর প্রকল্পের জন্য?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটার এখনও হিসাব হয় নি। গত কাল ১০ লক্ষ টাকা মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে দেওয়া হয়েছে।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** ২০ লক্ষ টাকা আমরা কাগজে দেখেছি। আপনি বললেন যে চূড়ান্ত হিসাব হয় নি। অনুষ্ঠানের দিন দেওয়া হয়েছিল এবং মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে ২০ লক্ষ টাকার চেক দেওয়া হয়েছিল বলে আমরা কাগজে দেখেছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ২০ লক্ষ টাকা কাগজে বেরিয়েছিল, আপনারা যখন সব খবর জানেন তাহলে জিজ্ঞাস করছেন কেন? ১০ লক্ষ টাকা আমার হাতে দিয়েছে, আরও কিছু টাকা দেবে বলে জানিয়েছে কারণ ব্যাঙ্ক বা অন্যান্য জায়গায় যে সমস্ত টিকিট বিক্রি হয়েছিল সেখান থেকে কিছু টাকা পাওয়া যাবে বলে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের জন্য যে খেলা হয়েছিল তাতে ১০ লক্ষ টাকা আমার হাতে দিয়েছিল।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ক্ষুদ্র প্রকল্পে টাকার যে জোয়ার এসেছে — পোস্ট অফিসে ক্ষুদ্র প্রকল্পে টাকা সঞ্চয়ের যে জোয়ার এসেছে — লোকে সেখানে টাকা জমা দিচ্ছে, যেটা বিশেষ ভাবে বক্রেশ্বরের জন্য এসেছে — এই ভাবে কিছু টাকা এসেছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এর হিসাব এখনও হয় নি।

**শ্রী সাধন পান্ডে ঃ** বক্রেশ্বরের জন্য টাকা তুলতে রাজ্য সরকারের কর্মী বা হাইকোর্টের জাজদের বা জুডিশিয়ারি সার্ভিসের জাজদের মাইনের টাকা থেকে টাকা কেটে নেওয়ার ব্যাপারে আপনি কোনও খবর পেয়েছেন কি যে, তাঁদের বক্রেশ্বরের জন্য টাকা দিতে হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাইনে থেকে কারও কোনও টাকা কেটে নেওয়া হয় নি। যাঁরা টাকা দিচ্ছেন তাঁরা সবাই স্বেচ্ছায় দিচ্ছেন।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি — এই প্রকল্পে দান করার জন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন কারখানার শ্রমিকরা দুদিন বা তিনদিন খেটে টাকা দিচ্ছেন-এর পরিমাণ কত?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নোটিশ দিলে এটা বলতে পারব, আমার কাছে এখনই কোনও হিসাব নেই।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার সাপ্লিমেন্টারি প্রশ্ন হল, বক্রেশ্বর প্রকল্পকে কার্যকর করতে যাওয়ার পিছনে কেন্দ্রীয় সরকারের সীমাহীন যে বঞ্চনা রয়েছে, তার বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকার যে বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন তাতে পশ্চিমবাংলার জনগণ, বিভিন্ন অংশের জনগণ যে ভাবে এগিয়ে এসেছেন, উৎসাহ উদ্দীপনা ও প্রেরণায় এগিয়ে এসেছেন তা আমরা অতীতে কোনও দিন দেখতে পাই নি, জনগণের কাছে এটা একটা বিশাল চ্যালেঞ্জ, বিশেষ করে যেখানে এত বড় আর্থিক দায়বদ্ধতা ও প্রতিবন্ধকতা রয়েছে, সেখানে জনগণের উৎসাহ ও উদ্দীপনাকে ক্যাপিট্যাল করে এই যে প্রকল্প গ্রহণ করা হয়েছে, সেটা নির্দিষ্ট সময়ের মধ্যে কার্যকর করা যাবে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ যে ভাবে স্বেচ্ছাশ্রম দিয়ে, অর্থ দিয়ে এবং নানা ভাবে সাহায্য করছেন এবং পশ্চিমবঙ্গ সরকারের এর জন্য প্রয়োজনীয় যে টাকা তা জনগণ দেবেন বলে সিদ্ধান্ত নিয়েছেন। এই বছরে এর জন্য ৯১ কোটি টাকা ধার্য করা হয়েছে। এর দ্বারা আশা করা যায় যে নির্দিষ্ট সময়েই বক্রেশ্বর প্রকল্প সম্পন্ন হবে।

## মহিলাদের উর্দু-সাহিত্য পড়ার সুযোগ

*৭৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (উচ্চ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কলকাতায় কেবলমাত্র ছাত্রীদের জন্য নির্দিষ্ট মোট কতগুলি কলেজে উর্দু-সাহিত্য পড়ার সুযোগ আছে; এবং

(খ) ঐরূপ কলেজের সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ**

**(ক) কলকাতায় কেবলমাত্র ছাত্রীদের জন্য নির্দিষ্ট মোট ৫টি কলেজে উর্দু সাহিত্য পড়ার সুযোগ আছে।**

(খ) কোনও কলেজ থেকে উর্দু সাহিত্য পড়ানোর প্রস্তাব এলে বিবেচনা করা হবে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ৫টি কলেজের নাম দয়া করে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** লেডি ব্রাবোর্ণ কলেজ, ভিক্টোরিয়া কলেজ, খিদিরপুর কলেজ ফর গার্লস, বঙ্গবাসি মর্ণিং কলেজ এবং ক্যালকাটা গার্লস কলেজ।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** এই রকম একটা প্রচার আছে যে লেডি ব্রাবোর্ণ কলেজ একমাত্র কলেজ যেটা মহিলা কলেজ হিসাবে আছে, অন্যগুলি কো-এডুকেশন, সেখানে উর্দু মহিলারা ভর্তি হতে চান না। এখানে কমিউন্যাল টেনশান সৃষ্টির চেষ্টা করা হচ্ছে। এই রকম কোনও খবর আপনার কাছে আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এইরকম কোনও খবর আমার কাছে নেই।

**খড়্গাপুরে গ্রামীণ বৈদ্যুতীকরণ**

*৭৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬৪।) **শ্রী নাজমুল হক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কলাইকুন্ডা, গাইদুয়া, শালিকা, ধারিমোল প্রভৃতি এলাকাগুলিতে শীঘ্র বিদ্যুতায়িত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) মেদিনীপুর জেলার খড়্গাপুর থানার অন্তর্গত কলাইকুন্ডা (জে. এল. নং ৬৪), শালিকা (জে. এল. নং ৬৮) এবং ধারিমোল (জে. এল. নং ৬৭) মৌজাগুলি আর. ই. সি. অনুমোদিত এম. ডি.। আর. এম. এন. পি. ৩৩।১০৫ বৈদ্যুতিকরণ পরিকল্পনার অন্তর্ভূক্ত ঐ তানায় ১৯৮১ সালের আদমসুমারি অনুসারে গাইদুয়া নামে কোনও মৌজা নাই।

(খ) খড়্গাপুর থানায় কলাইকুন্ডা শালিকা এবং ধারিমোল এই মৌজাগুলির বৈদ্যুতিকরণের কাজ ১৯৮৯-৯০ এর মধ্যে শুরু হবে বলে আশা করা যায়।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে, ১৯৮৭ সাল

নাগাদ এলাকাগুলিতে রিটায়ার্ড মিলিটারি পার্সেন এবং পঞ্চায়েতের উদ্যোগে কোনও আবেদন বৈদ্যুতিকরণের দাবিতে আপনার দপ্তরে এসেছিল কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই ব্যাপারটা ১৯৮৭ সালে করা হয়েছিল। এখানে অসুবিধা হচ্ছে ১১ হাজার ভোল্টের একটা কেবলকে রেললাইনকে ক্রশ করে যেতে হবে এক্ষেত্রে, কেন্দ্রের অনুমতির দরকার, কেন্দ্রের অনুমতি পেলেই এই বছরেই এই দুটি কাজ করা যাবে।

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলাইকুন্ডা অরোড্রোম বাদে অবশিষ্ট কলাইকুন্ডা গ্রামাঞ্চলে ইলেক্ট্রিফিকেশন সংক্রান্ত আইন গত অসুবিধা আছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সেটা জানি না, আইনগত অসুবিধা আবার কি থাকবে?

## হাওড়ার মানিকপুর-হীরাপুর বাজার রাস্তা নির্মাণ

*৭৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৪।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** বিগত বিধানসভার বাজেট অধিবেশনে, ২৫শে মার্চ, ১৯৮৮ তারিখের প্রশ্ন নং *১৭২ (অনুমোদিত প্রশ্ন নং *১১০৮)-এর উত্তর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) হাওড়া জেলার সাঁকরাইল থানা এলাকার মানিকপুর-হীরাপুর বাজার রাস্তাটির নির্মাণ কার্য বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) কবে নাগাদ ঐ রাস্তাটির নির্মাণ কার্য সমাপ্ত হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সাঁকরাইল মানিকপুর হীরাপুর রাস্তার মোট ৬.০০ কিঃ মিঃ এর মধ্যে ৫.২০ কিঃ মিঃ এর কাজ সমাপ্ত হয়েছে। মামলা সংক্রান্ত কারণে বাকি ৩.৮০ কিঃ মিঃ রাস্তার কাজ বাকি আছে।

(খ) মাননীয় কলকাতা হাইকোর্ট সিভিল রুল জারি করায় বাকি ৩.৮০ কিঃ মিঃ অংশের কাজ করা সম্ভব হয় নি। মামলার নিষ্পত্তি হয়ে যাবার পর এক বছরের মধ্যে কাজটি শেষ করা যাবে বলে আশা করা যায়।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রাস্তার উপরে শেষ অংশে তার মাঝে ১ কিলোমিটার শেষ হতে বাকি ছিল, ১৯৮০ সালের শেষের দিকে এই সিভিল রুল হয়েছে কিন্তু আজ পর্যন্ত তা ভ্যাকেট হল না। এই ভ্যাকেট করার জন্যে সরকারের পক্ষ থেকে হাইকোর্টের কাছে একবারও কি মেনশন করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আমি নির্দিষ্ট ভাবে বলতে পারব না। একবারই তদ্বির করা হয়েছে। আরেক বার যাতে হাইকোর্টে মামলাটা আসে তার জন্য খোঁজ করে দেখব এবং আপনি এটা বলে ভালোই করলেন।

**কর্মজীবি মহিলাদের জন্য হোস্টেল**

***৭৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯২১।) **শ্রীমতী কমল সেনগুপ্ত (বসু) ঃ** আবাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কলকাতায় কর্মজীবি নারীদের জন্য হোস্টেলের সংখ্যা কত;

(খ) ঐ সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) কলকাতায় কর্মজীবি নারীদের জন্য আবাসন বিভাগের অধীনে একটি মাত্র হোস্টেল আছে।

(খ) আপাতত সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ওই যে হোস্টেল আছে তাতে কতজন কর্মজীবি নারী আছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ২৮০ জন, এক একটা ঘরে ৩ জন করে থাকেন।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** বে-সরকারি যে হোস্টেলগুলি আছে সেখানে সরকারি সাহায্যের জন্য তারা কোন আবেদন করেছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ধরণের কোথায় কি আছে বলতে পারব না, নোটিশ দিলে খোঁজ করে বলতে পারব। কিছু কিছু স্বেচ্ছামূলক প্রতিষ্ঠানকে সাহায্য করি কিন্তু কটাকে করি তা বলতে পারব না।

**শ্রী তুহিন সামন্ত ঃ** এটা প্রয়োজনের তুলনায় অতি নগন্য মাত্র ১৮০ জন কর্মজীবি নারী আছেন। এই ব্যাপারে সরকার কোনও সিদ্ধান্ত নেবেন কি আর একটা হোস্টেল করার?

**শ্রী জ্যোতি বসু ঃ** বর্তমানে আমাদের এখানে কর্মজীবি নারীদের থাকার জন্য মাত্র একটা হোস্টেল আছে। তাছাড়া সোশাল ওয়েলফেয়ারের পক্ষ থেকে কিছুটা করা যেতে পারে।

**শ্রী সাধন পান্ডে ঃ** হোস্টেলের ব্যাপারে আপনি বললেন যে একটা হোস্টেল আছে। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনায় হোস্টেলের জন্য যদি জমি পাওয়া যায় তাহলে ওরা হোস্টেলের জন্য সমস্ত কনস্ট্রাকশন খরচ দেবে। এই সম্পর্কে কোনও পরিকল্পনা আপনার দপ্তর থেকে কেন্দ্রীয় সরকারের কাছে গিয়েছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** এইভাবে হয় না, আগে জানতে হবে কেন্দ্রীয় সরকারের এই রকম কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার এই রকম জানা নেই।

**মিঃ স্পিকার ঃ** মিঃ পান্ডে সেন্ট্রাল গভর্নমেন্টের যখন স্কীম আছে, তখন আপনি আমাকে জানিয়ে দেবেন, আমি মুখ্যমন্ত্রীকে দিয়ে দেব।

**শ্রী দীপক চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই ১৮০ জনের যে থাকার বন্দোবস্ত আছে, সেইগুলি কি সি. আই. ডি. স্কীমে কর্মজীবি নারীদের থাকার ব্যবস্থা আছে, সেইটা নিয়েই কি বলা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা গড়িয়াহাট রোডে আছে, আর মাননীয় সদস্য কংগ্রেস থেকে যেটা বললেন যদি এই রকম কিছু থাকে তাহলে খুব ভাল, আমি সেটা দেখব।

### অনাবাসী ভারতীয় কর্তৃক পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন

***৭৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কিছু অনাবাসী ভারতীয় পশ্চিমবঙ্গ সরকারের কাছে এ রাজ্যে শিল্প স্থাপনের আগ্রহ প্রকাশ করেছেন; এবং

(খ) সত্য হলে, এ বিষয়ে কি কি প্রস্তাব পাওয়া গিয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অনাবাসী ভারতীয়দের কাছ থেকে নিম্নলিখিত প্রকল্পগুলি স্থাপনের প্রস্তাব পাওয়া গিয়েছে ঃ—

(১) "সিলিকন ক্রীস্টাল ও ওয়েকার"।

(২) এইচ. ডি. পি. ই. (HDPE) ওভেন স্যাক্স।

(৩) ফাইবার অপটিক্স ভিত্তিক মেডিক্যাল যন্ত্রপাতি।

(৪) কম্প্যুটার সফটওয়ার।

(৫) ইলেক্ট্রনিক্স তুলাযন্ত্র।

(৬) ইলেক্ট্রনিক্স যন্ত্রপাতির জন্য প্লাস্টিক যন্ত্রাংশ।

(৭) ইলেক্ট্রনিক্স শিল্প দ্রব্য উৎপাদনের জন্য সাব-অ্যাসেম্বলি।

(৮) মাইক্রো-প্রসেসর ভিত্তিক নানাবিধ যন্ত্র।

(৯) ইলেক্ট্রনিক যন্ত্রাংশের জন্য বিশেষ দ্রব্য।

(১০) প্রসেস-কন্ট্রোল যন্ত্রপাতি।

**শ্রী তরুণ চ্যাটার্জি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে বলবেন কি এই শিল্প স্থাপনের জন্য অনাবাসী ভারতীয়রা যে সব আগ্রহ প্রকাশ করেছেন এবং পশ্চিমবঙ্গ সরকারের কাছে তাদের প্রস্তাব রেখেছেন, এই ব্যাপারে কেন্দ্রীয় নীতি কি কোনও বাধা সৃষ্টি করছে?

**শ্রী জ্যোতি বসু** ঃ এইগুলিতে কোনও বাধা নেই। ইতিমধ্যে আমি ৩।৪টি উদ্বোধন করে এসেছি, আরও কাজ চলছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী যামিনীভূষণ সাহা** ঃ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে সমস্ত ইন্ডাস্ট্রিজ করার প্রস্তাব অনাবাসী ভারতীয়দের কাছ থেকে এসেছে বললেন তাতে তাঁরা কত কোটি টাকা ইনভেস্ট করছেন টোটালি?

**শ্রী জ্যোতি বসু** ঃ এখন যতগুলি আমি নাম করলাম তাতে হিসাব করে দেখছি ৯ কোটি টাকার মতো তাঁরা পুঁজি নিয়োগ করবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ এই অনাবাসী ভারতীয়দের কাছে আপনি একবার বাইরে গিয়ে ক্যাম্পেন করেছিলেন তাদের পুঁজি লগ্নীর জন্য, সেইসব প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবগুলি এই রাজ্যে কার্যকর করার জন্য রাজ্য সরকার কি কি সহায়তা দিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু** ঃ আমাদের ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স একটা আছে বিধান নগরে, সেখানে সবাইকে জমির ব্যবস্থা করে দিয়েছি, একটা অফিস করেছি যদি তাদের অফিস দরকার হয়

ভাড়া নিতে পারে, সেটা উদ্বোধন করে এসেছি, অনেকে ভাড়া নিচ্ছেন। সমস্ত পরিকাঠামোর ব্যবস্থা আমরা করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি হলদিয়া পেট্রো-কেমিক্যালে কোনও অনাবাসী ভারতীয় অংশ গ্রহণ করতে রাজি হয়েছেন কি বা প্রস্তাব দিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটার সঙ্গে হলদিয়া পেট্রো-কেমিক্যাল কি করে আসছে আমি বুঝতে পারছি না। হলদিয়া পেট্রো-কেমিক্যাল সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমার কথা হচ্ছে, কেন্দ্রীয় সরকার আমাকে বলেছেন যে আমাকে নাকি ডাকবেন। ওরা কবে ডাকবেন তার জন্য আমি বসে আছি। আমাকে বলে দিয়েছেন যে এটা ভায়েবল প্রোজেক্ট, শতকরা ১৮ ভাগ লাভ হবে। প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলার পর আবার নূতন করে একটা কমিটি হয়েছে ফাইনান্স ডিপার্টমেন্টের ৩ জনকে নিয়ে, এখন শুনছি সেই কমিটি অনুমোদন করেছেন বা করবেন। ৩ সপ্তাহ আগে এয়ার পোর্টে অর্থমন্ত্রীর সঙ্গে আমার দেখা হয়েছিল, তিনি আমাকে বলেছেন শীঘ্রই আমাকে ডাকবেন এই কথা বলতে পারি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি অনাবাসী ভারতীয়রা যে ৯/১০ কোটি টাকা ইনভেস্ট করছে এতে কত লোকের কর্ম সংস্থান হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেই হিসাব নেই। এটা লেবার ইনটেনসিভ নয়, ক্যাপিট্যাল ইনটেনসিভ।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** হলদিয়া পেট্রো-কেমিক্যাল সম্বন্ধে মন্ত্রী মহাশয় বললেন আপনি বসে আছেন, এটা কি বিশ্বাস করা যায় যে আপনাকে ডাকবে?

(নো রিপ্লাই)

### মুর্শিদাবাদের কানুপুর বহুতালি রাস্তা নির্মাণ

*৭৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৬।) **শ্রী শীশ মহম্মদ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার কানুপুর বহুতালি রাস্তাটির নির্মাণ কার্য (১) কোন সালে সরকারি অনুমোদন লাভ করে, ও (২) কোন সালে ঐ রাস্তাটির নির্মাণ কার্য হাতে লওয়া হয়;

(খ) ঐ রাস্তাটির নির্মাণ কার্য বর্তমানে কত কিলোমিটার পর্যন্ত এগিয়েছে; এবং

(গ) কত সালের মধ্যে রাস্তাটির নির্মাণ কার্য সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) (১) রাস্তাটির নির্মাণ কার্য ১৯৬৪ সালে সরকারি অনুমোদন পায়। ১৯৭৩ সালে সংশোধিত সরকারি অনুমোদন লাভ করে;

(২) ১৯৭৩ সালে রাস্তাটির নির্মাণ কার্য শুরু করা হয়;

(খ) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত রাস্তাটির মোট ১৪ কিঃ মিঃ দৈর্ঘ্যের মধ্যে ঃ— মাটির কাজ ৩ কিঃ মিঃ — ১১ কিঃ মিঃ। পাথর ও পিচের কাজ ঃ— ৩ কিঃ মিঃ — ৩.২ কিঃ মিঃ পাগলা নদীর উপর সেতুর কাজ ৩০%

(গ) অষ্টম পরিকল্পনার কার্যকালের মধ্যেই নির্মাণ কার্য শেষ হবে বলে আশা করা যায়।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে পাগলা নদীর উপর যে সেতু তৈরি হচ্ছে তার ৩০ পার্সেন্ট কাজ হয়েছে, পাগলা নদীর উপর আদৌ সেতুর কোনও কাজ আরম্ভ হয় নি এই বিষয়ে তিনি দয়া করে তদন্ত করে দেখবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার রিপোর্টে সেটা নেই। আপনি যখন এই রকম অভিযোগ করলেন তখন এটা নিশ্চয়ই দেখব! আপনার অভিযোগ যদি সত্য হয় তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। কারণ, এই রিপোর্ট আমাকে দেওয়া হয়েছে আমি তো নিজে দেখি নি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মুখ্যমন্ত্রী বললেন অষ্টম পরিকল্পনার মধ্যে এটা শেষ করা হবে। আমি জানাতে চাই, এই কাজ কত দিনের মধ্যে আরম্ভ হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কতটা কাজ হয়েছে এবং কতটা বাকি আছে সেই হিসেব আছে, তবে Department মনে করছে অষ্টম পরিকল্পনার মধ্যে কাজ শেষ করা যাবে। বর্তমানে কত কাজ হয়েছে সেটা এর মধ্যে ধরি নি।

## বৈদ্যবাটী-তারকেশ্বর রাস্তায় রেল লাইনের উপর ফ্লাইওভার নির্মাণ

***৭৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭০৯।) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হুগলি জেলায় বৈদ্যবাটী-তারকেশ্বর রাস্তায় হাওড়া-বর্ধমান কর্ড লাইনের উপর দিয়ে ফ্লাইওভার তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

বর্তমানে সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই।

**শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** ওখানকার Rly. Line এবং রাস্তার যানজটের কথা বিবেচনা করে ওখানে Fly Over করবার কোনও প্রস্তাব বিবেচনা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এরকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** প্রস্তাব এলে বিবেচনা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রস্তাব এলে দেখব।

### ৩১ নং জাতীয় সড়কের কিছু অংশের নূতন অ্যালাইনমেন্ট

*৭৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫৮।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) এন. এইচ. থার্টি ওয়ান সড়কের নূতন পুন্ডিবাড়ি-ঘোক্সাডাঙ্গা অ্যালাইনমেন্টের কাজ কবে নাগাদ শুরু হইবে;

(খ) উক্ত কার্য বাবদ কত অর্থ বরাদ্দ হইয়াছে; এবং

(গ) উক্ত কাজ কতদিনে সম্পন্ন হইতে পারে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) চলতি আর্থিক বছরে কাজ শুরু হবে বলে আশা করা যায়।

(খ) এন. এইচ. থারটি ওয়ান-এর একটি ডাইভারশন রোড ফলাকাটা হয়ে ধুবগুড়ি থেকে পুন্ডিবাড়ি নির্মাণের পরিকল্পনা করা হয়েছে। এই রাস্তা দুই পর্যায়ে নির্মিত হবে। প্রথম পর্যায় ফলাকাটা থেকে পুন্ডিবাড়ি এবং দ্বিতীয় পর্যায় ধুবগুড়ি থেকে ফলাকাটা। পুন্ডিবাড়ি থেকে ঘোকসাডাঙ্গা প্রথম পর্যায়ের একটি অংশ। প্রথম পর্যায়ের কাজের জন্য কেন্দ্রীয় সরকার ১৩ কোটি ৭২ লক্ষ টাকার অনুমোদন দিয়েছেন।

(গ) ১৯৯২ সালের ডিসেম্বর নাগাদ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**(No Supplementary)**

### তিতুমীর স্মৃতি রোড চওড়া করার পরিকল্পনা

*৮০০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭১।) **শ্রী মোঃ সেলিম ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) উত্তর ২৪-পরগনা জেলার মছলন্দপুর থেকে তেঁতুলিয়া পর্যন্ত "তিতুমীর স্মৃতি রোড" চওড়া করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না, এখন কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**(No Supplementary)**

**জঙ্গিপুরে জল সরবরাহ প্রকল্প**

***৮০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) জঙ্গিপুর মহকুমা শহরের জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য সরকার কবে এবং কত টাকার জামিনদার হয়েছেন;

(খ) (১) ঐ কাজ কবে শুরু করা হয়েছে, (২) এ পর্যন্ত কতদূর অগ্রসর হয়েছে; এবং

(গ) উক্ত কাজটি দ্রুত সম্পন্ন করার জন্য কি কি কর্মসূচি গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) সরকার জঙ্গীপুর জল সরবরাহ প্রকল্প রূপায়নের জন্য ১৯৮৪-৮৫ সালে জীবন বিমা নিগমের ২৫.২০ লক্ষ টাকা ঋণের জামীনদার হয়েছেন।

(খ) (১) প্রাথমিক কাজ শুরু হয়েছিল ৮২-৮৩ সালে এবং মূল প্রকল্পের কাজ শুরু করা হয়েছিল ১৯৮৩-৮৪ সালে,

(২) এ পর্যন্ত পাইপ লাইনের কাজ জঙ্গীপুর এলাকায় ৭৫ শতাংশ এবং রঘুনাথগঞ্জ এলাকায় ৫০ শতাংশ এবং ঐ দুই এলাকায় রিজারভয়েরের কাজ যথাক্রমে ৫০ শতাংশ এবং ৯৯ শতাংশ সমাপ্ত হয়েছে।

(গ) প্রকল্পটির দ্রুত রূপায়নের জন্য প্রয়োজনীয় কারিগরী জরিপ ও ডিটেলিং এর কাজ শেষ হয়েছে। জল শোধন প্ল্যান্ট ও ইনটেক জেটির জন্য প্রয়োজনীয় স্থান চিহ্নিত করা হয়েছে। সংশোধিত প্রশাসনিক অনুমোদনের এবং ব্যয় বরাদ্দের আদেশ হলে প্রকল্পের কাজ আড়াই বছরের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

**(No Supplementary)**

**হলদিয়ায় যৌথ উদ্যোগে শিল্প স্থাপন**

*৮০২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, হলদিয়াতে রাজ্য সরকার হিন্দুস্থান লিভারের সঙ্গে যৌথ উদ্যোগে একটি সার কারখানা গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে, উক্ত প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) রাজ্য সরকার হলদিয়াতে হিন্দুস্থান লিভারের সঙ্গে যৌথ সার কারখানা গড়ে তোলার কোনও পরিকল্পনা গ্রহণ করেন নি।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে কোনও পরিকল্পনা গ্রহণ করেন নি। কিন্তু হিন্দুস্থান লিভার সার কারখানা তৈরি করার জন্য ডব্লিউ. বি. আই. ডি. সি.-র কাছে পরিকল্পনা পাঠিয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে যৌথ ভাবে পরিকল্পনা করার কথা আসে। আমি ওদের অফিসার এবং কারিগরদের সঙ্গে কথা হয়। শুনছি না কি ওরা ক্রাকার প্ল্যান্ট করার লাইসেন্স পেয়েছে। শুনছি নাকি নভেম্বরের মধ্যে শেষ হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আমি কিছু আগে হিন্দুস্থান লিভারের ম্যানেজমেন্টের সঙ্গে কথা বলেছি। তারা সার কারখানা করার একটা পরিকল্পনা ডব্লিউ. বি. আই. ডি. সি.-র কাছে পাঠিয়েছে। এ ব্যাপারে আপনি একটু খোঁজ খবর নেবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** নিশ্চয় খোঁজ খবর নেব।

**উর্দু অ্যাকাডেমি**

*৮০৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

রাজ্যের উর্দু অ্যাকাডেমি ১৯৮৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত সময়ে —

(১) মোট কতজন লেখক ও শিল্পীকে পুরস্কার দিয়েছেন বা অন্য ভাবে সম্মানিত করেছেন;

(২) মোট কতজনকে উর্দু টাইপ শিক্ষা দিয়েছেন; এবং

(৩) কতগুলি উর্দু বই প্রকাশে সাহায্য করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(১) সর্বমোট ৩১৬ জনকে।

(২) ৫৮ জনকে।

(৩) ৮৪টি বই।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি উর্দু অ্যাকাডেমিতে ছাত্র ছাত্রীদের স্টাইপেন্ড দেবার ব্যবস্থা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার প্রশ্ন ছিল লেখক শিল্পীদের সম্বন্ধে, আমি তার উত্তর দিয়েছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে সব পুস্তক — তার মধ্যে পাঠ্য পুস্তক হিসাবে অনুমোদন পেয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই সব পুস্তক পাঠ্য পুস্তক হয়েছে কিনা বলতে পারব না।

## অনুমোদিত বে-সরকারি কলেজের গৃহ নির্মাণে সরকারি সাহায্য

***৮০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭২৩।) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যে যে সমস্ত নূতন বে-সরকারি কলেজ সরকার ও বিশ্ববিদ্যালয়ের অনুমোদন পাচ্ছে সেইসব কলেজের বাড়ি তৈরির জন্য রাজ্য সরকারের অনুদান দেবার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ**

এরূপ কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

**শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** এই সব কলেজগুলি আর্থিক অবস্থা বিবেচনা করে অনুদান দেবার কথা আপনি চিন্তা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কলেজগুলি যখন হয় তখন সরকার অনুমোদন দেয় জমি ইত্যাদি আছে কিনা — তার পর কি কি সাহায্য করা যায় তার চিন্তা করা হয়। আর মাস্টারদের তো মাইনা ইত্যাদি সবই সরকার দেয়।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** ১৯৮৮-৮৯ সালে কোনও বে-সরকারি কলেজ সরকারে অনুমোদন পেয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার জানা নাই।

**শ্রী বলাই বন্দোপাধ্যায় ঃ** যেসব বে-সরকারি কলেজগুলি রয়েছে, তাদের আর্থিক অবস্থা তেমন ভাল নয় এবং সেখানে পঠন-পাঠনের পরিবেশও নাই। সেইখানে পঠন-পাঠনের পরিবেশ তৈরি করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও পরিকল্পনা নাই। কলেজগুলি যখন তৈরি হয় আমাদের কাছে আবেদন করে — অনুমোদন দেবার দেখি কোনও খাত থেকে কি টাকা দেওয়া যায়।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** নূতন কলেজ অনুমোদন দেওয়ার ক্ষেত্রে কোন অঞ্চলে কি রকম ছাত্র আছে, কলেজের প্রয়োজনীয়তা কি রকম আছে — রাজ্য সরকার থেকে অনুমোদন দেওয়ার ক্ষেত্রে এটাকে ভিত্তি হিসাবে দেখা হয় কিনা, মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা যখন অনুমোদন দিই তখন ছাত্র ছাত্রীর পুরোপুরি হিসাবটা ঠিক মতো করা যায় না যে, কত ছেলে সেখানে লেখাপড়া করবে। তবে আমাদের অভিজ্ঞতা হয়েছে যে, বোধ হয় বেশির ভাগ ক্ষেত্রেই অনুমান করা হয় আশপাশে যেসব স্কুল আছে সেখানকার ছেলে মেয়েরাই ওখানে গিয়ে পড়াশুনা করে। বেশির ভাগ ক্ষেত্রেই এটা আমাদের ধারণা হয়েছে, তবে সঠিক আমি বলতে পারব না। ওরা যা ভেবেছিলেন আর যা হয়েছে — কিছু কিছু ক্ষেত্রে হয়েছে যত ছাত্র ছাত্রীর কথা ভাবা হয়েছিল একেবারেই তা হয় নি। কাজেই ভবিষ্যতে সেই সিদ্ধান্ত নেবার আগে এটা দেখতে হবে।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** এর আগে গত বছর বলেছিলেন নূতন কলেজগুলিকে আর্থিক সাহায্য দেওয়া হবে। কারণ অনেক কলেজের হস্টেল করতে গেলে বিভিন্ন জিনিসের দরকার হয়। এই সম্বন্ধে আপনি নূতন করে চিন্তা ভাবনা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্ন থেকে এটা আসে কিনা আমি জানি না। এটা ছিল, যারা নাকি নূতন কলেজ স্থাপন করবেন সেই ব্যাপারে সরকারের নিয়ম কি, — সরকার কি ভাবে সাহায্য করেন — আমি তার উত্তর দিয়েছি। ওদের যে সমস্যা সৃষ্টি হয় সেই সমস্যাগুলিকে আমরা বলছি বিশেষ বিশেষ ক্ষেত্রে এই রকম হয়। তবে ধারাবাহিক ভাবে আমরা করি না

কিন্তু বিশেষ বিশেষ ক্ষেত্রে তারা যখন আবেদন করেন — এই বিপদে পড়েছেন বলে এবং এই ভাবে তাদের অসুবিধা হচ্ছে বলেন, তখন সেইগুলিকে আমরা বিচার করে দেখি।

**বে-সরকারি উদ্যোগে লবন হ্রদে স্থায়ী শিল্পমেলা স্থাপন**

*৮০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার সল্ট লেক অঞ্চলে বে-সরকারি সহযোগিতায় একটি স্থায়ী শিল্প মেলা গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে, উক্ত প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বে-সরকারি উদ্যোগে না হলে সরকারি উদ্যোগে এই ধরণের স্থায়ী শিল্প মেলা গড়ে তোলার পরিকল্পনা আছে কিনা বা ভাবছেন কিনা — জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সরকার এই বিষয়টি চিন্তা করে একটা কমিটি গঠন করেছিলেন। সেই কমিটি রিপোর্ট দিয়েছিলেন এবং যে জায়গায় আমরা করবার কথা বিবেচনা করে দেখছি সেটা হচ্ছে সল্টলেক এলাকা। ইতিমধ্যে বেঙ্গল ন্যাশন্যাল চেম্বার অব কমার্সের কাছ থেকে একটি প্রস্তাব আসে এবং তারা যাতে ওখানে ওটা করতে পারে তার জন্য তাদের যেন জমি দেওয়া হয়। তারা ওখানে এই রকম একটা কমপ্লেক্স তৈরি করবেন, সেটা নিয়ে আমাদের কথা বার্তা হচ্ছে। আমাদের যুব ক্রীড়াঙ্গনের কাছে ওরাই করবেন, সেই বিষয়ে কিছু কথাবার্তা হয়েছে। অনেক খরচ হবে — প্রায় ৪ কোটি টাকার মতো খরচ হবে। ওরাই সেই ভার নেবেন। যুক্ত ভাবে করার কথা নয়। তবে কি শর্ত হবে সেটা ওদের সঙ্গে আমাদের আলোচনা করতে হবে। সেই আলোচনা আমরা কিছুদিনের মধ্যেই করব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বললেন বেঙ্গল চেম্বার অব কমার্স প্রস্তাব দিয়েছে। কোন জায়গায় হবে সেই জমি কি ঠিক হয়ে গেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** না — আমি ওদের একটা জায়গা যুব ক্রীড়াঙ্গনের কাছে দেখিয়েছি এবং আমার যতদূর মনে হচ্ছে যে, ওরা একটা প্ল্যান তৈরি করেছেন। আমাদের সঙ্গে আলোচনা করবেন — এই অবস্থায় ওটা আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ময়দান এলাকায় এই রকম একটা কিছু করার পরিকল্পনা সরকারের আছে কিনা, জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** রবীন্দ্র সদনের উল্টো দিকের ময়দানে যেসব হয় সেইগুলিকে আমরা বন্ধ করতে চাই। ওখানে নানা রকম জিনিসের প্রদর্শনী হয়। এর জন্য আমরা বিধাননগরে একটি জায়গা খুঁজে বের করছি এবং সেটা হলে ভাল হয়। খোলা মেলা জায়গাটায় সারা বছর ধরে এই রকম হচ্ছে, ওটা ওখানে হলে এটা আমরা বন্ধ করতে পারি। ময়দানে আর কিছু করার ইচ্ছা আমাদের নেই।

**শ্রী সাধন পান্ডে ঃ** আপনি বললেন বেঙ্গল ন্যাশন্যাল চেম্বার অব কমার্স জায়গা দেখেছে। বে-সরকারি উদ্যোগের সঙ্গে অ্যামিউজমেন্ট কাম একজিবিশন পার্ক সল্টলেকে করবার সরকারি কোনও পরিকল্পনা নিয়েছেন কিনা, বলবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** বিধাননগরের একটি অঞ্চলে এই রকম করার কথা আমাদের সঙ্গে হয়েছে একটি কোম্পানির, তারা যাতে সেখানে এটা করতে পারে। সেটা যুক্ত ভাবে হবে, না কি তার শেয়ার হবে এখনও সেসব ঠিক হয় নি কিন্তু এরকম চিলড্রেনস পার্ক ইত্যাদি করার জন্য একটা কথাবার্তা আমাদের মধ্যে চলছে।

**পঞ্চায়েতের উপর পূর্ত-বিভাগের সড়কগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্ব প্রদান**

*৮০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২৫।) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যের গ্রামাঞ্চলে পূর্ত দপ্তরের যেসব সড়ক আছে তার রক্ষণাবেক্ষণের দায়িত্ব সংশ্লিষ্ট জেলা পরিষদ বা পঞ্চায়েত সমিতিকে দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ**

এরূপ কোনও পরিকল্পনা সরকারের নেই।

এর সঙ্গে আমি আরও একটু বলতে চাই যে, দু/তিনটি জেলার দু/তিনটি অঞ্চলে আমরা একটা ব্যবস্থা করেছি সাম্প্রতিক কালে যে যাতে করে পঞ্চায়েত থেকে তারা সেগুলি, আমাদের জেলায় যে ফান্ড আছে তার থেকে তারা সেগুলি রক্ষণাবেক্ষণ করেন, মেনটেন তারা করেন এটা আমরা দেখছি। এটা খুব অল্প জায়গায় হয়েছে কিন্তু কি, দাঁড়াবে আমি এখনই তা বলতে পারি না।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে এরকম কোনও খবর বা প্রস্তাব আছে কি যে পূর্ত বিভাগ থেকে সরাসরি যে সমস্ত সড়ক মেনটেন বা রিপেয়ার বা

তৈরি করা হয় বিশেষ করে মেনটেন বা রিপেয়ারের কাজ সেগুলি পঞ্চায়েতের মাধ্যমে করলে তাতে খরচ কম হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই তো উত্তর দিলাম যে পূর্ত বিভাগের হাত থেকে রক্ষণাবেক্ষণের জন্য — আমাদের এরকম পরিকল্পনা নেই যে আমরা সবগুলি পঞ্চায়েতের মাধ্যমে করব কিন্তু ২/৩ টি জায়গায় আমাদের আলোচনা হয়েছে এবং সেটা কার্যকর হয়েছে। ২/১টি জায়গায় ভালোই কাজ হয়েছে বলে আমরা খবর পাচ্ছি। আমাদের অফিসাররা তদারকি করেন, মনিটর করেন। সেখানে ইঞ্জিনিয়ার ইত্যাদির যা দরকার হয় আমরা দিই। কিন্তু সেটা ঐ পঞ্চায়েতের মাধ্যমে করা হয়। আমি বলেছি, ২/৩টি জায়গায় এটা হয়েছে। আমরা দেখছি তার থেকে কি শিক্ষা নিতে পারি এবং দেখছি পরবর্তী কালে কিছু করনীয় আছে কিনা।

**শ্রী বলাই বন্দোপাধ্যায় ঃ** পি. ডব্লিউ. ডি. যে সমস্ত কাজকর্ম করে তাতে যথেষ্ট পরিমাণে অপচয় হয় এবং কাজও ঠিক আশানুরূপ হয় না। পঞ্চায়েতের কিছুটা সুপারভিশন যাতে থাকে এই সমস্ত কাজের ক্ষেত্রে সেই রকমের কোনও অধিকার তাদের দেওয়ার কথা চিন্তা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললামই যে বোধ হয় তিনটি জায়গায় আমরা এরকম করেছি। কিন্তু পঞ্চায়েতের মাধ্যমেই কাজ হবে, সমস্ত সুপারভিশনই পঞ্চায়েত করবে এটা ঠিক হয় নি। জেলা ফান্ড থেকে এটা করা হবে। সেখানে এগুলির মধ্যে টেকনিক্যাল ব্যাপার আছে, যার জন্য মনিটর করার জন্য আমাদের ইঞ্জিনিয়ার ইত্যাদি যারা ওখানে সংশ্লিষ্ট থাকবেন তারা সেই ভারটা নেবেন কিন্তু তারা পঞ্চায়েতের মাধ্যমে যুক্ত ভাবে করবেন।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে, সব জেলায় নয়, কয়েকটি জেলার কয়েকটি অঞ্চলের জন্য এই ধরনের সুপারিশ আছে। আমার প্রশ্ন, কোন কোন জেলা এবং কোন কোন অঞ্চল সেটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে সে হিসাব নেই তবে আমার একটা মনে পড়ে মেদিনীপুরের কথা। আর কোথায় কি আছে, না আছে তা আমি এখনই বলতে পারব না।

**The question hour is over.**

**Adjournment Motion**

[2-00 — 2-10 P.M.]

**Mr. Speaker :** To-day I have received two notices of

Adjournment Motion. The first is from Shri Asok Ghose on the subject of reported out break of enteric disease in Calcutta and Howrah and the second is form Shri Mannan Hossain on the subject of reported out break of enteric disease in the State resulting in death of more than one hundred persons.

The Members will get opportunity to raise this matter during discussion on the relevant Demand. Moreover the Members may call the attention of the concerned Minister through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to these motions. One Member of the party may however read out the text of his motion as amended.

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

"সমগ্র পশ্চিমবাংলায় খরা ও তার ফলে প্রচন্ড জলাভাব দেখা দিয়েছে। এ ছাড়া কলকাতা ও হাওড়া শহরে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে এবং এই রোগে প্রায় ১০/১২ জন বয়স্ক মানুষ ও শিশু মারা গেছে"।

**Calling Attention Notices To Matters Of Urgent Public Importance**

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :—

1. Reported physical assault on the doctors in Nil Ratan Sirkar Medical College and Hospital recently. : Dr. Manas Bhunia.

2. Failure of the Government to complete the Stadium at Berhampore. : Shri Mannan Hossain.

3. Death of 3 persons including two police constables in West Dinajpur district on 7th May, 1989. : Shri Sudip Bondyopadhyay.

4. Acute draught situation in the State. : Shri Rabindra Nath Mondal.

5. Direct allotment fund by the Central Government to district Authority under Jawhar Rojgar Scheme. : Shri Lakshman Chandra Seth.

6. Dacoity at the residence of Shri Sunit Kargupta on 4..5.89. : Shri Asok Ghose.

The notice of Shri Asok Ghose has already been admitted and the reply will be made on 15-5-89.

I have selected the notice of Shri Rabindra Nath Mondal on the subject of acute drought situation in the State.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, the reply will be made on 18th May, 1989.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of alleged death of two persons in the Police lock-up of Hasnabad P. S.

(Attention called by Shri Kamakhya Charan Ghosh on the 5th May, 1989.)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Kamakhya Charan Ghosh, regarding the death of one Motiar Rahaman Gazi of Katuriapara, P. S. Hasnabad in police coustody on the 3rd May, 1989.

2. It is reported that one Motiar Rahaman Gazi was arrested on the 3rd May, 1989, on a specific information about his involvement in Hasnabad P. S. Case No. 45 dated 8.4.89, under section 396 IPC on the charge of dacoity with murder. It appears that O.C., Hasnabad with his men went to Katuriapara village on the 3rd May, 1989, and apprehended two persons in connection with the above case. Their interrogation brought out the complicity of Motiar Rahaman Gazi. Accordingly, the O.C., Hasnabad went to the house of Motiar Rahaman Gazi. Seeing the police Gazi who was sleeping on the verandah jumped out and he was arrested by the police party after a chase. During arrest Gazi is reported to have received abrasion injury below his left knee. A wrist watch which was a stolen property in the above case was recovered from his possession. The police party with Gazi had to walk about 2 and half K.M. to the waiting police jeep and Shri Gazi became indisposed. Accordingly, instead of taking him to the police station, the Officer-in-charge took the accused to the Taki Rural Hospital where from he was referred to the Basirhat Sub-divisional Hospital. Gazi is reported to have died at 1.30 P.M. on the 3rd May, 1989.

3. The inquest was performed by SDO, Basirhat. No external injury was found on the body, except an abrasion below the left knee. The post-mortem report also confirms this. The doctor has opined that the heart of the deceased was big in size and dilated. He, however, has kept his opinion reserved for chemical examination of the viscera.

4. The dead body of the deceased was buried on the 5th May, 1989. CI, Hasnabad along with a force was detailed on the 4th May, 1989, for duty at the village at the time of burial of the dead body. It appers that the CI with his force withdrew from the village while the dead body was still lying in the house of the deceased and returned to Hasnabad P.S. He further reported that the disposal of the dead body had taken place at 22.30 hours peacefully on that day. Thus there was

dereliction of duty on the part of the CI. Hasnabad in as much as he withdrew with the force from the village and made a false statement at the police station.

5. The district Magistrate, 24-Parganas North has endorsed the report of the SDO. Basirhat. He has opined that the only sign of injury on the body of Motiar Rahaman Gazi was the abrasion beneath the left knee and that Gazi could have died due to heart attack as it was discovered later that he had an enlarged heart etc. The cause of non-burial of the dead body on the 4th May, 1989, appears to be that the local people heard the All India Radio news in the evening stating that Gazi had died of heart attack. This raised suspicion in the minds of the villagers. During SDO's stay at Katuriapara, no body alleged that there were other marks of injury on the body of Gazi. If CI, Hasnabad had stayed on at the village and tried to pacify the people and remained there till the completion of the burial, the matter may not have led to public agitation.

6. O.C., Hasnabad has proceeded on leave. Appropriate disciplinary action will be taken against CI. Hasnabad.

7. Senior Officers including the DIG., Presidency Range visited the area and supervised investigation.

8. As regards the reference to the death of one Karim Baksh Gazi of village Chintabhowanipur, P.S. Hasnabad it is reported that he was wanted in Hasnabad P.S. Case No. 30 dated 23.2.89 under section 379 IPC. He was assaulted by members of the public on the 23rd February, 1989, and was rescued by the police of Murarisha Camp. As he was injured due to assault by the members of public, he was sent for treatment at Basirhat Hospital on the same evening. Karim Baksh is reported to have succumbed to his injuries on the 24th February. Following his death, a police case was started.

9. In both the cases, the accused persons were not taken to the police Station and they were taken to the Hospital directly by the police. A final view regarding the death of Motiar Rahaman Gazi can be taken after getting report of chemical examination of viscera. As stated earlier, necessary disciplinary action is being taken against the C.I., Hasnabad. The OC. is on leave and the question of his transfer from Hasnabad in under consideration.

[2-10 — 2-20 P.M.]

## STATEMENT OF CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Power Department to make a statement on the subject of proposed Hydro-Electricity Project at Farakka.

(Attention called by Shri Abul Hasnat Khan and Shri Birendra Narayan Ray on 27th April, 1989).

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

পশ্চিমবঙ্গের ফরাক্কায় ৫ গুণ ২৫ মেঃ ওয়াট ক্ষমতা সম্পন্ন জল বিদ্যুৎ কেন্দ্র নির্মাণের জন্য কেন্দ্রীয় জল কমিশন একটি প্রোজেক্ট রিপোর্ট তৈরি করছেন। প্রোজেক্ট রিপোর্টকে চূড়ান্ত রূপ দেওয়ার জন্য ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের সঙ্গে জল কমিশন কর্তৃপক্ষের বিস্তৃত আলোচনা হয়েছে। কেন্দ্রীয় জল কমিশনের অফিসাররা গত ২৪.৪.৮৯ থেকে ২৮.৪.৮৯ পর্যন্ত প্রস্তাবিত প্রকল্পটির স্থান পরিদর্শন করেন। আশা করা যাচ্ছে যে এ বিষয়ে চূড়ান্ত রিপোর্ট খুব শীঘ্রই কেন্দ্রীয় কর্তৃপক্ষের কাছে পেশ করা হবে। চূড়ান্ত রিপোর্ট পাওয়ার পর প্রকল্পটির অর্থ ও কারিগরী দিকগুলি তাঁরা বিবেচনা করবেন।

এই অবস্থায় আগামী লোকসভা নির্বাচনের আগে এই কাজ কি ভাবে শুরু হতে পারে তা আমি বুঝতে পারছি না।

**Mr. Speaker :** Both the statements will be circulated.

## PRESENTATION OR REPORT

### Presentation of First Report of the Committee on the Entitlements of the Members, 1988-89.

**The Chairman (Shri Hashim Abdul Halim) :** I beg to present the First Report of the Committee on the Entitlements of the Members, 1988-89.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে এনটাইটলমেন্টস কমিটির যে ফার্স্ট রিপোর্ট পেশ করা হল, যে রিপোর্টে বিধায়কদের ভাতা এবং অন্যান্য সুযোগ সুবিধা বৃদ্ধির সুপারিশ করা হয়েছে বা প্রস্তাব করা হয়েছে আমাদের দলের পক্ষ থেকে আমি এই প্রস্তাব বা সুপারিশের বিরোধিতা করছি। আপনি জানেন বোধ হয়, এই কমিটির মধ্যে এনটাইটলমেন্টস কমিটির মধ্যেও আমি আমার দলের পক্ষ থেকে একমত হই

নি। এই বিষয়ে অন্যান্য দলের পক্ষ থেকে একমত হলেও আমার দলের পক্ষ থেকে আপত্তি জানিয়েছিলাম এবং আপনি জানেন যে আজকের দিনে এই রাজ্যের যারা সাধারণ মানুষ, তারা অনাহারে, অর্ধাহারে অমানুষের মতো জীবন যাপন করছে। আজকে জন জীবনের জলন্ত সমস্যাগুলো অর্থাভাবে সমস্যার সমাধান হচ্ছে না। যেখানে এই রাজ্যে উন্নয়ন মূলক কাজ অর্থাভাবে স্তব্ধ হয়ে রয়েছে, বিশেষ করে এই মুহূর্তে এই রাজ্যের বিভিন্ন জেলায় ব্যাপক ভাবে খরা হচ্ছে। এই খরা পরিস্থিতিতে অর্থাভাবের জন্য পানীয় জলের ব্যবস্থা পর্যন্ত তাদের কাছে পৌছে দিতে পারছেন না। এই পরিস্থিতিতে এই ভাতা বৃদ্ধির প্রস্তাব আমরা মানতে পারছি না।

মিঃ স্পিকার ঃ মিঃ সরকার, এসব ব্যাপারে সব সময়েই আপনি নীতিগত বিরোধিতা করেন। এর আগের বার যখন ইমুলমেন্টস·রিভিশন হয়েছিল তখনও আপনি জ্বালাময়ী বক্তৃতা করেছিলেন এবং আমার মনে আছে নীতিগত বিরোধিতাও করেছিলেন, কিন্তু বাড়তি বেতন নিয়েছিলেন। ওটা না নিলেই বোধ হয় ভাল হত।

## LAYING OF REPORT

### The 27th Annual Report Of The Durgapur Projects Limited For The Year 1987-88.

**Shir Prabir Sengupta :** Sir, I beg to lay the 27th Annual Report of the Durgapur Projects Limited for the year 1987-88.

**Mr. Speaker :** Now the Hon'ble Minister, Shri Benoy Krishna Chowdhury will make a statement.

## STATEMENT UNDER RULE—346

### Report On Assembly Delegation To Union Cast Mining In Raniganj Coalfield.

**Shri Benoy Krishna Chowdhury :**

**Sir,**

In pursuance of a motion moved and adopted in the west Bengal Legislative Assembly on 30th March, 1989, we, the members of the delegation met Union Minister of Energy on 8th May, 1989 in his Lok-Sabha Chamber between 12-35 P.M. to 1-25 P.M. We handed him over a memorandum singned by 16 delegates, who were present

in the delegation. We had a fruitful discussion with the Union Minister with regard to the problems of subsidence and open cast mining. The Union Minister gave an assurance to the delegation on the following matters :—

(1) To set up a statutory organisation for "Operation Restoration" with clearly defined roles, objective, source of fund etc. with the representatives of Central Government, State Government, E.C.L., Environment Exports, Land Use Expert and the representatives of the people specially M.L.A. & M.P.s of the area. This organisation will plan, implement and monitor and over-see "Operation Restoration".

(2) The Department of Energy should issue clear guidelines to the E.C.L. on opening new open cast mine project so that areas where people should be least affected will be taken up for working and only after exhausting those areas — other areas nearer to congested population will be taken up.

(3) Immediate remedial measures will be taken up in most vulnerable parts of Raniganj, Jamuria Bazar, Barakar Kulti and Asansol — already declared unsafe by the Director General of Mines Safety.

We will have to follow up for concertising the details and the time frame for implementation.

**Mr. Speaker :** It will be circulated.

## MENTION CASES

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশু দিন এই বিধানসভায় আমরা সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহণ করে রাজ্য সরকারকে অনুরোধ করেছিলাম যে, 'বেঙ্গল এনামেল' কারখানাটি তাড়াতাড়ি খোলার ব্যবস্থা করা হোক। এই প্রসঙ্গে এই সভাকে আমি একটা সংবাদ দিচ্ছি যে, গত পরশু দিনই রাজ্য সরকার কোম্পানি এবং ঐ কোম্পানির সবকটি ইউনিয়নের সাথে একটা চুক্তি করেন। সেই অনুযায়ী গতকাল থেকে কারখানাটি খুলেছে।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, ওপেন কাস্ট 'মাইন-এর ব্যাপারে এখানে আমরা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করে সর্বদলীয় কমিটি গঠন করে দিল্লিতে গিয়েছিলাম। কিন্তু সেখানে লিডার দি মিনিস্টার ওঁরা বিরোধিতা করেছিলেন। সুতরাং আমি জানতে চাইছি আজকের মাননীয় মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্টের মধ্যে সে ঘটনার কি উল্লেখ আছে? যদি উল্লেখ না থাকে তাহলে সেটাও স্টেটমেন্টের মধ্যে উল্লেখ করা হোক। কারণ ওঁরা এখানে এক কথা বলে প্রস্তাব সমর্থন করে ওখানে গিয়ে অন্য ধরণের কথা বলেন।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি একটি বিষয়ের প্রতি আপনার এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ট্রান্সপোর্ট মন্ত্রী এখন এখানে নেই। তিনি দেশের বাইরে গেছেন। স্যার, কলকাতা ট্রামওয়েজ কর্পোরেশনে কি অবস্থা চলছে সে বিষয়ে এখানে অনেকেই অবগত আছেন। গত ২৭ তারিখ ট্রামওয়েজ কর্পোরেশনের আর. এন. মুখার্জি রোডের অফিসে একটা জঘন্য ঘটনা ঘটেছে। সেই ঘটনার মধ্যে দিয়ে দেখা যাচ্ছে এই রাজ্যে সরকারি প্রতিষ্ঠানের অর্থ কি ভাবে পার্টি কব্জা করছে।

[2-20 — 2-30 P.M.]

স্যার, আমি তথ্য দিয়ে বলব। ঘটনাটি ঘটেছিল ২৭ তারিখে। ২ জন কন্ট্রাক্টরকে ক্যালকাটা ট্রামওয়েজ কর্পোরেশনের যারা কর্মচারী তাদের নেতা, সেক্রেটারি, তিনি এই ২ জন কন্ট্রাক্টরকে ৩ তলায় নিয়ে গিয়ে বলেছিলেন তোমরা কন্ট্রাক্টরি করেছো অতএব তোমাদেরকে টাকা দিতে হবে। তিনি তাদের কাছে ৫ হাজার টাকা দাবি করেছে। কিন্তু তারা সেই টাকা দিতে না পারার জন্য তাদেরকে মারধোর করা হয়। মার খাবার পর তারা মেডিক্যাল কলেজে ভর্তি হয় এবং এ ব্যাপারে হেয়ার স্ট্রিট থানায় ডায়েরি করা হয়। সেখানে এইরকম ব্যাপার চলছে। ইউনিয়নের যিনি লিডার তিনি আবার ক্লাবের সম্পাদক। সি.টি.সি. প্রেমিসেসের মধ্যে একটা ক্লাব তৈরি করা হয়েছে। তিনি ঐ ক্লাবের কর্মকর্তা, সম্পাদক। আর একটি কথা বলি, ক্যালকাটা ট্রামওয়েজ কর্পোরেশনে লক্ষ লক্ষ টাকার পেমেন্ট হচ্ছে চেক দিয়ে নয়, ক্যাশ দিয়ে, কারণ সেখানে ঘুষের টাকা কেটে নেওয়ার বন্দোবস্ত করা হয়েছে। এই জিনিস চলছে সেখানে। আমি আপনার কাছে ডকুমেন্ট প্রোডিউস করছি। এ ব্যাপারে ইনভেসটিগেশন করা দরকার। ১০ লক্ষ টাকার পেমেন্ট হয়েছে ক্যাশে।

**(এই সময় মাননীয় স্পিকার মহাশয় পরবর্তী বক্তা ডাকায় মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার খরা পরিস্থিতির ব্যাপারে আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে মুর্শিদাবাদ জেলা সহ সমগ্র পশ্চিমবঙ্গে খরা পরিস্থিতি ভয়াবহ আকার ধারণ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার খরা পরিস্থিতি অত্যন্ত তীব্র আকার ধারণ করেছে। গত পরশু দিন কাগজে বেরিয়েছে মুর্শিদাবাদ জেলার ১৭টি ব্লক খরা কবলিত হয়েছে। এটা ঠিক কথা, কিন্তু আমি বলব ১৭টি নয়, ২৬টি ব্লক খরা কবলিত হয়েছে। যেখানে আউস, বোরো বা হাই-ইয়েলডিং ভ্যারাইটির ধান চাষ হয় তা জ্বলে পুড়ে ছারখার হয়ে গেছে। আউস ধান এখন পর্যন্ত গজায় নি, পাটও বোনা হয় নি। মানুষের যে অর্থকরী ফসল ছিল লিচু এবং আম তাও জলের অভাবে নষ্ট হয়ে গেছে। এখানে বলা হয়েছে ৮৯৩টি গ্রাম খরা কবলিত হয়েছে, কিন্তু আমি বলছি, ২৬টি ব্লকের প্রতিটি গ্রাম খরা কবলিত হয়েছে। সেখানে পানীয় জলের প্রচন্ড অভাব দেখা দিয়েছে। যে সমস্ত শ্যালো টিউবওয়েলগুলি ছিল সেগুলো অকেজো হয়ে গেছে, জল পাওয়া যাচ্ছে না। ডিপ টিউবওয়েল যেগুলি আছে সেগুলি খারাপ হয়ে যাচ্ছে, মেরামতির টাকা নেই। একটা ডিপ টিউবওয়েল খুলতেই ৪০ টাকা করে নেয়। সুতরাং এই

খরা পরিস্থিতি মোকাবিলা করার জন্য আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। এই খরার জন্য সব থেকে খারাপ অবস্থা হয়েছে কৃষক সম্প্রদায়ের। এই যে কৃষক সম্প্রদায় খরার জন্য মরে গেল তারা আবার দাঁড়িয়ে উঠতে পারবে বলে মনে হয় না। ৫৯ সালে যে রকম খরা হয়েছিল সেইরকম খরা এবারে দেখা দিয়েছে। এই রকম খরা পরিস্থিতি ২০।২৫ বছর ধরে দেখি নি। যেসব ফসল জ্বলে পুড়ে গেল তা বোধ হয় ২৫ বছরের মধ্যে হয়েছে বলে আমি মনে করি না। কৃষক সম্প্রদায়ের যে ফসল নষ্ট হয়ে গেল সেই ব্যাপারে আমি পশ্চিমবঙ্গ মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সামগ্রিক ভাবে মন্ত্রী সভা এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। কেন না, পরিস্থিতিটা এমন জায়গায় গেছে — মাননীয় অর্থমন্ত্রী এক রকম বলছেন এবং মাননীয় ত্রাণ মন্ত্রী ক্ষেপে গিয়ে আর এক রকম বলছেন, দু জনে দু রকম বলছেন। মেদিনীপুর জেলার তথাকথিত স্বনামধন্যা নেত্রী শ্রীমতী ছায়া বেরা ত্রাণ দপ্তরের মন্ত্রী, তিনি বলেছেন এসব খরা টরা কিছুই নেই, মেদিনীপুরে জলের বন্যা বইছে, কোনও আতঙ্কের ব্যাপার নেই। অপর দিকে মাননীয় অর্থমন্ত্রী বলছেন যে, না, পরিস্থিতি বিপদজনক। ১৯৫৯ সালের ম্যানুয়েল অনুযায়ী আমরা খরা ডিক্লেয়ার করতে পারি না ঠিকই, তবে পরিস্থিতি খুবই বিপদজনক। এই রকম একই দলের দুজন মন্ত্রীর মধ্যে যদি গুঁতো গুঁতি চলতে থাকে তাহলে তো পশ্চিমবঙ্গের খরা কবলিত জেলাগুলির খুবই দুর্ভাগ্যজনক পরিস্থিতি দেখা দেবে। যেখানে ওয়াটার ফেলিওর অবস্থা এবং সেই অবস্থায় লক্ষ লক্ষ মানুষ প্রতিটি গ্রামের কি অবস্থায় আছে তা দেখে দক্ষিণবঙ্গের ৮টি জেলাকে খরা কবলিত বলে ডিক্লেয়ার করার কথা ছিল, হঠাৎ দেখলাম গত পরশু দিনের আগের দিন মাননীয় মন্ত্রী মহাশয়া বলেছেন যে খরা নয়। এতে জেলা স্তরে প্রশাসনিক জটিলতা দেখা দিয়েছে। আমার দাবি আজকে বিধানসভায় তাঁরা একটা স্টেটমেন্ট দিন যে কি পরিস্থিতি এবং তাঁরা কি করতে চলেছেন?

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সরকার এফ. সি. আই. থেকে রেশনে খাদ্য দ্রব্যাদি বিলি বন্টনের দায়িত্ব পেয়েছেন, কিন্তু দুর্ভাগ্যের বিষয় ব্যারাকপুর মহকুমার বিস্তীর্ণ অঞ্চলে গত ৪ সপ্তাহ ধরে কোনও রেশন দোকানে এক ছটাকও গম নেই। বিশেষ করে কে. পি., হোলসেল কনজিউমার সোসাইটি এবং মুখার্জি কোম্পানি এই তিনটি দোকানের কোনওটিতেই গম নেই। এফ. সি. আই. রাজ্য সরকারকে কোনও গম দিতে পারছে না, এর ফলে ব্যারাকপুরের বাজারে গম, আটা এবং চালেরও দাম কিছু বেড়েছে। এই অবস্থায় অবিলম্বে দৃষ্টি দেওয়া উচিত। আমি নিজে রেশন দোকানের সঙ্গে যোগাযোগ করেছি, বলছে সময় লাগবে। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় রয়েছেন তিনি অনুগ্রহ করে একটা স্টেটমেন্ট দিন। ব্যারাকপুর মহকুমা বিশেষ করে অবাঙালী অধ্যুষিত অঞ্চল, তাদের মূল খাদ্যই হচ্ছে গম, সেটা না দিতে পারলে একটা স্থায়ী বিক্ষোভের সৃষ্টি হতে পারে। কিছু কিছু অভিযোগ উঠেছে যে রাজ্য সরকার নেওয়ার পর থেকেই এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে। এফ. সি. আই. মাল দিচ্ছে না রাজ্য সরকারকে না গো-ডাউনে পড়ে আছে, কি ব্যাপার, এই সম্পর্কে

আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি ব্যাপারটি সম্পর্কে আমাদের একটু অবহিত করুন।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য মহাশয় যে বিষয়টির কথা বলেছেন তার দুটি দিক আছে। একটি ব্যাপার আমি ইতিপূর্বে একাধিক বার বিধানসভায়, বাইরে এবং দিল্লিতেও বলেছি। সেটা হচ্ছে যে, আমাদের গমের যে মাসিক বরাদ্দ ছিল সেটা কেন্দ্রীয় সরকার কমিয়ে দিয়েছেন এক বছর আগে মাসিক বরাদ্দ ছিল ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন, সেটা কমে ৮০ হাজার মেট্রিক টন হয়েছে। পুরো এপ্রিল মাসে সেই ৮০ হাজার মেট্রিক টনের জায়গায় মাত্র ৬ হাজার মেট্রিক টন পাওয়া গেছে। ১ লক্ষ ২৬ হাজারের জায়গায় শুধু যদি ৬ হাজার পাওয়া যায় তাহলে গম কি করে দোকানে থাকবে? শুধু রেশন দোকান নয়, কোনও জায়গাতে গম নেই এমন কি চা বাগানে যেখানে গম শ্রমিকদের মজুরির অংশ হিসাবে ধরা হয় তারাও সেখানে ২ সপ্তাহ ধরে গম পায় নি। গত ২৩/২৪শে এপ্রিল আমি হরিয়ানায় ছিলাম, সেখানে ফরিদাবাদ জেলায় দেখেছি যে গমের রেকর্ড প্রোডাকশন হয়েছে, গম এত হয়েছে যে সেখানে মান্ডিতে মান্ডিতে গমের দাম পড়ে যাচ্ছে। গম আছে, হয় কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে দিতে নারাজ, নয়ত এত বড় অপদার্থ যে থাকতে দিচ্ছে না। আমি চেষ্টা করছি। এই মাসে দু একটা রেক এসেছে, শিলিগুড়িতে ১৬০০ মেট্রিক টনের একটা রেক এসেছে, কলকাতাতেও এসেছে, এই নিয়ে আমি এফ. সি. আইয়ের অফিসার, জোনাল ম্যানেজার, জে. এম. পি. ও., এস. আর. ও. সকলের সঙ্গে বৈঠক করেছি। দিল্লির সরকারের সঙ্গে কথা বার্তার চেষ্টা করেছি। এফ. সি. আইয়ের আভ্যন্তরীন বন্টনের দায়িত্ব আমরা অতীতে অনেক জেলাতে নিয়েছিলাম, উত্তর ২৪ পরগনার দায়িত্ব আমরা এ বছরের পয়লা এপ্রিল থেকে নিয়েছি।

[2-30 — 2-40 P.M.]

যদি কেউ একথা বলবার চেষ্টা করেন যে, যেহেতু এফ. সি. আই. আভ্যন্তরীন বন্টন করছে তাই গম নেই — তা ঠিক নয়। পশ্চিমবাংলা তো গম উৎপাদনকারী রাজ্য নয়। বাইরে থেকে এফ. সি. আই.-এর মাধ্যমে সেই গম আসে। আজকে শুধু ব্যারাকপুরেই নয়, কোচবিহারে গম নেই, মেদিনীপুরে নেই, কলকাতায়ও নেই। আগে এফ. সি. আই.-এর হাতে দায়িত্ব ছিল, এখন রাজ্য সরকার সেটা হাতে নিয়েছে, তাই গম পাওয়া যাচ্ছে না — এটা বলে ইচ্ছাকৃত ভাবে অপপ্রচার করা হচ্ছে। কথাটা একেবারে ঠিক নয়।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাত্র দুদিন আগে ২৫শে বৈশাখ — রবীন্দ্রনাথ ঠাকুরের জন্মোৎসব — পালন করা হল। শুধু পশ্চিমবঙ্গেই নয়, সারা ভারতবর্ষের মানুষ এই দিনটি পালন করলেন। কিন্তু আমরা, পশ্চিমবঙ্গের মানুষরা, অত্যন্ত দুঃখের সঙ্গে দেখলাম যে, ভ্রাম্যমান রবীন্দ্র জন্মোৎসব — ওতে যদি চন্ডালিকা হত, বাল্মিকী প্রতিভা হত, বা শ্যামা নৃত্যনাট্য হত, মানে বুঝতাম, কিন্তু কাগজের প্রথম পাতায় দেখলাম, গানের সঙ্গে ব্রেক ড্যান্স হচ্ছে। উত্তরপাড়ার 'রূপকল্প' নামে একটি সংস্থা উত্তরপাড়া থেকে কলকাতার

ঠাকুরবাড়ি পর্যন্ত ব্রেক ড্যান্স করতে করতে এসেছেন। কবিগুরু রবীন্দ্রনাথ শুধু বাংলারই নয়, ভারতবর্ষের গৌরব। আজকে বাংলার সংস্কৃতি কোথায় গিয়ে পৌঁছেছে! আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি বিষয়ক মন্ত্রীকে এটুকু বলতে চাই, উত্তরপাড়ার ঐ 'রূপকল্প' নামে সংস্থাটি রবীন্দ্রনাথ ঠাকুরের 'মোর বীণা উঠে কোন সুরে বাজি' এবং 'আর দেরি নয় ধর গো তোরা হাতে হাত ধর গো' এই দুটি গানের সঙ্গে ব্রেক ড্যান্স করতে করতে উত্তরপাড়া থেকে কলকাতার বিখ্যাত ঠাকুরবাড়ি পর্যন্ত এসেছেন। কিন্তু সকাল বেলায় দেখেছি স্কুলের ছেলে মেয়েরা গাইতে গাইতে যাচ্ছে এবং রবীন্দ্রনাথের ছোট নাকট পরিবেশন করেছে স্থান বিশেষে। তার পাশে পশ্চিমবাংলার সংস্কৃতিকে যদি আজকে এই অবস্থায় ফেলা হয় তাহলে মাননীয় সংস্কৃতি মন্ত্রীকে বলব ..........

**(সময় শেষ হয়ে যাওয়ায় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)**

**শ্রী সুখেন্দু মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ রাস্তার প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র কাঁথি থেকে রশুলপুর পর্যন্ত ১৭ কিলোমিটার রাস্তাটি আগে ৯ ফুট চওড়া পীচ রাস্তা ছিল, কিন্তু জনসাধারণের চাহিদার সঙ্গে সামঞ্জস্য রাখতে ক্রমশ। বাসের সংখ্যা বেড়েছে এবং মাল ও তরিতরকারী বহন করবার জন্য ঐ রাস্তা দিয়ে ক্রমাগত লরি চলাচল করছে। ঐ নয় ফুট চওড়া রাস্তা দিতে অত ভারি গাড়ি এবং বাস চলাচলের ফলে বর্তমানে ঐ রাস্তাটি বাস চলাচলের অনুপযুক্ত হয়ে গেছে। আমরা দেখেছি, একটি সাত টনের বজরা তরঙ্গায়িত নদী বঙ্গে যেমন উল্টে যায় তেমনি ভাবে আজকে ঐ রাস্তায় বাস উল্টে যাচ্ছে। যার ফলে মানুষ জন আহত-নিহত হচ্ছেন। সেই জন্য রাস্তাটি সংস্কার করতে আমি অনুরোধ করছি।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল, যখন পশ্চিবঙ্গে কংগ্রেস ক্ষমতায় ছিল, তখন প্রাক্তন বিধায়ক শ্রী সুনীতি চট্টরাজ মহাশয়ের প্রচেষ্টা এবং কংগ্রেস সরকারের প্রচেষ্টার ফলে সিউড়িতে মিনি স্টিলের একটি শিল্প বে-সরকারি ক্ষেত্রে গড়ে উঠেছিল। কিন্তু দুঃখের বিষয়, ঐ শিল্প বন্ধ হয়ে গেছে। সেখানে সরকার নীরব দর্শকের ভূমিকা পালন করছে। ২৫০ জন লোক আজকে ভিক্ষার ঝুলি নিয়ে রাস্তায় ঘুরে বেড়াচ্ছে, দিনের পর দিন তাঁদের এই অবস্থা চলছে, সরকার পক্ষ থেকে কোনও পদক্ষেপ নেওয়া হয় নি। আমি এই ব্যাপারে হাউসে সরকারের দৃষ্টি আকর্ষণ করে একটা কথা বলতে চাই এই বামফ্রন্ট সরকারের ১২ বছরের রাজত্বে বীরভূম জেলায় একটা শিল্পও গড়ে তুলতে পারে নি, কোনও বেকারকে চাকুরি দিতে পারে নি, কংগ্রেস আমলে যে শিল্প তৈরি করা হয়েছে সেই শিল্প যাতে বন্ধ না করে খোলার ব্যবস্থা করুন এবং এখানকার বেকার ছেলেদের মুখে হাসি ফোটান। বীরভূমে মিনি স্টিল কারখানা বন্ধ হয়ে গেছে সেটা খোলার উদ্যোগ নেবার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শেখ জাহাঙ্গীর করিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে

আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। বিষয়টা হচ্ছে স্যার, আপনি জানেন ওঁরা কয়েকদিন আগে এই হাউসের মধ্যে রামকৃষ্ণ মিশন নিয়ে হইচই করেছিল, আলোচনা হয়েছিল। এই রকম একটা ঘটনার কথা আমি এখানে উল্লেখ করছি। আমার নির্বাচনী এলাকায় গ্রামে গ্রামে যে সমস্ত ক্লাব বা প্রতিষ্ঠানগুলি আছে সেখানে রামকৃষ্ণ মিশনের অনুমোদনে কিছু বে-সরকারি ব্যাঙ্ক গজিয়ে উঠেছে। তাঁরা এজেন্টের মাধ্যমে গ্রামের সাধারণ মানুষের কাছে যাচ্ছে, তাদের কাছ থেকে টাকা পয়সা নিয়ে হাজার হাজার টাকা বে-সরকারি ব্যাঙ্ক নিয়ে রামকৃষ্ণ মিশনের অনুমোদন নিয়ে ব্যাঙ্কগুলি চালিত হচ্ছে। আগামী দিনে এই অবস্থা চলতে থাকলে গ্রামীন অর্থনীতির উপর ভাটা পড়বে। সেই জন্য আমি আবেদন জানাচ্ছি অতি সত্বর এই যে ব্যাঙ্কগুলি বা অর্থ সঞ্চয় সংস্থাগুলি গজিয়ে উঠছে সেইগুলি বন্ধ করতে হবে। কয়েক দিন আগে মাননীয় অর্থমন্ত্রীকে এই রকম একটা পাশ বই দিয়েছিলাম। আমার কাছে একটা পাশ বই আছে বৈশাখী সিং-এর, আপনি যদি চান সেটা আমি দিয়ে দেব, সেখানে টাকা জমা দেওয়া হয়েছে। এই সংস্থা যাতে বন্ধ করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান থেকে পুরুলিয়া যেতে গেলে বাঁকুড়া বিষ্ণুপুর হয়ে যেতে হয়, কলকাতা থেকে পুরুলিয়ার দূরত্ব অনেক খানি। দিশেরগড় থেকে পারবেলিয়া দামোদর নদের উপর একটা ব্রিজের দাবি সেখানকার মানুষ অনেক দিন থেকে করে আসছে। এখানে সমস্ত দলমত নির্বিশেষে দীর্ঘদিন ধরে প্রসাশনের কাছে আবেদন জানাচ্ছে। এই হাউসে বহুবার মেনশন হয়েছে। এখানে একটা ব্রিজ তৈরি হলে পারবেলিয়া এবং পুরুলিয়ার মধ্যে যোগাযোগ ব্যবস্থা ভাল হবে এবং অনেক দূরত্ব কমে যাবে। এখন এখানে নদী পেরিয়ে আশা যাওয়া করতে হয়। পাশাপাশি কলকাতা থেকে পুরুলিয়া যেতে যে সময় লাগে এখানে ওই ব্রিজটি হলে এখন যে রাস্তা অতিক্রম করতে হয় তার থেকে ২০০ কিলোমিটার দূরত্ব কমে যাবে এবং ঘুর পথে কলকাতা থেকে বাঁকুড়া যাওয়ার জন্য গভীর জঙ্গলের মধ্যে দিয়ে যে রাস্তা আছে সেই রাস্তা দিয়ে আর যেতে হবে না। দিশেরগড় থেকে পারবেলিয়ায় দামোদর নদীর উপর ব্রিজ তৈরি করলে যাতায়াতের সময় অনেক কমে যাবে এবং মানুষের যাওয়া-আসার সুযোগ-সুবিধা ঘটবে। পাশাপাশি আসানসোলে যে বৃহৎ শিল্পাঞ্চল আছে তার সঙ্গে বাঁকুড়ার যোগাযোগের সুবিধা ঘটবে। ওখানে যারা দৈনন্দিন রুজি রোজগার করতে আসে বা শাকসব্জি বিক্রি করতে আসে তাদের সুযোগ সুবিধা বাড়বে। এই ব্যাপার নিয়ে অনেক বার অনশন করা হয়েছে, বারে বারে সরকার আশ্বাস দেওয়ায় সেই সময় অনশন ভঙ্গ হয়েছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ব্রিজটি অবিলম্বে নির্মাণ করার সমস্ত রকম ব্যবস্থা অবলম্বন তিনি করেন এবং এই এলাকার মানুষকে তিনি যেন এই আশায় আশ্বস্ত করেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** ম্যাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত

গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলে উদ্বৃত্ত জমি ভূমিহীনদের মধ্যে বিলি বন্টন করা হয়েছে। কিন্তু শহরাঞ্চলে সম্পত্তির কোনও উর্দ্ধসীমা নেই। শহরাঞ্চলের এক একটা বাড়ির মূল্য গ্রামাঞ্চলের এক একজন জমির মালিকের সম্পত্তির চাইতে বহু গুণ বেশি। গ্রামাঞ্চলে জমির উর্দ্ধসীমা নির্দ্ধারণ করা হয়েছে, কিন্তু শহরাঞ্চলে সেই রকম কোনও শিলিং বা উর্দ্ধসীমা নির্দ্ধারণ করা হয় নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে, শহরের এক একটি বাড়ির ক্ষেত্রে একটা উর্দ্ধসীমা নির্দ্ধারণ করার ব্যবস্থা করুন এবং উদ্বৃত্ত বাড়ি গৃহহীনদের মধ্যে বিলি বন্টনের ব্যবস্থা করুন।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই সভায় কয়েকজন সদস্য বারে বারে পশ্চিমবাংলায় যে খরা হয়েছে, সেই খরার ভয়ঙ্করতার কথা উল্লেখ করেছেন। আমরা দেখেছি যে কয়েকদিন আগে মাননীয় অর্থমন্ত্রী খবরের কাগজের সাংবাদিকদের কাছে বিবৃতি দিলেন যে সারা রাজ্যে ৮টি জেলাকে খরা ক্লিষ্ট জেলা বলে ঘোষণা করা হল। তারপর কিছু দিন যেতে না যেতেই আরও ৫টি জেলাকে খরা ক্লিষ্ট জেলা বলে তিনি ঘোষণা করলেন এবং মোট ১৩টি জেলাকে খরা ক্লিষ্ট জেলা বলে ঘোষণা করলেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, মাননীয়া ত্রাণমন্ত্রী গত পরশু দিন এই বিধানসভার লবিতে সাংবাদিকদের ডেকে বললেন যে রাজ্যের কোথাও এমন ভয়াবহ রূপ ধারণ করে নি, কোথাও খরা ভয়ঙ্কর আকার ধারণ করে নি। আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য মানস ভূঁইয়া বললেন খরা দেখার কথায় — ত্রাণমন্ত্রী কিন্তু যে টাইমে মাননীয় অর্থমন্ত্রী জেলায় জেলায় ঘুরে খরা দেখার পর খরা ক্লিষ্ট জেলা হিসাবে ঘোষণা করলেন, প্রথমে ৮টি জেলা এবং পরে আরও ৫টি জেলাকে, সেই সময়ে মাননীয়া ত্রাণমন্ত্রী খরা দেখেন নি। মাননীয় অর্থমন্ত্রী যেখানে বললেন খরার এত ভয়াবহতা আগে দেখা যায় নি, তবুও খরা কবলিত বলে ঘোষণা করতে একটা অসুবিধা আছে, কারণ রিলিফ ম্যানুয়্যালটি ব্রিটিশ আমলের একটি আইন। সেজন্য খরা ক্লিষ্ট বলে ঘোষণা করতে অসুবিধা আছে। আমরা দেখলাম প্রথমে যে ৮টি জেলাকে খরা ক্লিষ্ট বলে ঘোষণা করা হয়েছিল তার মধ্যে মুর্শিদাবাদ জেলার নাম উল্লেখ ছিল। পরবর্তী কালে মুর্শিদাবাদ এর নাম উল্লেখ করা হল না। আমাদের কি সত্যিই বিশ্বাস করতে হবে যে রিলিফ ম্যানুয়্যাল খরা ক্লিষ্ট জেলা বলে ঘোষণা করার পক্ষে বাধা?

**(এই সময়ে মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়।)**

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি যে, পশ্চিমবাংলায় খরার দাপাদাপি চলছে, এর সাথে মুর্শিদাবাদে প্রচন্ড খরা দেখা দিয়েছে। গত পরশু দিন কাগজে দেখেছি যে সেখানে ১১১.৬ ডিগ্রি সেলসিয়াস খরার দাপট দেখা গিয়েছিল। সেখানে খরার ফলে পানীয় জল সম্পূর্ণ রূপে শুকিয়ে গেছে। বোরো ধান যেগুলো ছিল সেগুলোও শুকিয়ে গেছে ফলে কৃষকদের মধ্যে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। মুর্শিদাবাদ জেলার

আউশ ধান, বোরো ধান প্রভৃতি বৃষ্টি না হওয়ার ফলে শুকিয়ে যাচ্ছে। এই প্রচন্ড খরার ফলে সমস্ত কিছু শুকিয়ে যাচ্ছে। সুতরাং অবিলম্বে এই জেলাগুলিতে জরুরিকালীন অবস্থা মনে করে যে ধরণের ব্যবস্থা নেওয়া দরকার তা করুন। তা না হলে পশ্চিমবঙ্গ বাঁচবে না।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে পশ্চিমবঙ্গের বিধাননগরে অর্থাৎ সল্টলেকে যুব ভারতী ক্রীড়াঙ্গন নামে একটি স্টেডিয়াম নির্মিত হয়েছে। এটা শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা ভারতবর্ষের গর্ব এবং জাতীয় সম্পদ। আপনি জানেন যে এই আচ্ছাদন যুক্ত স্টেডিয়াম বিরল। যতটুকু জানি রিজার্ভ ব্যাঙ্কের অনুমতি নিয়ে এবং ব্যাঙ্কের লোন দিয়ে এই স্টেডিয়ামটি নির্মিত হয়েছিল। ডাঃ বিধানচন্দ্র রায় স্বপ্ন দেখেছিলেন। ৬৭.১৮ জমি মাত্র ১ টাকা খাজনা দিয়ে কিনেছিলেন এবং ১৯৭৬ সালে তৎকালীন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশংকর রায় এর শিলান্যাস করেছিলেন। পশ্চিমবঙ্গ সরকার প্রথমে ৪ কোটি টাকা দিয়ে কাজ শুরু করেন। রিজার্ভ ব্যাঙ্ক এবং কেন্দ্রীয় সাহায্যে ব্যাঙ্কের লোনে ৪-৫ কোটি টাকা পেয়েছে। এই স্টেডিয়ামটিকে আন্তর্জাতিক মানে করার জন্যে আমাদের প্রিয় প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী ১০ কোটি দেন এই স্টেডিয়ামটা করার জন্যে এই আন্তর্জাতিক স্টেডিয়ামটির জমি সরকারের হওয়া সত্ত্বেও এবং এতে সরকার টাকা দেওয়া সত্ত্বেও -এই স্টেডিয়ামটির মালিক পশ্চিমবঙ্গ সরকার নয়। এই স্টেডিয়ামটির মালিক এস এস এস। একটি প্রতিষ্ঠান তাঁরা এর মালিকানায় রয়েছেন। এই মালিকানা পশ্চিমবঙ্গ সরকারের না থাকার জন্যে যে আয় হওয়ার কথা তা হচ্ছে না। নেতাজী ইন্ডোর স্টেডিয়ামের ক্ষেত্রে যেমন পুরো টাকাটাই রাজ্য সরকার পেয়ে থাকেন কিন্তু এক্ষেত্রে ২৫ পার্সেন্ট যে গেট মানি সেই টাকা রাজ্য সরকারের হাতে জমা পড়ে না। ক্রীড়া দপ্তরের হাতে জমা পড়ে না। আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা ক্রীড়ামন্ত্রীকে জানাতে চাই যেখানে সরকারি জমি এবং সরকারি তত্বাবধানে থাকা সত্ত্বেও সরকারের মালিকানা নেই এটা ঠিক নয়। অবিলম্বে যুব ভারতী ক্রীড়াঙ্গন পশ্চিমবঙ্গে সরকারের অন্তর্ভুক্ত করা হোক, যাতে এই স্টেডিয়ামটির যে আয় হয় তা ক্রীড়া দপ্তরে জমা পড়ে। ওই টাকা খেলাধূলোর ক্ষেত্রে ব্যবহার করা যাবে এবং এই স্টেডিয়ামটিকে রক্ষণাবেক্ষণ করা হবে। আমরা গর্বিত এই স্টেডিয়ামটির জন্যে কারণ এই ধরণের স্টেডিয়াম পৃথিবীর মধ্যে একমাত্র ব্রেজিল ছাড়া আর কোথাও নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এস এস এস এই অথরিটি এই স্টেডিয়ামটি চালাচ্ছে। এই স্টেডিয়ামটিতে যে গোল্ডেন কাপ খেলা হল তার কত টিকিট বিক্রি হয়েছে তার কোনও হিসাব দেয় নি। এই যে স্টেডিয়ামের রোজগার হচ্ছে তার কোনও হিসাব দিচ্ছে না। তার ফলে পশ্চিমবঙ্গের অনেক টাকা রাজ্য সরকারের হাতে আসছে না। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ক্রীড়ামন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে এই ব্যাপারে আপনি একটু উদ্যোগী হলে খুশি হব। যুব ভারতী ক্রীড়াঙ্গন যা আমাদের গর্ব এবং জাতীয় সম্পদ সেই স্টেডিয়ামের মালিকানা পশ্চিমবঙ্গ সরকারের হাতে নেই, অবিলম্বে এর মালিকানা পশ্চিমবঙ্গের হাতে আনুন এই আমার আবেদন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য যে বক্তৃতা দিলেন তা হাউসকে বিভ্রান্ত করছে। যে বিষয়টি উনি বললেন তা হচ্ছে এটি ডাঃ বিধানচন্দ্র রায় স্বপ্ন দেখেছিলেন।

মাননীয় সদস্য-র জন্ম ওঁনার জীবিতকালে হয়েছে কিনা সন্দেহ তিনি এইরকম কথা বললেন। স্টেডিয়ামটি যখন শুরু হয় তখন ওই কমিটি পরে রেজিস্টার্ড সোসাইটি হিসাবে হয়। উনি বললেন কেন্দ্রের টাকায় এবং বিধান রায়ের স্বপ্ন, আসলে এসব কোনও ব্যাপার নয়। স্টেডিয়ামটি যখন অলমোস্ট কমপ্লিট, আর কোনও উপায় নেই তখন ১০ কোটি টাকা রাজীব গান্ধী ব্যবস্থা করে দিলেন। ওই টাকা দিয়ে একটা পিলারও হয় না। সুতরাং উনি যে হিসাব দিলেন তা সম্পূর্ণ বিভ্রান্ত করার জন্যে দিলেন। সুতরাং এইভাবে বিভ্রান্ত না করে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি অনুমতি দিন এই নিয়ে একটা ডিসকাশন হওয়ার জন্যে। যেহেতু এটি এশিয়ার গর্ব এবং পশ্চিমবঙ্গের গর্ব সেইজন্য ওঁরা আগে এর বিরোধিতা করেছিলেন এখন আবার অন্য সুর গাইছেন।

[2-50 — 3-00 P.M.]

উনি এখানে স্টেডিয়াম নিয়ে অনেক কথা বলে গেলেন, ওনাকে এখানে রাজীব গান্ধীর মনোমতো ওকালতি করতে হচ্ছে। তাই এখানে উনি অনেকগুলি অসত্য কথা বলে গেলেন। আবার বিধান রায়ের স্টেটমেন্ট টেনে নিয়ে এলেন; আমি বলছি ওনার সমস্ত স্টেটমেন্ট অসত্য এবং ভুল। আমি বলছি এই ব্যাপারে আপনি ক্রীড়ামন্ত্রীকে একটা স্টেটমেন্ট দেবার জন্য বলুন। আপনি এইগুলি কেটে দিন, না হলে এইগুলি যদি খবরের কাগজে প্রকাশ হয় তাহলে একটা ভুল বোঝাবুঝি হবে। এর মধ্যে নাকি সমস্ত কিছুতে উদ্যোগ নিয়েছেন, স্টেডিয়ামের জন্য যে কমিটি ছিল তারা এটার উদ্যোগ নিয়েছেন, লটারি করেছেন, আর ওনারা কাজে বাধা দিয়েছেন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মেনশনের প্রসিডিওর হচ্ছে যদি কোনও স্টেটমেন্ট দিতে হয় তাহলে সেটা মন্ত্রী দেবেন। মেম্বারদের স্টেটমেন্ট দেবার অধিকার নেই। এইজন্য মন্ত্রীদের মেনশনের সময় কয়েকজন মন্ত্রীকে থাকতে বলা হয় যদি কোন গভর্নমেন্টের পক্ষ থেকে বয়ান দেবার প্রয়োজন হয় তখন দিতে পারেন। আপনি মন্ত্রীর সঙ্গে কথা বলুন — আমাকে তো নির্দেশ দিতে হয় না। আমরা তো মেনশনের কপি পাঠিয়ে দিই মন্ত্রীর কাছে। কিন্তু এইভাবে যদি সব মেম্বার উঠে বয়ান দিতে থাকে — একজন মেম্বার বললেন, তার উত্তরে আর একজন মেম্বার বললেন, এইভাবে তো হয় না।

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মাননীয় স্পিকার মহাশয় যে ব্যান্ডেল থার্মাল পাওয়ার হাউস বিধানচন্দ্র রায় এটা করেছিলেন — এটা ব্যান্ডেলে করবার কথা ছিল। কিন্তু ওখানে না করে ত্রিবেনীর জনবসতিপূর্ণ এলাকায় তিনি পাওয়ার হাউস করেন। ঐ পাওয়ার হাউসের ৫টি ইউনিট দিয়ে যে ধোঁয়া বের হয় সেই ধোঁয়ার সঙ্গে ছাই বাতাসের সঙ্গে উড়ে বেড়াচ্ছে। এতে ওখানে জনজীবন বিপর্যস্ত করেছে। এই ছাই বন্ধ করবার জন্য

আমাদের বিদ্যুৎমন্ত্রী বিদ্যুৎ পর্ষদ থেকে পদক্ষেপ নিয়েছে। ১৪।১৫ কোটি টাকার একটা স্কীম রয়েছে সেটা যাতে চালুর ব্যবস্থা হয় এবং ঐ ধোঁয়ার সঙ্গে ছাই ওঠা বন্ধ হয় সেইজন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিদ্যুৎমন্ত্রীর এই ব্যাপারে একটা বিবৃতির দাবি করছি।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের হাওড়া জেলার উলুবেড়িয়া ২ নং ব্লকের অধীনে কাঁটাবেড়িয়া ১ এবং ২ নং, জোয়ারগোড়ি, বানীবন, খলিসানী, বাসুদেবপুর এই সমস্ত গ্রাম পঞ্চায়েত এলাকার মধ্যে ৩০শে এপ্রিল যে শিলা বৃষ্টি হয়েছিল তার ফলে ধান এবং পানের ভীষণ ক্ষতি হয়ে গেছে। আমাদের অনুমান ধান এবং পান শতকরা ৭৫ ভাগ নষ্ট হয়ে গেছে। ফলে কৃষকরা সাংঘাতিক দুরবস্থার মধ্যে পড়েছে। তাই আমি কৃষিমন্ত্রীর কাছে আবেদন করছি এবং দাবি করছি যে শীঘ্রই যেন ক্ষতিগ্রস্থ চাষীদের অর্থনৈতিক সাহায্যের ব্যবস্থা করা হয়।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে শিক্ষা ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গ সরকার অনেক কিছু করেছেন, এখনও ফ্রিসিপ চালু আছে অন্তত স্কুলগুলিতে। কিন্তু কলকাতা শহরের কিছু স্কুল সরকারি নির্দেশ সবটা মানছে না। প্রথম ভর্তি হবার সময় ৬২ টাকা তারা নিচ্ছে এবং না দিতে পারলে ছাত্রের নাম তোলা হচ্ছে না, নূতন সেশনে নেওয়া হচ্ছে না, স্কুল থেকে ট্রান্সফার সার্টিফিকেট দিতে বলা হচ্ছে। অথচ সরকারি নিয়ম আছে এটা ইনস্টলমেন্টে নেওয়া যায়, এমন কি গরিব ছাত্র হলে তাদের ছাড় দেওয়ার কথা বলা আছে। আমি দেখেছি পশ্চিমবঙ্গ সরকার শিক্ষা সংক্রান্ত ব্যাপারে যে সুযোগ সুবিধা সৃষ্টি করেছেন তাকে বাঞ্চাল করার জন্য কিছু স্কুল যাদের একটু সুনাম আছে, অ্যাফিলিয়েটেড, গভর্নমেন্টের টাকা সেখানে পাচ্ছে, মাস্টার মহাশয়রা গভর্নমেন্ট থেকে মাইনে পাচ্ছেন, অথচ কেবলমাত্র ৬২ টাকার জন্য গরিব বস্তিবাসীদের ছেলে মেয়েদের উপর চাপ দিচ্ছে। এই ব্যাপারে অবিলম্বে দৃষ্টি দেওয়ার জন্য আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের শিল্প-বাণিজ্য এবং সার দপ্তরের মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া সার কারখানা ১৯৮৬ সাল থেকে বন্ধ, ৬০০ কোটি টাকা খরচ হয়েছে এখনও চালু হয় নি। আমরা গত বিধানসভায় একটা প্রস্তাব পাশ করে একটি সর্ব দলীয় প্রতিনিধি দল গত বছর ১২ই এপ্রিল কেন্দ্রীয় সারমন্ত্রী আর প্রভুর সঙ্গে সাক্ষাৎ করি। সেই সর্ব দলীয় প্রতিনিধি দলে কংগ্রেস সদস্য সত্য বাপুলি, মানস ভুঁইয়া এঁদের থাকার কথা ছিল, কিন্তু দুঃখের বিষয় তাঁরা সর্ব দলীয় প্রতিনিধি দলের সঙ্গে যান নি। আমাদের ডেলিগেশনে আমাদের খাদ্যমন্ত্রী নির্মল বসু মহাশয় ছিলেন। সারমন্ত্রী আর প্রভু আমাদের আশ্বাস দিয়েছিলেন যে জাপান এবং জার্মানীর দুটি কন্সাল্ট্যান্ট সংস্থা এই ধরণের সার কারখানার পুনর্গঠনের জন্য যে প্রস্তাব দিয়েছেন কেন্দ্রীয় সরকার তা কার্যকর করে হলদিয়া সার কারখানা চালু করার জন্য পদক্ষেপ

গ্রহণ করবেন। কিন্তু আজ পর্যন্ত কোনও পদক্ষেপ গ্রহণ করেন নি। ১৯৮৬ সাল থেকে এই কারখানার কাজ বন্ধ। এই কারখানা যদি পুনর্গঠন না করা হয় তাহলে চিরকালের জন্য এটা বন্ধ হয়ে যাবে এবং তার ফলে পশ্চিমবঙ্গ সহ গোটা পূর্বাঞ্চলের অর্থনৈতিক বুনিয়াদ ক্ষতিগ্রস্থ হবে। এই কারখানা চালু হলে বৈদেশিক মুদ্রা ১০০ কোটি টাকার সাশ্রয় হবে। সুতরাং ঐ কারখানা বন্ধ হলে ২ হাজার শ্রমিক চরম সঙ্কটের সম্মুখীন হবে এবং চরম অর্থনৈতিক সঙ্কট হবে এবং শিল্প এবং কৃষির উন্নয়নের ক্ষেত্রে চরম ক্ষতি হতে পারে। সেজন্য হাউসের দৃষ্টি আকর্ষণ করছি আবার সর্ব দলীয় টিম কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলার জন্য পাঠানো হোক রাজ্যের অর্থনৈতিক বুনিয়াদকে শক্ত করার জন্য। আমি সভার কাছে অনুরোধ করছি মাননীয় সদস্যরা যেন আমার এই প্রস্তাবটা গ্রহণ করেন।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জনস্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় তীব্র জল সঙ্কট চলছে। ঝাড়গ্রাম পৌরসভা এলাকার জন্য জনস্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে কংশাবতী প্রোজেক্ট নামে একটা প্রোজেক্ট তৈরি করা হয়েছিল এবং তার জন্য খরচ ধরা হয়েছিল ৫৩ লক্ষ ৯ হাজার ৬০০ টাকা। এই ব্যাপারে যে গভর্নমেন্ট অর্ডার বেরিয়েছিল তার নম্বর হচ্ছে, পি এইচ ই ১/২৮৩/ডব্লিউ — সিক্স/৮০ ডেটেড ৮.৮.৮০। কিন্তু আজ পর্যন্ত সেই প্রোজেক্ট কার্যকর না হবার জন্য ওই এলাকাতে প্রচন্ড জল সঙ্কট দেখা দিয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি, ঝাড়গ্রাম এলাকাটা পাথুরে জায়গা এবং তীব্র জল সঙ্কট সেখানে দেখা দিয়েছে। মেদিনীপুর জেলায় অন্যান্য জেলা থেকে জলের স্তর সবচেয়ে নিচে রয়েছে। তাছাড়া ওই এলাকাটা বর্তমানে খুবই সেনসেটিভ কারণ ওটা ঝাড়খন্ডীদের একটা ঘাঁটি। বর্তমানে প্রশাসনকে ঝাড়খন্ডীদের ব্যাপার নিয়ে খুবই ব্যস্ত থাকতে হচ্ছে এটা জানি। তবে যে ব্যাপারে অর্ডার বেরিয়ে গেছে সেটা কেন সাসপেন্ড হয়ে রয়েছে বুঝতে পারছি না। তাই আমি জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি অবিলম্বে এই প্রকল্পের কাজ আরম্ভ করা হোক এবং ঝাড়গ্রাম এলাকার সাধারণ মানুষকে এই তীব্র জল সঙ্কট থেকে রক্ষা করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ই মে বেলা ৯টার সময় মালদহের বড় হাটে হঠাৎ আগুন লাগে এবং জিনিসপত্র পুড়ে যাবার ফলে প্রায় ৫০ লক্ষ টাকার ক্ষতি হয়। তবে আশ্চর্যের বিষয় হচ্ছে, যত টাকার জিনিসপত্র আগুনে পুড়ে নষ্ট হয়েছে তার সম মূল্যের জিনিসপত্র দুর্বৃত্তরা লুঠ করে নিয়ে গেছে। বিহারের লোক যারা ওখানে থাকে তার এই লুঠ করেছে। পুলিশের তৎপরতার ফলে কিছু জিনিস উদ্ধার হয়েছে বটে, কিন্তু এখনও ওই সমস্ত দুর্বৃত্তদের হাতে বহু জিনিস রয়েছে। ৪০টি সাইকেল চুরি হয়েছে। ক্ষতিগ্রস্থ ৫০০ লোকের মধ্যে ৩০০ লোক খুবই গরিব, কাজেই আমি অনুরোধ করছি মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে তাদের যদি কিছু সাহায্য দেওয়া হয় তাহলে খুবই ভাল হয়। আমার আর একটা অনুরোধ হচ্ছে, যে সমস্ত ব্যবসায়ীদের হাজার হাজার টাকা নষ্ট হয়েছে তাদের যেন ব্যাঙ্ক থেকে ঋণ

দেবার ব্যবস্থা হয়। এই ব্যবস্থা না করলে এই সমস্ত ব্যবসায়ীদের আর্থিক অবস্থা একেবারে ভেঙ্গে পড়বে।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খরা বা খরার মতো পরিস্থিতি হয়েছে এই কথা বলে যে ভাবেই পরিস্থিতির ব্যাখ্যা করা হোক না কেন বাস্তবে গত কয়েক দিন — ধরে বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের বক্তব্য যা খবরের কাগজে প্রকাশিত হয়েছে তাতে মনে হচ্ছে পরিস্থিতির সামগ্রিক মূল্যায়ন করে ঠিক ভাবে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। সেচ দপ্তর বলছে, এটা খরা নয় — জলের অভাব এবং ক্ষতির পরিমাণ তেমন কিছু নয়। অর্থমন্ত্রী বলছেন এটা খরা এবং ভয়ানক অবস্থার সৃষ্টি হয়েছে। ত্রাণমন্ত্রী বলছেন, এটা কোনও আতঙ্কের ব্যাপার নয়। সমবায় দপ্তর বলছেন, সকলেই বাড়াবাড়ি করছেন — পরিস্থিতি তেমন কিছু খারাপ নয়। কিন্তু আশ্চর্যের বিষয় সরকার ঠিক এই সময়টা বেছে নিয়েছেন খাজনা আদায় করবার জন্য। আজকে গরিব মানুষদের ঘটিবাটি, মালক্রোক করবার ব্যবস্থা করেছেন। এই অবস্থা দেখে আমার মনে হচ্ছে সত্য সত্যই পরিস্থিতির সামগ্রিক ভাবে মূল্যায়ন করা হয় নি এবং এইভাবে মোকাবিলা করা সম্ভবও নয়। আমার বক্তব্য হচ্ছে আগে পরিস্থিতির মূল্যায়ন করা হোক এবং তারপর পরিকল্পনা তৈরি করে সেটা রূপায়ণ করা হোক। তবে এই ব্যাপারে সমস্ত দপ্তরের মধ্যে সমন্বয় সাধন করার ব্যবস্থা করা দরকার এবং জেলার এম.এল.এ-দের এই কাজে অংশ গ্রহণ করার সুযোগ দেওয়া দরকার। আমি আমার এই বক্তব্য আপনার মাধ্যমে সরকারের কাছে উপস্থিত করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে কয়েকটি বেদনাদায়ক ও মারাত্মক ঘটনার কথা উল্লেখ করতে চাই। রামপুরহাট থানার ১নং ব্লকের ৩/৪টি আদিবাসী গ্রাম পুড়ে ছারখার হয়ে গেছে। আদিবাসী গ্রাম ধাঁতাল পাড়ায় ৩০টি গৃহ একেবারে পুড়ে ভষ্মীভূত হয়ে গেছে। আরাবলী ধাঙ্গড়পাড়াতেও ৫।৭টি ঘর পুড়ে গেছে। এই ১ নং ব্লকেই নিম্ন বিত্ত ও গরিব গ্রামবাসীদের বড়জোড় গ্রামে ৩।৫টি ঘর পুড়ে গেছে। এখানে কয়েকটি টিনের বাড়িও পুড়ে যায় এবং চাপা পড়ে একটি স্ত্রীলোকও মারা গেছে। এই সব জায়গায় যে দমকলগুলি যায় আগুন নেভাবার জন্য সেগুলি সম্পর্কে আমার বিশেষ অভিযোগ আছে। সেগুলির কোনও রকম মেরামত ও সারানোর ব্যবস্থা নাই। এমন কি পুকুরে জল থাকলেও পাইপের সঙ্কুলান না থাকায় জল দেওয়া সম্ভব হয় না এবং অনেক সময় দেখা যায় ঐসব পাইপগুলি সিলটেজ হয়ে থাকে। সম্প্রতি এমন অবস্থার সৃষ্টি হয়েছিল যে পাইপ সঙ্কুলান না থাকায় ধাঁতালপাড়ায় আগুন নেভাবার জন্য স্টোনকয়ারির মালিকের কাছ থেকে পাইপ নিয়ে ওদের পাইপে যোগ দিয়ে তবে খাল থেকে জল দেওয়া সম্ভব হয়েছে। এই সব দমকলগুলি রক্ষণাবেক্ষণ করা এবং মডার্নাইজ করার জন্য আমি আপনার মাধ্যমে আবেদন রাখছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** অধ্যক্ষ মহাশয়, প্রতিবন্ধীদের একটা দুর্ভাগ্যজনক অবস্থার কথা

আমি আপনার মারফৎ স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শান্তিপুরে অর্থাৎ নদীয়ার বিভিন্ন জায়গায় যে প্রতিবন্ধী রয়েছে তাদের প্রমাণপত্র পাবার জন্য কৃষ্ণনগর হাসপাতালের ডি. এম. ও.-র কাছে আবেদন করতে হয়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এক বছর দেড় বছর পরে তাদের পরীক্ষার দিন আসে। তারা তাদের কাগজপত্র হারিয়ে ফেলে। আবার দেখা যায় কিছু কিছু ক্ষেত্রে ১৫ দিন ও এক মাসের মধ্যে প্রমাণপত্র পেয়ে গেছে। এই দিকে দৃষ্টি দেওয়া দরকার। তা না হলে তারা যে সাহায্য পাবার কথা সেটা তারা পায় না। চাকুরির ক্ষেত্রে তাদের যে কোটা সেটা থেকে তারা বঞ্চিত হচ্ছে। এই দিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করতে চাই। বামফ্রন্ট সরকার তো শিল্প এবং ললিতকলার অনুরাগী বলে দাবি করেন। অথচ ইন্ডিয়ান কলেজ অব আর্টস অ্যান্ড ড্রাফটম্যানসিপ একটা প্রাচীন ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠান। সেটি আজকে ধ্বংসের মুখে। সেটি আজকে দুর্নীতির আখড়া হয়ে দাঁড়িয়েছে।

[3-10 — 3-20 P.M.]

আজকে সাত মাস ধরে এই প্রতিষ্ঠানটি বন্ধ হয়ে রয়েছে। বার বার ছাত্র এবং শিক্ষকরা এই ব্যাপারে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছে, কিন্তু কোনও প্রতিবিধান হচ্ছে না। স্যার, স্ট্যাটুট আপনি জানেন যে, কোনও বে-সরকারি কলেজে এই রকম ১৮ মাসের বেশি প্রশাসক রাখা যায় না। স্যার, ওখানে ৭ বছর ধরে একটানা প্রশাসক নিযুক্ত হয়ে রয়েছেন এবং কলেজের হিসাবপত্রের অডিট দীর্ঘদিন ধরে হচ্ছে না এবং শিক্ষকদের বেতন দেবার ব্যাপারে নানা রকম জিনিস চলছে। অবিলম্বে এই পরিস্থিতির অবসান ঘটাতে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে প্রতিষ্ঠানটি খোলার ব্যবস্থা করা হোক এবং সেখান থেকে প্রশাসককে সরিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে সুষ্ঠু নির্বাচন পরিচালন করে অবিলম্বে নির্বাচন করার ব্যবস্থা করা হোক। স্যার, এই প্রতিষ্ঠানটি ১৩৯ নং লেনিন সরণীতে ছিল। ওখান থেকে সরিয়ে ওটাকে দমদম মতিঝিল হস্টেলের কাছে ৫ বছর আগে নিয়ে যাওয়া হয়। তখন বলা হয়েছিল সাময়িক ভাবে ওটাকে সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে, বিল্ডিং হয়ে গেলেই আবার নিয়ে আসা হবে। ৫ বছর হয়ে গেল প্রতিষ্ঠানটিকে আজও স্বস্থানে নিয়ে আসা হয় নি। প্রতিষ্ঠানটির আনুসঙ্গিক জিনিসপত্র অর্থাৎ শিল্প, আর্টস, পড়াশুনার উপযুক্ত পরিবেশ ফিরিয়ে আনা দরকার। ১৮৯৩ সালে এই প্রতিষ্ঠানটির জন্ম হয়েছিল। ১০০ বছরের উপর এই প্রতিষ্ঠানটির বয়স হয়ে গেল — এই প্রতিষ্ঠানটি যাতে ধ্বংস হয়ে না যায় তার জন্য আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্ব এই প্রতিষ্ঠানটি খোলার জন্য তিনি ব্যক্তিগত ভাবে হস্তক্ষেপ করুন এবং গণতান্ত্রিক পদ্ধতিতে ওখানে যাতে অবিলম্বে নির্বাচন হয়, এবং সুষ্ঠু ভাবে সেই নির্বাচন যাতে হয় তার ব্যবস্থা তিনি করুন।

**Mr. Speaker :** Now, zero hour I call upon Shri Jamini Bhuson Saha to speak.

## ZERO HOUR

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ গুরুতর কথা আপনার মাধ্যমে সভার সামনে তুলে ধরে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন পঞ্চায়েত সম্পর্কে যে বিল কেন্দ্রীয় সরকার সম্প্রতি আনতে চলেছেন তার মধ্যে কতকগুলি অত্যন্ত গুরুতর ধারা আছে। তার মাধ্যমে রাজ্য সরকারগুলির ক্ষমতা তারা নিয়ে নিচ্ছেন। প্রথম হচ্ছে এই, সংবিধান সংশোধন করে রাজ্যপালের হাতে ক্ষমতা দিয়ে দেওয়া হচ্ছে। রাজ্যপাল যদি মনে করেন এই পঞ্চায়েত ক্ষতিকারক তাহলে সরাসরি তিনি তাকে ভেঙ্গে দিতে পারবেন। তৃতীয় হচ্ছে পঞ্চায়েত নির্বাচনের ক্ষমতা রাজ্য সরকারের হাত থেকে নিয়ে কেন্দ্রীয় সরকারের নির্বাচন কমিশনের হাতে তুলে দেওয়া হচ্ছে। চতুর্থ আপত্তিকর বিষয় হল এই, নির্বাচন কমিশনের পরে রাজ্যপালের হাতে ক্ষমতা দিয়ে অর্থ কমিশন করা হবে এবং এই সমস্ত অর্থ কমিশন করার জন্য রাজ্যপাল সদস্য, অর্থ কমিশনের সদস্যদের নির্বাচন করবেন। নাম সুপারিশ করবে বিধানসভা, কিন্তু নির্বাচন করবেন রাজ্যপাল। আর কি করবেন? তিনি চেয়ারম্যান নিয়োগ করবেন। অর্থ কমিশনের টাকা পয়সা যা হবে — ধরুন যে সমস্ত টাকা পয়সা কর বাবদ, শুল্ক বাবদ যা আয় হবে, সেগুলি অর্থ কমিশন ভাগ করে দেবে রাজ্য সরকারের কতটা, আর পঞ্চায়েতের কতটা। তাতে করে আমাদের রাজ্য সরকারের সামগ্রিক ভাবে বাজেটের উপর একটা অরাজকতা সৃষ্টি হবে। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ জানাব যে, গণতন্ত্রের পক্ষে এটা একটা ভয়ানক বিপদ এবং তারা ক্ষমতাকে কুক্ষিগত করছেন। সেই জন্য সরকারি ভাবে এর প্রতিবাদ করা দরকার। তাই রাজ্য সরকারের পক্ষ থেকে এখানে একটা প্রস্তাব গ্রহণ করা হোক। কেন না, আমরা জনগণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ যে, এই রকম স্বৈরতান্ত্রিক যে কোনও পদক্ষেপের আমরা বিরোধী এবং আমরা গণতন্ত্রের ঝান্ডা, পতাকাকে আরও উর্দ্ধে তুলে ধরতে চাই।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় লক্ষ করেছেন যে এই সভায় আজকে এবং গত কয়েক দিন ধরে খরার ব্যাপারে সমস্ত দলের তরফ থেকে বক্তব্য রাখা হচ্ছে। পশ্চিমবঙ্গে খরার জন্য সাধারণ মানুষ তাদের প্রয়োজনীয় জল পাচ্ছেন না। বিশেষ করে গ্রাম বাংলাতে মানুষ অত্যন্ত অসুবিধার মধ্যে পড়েছেন। এর ফলে রোগ ছড়াচ্ছে। এমতবস্থায় স্যার, আমরা দেখছি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা একে অপরের বিরুদ্ধে বিবৃতি দিচ্ছেন এবং এমন কি মাননীয় মুখ্যমন্ত্রীকে পর্যন্ত সেখানে হস্তক্ষেপ করতে হচ্ছে। স্যার, এটা একটা ভয়াবহ পরিস্থিতি। আমি চাই, হাউসে এ ব্যাপারে একটা ডিবেট হোক। আজকে আমাদের প্রতিনিধি দল মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলেন এ ব্যাপারে অনুরোধ জানাতে। স্যার, আপনার কাছে আমাদের অনুরোধ, এ ব্যাপারে আপনি আমাদের আলোচনা করার সুযোগ দিন। খরা নিয়ে কি পরিস্থিতি পশ্চিমবঙ্গে চলেছে আমি মনে করি সে সম্বন্ধে এখানে বিস্তারিত ভাবে মুখ্যমন্ত্রীর বলা দরকার। উনি শুধু একটা বিবৃতি দিয়ে

দিলেন। স্যার, আমরা দেখেছি, ভারতবর্ষ জুড়ে যখন খরা পরিস্থিতি চলছিল তখন মাননীয় প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী সারা ভারতবষের প্রতিটি প্রদেশে প্রদেশে গিয়ে তার মোকাবিলা করেছিলেন। আজকে মুখ্যমন্ত্রী হেলিকপ্টারে গিয়ে পার্টির মিটিং করেন কিন্তু সেই মুখ্যমন্ত্রীর সময় হয় না গ্রাম বাংলার মানুষ কি অসুবিধার মধ্যে আছেন তা গিয়ে দেখার। স্যার, হেলিকপ্টার ব্যবহৃত হয় পার্টির ক্যাডারদের জন্য কিন্তু গ্রাম বাংলার মানুষদের জন্য তা ব্যবহৃত হয় না। ওয়াটার কমিশনের কথা স্যার, এই প্রসঙ্গে আপনাকে জানাচ্ছি। ওয়াটার কমিশনের ব্যাপারে শ্যাম পিত্রোদার সঙ্গে কিছুদিন আগে আমার কথা হয়েছে। স্যার, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর দপ্তর থেকে বা পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে ওয়াটার কমিশনকে জানানো হয়েছে যে, পশ্চিমবঙ্গে আর কোন প্রবলেম ভিলেজ নেই। স্যার, ঐ ওয়াটার কমিশন যে প্রবলেম ভিলেজগুলি লিখে দিয়েছে সেগুলি নিয়েও কথা হয়েছে। সেখানে কেন্দ্রীয় সরকার যে টাকা দেবেন তার অর্ধেক টাকা রাজ্য সরকারকে দিতে হবে। সেই প্রকল্প স্যার, এখানে চলছে না। দুঃখের কথা, এখানে জল নেই অথচ দিল্লিতে গিয়ে শুনছি আমাদের কোনও প্রকল্প নেই। মুখ্যমন্ত্রীর উচিত এইসব জায়গায় যাওয়া। আমি অবশ্য জানি ওঁনার ফিজিক্যাল কন্ডিশন, উনি হয়ত পারবেন না, তবে স্যার, আমি চাই, এটা নিয়ে এখানে ডিবেট হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছেই আমি একটি বিষয় উত্থাপন করতে চাই। আমরা এখানে বার বার বিদ্যুতের কথা বলেছি। আমার জেলায় বিদ্যুতের ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে, বিপর্যস্ত হয়েছে। এখন যে খরা চলছে তাতে খাবার জলেও অভাব আছে কিন্তু সব থেকে যেটা অসুবিধা হচ্ছে, চাষের ব্যবস্থা সম্পূর্ণ ভাবে ভেঙ্গে পড়েছে। গত ৩রা এপ্রিল থেকে অনেক বার বলেছি কিন্তু কিছুই হচ্ছে না। সবচেয়ে দুঃখের কথা, একজন কেউ কলকাতা থেকে গিয়ে দেখছেন না যে, আমরা যা বলছি তার কোনও সত্যতা আছে, কি নেই। আজকে শেষ বারের মতোন বললাম, আর বলব না। শুধু স্যার, আপনাকে বলছি, এই ব্যবস্থা সম্পূর্ণ বিপর্যস্ত হয় নি, ভেঙ্গে পড়েছে। বিদ্যুৎ বিভাগ বলে কিছু আছে বলে মনে হচ্ছে না। ডি. এম. ইনটারফেয়ার করেও কিছু করতে পারছেন না। স্যার, এই পরিস্থিতির কথাটা আপনাকে এবং হাউস ও বিদ্যুৎ মন্ত্রীকে জানিয়ে রাখলাম।

**শ্রী তুহিনকুমার সামন্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত দুঃখজনক ঘটনার কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। এর আগে এই বিষয়টি নিয়ে বহুবার এই বিধানসভায় বলেছি, এখানে বিদ্যুতমন্ত্রী তথা পি. এইচ. ই.-এর মন্ত্রী আছেন, বাজেটের সময় এটা বলেছিলাম, আবার বলছি, কল্যানেশ্বরী ওয়াটার ওয়ার্কস আসানসোল সাব-ডিভিশনে একমাত্র জল সরবরাহের সংস্থা আমাদের জেলার নেতা, মন্ত্রী, শ্রদ্ধেয় বিনয় বাবুকেও এ বিষয়ে অনুরোধ করেছি, বিধানসভার সদস্য হিসাবে বারবার বলেছি অথছ মন্ত্রী মহাশয় কর্নপাত করেন না, এই কল্যানেশ্বরী ওয়াটার ওয়ার্কস থেকে জল দেওয়া বন্ধ করার জন্য একটা সার্কুলার মন্ত্রী মহাশয় দিয়েছেন। ওঁরা স্যার, খরা পরিস্থিতি নিয়ে বড় বড় কথা বলেন এবং এমন ভাব দেখান যে ওঁরাই যেন একমাত্র জনদরদী, অথচ মানুষ জল পাচ্ছেন না। আমার দাবি, অবিলম্বে এই সার্কুলার প্রত্যাহার করা হোক।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলায় রাজনৈতিক খুনের ঘটনা ক্রমাগত বেড়ে চলেছে। আমরা যারা সংবাদপত্র দেখছি এবং বরাহনগর কেন্দ্রের বিধানসভার সদস্য শ্রী মতীশ রায় যা বলে গেছেন, যা শুনেছি তাতে বরাহনগরের ট্রেড ইউনিয়ন নেতা সন্তোষ মৈত্র, তিনি ভোর বেলায় বিশেষ একটা কাজে যাচ্ছিলেন। তার দুর্গাপুরে যাবার কথা ছিল। কিন্তু দেখা গেল যে তিনি বেলঘরিয়া স্টেশানে নৃসংশ ভাবে খুন হয়েছেন এবং যে সমস্ত সংবাদ পাওয়া গেছে গুলি চালনো হয়েছে এবং লোহার রড দিয়ে তাকে আঘাত করা হয়েছে। তারপরে পুলিশ কুকুর গেছে, কিন্তু সে সব করেও কোনও সন্ধান পাওয়া যায় নি। কাজেই মনে হচ্ছে এই হত্যাকান্ড সুপরিকল্পিত। কারণ স্থানীয় বিধায়ক বলেছেন যে সন্তোষ মৈত্র অত্যন্ত জনপ্রিয় মানুষ ছিলেন। তিনি কায়েমী স্বার্থের বিরুদ্ধে লড়াই করতেন। বেলঘরিয়া স্টেশানের কাছে যে সমস্ত ওয়াগন ব্রেকার থাকে তাদের বিরুদ্ধে তার একটা সংগ্রাম ছিল। সে সব কারণে তার বিরুদ্ধে একটা পরিকল্পিত চক্রান্ত চলছিল। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে শুধু সন্তোষ মৈত্র নয়, পশ্চিমবঙ্গে রাজনৈতিক কর্মী খুনের ঘটনা ক্রমশ বেড়ে চলেছে। এগুলি যদি দৃঢ় হস্তে মোকাবিলা করা না যায়, যদি নির্দয় ভাবে যারা কার্লপ্রিট তাদের সনাক্ত করে কঠোর শাস্তির ব্যবস্থা করা না যায় তাহলে পশ্চিমবঙ্গে রাজনৈতিক কর্মী খুন আরও বাড়তে থাকবে এবং এখানে একটা নৈরাজ্যের সৃষ্টি হবে। তাই, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে সন্তোষ মৈত্রের হত্যাকারীদের সনাক্ত করার জন্য পুলিশ সর্বক্ষেত্রে নিয়োগ করা হোক। কারণ এখনও পর্যন্ত যা খবর তাতে পুলিশ তাৎক্ষণিক কিছু করলেও তাদের মধ্যে যে নিষ্ক্রিয়তা আছে এই ব্যাপারে সন্দেহ করার যথেষ্ট অবকাশ আছে। রেল পুলিশের সঙ্গে ওয়াগন ব্রেকার যারা তাদের মধ্যে একটা যোগসাজস চলছে। কারণ ভোর বেলায় একটা খুন হল তখনও রেল পুলিশ নিষ্ক্রিয় থাকল, তারা এই ঘটনা জানতে পারল না। এই সব দেখে বোঝা যাচ্ছে যে এর পিছনে একটা গভীর ষড়যন্ত্র আছে। কাজেই আমি একথা বলব যে পুলিশি ব্যবস্থা আরও জোরদার করতে হবে এবং হত্যাকারীদের সনাক্ত করে কঠোর শাস্তির ব্যবস্থা করতে হবে। পশ্চিমবঙ্গে আমরা যারা রাজনৈতিক কর্মী, যারা জনগণের আন্দোলনে নেতৃত্ব করছি তাদের নিরাপত্তা যদি বিঘ্নিত হয় তাহলে এই রাজ্যে নৈরাজ্যের সৃষ্টি হবে এবং সেই কাজ পরিকল্পিত ভাবে চলছে। কাজেই আপনার মাধ্যমে আমার আবেদন যে সন্তোষ মৈত্রের হত্যাকারীদের যে ভাবেই হোক খুঁজে বের করতে হবে এবং তাদের কঠোর শাস্তির ব্যব[illegible] [illegible]বে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভায় উল্লেখ করছি। আজকে টেলিগ্রাফ পত্রিকায় দেখেছি কেন্দ্রীয় সরকার যে পঞ্চায়েত বিল আনছেন, সেই পঞ্চায়েত বিলের খসড়া ইতিমধ্যে টেলিগ্রাফ পত্রিকায় বের হয়েছে। আমরা সেখানে দেখছি যে কতগুলি অগণতান্ত্রিক ব্যবস্থা গ্রহণের কথা কেন্দ্রীয় সরকার ভাবছেন। তার মধ্যে দেখা যাচ্ছে রাজ্যপালের হাতে ক্ষমতা দেওয়া হচ্ছে সরাসরি

পঞ্চায়েতকে ভেঙ্গে দেওয়ার জন্য। এছাড়াও রাজ্যপালের হাতে ক্ষমতা দেওয়া হচ্ছে অর্থ কমিশন গঠন করার জন্য। আসল কথা হচ্ছে তারা ক্ষমতাকে কুক্ষিগত করতে চাচ্ছেন। ১৯৪২ সাল থেকে কংগ্রেস ক্রমাগত ক্ষমতাকে কেন্দ্রীভূত করেছেন। কেন্দ্র রাজ্য অর্থ বন্টনের ব্যাপারে একটা কমিশন আছে, ৮ম অর্থ কমিশন। সেই অর্থ কমিশন পশ্চিমবঙ্গের জন্য যে সুপারিশ করেছিলেন ৩২৫ কোটি টাকা দেবার জন্য সেই টাকা দেওয়া হয় নি। সুতরাং আইন থাকলেই যে তা কার্যকর হয়, তা নয়। সেখানে রাজনৈতিক স্বদিচ্ছা থাকা চাই। কেন্দ্রীয় সরকার আমাদের প্রাপ্য অর্থ দেন নি। এখন আবার বলছেন যে রাজ্যের অর্থ কি ভাবে বন্টন করা হবে তার জন্য রাজ্যপালের মাধ্যমে কমিশন গঠিত হবে এবং তারা সেটা ঠিক করবেন। পঞ্চায়েত রাজ্যের সাবজেক্ট। সেটাতে কেন্দ্রীয় সরকার পরিকল্পনা করে সুচারু ভাবে কেন্দ্রীয় বিষয় হিসাবে গ্রহণ করার চেষ্টা করছেন, সমস্ত ক্ষমতাকে কেন্দ্রীভুত করার জন্য চেষ্টা করছেন। তারা বিকেন্দ্রীকরণ করার নামে সমস্ত ক্ষমতাকে কেন্দ্রীভুত করার জন্য একটা স্বৈরতান্ত্রিক ব্যবস্থা করছেন। কাজেই তার বিরুদ্ধে আমাদের প্রতিবাদ জানাতে হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। আপনি জানেন সুতাহাটা বিধানসভা কেন্দ্রে একটা স্বাস্থ্য কেন্দ্রের জন্য ৯ বছর আগে জমি অধিগ্রহণ করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত তার কাজ শুরু হয় নি। স্থানীয় ভাবে কাছাকাছি কোনও হাসপাতাল নেই, ফলে ওখানকার মানুষের অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে আগে আলোচনা করেছি, দৃষ্টি আকর্ষণ করেছি এবং পুনরায় আপনার মাধ্যমে তাঁকে বলার কথা, এই স্বাস্থ্য কেন্দ্রের কাজ যাতে দ্রুত করা যায়, কারণ গভর্নমেন্ট জমি অ্যাকয়্যার করেছে, কমপেনসেশন মিটিয়ে দেওয়া হয়েছে, সুতরাং অবিলম্বে কাজটা সরকার পক্ষ থেকে যাতে শুরু করা যায় তার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খরা পরিস্থিতি বা তীব্র জল সঙ্কট নিয়ে বিভিন্ন ধরণের বিতর্কের মধ্যে না জড়িয়ে আমরা দেখতে পাচ্ছি পরিস্থিতি গুরুতর, এই অবস্থা আমরা দেখছি, গ্রাম বাংলায় বিশেষ করে দক্ষিণবঙ্গের যে অঞ্চলে তরমুজ, লঙ্কা, মিঠে পানের বোরোজ আছে, এইগুলো ভীষণ ভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। সেখানকার কোনও বিল, পুকুরে, ড্রেনে কোনও জল নেই, সেই এলাকাগুলো ফেটে শুকিয়ে গেছে। অথচ কিছু কিছু ক্ষেত্রে দেখা যাচ্ছে যে এই সম্পর্কে আমাদের তরফ থেকে, পঞ্চায়েতের তরফ থেকে, জেলা পরিষদের তরফ থেকে প্রচেষ্টা নেওয়া হচ্ছে, কিন্তু কিছু কিছু আমলা বিভিন্ন ভাবে এই কাজে বাধা সৃষ্টি করছে। বিভিন্ন জায়গায় জেলা পরিষদ থেকে টাকা নেওয়া হয়েছে, পাইপ গেছে, কিন্তু মাঝখানে এস. ডি. ও. অফিসে সেই পাইপগুলো পড়ে আছে, Sanction of money is one thing but sinking of tubewell is another thing. সুতরাং সেই সব জায়গায় ঘাটতি থেকে যাচ্ছে। সেই কাজগুলো দ্রুত করা যাচ্ছে না। এটার জন্য বিভাগীয় মন্ত্রী যিনি আছেন, তাঁকে লক্ষ্য দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তরুণ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হল উত্তর ভারতে যে গঙ্গা অ্যাকশন প্ল্যান চালু করা হয়েছে, সেখানে উত্তর ভারতের শুধু গঙ্গা নয়, গঙ্গাতে যে নদীগুলো এসে পড়েছে বা মূল নদী গঙ্গার সঙ্গে মিশেছে শাখা নদী, উপনদী, তার উপরের শহরগুলোকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের অর্ন্তভুক্ত করা হয়েছে। তার পরিবেশ দূষণ মুক্ত করার জন্য বিভিন্ন স্কীম নেওয়া হয়েছে। অথচ পশ্চিমবাংলায় দামোদর রয়েছে, সেই দামোদরে বরাকর থেকে দুর্গাপুর পর্যন্ত বিভিন্ন শিল্পাঞ্চল রয়েছে, সেখানে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন কারখানা রয়েছে, সমস্ত দূষিত জল আসছে, সেই দূষিত জল এসে গঙ্গায় পড়ছে অথচ দামোদরকে অর্ন্তভুক্ত করা হচ্ছে না। আমি রাজ্য সরকারের কাছে অনুরোধ করছি, এই বিষয়টা নিয়ে সচেষ্ট হয়ে যাতে গঙ্গা অ্যাকশন প্ল্যানের আওতায় এই শহরগুলোকে অন্তর্ভূক্ত করা হয়, শহরগুলোর পরিবেশ দূষণ মুক্ত করার ব্যবস্থা করা হয় — বরাকর, কুলটি, দূর্গাপুর ছাড়াও বর্ধমান শহর, যে বর্ধমান শহরে একদিক দিয়ে দামোদর যাচ্ছে, বাঁকা নদী দিয়ে অজয়ে পড়ছে এবং অজয় গঙ্গাতে পড়ছে। অতএব এই শহরগুলির গুরুত্ব বিবেচনা করে সারা পশ্চিম বাংলার স্বার্থ রক্ষা যাতে করা যায়, সেই জন্য গঙ্গা অ্যাকশন প্ল্যানে উত্তর ভারতের কৌশিক বা যমুনা নদী এসেছে —

[3-30 — 4-00 P.M.]

**(Including Adjournment)**

গন্ডক নদীও গঙ্গা অ্যাকশন প্ল্যানের মধ্যে এসেছে। নদীগুলির দু পাশের শহরগুলিকে পরিবেশ দূষণের হাত থেকে রক্ষা করার জন্যই নদীগুলিকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের মধ্যে আনা হয়েছে। সেখানে বিভিন্ন রকম স্কীম করা হয়েছে। এই অবস্থায় আমি রাজ্য সরকারকে অনুরোধ করছি পশ্চিম বাংলার শহরগুলির পরিবেশ রক্ষা করার জন্য দামোদর, অজয় প্রভৃতিকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের মধ্যে আনার জন্য উদ্যোগ গ্রহণ করা হোক। বর্ধমানের কাটোয়া শহরে অজয় নদীর জল দূষিত হয়ে গেছে। সুতরাং এই সমস্ত শহরগুলির কথা বিবেচনা করে এই নদীগুলিকে গঙ্গা অ্যাকশন প্ল্যানে অর্ন্তভূক্ত করা হোক।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গঙ্গা দূষণ রোধ প্রকল্পের টাকায় হাওড়ার শালকিয়া বার্ণিং ঘাটে যে বৈদ্যুতিক চুল্লিটি হয়, সেটি উদ্বোধন করার পরই খারাপ হয়ে যায়। গত ১০.৩.৮৯ তারিখ অনেক ঢক্কা-নিনাদ করে হাওড়ার মেয়র সাহেব চুল্লিটি উদ্বোধন করেন। অথচ আমি এলাকার প্রতিনিধি হওয়া সত্ত্বেও তিনি আমাকে জানান প্রয়োজন মনে করেন নি। ফলে আমাকে জানান নি। তা না জানান, কিন্তু চুল্লিটি উদ্বোধন করার পর থেকে আজ দু মাস খারাপ হয়ে পড়ে আছে। আমি জানি না কেন খারাপ হয়েছে! ওখানে দুজন অপারেটর আছে, দুটো সিফটের জন্য। ট্রু ভোল্ট কোম্পানি ওখানে কাজ করেছে। উদ্বোধনের পরই ওখানে ডিফেক্ট দেখা দিয়েছে। এই অবস্থায় আমি বুদ্ধদেব বাবুকে অনুরোধ করছি, তিনি অবিলম্বে হস্তক্ষেপ করুন, মেয়রের কাছে চিঠি দিয়ে জানুন যে, কেন ওটি খারাপ হয়ে পড়ে আছে। দু মাস ধরে খারাপ হয়ে রয়েছে, অবিলম্বে ঠিক করা দরকার। মেয়র বোতাম টিপে

উদ্বোধন করার পরই খারাপ হয়ে যায়। হয়ত বৈদ্যুতিক চুল্লিটা চাইছিল মেয়রের ডেডবডি দিয়েই ওটার উদ্বোধন করা হোক।

**(এই সময় সভার কাজ বিকাল ৪টা পর্যন্ত মূলতুবী ঘোষিত হয়।)**

[4-00 — 4-10 P.M.] (After Adjournment)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, পয়েন্ট অফ ইনফরমেশন, আপনি হয়ত শুনেছেন কিম্বা সংবাদপত্রে পড়েছিলেন যে ২৫শে বৈশাখ ভোর বেলায় প্রখ্যাত সঙ্গীত শিল্পী শ্রী অশোকতরু বন্দ্যোপাধ্যায় ভাবাবেগ বশত নিরুদ্দেশ হন। বাংলাদেশের সমস্ত মানুষ উদ্বেগজনক অবস্থায় ছিলেন যে কিভাবে এবং কোথায় তিনি চলে গেলেন। কয়েকদিন পর সরকারি এবং বে-সরকারি সমস্ত মানুষের উদ্বেগ কাটিয়ে — আজকে সংবাদ পেলাম — তিনি ফিরে এসেছেন। তাঁর শরীরের অবস্থা ভাল নয়। সরকার বহু ক্ষেত্রে এই ধরণের শিল্পীকে সহযোগিতা করেন। সুতরাং এই শিল্পীকে যদি সহযোগিতা করেন তাহলে ভাল হয়। এইটা হচ্ছে তাঁর চতুর্থ বার, ভাবাবেগ বশত চলে গিয়েছিলেন। তাঁর পরিবারের লোকজনের সঙ্গে কথা বলে যদি সাহায্যের প্রয়োজন হয়, সরকার পক্ষ থেকে যদি সাহায্য করা হয় আমার মনে হয় খুব ভাল হবে। তার কারণ, তিনি শুধু সঙ্গীত শিল্পী নন, রবীন্দ্র অনুরাগীদের মধ্যে প্রধান বললেও বেশি বলা হবে না। মানুষ হিসাবে তিনি অতি সজ্জন মানুষ হিসাবে পরিচিত এবং কোন রাজনৈতিক দলের সঙ্গে ওতপ্রোত ভাবে জড়িত নন। প্রথমত তাঁর আগমনে আমরা খুশি, দ্বিতীয়ত, সরকার থেকে তাঁর পরিবারের সঙ্গে কথা বলে যদি কোনও সহযোগিতার দরকার হয়, সরকার যদি সহযোগিতা করেন তাহলে সরকারকে ধন্যবাদ জানাব।

## Voting On Demands For Grants

## Demand Nos. 62, 59, 60 And 63

**Mr. Speaker :** There are 9 cut motions on Demand No. 62. There is one cut motion on Demand No. 60. There is no cut motion on Demand No. 59 and 63. The cut motions are in order and taken moved as follows.

### Demand No. 62

**Shri Subrata Mukherjee** : Sir, I beg to move that the amount of demand be reduced to Re 1/-

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the amount

**Shri Subrata Mukherjee** : of the demand be reduced by Rs.100/-

**Demand No. 60**

**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the amount of demand be reduced by Rs.100/-

**Mr. Speaker :** Now, the Minister of the Panchayat Department will make a statement.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I agree in principle with the recommendations of the Subject Committee on panchayat as embodied in its first report presented before the House. We are taking action in consultation with Finance Department so that the recommendations can be given effect to in due course.

**Mr. Speaker :** Now, Dr. Manas Bhunia.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্থাপিত আজকের সব চাইতে বিতর্কিত পঞ্চায়েত এবং গ্রামীণ উন্নয়ন দপ্তরের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন এবং আমাদের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি মহাশয় যে কাট মোশন দিয়েছেন তাকে সমর্থন করে আমাদের বক্তব্য শুরু করছি। অত্যন্ত বিতর্কিত কেন বললাম? আজকে ভারতবর্ষে সামগ্রিকভাবে শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে। পশ্চিমবঙ্গে যে শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে, তাদের নিয়ে যে ভাবনা চিন্তা, তাদের, দুর্বলতর শ্রেণীর, আদিবাসী তফশিলী মানুষ এবং মহিলাদের অর্থনৈতিক উন্নয়ন, বেকার যুবকদের স্ব-নির্ভর করার ভাবনা চিন্তা, ভূমি সংস্কার সার্বিক দিকে এই দপ্তরটি জড়িত। তাই প্রশাসনিক দিক থেকে এই দপ্তরটি সাধারণ মানুষের কাছে এবং সরকারের কাছে — আমি মনে করি — ইদানীংকালে এটি সব চাইতে গুরুত্বপূর্ণ দপ্তর এবং এর গুরুত্ব অপরিসীম। বিতর্ক হচ্ছে একটা বিষয় নিয়ে, এবং কোন বিষয় নিয়ে বিতর্ক হচ্ছে? যেখানে ভারতবর্ষের প্রধানমন্ত্রী মহাশয় তাঁর সুচিন্তিত চিন্তা ভাবনা নিয়ে ভারতবর্ষের সনাতন ধর্মের ঐতিহাসিক পর্যালোচনার ভিত্তিতে, ভারতবর্ষের ঐতিহাসিক জাতীয় কংগ্রেসের আন্দোলনের পরিপ্রেক্ষিতে, জাতির জনক মহাত্মা গান্ধীর চিন্তার রূপরেখার উপর দাঁড়িয়ে পন্ডিত জওহরলাল নেহেরুর স্বপ্নের কথা ভেবে, চিন্তা ভাবনার কথা ভেবে, শ্রীমতী ইন্দিরা গান্ধী — যিনি ভারতবর্ষের মধ্যে প্রথম সমস্ত রাজ্যগুলির জন্য ১৯৮০ সালে একটা বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছিলেন তাঁর ২০ দফা কর্মসূচির মধ্যে দিয়ে শুরু করেছিলেন, এবং তিনি যেটা সত্যি চেয়েছিলেন যে গরিবী হটাও এই স্লোগানের প্রেক্ষাপটে সেই চিন্তা ভাবনার মধ্যে দিয়ে অভিজ্ঞতার আলোকে আজকে পর্যালোচনার ভিত্তিতে ভারতবর্ষের তারুণ্যের প্রতীক প্রধানমন্ত্রী মহাশয় কতকগুলি চিন্তা ভাবনা শুরু করেছেন। এই নিয়ে আমরা সারা ভারতবর্ষের কিছু কিছু জায়গায় একটা প্রি এমপটি, একটা অ্যামপ্রিহেনসিভ সমালোচনা হচ্ছে। যেন আমাদের সব হারিয়ে যাচ্ছে, আমাদের সব কেড়ে নেওয়া হচ্ছে। আমরা হারিয়ে গেলাম, আমাদের সব গেল, এই ধরণের পর্যালোচনা এবং তার থেকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত

মন্ত্রীও বাদ পড়েন নি। যদিও ইদানিংকালে একটু চুপ করে গেছেন। আজকে আমি আশা করেছিলাম বিনয় বাবুর বদলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সাময়িক ভাবে এই দপ্তরের দায়িত্ব নিয়ে পঞ্চায়েত বাজেট উত্থাপন করবেন। কারণ বিগত কয়েক মাস ধরে দেখছি বিশেষ করে এপ্রিলের শুরু থেকে যখন পূর্বাঞ্চলের পঞ্চায়েতের পর্যালোচনা হচ্ছে কলকাতায় মহানগরীতে যুব ভারতী স্টেডিয়ামে তখন দেখছি পশ্চিমবঙ্গ সরকারের এই মুখ্য প্রতীক হচ্ছেন অসীম বাবু। যখন দেখছি ভারতবর্ষের জাতীয় ক্ষেত্রে কোনও বিতর্কের ব্যাপার হচ্ছে পঞ্চায়েত নিয়ে সেখানে মুখ্য প্রদর্শক কিন্তু মাননীয় বিনয় বাবু নয়, অসীম বাবু। যখন দেখছি জাতীয় স্তরে মুখ্যমন্ত্রী সম্মেলনে মাননীয় প্রধানমন্ত্রী গণতান্ত্রিক রীতি নীতিকে শ্রদ্ধা জানিয়ে সবাইকার মতামত জানার এবং সবাইয়ের সঙ্গে পর্যালোচনার একটা নীতি নির্ধারণ করে ভারতবর্ষের মানুষদের সম্বন্ধে কি করা যায় একথা ভাবছেন তখন বললেন যে চক্রান্ত হচ্ছে, তারপর বললেন ষড়যন্ত্র হচ্ছে। তারপর মাননীয় মন্ত্রী বললেন আমরা দেখি কি করা যায়। তৃতীয় দিনে দেখলাম একজন বলছেন যে আমাদের বেশি তড়িঘড়ি করে কাজ নেই, দেখা যাক না কি করা যায়। পাঠালেন, সেখানে বিনয় বাবু গেলেন না, গেলেন কে? অসীম বাবু। স্বাভাবিক ভাবে আমাদের মনে প্রশ্ন জাগে যে, মন্ত্রী সবচাইতে প্রবীন, সবচাইতে অভিজ্ঞ মানুষ সেই বিনয় বাবুর জায়গায় অর্থমন্ত্রী যদি লীজ নিয়ে থাকেন তাহলে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজকের বাজেট পেশ করে তার মুখোমুখী দাঁড়িয়ে তিনি বিতর্কে অংশ গ্রহণ করবেন এই আমার আশা ছিল।

[4-10 — 4-20 P.M.]

কিন্তু সেই আশা বিফল হয়েছে। সামনে বিনয় বাবু রয়েছেন, কাজেই তাঁর সঙ্গেই পর্যালোচনা করা যাক। আশঙ্কা খুবই অমূলক, কারণ ভারত সরকার কিছু ভাবছেন, আমাদের দলও কিছু ভাবছেন এই ব্যাপারে এবং গতকালই সামগ্রিক চিন্তা ভাবনা নিয়ে আমাদের দল দিল্লিতে পর্যালোচনা করেছেন, এ. আই. সি. সি.-র মিটিংয়ে। সেখানে যেসব কথা বলা হয়েছে তাতে অগণতান্ত্রিক কথা কিছু বলা হয় নি, বরং বলা হয়েছে,

Maximum democracy, maximum devolution of the power — no power, no progress and no middleman.

ঐ জায়গায় —

To the grass root level, to the spreading much to the grass root level of democracy in the remotest village.

মানুষকে সচেতন করতে হবে। বিতর্ক ওঠার আগে থেকেই প্রধানমন্ত্রী বলেছেন যে, জ্যোতি বাবু খুব ভাল কাজ করেছেন, বামফ্রন্ট সরকার ভাল কাজ করেছেন। হয়ত প্রধানমন্ত্রীর এই সার্টিফিকেট নিয়ে উনি বক্তৃতা শুরু করবেন। প্রধানমন্ত্রী ঠিক কথাই বলেছেন যে, স্ট্রাকচারলি পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ব্যবস্থার কাজটা ভাল জায়গায় পৌঁছেছে যেটা ভারতবর্ষের অন্যান্য তিনটি রাজ্য — গুজরাট, মহারাষ্ট্র এবং কর্ণাটকের কিছু কাজের সঙ্গে তুলনা করা যায়। কিন্তু তার ভেতর বিনয় বাবুর নেতৃত্বে আজকে যা তৈরি হয়েছে তার পাশাপাশি

পঁয়ষট্টি হাজার সন্তান যার বেশির ভাগ, পশ্চিম বাংলার ৩৮,০৩৭টি গ্রাম, আজকে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি কারাগারে পরিণত করেছেন। আজকে পশ্চিম বাংলার মাটিতে কান পাতলে শুনা যায় সেই কান্নার রোল।

... (গোলমাল) ...

গায়ে জ্বালা হচ্ছে জানি। প্রথম থেকেই জ্বালা হবে, কিন্তু আমাকে তো বলতেই হবে। আমাদের সেই চিন্তা ভাবনা, ওঁরা বলেন চ্যাম্পিয়ন অফ ডেমোক্রাসি, কিন্তু মার্কসবাদের কোথায় আছে,

The democratic system and parliamentary system can run parallel to the administrative set up of the Marxist Government and Marxist philosophy.

কোন জায়গায় আছে সেটা দেখতে পারবেন? সাম্প্রতিককালে মাথা নিচু করে গর্ভাচভের পেরেস্ত্রৈকা, গ্লসনস্ত-এর দৃষ্টান্ত দিতে পারতেন, কিন্তু গণতন্ত্রের কথা মার্কসিজম-এর কোন জায়গায় দেখাতে পারবেন না। আজকে ভারতবর্ষের গণতান্ত্রিক কাঠামোর সুযোগ নিয়ে, ভোটাধিকারকে সঙ্গে করে বিনয় বাবু মন্ত্রী হন, জ্যোতি বাবু মুখ্যমন্ত্রী হন। দেখাতে পারেন কোন সোস্যালিস্ট দেশে সো-কল্ড গণতন্ত্র? দেখাতে পারবেন না। তাহলে বিপ্লবীরা কি করছেন — মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি, সি. পি. আই.(এম)! ভারতবর্ষের বুকে কলঙ্কিত ১৯৪২ থেকে শুরু করে ১৯৬২ পর্যন্ত কম্যুনিস্ট পার্টির ভূমিকা কি ছিল সেটা ভারবর্ষের কোটি কোটি মানুষের মনের মধ্যে আজও প্রতিফলিত হচ্ছে। আজকে তাদের কাছে গণতন্ত্রের মূল্যায়ন, গণতন্ত্রের পাদপীঠে প্রদীপ জ্বালবার কথা শুনতে হচ্ছে! ভারতবর্ষের ইতিহাস কিন্তু সেকথা বলে না এবং তাই ভারাক্রান্ত হৃদয়ে বিনয় বাবুর মত একজন স্বাধীনতা সংগ্রামী, পরে যিনি মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির নেতা হয়েছেন, তাঁর মুখ থেকে শুনতে খারাপ লাগে। তিনি তাঁর বক্তৃতার মধ্যে বিরাট সাফল্যের কথা বলেছেন, কিন্তু আমার কাছে যে তথ্য আছে তাতে পারফরমেন্স রিপোর্ট বলছে, —

You have secured very very carefuly 16th position in India in 20 point programme.

আমার কাছে তথ্য আছে —

You have not won the 4th state of India in your performance.

আমার কাছে তথ্য আছে তাতে বলা যায় একটার পর একটা প্রোগ্রাম ধরে ৩২টি স্টেট এবং ইউনিয়ন টেরিটরীর মধ্যে কোথায় আপনার স্থান ২৭ নাম্বারে, কোথায় ২৩ নাম্বারে, কোথায় ১৬ নাম্বারে এবং কোথায় ১৭ নাম্বারে। শুধু মাত্র —

In terms of the implementation of the financial year since 1985-86.

একটু উঠেছেন এবং ১৯৮৭-৮৮ ভাল করেছেন, টারগেটে রিচ করেছেন। ১৯৮৮-৮৯ সালে আমার কাছে ৩১শে জানুয়ারি পর্যন্ত যে তথ্য আছে তাতে কিন্তু আপনার লক্ষ্য মাত্রার

কাছাকাছি পৌঁছাতে পারেন নি, ৬৩.৯ পার্সেন্টে থমকে গিয়েছেন। যেখানে ক্রাইটেরিয়া দেওয়া আছে আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয় গর্ভনমেন্ট অফ ইন্ডিয়ার মিনিস্ট্রি অফ রুরাল ডেভলপমেন্ট ডিপার্টমেন্ট ওয়েস্ট বেঙ্গল গর্ভনমেন্টকে সহযোগিতা করে, এবং মিনিস্ট্রি অফ রুরাল ডেভলপমেন্ট অফ ডিফারেন্ট স্টেটসকে সাহায্য করে। একটা কঙ্কারেন্ট ইভ্যালুয়েশন যদি করা হয় আই. আর. ডি. পি.-র উপর তার রিপোর্ট মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে আছে, তাতে কি বলছে? ১৯৮০ সাল থেকে আই. আর. ডি. পি. শুরু হয়েছিল। ১৯৮০ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত ৪০ পার্সেন্ট থেকে ৪২ পার্সেন্টের বেশি টারগেটে রিচ করতে পারেন নি। ইনটিগ্রেটেড রুরাল ডেভলপমেন্ট প্রোগ্রামে যারা প্রভার্টি লাইনের নিচে বাস করে তাদের প্রভার্টি লাইন থেকে উন্নীত করা হয়। যাদের বার্ষিক আয় সাড়ে তিন হাজার থেকে ৬ হাজার ৪০০ টাকা তাদের এই প্রোগ্রামের মধ্যে আনা হয়। ১৯৮৪ সাল অবধি আপনাদের এই ব্যাপারে যা পরিসংখ্যান সেটা ভাল নয়। আমাদের ডাঃ হৈমী বোসের একটি প্রশ্নের উত্তরে এই বিধানসভায় সেটা জানিয়েছিলেন। ১৯৮৫ সালের পর থেকে আপনি একটু নড়ে নড়ে বসেছেন, জেলা প্রশাসনকে একটু ধমক-ধামক দিয়ে একটু উপরে উঠেছেন। কিন্তু পার্মান্টে রিসোর্স কি তৈরি করেছেন? অ্যাসেটস ক্রিয়েশন কি হয়েছে? আই. আর. ডি. পি. প্রোগ্রামে ৯ পার্সেন্ট হ্যাড কাম আপ অ্যাভব দি প্রভার্টি লাইন। আবার ১৮ পার্সেন্টে গলদ দেখা গেছে। অর্থাৎ বাস মালিক বা সিনেমা হলের মালিক যাদের বার্ষিক আয় অনেক বেশি তাদের আপনারা আই. আর. ডি. পি. প্রোগ্রামের মধ্যে এনেছেন। এই রকম অনেকগুলি কেস ধরা পড়েছে। 'ন্যাবার্ট' স্টাডিতে এটা ধরা পড়েছে। এন. আর. ই. পি.-র সবচেয়ে বড় কর্মসূচি। ন্যাশান্যাল রুরাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম এটা জাতীয় কর্মসূচি, এই রাজ্যেও চলছে। আমার কাছে যে লেটেস্ট ফিগার আছে ১৯৮৮-৮৯ আমার যদি কোন ভুল হয় তাহলে মন্ত্রী মহাশয় শুধরে দেবেন। তাতে দেখতে পাচ্ছি যে রিসোর্স দেওয়া হয়েছিল — এই খাতে যে টাকা পাওয়া যায় তাতে রাজ্য সরকারের ৫০ পার্সেন্ট এবং কেন্দ্রীয় সরকারের ৫০ পার্সেন্ট যে রিসোর্স মোবিলাইজড হয়েছিল তা হল ৫৪৩৭.৭০ লক্ষ টাকা আর আপনি ৩১শে জানুয়ারি পর্যন্ত ইউটালাইজড করতে পেরেছেন ২৭১৫.৩৮ লক্ষ টাকা। অর্থাৎ পার্সেন্টেজের হিসাব কষলে দেখা যাবে আপনি ৪৯.৯৪ পার্সেন্ট ইউটালাইজড করেছেন। এই এন. আর. ই. পি.-র টাকা দিয়ে দুর্বলতর মানুষের সাহায্য করা যাবে, এই টাকা দিয়ে গ্রামের ছোট ছোট রাস্তা হবে, এই টাকা দিয়ে গ্রামের বেকার ছেলেদের চাকুরি সংস্থান হবে, এই টাকা দিয়ে পার্মন্টে রিসোর্স তৈরি হবে, রুরাল ইকনমি উইল বি বেনিফিটেড, সেই টাকা আপনি খরচ করতে পারলেন না, মাত্র ৪৯.৯৪ পার্সেন্ট ইউটালাইজড করলেন। আবার এই ক্ষেত্রে মেনডেজ ক্রিয়েসান টারগেট কত ছিল আপনার?

[4-20 — 4-30 P.M.]

ম্যানডেস ক্রিয়েশান-এর দ্বারা রিসোর্সেস তৈরি হয়। ২১৫.৭০ ল্যাক্স ম্যানডেস ক্রিয়েটেড হওয়ার কথা ছিল। ম্যানডেস ক্রিয়েটেড হয়েছে কত? ৯২.১৭ ল্যাক্স। তাহলে পার্সেন্টেজ অব অ্যাচিভমেন্ট অব ক্রিয়েসান অব ম্যানডেস দাঁড়ায় ৪২.৭৩ পার্সেন্ট। সাংঘাতিক ব্যাপার? এর দ্বারাই আপনি ভারতবর্ষে ৪র্থ স্থানে বসে আছেন নাকি? কি হরিব্যল ব্যাপার! আমি এবারে

তাহলে অন্যান্য স্টেটের ফিগারগুলো একটু পড়ে শোনাই। অন্ধ্রপ্রদেশে রিসোর্স ইউটিলাইজেশানের পার্সেন্টেজ ৫৮.৬২, বিহারে ৩১শে জানুয়ারি, ১৯৮৯-এর মধ্যে হয়েছে ৮৪.২২ পার্সেন্ট, গুজরাটে ৭৭.৭৯ পার্সেন্ট। হরিয়ানা, আপনাদের বন্ধু রাজ্য, দেবীলাল-এর রাজ্য আপনাদের চেয়ে ভালো করেছে। সেখানে হয়েছে ৫০.৫১ পার্সেন্ট। কর্ণাটকে হয়েছে ৫০.৯০ পার্সেন্ট। কেরালা, আপনাদের সহোদর ভাই, সেখানে হয়েছে ৭০.২১ পার্সেন্ট। সারা ভারতবর্ষের ফিগার আমার কাছে আছে, আমি এখানে পড়ে দিতে পারি। কেরালাও সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে ৩১শে জানুয়ারির মধ্যে রিসোর্স মোবিলাইজ এবং ইউটিলাইজ যদি ৭০.২১ পার্সেন্ট করতে পারে, সেখানে পশ্চিমবঙ্গ কেন ৪৯.৯৪ পার্সেন্টে সীমাবদ্ধ থাকবে? রিসোর্স ইউটিলাইজেশনের ব্যাপারে আমি এবারে ক্রিয়েশন অব ম্যানডেস-এর ক্ষেত্রে কি অবস্থা তার উল্লেখ করছি। রিসোর্স মোবিলাইজেশন এবং ইউটিলাইজেশনের ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গের স্থান ২১তম। ৩২টি স্টেট এবং ইউনিয়ন টেরিটরিগুলোর মধ্যে এই বিষয়ে আপনাদের অবস্থান ২১শে। আর ম্যানডেস ক্রিয়েশন-এর ক্ষেত্রে ন্যাশন্যাল অ্যাভারেজ হচ্ছে ৫৬.৬৬ পার্সেন্ট্ এবং এমপ্লয়মেন্ট জেনারেশন-এর ক্ষেত্রে এবং ম্যানডেস ক্রিয়েশনের ক্ষেত্রে আমাদের স্টেট আনর্ফচুন্টেলি ২৭তম পজিশনে — এই ক্ষেত্রে আমাদের রাজ্যের স্থান আরও নেমে গিয়েছে ৩১শে জানুয়ারি ১৯৮৯-এর মধ্যে। কি সাংঘাতিক ব্যাপার। এন. আর. ই. পি. প্রোগ্রাম, যেটি বহুল প্রচারিত এবং বহুল পরিমাণে গৃহীত হয়েছে, এই ব্যাপারে ৩১শে জানুয়ারি, ১৯৮৯-এর মধ্যে ২৭তম পজিশন-এ বসে আছেন। আজকে আপনারা কি সাংঘাতিক পজিশনে বসে আছেন। রিসোর্স ইউটিলাইজেশনের ব্যাপারে আপনারা চাম্পিয়ান অব রুর‍্যাল ডেভেলপমেন্ট — এই কথা আমাদের শুনতে হচ্ছে। এরপর আর. এল. ই. জি. পি.-র ব্যাপারে দেখুন, কি সাংঘাতিক ব্যাপার। গ্রামীণ ভূমিহীন শ্রমিকদের কর্ম নিরাপত্তা পরিকল্পনায় রুর‍্যাল ল্যান্ডলেস এমপ্লয়মেন্ট গ্যারান্টি প্রোগ্রামে যখন অনুন্নত মানুষ, যারা দুর্বল শ্রেণীর মানুষ তাদের জন্য — ল্যান্ডলেস লেবারদের জন্যই এই আর. এল. ই. জি. পি. প্রকল্প। ১৯৮৩ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী জাতির উদ্দেশ্যে এটিকে উৎসর্গ করেছিলেন। এই প্রোগ্রামে ঠিক ছিল যে প্রতিটি রাজ্যের প্রতিটি ব্লকে যারা টাকা পায় না তাদের, এমন কি ইউনিয়ন টেরিটরিগুলিতেও এই সমস্ত মানুষদের জন্য কেন্দ্রীয় সরকার-এর কনসোলিডেটেড হেলপ থাকে। এর মাধ্যমে, এই আর. এল. ই. জি. পি. প্রকল্পের মাধ্যমে মোরাম বিছানো রাস্তা করা যায়, ক্ষুদ্র সেচের ব্যবস্থা করা যায়, খাল সংস্কার করা যায়, ভেঙ্গে পড়া স্কুল বিল্ডিং রিপেয়ার করা যায়, ছোটখাট রাস্তা তৈরি করা যায়। এই প্রকল্পের মাধ্যমে সোস্যাল ফরেস্ট্রি করা যায়। সেখানে একটা গাইড লাইন ছিল। সেই গাইড লাইনে ছিল যে, প্রতিটি রাজ্যে কতজন ভূমিহীন শ্রমিক, কতজন মার্জিন্যাল ফার্মার, কতজন মার্জিন্যাল ওয়ার্কার কতজন এগ্রিকালচারাল লেবার আছে তার একটা তালিকা তৈরি করতে হবে। গত ১২ বছরে বিনয় বাবুর নেতৃত্বে সেই তালিকা তৈরি হয়েছে কি? আর. এল. ই. জি. পি.-র গাইড লাইনে বলা ছিল যে প্রতিটি ব্লকে, গ্রামের প্রতিটি অঞ্চলে ভূমিহীন শ্রমিকদের কাছে একটা করে কার্ড দিতে হবে। সেই কার্ড কি তাদের দেওয়া হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের একটা করে কার্ড দিয়েছেন যে, আমি এম. এল. এ., বিধানসভার সদস্য। ঠিক এমনি করে প্রতিটি রাজ্যের প্রতিটি ব্লকে ভূমিহীন শ্রমিকের একটা কার্ড গেছে যাতে রিডুপ্লিকেশন অব ওয়ার্ক না হয়। কিন্তু এখানে তা দেওয়া হয় নি। কিন্তু ভূমিহীনদের রাজনীতির রঙকে ভুলে গিয়ে তাদের কম

করেও ম্যানডেটোরিলি ওয়ান হ্যান্ড্রেড ডেস ইন এ ইয়ার কাজ দিতে হবে।

গ্রামের গরিব মানুষ, তারা তাদের ঘাম ঝরানো পরিশ্রম দিয়ে নিজেদের গ্রামের রাস্তা গড়ে তুলবে, —

Economic uplitfment with in the periphery of the house whole area.

আজ অবধি সেই কাজ আপনারা করতে দেন নি। ১৯৮৩ সাল থেকে আজ অবধি আপনারা কি করলেন? আপনারা পলিটিক্যাল মটিভেটেড হয়ে কাজ করে যাচ্ছেন। পঞ্চায়েত ব্যবস্থা যেভাবে চলছে তাতে আপনাদের শাস্তি হওয়া প্রয়োজন। সুতরাং মডার্নাইজেশানের কথাই বলুন বা ফাইনান্সসিয়ালের কথাই বলুন স্টেট মেশিনারি ইন অন্যাফ টু কনসিভ, এটাই মারাত্মক এবং এটাই কনসেনট্রেট করছে। পলিটিক্যাল উইলফোর্স অ্যান্ড অ্যাট দি সেম টাইম পলিটিক্যাল কনভিকশন সবচেয়ে বেশি জরুরি। পলিটিক্যাল উইলফোর্স ঠিক আছে কিন্তু পলিটিক্যাল কনভিকশন টু হুম? এই জায়গাতেই আমার প্রশ্ন এবং এই জায়গাতেই আমার আতঙ্ক। সেইজন্য আমাদের প্রিয় প্রধানমন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন তাতে আমরা চিন্তিত। দেশ একটা ভয়ঙ্কর সাংঘাতিক পরিণতির মধ্যে দিয়ে চলেছে। তবে এর মধ্যেও আমি আনন্দিত যে আপনারা যদিও সবই দেরিতে বোঝেন তবুও যে নেতাজী সুভাষচন্দ্র [illegible]সকে ৪০ বছর পর বুঝতে পেরেছেন এতেই যথেষ্ট। আপনারাই আবার ইন্দিরা গান্ধীর ছবি এঁকে দিয়েছিলেন তাতে সুর্পনখা ডাইনির বড় বড় রক্ত রাঙা আঙ্গুল দিয়ে রক্ত ঝরছে এইসব এঁকেছিলেন এবং বলেছিলেন ইন্দিরা গান্ধী সুর্পনখা ওঁনার বিরুদ্ধে একটা বিষময় পরিবেশ তৈরি করেছিলেন। আবার আনন্দের খবর সেই প্রয়াত ইন্দিরা গান্ধীর তৈলচিত্র মাননীয় মুখ্যমন্ত্রী বিধানসভা কক্ষে লাগাতে গিয়ে বলেছিলেন —

Indira Gandhi was the leader of the nation. She was the leader from her own caliber.

সুতরাং আপনাদের সুভাষচন্দ্রকে মূল্যায়ন করতে ৪০ বছর লেগেছে, ইন্দিরা গান্ধীকে মূল্যায়ন করতে ১ বছর সময় লেগেছে এবং রাজীব গান্ধীকে মূল্যায়ন করতে মাস দুয়েক লাগবে। রাজীব গান্ধীর পেছনে দাঁড়িয়ে জয়তু রাজীব গান্ধী বলে সম্ভাষণ করবেন। আর আপনাদের কমরেড বন্ধু দেবীলাল হেগড়ে যাঁরা সাম্প্রদায়িক শক্তির হোতা হিসাবে চিহ্নিত, তাঁদের কাছ থেকে সরে এসে জ্যোতি বাবু বিনয় বাবু বলবেন রাজীব গান্ধীকে যে তুমিই ভারতবর্ষের প্রতীক, তুমিই আজকে পদদলিত জনতার প্রতীক, দলের মানুষের প্রতীক। আমরা আনন্দিত হব এই বাতাবরণে যা আগামী দিনে রচিত হতে চলেছে। যাই হোক এইবার আর. এল. ই. জি. পি.-তে ফিরে আসি। আর. এল. ই. জি. পি.-তে পশ্চিমবঙ্গের অবস্থা কি? অ্যাজ অন থারটি ফাস্ট জানুয়ারি আর. এল. ই. জি. পি.-তে কি অবস্থা? পশ্চিমবঙ্গে ফান্ডে অ্যালোকেশন ৫১.৯৩ লক্ষ টাকা খাদ্য দ্রব্য দেওয়া হয়েছিল ২২৭.৪৩ লক্ষ টাকা। আপনারা আগের বছর খাদ্য দ্রব্য সঠিক ভাবে ইউটিলাইজ করতে পারেন নি। এটাই হচ্ছে বটেল নেক। আপনাদের কাছে স্কীম মাফিক টাকা আসছে। জেলা পরিষদের কর্তা ব্যক্তিরা বসলেন সেই সমিতিগুলিকে নিয়ে এবং তারা সেই টাকাটা আটকে দিলেন। এইভাবে তিন মাস পরে টাকাটা ফেরৎ চলে গেল। এইসব কারণে আজকে ঝাড়খন্ড, মেদিনীপুর আপনাদের দখলের

বাইরে চলে গেছে। যা টাকা আসছে তাই নিয়ে রাজনীতি করা হচ্ছে। যারা তাদের দলের তাদের দেওয়া হচ্ছে আর যারা তাদের দলে নেই তাদের দেওয়া হচ্ছে না। স্কীমওয়ারি যে টাকা আসছে তা নিয়ে জেলা পরিষদের কর্তা ব্যক্তিরা চিন্তা ভাবনা করতে শুরু করেছেন যে কোন স্কীমে কত টাকা দেবেন।

[4-30 — 4-40 P.M.]

জেলা পরিষদের কর্তা ব্যক্তিরা চিন্তা ভাবনা শুরু করলেন কোন স্কীম কত টাকা দেওয়া হবে। এমনও অভিযোগ আছে — মন্ত্রীর কাছে আছে কিনা জানি না — যা আমাদের কাছে এসেছে সরকারি অফিসাররা বিভিন্ন টাকা কোনও কোনও জেলা পরিষদের পি. এল. ফান্ডের টাকা, — পাবলিক লেজার ফান্ডের টাকা, কি মারাত্মক ব্যাপার — ডি. আর. ডি. এর টাকা, সেন্ট্রালি স্পনসর্ড মাইনর ইরিগেশনের টাকা, আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি.-র টাকা জমা না দিয়ে সুদে খাটাচ্ছে। এর ফলে ৩।৪।৬ মাস ডিলে হচ্ছে এবং পঞ্চায়েত সমিতিতে সেই টাকা পৌছাতে দেরি হচ্ছে, টাইম লেগে যাচ্ছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে টাকা যে সময়ে যাওয়ার কথা সেটা তারা সময়ে পাচ্ছে না, ফলে এফেক্টিভ ইমপ্লিনেন্টেশন হচ্ছে না। আপনার পারফরমেন্স রিপোর্টের অবস্থা হচ্ছে এই। আর. এল. ই. জি. পি. যে অবস্থায় দাঁড়িয়ে আছে —

You are one of the best fourth states in terms of RLEGP implementation in India.

আমি জানি আপনি বলতে পারবেন না কারণ আপনি রয়েছেন ১০।১১তম জায়গাতে — যদি ভারতবর্ষের অন্য রাজ্যগুলির সঙ্গে পর্যালোচনা করা যায় তাহলে দেখতে পাবেন। এই ব্যাপারে আমার আর একটি বক্তব্য ভারত সরকারের পক্ষ থেকে রাজীব গান্ধী ঘোষণা করেছিলেন যে ভারতবর্ষের সমস্ত গ্রুপ ইন্সিওরেন্স পলিসিতে তারা ইনসেনটিভ দেবে — এই ব্যাপারে এল. আই. সি.-কে ইন্সট্রাকশন দেওয়া হয়েছিল থ্রু ফিনান্স ডিপার্টমেন্ট। এল. আই. সি. থেকে যোগাযোগ করেছিল রাজ্য সরকারের সঙ্গে তারা বলেছিল আমাদেরকে তালিকা দিন — পশ্চিমবাংলার ব্লকগুলিতে কোথায় কতজন আছে — আমরা তাদেরকে ইন্সিওরেন্স পলিসি করে দেব। যার প্রিমিয়ামের সমস্ত টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দেবে, কোনও টাকাই ভূমিহীনদের দিতে হবে না। কিন্তু দুঃখের সঙ্গে বলছি যে আজ পর্যন্ত আই. আর. ডি. পি.-র মেনিফিসিয়ারি ছাড়া আর. এল. ই. জি. পি.-তে যারা অর্ন্তভুক্ত সেই ভূমিহীন শ্রমিক তাদের জন্য কি এই এল. আই. সি. স্কীম চালু হল না, তাহলে কেন হল না। ৪ বছর কেটে গেল ভারতবর্ষের সমস্ত জায়গায় চালু হয়ে গিয়েছে গ্রুপ ইন্সিওরেন্স ফর ল্যান্ডলেস পিপিল। কিন্তু পশ্চিম বাংলায় আপনাদের মতো বিপ্লবী নেতারা যেখানে আছেন, আপনাদের কৃষক সভা, আপনাদের কমিউনিস্ট পার্টির সরকার যেখানে আছেন, যেখানে আপনারা সিংহভাগে বসে আছেন, আপনারা চললে পথ চলে, আপনারা নড়লে গাছ নড়ে, আপনাদের কথায় বাতাস থেমে যায়, আপনাদের কথায় ছেলের কান্না থেমে যায়, পশ্চিম বাংলার সেই ৩৮ হাজার গ্রামের ভূমিহীন কৃষককে গ্রুপ ইন্সিওরেন্স পলিসিতে ডিপ্রাইভ করা হল, বঞ্চিত করা

হল; এর উত্তর কে দেবে, আজকে আর. এল. ই. জি. পি.-র ক্ষেত্রে আপনারা এই জিনিস করছেন। এবারে আসি সেন্ট্রালি স্পনসর্ড স্যানিটেশন প্রোগ্রামে — সেখানে দেখুন কি মিজারেবিল পারফরমেন্স — এই যে আন্ত্রিক হচ্ছে এর কারণ লোকে পচা পুকুরের জল খাচ্ছে, প্রকাশ্যে মাঠে মানুষ প্রাতঃকৃত্য সম্পন্ন করতে যাচ্ছে। তাই সেন্ট্রাল গভর্নমেন্ট রাজ্য সরকারকে একটি প্রস্তাবে এক সঙ্গে বসে বলেছিল সেন্ট্রালি স্পনসর্ড স্যানিটেশন প্রোগ্রাম আমরা সেন্ট্রালি প্রতিটি গ্রামে প্রোভাইড করতে চাই। আমরা দেখেছি ৮৮ সালে ১২৩.৯৩ থাউজেন্ড অ্যালটমেন্ট করা হয়েছে। আজ অবধি আপনারা ইনফর্মেশন দেন নি — কতটা পারফরমেন্স হয়েছে, আমাদের কাছে খবর আছে এটা নিল স্টেজে আছে।

The centrally sponsored sanitation programme is at a nil stage.

কেন হবে? এটা এক ধরণের স্যানিটেশন প্রোগ্রাম যার নাম হচ্ছে মিনিমাম নিডস প্রোগ্রাম — এটা এক ইঞ্চিও হচ্ছে না। আজকে পঞ্চায়েত সমিতির সভাপতিগুলি আপনাকে ভুল বোঝাচ্ছে তারা কাগজে কলমে আপনাকে ডাটা দিয়ে খুশি করে দিচ্ছে, সঠিক চিত্র আপনার কাছে পৌঁচোচ্ছে কিনা সন্দেহ — এই রাজনৈতিক দস্যুগুলি দিনে রাত্রে ডাকাতি করছে। তাই আপনার কাছে আবেদন করছি এই ব্যাপারগুলি পর্যালোচনা করে তদন্ত করুন, দরকার হলে আপনি সরেজমিনে তদন্ত করুন — কোন পরিস্থিতিতে গিয়েছে, আগামী দিনে কোন পরিস্থিতি হবে। এবারে আসি আর একটা প্রোগ্রাম পানীয় জলের প্রোগ্রামে। একটা নিয়ম আছে যে প্রবলেম ভিলেজ কাকে বলা হবে — ৩০০ জন মানুষের একটা গ্রাম যেখানে পানীয় জলের কোনও সোর্স নেই তার নাম প্রবলেম ভিলেজ। ১৯৮৫ সালের ১লা এপ্রিলের একটা তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গে প্রবলেম ভিলেজের সংখ্যা ছিল ৫,৯৩০ অ্যাজ পার অ্যানুয়্যাল রিপোর্ট অব গভর্নমেন্ট অব ইন্ডিয়া রুরাল ডেভলপমেন্ট এবং অ্যাজ সাপ্লায়েড বাই ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, তাতে আপনার রাজ্য সরকার টার্গেট করলেন ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরের মধ্যে কতগুলি গ্রামে জলের সোর্স করবেন, ১৯৮৬-৮৭ সালে কত করবেন এবং ১৯৮৭-৮৮ সালে কত করবেন। আপনারা সমস্ত প্রলেম ভিলেজ মিট আপ করেছেন? ১৯৮৫-৮৬ সালে করেছেন ৪৩৭ টি গ্রামে, ১৯৮৬-৮৭ সালে ১,৩৭৫ টি গ্রামে এবং ১৯৮৭-৮৮ সালে ৪,১১৮ টি গ্রামে। মাননীয় সদস্য লক্ষ্মণ বাবু মেনশন আওয়ারে বিদ্রুপ করে একটা কথা বলেছিলেন এই হাউসে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বাজেটের দিন আমি বলেছিলাম এই যে খরা অবস্থা জলের দুর্ভিক্ষ ওয়াটার ফেমিন চলছে পশ্চিমবঙ্গের প্রতিটি জেলাতে এই সম্পর্কে আজকে অসীম বাবু একটা কথা বলছেন এবং আপনাদের প্রিয়তমা শিষ্যা মেদিনীপুরের সুমহান নেত্রী নন্দনপুরের বিধায়ক ছায়া বেরা আর একটা কথা বলছেন, গভীর নিদ্রা থেকে চোখ ডলতে ডলতে উঠে এসে বলছেন যে খরা কোথায়, মেদিনীপুরে খরা নেই, আমি মেদিনীপুরের মেয়ে, খরা কোথায়? উনি কোলাঘাটের কোন বাংলোতে ঘোরেন জানি না, মেদিনীপুর ঘুরে এসে বললেন যে খরা নেই। আমি একটা কথা বলতে চাই কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার ৩টি পরিকল্পনার মধ্যে গ্রাম উন্নয়ন দপ্তর এবং পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর মধ্য দিয়ে পানীয় জল সরবরাহের জন্য —

ARWSP — Accelerated Rural Water Supply Programme, second, Accelerated Rural Water Supply Programme through Minimum Needs

Programme, and, third, the provision of the implementation of work by technology mission in the name of mini mission in three districts — Midnapore, Purulia, Bankura.

৩টি জেলা খরা প্রবন আগে থেকে চিহ্নিত তাই টেকটিক্যাল মিশন আপনাদের কাছে এগিয়ে এসেছেন, দুজনে মিলে এক সঙ্গে কাজের জন্য চেষ্টা হচ্ছে। প্রবলেম ভিলেজ সম্বন্ধে একটা কথা বলেছিলাম প্রবীর বাবুকে যে আপনার কি ধারণা আছে গত ১২ বছর ধরে আমাদের তথাকথিত পঞ্চায়েত প্রতিনিধিরা যাঁরা দেশকে ভালবাসা দিয়ে উথলে দিচ্ছে, বন্যা বইয়ে দিচ্ছে ভালবাসার, তাঁরা বর্ষাকালে খুশি হন টিউবওয়েল পোঁতার জন্য, কেন, না, রিচার্জিং অব দি গ্রাউন্ড লেভেল ওয়াটার হয়, ২০০ ফুটের টিউবওয়েলকে ৪ ভাগে ভাগ করে ২টি টিউবওয়েলকে ৮টি গ্রামে বসিয়ে দিয়ে রাজনৈতিক ফয়দা তোলার ব্যবস্থা করে। কাগজে কলমে প্রবলেম ভিলেজ মিটে গেছে, কিন্তু আপনাদের তৈরি হাজার হাজার প্রবলেম ভিলেজে পশ্চিমবঙ্গে ছেয়ে গেছে যার জন্য আজকে জলের দুর্ভিক্ষ দেখা দিয়েছে। আজকে জলের লেয়ার ৪০ ফুট তলায় নেমে গেছে, সেখানে আজকে সাকশন সিলিন্ডার টিউবওয়েল দিতে হবে। ১২ বছর ধরে বৈজ্ঞানিক ভিত্তিতে কেন পরিকল্পনা করলেন না, কেন ৪০/৫০/৬০ ফুটের হ্যান্ড টিউবওয়েলের পরিকল্পনা গ্রহণ করেছেন? কেন লক্ষ লক্ষ টাকা মাঠে ময়দানে ছড়িয়ে দেওয়া হল? কেন আজকে জলের দুর্ভিক্ষ দেখা দিয়েছে? আজকে বৈজ্ঞানিক ভিত্তিতে পরিকল্পনা হয় নি বলে জলের দুর্ভিক্ষ দেখা দিয়েছে।

[4-40 — 4-50 P.M.]

আপনারা শুধু মাত্র রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য এবং Political idiology through Panchayat System perporate করবার জন্য যন্ত্র মানব তৈরি করেছেন। পশ্চিম বাংলার গ্রামে গ্রামে যে অত্যাচারের বিভাষিকা চলছে তাতে মানুষ রক্তাক্ত এবং তারা ঐ অত্যাচারের শিকার হয়েছে। আপনারা বার বার বলেছেন গণতান্ত্রিক পদ্ধতি চালু করতে হবে এবং গণতান্ত্রিক পদ্ধতিতে মানুষ মর্যাদা পাবে। কংগ্রেস শুধু একটা রাজনৈতিক দল নয়, ১৯৪২ সালের "ভারতছাড়" আন্দোলন থেকে শুরু করে ১৯৪৭ সালে August মাস পর্যন্ত বিভিন্ন রকম আন্দোলন এই কংগ্রেস করেছে। ১৯৫০ সালে দেশের মানুষকে সংবিধান উপহার দেওয়া হয়েছে। জমিদারী প্রথা বিলোপ করা হয়েছে, রাজন্য ভাতা বিলোপ করা হয়েছে, কয়লা খনি, Bank জাতীয়করণ করা হয়েছে, ভূমিহীনদের ভূমিদান করা হয়েছে। আপনারা অবশ্য কংগ্রেসের এই কাজগুলি এড়িয়ে যান। Sir, ৯ই এপ্রিলের আনন্দবাজার পত্রিকা আমার কাছে রয়েছে — তা থেকে কিছু শোনাব। আমি ১৯৮২ সাল থেকে মন্ত্রীকে বলছি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি পরিমাণ জমি অধিগ্রহণ করা হয়েছে এবং বিলি করা হয়েছে সেটা বলুন। কিন্তু মন্ত্রী মহাশয় তার কোনও উত্তর দেন নি। আমি সরকার পক্ষের সদস্যদের খুশি করতে পারছি না, কিন্তু সংবাদটি জানাচ্ছি। আপনারা আনন্দবাজার পত্রিকা পড়েন কিনা জানি না, তবে আপনাদের চোখের মণি, আপনাদের হৃৎপিন্ড, আপনাদের প্রিয় অর্থমন্ত্রীর একটা Interview নিয়েছিলেন সুমন চট্টোপাধ্যায় ৯ই April তারিখে এবং By name তিনি একটা article লিখেছিলেন। আজ পর্যন্ত কিন্তু সেই ব্যাপারে কোনও

Contradiction বার হয় নি। ঐ Interview-তে অর্থমন্ত্রী বলেছেন বিমল সিংহের সময় ভূমি সংস্কার আইন হয় এবং ১৯৭৫ সালে সেই আইন সংশোধিত হয়। আজ পর্যন্ত যে ১২ লক্ষ ৫৮ হাজার একর জমি সরকার খাস করেছেন বলছেন তার মধ্যে ১১।। লক্ষ একর জমি খাস হয়েছিল ১৯৭৮ সালের আগেই। তাহলে ১৯৭৮ থেকে ১৯৮৯ সাল পর্যন্ত মাত্র ১ লক্ষ থেকে ১ লক্ষ ২০ হাজার একর জমি বিনয় বাবুর নেতৃত্বে Acquire করা হয়েছে একথা তিনি Categorically বলুন। এই ব্যাপ্যারে আমার কাছে যে তথ্য রয়েছে তাতে দেখা যাচ্ছে ১৯৮৮-৮৯ সালে আপনাদের target ছিল ৫৮ হাজার ৫৭০ একর জমি আপনারা বিলি করবেন, কিন্তু দেখা গেল কোন আদি ভৌতিক কারণে ১৯৮৮-৮৯ সালের ১লা জানুয়ারি পর্যন্ত আপনারা ১ ছটাক জমি বিলি করেন নি। যে সরকার বলেন গ্রামীণ অর্থনীতিকে পঞ্চায়েতের মাধ্যমে পরিব্যাপ্ত এবং প্রতিষ্ঠা করতে গেলে সঠিক ভাবে ভূমি সংস্কার আইন কাজে লাগাতে হবে সেই সরকারের কণ্ঠ কুণ্ঠিত হয়, লজ্জাবনত হয় কংগ্রেস আমলের contribution-এর minimum স্বীকৃতি প্রকাশ্যে বলতে। এটা খুব দুঃখ, বেদনা এবং ক্ষোভের কথা। আমি তাঁদের এই মনোভাবের প্রতিবাদ করি। কোনও বিপ্লব স্বাধীনোত্তর যুগে এবং পরে CPM-এর পতাকা নিয়ে ভারতবর্ষের মাটিতে হয় নি। আপনারা জনগণতান্ত্রিক বিপ্লবের কথা বলেন। আপনাদের Party ভাগ হবার পর CPI বলেন জাতীয় গণতান্ত্রিক বিপ্লব। ওঁদের তবুও জাতীয়তাবোধ আছে, কিন্তু আপনারা বলেন জনগণতান্ত্রিক বিপ্লব। এই দুটি জিনিস তো এক সঙ্গে চলতে পারে না। Maximum decentralisation, maximum devolution of power, more power, more progress, maximum percolation of the essence of the Panchayati system for the grass root people for the marginal farmers — আপনাদের এই যে cencept চাচ্ছেন সেটা তো ফলপ্রসু হবে না।

সেই যে চিন্তাধারা আজকে ভারতবর্ষের মানুষের কাছে উপহার দিতে চেয়েছেন তার জন্য তাঁকে দু হাত তুলে বলুন জয় রাজীব গান্ধী। এছাড়া আর কোনও পথ নেই। এ কথা আপনাদের বলতেই হবে। কংগ্রেস তাঁর নেতৃত্ব চিরকাল তাঁর সনাতন ধর্মের দিন থেকে শুরু করে তাঁর বৈদিক যুগ থেকে শুরু করে আগেকার যুগ থেকে শুরু করে স্বাধীনতার পরের যুগ থেকে শুরু করে আজে তাঁর প্রশংসা না করে উপায় নেই। নূতন ভাবে মডুলেশন করার কথা কে বলেছে। পশ্চিম বাংলা পঞ্চায়েত অ্যাক্ট-এ হয়ে তাঁরাই একমাত্র থ্রি টায়ার সিস্টেম চালু করেছেন। এটা একটা বাজে কথা, এর আগে ১৪টি রাজ্যে থ্রি টায়ার সিস্টেম চালু হয়েছে। তার মধ্যে অন্ধ্র গুজরাট, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, পাঞ্জাব, রাজস্থান, তামিলনাড়ু, উত্তরপ্রদেশ এবং পশ্চিমবাংলাও আছে। আপনি বলছেন, —

You are not only the champion of panchayati raj system.

১৪টি রাজ্যে আছে। আজকে এই কথা বলতে চাইছেন যে ভারতবর্ষের সাংবিধানিক কাঠামোর কন্সেপ্টকে গ্রহণ করতে হবে। অশোক মেহেতা কমিটি যে রেকমেন্ডেশন করেছিলেন আশা করি মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি সর্বোপরি নেতা নামুদ্রিপাদ বলেছিলেন তারপর রামকৃষ্ণ হেগড়ে সদস্য ভিলেন, মৃণাল গোড়ে এই সব লোকদের নিয়ে কমিটি হয়েছিল। তারা রেকমেন্ডেশন ছিল —

The political party could participate under the panchayati raj elections.

তাদেরই রেকমেন্ডেশন ছিল —

The election to panchayati raj body should be conducted by the Chief Electoral Officer of the state in consultation with the Election Commissioner.

তাদের রেকমেন্ডেশন ছিল —

The Committee agreed to the need for some provision in the Constitution in order to provide Panchayati Raj Institution the requisit status as well as assurance to the contineous functioning and wanted that this aspect should be considered.

তাহলে এতো চীৎকার কেন? আজকে ভারতবর্ষ একটা দেশ যেখানে ৩২টি রাজ্য আছে। আমাদের সাংবিধানিক কাঠামোর মধ্যে এই সব টেরিটোরি ইউনিয়নগুলি গ্রাস রুট লেবেলে আছে। তারা গণতন্ত্রের প্রাণ। তাদের ডাইনমিক সেট আপ কনস্টিটিউশন্যাল প্রভিশনের মধ্যে নিয়ে আসা ভারতবর্ষের মধ্যে —

homogeneous administrative net work.

করে দেওয়া যায় তাহলে কেন এতো ষড়যন্ত্র — কি কারণে? আপনারা কেন এতো উতলা হচ্ছেন? আমাদের প্রাইম মিনিস্টার একটা জেলা শাসকদের সম্মেলনে বলেছিলেন —

India in 1987 is completely different from India of 1947. Yet a parallel transformation — I won't say no transformation but certainly not of the same level — has not taken place in mental attitudes in our country in the outlook in the minds of our people. This perhaps is one of the bigger challenges that we have to face to-day.

তিনি বলেছিলেন রাজনৈতিক ক্ষেত্রে জনপ্রতিনিধিরা কোনও প্রশাসনিক স্ট্রাকচার-এর ক্ষেত্রে যে টারগেট আপনারা সেই অর্গান রিসিভ করবেন। জেলা শাসক সম্মেলনে তিনি বলেছিলেন উন্নয়নমূলক কাজগুলি যাতে ত্বরান্বিত হয় তার চেষ্টা করবেন।

[4-50 — 5-00 P.M.]

তিনি বলেছিলেন তোমরা প্রো-পিপল হও, তোমরা আরও ভাল করে উন্নয়ন মূলক কাজগুলি দেখাও। তিনি কি বলেছিলেন?

The District Magistrate or Collector is the Government as far as the people are concerned, in administration with a Capital 'G'. The face that you present to the millions that you come into contact with is the face of the Government in administration. Your behaviour is the behaviour

of the Government, your attitude is the attitude of the Government. Your concern for the poor and the deprived is the concern of the Government. And again, it is your achievement of the targets that are set which is the achievement of the Government.

এই জায়গায় আপনারা আতঙ্কিত হয়ে উঠেছেন। এই জন্যই আপনাদের গায়ে লাগছে। কিন্তু কি করা যাবে? আমার বক্তব্য হল এই, এতে আতঙ্কিত হবার কোনও কারণ নেই।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠায় মাননীয় উপাধ্যক্ষ মহাশয় শ্রীধর মালিককে তাঁর বক্তব্য রাখতে আহ্বান জানানোর ফলে ডাঃ মানস ভূঁইয়ার বক্তব্য কিছুই শোনা যায় নি।)**

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তাঁর যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন সেই ব্যয় বরাদ্দের দাবিকে আমি সমর্থন করে দু চারটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ব্যয় বরাদ্দের বিবৃতি দেওয়া বইটি আমি মন দিয়ে পড়েছি। আমি নিখুঁত ভাবে পড়াশুনা করে দেখেছি যে, সত্যি সত্যিই গ্রামীণ পঞ্চায়েতী রাজের কাজ কর্ম খুব ভাল ভাবে চলেছে। পঞ্চায়েতী রাজের মূল দৃষ্টিভঙ্গি হল গ্রামীণ অর্থনৈতিক কাঠামোকে চাঙ্গা করে তোলা এবং গ্রামের গরিব খেটে খাওয়া মানুষ যারা চিরকাল পদদলিত, অবহেলিত, নির্যাতিত, নিপীড়িত তাদের অর্থনৈতিক কাঠামোকে গড়ে তোলা এবং তাদের গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠিত করে ভূমি সংস্কারের মাধ্যমে তারা যাতে অন্তত কিছুটা জমি পায় তার ব্যবস্থা করা। অর্থাৎ ভূমি সংস্কারের মাধ্যমে নিয়মিত ভাবে কাজ পাওয়ার যে অধিকার সেই অধিকারকে প্রতিষ্ঠিত করাই হল এই পঞ্চায়েতী রাজের মূল কথা এবং সেই ভূমি সংস্কারই পঞ্চায়েতী রাজের মাধ্যমে করা হচ্ছে। সেই কাজগুলি সঠিক ভাবেই প্রতিপালিত হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতিতে পরিষ্কার ভাবে সেই কথা ফুটে উঠেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী সদস্য ডাঃ মানস ভূঁইয়া আজকের দিনের এই পঞ্চায়েত বাজেটকে তিনি সমর্থন করেছেন, সেই জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। অবশ্য তাঁর হাইকমান্ড এর উচ্ছ্বসিত প্রশংসা করেছেন। তিনিও প্রশংসা করতে বাধ্য, যদিও সেখানে তাদের রাজনীতিগত ভাবে মতাদর্শগত ভাবে ইচ্ছা ছিল না। এই ইচ্ছা না থাকা সত্ত্বেও তিনি সমর্থন করলেন, এটা নিশ্চয় একটা ভাল লক্ষণ। কিন্তু পরবর্তী পর্যায়ে পঞ্চায়েতী রাজ সম্পর্কে, পঞ্চায়েতের কাজ সম্পর্কে তার সমালোচনা খুব আতঙ্কিত করেছে। তিনি যে ঘটনাগুলির কথা এখানে বললেন সেটা তিনি মেনশনে দিতে পারতেন এবং এইগুলি মেনশনে উল্লেখ করা যেত। তিনি কতকগুলি বেঠিক, অসত্য কথা অত্যন্ত দাম্ভিকের মতো এখানে বলে গেলেন, যেগুলি কিন্তু কথা আর কাজের সঙ্গে কোনও মিল নেই। এইগুলি খুব একেবারে নির্লজ্জ মানুষ না হলে কেউ বলতে পারে না। আমার ধারণা মানস ভূঁইয়া হয় নির্লজ্জ মানুষ, অথবা তিনি জেনে শুনেই এই রকম একটা নাটক করে গেলেন, যেটা আমি না বলে থাকতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তিনি অভিযোগ করেছেন এন. আর. ই. পি. আর. এল. ই. জি. পি.-র পারফরমেন্স

পশ্চিম বাংলায় ভাল নয়। আমি তাঁকে জানাতে চাই যে, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতির মধ্যে এই এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি.-র পরিসংখ্যান দিয়েছেন। এই স্কীমে ১৯৮৭-৮৮ সালে ১৬১.৬০ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে। তুলনা মূলক ভাবে এন. আর. ই. পি.-তে সেই ভাবে শ্রম দিবসের সৃষ্টি হয় নি। ১৯৮৭/৮৮ সালে আর. এল. ই. জি. পি.-তে ১৬৪.১৫ লক্ষ শ্রম দিবসের সৃষ্টি হয়েছে। আর. এল. ই. জি. পি.-তে বেশি শ্রম দিবসের সৃষ্টি হয়েছে। আমরা যখনই কিছু আলোচনা করি তখনই একটা রাজ্যের সঙ্গে অন্য রাজ্যের কাজ কর্মের পার্থক্যটা তুলনা মূলক ভাবে আলোচনা করি।

কিন্তু দুঃখের সঙ্গে জানাতে বাধ্য হচ্ছি, অন্য রাজ্যের সঙ্গে তুলনা মুলক আলোচনায় তিনি গেলেন না। আশা করেছিলাম, ভারতবর্ষের যে সমস্ত রাজ্যে কংগ্রেস রাজত্ব করছে এবং পঞ্চায়েত আছে সেখানকার তথ্য তুলে ধরে মানস বাবু আলোচনা করে দেখিয়ে দেবেন অন্য রাজ্যের পঞ্চায়েতের সঙ্গে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের তফাৎ কোথায়। কিন্তু সে পথে না গিয়ে তিনি নানান রকমের আষাঢ়ে গপ্পো শুনিয়ে গেলেন, আমি তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি। গরিবী হটাও, শ্লোগানের কথা বললেন। তিনি গান্ধীজী, ই. এম. এস. নাম্বুদ্রিপাদ, অশোক মেহতা কমিটির কথা বললেন মহাত্মা গান্ধীর একটি কথার উল্লেখ আমি এই প্রসঙ্গে করছি।

"পঞ্চায়েতের প্রয়োজনীয় সব কৃতিত্ব ও অধিকার থাকবে। ব্যক্তিগত বিচার বুদ্ধির ভিত্তি করে এখানে থাকবে পূর্ণাঙ্গ ও নিখুঁত গণতন্ত্র"। সেই গণতন্ত্র কি করে প্রতিষ্ঠিত হতে পারে? মানুষের অধিকার যদি প্রতিষ্ঠিত করতে হয় তাহলে গ্রাম বাংলার দিকে প্রথমে নজর দিতে হবে যেহেতু আমাদের দেশের শতকরা ৮০ ভাগ মানুষই গ্রামে বাস করেন। সেখানে ভূমি সংস্কার যদি না হয়, কৃষির উন্নতি যদি না হয়, গরিব মানুষ হাতে যদি জমি না পায় এবং কৃষির সঙ্গে তারা যদি সরাসরি যুক্ত হতে না পারেন তাহলে ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামো কোনও দিন গড়ে উঠবে না। তারপর ভূমি বন্টনের কথা উনি বললেন। এই প্রসঙ্গে আমি ওঁকে জানাতে চাই যে আমাদের এই পশ্চিমবঙ্গে বেনামী জমি উদ্ধার করে এবং খাস জমি যা আছে তা নিয়ে যত পরিমাণে জমি গরিব কৃষক, ভূমিহীন কৃষক ইত্যাদিদের মধ্যে বন্টন করা হয়েছে তার নজির ভারতবর্ষে আর কোনও রাজ্যে নেই। পশ্চিমবঙ্গে ১৮ লক্ষ একরের মতোন বা ৫৪ লক্ষ বিঘা জমি বিতরণ করা হয়েছে। আপনারা জানেন, ১৯৬৭ এবং ১৯৬৯ সালের পর পর দু বার যুক্তফ্রন্টের আমলে চেষ্টা হয়েছিল গরিব ভূমিহীন কৃষকদের মধ্যে জমি বিলি করার কিন্তু ১৯৭২ সালে কংগ্রেসিরা ক্ষমতায় এসেই এই রাজ্যে সেই সমস্ত জমি গরিব মানুষদের কাছ থেকে কেড়ে নিয়ে আবার সেই জমিদার, জোতদারদের ফিরিয়ে দিয়েছিলেন। তারপর ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর মানুষ আবার সংগ্রাম করে, লড়াই করে সেই জমি পেয়েছে এবং সেই পথে নূতন করে আবার বামফ্রন্ট সরকার যাত্রা শুরু করেছে। এর ফলে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ১৮ লক্ষ একরের মতোন জমি আজ গরিব কৃষকদের দিতে সক্ষম হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে। এই প্রসঙ্গে মানস বাবুকে জিজ্ঞাসা করি, বলুন ভারতবর্ষের আর কোন রাজ্য আছে যেখানে পঞ্চায়েত আছে এবং তার মাধ্যমে এই কাজ আপনারা করতে পেরেছেন? আমরা জানি ভূমি সংস্কারের আইন আছে কিন্তু ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে তার কাজ হয় নি। স্যার, গ্রাম

বাংলার অর্থনৈতিক উন্নতি যদি করতে হয় তাহলে প্রথম যেটা দরকার সেটা হচ্ছে, গরিব কৃষকদের হাতে জমি দিতে হবে এবং সেই জমি যাতে তারা চাষ করতে পারে তার ব্যবস্থা করতে হবে। পশ্চিমবঙ্গে এই কাজ হয়েছে — গরিব কৃষকরা জমি পেয়েছেন, চাষের জন্য উপযুক্ত কৃষি ঋণ, অনুদান, মিনিকিট পেয়েছেন, সেচের ব্যবস্থা হয়েছে এবং এইভাবে একদিকে ভূমি সংস্কারের কাজ করে এবং অপর দিকে কৃষকদের পঞ্চায়েতের মাধ্যমে সাহায্য করে বামফ্রন্ট সরকার এগিয়ে চলেছেন এবং সেই কারণেই আমাদের এই রাজ্যে এক কোটি নয় লক্ষ মেট্রিক টনের মতোন খাদ্য শস্য উৎপাদিত হয়েছে। তবে এখানেই আমরা থেমে থাকি নি, পঞ্চায়েতের মাধ্যমে আমরা আরও এগিয়ে যেতে চাইছি। তারপর পশ্চিমবঙ্গে ১৪ লক্ষ বর্গাদারের নাম রেকর্ডভুক্ত হয়েছে। যে বর্গাদাররা আগে জোতদার, জমিদারদের দয়ার উপর নির্ভরশীল থাকত — কোনও বছর তাদের চাষ করতে দিত, কোনও বছর দিত না, এখন আর সেই অবস্থা নেই, এখন ১৪ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে পঞ্চায়েতের পরিচালনায়। হয়ত সেই জোতদার, জমিদাররা এখন আর গরিব চাষীকে চাষ করার ব্যাপারে সাহায্য করবে না। সেইজন্য বর্গাদাররা যাতে তাদের জমিতে চাষ করতে পারে সেজন্য তাদের কৃষি ঋণের ব্যবস্থা করা হয়েছে।

[5-00 — 5-10 P.M.]

তফশিল জাতি এবং উপজাতির জন্য বিনা সুদে কৃষি ঋণের ব্যবস্থা করা হয়েছে। এই ভাবে বর্গাদার এবং ভূমিহীন গরিব কৃষককে জমি দান করা এবং ক্ষেত মজুরদের জন্য অন্য কাজের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু আমাদের এমনই দুর্ভাগ্য যে স্বাধীনতার ৪২ বছর পরেও আমাদের দেশে গরিব মানুষেরা এখনও কাজ পায় না। তারা বছরে ২/৩ মাস কাজ পায়, বাকি সময়ে তাদের বসে থাকতে হয়। তাদের ছেলে মেয়েদের খাবার সংস্থান করার ক্ষমতাও তাদের থাকে না। কিন্তু পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে একদিকে ভূমি সংস্কার করা হয়েছে, চাষের ব্যবস্থা করা হয়েছে, সেচের ব্যবস্থা করা হয়েছে, অন্য দিকে গ্রামে গরিব ক্ষেত মজুররা যাতে সারা বছর উপযুক্ত কাজ পায় তারজন্য ব্যবস্থা করা হয়েছে। আজকে এই সব কাজের জন্য ওদের গাত্রোদাহ হচ্ছে। আমরা বহু রাজ্য ঘুরে দেখেছি যে সেখানে খাবার সংস্থান নেই, গরিব খেটে খাওয়া মানুষের জন্য যে এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি.-কে ব্যবহার করা হয়, শ্রম দিবস সৃষ্টি করা হয়, সেখানে তারা এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি.-র মাধ্যমে শ্রম দিবস সৃষ্টি না করে অন্য কাজের মাধ্যমে টাকাগুলিকে খরচ করা হয়। আমরা পশ্চিমবঙ্গে একথা জোরের সঙ্গে বলতে পারি যে গ্রামাঞ্চলে অসংখ্য ক্ষেতমজুর, তাদের অবসর সময়ে যখন চাষের কাজ থাকে না তখন তারা পঞ্চায়েতের মাধ্যমে এই এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. এবং অন্যান্য যে সমস্ত পরিকল্পনা আছে তার মাধ্যমে কাজ পেয়েছে এবং তাদের জীবিকা নির্বাহের চেষ্টা করেছে। ১৯৭৭ সালে কি অবস্থা ছিল? আজকে তারা গরিবের জন্য কথা বলছেন, গরিবী হটানোর কথা বলছেন, তাদের লজ্জা করা উচিত। উত্তরপ্রদেশের গাড়োয়াল যেখানে কংগ্রেস রাজত্ব চলছে সেখানে মাত্র ১০ কাঠা জমিতে গরিব খেটে খাওয়া মানুষরা দীর্ঘদিন ধরে দখল করে আছে। সেই খাস জমিতে যে মানুষগুলি বসবাস করছে তাদের ল্যান্ড ডিপার্টমেন্ট থেকে পুলিশের সাহায্যে জোর করে

তুলতে গেলে সেখানে তারা বিরোধিতা করেছিল। এই অবস্থার জন্য সেখানে প্রায় ১০০ জন মানুষকে খুন করা হয়েছিল। এই হচ্ছে ওদের চরিত্র। আজকে তারা গরিব মানুষের কথা বলছেন। আমরা দেখছি যে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে মানুষ দু মুঠো খাবার মতো মজুরি পায় না। এই হচ্ছে তাদের ভাগ্য। আজকে এটা ঘটনা যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত, কৃষক সংগঠন এবং অন্যান্য যে সব সংগঠন আছে তাদের সাহায্যে এবং পঞ্চায়েতের সহযোগিতার ফলে পশ্চিমবঙ্গের বুকে ১৪, ১৫, ২০, ২৫ টাকা করে গরিব মানুষেরা মজুরি আদায় করতে পেরেছে যেটা সারা ভারতবর্ষের আর কোথাও সম্ভব হয় নি। শুধু তাই নয়, আমি আরও বলতে চাই যে গ্রামাঞ্চলে যে সমস্ত স্কুলগুলি আছে কংগ্রেস আমলে সেগুলি কি অবস্থা ছিল? আমি একটা স্কুল বোর্ডের সদস্য ছিলাম। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি যে ১৯৭৮ সালে একটা প্রাইমারি স্কুল তাদের ঘর নির্মাণের জন্য ৫ হাজার টাকাও পায় নি। আমরা স্কুল ঘর নির্মাণের জন্য ৪০/৫০ হাজার টাকা পর্যন্ত দিয়েছি যাতে ছাত্ররা পড়াশুনা করতে পারে। আমরা স্কুল ঘর নির্মাণের জন্য পঞ্চায়েতের মাধ্যমে কাজ করেছি। আজকে গরিব মানুষের জন্য পঞ্চায়েত এই কাজগুলি করে চলেছে। আজকে পঞ্চায়েতের মাধ্যমে একদিকে গ্রামে শিক্ষার উন্নয়ন, চিকিৎসা ব্যবস্থা এবং আরও অন্যান্য কাজ করা হচ্ছে। গ্রামের মানুষের জন্য পঞ্চায়েত সেখানে কমিউনিটি হেলথ গাইড এবং অন্যান্য যে সমস্ত হেলথ সেন্টার আছে সেগুলিতে যাতে সঠিক ভাবে পরিচালিত করা যায়, সঠিক ভাবে যাতে চিকিৎসা করা যায় সেই ব্যবস্থা করছে। অন্য দিকে আমরা দেখছি ওরা মানুষের জন্য কোনও চিন্তা ভাবনা করেন নি। আজকে আমরা এর জন্য গর্বিত। যে কথা গান্ধীজী বারে বারে বলেছিলেন, পণ্ডিত নেহেরু বারে বারে বলেছিলেন, আমি সে কথার উল্লেখ করতে চাই। তারা বলেছিলেন, —

Let village authorities function and let them make a million mistakes.

আজকে ওরা নানা ত্রুটির কথা বললেন। কিন্তু জওহরলাল নেহেরু বলেছিলেন, গ্রামের মানুষের হাতে ক্ষমতা দিলে তারা হয়ত কিছু ভুল করবে কিন্তু আস্তে আস্তে সেটা সংশোধন হয়ে তারা একদিন গ্রামের নিয়ামক হিসাবে প্রতিষ্ঠিত হবেন। গ্রামের মানুষের হাতে এই ভাবে ক্ষমতা গেলে তবেই দেশ গড়ে ওঠে। কাজেই সেই মানুষ যদি ভুল করে তাকে ক্ষমা চোখে দেখা উচিত। সেই কাজ হচ্ছে। আজকে এটাই হচ্ছে সত্য যে আগে গ্রামের মানুষ প্রশাসন সম্পর্কে জানত না এখন তারা জানতে পারছে। কন্ট্রাক্টার দিয়ে কাজ করালে কংগ্রেসিরা আগে খুশি হতেন। আমার বক্তব্য হচ্ছে গ্রামের মানুষ মূর্খ হতে পারে, সে লেখাপড়া না শিখতে পারে, তাদের নিরক্ষরতা থাকতে পারে, তবুও কী সে বোঝে না যে আমার জমিতে যদি জল নিয়ে যেতে হয় তাহলে ক্যেন নালা দিয়ে কতটুকু খাল করলে জল যাবে, এটা কী সেই সব গরিব মানুষ বোঝে না? এটা কী গ্রামের গরিব মানুষ বোঝে না যে গ্রামের এই স্কুলটা কী ভাবে তৈরি করলে আমার ছেলেটা সেখানে পড়াশুনা করতে পারবে, এটা কী গ্রামের মানুষ বোঝে না যে গ্রামের রাস্তার উপর কী ভাবে কালভার্টটা করলে আমার চলার পথটা ভাল হবে, গ্রামের মানুষের সুবিধা হবে? তাই আমার বক্তব্য আজকে গ্রামের মানুষ যদি পরিকল্পনা করে, সেই পরিকল্পনা সঠিক ভাবে আজকে বাস্তবায়িত তারা করেছে এবং

এই মুখ্য কাজ করেছে পশ্চিম বাংলার পঞ্চায়েত ব্যবস্থা। ভারতবর্ষের কোনও রাজ্য আজকে এই কাজ করতে পারে নি। তাই আমি বলতে চাই, আজকে পঞ্চায়েতের এই বাজেট-এর উপর আমার যে মূল বক্তব্য, সেই বক্তব্যের মাধ্যমে আমি বলতে চাই, আজকে কংগ্রেসিরা যতই কেচ্ছা করুক না কেন, কিছুতেই ভাঙ্গতে পারবে না। এখন নাকি নানা রকম সংবিধান সংশোধন করতে হবে, তা না হলে নাকি পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠিত হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই ১৯৭৮ সাল থেকে পর পর পশ্চিমবাংলার বুকে তিন বার পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল এবং এই পঞ্চায়েতের কাজের ফলে গ্রাম বাংলায় একটা জোয়ারের সৃষ্টি হল, কটা সংবিধান সংশোধন করে এই কাজ হল? আমি এই কথা বলছি না যে প্রয়োজনে সংবিধান সংশোধন করতে হবে না। সত্যই যদি প্রয়োজন হয় গ্রামের মানুষের স্বার্থে তাহলে নিশ্চয়ই সংবিধান সংশোধন আরও ভাল ভাবে করতে হবে। কিন্তু আজকে রাজীব গান্ধীর বক্তব্য আমাদের ভাল লাগছে না। আজকে সামনে নির্বাচন, সেই নির্বাচনে একটা নূতন করে স্টান্ট সৃষ্টি করার জন্য আজকে রাজীব গান্ধী সংবিধান সংশোধন করার কথা বলছেন। যে কথার মাধ্যমে গরিব মানুষের হাত থেকে ক্ষমতা কেড়ে নেওয়া, এই ষড়যন্ত্র আমরা উপলব্ধি করতে পারছি। এই যদি হয়, আমি তার তীব্র প্রতিবাদ করছি এবং এর বিরুদ্ধে আমরা তীব্র আন্দোলন গড়ে তুলতে চাই। তাই আমার বক্তব্য দীর্ঘায়িত না করে শুধু বলতে চাই যে পঞ্চায়েত রাজ পশ্চিমবাংলায় সঠিক ভাবে পরিচালিত হওয়ার ক্ষেত্রে, পশ্চিম বাংলা আজকে সফলতার পথে এগিয়েছে, মাননীয় রাজীব গান্ধীও গতকাল স্বীকার করতে বাধ্য হয়েছেন, তাই আজকে কংগ্রেসিরা যতই চিৎকার করুন, তারা পঞ্চায়েতের এই কাজকে দমাতে পারবেন না। আজকে পশ্চিমবাংলাতে নূতন পর্যায়ের যে পঞ্চায়েত সেই পঞ্চায়েত আজকে গ্রাম বাংলার মানুষের মনে আলোর বর্তিকা সৃষ্টি করেছে, আজকে আশার সঞ্চার করেছে, তাদের হতাশা কেটেছে এবং গ্রাম বাংলার মানুষের কাছে 'আমরা সবাই রাজা, এই রাজার রাজত্বে' এই অবস্থা তৈরি হয়েছে। আমি বলতে চাই গ্রাম বাংলার অবহেলিত এবং যে সমস্ত নির্যাতিত মানুষ, সেই মানুষের কাছে আজকে একটা নূতন প্রাণের সঞ্চার হয়েছে। সেই মানুষের কাছে আজকে নূতন ভাবে আলোক বর্তিকা ফিরে এসেছে। সেই আলোক বর্তিকায় সমস্ত হতাশা দূর হবে। খুলে যাবে পশ্চিমবাংলার পঞ্চায়েত রাজের যে কাজ সেই কাজের জোয়ার এবং আরও নূতন ভাবে গড়ে উঠবে গ্রাম বাংলা। এই আশা ভরসা রেখে আমি ওদের যে ছাঁটাই প্রস্তাব, তার বিরোধিতা করে, মন্ত্রী মহাশয়ের প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য, তাঁর বক্তব্য শুনে আমার শুধু এইটুকু মনে হল, মাঠে ময়দানে তিনি যেমন বক্তৃতা করেন, সেই বক্তৃতা এই বিধানসভায় করলেন। তাঁর কাছে এটাই যেন মাঠ। আমি আশা করেছিলাম যে উনি থিয়োরিটিক্যাল কথা বলবেন। ভারতবর্ষের একটা সংবিধান আছে, সেই সংবিধান অনুযায়ী আমরা কাজ করি। সেই সংবিধানের মধ্যে পশ্চিমবাংলা একটা স্টেট, তার একটা সরকার আছে, নির্বাচিত সরকার এবং সব থেকে খুশি এই কারণে আজকে গান্ধীজীর স্বপ্ন স্বার্থক

হতে চলেছে, মার্কসবাদীরা আজকে পঞ্চায়েত ব্যবস্থার উপর এত বেশি আস্থাশীল হয়ে পড়েছেন এবং মার্কসবাদীরা পঞ্চায়েত ব্যবস্থাকে আরও উন্নত করার জন্য চেষ্টা করছেন।

[5-10 — 5-20 P.M.]

গ্রামের গরিব, ডাউন-ট্রডেন মানুষের উপকারের কথা ভাবছেন। গান্ধীজীর স্বপ্ন আজকে সার্থক হতে চলেছে। এ জিনিস মার্কসবাদে নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কনস্টিটিউশন অনুযায়ীই রাজীব গান্ধীর সরকার নির্বাচিত হয়ে ক্ষমতায় এসেছেন। তিনি ফোকটে পাওয়ারে বসেন নি। তিনি জনগণের দ্বারা নির্বাচিত এম. পি.-দের অ্যাবসোলিউট মেজরিটির দ্বারা সরকার গড়েছেন। যে সংবিধান অনুযায়ী তিনি সরকার গড়েছেন, সেই সংবিধানের ৪০ ধারায় পঞ্চায়েতের কথা আছে। কিছু দিন আগে সারকারিয়া কমিশন বলেছেন, — ১৭২, ১৭৩ ধারায় যে অ্যানোম্যালিসগুলি আছে সেগুলি দূর করার জন্য পার্লামেন্ট লস তৈরি করতে পারে? না, ইউনিফর্মইটি অফ আদার স্টেটস করবার জন্য। বিভিন্ন রাজ্যের পঞ্চায়েত আইনের দ্বারা যে পঞ্চায়েতগুলি বিভিন্ন রাজ্যে আছে সেগুলিকে এক জায়গায় করে একটা সুষ্ঠু পঞ্চায়েত ব্যবস্থা করার জন্য নূতন আইন করা হচ্ছে। আমরা তো বামফ্রন্ট সরকারকে বলছি, পঞ্চায়েতের দুর্নীতি বন্ধ করে, পঞ্চায়েতের সমস্ত প্রকার অপচয় বন্ধ করে সঠিক ভাবে এগিয়ে চলুন। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয় কাগজের মাধ্যমে সাবধান বাণী উচ্চারণ করেন, বলেন, 'খবরদার, চুরি করলে কাউকে বরদাস্ত করব না। সাবধান, হিসাবপত্র ঠিক মতো রাখতে হবে'। ভাল কথা। তাহলে আজকে আপনারা ভয় পেয়ে চিৎকার করছেন কেন? ভয়টা কোথায়? আপনারা অমূলক ভয় পাচ্ছেন। গান্ধীজী কি চেয়েছিলেন? তিনি কাদের জন্য গণতন্ত্র চেয়েছিলেন? তিনি চেয়েছিলেন গ্রামের সাধারণ গরিব মানুষ রাজনীতির উর্দ্ধে নিজেদের গণতান্ত্রিক অধিকারের দ্বারা নিজেদের ভাগ্যকে গড়বেন। সেই জন্যই তো পঞ্চায়েত ব্যবস্থা। আজকে কি হচ্ছে? রাজীব গান্ধী কি করতে চাইছেন? তিনি চাইছেন গান্ধীজী যে পঞ্চায়েত ব্যবস্থার কথা বলে গেছেন সেই পঞ্চায়েত ব্যবস্থা সারা ভারতবর্ষে গড়ে উঠুক। পশ্চিমবঙ্গের যে পঞ্চায়েত আইন সেই আইন তো আমরা ১৯৭৩ সালে এই বিধানসভায় পাশ করেছিলাম। তখন যে সিলেক্ট কমিটি হয়েছিল, সেই সিলেক্ট কমিটির আমি সদস্য ছিলাম। এখানে আমাদের পঞ্চায়েত আইনে মহিলাদের নমিনেটেড করার কথা বলা হয়েছে। এই জায়গায় রাজীবজী বলছেন, 'যেমন পার্লামেন্টে এবং অ্যাসেম্বলিতে সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবদের জন্য আসন সংরক্ষিত আছে, তেমন মহিলাদের জন্য পঞ্চায়েতেও সিট সংরক্ষিত করতে হবে'। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি সাংবিধানিক ভাবে পঞ্চায়েতের জন্য একটা সুষ্ঠু আইন প্রণয়ন করতে চাইছেন। সেটা সারা ভারতবর্ষের জন্যই হবে এবং তাতে সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইব ও মহিলাদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা করতে হবে। তিনি আর একটা কি চাইছেন? বিনয় বাবু অর্থ অপচয়ের বিরুদ্ধে চিৎকার করেন। সেই অর্থ অপচয় যাতে না হয় তার জন্য অর্থ কমিশন তৈরি করতে চাইছেন। আপনারা চিৎকার করছেন, রাজ্যপালের হাতে সব ক্ষমতা চলে গেল। যে কোনও রাজ্য সরকারই সাংবিধানিক ভাবে সমস্ত রকম কাজ পরিচালনা করেন রাজ্যপালের নামে। একটা অ্যাপয়েন্টমেন্ট বা ট্রান্সফার পর্যন্ত করার ক্ষেত্রে লেখা থাকে, 'দি গভর্নর ইজ টু প্লিজ' ইত্যাদি। এখানে

রাজ্যপালকে ক্ষমতা দেওয়ার কথা কেন বলা হচ্ছে? কারণ যে কোনও পার্টিই যে কোনও পঞ্চায়েতকে দখল করতে পারে এবং সেখানে দুর্নীতি হলেও পার্টি ইনফ্লুয়েন্সের দ্বারা সেই পঞ্চায়েত বেঁচে যেতে পারে। পার্টির পৃষ্ঠপোষকতার জন্য সেই পঞ্চায়েতকে ভাঙ্গা যায় না। যদিও এখানে কয়েকটা পঞ্চায়েতকে ভাঙ্গা হয়েছে, কিন্তু সাধারণত ভাঙ্গা যায় না। দলীয় পার্টির পঞ্চায়েত ভাঙ্গায় অসুবিধার সৃষ্টি হয়। এটা শুধু বামফ্রন্টের ক্ষেত্রেই প্রযোজ্য নয়। আজকে এখানে বামফ্রন্ট সরকার আছে, কালকে অন্য দলের সরকার এখানে আসতে পারে এবং সেখানে পঞ্চায়েত দুর্নীতি করতে পারে। সেই অবস্থায় রাজ্যপাল যাতে সরাসরি দুর্নীতি গ্রস্থ পঞ্চায়েতকে ভাঙ্গতে পারেন, সেই ব্যবস্থাই করা হচ্ছে। আইনের মাধ্যমেই সেই ব্যবস্থা করা হচ্ছে। পার্লামেন্টের দ্বারা আইন করে সেই ব্যবস্থা করা হতে চলেছে। পার্লামেন্টে যাঁরা আছেন তাঁরাও পিপলস রিপ্রেজেনটেটিভ, তাঁরাও জনগণের দ্বারা নির্বাচিত, আপনারাই শুধু জনগণের দ্বারা নির্বাচিত নন। সুতরাং আপনারা আজকে অমূলক ভয় পাচ্ছেন। অবশ্য আপনারা আজকে ভয় পাচ্ছেন কেন, না, পঞ্চায়েতকে আপনারা ভোটের মেশিনারি হিসাবে ব্যবহার করছেন। আপনারা ভয় পাচ্ছেন, যদি পঞ্চায়েত আপনাদের হাত থেকে চলে যায়, তাহলে আপনাদের বেসিক ইলেকশন অর্গানাইজেশন আপনাদের হাত ছাড়া হয়ে যাবে এবং হাত ছাড়া হয়ে গেলে আপনাদের পক্ষে অসুবিধা হবে আগামী দিনের নির্বাচনে। ইলেকশন কমিশন যেভাবে এম. পি. এম. এল. এ.-দের নির্বাচনের নোটিফিকেশন দিয়ে নির্বাচনের ব্যবস্থা করেন, সে ভাবে ভারতবর্ষের সব স্টেটে এক সাথে গ্রাম সভা পর্যন্ত তাঁরা নির্বাচনের ব্যবস্থা করবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা না জেনে অনেক সময় অনেক কথা বলেন, অমুক স্টেটের কথা বলেন, তমুক স্টেটের কথা বলেন। কিন্তু আমার কাছে পরিসংখ্যান আছে, চার্ট আছে কোন কোন স্টেটে কোন কোন সময়ে কোন কোন ক্ষেত্রে নির্বাচন হয়েছে। একথা অস্বীকার করার কারণ নেই, বহু জায়গায় অসুবিধা দেখা যাচ্ছে, সেইজন্য পঞ্চায়েতকে নূতন করে গণতন্ত্রের লোয়ার লেভেলে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। গতবার বিনয় বাবু যে বক্তৃতা করেছিলেন খুব ভাল বক্তৃতা করেছিলেন। যাদের জিনিস তাদের হাতেই ক্ষমতা তুলে দেওয়া হোক, সেখানে ভুল ত্রুটি করতে পারে। কিন্তু এদের মাধ্যমেই দেশ গড়ে উঠবে, জাতি গড়ে উঠবে। গান্ধীজী এই স্বপ্ন দেখেছিলেন। এখানে মাননীয় সদস্য গরিব হঠাও সম্পর্কে কটাক্ষ করলেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, আপনারা বলুন তো, পশ্চিমবঙ্গে গরিবদের জন্য কোনও কর্মসূচি আপনারা গ্রহণ করেছেন কিনা? কেন্দ্রীয় সরকার যে কটি পরিকল্পনা দিয়েছেন আজকে সেই কটি পরিকল্পনার মাধ্যমে গরিবদের জন্য কাজ হচ্ছে সারা পশ্চিমবঙ্গে এবং অন্যান্য রাজ্যে পঞ্চায়েতের মাধ্যমে। আই. আর. ডি. পি. প্রোগ্রামটা কার? টাকাটা কার? কেন্দ্রীয় সরকারের। এই প্রোগ্রামের উদ্দেশ্য কি? যারা গরিব মানুষ যারা হাতের কাজ জানে তারা মাদুর বুনবে, নিঃসন্তান বিধবা মুড়ি বেচবে, ছাগল বেচবে, গরু বেচবে তাদের জন্য অনুদানের ব্যবস্থা ছিল। টাকাটা কেন্দ্রীয় সরকারের আর খবরদারি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পঞ্চায়েতের। আর. এল. ই. জি.

পি. অর্থাৎ রুর‍্যাল লেবার এমপ্লয়মেন্ট গ্যারান্টি প্রোগ্রাম — এটি কি? একজন গরিব মানুষ সে ইট তৈরি করবে, সেই ইট দিয়ে ঘর তৈরি করবে, সেই ঘরে সে থাকবে। বন-সৃজনের ক্ষেত্রে সে গাছ লাগাবে, গাছে জল দেবে এবং সেই গরিব লোকটি গাছগুলিকে রক্ষণাবেক্ষণ করবে। তেমনি ভাবে খাল কাটবে, পুকুর সংস্কার করবে। টাকাটা কার, পরিকল্পনা কার? কেন্দ্রীয় সরকারের আর খবরদারি কার? পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পঞ্চায়েতের। এন. আর. ই. পি. — ন্যাশন্যাল রুর‍্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম-এর মাধ্যমে রাস্তাঘাট হবে, কয়েক শো গরিব মানুষ কাজ পাবে যাতে না খেতে পেয়ে মরে। সারা ভারতবর্ষ ব্যাপী এই প্রোগ্রাম চলছে, শুধু পশ্চিমবঙ্গে নয়। টাকা এবং পরিকল্পনা কার? কেন্দ্রীয় সরকারের আর খবরদারি কার? পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পঞ্চায়েতের। আপনাদের লজ্জা লাগা উচিত। আজ পর্যন্ত পশ্চিমবঙ্গের গরিব মানুষের জন্য নূতন কোনও পরিকল্পনা আপনারা গ্রহণ করতে পারেন নি। যত পরিকল্পনা হচ্ছে সবই কেন্দ্রীয় সরকারের। শ্রীমতী ইন্দিরা গান্ধীর চিন্তা, রাজীব গান্ধীর চিন্তা এইসব গরিব মানুষের জন্য আর এই যে কাজ চলছে তা আপনারা ভাঙ্গিয়ে ভাঙ্গিয়ে খাচ্ছেন। নূতন কোনও পরিকল্পনার কথা বিধানসভার সভ্য হিসাবে একজনও বুক চিতিয়ে বলুন? ক্ষমতা নেই। ক্ষমতা আছে শুধু কেন্দ্রের সমালোচনা করা, কেন্দ্রের বিষোদ্গার করা। এই সব করে বাজিমাৎ করার চেষ্টা করবেন না। আপনারা পঞ্চায়েতের হিসাব দিতে পারবেন? আমি বিনয় বাবুকে জিজ্ঞাসা করছি সারা পশ্চিমবঙ্গের সব গ্রামের পঞ্চায়েতের হিসাব আছে কিনা? সবাই হিসাব আপনাকে দিয়েছে কিনা? এক মাস অন্তর সভা ডেকে দেশের মানুষের কাছে হিসাব দিয়ে বলতে হবে আমরা এই পরিকল্পনা করছি। কটা পঞ্চায়েত করে? ভুল ত্রুটি আছে, সেই ভুল ত্রুটিগুলিকে সংশোধন করতে হবে। খালি আপনারা রাজীব গান্ধীর ভয় দেখিয়ে, রাজীব গান্ধীর জু জু দেখিয়ে মানুষগুলিকে আতঙ্কিত করছেন। অসীম দাশগুপ্ত শেষ পর্যন্ত গিয়েছিলেন। প্রথম উনি বলেছিলেন যাব না। তারপর যখন দেখলেন, দেবীলাল যাচ্ছে, প্রফুল্ল মহন্ত যাচ্ছে, রামারাও যাচ্ছে আর আমি যদি না যাই তাহলে একঘরে হয়ে যাব, অতএব আমার যাওয়া দরকার, সেইজন্য তিনি দিল্লিতে পঞ্চায়েত সম্মেলনে যোগদান করলেন। পশ্চিমবঙ্গে যে সিস্টেম আমরা গ্রহণ করেছিলাম ১৯৭৮ সালে সেই সিস্টেম গ্রহণ করতে চলেছে সর্ব ভারতীয় ভিত্তিতে। একটা ইউনিফরমিটি আনার জন্য, ইউনিফরমিটি অ্যাটাচ আনার জন্য যারা গরিব মানুষ, যারা সিডিউল কাস্টস, সিডিউল ট্রাইবস যাদের পরিশ্রমে দেশ গঠিত হবে তাদের হাতে ক্ষমতা তুলে দেওয়ার জন্য এই জিনিস করা হচ্ছে।

[5-20 — 5-30 P.M.]

রাজ্য সরকার আজকে গ্রামে গঞ্জের কাটা গরিব মানুষের হাতে ক্ষমতা দিয়েছেন,কটা গরিব মানুষকে পঞ্চায়েত প্রধান করেছেন? এই ১২ বছরে, এখনও পর্যন্ত একটা পঞ্চায়েত দেখাতে পারবেন কটা সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইব গ্রাম প্রধান আছে বা কটা মহিলা গ্রাম প্রধান আছেন, কতগুলি পঞ্চায়েত সমিতিতে সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইব এবং কতগুলি জেলা পরিষদে মহিলা সভাধিপতি বা সহ সভাপতি আছেন? গ্রামের ভদ্রলোকেরা পঞ্চায়েতকে দখল করে বসে আছে। ১৯৭৭ সালে তো আপনারা শ্লোগান দিয়েছিলেন যে ঐ

সব ঘুঘুর বাসা সরাতে হবে, আজকে ওখানে কি করেছেন? পঞ্চায়েত থেকে ঘুঘুদের সরিয়ে কতকগুলি শকুনি বসিয়েছেন। আপনারা লজ্জার কথা আর বলবেন না। গ্রামে গঞ্জে ঘুরলে শুনতে পাবেন কি ভাবে গম বিলি করা হয়। কিভাবে আই. আর. ডি. পি. লোনের টাকা, এন. আর. ই. পি.-র টাকা যার কোনও হিসাব দেখানো হয় না, কোটি কোটি টাকা আত্মসাৎ করা হয়। অস্বীকার করে কোনও লাভ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রামে একটা কথা আছে যে কাক সবাইকার মাংস খায়, কিন্তু কাকের মাংস খেতে গেলে তারা চিৎকার করে উঠবে। সমালোচনা হবে, গণতান্ত্রিক সমালোচনা করুন, মাননীয় রাজীব গন্ধীর সমালোচনা করুন, শ্রীমতী ইন্দিরা গান্ধীর সমালোচনা করেছেন। যাঁরা দেশের মানুষের কথা বলেন, ঐতিহাসিক শিক্ষার কথা বলেন, সেই ঐতিহাসিক শিক্ষাই আগামী ভবিষ্যতে বলে দেবে যে রাজীব গান্ধী মহাশয় ঠিক এবং ভাল পথে চলেছেন। মাননীয় রাজীব গান্ধী মহাশয়ের এই পদক্ষেপ কে আমরা সেই কারণেই বৈপ্লবিক পদক্ষেপ হিসাবে গ্রহণ করেছি। পঞ্চায়েতের যে পরিকল্পনা সেই পরিকল্পনার মাধ্যমে আজকে তিনি যা করতে চেয়েছেন আমরা সেই ভাবে এগিয়ে চলার চেষ্টা করছি। তিনি কি বলেছেন? ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কথা বলেছেন, রেসপনসিবল অ্যাডমিনিস্ট্রেশনের কথা বলেছেন, তিনি বলেছেন এবং আজকে যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন সেই প্ল্যানিং কমিটিতে লয়েস্ট লেবেলের পিপল থাকবে। লোয়েস্ট লেবেলে প্ল্যানিং কমিটির আলোচনা হবে, নিচু স্তর থেকে প্ল্যান আসুক, সেই প্ল্যানের সঙ্গে যুক্ত আছে গ্রামের প্রতিনিধিরা, এম. এল. এ. এবং এম. পি.-রা পাশাপাশি কো-অপারেটিভ বডির সদস্যরা, ভলানটারি অর্গানাইজেশনের লোক তারাও অনেক সময় কাজ করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারাও রুর‍্যাল ডেভেলপমেন্টের কাজ, এন. আর. ই. পি.-র প্রোগ্রাম আর. এন. ই. জি. পি.-র প্রোগ্রামে অংশ গ্রহণ করে তাকে সাকসেসফুল করেছে। মহিলা সমিতি এবং মহিলা সংগঠন, সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবের সংগঠন বিভিন্ন অর্গানাইজেশন এবং কো-অপারেটিভের মাধ্যমে সমস্ত কাজগুলি চলছে, যাতে এলাকার সমস্ত মানুষ, জেলার সমস্ত মানুষ সমবায় প্ল্যানিংয়ের ব্যাপারে অংশ গ্রহণ করেছেন। হাজার হাজার টাকা রাজ্য সরকারের জেলায় যাচ্ছে, কিন্তু জেলা থেকে ব্লক পর্যন্ত গিয়ে পৌছায় না। বর্ধমান জেলা পরিষদে লগ্নী প্রকল্পে ১৯৮৩-৮৪ সালে ১৩ লক্ষ টাকা গিয়েছিল, বলতে পারেন সেই ১৩ লক্ষ টাকা কোথায় গেল? আমরা লিস্ট চেয়েছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি এই অবস্থায় পার্টি যেখানে চলে পার্টি শুধু মাত্র একটা মেশিনারি নয়। পার্টি সব হিসাব গ্রহণ করে। মাননীয় বিনয় বাবু গত বারে খুব বড় মাপের — হাই স্পিচের কথা বলেছিলেন তিনি কি জানেন গ্রামে গঞ্জে কি হচ্ছে? সেই টাকা কোথায় যাচ্ছে অথচ কাগজে কলমে তাঁকে হিসাব দেওয়া হচ্ছে। পঞ্চায়েতের মেম্বারা হিসাব দিচ্ছেন, আর যাঁরা এখানে চীৎকার করছেন কেন করছেন? কারণ আবার দাঁড়াতে হবে এম. এল. এ. দাঁড়াতে হলে তাদের এবং পার্টির সমর্থন চাই, তাই তাদের বিরুদ্ধে বললে ভোটের কাজ হবে না। তাই আমি মনে করি কেন্দ্রীয় সরকার আগামী দিনে আরও বেশি যারা প্রকৃত ডাউন ট্রজন পিপল, প্রকৃত গ্রামের গরিব মানুষ প্রকৃত গ্রামের শক্তি তাদের হাতে পৌছে দেবে এবং সেই পৌছে দেবার জন্য আজকে ব্যবস্থা করেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই নিয়ে অনেকগুলো কমিটি হয়েছে। আজকে রাতারাতি

সিদ্ধান্ত নেওয়া হচ্ছে না। ১৯৭৮ সালে অশোক মেহতা কমিটি, তার আগে ১৯৫৭ সালে বলবন্ত রাও কমিটি এবং ১৯৮৫ সালে জি. ভি. কে. রাও কমিটি হয়েছে। তারপর ১৯৮৮ সালে সিঙ্গারি কমিটি হয়েছে। ঐ ১৯৮৮ সালেই আবার সারকারিয়া কমিটি হয়েছে, থুঙ্গন কমিটি হয়েছে। এ ব্যাপারে তাঁদের যে রিপোর্টগুলি আছে, আমি নিজে থুঙ্গন কমিটির রিপোর্ট পড়েছি, সমস্ত রিপোর্টগুলি এখানে আছে। তাতে বলা হয়েছে, যদি কোনও সরকার গণতান্ত্রিক সরকার হয়, মানুষের দ্বারা নির্বাচিত সরকার হয়, সেই সরকার কখনও আর্বিট্রেরি কাজ করতে পারেন না, আর্বিট্রেরি কাজ সেই সরকারের দ্বারা কখনও হবে না। থুঙ্গন কমিটি এবং অশোক মেহতা কমিটির রিপোর্টে একথা ক্লিয়ারলি বলা হয়েছে। আমাদের কাছেও তথ্য আছে যে, কোনও কোনও সময়ে ফ্লফ্রেজেড হয়েছে, কোন কোন জায়গার সিস্টেম কি রকম। সেই কারণে আজকে উদ্দেশ্য প্রণোদিত ভাবে কেন্দ্র বিরোধী চক্রান্ত বন্ধ করতে হবে। কিন্তু ওঁরা কেন্দ্র ফোবিয়ায় ভুগছেন। কিছু করলেই কেন্দ্র কেন্দ্র করে চিৎকার করেন। মনে হয় পশ্চিমবঙ্গ যেন ভারতবর্ষের বাইরে, কেন্দ্রীয় সরকার যেন জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা গঠিত নয়। এখানকার মানুষও তাঁদের ভোট দিয়ে পাঠিয়েছেন। কারও দয়ার উপর কেন্দ্রীয় সরকার বসে সেই। সেখানে পার্লামেন্টের সদস্যরা আইন করবেন। এই পঞ্চায়েত সম্পর্কে একটা ইউনিফাইড আইন করবার চেষ্টা করছেন কেন্দ্রীয় সরকার। সেখানে পশ্চিমবঙ্গও সাজেশন সব সময় দিতে পারবেন। আমাদের প্রিয় প্রধানমন্ত্রী বলেছেন, 'আমরা সকলের সাজেশন এক্ষেত্রে গ্রহণ করব'। জ্যোতি বাবু বলছেন, ''আমি স্বয়ং সম্পূর্ণ, স্বয়ংম্ভর' কিন্তু রাজীব গান্ধী তা বলছেন না। আপনারা রাজীব গান্ধীকে আন্ডার এস্টিমেট করছেন, কিন্তু আমি বলছি, তাঁকে আন্ডার এস্টিমেট করবেন না। দেশের স্বার্থে, জাতির স্বার্থে যেটা করা প্রয়োজন তিনি তাই করবেন। গরিব মানুষের স্বার্থে তিনি কাজ করবেন। এই বলে কাট মোশনকে সমর্থন করে, বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত বিভাগ এবং গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন দিয়েছেন তার বিরোধিতা করে কিছু বক্তব্য রাখছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া বক্তৃতা করতে উঠে তাঁর অনেকগুলো কথার মধ্যে আঙ্গুল নেড়ে বলছিলেন যে, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কত জমি বিলি করা হয়েছে। কিন্তু সেই হিসাব তো এর মধ্যে নেই! তবে ১৯৬৭ সালে একবার এবং ১৯৬৯ সালে আর এক বার যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর যে জমি বিলি করা হয়েছিল সেই জমিগুলি আবার জোতদার, বেনামদারদের কাছে ফিরে গেছে। কাজেই বলা যায় উনি জ্ঞান পাপী। আমরা ভুমিহীনদের মধ্যে জমি বিলি করেছিলাম, গরিব চাষীদের খাজনা মকুব করেছিলাম। সেই খাজনা মকুব করবার পর ১৯৭২ সালে যখন জোর করে ওরা ক্ষমতায় ফিরে আসেন তখন আবার সেই খাজনা চালু করা হয় এবং চক্র বৃদ্ধি হারে গরিব চাষীদের কাছ থেকে সেই খাজনা আদায় করা হয়। ভারতবর্ষের একটি সংবিধান আছে, কিন্তু আবার ৬৪তম সংবিধান সংশোধনের কথা বলা হচ্ছে। আজকে আমাদের সংবিধানের চেহারা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? এর যুক্ত কাঠামো বিনষ্ট হয়ে গেছে। আবারও সংবিধান সংশোধনের কথা বলা হচ্ছে। এর উদ্দেশ্য একটাই। সেটা হল, কতগুলো সুন্দর সুন্দর কথা বলে

পঞ্চায়েত ব্যবস্থাকে নির্মুল করা এবং তার জন্যই আজকে ৬৪তম সংবিধান সংশোধনের প্রয়োজন হয়ে পড়ল।

[5-30 — 5-40 P.M.]

সংবিধানের যে কাঠামো রয়েছে তাতে পঞ্চায়েত নির্বাচন হয় নি। পশ্চিম বাংলায় ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার আসার পর পরপর তিনবার আমরা পঞ্চায়েত নির্বাচন করেছি। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ উন্নয়ন মূলক যে কর্মকান্ড হচ্ছে এটা অনস্বীকার্য। ভূমি সংস্কারের ক্ষেত্রে মাননীয় সদস্যরা জানেন যে এখানে যে ক্রিয়া কলাপ সাধিত হয়েছে ভারতবর্ষের কোনও রাজ্যের ইতিহাসে তা নেই। কিছু দিন আগে এই বিধানসভায় পেশ করা হয়েছিল আজকে সারা দেশে যে ভূমি সরকারের হাতে ন্যাস্ত হয়েছে তা হল ৭৩.২৩ লক্ষ একর। সেই ক্ষেত্রে শুধু মাত্র পশ্চিম বাংলায় ১২.৫৭ লক্ষ একর জমি সরকারের হাতে ন্যাস্ত হয়েছে। বিলি করা হল কত? ন্যাস্ত জমি যত সারা ভারতবর্ষে বিলি হয়েছে তার পরিমাণ হল ৪৬.৫৯ লক্ষ একর, আর আমাদের পশ্চিম বাংলায় বিলি হয়েছে ৮.৬০ লক্ষ একর। সারা ভারতবর্ষে যে পরিমাণ জমি সরকার-এর হাতে ন্যাস্ত হয়েছে তার ছয় ভাগের এক ভাগ পশ্চিমবঙ্গ সরকার-এর হাতে ন্যাস্ত হয়েছে এবং সারা ভারতবর্ষে যে পরিমাণ জমি বিলি হয়েছে তার পাঁচ ভাগের এক ভাগ পশ্চিম বাংলায় হয়েছে। প্রায় ১৪ লক্ষ একর জমিতে প্রায় ১৩.৯৪ লক্ষ বর্গাদার হিসাবে নথিভুক্ত করা হয়েছে। বাস্তু জমি অধিগ্রহণ করে গরিব চাষীদের মধ্যে ২.৪১ লক্ষ একর জমি দেওয়া হয়েছে। নিশ্চিত ভাবে পঞ্চায়েতের মাধ্যমে এই যে কাজগুলি এইগুলি অনস্বীকার্য। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই। আজকে সমস্ত স্তরের মানুষকে নিয়ে গণতান্ত্রিক অধিকারের মাধ্যমে আমরা নির্বাচিত। আমাদের যেমন একটা অধিকার আছে তেমনি যাঁরা আমাদের ভোট দিয়ে পাঠিয়েছে তাঁদেরও একটা অধিকার আছে। সেই অধিকারকে স্বীকার করে নিয়ে এই সরকার ঘোষণা করেছে, যে সমস্ত কার্যকলাপ পঞ্চায়েতের মাধ্যমে হবে সেইগুলি গ্রামাঞ্চলে নোটিশ বোর্ডে টাঙিয়ে দেওয়া হবে, এই ক্ষেত্রে যারা উপকৃত হবে তাদের নামও নোটিশ বোর্ডে টাঙিয়ে দেওয়া হবে। যে কাজ হবে সেটা নোটিশ বোর্ডে টাঙিয়ে দেওয়া হবে, কোথায় কতটা রাস্তা হবে, কত শ্রম দিবস সৃষ্টি হবে, কোথায় কোন কাঠের ব্রিজ হবে এবং সেই ব্রিজে কত কাঠ লাগবে সমস্ত কিছু নোটিশ বোর্ডে টাঙিয়ে দেওয়া হবে। কিন্তু দুঃখের কথা অধিকাংশ পঞ্চায়েত এটা করে না। সেই কারণে এই ব্যাপারে বিরোধী পক্ষের কিছু বলার সুযোগ এসে যায়। পঞ্চায়েত বিল সংশোধনের ব্যাপারে এখানে রাজীব গান্ধীর কথা উঠল। এই ব্যাপারে বলতে গিয়ে অনেকে অনেক কথা বলেছেন। এই ব্যাপারে যে সম্মেলন হয়ে গেল তাতে আমরা কি বলেছি, যে আইন না করলে কি কিছু হবে না? আমাদের সরকারের পক্ষ থেকে আমাদের অর্থমন্ত্রী ডাঃ অসীম দাসগুপ্ত মহাশয় অধিবেশনে বলেছেন রাজনৈতিক সদিচ্ছা থাকলে সব কাজ করা যায়। রাজীব গান্ধী পশ্চিম বাংলার ক্ষেত্রে বলেছেন যে এখানে রাজনৈতিক সদিচ্ছা আছে তাই এই সব হচ্ছে। তিনি আরও বলেছেন যদি সরকার পাল্টায় সেই ক্ষেত্রে তাদের যদি সদিচ্ছা না থাকে তাহলে কি হবে? সরকার পাল্টানোর কথা বলতে গিয়ে তিনি কোন কথা ইঙ্গিত করেছেন সেটা নিশ্চই আপনারা বুঝতে পারছেন। কংগ্রেস যদি আসে তাহলে তাঁদের সদিচ্ছা

থাকবে না। কারণ কংগ্রেস গণতন্ত্র মানে না। সেই জন্য তাঁরা ত্রিপুরার সরকারকে ভেঙ্গে দিয়েছেন, সেখানকার পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়েছেন। তাঁরা আবার পঞ্চায়েতকে রাখবার জন্য আইন করছেন! এই কথাগুলি আমাদের বিশ্বাস করতে হবে? এই ক্ষেত্রে রাজ্যপালকে সমস্ত ক্ষমতা দেওয়া হয়েছে রাজনৈতিক দূরভিসন্ধির হাত প্রসারিত করবার জন্য। রাজ্যপাল কেন্দ্রের কংগ্রেস সরকারের এজেন্ট হিসাবে কাজ করেন। তাঁদের হাতে পঞ্চায়েত ভেঙ্গে দেবার ক্ষমতা দেওয়া হচ্ছে। তাঁদের হাতে যে ক্ষমতা আছে তার মাধ্যমে হরবকত রাজ্য সরকারগুলিকে ভেঙ্গে দিচ্ছেন। আজকে ৪২ বছরের মধ্যে ৮২ বার রাজ্য সরকারকে ভেঙ্গে দেওয়া হয়েছে। আজকে পঞ্চায়েত বিলের মাধ্যমে নূতন ব্যবস্থা করা হচ্ছে। রাজ্যপাল ইচ্ছা করলে, তিনি নিজে যদি মনে করেন কোনও কিছু জনস্বার্থ বিরোধী তাহলে তাঁর নিজের ডিসক্রিশনের উপর ভিত্তি করে পঞ্চায়েত ভেঙ্গে দিতে পারেন। এটা কি গণতন্ত্র? এটাকে কি বলব গণতান্ত্রিক ব্যবস্থা? নির্বাচন কমিশন নির্বাচন করেন, আমাদের প্রশাসনিক ব্যবস্থার মধ্যে দিয়ে সুষ্ঠ ভাবে নির্বাচন হয়, কোনও অভিযোগ সেখানে নেই। এই ১২ বছরের মধ্যে আমরা যে নির্বাচন করেছি কেন্দ্রীয় সরকারের মন্ত্রীরা এখানে একবার নয় বারবার এসেছেন, তাঁরা বলেছেন পঞ্চায়েত নির্বাচনের ব্যাপারে নিন্দা করার কোনও কিছু নেই। তাঁরা বরং প্রশংসা করেছেন।

আজকে নির্বাচন কমিশনারের হাতে নির্বাচনের দায়িত্ব তুলে দেওয়া হচ্ছে। আমরা মনে করি এর পিছনে কোনও রাজনীতি আছে। আজকে এটা ঠিক যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হওয়া দরকার। ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলতে গিয়ে বলা হচ্ছে, রাজ্যের হাত থেকে পঞ্চায়েতের ক্ষমতার বিকেন্দ্রীকরণ হওয়া দরকার। আমরা বিশ্বাস করি ক্ষমতা বিকেন্দ্রীকরণের বিষয়টি সর্ব ক্ষেত্রে, সর্বত্র হওয়া দরকার। ক্ষমতার বিকেন্দ্রীকরণ আর্থিক ক্ষেত্রে বলুন, সাংবিধানিক ব্যাপারে বলুন, প্রশাসনিক ব্যাপারে বলুন, সব ক্ষেত্রেই আমরা নীতিগত ভাবে বিশ্বাস করি। কিন্তু ক্ষমতাটা যে কেন্দ্রীভূত হয়ে আছে কেন্দ্রীয় সরকারের হাতে। বিকেন্দ্রীকরণের ব্যাপারটা তো মূলত তাঁদের ওখান থেকেই শুরু হওয়া উচিত। প্রক্রিয়াটা তো ওখান থেকেই শুরু হওয়া দরকার। কেন না, মূল ক্ষমতায় তো তাঁরাই বসে আছেন। আসলে ক্ষমতা বিকেন্দ্রীকরণের বিষয়টি কেন্দ্রীয় সরকারের নিজের কথা ভেবে রাজ্যের হাতে দিতে চাইছেন না। পঞ্চায়েতের ক্ষেত্রে রাজ্যের যে ক্ষমতা আছে, সেটাকে কেড়ে নেবার চেষ্টা করা হচ্ছে। এখানে নানা ভাবে যে সমস্ত শুল্ক আদায় হবে সেগুলোকে রাজ্যকে দিতে হবে। আমরা মনে করি, গোটা ব্যবস্থার মধ্যে একটা অসৎ উদ্দেশ্য কাজ করছে। সংরক্ষণের কথা বলা হচ্ছে। বলা হচ্ছে সংরক্ষণ থাকবে তফসিলি জাতি, তফসিলি উপজাতি এবং মহিলাদের জন্য। সংরক্ষণের কথা ১৯৫০ সাল থেকে চালু করা হয়েছিল এবং বলা হয়েছিল যে দশ বছরের পর আর এই সংরক্ষণ ব্যবস্থা থাকে না। কারণ হিসাবে তখন উল্লেখ করা হয়েছিল যে, যে উদ্দেশ্যে এই সংরক্ষণ ব্যবস্থা চালু হচ্ছে, তফসিলি জাতি ও উপজাতিদের মানোন্নয়নের মাধ্যমে উপরে তুলে আনা হবে। কিন্তু আজকে দশ বছর নয়, চল্লিশ বছর পরেও তাদের মানোন্নয়ন-এর মাধ্যমে উপরে আনা গেল না। এখন আবার পঞ্চায়েতের মধ্যে নূতন করে সেই সংরক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। লোকসভার নির্বাচন সামনে। সামনের ঐ নির্বাচনের কথা খেয়াল রেখে এই সমস্ত কথা বলে মানুষের মধ্যে একটা বিভেদ সৃষ্টি করা ছাড়া আর কিছু হবে বলে আমরা মনে করি না। আমরা বিশ্বাস করি যে, আজকে সামাজিক, অর্থনৈতিক

এবং রাজনৈতিক চেতনার উন্মেষ ছাড়া শুধু মাত্র সংরক্ষণ ব্যবস্থার মধ্যে দিয়ে এই সমস্যার সমাধান হতে পারে না। আমরা নীতিগত ভাবে এই কথা বিশ্বাস করি। তড়িঘড়ি করে যে ব্যবস্থা করা হচ্ছে তাতে রাজীব গান্ধী বললেন, না, আমি তো গত আড়াই বছর ধরে এই ব্যাপারে চেষ্টা করে যাচ্ছি যাতে পঞ্চায়েতী ব্যবস্থায় একটা সুষ্ঠু পরিচালন ব্যবস্থা করা যায়। কিন্তু আমরা তো এই কথা শুনি নি? কিছু দিন আগে এই জানুয়ারি মাস থেকে সম্মেলন করা হয়েছে, ফেব্রুয়ারি মাসে দিল্লিতে সম্মেলন করা হয়েছে, মার্চ মাসে কলকাতায় এবং দক্ষিণাঞ্চলে বাঙ্গালোরে একটা সম্মেলন করা হয়েছে। এই সম্মেলন পঞ্চায়েতের দায়িত্ব যা রাজ্যের এক্তিয়ার ভুক্ত তার পরিবর্তনের কথা আমরা শুনছি। আপনারা নিশ্চিত ভাবে যদি পরিবর্তন কিছু করতে চান, আপনাদের পরিবর্তনের যদি আদৌ সদিচ্ছা কিছু থাকে, তাহলে তো এ সম্বন্ধে আমরা আগে কিছু জানতে পারতাম? এই ব্যাপারে তো আমাদের কিছু চিন্তা ভাবনা আছে, এর বিকাশের ক্ষেত্রে আমাদের যে চিন্তা ভাবনা আছে সেসব না শুনে এই ধরণের পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে তা আমাদের কাছে বোধগম্য নয়। এই সমস্ত না জেনে, না শুনে তড়িঘড়ি করে চলতি অধিবেশনে এটাকে পেশ করা হবে এবং সংখ্যা গরিষ্ঠতার জোরে তা পাশ করিয়ে নেওয়া হবে, তুহিন বাবু এখানে যে কথাই বলুন না কেন এটা করা হবে। এর উদ্দেশ্য আমরা বুঝতে পারি। আজকে বিভিন্ন জায়গায় নির্বাচন হচ্ছে। সাংবিধানিক যে আইন কানুন আছে সেই অনুসারে পশ্চিমবাংলাতে নির্বাচন হয়েছে, অন্ধ্রে হয়েছে, কেরালাতে হয়েছে, বামফ্রন্ট সরকারের আমলে ত্রিপুরাতেও নির্বাচন হয়েছে। কিন্তু প্রশ্ন হচ্ছে, কংগ্রেস আমলে কেন নিয়মিত নির্বাচন হয় নি? আমার মনে হয়, কংগ্রেসি রাজ্যে আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি. প্রকল্পের জন্য এই প্রতিষ্ঠানে যে সমস্ত টাকা পয়সা দেওয়া হচ্ছে তা বাধ্য হয়েই ডি. এম.-এর হাতে দিতে হচ্ছে। কারণ তা না হলে ঐ সমস্ত টাকা পয়সা নয়-ছয় যে ভাবে হয়েছে তা আরও হতে থাকবে। মাননীয় প্রধানমন্ত্রী দেখেছেন, একটা বাধা ধরা নিয়মের মধ্যে নিয়ে আসা দরকার। রাজ্যপালের হাতে ক্ষমতা দেওয়া হচ্ছে, কারণ রাজ্যে রাজ্যে কংগ্রেসিরা যে ভাবে চলছেন তাতে তাঁরা ঠিক ভাবে চালাতে পারছেন না — সব কিছু নয়-ছয় করে দিচ্ছেন কৈ, আপনারা আপনাদের রাজ্যগুলিতে নির্বাচন করাতে পারলেন না কেন এতদিন ধরে? পার্লামেন্ট-এর নির্বাচন এবং বিধানসভার নির্বাচন করাতে গিয়ে যেখানে হিমসিম খেয়ে যাচ্ছেন, সেখানে পঞ্চায়েতের নির্বাচন সময় মতো হবে? কখনই হতে পারে না। নিজেদের হাতে ক্ষমতা আছে বলে অর্থ কমিশন গঠন করতে পারেন, কিন্তু সেই ক্ষমতা রাজ্যের হাতে দেবার কথা কখনও ভাবা হচ্ছে না, এ আমরা দেখছি। সুতরাং আমরা মনে করি সমস্ত ব্যবস্থাটাই একটা দূরভিসন্ধি নিয়ে করা হচ্ছে। আমাদের মনে হয়, আমরা শুধু নই, বিভিন্ন সময়ে সম্মেলন করতে গিয়ে আমরা শুনেছি যে, কংগ্রেসি মন্ত্রী সভার পক্ষ থেকে পশ্চিম বাংলার পঞ্চায়েতী ব্যবস্থাকে প্রশংসা করা হয়েছে, আমরা মনে করি যে এর বিরুদ্ধে একটা তীব্র প্রতিবাদ হওয়া দরকার।

[5-40 — 5-50 P.M.]

আজকে এই অবস্থা যদি চলে তাহলে গণতন্ত্রকে হত্যা করা হবে, সংবিধানকে ধ্বংস করা হবে এই কথা বলে আজকে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী তথা গ্রাম উন্নয়ন মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি যে কাট মোশন দিয়েছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। এই শাসক দলের দুজন সদস্য বারে বারে উচ্চারণ করার চেষ্টা করলেন যে ভারতবর্ষের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পশ্চিমবঙ্গকে সার্টিফিকেট দিয়েছেন। তিনি কি এই কথা কোথাও বলেছেন যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ভাল কাজ করছে বলে সার্টিফিকেট দিয়েছেন। প্রধানমন্ত্রী বলেছেন যে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা ভাল। কিন্তু প্রধানমন্ত্রী একবারও বলেন নি যে পঞ্চায়েতগুলি ঠিক ঠিক ভাবে চলছে। পঞ্চায়েতে চুরি হচ্ছে না। পশ্চিমবঙ্গে পঞ্চায়েতে দুর্নীতি নেই একথা প্রধানমন্ত্রী একবারও বলেন নি। একথা কিন্তু শাসক দলের সদস্যরা স্বীকার করলেন না। প্রধানমন্ত্রী শুধু পশ্চিমবঙ্গের পঞ্চায়েতী সিস্টেমের কথা বলেছেন কিন্তু কোথাও কি তিনি বলেছেন যে পশ্চিমবঙ্গে দুর্নীতি নেই, স্বজন পোষণ নেই? পঞ্চায়েত মন্ত্রী এবং গ্রামোন্নয়ন মন্ত্রী শ্রদ্ধেয় বিনয় বাবু অত্যন্ত ভদ্রলোক এবং সৎ মানুষ বলে শুনেছি। কিন্তু জেলায় জেলায় যে সমস্ত জেলা পরিষদগুলি আছে, পঞ্চায়েত সমিতিগুলি আছে এবং গ্রাম পঞ্চায়েত আপনার নেতৃত্বে, তারা ঠিকমতো কাজ করছে না। রাজনৈতিক ভাবে তারা পঞ্চায়েত নির্বাচন করেছেন একথা তো শাসক দলের কেউ স্বীকার করলেন না। পঞ্চায়েত নির্বাচন হয়ে যাবার পরে জেলায় জেলায় গ্রাম পঞ্চায়েত গঠন করার সময়ে, পঞ্চায়েত সমিতি গঠন করার সময়ে বহু জায়গায় কোথাও কোথাও কংগ্রেসিদের সঙ্গে মার্কসসিস্ট কমিউনিস্ট পার্টি হাত মিলিয়ে তাদের কাছে সমর্থন পেয়েছেন। আবার কোথায়ও কোথায়ও ফ্রন্টের অন্য শরীক দলের এবং কংগ্রেসি গ্রাম পঞ্চায়েত সমিতির সদস্যদের সমর্থন নিয়ে সেখানে পঞ্চায়েত সমিতির সভাধিপতি বা গ্রাম পঞ্চায়েতের প্রধান হয়েছেন। সেকথা তো কেউ স্বীকার করলেন না? আপনারা তো গ্রামোন্নয়নের কথা বলছেন কিন্তু এই যে বেশ কয়েক দিন ধরে বহু সদস্য খরার কথা বলে চলেছেন, ভয়াবহ রূপ ধারণ করেছে এই খরা বলে চলেছেন এবং যার জন্য ত্রাণমন্ত্রী এবং অর্থমন্ত্রী জেলায় জেলায় রিলিফ দেওয়ারও ব্যবস্থা করেছেন, পানীয় জল দেওয়ার জন্য টাকাও পাঠিয়েছেন কিন্তু সেই টাকা কোথায় যাচ্ছে তার দিকে লক্ষ্য রেখেছেন কি? আজকে খরার জন্যে প্রচুর টাকা দিচ্ছেন কিন্তু সেই টাকা কোথায় যাচ্ছে? মুর্শিদাবাদ জেলায় ১৫ হাজার করে টাকা দেওয়া হয়েছে পঞ্চায়েতের আন্ডারে, সেই টাকা কোথায় যাচ্ছে? এই যে ২০-২৫-১৫ হাজার করে টাকা দেওয়া হচ্ছে সেই টাকার জল দেওয়া যাচ্ছে না? আমরা দেখলাম পানীয় জলের ক্ষেত্রে ১৫ হাজার টাকা দিয়ে গ্রাম পঞ্চায়েত গুলি এখন রিসিংকিং করছেন। রিসিংকিংয়ের কাজ সবে আরম্ভ করেছেন।

যে সমস্ত টিউবওয়েলগুলি অকেজো সেই টিউবওয়েলগুলি আবার তুলে নিয়ে বসিয়ে দিচ্ছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করছি আপনি এটা দেখবেন। আজকে পানীয় জলের যে সঙ্কট দেখা দিয়েছে তার অন্যতম কারণ জলের লেয়ার নেমে গিয়েছে। অথচ সেই অবস্থায় দেখা যাচ্ছে তারা পাইপ নূতন করে বসাচ্ছেন না, শুধু টিউবওয়েলগুলি তুলে আবার বসিয়ে দিচ্ছেন। ফলে যেখানে রিসিংকিং হচ্ছে সেখানে আবার টিউবওয়েলগুলি নষ্ট বা অকেজো হয়ে যাচ্ছে। আজকে গ্রামোন্নয়নের জন্য পঞ্চায়েত দপ্তর থেকে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন। জেলায় জেলায় পঞ্চায়েতের দুর্নীতিতে যে স্বজন পোষণ করা হচ্ছে

সেই ব্যাপারে বলছি, কয়েক দিন আগে মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ব্লকের বি. ডি. ও.-কে পঞ্চায়েত সমিতির মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সভাপতি তার ক্যাডার বাহিনীর সাহায্যে তাকে চড় থাপ্পড় মারেন এবং বি. ডি. ও.-কে বলেন আমাকে ক্যাশ ডিস্ট্রিবিউশন করতে দিতে হবে, কিন্তু বি. ডি. ও. তাতে আপত্তি করেন। এর মূল কারণ হচ্ছে মাটি কাটার যে মাস্টার রোল তাতে দেখা যায় যে ফলস টিপ সহি দিয়ে পঞ্চায়েত সমিতির সভাপতি টাকা তুলছেন, এতে বি. ডি. ও. আপত্তি করেছেন এবং টাকা তোলা বন্ধ করে দিয়েছিলেন। এইগুলি দেবার জন্য প্রত্যেক গ্রাম পঞ্চায়েতে জব অ্যাসিসটেন্স এবং জব ওয়ার্কার আছেন, তাদের মাধ্যমে বিলি করার কথা। পঞ্চায়েত সমিতির সভাপতি যেহেতু বি. ডি. ও.-র প্রতি হামলা করেন, সেই কারণে হামলার ফলে মুর্শিদাবাদ জেলার ডব্লিউ. বি. সি. এস. অফিসাররা বলেছিল আমরা কাজ বন্ধ করে দেব আমরা হরতাল করব। পঞ্চায়েত সমিতির সভাপতি কর্তৃক নিগৃহীত হওয়ার পর থানায় ডাইরি করতে গেলে ডাইরি নেওয়া হয় না। পরবর্তীকালে জেলা পরিষদের কাছে ডব্লিউ. বি. সি. এস. অফিসাররা যখন হুমকি দিলেন তখন রাত্রি সাড়ে ১২টার সময় অভিযোগের ডাইরি নেওয়া হয়। কিন্তু আজ পর্যন্ত এই ব্যাপারে কোনও কিছু হয় নি। লিখিত অভি .াগ থানার অফিসার নিতে চায় নি। আজকে খরার ব্যাপারে আপনারা দেখেছেন, সারা পশ্চিমবাংলা যখন খরায় শুকিয়ে গিয়েছে তখন এখানে শাসক দল এবং বিরোধী দলের সদস্যরা প্রত্যেক দিন বিধানসভায় এসে নিজেদের জেলার মারাত্মক খরার অবস্থার কথা বলছেন। মাননীয় অর্থমন্ত্রী কিছু দিন আগে জেলায় জেলায় ঘুরে জেলা সফর করে এসেছেন, ৮টি জেলাকে খরা কবলিত বলে ঘোষণা করেছেন। মাননীয় সেচমন্ত্রী বললেন মর্শিদাবাদ জেলা সহ বীরভূম, মুর্শিদাবাদ, বাঁকুড়ায় ব্যাপক খরা হয়েছে। জলের অভাবে বোরো ধান নষ্ট হয়ে গিয়েছে। হাজার হাজার একর বোরো ধান নষ্ট হয়ে যাচ্ছে। এই কথা বলার পর মাননীয় সেচমন্ত্রীকে বলব ই বিধানসভায় যেকথা আমরা দৃষ্টি আকর্ষণীয় সময় উল্লেখ করেছিলাম, — তার উত্তরে ত্রাণমন্ত্রী বলেছিলেন পশ্চিমবাংলার খরা ত্রিপুরার আকার ধারণ করেন নি। মাননীয় ত্রাণ মন্ত্রী আরও বললেন খরা কবলিত বলে ঘোষণা তিনি করতে পারেন না। মাঝে মাঝেই আমরা লক্ষ্য করছি পশ্চিমবাংলার মানুষ যখন খরায় ধুঁকছে বিপদগ্রস্থ, ঠিক সেই সময়ে শাসক দলের দুই জন মন্ত্রীর বিতর্ক হচ্ছে কে খরা বলে ঘোষণা করবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি অত্যন্ত পক্ষে মুখ্যমন্ত্রী বা পঞ্চায়েত মন্ত্রী যেন পশ্চিমবাংলার পঞ্চায়েতগুলির প্রতি লক্ষ্য রাখেন। আজকে এই ব্যাপারে স রিপোর্টগুলি দেখা উচিত সারা পশ্চিমবাংলায় কি অবস্থা চলছে, এক দিকে পানীয় জলের সঙ্কট, অপর দিকে বোরো ধানের জন্য জলের সঙ্কট, এই জল না পাওয়ার ফলে বোরো ধান নষ্ট হয়ে গিয়েছে।

[5-50 — 6-00 P.M.]

তাই আপনার কাছে আবার অনুরোধ করছি অন্তত পক্ষে আপনারা যে আইনের কথা বলছেন সেই আইন পরিবর্তন করে রিলিফ ম্যানুয়্যাল চেঞ্জ করে পশ্চিমবঙ্গকে খরা কবলিত বলে ঘোষণা করা দরকার। মাননীয় সদস্য তুহিন সামন্ত বলেছেন যে পশ্চিমবঙ্গে যত পপুলার স্কীম আছে সমস্ত প্রকল্পই কেন্দ্রীয় সরকারের প্রকল্প। ডি. আর. ডি. এ., আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি., এস. ই. পি. থেকে শুরু করে সমস্ত

জনপ্রিয় প্রকল্প হচ্ছে কেন্দ্রীয় সরকারের প্রকল্প, রাজ্য সরকার কোনও নূতন প্রকল্প গ্রহণ করতে পারছেন না। এই জনপ্রিয় প্রকল্পের দ্বারা পশ্চিমবঙ্গের পঞ্চায়েতগুলিতে তাদের নিজস্ব পার্টি সংগঠন বাড়াচ্ছে। পন্ডিত জহরলাল নেহেরু থেকে শ্রীমতী ইন্দিরা গান্ধী পঞ্চায়েতের যে স্বপ্ন দেখেছিলেন পশ্চিমবঙ্গে তাঁদের সেই স্বপ্ন আজকে বাস্তবায়িত হচ্ছে না। গ্রামে গ্রামে পঞ্চায়েত অফিসগুলি পার্টি অফিসে পরিণত হয়েছে। পঞ্চায়েত সমিতির অফিস পার্টি অফিসে পরিণত হয়েছে। যেখানে পঞ্চায়েতগুলি কংগ্রেসের দখলে আছে এবং পঞ্চায়েত সমিতিগুলি সি. পি. এম.-এর দখলে আছে সেখানে পঞ্চায়েত সমিতিগুলি পঞ্চায়েতের উপর ট্যাক্স ডিস্ট্রিবিউশনের ব্যাপারে খবরদারি করছে, আর যেখানে পঞ্চায়েত সমিতিগুলি কংগ্রেসের দখলে আছে সেখানে পঞ্চায়েত সমিতিগুলিকে উপেক্ষা করছে জেলা পরিষদ। বিভিন্ন জায়গায় আজকে কমিউনিস্ট পার্টি এই অত্যাচার চালাচ্ছে। গান্ধীজী যে পঞ্চায়েত রাজের কথা বলেছেন পঞ্চায়েত মন্ত্রী সেই কথা উল্লেখ করেছেন, কিন্তু গ্রাম পঞ্চায়েতগুলি পঞ্চায়েত সমিতিগুলি নিরপেক্ষ ভাবে কাজ করছে না সেকথা কেউ বলছেন না। আমরা দেখেছি পঞ্চায়েত নির্বাচনের প্রাক্কালে শাসক দলের শরিক দলের কেউ কেউ একথা বলেছেন। কেন্দ্রীয় সরকার ২০ দফা কর্মসূচিতে যে সমস্ত জনপ্রিয় প্রকল্প গ্রহণ করেছেন পশ্চিমবঙ্গে সেই পরিকল্পনা ইম্পলিমেন্টেড হচ্ছে না। রাজীব গান্ধী কয়েক দিন আগে লোকসভায় দাঁড়িয়ে ঘোষণা করেছেন জহর রোজগার যোজনা পরিকল্পনার কথা। আমরা জানি পশ্চিমবঙ্গে সেই পরিকল্পনার যে টাকা আসবে সেই টাকা নিয়ে আপনারা পার্টিবাজী করবেন, দলবাজী করবেন। কিন্তু ভারতবর্ষের প্রধানমন্ত্রী সেই কথা জানা সত্ত্বেও আজকে জহর রোজগার যোজনার একটা জনপ্রিয় নীতি তৈরি করেছেন। যারা দারিদ্র্য সীমার নিচে আছে তাদের অন্ততপক্ষে ১০০ দিন কাজ দেওয়ার যে গ্যারান্টি দিয়েছেন সেই কাজ পঞ্চায়েতের মাধ্যমে হলে আপনারা সেই যোজনার টাকা নিয়ে দলবাজী করবেন। সর্বশেষে আমাদের ভারতবর্ষের প্রধানমন্ত্রী বা কেন্দ্রীয় সরকার যে পঞ্চায়েত আইন সংশোধন করতে চলেছেন তাকে সাধুবাদ জানাচ্ছি এই কারণে যে আজকে সারা দেশে একই পঞ্চায়েত আইন তৈরি হচ্ছে। সেই আইনে পঞ্চায়েত প্রার্থী হতে গেলে কি কি যোগ্যতা থাকা প্রয়োজন সেটা সেখানে ঠিক করে দেওয়া হবে। পাশাপাশি আমরা লক্ষ্য করছি পঞ্চায়েতগুলির ফাইনান্সিয়াল পাওয়ার ইচ্ছামতো না রেখে সেটা আইন করে বাধ্যতা মূলক করার ব্যবস্থা হচ্ছে। আইন বলে ইলেকশন কমিশনের আন্ডারে পঞ্চায়েত ইলেকশনকে নিয়ে যাওয়া হচ্ছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার সমর্থনে দু চারটি কথা বলছি। এতক্ষণ মান্নান হোসেন বা মানস ভূঁইয়া যেকথা বললেন তাতে যা বোঝা গেল তা হচ্ছে পঞ্চায়েত কিছু নয়, পঞ্চায়েত ব্যর্থ হয়েছে। তবে একথা সত্য যারা চাকর ছিল তারা আজকে নির্বাচিত রাজা হয়েছে। একথা সত্য যে আপনাদের আমলে লোকের না খেতে পাওয়ার মতো অবস্থা ছিল সেই অবস্থা আজকে নেই। একথা সত্য যে আজকে মানুষ কচু, ঘেঁচু, তাড়ি খেয়ে জীবন ধারণ করে না। একথা সত্য যে ডি. আর. ডি. এ. স্কীমে মানুষ গরু ছাগল কিনে কিছু উপার্জন বাড়িয়েছে। সুতরাং পঞ্চায়েত যে কিছু কাজ করেছে সেকথা সত্য। তুহিন বাবু বললেন পঞ্চায়েত ভেঙ্গে দিয়েছে কারণ পঞ্চায়েত ছিল পঞ্চ ভূতের রাজত্ব।

পশ্চিমবাংলায় আপনাদের তৈরি কোনও পঞ্চায়েত আইন ছিল না। ১৯৭৮ সালে এই আইন হয়েছে। পশ্চিম বাংলায় প্রতিষ্ঠিত পঞ্চায়েতের প্রশংসা করেছে রাজীব গান্ধী। আব্দুস সাত্তার রাজীবকে বললেন আপনি এরকম প্রশংসা করলে আমরা যাব কোথায়? এটা কাগজেই বেরিয়েছে। রাজীব সাত্তারের কানে কানে কি বলেছেন জানি না — তবে বোধ হয় এটাই বলেছেন তিষ্ঠ, তিষ্ঠ ব্যবস্থা করছি। রাজীব যখন আমাদের পঞ্চায়েত আইনের প্রশংসা করছেন তখন মনে হয় নিশ্চয়ই তাঁর কোনও বদ মতলব আছে। তবে আমরাও দেখব তাঁর সেই বদ মতলব কতদূর যায়? বলা হচ্ছে পঞ্চায়েত জোচ্চুরী করছে। যারা পঞ্চায়েত চালাচ্ছে তারা যতই অশিক্ষিত বা অর্ধ শিক্ষিত হোক না কেন তারা যে পঞ্চায়েত আইন মেনে চলছে এটা কেউ অস্বীকার করতে পারবে না। কোন ডিপার্টমেন্টে চুরি হয় না বলুন তো? গ্রাম পঞ্চায়েতে কংগ্রেসের যারা প্রবীন আছে তারা কি করছেন সেই উদাহরণগুলি একবার বলুন তো। তারা তো আরও খারাপ কাজ করছে। প্রত্যেকটি জেলা পরিষদে সমান ভাবে টাকা দেওয়া হয়। কাজেই এই পঞ্চায়েত সম্বন্ধে আপনাদের বলার কিছু থাকতে পারে না। রাজীব গান্ধী আমাদের পঞ্চায়েত ব্যবস্থার প্রশংসা করছেন এতে যে তাঁর বদ মতলব আছে এটা আমরা বুঝি। বামফ্রন্ট সরকার যে পঞ্চায়েতের ব্যবস্থা করেছেন এই পঞ্চায়েত না থাকলে খরা এবং বণ্যার সময় কি অবস্থা হোত সেটা একবার চিন্তা করুন। বলা হয়েছে শ্রীমতী ছায়া বেরা নাকি "খরা" ঘোষণা করে নি। ঘোষণা করলেই খরার সমস্যা মিটবে? বৃষ্টিপাত হলে তবেই খরা বন্ধ হবে, ইংরেজ তো "দুর্ভিক্ষ" ঘোষণা করে নি। তারা বলত গাছের পাতা যখন আছে তখন দুর্ভিক্ষ হয় নি। তবে এটা ঠিক এই খরাতে আমাদের এলাকায় ৩টি লোক আত্মহত্যা করেছে বাংলোর সামনে। বৃষ্টিপাত নেই — ভয়ানক অবস্থা। Shallow Tubwell গ্রামে খুব একটা বসানো হয় নি। কোথাও কোথাও বসানো হয়েছে — কোথাও কোথাও বসানো হয় নি। শুনছি, এই Shallow Tubwell বসাবার জন্য জলের স্তর মাটির নিচে নেমে গেছে। এটা পরীক্ষা করা দরকার। ক্ষুদ্রসেচ মন্ত্রী বলেছেন আমরা নিচের জলের শতকরা ৩৫ ভাগ ব্যবহার করি। ৩৫ ভাগের বেশি ব্যবহার করা যাবে কিনা সেটা পরীক্ষা করা দরকার। যত্রতত্র Shallow দেবার ফলে জলের স্তর নেমে যাচ্ছে। এই খরার সময় Irrigation Department Tubewell-এর মাধ্যমে কংসাবতীতে। পঞ্চায়েতের যে সমস্ত Tubewell রয়েছে সেগুলো থেকে জল উঠছে না এখানে Cylinder System করতে হবে। Tubewell-এর ক্ষেত্রে কিছু কিছু দুর্নীতি হয়েছে। হয়ত ৬টি pipe-এর জায়গায় ৪টি pipe দিয়েছে। এদিকে দৃষ্টি দেওয়া দরকার। তবে জলের স্তর যেভাবে নেমে গেছে তাতে Cylinder System-এ Tubewell না করলে ভবিষ্যতে জল পাওয়া যাবে না। সরকার Tubewell-র জন্য যে টাকা দিচ্ছে সেই Tubewell নিজেদের বাড়ির কাছে না করে সত্যিকারের যেখানে প্রয়োজন সেখানে যেন বসানো হয়। পঞ্চায়েতকে দেখতে হবে যেখানে প্রয়োজন সেখানে যেন Tubewell বসে।

[6-00 — 6-10 P.M.]

যাতে জলের অভাব না হয় সেদিকে দেখতে হবে। পানীয় জলের ব্যবস্থা আগে করতে হবে। আজকে পাম্প ওয়াটারের ব্যবস্থা হয়েছে — সেই জল ডিপ টিউবওয়েল থেকে আসে

— অতএব সেখানে কোনও আপত্তি নেই এন. আর. ই. পি. মাধ্যমে এটা হয়। মানুষের খাবার জল দরকার, সেচের জল দরকার। কিন্তু আজকে এমনই অবস্থা যে দেশে আগুন লাগলে এমন জল পুকুরে বা নদী নালায় নেই যাতে সেখান থেকে জল নিয়ে আগুন নেভানো যায়। আজকে পুকুরগুলিকে পুনরায় কাটানো দরকার এবং সেই কাটানো ঠিক ঠিক ভাবে হচ্ছে কিনা সেটা দেখতে হবে এবং এটা পঞ্চায়েতের মাধ্যমে হওয়া দরকার। জব অ্যাসিস্টেন্টের ইউনিলাইজেশন সার্টিফিকেট দরকার হয়। তারা এই সমস্ত কাজ ঠিক মতো দেখেন কিনা জানি না। চুরি যে হচ্ছে না একথা আমি বলতে পারব না। আর তুহিন সামন্তরা যে চুরি করে না একথা তারা বলতে পারেন? আজকে যে অর্থ শিক্ষিত অল্প শিক্ষক লোকদের নিয়ে পঞ্চায়েত চলছে তা প্রশংসার যোগ্য এবং রাজীব গান্ধীকেও তার প্রশংসা করতে হবে। ভুল ভ্রান্তি হতে পারে তবুও আজকে পঞ্চায়েতের প্রদীপ গ্রামে গ্রামে জ্বলছে এবং এর জন্য আজকে গরিব মানুষরা উপকৃত হচ্ছে। ডি. আর. ডি. এ. স্কীমে গরু ছাগল দেবার ব্যবস্থা আছে, এবং তার জন্য গরু কেনার টাকা দেওয়া হয়। একজনের গরু দেখিয়ে বলল গরু কিনেছি, এই বলে টাকা নিয়ে যায় একথা আমরা জানি এবং পঞ্চায়েতও জানে। এতে কিন্তু দুধের উৎপাদন কমছে, গরুর উৎপাদন কমছে। এগুলি দেখা দরকার। আজকে এমন একটা অবস্থার সৃষ্টি করা হয়েছে, যে পঞ্চায়েতে লিস্ট টাঙিয়ে দিতে হবে। এতে কিছু সুফল ফলেছে। চুরি আগেও ছিল এখনও কিছু কিছু আছে। তবে এখন আগের মতো সে রকম নেই। এখন থেকে পঞ্চায়েতের মেম্বার ঠিক ঠিক মতো কাজ করছে, নির্বাচনে জিতবার জন্য ভাল ভাল কাজ করছে। ওদের যেমন রাজীব গান্ধীর নমিনেশনে মেম্বার হয় আমাদের সে রকম নয়। আমরা বলেছি ইলেকশন কমিশনারকে দিয়ে ইলেকশন করতে হবে। পঞ্চায়েত আগে যা ছিল এখন তার তা নেই। আগে যেমন বর্গাদারদের ঘরে ধান চলে যেত আর খালি ধামা হাতে করে বর্গাদাররা ঘরে ফিরে আসত আজকে আর তা নেই। বর্গাদারদের সর্ব দিক থেকে সাহায্য করার ব্যবস্থা এই বামফ্রন্ট সরকার করেছে। কংগ্রেস আমলে বর্গাদারদের এবং যাদের জমি তাদের জমি বিলি করা হয়েছে কিন্তু কেউই দখল পায় নি। বামফ্রন্ট সরকার তাদের দখল দিয়েছে, এমন কি লোন নেবার পর্যন্ত ব্যবস্থা করে দিয়েছে। জোতদারদের হাত থেকে জমি ছিনিয়ে নিয়ে বর্গাদারদের.হাতে তুলে দিয়েছে এই বামফ্রন্ট সরকার। আজকে তাদের মুখে হাসি ফুটে উঠেছে।

তাদের ঘরে ধান এসেছে। আজকে ভূমি সংস্কারের ফলে এই অবস্থা হয়েছে। কংগ্রেস আমলে আপনারা যদি এই অবস্থা সৃষ্টি করতে পারতেন তাহলে এত বড় বড় বক্তৃতা দেওয়া আপনাদের স্বার্থক হত। তাই রবীন্দ্রনাথের সেই বিখ্যাত কবিতার কয়েকটি লাইন আমি এখানে উদ্ধৃত করছি।

**"টিকি মুন্ডে খাড়া হয়ে**

**কহে ডগা নাড়ি,**

**হাত, পা, প্রত্যেক কাজে**

**ভুল করে ভারি।**

**হাত, পা কহিল, ওহে,**

**অভ্রান্ত চুল,**

**আমরা যে কাজ করি,**

**তাই করি ভুল"।**

আপনারা কবে কাজ করলেন? সে রকম সৎ আপনারা নন। মেনশনের সময় বললেন সুনীতি চট্টরাজ টিনের, না কিসের একটা মিল খুলেছে। কত সৎ লোক ছিল! মানুষ বেঁচেছে। আপনারা গ্রাস রুট পর্যন্ত ঢুকে পড়লে আবার আমাদের চানক্যের মতো গ্রাস রুট থেকে আপনাদের তুলতে হত। খোঁচা মেরে মানুষকে আপনারা অন্ধ করে দিতেন। কাজেই সেই গ্রাস রুট থেকে আপনাদের খোঁচা মেরে আমাদের তুলতে হত। কাজেই একটা গ্যাপ অন্তত মাঝে ছিল। লোকে এটা ভাল করেই বোঝে। রাজীব গান্ধীও বোঝেন। আপনাদের সেই গ্যাস এখনও পর্যন্ত নেই যে, সব গ্রাস রুটকেই আপনারা গ্রাস করে নেবেন। আপনাদের সেই আশা নেই। কাজেই ভাবনা করার কিছু নেই। রাজীব গান্ধী আইন এনে সংবিধান সংশোধন করে দেবেন। কিন্তু ভোট হলে সেই ভোটে আপনারা জিততে পারবেন না। পারবেন না এই জন্য যে, কখন ঐদিকে যাবেন তারই অপেক্ষায় আপনারা ঐ দিকে তাকিয়ে আছেন। আপনারা যেতে পারবেন না, এই স্ট্রাকচারে যেতে পারা যাবে না। তুহিন বাবু আপনি কি কাজ করেছেন? আমি সারা জীবন গ্রামে কাজ করেছি। আপনি এত বড় বড় কথা বলছেন, কি কাজ করেছেন? কংগ্রেস আমলেও আপনি বড় বড় কথা বলেছিলেন, আপনার সেই প্রসিডিংস আমি পড়েছি। আপনি প্রতিবাদ করেছেন, এখনও করছেন। কিন্তু এখনও যেতে পারেন নি, আজও পারবেন না। আপনারা কি বলছেন? আপনারা বলছেন পঞ্চায়েত খারাপ। আইডিয়াল পঞ্চায়েত কংগ্রেসের দেখান, যে পঞ্চায়েত ভাল কাজ করছে, আমরা মাথা নত করে মেনে নেব। চোর নয়, সৎ পঞ্চায়েত, ভাল কাজ করছে কংগ্রেসি পঞ্চায়েত, এটা আমাদের দেখান আমরা মাথা নত করে মেনে নেব। মান্নান হোসেন মুর্শিদাবাদের মানুষ, আমিও মুর্শিদাবাদের মানুষ। উনি বললেন জেলা পরিষদে কত কি হয়। জেলা পরিষদে সবই হয়। পাকা রাস্তা হচ্ছে না? মোরাম রোড হচ্ছে না? আপনাদের মনোমতো হয়ত হচ্ছে না। মোরাম রোড হচ্ছে, পুকুর কাটানো হচ্ছে। কাজেই হচ্ছে না, এই কথা আর বলবেন না। আপনাদের কথা কেউ শুনছে না। আজকে পশ্চিমবঙ্গে গ্রাস রুট লেভেলে রামা শ্যামা পঞ্চায়েত প্রধান হচ্ছে। আপনাদের নেতা রাজীব গান্ধী স্বীকার করেছেন পশ্চিমবঙ্গের পঞ্চায়েত খুব ভাল কাজ করছে, আপনাদের নেতা সাত্তার সাহেবও লজ্জায় মাথা নিচু করেছেন। কাজেই আমি এই পঞ্চায়েত ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের আনীত কাট মোশানগুলি সমর্থন করে এবং পঞ্চায়েত বাজেটের বিরোধিতা করে এই বিতর্কে অংশ গ্রহণ করে আমি গুটি কয়েক কথা এখানে পেশ করছি। পশ্চিমবঙ্গের পঞ্চায়েতী রাজ হচ্ছে বামফ্রন্টের পঞ্চায়েতী

রাজ। প্রত্যেকটি ডিপার্টমেন্টের মতো এই পঞ্চায়েত ডিপার্টমেন্টও দুর্নীতিতে ভরে গেছে। বামফ্রন্ট সরকার মানেই হচ্ছে দুর্নীতি বাজ সরকার। তাহলে কেন আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করব না? মাননীয় পঞ্চায়েত মন্ত্রী আমার এই বক্তব্যের সঙ্গে এক মত হয়ে হৃদয়ের ব্যথা নিয়ে শুকনো কাঠের মতো সব কথাগুলি মন দিয়ে শুনবেন। এই পঞ্চায়েত বরাদ্দ গ্রাম বাংলার উন্নয়নের জন্য নয়, এই বরাদ্দ হচ্ছে কতিপয় চোর সি. পি. এম. প্রধান এবং কিছু সি. পি. এম. ক্যাডারদের পাইয়ে দিয়ে পশ্চিমবঙ্গের সর্বনাশ ডেকে আনা।

[6-10 — 6-20 P.M.]

এই হাউসে আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, গত ১২ বছরের এঁদের রাজত্বে যেভাবে পঞ্চায়েত চলেছে এবং তাতে কোটি কোটি টাকা যেভাবে পঞ্চায়েতের নাম করে গ্রাম বাংলার মানুষকে ধোঁকা দিয়ে কতিপয় কমরেডকে পাইয়ে দেওয়া হচ্ছে তার ৫০ পার্সেন্ট টাকারও যদি কাজ হত তাহলে পশ্চিমবাংলার গ্রামগুলিতে এমন কোনও রাস্তাঘাট থাকত না যেখানে কাজ হত না, এমন কোনও গরিব মানুষ থাকত না যারা এই টাকার মাধ্যমে উপকৃত হত না। কিন্তু আজকে পঞ্চায়েতগুলির কি হাল হয়েছে সেটাই আমি পরিষ্কার ভাবে এখানে তুলে ধরতে চাই। স্যার, কিছুক্ষণ আগে ওঁদের একজন মাননীয় সদস্য গণতন্ত্রের কথা বলছিলেন। ভুতের মুখে রাম নাম। এই প্রসঙ্গে আমি একটি ঘটনার কথা বলছি। এটা ভালো করে নোট করে নিন। গতকাল আমার বিধানসভা কেন্দ্রের রামপুরহাট দু নং ব্লকের কালুহা গ্রাম পঞ্চায়েতে ভোট ছিল, প্রধান গঠনের ভোট। সেখানে আমাদের পঞ্চায়েত ছিল। আমাদের প্রধান দুর্নীতি করেছিল এই খবর পাবার সঙ্গে সঙ্গে আমাদের দল প্রধানকে পদত্যাগ করতে বলে। নির্দিষ্ট সময়ে সেই প্রধান পদত্যাগ করে। অ্যাবসোলিউট মেজরিটি নিয়ে পুলিশের প্রটেকশন চেয়ে আমরা যখন সেই পঞ্চায়েতে গেলাম, দেখা গেল কিছু সি. পি. এম. আমাদের দু জন কংগ্রেস (আই) সদস্যকে টাকা দিয়ে কিনে ভোটে সমান সমান করে দিল। সমান সমান হয়ে গেলে সরকারি নিয়ম আছে যে লটারি হবে — লটারির মাধ্যমে প্রধান গঠন হবে। আমাদের কংগ্রেস (আই)-এর পঞ্চায়েত মেম্বার লটারিতে প্রধান হয়েছিলেন কিন্তু কালকে তাকে প্রধানের দায়িত্ব নিতে দেওয়া হয় নি। প্রধানের সার্টিফিকেট তাঁকে দিতে দেওয়া হয় নি। সঙ্গে সঙ্গে পুলিশ গিয়ে এস. ডি. ও., বি. ডি. ও.-কে খবব দেয়। সমান সমান হয়ে যাবার পর কংগ্রেস (আই) টসে জিতে গেল কিন্তু সেখানে সি. পি. এম. গুন্ডারা বলল যদি তাকে সার্টিফিকেট দেওয়া হয় তাহলে অফিসারদের খুন করব, যেমন করে মুর্শিদাবাদের বি. ডি. ও.-কে খুন করেছি। বাধ্য হয়ে সেই অফিসার নূতন করে ডেট ঘোষণা করেছে। এঁরা স্যার, আবার গণতন্ত্রের কথা বলেন। এঁরা যদি তাই চাইতো তাহলে মেজরিটিকে বোর্ড গঠন করতে দিত। স্যার, আজ পঞ্চায়েত কাজ করার জন্য নয়, গ্রামের উন্নয়নের জন্য নয়, গ্রামের মানুষকে ধোঁকা দিয়ে সন্ত্রাস সৃষ্টি করে পঞ্চায়েতের নামে টাকা অ্যালট করে ঐ সি. পি. এম.-দের হাতে তা তুলে দিয়ে সারা পশ্চিমবঙ্গকে অন্ধকারে ঠেলে দেওয়া — এই হচ্ছে বামফ্রন্টের ষড়যন্ত্র, বামফ্রন্টের পরিকল্পনা। পঞ্চায়েত আজকে দুর্নীতিতে ভরে গিয়েছে। আজকে যিনি পঞ্চায়েত মন্ত্রী, তিনি যদি একটু বিবেকবান হন তাহলে আজকেই তিনি পদত্যাগের কথা ঘোষণা করুন। স্যার, পঞ্চায়েত নিয়ে ওঁরা অনেক কথা বললেন কিন্তু জাতির জনক

মহাত্মা গান্ধীর স্বপ্নকে সফল করার জন্য, শ্রীমতী গান্ধীর নেতৃত্বে কেন্দ্রের প্রগতিশীল সরকার ভারতবর্ষের আপামর জনসাধারণের স্বার্থে যে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসছেন তারজন্য তাঁকে একবারও ধন্যবাদ জ্ঞাপন করলেন না। কেন করলেন না? তার কারণ, রাজ্য সরকারের মাধ্যমে টাকা আসে জেলা পরিষদে, সেখানে তছরূপ হয়, জেলা পরিষদ থেকে টাকা আসে পঞ্চায়েত সমিতিতে, সেখানে টাকা তছরূপ হয় এবং তারপর আসে পঞ্চায়েতে, সেখানে তছরূপের ফোয়ারা চলে। কাজ কিছু হয় না, ভুঁয়া বস্তায় জমা হয়। এই যে টাকা আসতে দেরি হয় এবং থ্রি টায়ার সিস্টেম অব পঞ্চায়েতের মাধ্যমে চুরি হতে হতে এমন একটা জায়গায় পৌঁছেছে যে বাজেট বরাদ্দের পুরো টাকাটা ঐ ভাবে তছরূপের মধ্যে চলে যাচ্ছে। সে জন্য রাজীব গান্ধীর চিন্তা ধারায় এন. আর. ই. পি., আই. আর. ডি. পি., ডি. আর. ডি. এ. ইত্যাদি যে সমস্ত পরিকল্পনা আছে সমস্ত পরিকল্পনাকে একটা জায়গায়, একটা প্লাটফর্মে দাঁড় করিয়ে গ্রাম বাংলার মানুষের উপকার করার জন্য চেষ্টা করছেন, সেটারই নাম হচ্ছে "জওহর রোজগার যোজনা"। এই যে প্রকল্প রাজীব গান্ধী ঘোষণা করেছেন এতে যারা সত্যিকারের শুভবুদ্ধি সম্পন্ন মানুষ তারা প্রকৃত পক্ষে রাজীব গান্ধীকে ধন্যবাদ জানাবে। এই প্রকল্পে কারা উপকৃত হচ্ছে? এতে যেমন ২,১০০ কোটি টাকা ভারতবর্ষের মানুষের কাছে পৌছাবে তেমনি পশ্চিমবঙ্গের মানুষের জন্য ১৯৮৯-৯০ সালে এই সরকার পাবে ১৬৬ কোটি টাকা যার ৮০ ভাগ দেবে কেন্দ্রীয় সরকার, আর ২০ ভাগ রাজ্য সরকার। অর্থাৎ ১৩৩ কোটি টাকা এই পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে থ্রো দি পঞ্চায়েত বিলি বন্টন হবে। এর জন্য কি রাজীব গান্ধী ধন্যবাদ পাবার যোগ্য নয়? একটি সদস্যও কিন্তু সে কথা বললেন না। এটা অত্যন্ত দুঃখ জনক, লজ্জা জনক। আপনারা খালি খাই খাই করে গেলেন। আপনাদের কাছে ভাল কাজের কোনও মূল্য নেই। দুর্নীতি করব, সমস্ত টাকা পয়সা পঞ্চায়েতের নামে লুঠ করব আর তাকে বলতে হবে যে ভাল পঞ্চায়েত চলছে, সিস্টেম ভাল। আজকে এই পঞ্চায়েতগুলি বামফ্রন্ট সরকারের দুর্নীতি আখড়ায় পরিণত হয়েছে। আজকে বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে যে গ্রামের মানুষ প্রতিনিয়ত এই সমস্ত দুর্নীতিবাজদের বিরুদ্ধে লড়াই করতে হচ্ছে। আজকে যদি এই হাউসে আমাদের জানাতে হয় যে এই পঞ্চায়েত ভাল ব্যবস্থা আছে, পঞ্চায়েত ভাল কাজ করছে তাহলে এর মতো লজ্জা এবং দুঃখ জনক ব্যাপার আর কিছু নেই। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে যদি মন্ত্রী আপনাকে থাকতে হয় তাহলে সময়ে সময়ে গ্রাম বাংলায় গিয়ে সাধারণ মানুষ জিজ্ঞাসা করুন যে আপনাদের পঞ্চায়েত কি রকম চলছে, আপনারা এতে উপকৃত হচ্ছেন কি হচ্ছেন না? আপনি যদি এটা জিজ্ঞাসা করেন তাহলে তারা বলবে যে এই পঞ্চায়েতের জ্বালায় জর্জরিত হয়ে গেলাম, এই পঞ্চায়েতকে বাবু টাকা দেবেন না, সরকার টাকা দেবেন না। এই চোর প্রধানরা সব লুটে-পুটে খেল, গ্রাম বাংলাকে তারা শেষ করে দিল। রাজীব গান্ধীর সরকার "জওহর রোজগার যোজনা" প্রকল্পের সঙ্গে সঙ্গে আর একটি জিনিস ঘোষণা করেছেন। এতদিন এস. সি এবং এস. টি.-দের রাজ্য সরকারের দয়ার দানের উপরে থাকতে হত। তারা বলেছেন যে এখন আর তাদের দয়ার দানের উপরে থাকতে হবে না, তাদের জন্য কোটা থাকবে। এস. সি. এবং এস. টি.-দের জন্য তিনি রিজার্ভ কোটা করে দিয়েছেন। তারা নির্বাচনে সেই ভাবে কনটেস্ট করতে পারবে। তাদের প্রাপ্য যোগ্যতা মূলক সঠিক জায়গায় পৌছে দিয়েছেন। সে জন্য আমার বক্তব্য শেষ করার আগে আমি ভারতবর্ষের তরুণ প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে ধন্যবাদ জানাচ্ছি। এই চোর

দুর্নীতিবাজ বামফ্রন্ট সরকারের বাজেটের বিরোধিতা করে এবং কংগ্রেসের পক্ষ থেকে আনীত কার্ট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রী সুরজিৎস্মরণ বাগচি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এমন একটা সময়ে পশ্চিমবাংলার মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের পেশ করা বাজেট আমি সমর্থন করতে উঠেছি যখন পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থা এবং গ্রামোন্নয়নের স্বাভাবিক গতিকে স্তব্ধ করে দেবার জন্য অত্যন্ত সুকৌশলে, সুচারু ভাবে হামলা করার জন্য এরা উদ্ধত হয়ে উঠেছে। যখন কেন্দ্রীয় সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণের নামে রাজ্যের ক্ষমতাকে সঙ্কুচিত করার হীন প্রয়াস গ্রহণ করেছেন, যখন পশ্চিমবঙ্গ একটা কঠিন সমস্যার মধ্যে দিয়ে চলেছে, যখন এরা গণতন্ত্রের তথাকথিত বিধিবদ্ধতার নামাঙ্কিত মৌলিক গণতন্ত্রের সলিল সমাধিকে সুনিশ্চিত করতে চাচ্ছে। অবশ্য কংগ্রেসের কাছে আমরা অন্য কিছু প্রত্যাশা করি না। কারণ আমরা জানি কংগ্রেস গণতন্ত্রকে হত্যা করতে অভ্যস্ত। মাঝে মাঝে কংগ্রেস গণতন্ত্রের নামে কুম্ভিরাশ্রু প্রদর্শন করেন। কিন্তু তারা প্রকৃত পক্ষে হিটলারের পরিত্যক্ত নামাবলি গায়ে দিয়ে পেন্টাগনের পঞ্চমুন্ডি আসনে বসে গণতন্ত্রের শব সাধনা করতে অভ্যস্ত। এদের সম্প্রতি যে আচার-আচরণ, তাদের স্বৈরতান্ত্রিক যে প্রবণতা সেই প্রবণতাই সেটা প্রমাণ করেছে। আসলে কংগ্রেসিরা ভয় পেয়েছে।

[6-20 — 6-30 P.M.]

এদের সাম্প্রতিক আচার আচরণে, তাদের স্বৈরাতান্ত্রিক প্রবণতাই প্রমাণ করছে। আসলে কংগ্রেসিরা ভয় পেয়েছেন, গত ১১ বছর ক্ষমতার বিকেন্দ্রীকরণ প্রক্রিয়ার মাধ্যমে পশ্চিম বাংলার সরকার গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে যে নূতন পদ্ধতি চালু করেছেন, তাতে কংগ্রেসিরা এস্ত, চকিত। শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকার এর নানাবিধ দুর্নীতি এবং হাজার অপশাসনের বিরুদ্ধে ভারতের সর্বত্র গণ বিক্ষোভ, আন্দোলন যখন আসন্ন, তখন ক্ষমতাচ্যুতির ভয়ে রাজীব গান্ধী আজকে দিশেহারা। তাই হঠাৎ আজকে ৪২ বছর পরে কংগ্রেস আজকে পঞ্চায়েত রাজের পক্ষে ওকালতি করতে শুরু করেছেন, গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের বুলির আড়ালে নিজেদের হিংস্র দাঁত এবং নখকে লুকিয়ে রাখার অপচেষ্টা করছেন। এই পরিবেশে আজকে পঞ্চায়েত এবং গ্রামীণ উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের বাজেট সমর্থন করতে গিয়ে, আমি একটা কথা বলতে চাই যে পশ্চিম বাংলার এই পঞ্চায়েতী রাজ্যের জন্য রাজীব গান্ধীর কোনও সার্টিফিকেটের প্রয়োজন নেই। জনসাধারণের যে আর্শীবাদ, জনসাধারণের যে সার্টিফিকেট, সেই সার্টিফিকেট পেয়ে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত রাজ দাঁড়িয়ে আছে। আমরা আজকে ধন্য। আমরা জনসাধারণের কাছ থেকে সার্টিফিকেট চাই, আশা করি ভবিষ্যতে আমরা তা পাব। কিন্তু আমরা চাই যে এই ব্যবস্থাটা আরও স্বার্থক এবং সুনির্দিষ্ট করতে। এই ব্যবস্থাকে আরও নিখুঁত করতে এবং এই ব্যবস্থার মধ্যে যে সীমাবদ্ধতা আছে, সেই সীমাবদ্ধতাগুলোকে আরও দূর করে কংগ্রেসিদের রাতের ঘুম যাতে আর না হয়, তার একটা চিরস্থায়ী ব্যবস্থা করতে। তাই এই ব্যবস্থার যে কটি সীমাবদ্ধতা আছে আমার অভিজ্ঞতায় বাস্তব প্রয়োগের ক্ষেত্রে যা আমার চোখে পড়েছে আমি মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি এবং সেই সম্পর্কে আমি

তাঁকে একটু ভাবতে বলছি। আমরা জানি পঞ্চায়েত ব্যবস্থা ও গ্রামীণ উন্নয়ন ব্যবস্থায় মূল চাবি কাঠি হল উন্নয়ন পরিকল্পনায় গ্রামীণ মানুষের ব্যাপক অংশ গ্রহণ। সেই জন্য পরিকল্পনাকে গ্রামীণ স্তর পর্যন্ত আরও বিস্তৃত করার কথা আমাদের পঞ্চায়েত আইনে বলা হয়েছে। কিন্তু মাঝে মাঝে দেখা যাচ্ছে, কোনও কোনও এলাকায় এই নীতি সুস্পষ্ট ভাবে লঙঘিত হচ্ছে। গ্রামীণ স্তরে গ্রামীন মানুষের ব্যাপক উপস্থিতিতে ঠিক ভাবে প্ল্যান রচিত না হয়ে কোনও কোনও পঞ্চায়েত নেতার ব্যক্তিগত ঝোঁকে পরিকল্পনা কার্যকর হচ্ছে। পঞ্চায়েত রাজের মূল উদ্দেশ্য তাতে ব্যহত হয়ে যেতে পারে। তাই এই যে ভিলেজ লেভেল প্ল্যান, তা যাতে আবশ্যিক হয়, সেই জন্য মন্ত্রী মহাশয়কে কিছু পদ্ধতি ভাববার জন্য অনুরোধ করব। দ্বিতীয়ত পঞ্চায়েতের বিধান অনুসারে অঞ্চল পঞ্চায়েতের কাজের ফিরিস্তি ছয় মাস অন্তর উপকার প্রাপকদের নাম, তালিকা এবং কাজের বর্ণনা প্রকাশ্য স্থানে টাঙিয়ে দেবার কথা। কিন্তু অধিকাংশ পঞ্চায়েত বছরে একবার সামগ্রিক হিসাব তারা দেন, ছাপিয়ে মুদ্রিত আকারে তারা দেন, আমরা সেটা পাই। কিন্তু ছয় মাসের যে হিসাব, যেটা প্রকাশ্য স্থানে টাঙিয়ে দেবার কথা, সেটা অনেক পঞ্চায়েতই করে না। এমন কি কিছু কিছু পঞ্চায়েত যা কংগ্রেসের অধীনে আছে, তারা বছরে একবারও হিসাব দেবার দায়ও স্বীকার করে না, এতে গুরুত্বপূর্ণ আর্থিক শৃঙ্খলা ভঙ্গের ঘটনা ঘটতে পারে, যা স্বাস্থ্যকর নয়। এই সম্পর্কে মন্ত্রী মহাশয়কে আর্থিক শৃঙ্খলা রক্ষার জন্য কঠোর বিধি নিষেধ রচনার জন্য অনুরোধ করছি। দ্বিতীয়ত পঞ্চায়েতের সাফল্য নির্ভর করে প্রধানত জনগণের ব্যাপক অংশ গ্রহণের উপর। তৃতীয়ত বিভিন্ন স্তরে নির্বাচিত পদাধিকারী প্রতিনিধিদের যৌথ টিম ওয়ার্কের উপর। জেলা পরিষদের সভাধিপতির সঙ্গে জেলা পরিষদের সহ সভাধিপতির টিম ওয়ার্ক কিংবা পঞ্চায়েত সমিতির সভাপতির সঙ্গে পঞ্চায়েত সমিতির সহ সভাপতির টিম ওয়ার্ক কিংবা অঞ্চল প্রধানের সঙ্গে উপ প্রধানের টিম ওয়ার্ক। কিন্তু আমরা জানি যে সংশ্লিষ্ট ক্ষেত্রে সভাপতি, সহ সভাপতি, প্রধান, উপ প্রধান। সভাপতি সহ সভাপতি অধিক ক্ষেত্রে এক দলের হন না। এই না হওয়ার ফলে এই টিম ওয়ার্কটা কার্যত পাওয়া যায় না। পারস্পরিক সংশয়, পরস্পরকে এড়িয়ে চলার চেষ্টা, সন্দেহ, পঞ্চায়েতের কার্যকারিতাকে নষ্ট করে দিচ্ছে। মাঝে মাঝে এও দেখা যায়, পঞ্চায়েত সমিতির সভাপতি কখনও কখনও অন্য দলের পঞ্চায়েত প্রধান উভয়ে যখন এক সঙ্গে কাজ করতে যান, তখন উভয়ে এড়িয়ে চলেন। এই যে মানসিকতা, এই মানসিকতা একটা অসুস্থ পরিবেশ সৃষ্টি করে। আমার মনে হয় এই মানসিকতাকে কাটিয়ে তোলার জন্য কোনও কার্যকর নিয়ম চালু করা যায় কি না, সেই সম্পর্কে মন্ত্রী মহাশয় একটু ভাববেন। চতুর্থত জেলা পরিষদে প্ল্যানিং কমিটি এবং প্ল্যানিং কো-অর্ডিনেটিং কমিটি থাকলেও বিশেষজ্ঞদের নিয়ে প্ল্যানিং সেল না থাকার ফলে আমরা মাঝে মাঝে লক্ষ্য করি ইন্টার ডিপার্টমেন্টাল সংহতির অভাব দেখা দেয়। আমি দু একটি ঘটনা উদাহরণ হিসাবে বলতে পারি, যদিও এরকম বেশ কিছু ঘটনাই বলা যায়। মেদিনীপুর জেলায় দাঁতন থানায় শরসঙ্কা নামে একটা প্রাচীন দীঘি আছে। সেই দীঘিটিকে ক্ষুদ্রসেচ দপ্তর ক্ষুদ্রসেচের আওতায় নিয়ে এসে ১০ লক্ষ টাকা ব্যয় করে সংস্কার করেছিল। হঠাৎ মৎস্য দপ্তর দীঘিটিকে মৎস্য চাষ প্রকল্পের অধীনে নিয়ে নেয় এবং ক্ষুদ্রসেচ দপ্তরকে কোনও কিছুই জিজ্ঞাসা করে না। ফলে কি হল? ক্ষুদ্রসেচ দপ্তর ১০ লক্ষ টাকার একটা বিশেষ প্রকল্প তৈরি করেছিল, কিন্তু একটু কো-অর্ডিনেশনের অভাবে সেই টাকা নষ্ট হয়ে গেল। অনুরূপ ভাবে বলা যায়, পটাশপুরের ১০ নং অঞ্চলে

মৎস্য দপ্তর একটা ঘেরী বাঁধ নির্মাণ করেছে। এর ফলে সেচ বিশেষজ্ঞরা মনে করছেন — অতীতে পটাশপুর যেমন বন্যাপ্রবণ এলাকা ছিল তেমন আবার পটাশপুর বন্যা কবলিত হবে। ওখানে ঘেরী বাঁধ করা ঠিক হয় নি। সেচ দপ্তর এবং মৎস্য দপ্তরের মধ্যে যোগাযোগ, সমন্বয় এবং সংহতির অভাবের ফলে সমস্ত পরিকল্পনাই নষ্ট হয়ে যেতে পারে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, জেলা পরিষদের অধীন একটা বিশেষজ্ঞ সেল গঠন করার তিনি ব্যবস্থা করুন। তা না হলে এই জাতীয় ডিসইন্ট্রিগিটির প্রতিফলন বিভিন্ন পরিকল্পনার ক্ষেত্রেই হবে। পঞ্চায়েতের উপকার মানুষের কাছে পৌছে দিতে গিয়ে এমন এমন ভুল হচ্ছে যে সেই ভুলগুলি সংশোধন না করতে পারলে আমাদের বড় রকমের অসুবিধার মধ্যে পড়তে হবে। সেই জন্য পঞ্চায়েত নেতাদের ওয়ার্কসপের মাধ্যমে উপযুক্ত করে তোলা যেতে পারে। কিংবা মনিটরিং-এর ব্যবস্থা করা যেতে পারে। কিম্বা জেলা পরিষদ সুপারভাইজরি টিম করতে পারে। বা বিশেষজ্ঞ সেলের মাধ্যমে ত্রুটি বিচ্যুতিগুলির সংশোধন করা যেতে পারে। তা যদি করা যায় তাহলে বোধ হয় পঞ্চায়েতের উদ্দেশ্য সঠিক ভাবে কার্যকর হবে। পঞ্চমত ক্ষমতার বিকেন্দ্রীকরণ হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থার মূল উদ্দেশ্য। কিন্তু কচিত, কদাচিত দেখা যায় কোনও কোনও সভাধিপতি, সহ সভাধিপতি ক্ষমতাকে কেন্দ্রীভূত করার চেষ্টা করছেন। সেই সমস্ত ক্ষেত্রে সঙ্গে সঙ্গে ব্যবস্থা নেওয়া যায় কিনা, সেটা চিন্তা করবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। পরিশেষে আমি এই কথা বলতে চাই যে, আজকে কেন্দ্রের কংগ্রেস সরকার যে ভাবে আমাদের এই পঞ্চায়েত ব্যবস্থাকে আক্রমণ করবার চেষ্টা করছেন তাতে তার বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। তীব্র শ্রেণী সংগ্রাম এবং গণচেতনা বৃদ্ধির জন্য পঞ্চায়েত ব্যবস্থাকে সর্বাত্মক সুন্দর ব্যবস্থায় পরিণত করার চেষ্টা আমাদের সর্বতভাবে চালাতে হবে। কংগ্রেসের পক্ষ থেকে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সংবিধান সংশোধন করে যেভাবে রাজ্যের ক্ষমতাকে সঙ্কুচিত করার চেষ্টা করা হচ্ছে, আমি মনে করি তার বিরুদ্ধে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে তীব্র প্রতিবাদ করা দরকার। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে, কংগ্রেস পক্ষের আনিত সব কটি ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে, বিরোধী পক্ষের দেবপ্রসাদ বাবুর দ্বারা আনিত যদি কোনও ছাঁটাই প্রস্তাব থাকে তাহলে তারও বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী আজকে যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন সেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে, আমার যে কাট মোশন, সেই কাট মোশনের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট রাজত্বে যে পঞ্চায়েত ব্যবস্থা চালু হয়েছে সেই পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে বামফ্রন্ট দাবি করছেন যে, অতীতের বাস্তু ঘুঘুদের উচ্ছেদ করা হয়েছে। গ্রাম বাংলার জনগণের হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে এবং বামফ্রন্ট রাজত্বে পঞ্চায়েতের মধ্যে দিয়ে গ্রাম উন্নয়নের ক্ষেত্রে একটা জোয়ার সৃষ্টি হয়েছে।

[6-30 — 6-40 P.M.]

এই হচ্ছে তাদের দাবি। একথা ঠিক যে পঞ্চায়েতের মধ্য দিয়ে প্রচুর অর্থ শতকরা

৪৭ ভাগ অর্থ ব্যয় হবে। এরজন্য কোটি কোটি টাকা পঞ্চায়েতগুলির হাতে তুলে দেওয়া হচ্ছে। কিন্তু যেটা বিচার্য বিষয়, জন-কল্যাণের নামে, ত্রাণের নামে এই যে টাকাগুলো তুলে দেওয়া হচ্ছে যথার্থ কি এই অর্থ গ্রাম বাংলার জনগণের স্বার্থে ব্যয়িত হচ্ছে — এটাই আজকে প্রশ্ন? বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে, বরাদ্দ অর্থের একটা বিরাট অংশ জনগণের স্বার্থে, জনগণের কল্যাণে ব্যয় হচ্ছে না। পঞ্চায়েতের যারা কর্মকর্তা তাদের নিজেদের পকেট ভারি হচ্ছে এবং তার সাথে সাথে কিছু দলীয় লোকজনদের এই পঞ্চায়েতের মাধ্যমে তাদের কিছু সাহায্য করা হচ্ছে, এই হচ্ছে বাস্তব চিত্র। নিশ্চয়ই পরিকল্পনা খুব ভাল। একেবারে গ্রাস রুট লেভেলে হোক, জনগণ পরিকল্পনা করবে এবং সেই পরিকল্পনার জন্য তারা বরাদ্দ অর্থ ব্যয় করবে। পঞ্চায়েতগুলো যদি দুর্নীতি মুক্ত হয়, যদি পঞ্চায়েতগুলো নিরপেক্ষ দৃষ্টি ভঙ্গীর দ্বারা পরিচালিত হয় তাহলে এইভাবে অর্থ বরাদ্দ যথার্থভাবে জনগণের স্বার্থে কাজে লাগবে। কিন্তু পঞ্চায়েতগুলো যদি দুর্নীতি মুক্ত না হয়, যদি পঞ্চায়েতগুলো নিরপেক্ষ দৃষ্টিভঙ্গীর দ্বারা পরিচালিত না হয় তাহলে এই আপাত দৃষ্ট পঞ্চায়েতগুলোর হাতে ক্ষমতা তুলে দিয়ে কোনও লাভ নেই, কারণ এদের দ্বারা জনগণের স্বার্থ প্রকৃত অর্থে রক্ষিত হবে না। আমি দৃষ্টান্ত হিসাবে বলছি। এই যে আর. এল. ই. জি. পি. এবং ডি. আর. ডি. এ.-র মাধ্যমে কেন্দ্রীয় সরকারের যে টাকা আসছে সেই টাকা কিভাবে অপব্যয় হয় তার একটি দৃষ্টান্ত তুলে ধরছি। দক্ষিণ ২৪ পরগনা জেলার নামখানা ব্লকের মৌসনী গ্রাম পঞ্চায়েতের যিনি প্রধান তার সুপারিশে ওখানকার গ্রাম পঞ্চায়েতের বাসিন্দারা, কিছু ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী তাদের নামে ক্ষুদ্র সেচ প্রকল্পের কিছু টাকা বরাদ্দ হবে। এইরকম ৪৪ জনের নাম তালিকাভুক্ত করা হল এবং সেই অনুসারে সেখানকার সাগর গ্রামীণ ব্যাঙ্ক অর্থ বরাদ্দ করলেন। কিন্তু দেখা গেল এই ৪৪ জনের মধ্যে ৩১ জন সেই টাকা পেল না। সেই ঋণের টাকা শুধু পেল না তাই নয়, আপনি জানেন স্যার, এই প্রকল্পে যে টাকা ঋণ হিসাবে দেওয়া হয় তার একটা ভাল অংশ ভরতুকি হিসাবে ছাড় দেওয়া হয় অর্থাৎ সেই টাকা পরিশোধ করতে হয় না। ফলে এই ৩১ জনের ভরতুকির টাকা, প্রায় লক্ষ টাকার মতোন আত্মসাৎ করা হল। এটা একটা অদ্ভুত ব্যাপার। আমি আপনার কাছে নাম ধরে ধরে বলছি, সেই তালিকা থেকে নিশারাণি দাসকে ১৩ হাজার ৩২১ টাকা দিয়েছিল ১-১১-৮৭ তারিখে আর ভরতুকির টাকা ২ হাজার ৭৯১ টাকা এটা বাদ দিয়ে যে টাকাটা রইল তার ২ দিন পর ৩-১১-৮৭ তারিখে ব্যাঙ্কে জমা পড়ে গেল। শ্রী হেমন্ত সরদার, ১৭.১০.৮৭ তে ৯,৩০০ টাকা তুলেছেন, ২.১১.৮৭ তে ভর্তুকি বাবদ ২,৭৯১ টাকা বাদ দিয়ে বাকি টাকা ব্যাঙ্কে জমা পড়ে গেল। শ্রী অনিল দাস, তার নামে ১৩,৩২০ টাকা উঠল, মাত্র ৭ দিন বাদে ২১.৪.৮৮ তারিখে ২,৭৯১ টাকা ভর্তুকি বাবদ এই টাকাটা বাদ দিয়ে বাকি টাকাটা জমা পড়ে গেল। এই রকম ভাবে মাত্র ২ থেকে ৩০ দিন সময়ের মধ্যে ভর্তুকি বাবদ সমস্ত টাকা ব্যাঙ্কে জমা পড়ে গেল। আপনি জানেন, এই ঋণ ৫ বছরের মধ্যে পরিশোধ করতে হয়, দেখা গেল ২ থেকে ৩০ দিনের মধ্যে সমস্ত ঋণের টাকা ভর্তুকি বাবদ এক লক্ষ টাকা আত্মসাৎ করা হল। আমি শুধুমাত্র একটা দৃষ্টান্ত তুলে ধরলাম। এই পঞ্চায়েত প্রধান এই বামফ্রন্ট সরকারের বড় শরিক দল সি. পি. এম.। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পঞ্চায়েতের জন্য বরাদ্দ অর্থ যেটা এই ভাবে অপব্যয় হচ্ছে।

ফলে আমার একটা বক্তব্য এবং প্রশ্ন ছিল যে যাতে এত টাকা বরাদ্দ করেছেন ৪৭ পার্সেন্ট বরাদ্দ হচ্ছে, খুব ভাল কথা কিন্তু সেই অর্থ সত্য সত্যই কি সেই অর্থ গ্রামের দুর্বলতর মানুষদের স্বার্থে এবং কল্যাণে ব্যয়িত হচ্ছে? সেটা যাতে সেই ভাবে ব্যবহৃত হয় তার সুনিশ্চিত ব্যবস্থা করুন। পঞ্চায়েতগুলিকে দুর্নীতি মুক্ত করার ব্যবস্থা করে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গীর দ্বারা যাতে পরিচালিত হয় তার ব্যবস্থা করুন, তাহলে পঞ্চায়েতের যে সুষ্ঠু পরিকল্পনার কথা বলছেন সেটা রূপায়িত হতে পারবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত সম্পর্কে যে বেসিক কন্সেপটের কথা বলছেন, আজকে মাননীয় বিনয় বাবু আছেন তিনি অন্তত — আমি জানি — দীর্ঘদিন বামপন্থী আন্দোলনের একজন বর্ষীয়ান নেতা তিনি এইগুলি নিশ্চয় স্বীকার করবেন আজকে পঞ্চায়েতকে কোন দৃষ্টিভঙ্গী থেকে দেখা দরকার। যেসব কথা আজকাল বলা হচ্ছে যে এই কেন্দ্রীয় সরকার বিল আনছেন, পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ, পঞ্চায়েতের মাধ্যমে জনগণের হাতে ক্ষমতা তুলে দেওয়া এইগুলি কি সত্যই বাস্তব? এইগুলি কি সত্যই ইতিহাস এবং বিজ্ঞান সম্মত? মার্কসবাদ কি এই কথা বলে? আজকে সোস্যাল ইকনমিক, পলিটিক্যাল স্ট্রাকটারের যে ফ্রেম ওয়ার্ক সেদিকে তাকিয়ে বিচার করতে হবে, আজকে যেখানে ভারত সরকারের গোটা অর্থনীতি একচেটিয়া পুঁজিবাদ নিচ্ছে, আজকে যেখানে লগ্নী পুঁজির জন্ম দিচ্ছে, যেখানে আজকে অর্থনীতি এবং রাজনীতির ক্ষেত্রে ক্ষমতার কেন্দ্রে এর প্রতিফলন, গোটা ভারতবর্ষের অর্থনীতির — আমরা দেখছি — ভারতবর্ষের সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে দিনের পর দিন আজকে সেখানে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে পদদলিত করা হচ্ছে সমস্ত গণতান্ত্রিক অধিকারকে খর্ব করে সংসদীয় গণতন্ত্রকে ধ্বংসে পর্যবসিত করা হয় এই ব্যবস্থায় জুডিসিয়ারি শাসক দলের আজ্ঞাবহ কমিটেড জুডিসিয়ারিতে পরিণত হয়েছে সমস্ত গণতান্ত্রিক অধিকার একটার পর একটা কালা কানুন তৈরি করে কেড়ে নেওয়া হচ্ছে সেখানে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হবে, জনগণের হাতে ক্ষমতা তুলে দেওয়া হবে এটা কি বাস্তব সম্মত? ফলে কেন্দ্রীয় সরকার এইভাবে বোঝাবার চেষ্টা করছেন আজকে মাননীয় জ্যোতি বাবুও একেবারে গ্রাস রুট লেভেলে পঞ্চায়েতের মাধ্যমে গণতন্ত্রকে সম্প্রসারিত করেছেন, এটাকে ইতিহাস, বিজ্ঞান সম্মত? কারণ পঞ্চায়েত ব্যবস্থা বলুন, আর বিধানসভা, লোকসভা সমস্তই পুঁজিবাদী শাসন ব্যবস্থায় আনার ফলে আজকে এই রকম একটা শোষণ মূলক সমাজ ব্যবস্থা পঞ্চায়েতের মাধ্যমে জনগণের স্বার্থে যে ন্যূনতম কিছু কাজ করত সেটা কায়েমী স্বার্থের বিরুদ্ধে গণ আন্দোলন গড়ে তোলার মধ্যে দিয়ে পঞ্চায়েতকে গড়েছেন। চাষী আন্দোলন, গ্রামের দুর্বলতর মানুষকে সংগ্রামের হাতিয়ার হিসাবে পর্যবসিত করার সেই দৃষ্টিভঙ্গীতে যদি পঞ্চায়েত পরিচালনা না করেন পঞ্চায়েতের মাধ্যমে সংস্কার এবং কল্যাণ মূলক কাজ করা সম্ভব নয়।

[6-40 — 6-50 P.M.]

সেদিক থেকে আজকে গ্রাম বাংলার অভিজ্ঞতা যাঁদের আছে তাঁরা সবাই জানেন যে, জোতদার, মহাজন, পুলিশ, প্রশাসন এবং শাসক দলের পৃষ্ঠপোষকতা-এর মাধ্যমে গ্রামে যে

দুষ্টচক্র গড়ে উঠেছে, সেই দুষ্টচক্র আজকে গ্রামের দুর্বলতর ভূমিহীন ক্ষেত মজুর, প্রান্তিক চাষীদের সমস্ত রকম কল্যাণ মূলক কাজ বাঞ্চাল করে দিচ্ছে। আজকে কায়েমী স্বার্থের ধারক-বাহকদের বিরুদ্ধে গণ আন্দোলন গড়ে তোলার পরিপ্রেক্ষিতে সেই গ্রামীন পরিবারগুলিকে হাতিয়ার হিসাবে ব্যবহার করে সেখানে জনগণের স্বার্থ রক্ষা করা সম্ভব। কিন্তু সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আজকে পঞ্চায়েতকে পরিচালিত করছেন কি? এখানে একটি স্পেসিফিক প্রশ্ন, বামফ্রন্ট সরকারের বেনামী জমি উদ্ধার এবং তার বিলি বন্টনের ক্ষেত্রে প্রদত্ত পরিসংখ্যান কি বলছে? আজকে গ্রামাঞ্চলে যারা জমি-চোর, যারা হাজার হাজার বিঘা জমি অন্যায় ভাবে বেনাম করে রেখেছে, ঐসব বেনাম জমি উদ্ধার করবার ন্যায় সঙ্গত অন্দোলনে আপনাদের বার বছরের রাজত্বে পঞ্চায়েতগুলিকে কতটুকু কাজে লাগতে পেরেছেন? কি রেজাল্ট সেখানে? ১২.৫৬ লক্ষ একর জমির কথা বলছেন, কিন্তু বামফ্রন্ট সরকার ১.৯, প্রায় ২ লক্ষ একর বেনামী জমি আজও উদ্ধার করতে পারেন নি, কেন পারেন নি সেটা? কারণ কায়েমী স্বার্থের ধারক-বাহক ঐসব বেনামদার, জমিদারদের বিরুদ্ধে আন্দোলনের দৃষ্টিভঙ্গী নিয়ে পঞ্চায়েতগুলি পরিচালিত হচ্ছে না বলেই সেটা পারেন নি। সেখানে আপোষের মনোভাব নিয়ে পরিচালিত হচ্ছে সেগুলি এবং তাই বেনামী জমি উদ্ধার হচ্ছে না। সেইজন্যই জমি উদ্ধারের রেজাল্টটা ট্র্যাজিক। বহুবার হাউসে বিশ্লেষণ করে দেখিয়েছি, জমি উদ্ধারের ক্ষেত্রেই নয়, খাস জমির ক্ষেত্রেও পঞ্চায়েতগুলি বেনামদারদের সঙ্গে আপোষ করে চলেছে, যারজন্য ৪ লক্ষ একর খাস জমি সরকারের হাতে থাকা সত্বেও সেই জমি বিলি হচ্ছে না। ফলে সেই জমি বেনামদাররা ভোগ দখল করে কোটি কোটি টাকা প্রতি বছর উপার্জন করে চলেছে। এইভাবে একটা অশুভ আঁতাত হয়ে যাচ্ছে। ঐ দৃষ্টিভঙ্গী নিয়ে যদি পঞ্চায়েত পরিচালিত হয় তাহলে কি করে জনগণের স্বার্থ রক্ষা করবেন আপনারা? আজকে পঞ্চায়েতকে যেখানে গণ আন্দোলনের হাতিয়ার হিসাবে ব্যবহার করবার কথা, সেখানে অত্যন্ত দুঃখের সঙ্গে, বেদনার সঙ্গে বলতে হচ্ছে, এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে রকম চাইছেন, আপনারাও ঠিক সেইরকম ভোট ব্যাঙ্ক-এর হাতিয়ার হিসাবে কার্যত ব্যবহার করতে চাইছেন পঞ্চায়েতকে। ভোট ব্যাঙ্ক সৃষ্টি অর্থাৎ পঞ্চায়েতের মাধ্যমে কিছু অর্থ ব্যয় করে, পাইয়ে দেবার রাজনীতি করে বঞ্চিত মানুষগুলিকে আপনাদের দিকে আনতে চাইছেন। মোহ সৃষ্টি করে যতটুকু গণ আন্দোলন, অন্যায় অবিচারের বিরুদ্ধে আন্দোলন করবার তাদের মানসিকতা ছিল সেটাও মেরে দেবার চেষ্টা করছেন। গ্রাস রুট লেভেল পর্যন্ত সুবিধাবাদের মাধ্যমে পরিচালনার দিকে পঞ্চায়েতকে নিয়ে যেতে চাইছেন। নির্বাচনের জন্য ভোট ব্যাঙ্ক সৃষ্টি করবার পঞ্চায়েতের মাধ্যমে যতটুকু সুযোগ সুবিধা আছে সেই সুযোগ সুবিধা দেবার ক্ষেত্রে মেরিট থাকা সত্ত্বেও যদি কেউ শাসক দলের পক্ষে না থাকেন, তাকে জব্দ করা হচ্ছে, সুযোগ সুবিধা থেকে বঞ্চিত করা হচ্ছে। যতক্ষণ পর্যন্ত সে শাসক দলের পক্ষপুটে আসতে না চাইছে ততক্ষণ পর্যন্ত তাকে সেই সুযোগ থেকে বঞ্চিত করা হচ্ছে। এইভাবে পঞ্চায়েতের মাধ্যমে ভোট ব্যাঙ্ক সৃষ্টি করবার চেষ্টা করছেন আপনারা। জনগণের টাকা এবং জমি আজকে এইভাবে নির্বাচনের স্বার্থে পঞ্চায়েতে ব্যবহার করা হচ্ছে। এর দ্বারা হয়ত প্রাগমেটিক আউট লুক থেকে আপাত দৃষ্টিতে আপনাদের নির্বাচনের স্বার্থে

কাজে লাগবে কিন্তু আখেরে বিপ্লব, আখেরে মুক্তি আন্দোলনের সর্ব্বনাশ হয়ে যাচ্ছে। আজকে আমি বিনয় বাবুকে বলি, আপনি একজন বর্ষীয়ান নেতা, অতীতে আপনার বহু সংগ্রামী ইতিহাস আছে, আজকে পঞ্চায়েতের নামে যে জিনিস পশ্চিমবাংলায় হচ্ছে, বামপন্থী আন্দোলনের নামে যে জিনিস হচ্ছে সেটা কি মানুষের মুক্তি আন্দোলনে সাহায্য করবে? সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আজকে পঞ্চায়েত পরিচালিত হচ্ছে কি? পরিশেষে আমি একটা কথা বলতে চাই, আজকে পঞ্চায়েতের জন্য যে ৬৪তম সংবিধান সংশোধন বিল কেন্দ্রের রাজীব সরকার আনবেন বলেছেন, ইতিমধ্যে বিলের যে সমস্ত ধারা আমাদের নজরে এসেছে সেইগুলি অত্যন্ত মারাত্মক। সেখানে বলা হচ্ছে — মানে আক্ষরিক অর্থে বলা হচ্ছে না — রাজ্যের হাত থেকে এটা কঙ্কারেন্ট লিস্ট-এ নিয়ে যাওয়া হচ্ছে, যৌথ তালিকায় নিয়ে যাওয়া হচ্ছে। যে ভাবে বিলটিকে সংযোজন করা হচ্ছে তাতে আসলে যৌথ তালিকায় এনে আজকে পঞ্চায়েতের উপর কেন্দ্রের কর্তৃত্ব আরোপ করা হচ্ছে। এই ক্ষেত্রে কেন্দ্রের পঞ্চায়েতের উপর হস্তক্ষেপের প্রচেষ্টা চলেছে। রাজ্যপালের উপর পঞ্চায়েত ভেঙ্গে দেবার যে অধিকার, যে ধারা এবং আজকে রাজ্য ভিত্তিক অর্থ কমিশন গঠন করার যে পরিকল্পনা, যে কমিশন-এর চেয়ারম্যান নিয়োগ করার ক্ষেত্রে ক্ষমতা রাজ্যের হাত থেকে তুলে নিয়ে রাজ্যপালের হাতে দিচ্ছে সেই রাজ্যপাল কেন্দ্রের এজেন্ট হিসাবে চিহ্নিত। আজকে এই সমস্ত ধারাগুলি প্রয়োগ করার মধ্যে দিয়ে কার্যত কেন্দ্রীয় সরকার পঞ্চায়েতের উপর হস্তক্ষেপ করা। ফলে আজকে এই যে ক্ষমতা কেন্দ্রীয়করণ করার প্রচেষ্টা এর মাধ্যমে দেশকে স্বৈরতান্ত্রিক এবং ফ্যাসিবাদের পথে যেতে সাহায্য করা। অর্থাৎ আজকে এই সংবিধান সংশোধন বিলের মধ্যে কেন্দ্রীয় সরকার এটা আনছেন। তাই আজকে আমি এর বিরোধিতা করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই কথা বলতে চাই যে পঞ্চায়েতের মাধ্যমে এই ধরণের মোহ সৃষ্টি না করে — বর্তমানে অ্যাকচুয়াল পজিশন যা, রাজনৈতিক সামাজিক এবং অর্থনৈতিক কাঠামো যা, তার মধ্যে পঞ্চায়েতের যে সীমাবদ্ধতা সেই সীমাবদ্ধতাকে কাটিয়ে পঞ্চায়েতকে গণ আন্দোলনের হাতিয়ার হিসাবে পরিচালনা করা দরকার। আজকে পঞ্চায়েতের মাধ্যমে যে ভাবে প্রিভিলেজ ক্লাস তৈরি হচ্ছে এই গণ আন্দোলনের অনুপস্থিতিতে তাতে পঞ্চায়েত আজকে দুর্নীতিগ্রস্থ হয়ে পড়েছে। আজকে যতটুকু ভাল কাজ করার সুযোগ ছিল সেটা বানচাল করে দিচ্ছে। আজকে এই ব্যাপারে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে এই ব্যাপারে লক্ষ্য রেখে আগামী দিনে আপনি পঞ্চায়েত পরিচালনা করবেন এই আশা রেখে এবং আমার কাট মোশনের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বলাই ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু একটি কথা সদস্যদের সামনে রাখতে চাইছি। আমাদের বিরোধী দলের সদস্যদের মধ্যে যিনি প্রথম বক্তব্য রাখলেন এবং আরও এক বিরোধী দলের নেতা যিনি কেবল বিপ্লবের স্বপ্ন দেখছেন তাঁরা যে সমস্ত বক্তব্য রাখলেন এই বাজেট সম্পর্কে তাঁদের বক্তব্য আমি ভাল ভাবে বুঝতে পারলাম না কি তাঁরা বলতে চেয়েছেন?

[6-50 — 7-00 P.M.]

কংগ্রেসের তরফ থেকে যাঁরা বলছেন তাঁরা রাজীব গান্ধী পঞ্চায়েতে নূতন যে গণতন্ত্র হননের রাস্তা প্রবর্তন করছেন তার প্রশংসায় পঞ্চমুখ হয়ে উঠেছেন। তাঁরা এছাড়া আর কিছুই দেখতে পাবেন না। চিরকাল যে কথা বলে এসেছেন — দুর্নীতির কথা বলছেন — সেই ব্যাপারে বলি, হ্যাঁ, দুর্নীতি থাকতে পারে। শতাংশের একাংশে দুর্নীতি থাকতে পারে। নেই কেউ বলছেন না। তবে তা দূর করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু পুঁজিবাদী ব্যবস্থা গোটা দেশটাতে রয়েছে। যেখানে পুঁজিবাদী শাসন ব্যবস্থার দ্বারা দেশটা পরিচালিত হচ্ছে, সেখানে সমস্ত মানুষ সৎ হয়ে যাবে, এটা নিশ্চয়ই কেউ আশা করেন না। কিন্তু এই ব্যবস্থার মধ্যে থেকে পঞ্চায়েতগুলো নিরপেক্ষ ভাবে এবং দুর্নিতিমুক্ত হয়ে যে কাজ করতে পারে তার নমুনা সৃষ্টি করেছে পশ্চিমবাংলার বামফ্রন্ট এবং পশ্চিমবাংলার পঞ্চায়েত। গ্রামের মানুষকে সমস্ত বিষয় জানবার নির্দেশ শুধু দেওয়া হয় নি। ফলে, আমরা শাসক দল হিসাবে এটা খুব ভালই জানি যে, গ্রামের এই সংস্থাতে যদি দুর্নীতির অনুপ্রবেশ ঘটে তাহলে তা গোটা দেশকে, গণতান্ত্রিক আন্দোলনকে রক্ষার পরিবর্তে ধ্বংসের দিকে নিয়ে যাবে। এই ব্যাপারে আইন করে সাধারণ মানুষকে ডেকে তাঁদের রায় নিয়ে পঞ্চায়েতকে আমরা পরিচালিত করছি। বিরোধী দলের সদস্যরা এর মধ্যে একমাত্র দুর্নীতিই দেখছেন আর খোয়াব দেখছেন, রাজীব গান্ধী গণতন্ত্রের প্রসার ঘটাচ্ছেন। রাজীব গান্ধী তথা কংগ্রেস দল যে শাসন ক্ষমতার মধ্যে দিয়ে গণতন্ত্রকে একের পর এক হত্যা করে চলেছেন, যাঁরা স্বৈরতন্ত্রকে প্রতিষ্ঠা করার জন্য দ্রুত এগিয়ে যাচ্ছেন — কয়েকদিন আগে কর্ণাটকের সরকারকে অগণতান্ত্রিক ভাবে ভেঙ্গে দিলেন, সার্কারিয়া কমিশন যেখানে রেকমেন্ডেশন দিয়েছেন যে সংখ্যা গরিষ্ঠতা রাজ্যপাল নির্দ্ধারণ করবেন না, সেটা বিধানসভার সদস্যরা নির্দ্ধারণ করবেন, সেখানে কিছু পদলেহনকারী ব্যক্তিকে রাজ্যপাল হিসাবে নিযুক্ত করে, কেন্দ্রীয় সরকারের ক্রীড়ানক হিসাবে তাঁরা কাজ করেন, তাঁদের দিয়ে এই ভাবে রাজগুলিকে একের পর এক ভেঙ্গে দিচ্ছেন, তাঁদের মুখে এই কথা শোভা পায় না। কিছু দিন আগে ত্রিপুরায় নির্বাচিত পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়েছেন। এঁরাই আবার বলছেন গণতন্ত্রকে একেবারে তৃণমূল পর্যন্ত নিয়ে যাবেন। স্বপ্ন দেখছেন, আর কিছু নয়। এর উদ্দেশ্য একটাই — রাজ্য সরকারগুলোকে ক্ষমতাচ্যুত করা। ইন্দিরা গান্ধীর আমল থেকে এটা শুরু হয়েছে এবং রাজীব গান্ধীর আমলে তা প্রসারিত হয়েছে। শিক্ষাকে যুগ্ম তালিকায় নিয়ে যাবার প্রচেষ্টা, পঞ্চায়েতকে যুগ্ম তালিকায় নিয়ে যাবার প্রচেষ্টার মধ্যে দিয়ে আমরা এটা লক্ষ্য করছি। সংবিধানে যে কথা বলা হয়েছে, সংবিধানের সেই নিয়মকে লংঘন করে সরাসরি কেন্দ্রীয় সরকার যে পঞ্চায়েত বিল নিয়ে আসছেন, তার মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকার আসলে পঞ্চায়েতকে নিয়ন্ত্রণ করার প্রচেষ্টা করছেন এবং গণতন্ত্রকে হত্যা করার ষড়যন্ত্র করছেন। সুতরাং এঁদের মুখে গণতন্ত্রের বুলি শোভা পায় না। বিরোধী বন্ধু বিপ্লবের স্বপ্ন দেখেন। তিনি এখানে অভিযোগ করলেন যে পঞ্চায়েতগুলিতে আজকে কি হচ্ছে? আমরা পঞ্চায়েতের মাধ্যমে নিশ্চয়ই বিপ্লব করবার স্বপ্ন দেখি না? কারণ আমরা পঞ্চায়েতগুলিকে জানি যে, গ্রামাঞ্চলে আজকে মেহনতী ও শ্রমজীবী মানুষ যাঁরা আছেন, তাঁদের মধ্যে যদি চেতনার বিকাশ ঘটাতে হয়, তাঁদের যদি সংগঠিত করতে হয় এবং যে সমস্ত সুযোগ সুবিধা আছে সেগুলো যদি গরিব মানুষের কাছে পৌছে দিতে হয় তাহলে তাদের চেতনাকে জাগাতে

হবে। সেখানে সংগঠন শক্তিকে বৃদ্ধি করতে হবে। সেজন্যই প্রচেষ্টা হচ্ছে। দেবপ্রসাদ বাবু ঠিকই বলেছেন ভূমি সংস্কারের কথা বলে। হ্যাঁ, ভূমি সংস্কার আন্দোলনের মধ্যে দিয়েই হয়েছে এবং তা পঞ্চায়েতের যে ভূমিকা তা পালন করেছে বলেই সম্ভব হয়েছে। পশ্চিমবাংলার ভূমি সংস্কার গোটা ভারতবর্ষের কাছে নজির হয়ে দাঁড়িয়েছে।

একথা কেউ অস্বীকার করতে পারবেন না আজকে গোটা ভারতবর্ষে যেখানে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীর হার শতকরা ৩০ ভাগ এবং তাছাড়া ৭০ ভাগ জমি যেখানে আপনার জমির মালিকদের হাতে সেখানে পশ্চিমবঙ্গে ৬০ ভাগ জমি প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীদের হাতে। এটা কোনও ম্যাজিক নয়, এটা হচ্ছে একদিকে আন্দোলন আরেক দিকে পঞ্চায়েতের ভূমিকা। আজকে গ্রাম বাংলায় ক্ষেত মজুররা তাদের মনোবল ফিরে পেয়েছে। বলিষ্ঠ ভাবে দাঁড়াতে শিখেছে, সংগঠিত ভাবে লড়াইয়ের মাধ্যমে দাবি আদায় করছে। সব ভূমিকাই পালন করেছে। এই পঞ্চায়েতের মধ্যে দিয়ে মজুরি যেখানে আগে ১৯৭৬-৭৭ সালে ৫টা ৬টা ছিল আজকে সেখানে ১৫-১৮-২০ টাকা পর্যন্ত মজুরি বৃদ্ধি করতে সক্ষম হয়েছে। এখন আর বর্গাদারদের জমি থেকে উৎখাত করা যায় না। তার কারণ হচ্ছে একদিকে আন্দোলন আরেক দিকে পঞ্চায়েতের ভূমিকা শুরু হয়েছে। পঞ্চায়েতগুলি আজকে গ্রামের গরিব মানুষকে গণতান্ত্রিক দিক থেকে সচেতন করবার জন্যে ভূমিকা পালন করছে। ভূমি সংস্কারের মাধ্যমে, সেচ ব্যবস্থার মাধ্যমে প্রোডাকশন বাড়িয়েছে। আপনি জানেন যে গ্রামে অনেকগুলি প্রকল্প আছে। সেই প্রকল্পগুলিকে সার্থক ভাবে রূপায়ণ করতে, গ্রামের কিছুটা আর্থিক ভারসাম্যতা রক্ষা করতে পঞ্চায়েত একটা গৌরবময় ভূমিকা পালন করছে। তার ফলে আজকে পশ্চিমবঙ্গের রাজনীতি পরিবর্তিত হয়ে গেছে। সবাইকে তো পাইয়ে দেবার ব্যবস্থা নেই। গ্রামে তো এত সংখ্যক লোক আছে যারা বামপন্থী সমর্থক তাদের মধ্যে কত সংখ্যক পেয়েছেন এই সুযোগ সুবিধা? ওই আই. আর. ডি. পি.-র সুযোগ সুবিধা খুব কম সংখ্যক মানুষই পেয়ে থাকে। কিন্তু তা সত্ত্বেও সকলে পঞ্চায়েতের উপরে নির্ভরশীল। পঞ্চায়েত প্রকৃত পক্ষে গরিব মানুষের মুখে ভাত যোগাতে সাহায্য করেছে। আজকে গ্রামের গরিব মানুষের মধ্যে স্থায়ী ব্যবস্থা সৃষ্টি করতে পেরেছেন। এখানেই পঞ্চায়েতের স্বার্থকতা। আমরা আগে যেমন দেখেছি কন্ট্রাক্টরদের দিয়ে কাজ করাতে গিয়ে অর্দ্ধেক টাকা বেরিয়ে যেত এখন আর তা নেই। আগে যেখানে কাজ করাতে গিয়ে ২-৩ হাজার টাকা খরচ হয়ে যেত এখন সেখানে মাত্র কয়েক হাজার টাকায় কাজ সম্পন্ন হচ্ছে। এটা সম্ভব হয়েছে একমাত্র পঞ্চায়েতের উদ্যোগে এবং এটাই আমাদের বিরাট অ্যাচিভমেন্ট। সেইজন্য আমি বলব রবীন্দ্রনাথের একটি কবিতা দিয়ে — "এইসব মূঢ় ম্লান মুখে দিতে হবে ভাষা এইসব শ্রান্ত শুষ্ক ভগ্ন বুকে ধ্বনিয়া তুলিতে হবে আশা" পঞ্চায়েত গ্রামের গরিবের মুখে ভাষা এবং আশা জাগিছে, শোষকদের ঘর কেড়ে নিয়েছে। আগামী দিনে গণতন্ত্র রক্ষার জন্য যে সংগ্রাম এবং সারা ভারতবর্ষের প্রতিরোধ দমনের জন্য সংগ্রাম, দেশের ঐক্য, অখন্ডতা রক্ষা করার জন্যে যে সংগ্রাম সেই সংগ্রামে একটা গৌরবজনক ভূমিকা নিয়েছে এই পঞ্চায়েত। সেই দিক থেকে মন্ত্রী সভা স্বার্থক। সেইজন্য আজকে যে বাজেট বরাদ্দ এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে

বাজেট বরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন তাকে সমর্থন করে এবং যে কাট মোশনগুলি এসেছে তার বিরোধিতা করছি। এমন একটা বাজেট নিয়ে এখানে আলোচনা হচ্ছে যেখানে গোটা পশ্চিমবঙ্গের জনসংখ্যা ৬ কোটি এবং তার মধ্যে প্রায় সাড়ে ৪ কোটি মানুষ গ্রামে বাস করে এবং পঞ্চায়েতের সঙ্গে কোনও না কোনও ভাবে যুক্ত আছে। সেই বাজেট নিয়ে আলোচনা করতে গিয়ে আমার ধারণা ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত সরকারি পক্ষ এবং বিরোধী পক্ষ উভয়পক্ষেরই আলোচনা হওয়া উচিত গঠন মূলক। সাড়ে ৪ কোটি মানুষের ভবিষ্যতের কথা মনে রেখে কিভাবে পঞ্চায়েতে অংশ গ্রহণ করা যায় এবং কিভাবে পঞ্চায়েতকে কাজে লাগানো যায় সেটা দেখবেন এটাই আমার ধারণা ছিল।

[7-00 — 7-10 P.M.]

বিশেষ করে বিরোধী পক্ষ থেকে আলোচনা শুনে যেটা মনে হল সেটাই বলালম। ৭৮ সালে আমাদের বিরোধী পক্ষ থেকে বলেছিল যে সব চলে গেল, দেশ চলে গেল, সব লুট হয়ে গেল। ৭৮ সালে পঞ্চায়েত নির্বাচন হবার পর থেকে আজ পর্যন্ত তিনবার নির্বাচন হয়ে গেছে। ভারতবর্ষের অন্য প্রদেশে সেই ভাবে নির্বাচন হয় না। ইউ. পি.-তে ৭০ সালে নির্বাচন হয়েছিল আর এবারে ৮৮ সালে নির্বাচন হল, ১৮ বছর পরে নির্বাচন হল, অথচ আমাদের এখানে ইতিমধ্যে তিনবার নির্বাচন হল। আমরা নির্বাচনকে ভয় পাই না। ৭৮ সালের নির্বাচনের পর থেকে যতগুলি প্রাকৃতিক দুর্যোগ হয়েছে, এই সমস্ত দুযোগের সঙ্গে পঞ্চায়েত অঙ্গাঙ্গী ভাবে যুক্ত, বন্যা বলুন, খরা বলুন, ঘুর্ণিঝড় বলুন, ইত্যাদি নানা ধরণের প্রাকৃতিক দুর্যোগের সঙ্গে পঞ্চায়েত আছে। এখানে বেশির ভাগ সদস্যই আলোচনা করছেন পশ্চিম বাংলায় এখন খরা চলছে, ওনারা এখানে বলছেন পশ্চিমবাংলায় খরা চলছে, অথচ ওনারা গ্রামে যান না, লোকের সঙ্গে সম্পর্ক রাখেন না, যদি যেতেন তাহলে আজকে আলোচনায় এইভাবে বলতেন না। মানুষ আজকে কাদের সাহায্য পাচ্ছে, কাদের সহায়তা পাচ্ছে, কিভাবে মানুষকে রক্ষা করা হচ্ছে, এটা ওনারা দেখে আসুন। ওনারা তো যান না, কারুর কাছ থেকে শুনে নিজেদের মন গড়া কথা বলছেন, আর নিজেরা বাহবা কুড়োবার চেষ্টা করছেন আর এখানে পঞ্চায়েতের বাজেটের বিরোধিতা করছেন। পঞ্চায়েতের কিছু ত্রুটির দিক আছে সেইগুলি সমাধান করার চেষ্টা করতে হবে। এখানে ভাল এবং খারাপ যদি দুটোর একসাথে তুলনা করা যায় তাহলে ভালর দিকেই যাবে। অতীতে একটা কথা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন ৭৮ সালে, সেই সময়ে এই পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে ভারতবর্ষ একটা বুর্জোয়া সংবিধানের মধ্যে দিয়ে চলছে। এই সমস্যাকে সামনে রেখেই অনেকগুলি দলকে এক জায়গায় রেখে আজকে এই পঞ্চায়েত চলছে। দুধ আর গঙ্গার জলে ধোয়া এই পঞ্চায়েত নয়, কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতেই পারে যদি শতকরা ৭০।৭৫ ভাগ কাজ হয়, তাহলে আমাদের বুকটা গর্বে ভরে উঠত — এখানে তারা বলেছেন —, আমার মনে হয় আজকে হয়ত সেই ত্রুটি-বিচ্যুতি কমে ১০।১৫ ভাগে এসেছে। আজ্ককে মান্নান সাহেব বি. ডি. ও.-র কথা বললেন, তার উত্তর

আমি পরে দিচ্ছি। আজকে পঞ্চায়েত এমন জায়গায় ঢুকে পড়েছে গ্রামে গ্রামে সমস্ত সমস্যার মধ্যে, সঙ্কটের মধ্যে যে ওনারা ভবিষ্যতে কখনও পাত্তা পাবেন না। এখানে একজন বললেন যেভাবেই আইন হোক না কেন নির্বাচন তো হবেই, তাতেও ওনারা পাত্তা পাবেন না। আজকে পঞ্চায়েতে যখন এখানে ভাল অবস্থা চলছে, এর প্রভাব তখন আমরা গোটা ভারতবর্ষে ঘুরে দেখেছি পঞ্চায়েতের ছায়া সারা ভারতবর্ষে লেগেছে এবং এর ধাক্কা কেন্দ্রীয় সরকারের গায়েও লেগেছে। ফলে এই পঞ্চায়েতের প্রভাব ভারতবর্ষের অন্যান্য জায়গাতেও কার্যকর হতে যাচ্ছে। আজকে কেন্দ্রীয় সরকার পঞ্চায়েতের যে ক্ষমতা একেবারে গরিব মানুষের মধ্যে সেটাকে যদি কাজে লাগাতে পারেন বা প্রয়োগ করতে পারেন, সেটাকে যদি কাজে লাগাতে চাইতেন এবং যোগ্য লোক আনতে চাইতেন তাহলে ভাল হত। রাজ্যপাল কেন্দ্রের একজন নিযুক্ত ব্যক্তি — আমাদের যিনি রাজ্যপাল আছেন তিনি একজন সরকারি কর্মচারী ছিলেন। তিনি রিটায়ার্ড করার পর পদান্নীত লোক, তাকে রাজ্যপাল হিসাবে পাঠানো হয়েছে। এখন এদের উপর দায়িত্ব দেওয়া হচ্ছে যে পঞ্চায়েত এরা ভেঙ্গে দিতে পারে, পঞ্চায়েতের এরা নির্বাচিত করতে পারে এবং এই অর্থ কমিশন গড়ে দেবার দায়িত্বও এদের উপর দেওয়া হয়েছে কেন্দ্রীয় এজেন্টকে। সুতরাং আজকের আলোচনায় বিরোধী পক্ষ যে কথা বলতে চাইছেন বুর্জোয়া পত্র পত্রিকা সহ সমস্ত বুদ্ধিজীবীরাও আলোচনা করছেন যে আজকে পঞ্চায়েতের ক্ষমতা কেড়ে নিতে চাইছেন কেন্দ্রীয় সরকার তার পক্ষে সমর্থনে তাঁরা বক্তব্য রাখার চেষ্টা করছেন। তাঁরা পঞ্চায়েতের বিরুদ্ধে কোনও উল্লেখযোগ্য ঘটনা আমাদের সামনে রাখতে পারেন নি। জলঙ্গীর বি. ডি. ও. সম্পর্কে বলেছেন। এই যে কাগজপত্রে যা বলেছেন, মান্নান হোসেন যা বলেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। ওখানে যে ঘটনা ঘটেছিল সেটা হচ্ছে এই ওখানকার মানুষ রোজার সময় ১০/১৫/২০ দিন কাজ করছে, গ্রাম পঞ্চায়েত থেকে মাস্টার রোলও তৈরি করে দেওয়া হয়েছে, বি. ডি. ও. সাহেবের যে টাকাটা ক্যাশ করার কথা ছিল নির্দিষ্ট সময়ের মধ্যে সেই টাকাটা ক্যাশ করতে পারেন নি, তার ফলে ক্ষেত মজুররা এসে ফিরে যায়। সেদিন বি. ডি. ও. সাহেব গিয়ে ছিলেন ডি. এম.-এর কাছে টাকা আনতে, টাকা নিয়ে আসছিলেন সাধারণ মানুষ সেটা বোঝেন নি, তা না বোঝার পরিপ্রেক্ষিতে তারা বি. ডি. ও. সাহেবকে অবরোধ করে ছিলেন। তারা জিজ্ঞাসা করেছিলেন আমরা গরিব মানুষ পরিশ্রম করার পর ১০/১৫/২০ দিন টাকা পাই নি তার কারণ কি, এর সন্তোষজনক উত্তর দিতে হবে। এই হচ্ছে ব্যাপার। এতে যদি কারও আত্মসম্মানে লাগে, মান্নান সাহেবের লাগতে পারে। এই ঘটনার পর বি. ডি. ও. সাহেব টাকা দিয়েছেন এবং বি. ডি. ও. সাহেব থানায় গিয়েছেন, ডি. এম.-এর কাছে গিয়েছেন, দুই দিন পরে মীমাংসা হয়েছে কিছু কুচক্রী লোক আছে, কিছু কর্মচারী আছে যারা সংগঠিত ভাবে তিলকে তাল করার চেষ্টা করছে, এটা ঠিক নয়। আমি পঞ্চায়েত সম্পর্কে গঠন মূলক পরামর্শ রাখার চেষ্টা করছি। পঞ্চায়েতের মধ্যে আমাদের যে চৌকিদার, দফাদার বা আদায়কারী ইত্যাদি আছে তারা গ্রামে সব সময় পঞ্চায়েতের হয়ে অজস্র পরিশ্রম করে। এখন পর্যন্ত অনেকে এই ধরণের যারা ছিল তারা

সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃতি পেয়েছে কিন্তু এদের ক্ষেত্রে এটা হচ্ছে না। শুধু তাই নয় যে সমস্ত চৌকিদার, দফাদার বা আদায়কারী মারা গেছে তাদের জায়গায় পুর্ননিয়োগ হচ্ছে না। পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই ব্যাপারটা দেখেন। এই কথা বলে আমি পঞ্চায়েত বাজেটকে সমর্থন করছি এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সাথে সাথে বিকেন্দ্রীকরণের নামে, গণতন্ত্রের নামে এবং পঞ্চায়েতের হাতে আরও ক্ষমতা দেওয়ার নামে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে এড়িয়ে জেলা শাসক, বি. ডি. ও. প্রভৃতি আমলাদের মাধ্যমে পঞ্চায়েতের উপর সরাসরি নিজের প্রভাব বিস্তারের জন্য সংবিধান সংশোধনের যে উদ্যোগ নিচ্ছে আমি এই সুযোগে তার বিরোধিতা করছি। মূল কথা হচ্ছে দৃষ্টিভঙ্গী গত এবং রাজনৈতিক সদিচ্ছার প্রশ্ন। সেদিক থেকে বামফ্রন্ট সরকার গত ১০/১১ বছর ধরে ৩ বার ত্রিস্তর পঞ্চায়েতের নির্বাচন করে সরাসরি ভোটের মাধ্যমে জনসধারণের প্রতিনিধিদের নির্বাচিত করার ব্যবস্থা করেছেন এবং তার ফলে আজকে গ্রামাঞ্চলে উন্নয়ন মূলক কাজের ক্ষেত্রে গ্রামীণ প্রশাসনে জনগণের অংশ গ্রহণ অনেক বেশি বেড়েছে। কংগ্রেসি বন্ধুরা অনেক সমালোচনা করলেন, ব্যর্থতার কথা বললেন, আগ মার্কা এস. ইউ. সি. বন্ধুরাও এইসব কথা সঙ্গে সুর মিলিয়ে বললেন। আমি দু একটা কথা তাঁদের কাছে বলতে চাই। পরিকল্পনা কমিশন-এর মধ্যবর্তী সমীক্ষায় বলা হয়েছে যে সর্বভারতীয় ক্ষেত্রে বন্টনকৃত জমির পরিমাণ ২৮.৮ শতাংশ।

[7-10 — 7-20 P.M.]

এখন জমিদার, জোতদার, বড়লোকদের হাতে জমি আছে ৭১.২ শতাংশ এবং পশ্চিম বাংলার মোট জমির ৬০ শতাংশ রয়েছে গ্রামের গরিবদের হাতে। অপরদিকে গোটা ভারতের মোট চাষযোগ্য জমির মাত্র ৪ শতাংশ রয়েছে পশ্চিম বাংলায়। জমি বন্টনের ক্ষেত্রে দেখছি পশ্চিম বাংলা ২০ শতাংশ জমি বন্টন করেছে। এবারে বলুন এটা ব্যর্থতা, না, সাফল্য। IRDP-র ক্ষেত্রে সারা ভারতে উপকৃত মহিলাদের হার হচ্ছে ২০ শতাংশ, কিন্তু পশ্চিম বাংলায় ৩৩ শতাংশ মহিলা এর মাধ্যমে উপকৃত হয়েছে। বলুন, এটা ব্যর্থতা, না, সাফল্য। Programme Evaluation Committee বলছে সারা ভারতবর্ষে পঞ্চায়েত ব্যবস্থাপনার ক্ষেত্রে পশ্চিমবাংলার সাফল্য অনস্বীকার্য। তারা বলেছে, কাজের বদলে খাদ্য প্রকল্পে দপ্তরগত সমন্বয় পশ্চিমবাংলার মতো অন্য কোথাও হয় নি। তারা আরও বলেছে, NREP প্রকল্পে Self need-এর ক্ষেত্রে উন্নয়নের কাজে মানুষকে যুক্ত করবার ব্যবস্থা পশ্চিম বাংলায় রয়েছে। তবে কি পরিকল্পনা কমিশন বামপন্থী হয়ে গেছে? এখানেই আমাদের রাজনৈতিক সদিচ্ছার প্রশ্ন এসে যায়। AICC-র মিটিং-এ Congress Working Committee-র একজন প্রবীন নেতা বলেছেন উত্তরপ্রদেশে গত ২০ বছরে পঞ্চায়েতে কোনও নির্বাচন হয় নি এবং সেখানে

যারা কংগ্রেস Ticket-এ জিতেছে তারা কেউ সমাজ বিরোধী, কেউ চোরাচালনকারি। এটা বামপন্থীদের কথা নয়, কংগ্রেস নেতার উক্তি। এবারে বিরোধী পক্ষ জবাব দিন কাদের নিয়ে তাঁরা পঞ্চায়েত চালাচ্ছেন? কোথায় এঁদের রাজনৈতিক সদিচ্ছা? পঞ্চায়েতের ভেতর দিয়ে জমির আন্দোলন পশ্চিমবাংলায় শুরু হয়েছে। সারা ভারতে এক সময় কৃষক আন্দোলন সহজানন্দ সরস্বতী শুরু করেছিলেন। পশ্চিমবাংলায় মুজাফর আমেদের নেতৃত্বে কৃষক আন্দোলন হয়েছিল। তখন ছিল অবিভক্ত বাংলা। তারই ফলশ্রুতিতে পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট সরকারের আমলে বেনাম্নী জমি দখল আন্দোলন হয়েছিল। পঞ্চায়েত প্রতিষ্ঠিত হবার পর সেটা এখন শান্তিপূর্ণ ভাবে হচ্ছে এবং তার ফলশ্রুতি হিসেবে দেখছি আমাদের খাদ্যোৎপাদন ৭৫ হাজার টন থেকে ১ লক্ষ টন হয়েছে। সুতি কাপড়ের উৎপাদন ২০ লক্ষ মিটার থেকে ৪০ লক্ষ মিটারে পৌছেছে। এইভাবে পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিম বাংলায় যে সাফল্য হয়েছে সেটা সর্বভারতীয় ক্ষেত্রে স্বীকৃত হয়েছে। গত ২৮ শে এপ্রিল দক্ষিণ ভারতের সংবাদপত্র "The Hindu" লিখেছে — "The three tier Panchayati Raj System in West Bengal is working so well that it can be a model for the other states". Hindu পত্রিকা বামপন্থী বা কমিউনিস্ট পত্রিকা নয়। হিন্দু পত্রিকা বাম গোষ্ঠীর নয়, বা কমিউনিস্ট পার্টির পত্রিকা নয়। তারা এই কথা বলছে। দক্ষিণ ভারত পঞ্চায়েত সম্মেলন হয়ে গেল সেখানে এই কথা হয়েছে যে পশ্চিম বাংলায় পঞ্চায়েত রাজ অনেক ভাল। আজকে লোকসভা নির্বাচন আসছে, তাই রাজীব গান্ধী আতঙ্কিত হচ্ছে। কারণ দক্ষিণ ভারতে কংগ্রেস মুছে গেছে। আজকে উত্তর ভারতেও বিরোধী দল এবং অন্যান্য দল একত্রিত হচ্ছে। আজকে পশ্চিমবাংলায় পঞ্চায়েত রাজ অন্যান্য রাজ্যে প্রভাব বিস্তার করেছে। কংগ্রেস আজকে জনতাকে ভাঁওতা দিয়ে নির্বাচনী বৈতরনী পার হতে চাচ্ছে। পশ্চিমবাংলার পঞ্চায়েত রাজ দেখে ভারতবর্ষ প্রেরণা পাচ্ছে। অপর দিকে কিভাবে জেলা শাসক রাজ্যপাল বি. ডি. ও. এদের বসিয়ে দিয়ে মানুষের হাতে ক্ষমতা দেবার কথা বলছেন। একজন কংগ্রেস সদস্য বলেছেন পশ্চিমবাংলায় পঞ্চায়েতী ব্যবস্থা ভাল। অনুমান করে কমিউনিস্ট পার্টি চলে না। ত্রিপুরায় কংগ্রেসের টি. ইউ. জে. এস. পঞ্চায়েত ভেঙ্গে দিয়েছে। এরা আবার গণতন্ত্রের কথা বলেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সমস্ত মাননীয় সদস্যদের বক্তৃতা গভীর মনোযোগ সহকারে শুনেছি। মাননীয় দু জন সদস্য শ্রী অসিত মাল এবং দেবপ্রসাদ সরকার যে অভিযোগ করেছেন এই অভিযোগ আমার কানেও এসেছে। অসিত মাল মহাশয়কে বলব আপনি লিখিত ভাবে আপনার অভিযোগ দেবেন আমি নিশ্চয় এনকোয়ারি করে দেখব। আর দেবপ্রসাদ সরকার যে অভিযোগ করেছেন সেটা আলিপুর এ. ডি. এম.-এর কাছে এনকোয়ারিতে আছে। এতবড় একটা বিরাট ব্যাপারে কিছু ত্রুটি বিচ্যুতি তো থাকবেই। কিন্তু সেটা অনেক কমেছে। আগে আমি বলেছিলাম যে ৬ হাজার — এখন সেটা ৪৩২। অর্থাৎ পার্সেন্টেজে ধরলে আগে ছিল ১% — এখন সেটা জিরো পয়েন্টে দাঁড়িয়েছে এবং এটা আরও কমবে। মাননীয় সদস্য মানস ভূঁইয়া অনেক কিছু বললেন আমি সবটা ফলো করতে পারি নি। তিনি কেন্দ্রের কতকগুলি তথ্য নিয়ে বলেছেন। ২০ পয়েন্ট প্রোগ্রামে

অনেকগুলি পয়েন্ট আছে। আপনি যা বললেন এগুলি বলা সম্ভব — কিন্তু আমার কাছে ফিগার আছে আমি বলে দিতে পারি। এই যে আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. আই. ই. জি. পি. — এগুলি কোয়াটারলি হয়। আমি পার্টিকুলার দিতে পারি। কোন মাসে কোন পার্টিকুলার প্রোগ্রাম হবে সেটা পরে বলা হবে।

[7-20 — 7-30 P.M.]

সেই জন্য অনেকগুলি কালেক্ট করে নিয়ে চলে আসবে। অনেক দিন আগে গান্ধীজী দুঃখ করে বলেছিলেন মিস মেয়োকে যে, এটা ড্রেন ইন্সপেক্টরের রিপোর্ট। যা বলেছেন, হয়ত এখান থেকে, ওখান থেকে কিছু তুলে ধরলেন, সেটা কিন্তু সঠিক চিত্র নয়। সঠিক চিত্র সেটাই হবে যার কতকগুলি বিষয় আছে। টোটাল ফিগার সেই বছরের কি, তার পারফরমেন্স কি, সেটাই দেওয়া আছে। তার কতকগুলি ইভ্যালুয়েট হয়েছে। কঙ্কারেন্ট ইভ্যালুয়েশন হয়। তার রিপোর্ট কি? নাবার্ড যেটা করে তার রিপোর্ট কি? এই সমস্ত জিনিসগুলি দেখতে হয়। আমি সেই অনুযায়ী একটি করে বলি। প্রথম হচ্ছে এই, আমি আই. আর. ডি. পি.-র ১৯৮৫/৮৬ সালের হিসাবটা দিই। কারণ এটা সবচেয়ে ইম্পর্ট্যান্ট ব্যাপার। এটা নিয়ে অনেক সময় আপনারা ভুল বুঝে থাকেন। ফিন্যান্সিয়াল অ্যালটমেন্ট যেটা হয় তার টাকার রিলিজটা সব সময়ই শেষের দিকে হয়। আমি এর আগে একটা প্রশ্নের জবাবে এই টাকা রিলিজের ব্যাপারটা আপনাদের দেখিয়েছি। কোনও কোনওটা এমনও হয়েছে যে, একেবারে মার্চের শেষের দিকে টাকা রিলিজ হয়েছে। নিশ্চয় সেই বছরে খরচ করা যায় না। এটা একটা ইম্পর্ট্যান্ট ব্যাপার। এতে এমপ্লয়মেন্ট জেনারেটের কি হল, ফিজিক্যাল টার্গেটের কি হল? কাজেই সেদিক থেকে দেখলে দেখা যাবে আই. আর. ডি. পি.-র ক্ষেত্রে ১৯৮৫-৮৬ সালে ১৫১.০৮%, ১৯৮৬-৮৭ সালে ১২৮.৭২%, ১৯৮৭-৮৮ সালে ১২০.২৮%, ১৯৮৮-৮৯ সালে ১১৭.৮৩% হয়েছে এবং সবটাই কিন্তু বেটার হয়েছে, এটা আপনারা কেন্দ্রের কাছ থেকে খোঁজ নিয়ে দেখবেন। কঙ্কারেন্ট ইভ্যালুয়েশন — সেটা তারা স্বীকার করেছেন। ক্রমশ বাড়তে বাড়তে ২ হাজার থেকে ৫ হাজারে উঠেছে। এর আগে একজন সদস্য উইমেন সম্বন্ধে বললেন। সেখানে অল ইন্ডিয়া ফিগার হচ্ছে ২৩%, আর আমাদের এখানে হচ্ছে ৩৩%, তার থেকে একটু বেশি। এন. আর. ই. পি.-র ক্ষেত্রে ১৯৮৫-৮৬ সালের ফিজিক্যাল টার্গেট হচ্ছে ৯২.৮৭%, তার পরের বছর হচ্ছে ১২০.৮৯%, তার পরের বছর হচ্ছে ১০৪.৯৪%। আর. এল. ই. জি. পি.-তে সপ্তম পরিকল্পনার ফিজিক্যাল টার্গেট ৮৪.৬%, তারপরের বছর ১৩৭.৩৪%, তারপর ১১৩.৩৪%। ১৯৮৮-৮৯ সালে খারাপ হয়েছে। এই বছর ৭০.৬৯% হয়েছে। যতটা করেছি ইউনিফর্ম করার চেষ্টা করেছি। নাবার্ড স্বীকার করেছে যে, আইডেনটিফিকেশন বেনিফিসিয়্যারিজের ক্ষেত্রে ওয়েস্ট বেঙ্গলের রেকর্ড খুব ভাল। এটা আমাদের কথা নয়, তারাই বলেছে। পশ্চিম বাংলার পঞ্চায়েত, ভূমি সংস্কার ইত্যাদি কাজ কর্মের রেকর্ড খুবই ভাল। ভারতবর্ষের বাইরের নাম করা বড় বড় প্রফেসর, যারা রুরাল ডেভেলপমেন্টের ক্ষেত্রে রিসার্চ করেন তারা এখানে এসে গভীর ভাবে জানবার জন্য দু তিন বছর ধরে দু

তিন বার করে নানান দিক থেকে নানা রকম তথ্য সংগ্রহ করে বই লিখেছেন। এই রকম ভাবে সার্টিফিকেট দেবার জন্য নয়, তারা একটা বই বের করেছেন। আমেরিকার প্রিন্সটন ইউনিভার্সিটির প্রফেশন অতুল কেহলি, তার বইতে তিনি ৩টি জায়গার কমপেয়ার করেছেন। আর্সের আমলে কর্ণাটক, জনতা সরকারের আমলে ইউ. পি. এবং পশ্চিমবঙ্গের লেফট ফ্রন্ট — এই তিনটির কমপেয়ার তিনি করেছেন। তারপর কেমব্রিজ ইউনিভার্সিটি সাউথ ইস্ট এশিয়া স্টাডি সিরিজ বলে একটি বই বের করে। সেই সিরিজেও আপনারা দেখবেন যে, অকুণ্ঠ ভাবে প্রশংসা করেছে। লন্ডন স্কুল অব ইকনমিক্স খুব নাম করা প্রতিষ্ঠান। সেখানকার প্রফেসর নসিটর কেরালার লেফট ফ্রন্ট, পশ্চিমবাংলার লেফট ফ্রন্ট এবং ত্রিপুরার লেফট ফ্রন্টের কমপেয়ার স্টাডি করে বই লিখেছেন। সেখানেও তিনি ভাল ভাবে প্রশংসা করেছেন।

অন্য দিক থেকে আর একজন আছেন, আমসস্টারডাম ইউনিভার্সিটির প্রফেসার, প্রফেসার লিনটন, তিনি এসেছিলেন, মামুদবাজারে তিন মাস ধরে কষ্ট করে পড়ে থেকে রিসার্চ করে ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল ইউকলিতে একটা আর্টিকেল লিখেছেন, সেখানেও সমস্ত পরিষ্কার ভাবে দেওয়া আছে। তা ছাড়া আপনারা সকলেই যাঁর নাম জানেন প্রখ্যাত সেই অর্থনীতিবিদ ডঃ অমর্ত সেন, ইউ. এন. ও. ইউনিভার্সিটি থেকে তাঁর নেতৃত্বে দুজন ডক্টরেট, একজন শ্রীনিকেতনে আছেন, ডঃ সুনীল সেট এবং আর একজন মাদ্রাজের রামচন্দ্রন, তাঁরা এই পশ্চিমবঙ্গের ব্যাপারটা স্টাডি করছেন। মাঝে আমার সঙ্গে দেখা হয়েছিল এবং মাঝে মাঝে যে সমস্ত ইনটেরিম রিপোর্ট পাই তাতে এগুলি বোঝা যাচ্ছে। আমি এ বিষয়ে খুব বেশি বলছি না কারণ কি হবে ইতিহাসে তার বিচার হবে, ভবিষ্যত তার বিচার করবে। অন্য দিকে যে সমস্ত ব্যাপার আছে তাতে আমি বলেছি যে আরও আমরা চেষ্টা করছি আমাদের অভিজ্ঞতা নিয়ে। আমরা যে সমস্ত প্রিন্সিপ্যাল বেঁধে দিয়েছি সেগুলি নিয়ে অনেকে বলেছেন। সেখানে একেবারে স্টাটুটারিলি কম্পালসারি করেছি যে ৬ মাস অন্তর রাতে হবে, একেবারে অফিসে টাঙিয়ে দিতে হবে কি কাজ হচ্ছে। এগুলি নিয়ে আরও আমাদের চেষ্টা করতে হবে। আমাদের মনে রাখতে হবে যে কি সমাজ ব্যবস্থায় দাঁড়িয়ে কি কাজ আমাদের করতে হচ্ছে। আজকে এটা কেউ অস্বীকার করতে পারবেন না যে আগের থেকে ক্রমশ অনেক অনেক বেশি উন্নতির দিকে এগুতে, আরও এগুতে হবে, আরও ভাবতে হবে, আরও ইম্প্রুভ করার চেষ্টা করতে হবে, সেটা করার চেষ্টা আমরা করছি। অন্য দিক থেকে আমি যেটা বলছিলাম, এখানেও আমরা চেষ্টা করব এতে আপত্তি নেই যে আরও সিডিউল কাস্টের পারসেনটেজ বাড়ানো। আমি একটা হিসাব যোগাড় করেছি, এখানে হচ্ছে, গ্রাম পঞ্চায়েত লেভেলে ইলেকটেড মেম্বারের সংখ্যা ৫২ হাজার ৫২০, তার মধ্যে সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস আছেন ৯ হাজার ৪৫৮। ১৬ পার্সেন্টি, হওয়া উচিত ২৮ পার্সেন্ট। ২২ প্লাস ৬। এটা তোলবার চেষ্টা করতে হবে। উইমেন আছেন ৫ হাজার ৭০৫। এটা একটু কম, আমাদের এর পার্সেন্টেজ বাড়ানোর চেষ্টা করতে হবে। একটা কথা এই সূত্রে বলে নিই, এটা বোঝার কথা, পুরানো লোক যাঁরা আছেন তাঁরা জানেন যে সংবিধানে যখন এই রিজারভেশনের কথাটা ওঠে The framer of the constitution সেখানে তাঁদের মূল উদ্দেশ্য ছিল যে নিচে যাঁরা রয়েছেন দীর্ঘ ইতিহাসের নানান, কারণে — অর্থনীতির দিক থেকে, চিন্তাধারার দিক থেকে, শিক্ষার

দিক থেকে, সামাজিক অধিকারের দিক থেকে যাঁরা পিছিয়ে আছেন ১০ বছর সুপ্রিম এফোর্ট করে তাদের অ্যাট পার ইউথ আদার্স করতে হবে।

Emphasis should be given for proper reservation to bring them up and make them at per with others.

সেটা না করে এটাকে পারপিচুয়েট করে, এটা একটা স্পেশ্যাল প্রিভিলেজ ক্লাস করা হয়েছে। আমি একটা হিসাব করে দেখেছি, অনেককে বলেছি, তাঁরা ভেতরে ভেতরে স্বীকার করেছেন কিন্তু মুখে বলতে পারেন না সামস করে, এই যে স্পেশ্যাল প্রিভিলেজ এটা ভোগ করে সেই সমস্ত সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস যারা অপেক্ষাকৃত অবস্থাপন্ন — অ্যাফ্লুয়েন্ট সেকশন, তারাই ভোগ করে, কমন পিপল পায় না। আরও একটি ব্যাপার আমি দেখেছি, ইউনিভার্সিটির প্রফেসারকে দিয়ে সমীক্ষাও করিয়েছি, নামও জানা আছে কিন্তু বলছি না, সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস, কোলিয়ারির মালিক, শাকতোরিয়ায়, তারা যদি এম. এল. এ. হন, তাতে কমন বাউরির কিছু হবে? কাজেই এখানে আমাদের চেষ্টা করতে হবে। আমরা জানি, কি কঠিন অবস্থার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। বিভিন্ন জায়গায় তাদের পঞ্চায়েত সমিতির সভাপতি করতে পেরেছি কিন্তু দুর্ভাগ্য একটা জেলার সভাধিপতি করতে পারি নি। আমরা না হয় ১০ বছরে পারি নি কিন্তু ভারতবর্ষ তো ৪২ বছর স্বাধীন হয়েছে, সেখানে কি অবস্থা? জগজীবন রামের মতোন একজন লোক, ৪৬ সাল থেকে বিভিন্ন দপ্তরে অত্যন্ত যোগ্যতার সঙ্গে যিনি মন্ত্রীত্ব করেছেন সে ক্ষেত্রে আমি যদি প্রশ্ন করি, ভারতবর্ষের স্বাধীনতার ৪২ বছরের মধ্যে একজনও কি ভারতবর্ষের প্রধানমন্ত্রী হবার মতোন কেউ ছিলেন না, তাহলে তার জবাব কি দেবেন?

[7-30 — 7-40 P.M.]

সেই জিনিস ভাবতে হবে। সে জন্য একথা পয়েন্টস স্কোল করলে হবে না। এই জিনিস যারা জানেন তারা জানেন যে কি ভাবে করতে হয়। এটা ধীরে ধীরে করতে হবে। এখানে আমাদের আর কোনও কিছু না দেখতে পেয়ে বলে দেওয়া হল যে একজন সভাধিপতি কি কেউ হতে পারে না? যাই হোক সেটা ছেড়ে দিন। কিন্তু তার পরের কথাটা পরিষ্কার ভাবে বলা দরকার। এখানে মেইন প্রশ্ন হচ্ছে যে রাজীব গান্ধী গত দুই বছর ধরে নাকি আপ্রাণ ভাবে চেষ্টা করছেন যাতে তৃণমূল পর্যন্ত গণতন্ত্রকে প্রসারিত করা যায়, পঞ্চায়েতকে শক্তিশালী করা যায়। এখন পঞ্চায়েতকে শক্তিশালী করতে আমাদের তো কোনও আপত্তি নেই, আমরাও আরম্ভ করেছি। কিন্তু কাজ যেটা হচ্ছে কিছু অসুবিধা হচ্ছে। কালকে ইন্ডিয়ান এক্সপ্রেসে ছাপা হয়েছে এবং আজকে টেলিগ্রাফে ছেপে দিয়েছে। অতএব আমাদের সুবিধা হয়েছে আমরা সেটা পড়তে পেরেছি। প্রশ্ন হচ্ছে, একটা আইন যেটা আনা হয়েছে, হয় বলতে হবে যেটা বেরিয়েছে সেটা সবই ভুল, কি হয়েছে না হয়েছে সেটা পরে জানা যাবে। কিন্তু যা আছে তাতে কি আছে? তাতে আমরা দেখছি যে ২৪৩-তে এ. বি. সি. ডি. ই. এফ. জি. এইচ. আই. জে. পর্যন্ত আছে। এ থেকে জে পর্যন্ত ধরলে ১০টা হয়। তার মধ্যে আই এবং জে এটা তেমন কোনও ব্যাপার নয়। জে হচ্ছে কারা কারা বাদ যাবে যেমন জম্মু

কাশ্মীর বাদ যাবে, নাগাল্যান্ড বাদ যাবে এগুলির কথা বলা হয়েছে। আর আই-তে হচ্ছে, ইউনিয়ন টেরিটোরি। এই দুটো তেমন কিছু ব্যাপার নয়। বাকি ৮টায় কিন্তু ক্ষমতা দেবার নয়, ক্ষমতা কেড়ে নেওয়ার। এখানে কি বলা হয়েছে দেখুন —

243 A (i) — The Governor of a state by public notification divide the state into as many units of local Government as he may think fit for the purpose of constituting panchayat thereafter.

তাহলে বুঝুন। গভর্নর ভাগ করবেন অর্থাৎ ডিলিমিটেশন করবেন। তিনি কি করে ভাগ করবেন? মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয়, আপনি বলতে পারেন যে পাথর প্রতিমার কোনও কোনও অংশে গ্রাম পঞ্চায়েত করলে ঠিক হবে সেটা গভর্নর কি করে বুঝবেন? প্রত্যেকটি ক্ষেত্রে ডেলিবারেটলি সেটা আছে। আমি এটাতে পরে আসছি। কিন্তু এটাতো এনক্রোচমেন্ট অব স্টেট। তারপরে দেখুন —

243 A (ii) — Superintendence direct control of the preparation of electroral roll for and the conduct of all elections of panchayat shall be vested with the Election Commission.

এটা রয়েছে। এটা তো কোনও পাওয়ার দেওয়া হচ্ছে না। তারপরে ২৪৩ ই (১) এটা আরও মারাত্মক। এটাতে বলা হচ্ছে —

243 E (i) If at any time a Governor is satisfied that any Panchayat in that stage is grossly abusing its power or is functioning in a manner which is detrimental to the public interest, he may, by order suspend or dissolve a Panchayat and appoint administrator to exercise the power of the vested interest of the Panchayat.

এটা হচ্ছে ভাঙ্গার অধিকার। গভর্নরের হাতে কেন এটা থাকবে? শুনুন, বেশি দিন নয়, শুধু নির্বাচনের আগে নয়, ২ বছর ধরে তিনি চিন্তা করছেন। অথচ এই দুই বছরের মধ্যে বছর খানেক আগে এই ১৯৮৮ সালের ফেব্রুয়ারি মাসে কি ভাবে ত্রিপুরায় ক্ষমতায় গেছেন সেই ইতিহাস আপনারা জানেন, আমি সে কথা বলতে চাই না। করে কি করলেন? করে পঞ্চায়েত ভাঙ্গলেন। নির্বাচিত পঞ্চায়েত ভাঙ্গলেন। কাজেই এটা মনে রাখতে হবে। যদি পঞ্চায়েত গড়তে চান তাহলে এই রকম ভাবে করলে হবে না। যেখানে পঞ্চায়েত বারে বারে তৈরি হয়েছে, সেই পঞ্চায়েতকে ভাঙ্গলেন এবং আমাদের আপনাদের প্রতি কোনও রাগ নেই, কিন্তু কি হচ্ছে? সারকারিয়া কমিশন কি বলেছেন? আজকে জওহরলাল নেহেরুর জন্ম শত বার্ষিকী, আজকে অনেক কথাই মনে করছেন — জওহরলাল নেহেরু বলেছিলেন গভর্নর এমন ব্যক্তি হওয়া উচিত, যিনি একজন এমিনেন্ট পাবলিক পার্সন হবেন, যাঁর নিউট্রালিটি সম্পর্কে কারোর কোনও সন্দেহ থাকবে না, তিনি সকলের রেসপেক্ট কম্যান্ড করবেন। আজকে কী করা হচ্ছে? অত্যন্ত বশংবদ ভাবে একেবারে নামকরা লোকগুলোকে নিয়ে এখানে বসানো

হচ্ছে আজকে এটা দুর্ভাগ্যের কথা, এটা সারকারিয়া কমিশন থেকে বলা হয়েছে বলেই কথাটা উঠছে, অন্য সময় হলে এটা উঠত না। যে ভাবে সাম্প্রতিক কালে কর্ণাটকে যে ভাবে যা হয়েছে, অন্যান্য জায়গায় যা হয়েছে, এই ধরণের সমস্ত পাওয়ার ওখানে দেওয়া হয়েছে। ইভিন যে ফাইনান্স কমিশন হবে, সেই জায়গায় পর্যন্ত সেটাও গভর্নর ঠিক করবেন। গভর্নর তাঁর পার্সনেল ঠিক করবেন। সমস্ত কিছু গভর্নর ঠিক করবেন। এই সমস্ত জিনিসগুলো হচ্ছে, তাতে এটা কী পাওয়ার দেওয়া হচ্ছে? দুটি জায়গায় এফ. আর. জি., এই দুটিই হচ্চে ভেগ। একটা কি আছে, এখানে বলা হয়েছে, তাদের দেওয়া হবে, এটা স্পেসিফিক বলা দরকার। সত্যি সত্যি তাদের যদি ইচ্ছা থাকে তাহলে উচিত হচ্ছে সংবিধানের আর্টিকেল ফরটি থেকে আরম্ভ করা সেখানে কী বলছে দি স্টেট শ্যাল, সেখানে বলে নি ইউনিয়ন গভর্নমেন্ট শ্যাল, সেখানে বলা আছে —

'The State shall take steps to organise the village panchayat and endowned them with such powers and authority as may be necessary to enable them to function as units of Self-Government, not as an agent of Central Government.

কথাটা বুঝেছেন? তাহলে এই যদি হয় তাহলে ওঁর যে সব প্রশ্ন ছিল — এখানে উচিত কি, যদি সিনসিয়ার হন তাহলে উচিত হচ্ছে — ডিভলিউশন অব পাওয়ার যদি হয়, ডিভলিউশন অব পাওয়ার মানে হচ্ছে সেন্টার স্টেটকে দেবে, স্টেট পঞ্চায়েতকে দেবে, এই ভাবে চলে আসবে। এখানে যদি তা করতে হয় তাহলে বলা উচিত, আমি বলছি, তাদের সিনসিয়ারিটির জন্য আমরা ক্লেম করব। যদি আসে তাহলে আমরা পার্লামেন্টে এই জিনিস আনব এবং এই আর্টিকেল ফরটিটাকে একটা চ্যাপটারে পরিণত করা হোক এবং সেখানে আরও প্রিন্সিপ্যাল ফিনানসিয়েট হোক। ফার্স্ট হচ্ছে পঞ্চায়েতকে বলা হবে দিজ ইজ দি থার্ড টায়ার সিস্টেম অব দি গভর্নমেন্ট, ইউনিয়ন গভর্নমেন্ট, স্টেট গভর্নমেন্ট তারপর লোকাল গভর্নমেন্ট, ইট ইজ দি থার্ড টায়ার অব দি গভর্নমেন্ট, ফুল ফ্লেজেড গভর্নমেন্ট, লোকাল ইউনিট অব দি গভর্নমেন্ট। সেটা কেন হবে না, উইথ অল পাওয়ার্স, উইথ দি পুলিশ পাওয়ার্স অলসো, কেন এটা হবে না? ডিভলিউশন অব পাওয়ার করবেন অথচ ডিভলিউশন অব পাওয়ারের আসল জিনিসটা দেব না? এটা কী ব্রিটিশ সরকার পেয়েছেন যে একটা রুটির টুকরো কুকুরকে ছুঁড়ে দেবেন? দে শুড বি রেসপেক্টেড। তাহলে এটা একটা ফুল ফ্লেজেড চ্যাপটার হোক এবং সেখানে ক্লিয়ারলি বলা হোক এবং সেখানে উনার যদি ভয়েস থাকে, কারা ডিফলটার — বরং উচিত ছিল আপনি আচরি ধর্ম অপরে দেখান, পশ্চিম বাংলায় হচ্ছে, কেরালায় হয়েছে, ত্রিপুরায় হয়েছিল ভেঙ্গে দিয়েছে ওরা, কর্ণাটকে হয়েছে, অন্ধ্রে হয়েছে, তাহলে কারা ডিফলটার? তাহলে উচিত ছিল যে ছয় মাসের ভিতর যারা ডিফলটার, তারা এখনই ইলেকশন করুক। এই জিনিস হওয়া উচিত ছিল। তাহলে বোঝা যেত উদ্দেশ্য কোথায়। এটাকে অবলম্বন করে তারা ভেবেছেন, কেউ মাথায় ঢুকিয়ে দিয়েছেন — তারা বলেছেন, তারা নাকি অন্যান্য জায়গায় ঘরে দেখেছেন, সেখানে টাকা নিচে যায় না, এখানেও ত্রুটি বিচ্যুতি ধরছেন, আমি স্বীকার করছি হয়ত সেন্ট পার্সেন্ট না যাক, কিন্তু

নাইনটি পার্সেন্ট এর উপর এটা গ্রামে এখানে পৌঁছায়, রিচ করে, কাজ হয়, তার প্রমাণ আছে। কিন্তু অন্য জায়গায় তার থেকে অনেক বেশি কন্ট্রাক্টারের মাধ্যমে সব মারে। ওরা ওদের লোককে বিশ্বাস করে না, সেই জন্য এই যে টাকা, এই টাকা কেন্দ্র কন্ট্রোল করে, মনিটার করে, তাঁরা স্টেট গভর্নমেন্টকে বাদ দিতে চাইছেন। আরও একটা জিনিস এর পেছনে লুকিয়ে আছে, সেটা হবে এর পরে, কালেক্টার যিনি হবেন, তিনি ল অ্যান্ড অর্ডার নিয়ে কাজ করবেন, রেভিনিউ নিয়ে কাজ করবেন, আর একজনকে বসানো হবে এখন ডিভলিউশনের নামে ইকোয়েল পাওয়ার দিয়ে তাকে বসানো হবে, অনেক পাওয়ার দিয়ে তাকে বসানো হবে।

[7-40 — 7-53 P.M.]

It is not democratic decentralisation. It is bureaucratisation of the whole system.

আমলাতন্ত্রের ভেতরে সমস্ত কিছু রাখতে চাইছে এবং সেই জন্যই গভর্নরের নাম আসছে। বেসিক প্রিন্সিপ্যাল অফ ডিসেন্ট্রালাইজেশন বিরোধী কাজ হচ্ছে; বেসিক স্ট্রাকচারের এগেনস্টে এটা হচ্ছে। অলরেডি যেটা হয়েছে। ফেডারেল স্ট্রাকচার মিন্স ইচ টায়ার-এর অটোনমিকে মেনে নিতে হবে। যে যার নিজের স্পেয়ারে সে সুপ্রিম। তা যদি না হয়, তাহলে কিছুই হতে পারে না। এটা স্টেটের ক্ষেত্রে যেমন, তেমন অন্য ক্ষেত্রেও। তা না হলে কিছুই হবে না। জওহরলালের মৃত্যুর পর থেকে কি দেখছি? দুটো ডিকেড ধরে, ২০/২৫ বছর ধরে ক্রমাগত সমস্ত রকম ক্ষমতাকে কুক্ষিগত করা হচ্ছে, ক্ষমতার মোর অ্যান্ড মোর সেন্ট্রালাইজেশন হচ্ছে। সেই জন্যই আমি বলছি, ডিসেন্ট্রালাইজেশন-এর জন্য তাঁদের আন্তরিক ইচ্ছার প্রমাণের প্রয়োজন আছে। গত ২০ বছর ধরে গঙ্গা দিয়ে বহু জলই বয়ে গেছে! গত ২৫ বছর ধরে সেন্ট্রালাইজেশনের যে প্রসেস চলছে তাতে একটার পর একটা স্টেট সাবজেক্টকে কনকারেন্ট সাবজেক্ট করা হচ্ছে। সমস্ত ক্ষেত্রেই করা হচ্ছে। এখন পঞ্চায়েতকেও নেবার চেষ্টা করা হচ্ছে। এটা আজকে উদ্বেগের বিষয়! এটাকে রিভার্স করতে হবে। সব চেয়ে বড় কথা হচ্ছে যদি সদিচ্ছা থাকত তাহলে আপনি আচরি ধর্ম অপরে শেখাও হত। তারপর পাওয়ার ডেভেলপ, ইকনমিকে শক্তিশালী করা, ট্যাক্স ইত্যাদি করার যেসব কথা বলা হচ্ছে তা তো ২৪৩ (জি)-তেই বলা আছে। সেখানে যা বলা হচ্ছে সেসব তো পশ্চিম বাংলায় অনেক আগেই করা হয়েছে। তার জন্য সংবিধান সংশোধনের দরকার হয় নি। সেন্টারের টোটাল যে ফান্ড আছে তার এত অংশ স্টেটের ডিভিসিভ পুলে দিতে হবে। আজকে স্টেটগুলোকে ফাঁকি দেবার জন্য কি করা হচ্ছে? যে মেথড আছে, সেই মেথডকে না মেনে, অন্য উপায়ে টাকা আদায় করা হচ্ছে এবং রাজ্যগুলির পাওনা ফাঁকি দেওয়া হচ্ছে। ইনকাম ট্যাক্স ডিভিসিভ পুলে আছে। অথচ এখন সেখানে সুপার ট্যাক্স, সার চার্জ ইত্যাদি বার বার বৃদ্ধি করা হচ্ছে, অ্যাডমিনিস্টার্ড প্রাইস ইত্যাদির দ্বারা স্টেটগুলিকে ডিপ্রাইভ করা হচ্ছে। এই ভাবে বেশি করে টাকা তুলে নিচ্ছেন, এটা কি ডিভল্যুশন অফ পাওয়ারের মনোভাব? কি হওয়া উচিত? আমি যেটা ইউরোপে দেখেছি এবং অন্যান্য অনেক জায়গায় যেটা আছে; বলতে হবে যে, ট্যাক্সের এই এই অংশ; এই এই ট্যাক্সের এই এই অংশ পঞ্চায়েত পাবে। তা না হলে আরও ট্যাক্স

বসবে। এত ট্যাক্সের ওপর আরও ট্যাক্স বসবে। এটা কি হচ্ছে! তা না হলে তো ঐ জিনিস হবে, — আমি কি তোমার পর, ফেল কড়ি, মাখ তেল। এই জিনিস হচ্ছে। কি নূতন পাওয়ার দেওয়া হচ্ছে? কি নূতন হচ্ছে, এটা আমাকে একটু বুঝিয়ে দিন। এক কথায় তো সব পরিষ্কার হয়ে যায় যে,

It is the local unit of three tier of the Government. Union Government. State Government. Local Government.

এবং তিনটি স্পেয়ারই নিজে নিজের ক্ষেত্রে সুপ্রিম, অটোনমাস। তাদের টাকাও নির্দিষ্ট করে দিতে হবে। এই ভাবে যদি হয় তাহলে হবে। তা না হলে কিছুই হবে না। সব জায়গায় এক রকম হবে কেন? ইউ. পি.-তে ১২ কোটি জনসংখ্যা, আমাদের ৬ কোটি, বিহারে ৮ কোটি জনসংখ্যা, সুতরাং এসব জায়গায় তিনটে টায়ার হতে পারে। আবার এমন অনেক জায়গা আছে যেখানে ৫ লক্ষ, ৭ লক্ষ জনসংখ্যা, সেখানে দুটো টায়ার হতে পারে। সব এক জায়গায় একটা সেন্ট্রাল গাইডেন্সের ভেতরে কেন যাবে? যেখানে যেরকম অবস্থা সেখানে সেভাবে করে কতগুলো সেন্ট্রাল প্রিন্সিপ্যাল আনইকুয়িভক্যালি ফিনানসিয়েট করে দিতে হবে। সব চেয়ে বড় কথা হচ্ছে যে, সেখানে স্বীকার করে নিতে হবে,

It is the local unit of the Government full-fledged Government with all power.

সেখানে কোনও রকম রিজার্ভেশন থাকা উচিত নয়। তা না হলে ডিভলিউশন অফ পাওয়ার হয় না। সেটা ঐ মনসাকে চাঁদ সদাগরের বাঁ হতে ফুল ছুঁড়ে দেওয়ার মতো হচ্ছে। সুতরাং আগে আমাদের দেখতে হবে কি করছে, না করছে। যেগুলি ক্লিয়ার রয়েছে সেগুলি থাক, তারপর পরিষ্কার ভাবে চিন্তা করতে হবে। এখানে আটটা ধারার ভেতর দুটোতে বিশেষ কিছু নেই। একটাতে আছে কিছু টেকনিক্যাল ব্যাপার, সেটা কি ভাবে কি হবে, চিন্তা করা যেতে পারে। আটটার মধ্যে টেকনিক্যালটা বাদ দিলে সাতটা, সেই সাতটার মধ্যে পাঁচটাই হচ্ছে পাওয়ার কেড়ে নেবার। আর যে দুটো দেবার, সে দুটোর মধ্যে বিশেষ কিছু নেই। সে দুটো টোটালি ভেগ। এখন এক জায়গায় সমস্ত কিছু জোড় খাইয়ে করতে হলে নূতন ট্যাক্স বসাবার প্রশ্ন এসে যাবে। সেই জন্য বলছি, এর মধ্যে কোনও রাগের ব্যাপার নেই। আমরা সমস্তটা নিজেরা অনুভব করছি। পঞ্চায়েতকে দেবার ব্যাপার নেই। এই কন্সেপশনটাই ভুল। আমি আবার বলছি, টাকা কেন্দ্রের নয়, রাজ্যেরও নয়। প্রত্যেকটা টাকা, প্রত্যেকটা পাই পয়সা জনগণের এবং জনগণের কাছ থেকে অপ্রত্যক্ষ করের মাধ্যমে সেটা আসে। তাই টাকা কারও নয়, টাকা জনগণের।

Every paise comes from the people. They have the right to supervise the paise.

সেটা কি ভাবে ব্যয় হবে। প্রতেকটা টাকাই পিপলের কাছ থেকে আসে। সেটা দিল্লিরই হোক, এখানকারই হোক বা পঞ্চায়েতে যাঁরা আছেন, তাঁরা যেটা ব্যয় করেন সেটাই হোক। সমস্ত টাকাই আসে জনগণের কাছ থেকে। সেই পিপল কারও কাছে ভিখারী নয়,

Sovereignty lies with the people. They pay whole through their taxes.

অতএব যা কিছু সমস্ত তারাই দেয় স্টেট এক্সচেকারে। তাদের ভিখারীর মতো — মানে ভাত ছড়ালে কাক মেলে, মানে ভোটের আগে ভাত ছড়ালে কাক মেলানো যাবে না। আপনারা বলছেন যোজনার ভেতর দিয়ে সেখানে প্রতি তিন থেকে চার হাজার পপুলেশনকে ৮০,০০০ টাকা ভাগে যা দিচ্ছেন, সেটা হলে ধরে নিন চার হাজার যদি পপুলেশন হয়, তাহলে ৮০০ পরিবার যদি হয় — প্রতি পরিবারে পাঁচ জন করে মানুষ ধরে — তাহলে ১০০ টাকা করে পায়। আমাদের পঞ্চায়েতে ১৬ টাকা ৩৪ পয়সা করে দেওয়া হচ্ছে এবং সেটা শীঘ্রই ১৮ টাকা করা হবে এবং তাতেও কত দিন হবে? সাড়ে পাঁচ দিন হবে। অর্থাৎ একটা গোটা বছরে মাত্র সাড়ে পাঁচ দিন কাজ পাবে। তাহলে ওঁরা কি করে বছরে ৫০ থেকে ১০০ দিন বলছেন? এটার অর্থ হয় না। ইকনমিকই যদি না হয় তাহলে কি হবে! গ্রামোন্নয়নের জন্য এক ফসলকে দু ফসল, তিন ফসল করতে হবে, সেচ ব্যবস্থার ব্যাপক বিস্তার ঘটাতে হবে। নানা রকম কুটির শিল্প — ব্যাপক ভাবে যত রকম কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হতে পারে, প্রোডাটিভ ডিপার্টমেন্টগুলি চাঙ্গা যাতে হতে পারে, সেদিক থেকে চেষ্টা করতে হবে। আনুসঙ্গিক যতগুলি আছে ততগুলি না হলে পর, বলে দিলাম এই টাকার ভেতর দিয়ে কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে, তা হয় না। হওয়া সম্ভবও নয়। সেই জন্য জিনিসগুলি গভীর ভাবে ভাবা দরকার। সেন্টিমেন্ট দিয়ে বলে দিলাম, — এগুলি সব করে দিচ্ছি, এত সহজ নয়! সেই জন্য আমার মনে হয় খুব গভীর ভাবে ভাবা দরকার। প্রথম কথা হচ্ছে পঞ্চায়েতের কথা গোড়ায় আমি বলেছি। এটা খুবই ভীষণ ব্যাপার, এ ব্যাপারে সবার চিন্তা করা দরকার। কারণ এটা পাবলিক ডিবেট হবে। এটা যদি ইন্ট্রোডিউস হয়, ইন্ট্রোডিউস হলে — আমি যত দূর শুনেছি, এটা মনসুন সেশনে হবে। অতএব গোটা সেশন সময় পাবে, তাদের চিন্তা করতে হবে যে, এর মতলব কি, উদ্দেশ্য কি? ভারতবর্ষের লোকদের যদি কেউ এত বোকা ভাবে যে, বড় বড় কথার জাল দিয়ে যদি কেউ মনে করেন পঞ্চায়েতকে শক্তিশালী করার নামে পঞ্চায়েতের গুণ এবং চরিত্রকে নষ্ট করে দিয়ে পঞ্চায়েতকে কেন্দ্রের হাতের, আমলাতন্ত্রের হাতের শিকল বাধাঁ জন্তু হিসাবে পরিণত করবেন, তাহলে তাঁরা ভুল করবেন। সেই জিনিস হতে পারে না। তার বিরুদ্ধে ভারতবর্ষের সমস্ত মানুষ আছে। এই কথা বলে কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 62**

The motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions of Shri Deba Prasad Sarkar and Shri Subrata Mukhejee that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 52,39,81,000 be granted for expenditure under Demand No. 62, **Major Heads : "2515 — Other Rural Development Programmes (Panchayati Raj), 3604 — Compensation and Assignments of Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515 — Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)".**

(This is inclusive of a total sum of Rs. 13,09,96,000 already voted on account in March, 1989.) was then put and agreed to.

**Demand No. 59**

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 28,33,35,000 be granted for expenditure under Demand No. 59, **Major Heads : "2501 — Special Programme for Rural Development".**

(This is inclusive of a total sum of Rs. 7,08,34,000 already voted on account in March, 1989.) was then put and agreed to.

**Demand No. 60**

The motion of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 1,16,59,70,000 be granted for expenditure under Demand No. 60, **Major Heads : "2505 — Rural Employment".**

(This is inclusive of a total sum of Rs. 29,14,93,000 already voted on account in March, 1989.) was then put and agreed to.

**Demand No. 63**

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 26,54,32,000 be granted for expenditure under Demand No. 63, **Major Heads : "2515 — Other Rural Development Programmes (Com-**

**munity Development), 4515 — Capital Outlay on Other Rural Development Programmes (Community Development), and 6515 — Loans for Other Rural Development Programmes (Community Development)".**

(This is inclusive of a total sum of Rs. 6,63,60,000 already voted on account in March, 1989.) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.53 P.M. till 1.00 P.M. on Friday, the 12th May, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 12th May, 1989 at 1-00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 5 Ministers, 3 Ministers of State and 153 Members.

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

### Unutilised X-Ray and Scanning Machines

***237.** (Admitted question No. *1450.) **Shri Sudip Bandyopadhyay** and **Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government is aware that the X-Ray and Scanning Machines are lying unutilised in some of the Hospitals in Calcutta due to inordinate delays in installation or repairs ;

(b) if so,—

(i) the value of such X-Ray and Scanning Machines which are now lying idle in the different Hospital in Calcutta ; and

(ii) the reasons for delays in installation/repair of these machines ?

[1-00 — 1-10 P.M.]

**Shri Prasanta Kumar Sur :**

(a) The State Government is aware that some X-Ray Machines and one Ultra Sonogram Machine, have been lying out of order and consequently unutilised in several Calcutta Hospitals for some time ; The C.T. Scanner at B.I.N. which went out of order recently, has now been working after necessary repair.

(b) (i) and (ii)

The answer is furnished in the enclosed Statement of the next Page.

| Serial Name of Hospital | X-ray Machine Number & value | X-ray Machine Since when lying unutilised | X-ray Machine Reasons | Ultra Sonogram Machine Number & Value | Ultra Sonogram Machine Since When lying unutilised | Ultra Sonogram Machine Reason | C.T. Scanner Number & value | C.T. Scanner Since when lying unutilised | C.T. Scanner Reasons |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1. Medical College Hospital, Calcutta (MCH) | 1 (one) X-ray machine value Rs. 1,58,000/- | Since March, 1986. | Non-avail-ablility of spares for a long time Spares have Since arived and repair taken up. | 1 (one) Value : Rs. 10,58,214/- | Since December, 1988 | Change of the repairing Agency The machines is expected to be repaired Soon. | — | Nil | — |
| 2. Calcutta National Medical College Hospital (CNMCH) | 1 (one) 100 M.A. X-ray machine Rs. 1,83,000/- | Since 1985. | For lack of Space to install the machine | | Nil | | | Nill | |
| 3. R.G.Kar Medical College Hospital (R.G.Kar M.C.H.) | 1 (one) 500 M.A. X-ray machine Rs. 5,00,000/- | Since January 1988. | Repairing work since undertaken | | Nil | | | Nil | |
| 4. Nilratan Sarkar Medical College Hospital (NRSMCH) | 1 (one) 1250 M.A. X-ray machine Rs. 15,00,000/- | Since December, 1988. | out of order. Steps already initiated to restored in back to order | | Nil | | | Nil | |

| Serial Name of Hospital | X-ray Machine | | | Ultra Sonogram Machine | | | C.T. Scanner | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | Number & value | Since when lying unutilised | Reasons | Number & Value | Since When lying unutilised | Reason | Number & value | Since when lying unutilised | Reasons |
| 5. Bangur Institute of Neorology, Calcutta | 3 (three) 15 M.A. Portable machinces Rs. 26,000/- Each | Since December 1988. | Out of order at different dates Since December 1988. EMAIL have since undertaken repairing of all three machines | | Nil | | The C. T. Scanner at B.I.N. which went out of order recently has now been working after some repairs under taken locally | | |
| 6. Dr. R. Ahmed Dental College & Hospital Calcutta | 1(one) old Philips X-ray machine accord in 1973-74 has been lying out of order | Since January, 1988. | The machine breaks down frequently and local repairs are of no use now. It needs to be condemed | | Nil | | Nil | | |

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন যে, মেশিনগুলি আউট অফ অর্ডার হয়ে পড়ে ছিল অনেকদিন ধরে। আমার প্রশ্ন হল, মেশিনগুলি কেনার পর ব্যবহার করতে করতে আউট অফ অর্ডার হয়েছিল, নাকি, কেনার পর ব্যবহার না করে ফেলে রাখার জন্য সেটা হয়েছিল ?

**শ্রী প্রশান্তকুমার শূর :** একটা মেশিনের কথা আমি বলেছি। বহু বছর ধরে ১৯৭৩-৭৪ সাল থেকে সেটা আউট অফ অর্ডার হয় নি। জানুয়ারি ৮৮ থেকে একটা মেশিন সেটা ন্যাশনাল মেডিক্যাল কলেজে সেটা ইন্সটলড হয় বা আউট অফ অর্ডার হয় নি, সেটা পড়ে আছে সেখানে স্পেসের অভাবে। সেই জন্য ওটা আমি অন্য জায়গায় নিতে বলেছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** এই যে টোটাল এক্স-রে মেশিন বা স্কানিং মেশিন আছে তার টোটাল ভ্যালুয়েশন কত?

**শ্রী প্রশান্তকুমার শূর :** একটা স্কানিং মেশিনের মূল্য ১০,৫৮,২১৪ টাকা। এটা ডিসেম্বর '৮৮ থেকে খারাপ হয়ে আছে। এটা রিপেয়ার করার জন্য অলরেডি এজেন্সী ঠিক করে দিয়েছি। স্কানিং মেশিন হল সোনোগ্রাম মেশিন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** এই যে এক্স-রে মেশিনের ব্যাপারে আপনি কয়েকটি হাসপাতালের নাম করলেন এ ছাড়া গ্রামের দিকে যে সমস্ত রুর‍্যাল হাসপাতাল আছে সেই সব জায়গায় এক্স-রে মেশিন খারাপ হয়ে পড়ে আছে অথবা স্পেসের অভাবে বসানো যায় নি, এই রকম খবর আপনার কাছে আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** স্পেসিফিক কোনও জায়গার কথা বললে আমি বলতে পারি। আমাদের এক্স-রে মেশিন রিপেয়ারের ব্যাপারে ইলেকট্রো মেডিক্যাল যেটা আমাদের গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল আন্ডারটেকিং তাদেরকে সারভিস কন্ট্রাক্ট দিয়েছি। পশ্চিমবাংলায় যত এক্স-রে মেশিন আছে সমস্ত এক্স-রে মেশিন তারা রিপেয়ার করবে। আমাদের সার্ভিস কন্ট্রাক্টে প্রতিটি রিপেয়ারের জন্য টাকা বরাদ্দ আছে, ধরা আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** প্রথমত আপনি যে এক্সরে মেশিনগুলির কথা বললেন যেগুলি খারাপ হয়ে গেছে আপনি রিপেয়ার করতে দিয়েছেন বললেন। এই এক্স-রে মেশিনগুলি ছাড়া মাননীয় সদস্য প্রভঞ্জন মন্ডল যে কথা বললেন যে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে বহু হাসপাতালে এই রকম এক্স-রে মেশিন খারাপ হয়ে পড়ে আছে। আমার প্রশ্ন হল এই এক্স-রে মেশিনগুলি কত দিনের মধ্যে চালু করা যাবে, বা রিপেয়ার করা যাবে এটা আপনি এই হাউসকে অ্যাসিয়োর করতে পারবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** গ্রামাঞ্চলে কথা যেটা বললেন সেই ক্ষেত্রে রুর‍্যাল হাসপাতাল পর্যন্ত এক্স-রে মেশিন আছে এই নির্দেশ আছে। কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা তাতে রুর‍্যাল হাসপাতাল পর্যন্ত এক্স-রে মেশিন থাকে, প্রাইমারি হেলথ সেন্টারে দেওয়া যাচ্ছে না। আমাদের আগে এক্স-রে মেশিন বছরের পর বছর খারাপ হয়ে পড়ে থাকত। আমরা এখন সেই জন্য ইলেকট্রো মেডিক্যালকে সার্ভিস কন্ট্রাক্ট দিয়ে দিয়েছি। যখন যেখানে মেশিন খারাপ

হবে তারা ডাইরেক্ট তাদের জানাবে যে আমাদের এক্স-রে মেশিন খারাপ হয়ে গেছে। তখন তারা লোক পাঠাবে, প্রয়োজন হলে তারা সেই মেশিন নিয়ে চলে আসবে, দরকার না হলে তারা সেখানেই সারিয়ে দিয়ে আসবে। আপনি যদি প্রশ্ন করেন কোথায় কোথায় খারাপ হয়ে পড়ে আছে তাহলে সেটা আমি বলতে পারি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আপনি বললেন যে বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজি-তে একটা স্কানিং মেশিন আছে। সরকারি ব্যবস্থাপনায় স্কানিং-এর ব্যবস্থা অন্য কোনও হাসপাতালে আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বাঙ্গুর হাসপাতাল ছাড়া আর কোনও হাসপাতালে নেই। তবে রিসেন্টলি একটা হোল বডি স্কানার আনার চেষ্টা করছি আমরা মোটামুটি সবাই আলোচনা করে ঠিক করেছি যে হোল বডি স্কানার আনতে হবে। এটার দাম মোটামুটি দেড় কোটি থেকে দু'কোটি, এটা আনার চেষ্টা করছি এস এস কে এম ছাড়া এই মেশিন আর কোথাও নেই।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state the number of X-ray and or scaning machines are still unutilised either for want of installation or repairs ?

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, that answer he has given.

**Shri Prasanta Kumar Sur :** I have already given the answer. I think you have not heard it.

[1-10 — 1-20 P.M.]

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, এক্স-রে মেশিনগুলো খারাপ হয়ে আছে, সেগুলো সারাতে দেরি লাগে। আমার কাছে খবর আছে যে গ্রামাঞ্চলে অনেক জায়গায় দুবছর আগে এক্স-রে মেশিন গেছে অথচ সেগুলো ইনস্টলেশন এখনও পর্যন্ত হয় নি। যেমন সাঁইথিয়া রুর‍্যাল হাসপাতালে দু'বছর আগে এক্স-রে মেশিন গেছে কিন্তু সেটি এখনও পর্যন্ত ইনস্টল হয়নি, মেশিনটি এখনও পর্যন্ত চালু হয়নি। এই রকম কোনও সংবাদ আপনার কাছে আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ইলেকট্রো-মেডিক্যালকে যদি খবর দেওয়া হয়ে থাকে তাহলে এই বিষয়ে আমাকে নিশ্চয়ই জানাবেন। কবে খরব দিয়েছেন তা আমাকে জানাবেন, আমি নিশ্চয়ই চেষ্টা করব। বিধানসভার অধিবেশনে আমি বলেছিলাম যে এম এল এ-রা সকলেই ম্যানেজমেন্ট কমিটিতে যুক্ত আছেন। আমি ভেরিফাই করে দেখেছি যে, অরিজিন্যাল অর্ডারে এটা ছিল। এম এল এ-রা তাদের নিজ নিজ এলাকার মধ্যে যতগুলো হাসপাতাল থাকবে প্রাইমারি হাসপাতাল থেকে আরম্ভ করে সব রকমের হাসপাতালে সেখানে যুক্ত থাকবে। কিন্তু আমি অর্ডারে দেখলাম যে সেটা মিস করে গেছে। এম এল এ-রা তাদের এলাকায়

যত হাসপাতাল বা হেলথ সেন্টার আছে, সব জায়গাতেই যুক্ত থাকবেন। সোমবারের মধ্যেই এই অর্ডারটা বেরিয়ে যাবে। এই ধরনের খবরগুলো আপনারা যদি আমাকে সরাসরি দেন তাহলে ভালো হয়।

**মিঃ স্পিকার ঃ** হেল্ড ওভার কোয়েশ্চেন *৪৪৭, *৪৮৩, *৪৮৫, *৪৯৬ হেল্ড ওভার।

**রাজ্যের হাসপাতালগুলির উন্নয়নকল্পে মাস্টার প্ল্যান**

*৬৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪১।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের বড় বড় হাসপাতালগুলির উন্নয়নকল্পে কোনও মাস্টার প্ল্যান তৈরি করা হয়েছে কি ; এবং

(খ) হলে, ঐ হাসপাতালগুলির নাম কি কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) রাজ্যের বড় বড় হাসপাতালগুলির উন্নয়নকল্পে রাজ্য সরকার সম্প্রতি কিছু সুচিন্তিত উদ্যোগ নিয়েছেন। যেমন ঃ

(১) চিকিৎসাবিদ্যার উন্নতির দিকগুলির সুযোগ গ্রহণের জন্য বড় বড় হাসপাতালে সুপার স্পেশালিটি ইউনিট খোলা হয়েছে এবং এ ব্যাপারে উপযুক্ত পঠন পাঠনেরও বন্দোবস্ত করা হচ্ছে ;

(২) বিভিন্ন হাসপাতালে বেশ কিছু নতুন যন্ত্রপাতি সরবরাহ করা হয়েছে এবং বর্তমানে এই প্রক্রিয়া অব্যাহত আছে ; এবং

(৩) নতুনতর বিভাগগুলির সুবিন্যাসের জন্য প্রয়োজনে বিভিন্ন হাসপাতালে ভবনগুলির সংস্কার সাধন করা হচ্ছে এবং হাসপাতাল চত্বরে নতুন ভবন স্থাপনের কাজও নেওয়া হচ্ছে।

(খ) যে হাসপাতালগুলি উপরোক্ত প্রকল্পের আওতার মধ্যে আনা হয়েছে সেগুলি হল ঃ—

(১) মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলকাতা

(২) এস এস কে এম হাসপাতাল, কলকাতা

(৩) আই পি জি এম ই অ্যান্ড আর, কলকাতা (এস এস কে এম হাসপাতাল সংলগ্ন)

(৪) বাঙ্গুর ইনস্টিটিউট অফ টেকনোলজি

(৫) আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলিকাতা

(৬) এন আর এস মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলকাতা

(৭) রিজিওন্যাল ইনস্টিটিউট অফ অপথ্যালমোলজি, কলকাতা

(৮) স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন, কলকাতা

(৯) ডাঃ আর আমেদ ডেন্টাল কলেজ হাসপাতাল, কলকাতা

(১০) চিত্তরঞ্জন সেবা সদন, কলকাতা

(১১) ডাঃ বি সি রায় মেমোরিয়াল হাসপাতাল

(১২) আই ডি হাসপাতাল, কলকাতা

(১৩) গান্ধী মেমোরিয়াল হাসপাতাল, কল্যাণী, নদীয়া

(১৪) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতাল, বাঁকুড়া

(১৫) বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতাল, বর্ধমান।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করেছিলাম মাস্টার প্ল্যান সম্পর্কে। কিন্তু উনি যেটা বললেন সেটা তো রুটিন কাজ যেমন বেড বাড়ানো, বিল্ডিং তৈরি করা ইত্যাদি। এগুলোকে তো আমরা রুটিন ওয়ার্ক বলে মনে করি। আমি এই রুটিন কাজ সম্বন্ধে প্রশ্ন করিনি। মাস্টার প্ল্যানের মধ্যে আর একটু সিরিয়াসনেস থাকে, যেন কত টাকা বরাদ্দ করেছেন, নতুন কোনও বিশেষ ব্যবস্থা গ্রহণ করছেন এবং মৌলিক কোনও পরিবর্তন করছেন কিনা, নতুন আর কোনও হাসপাতাল করছেন কিনা, চিকিৎসা পদ্ধতির পরিবর্তন করছেন কিনা ইত্যাদি। আমি আশা করেছিলাম উনি এ সম্পর্কে বলবেন যেমন, একটা রিসার্চ ইনস্টিটিউশন করা, যা পশ্চিমবঙ্গে নেই। খুব সাংঘাতিক অবস্থা, এখানে আমার প্রশ্ন সাথে সাথে রাখছি যে, যে সব হাসপাতালের নাম বললেন তাতে আমার অভিজ্ঞতায় বলছি মাস্টার প্ল্যান যে করেছেন তা কোনও জায়গায় চিহ্ন আছে কি এবং আপনার সেখানে মাস্টার প্ল্যান কোনও ইমপ্লিমেন্ট হয়েছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হ্যাঁ হয়েছে, আপনি তো জানতে চাইছেন কি কি সরবরাহ হয়েছে?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমরা পি এ কমিটির রিপোর্ট পেশ করেছি তাতে দেখানো হয়েছে যে হেলথ ডিপার্টমেন্টের মেশিন পড়ে আছে, লক্ষ লক্ষ টাকার অপচয় হচ্ছে, ওষুধ চুরি যাচ্ছে, কোনও একজামিনের ব্যবস্থা নেই, রোগী ভর্তি হয়ে ফেরৎ চলে যাচ্ছে অর্থাৎ সব কিছু ইরেগুলার দেখানো হয়েছে। এইরকম রিপোর্ট সাবমিট করার পরেও মন্ত্রী বললেন যে পরিকল্পনা আছে এবং সেই পরিকল্পনা অনুযায়ী কোন কোন হাসপাতালে কি কি ব্যবস্থা হয়েছে? আপনাদের মুখ্যমন্ত্রী যেখানে বললেন যে হাসপাতালগুলিতে কিছু করতে পারছেন না। সেখানে আপনি বলছেন করেছেন এটা ব্যাপার?

[ 12th May, 1989 ]

**Shri Prasanta Kumar Sur:** I am the Minister-in-charge, So, I know what is done where is done I am hereby given the details.

| | | Value (Rs.) |
|---|---|---|
| A. i) | Spare for Combi Analyser (for Nehprology Unit) | -1,18,833/- |
| ii) | New Endoscope & Spares for old Endoscope | -6,07,449/- |
| iii) | Heart Lung Machine (For Cadico Thoracic Deptt. | -8,70,450/- |
| iv) | Ethylene Oxyide Steriliser | -1,06,050/- |
| v) | Urodynamic Investigation System (for IMGMER, Calcutta) | -9,95,211/- |
| vi) | High Pressure Gas Liquid Chromotograph | -7,52,786/- |
| | Machine for Biochemistry Department | |
| vii) | Additional Construction involving Expansion of existing Chest & Cancer Building of SSKM Hospital | -17,17,800/- |
| viii) | Repair of Cine Angie Equipment (Purchase of Tetrode Valvades) | -1,13,950/- |
| ix) | Purchase of one 200 M.A. X-ray Machine | -2,54,481/- |
| x) | Colour Doppler for the Cardic Thoracic Deptt. | -27,50,000/- |
| xi) | Wooden Furniture for the Gastroenterology Unit of Deptt of Medicine IPGMER | -17,994/- |
| xii) | Equipments for Gastoenterology Deptt. | -9,89,543/- |
| xiii) | Ultra Sonogram Machine (Linder Ultra Sound System) | -8,97,500/- |
| xiv) | Spares & Accessories for Dyna Camers (IPGMER) | -5,25,668/- |
| xv) | Repair of Code Dialysis Monitors (for Nephrology Unit) | -37-444/- |
| xvi) | Replacement of Existing X-ray table by a motorised table for 300 M.A. X-ray machine (of X-ray Deptt.) | -1,66,440/- |

| | | |
|---|---|---|
| xvii) | Installation of 3 (three) 1.5 room air conditions in Chest & Cancer Buildings | -82-692/- |
| xviii) | Maintenance of various equipments of Nephrology Deptt. | -88,000/- |

B. Bangur Institute of Neurology Calcutta

| | | |
|---|---|---|
| i) | Purchase of Equipments & Accessories for various Deptts. of Bangur Institute of Neurology, Calcutta | -14,52,784.- |
| ii) | Maintenance of C.T. Scanner | -1,54,800/- |
| iii) | Maintenance of ECG Machine | -10,000/- |
| iv) | Additional Attachment for the EMG Machine (Neurology Deptt.) | -1,18,314/- |
| v) | Serv Stabiliser for C.T. Scanner | -20,592/- |
| vi) | Purchase of Additinoal Accessoris for Bipolar Coagulator (Deptt of Neurosurgery) | -30,750/- |

C. Medical College Hospital

| | | |
|---|---|---|
| i) | Various equipments for cardic Thoracic Surgery | -11,59,490/- |

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জিঃ** আপনি তো যন্ত্র কিনেছেন, আপনি কি মনে করেন আপনার দপ্তরে যোগদান করার পর হাসপাতালের উন্নতি হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূরঃ** আপনি হাসপাতালগুলি একটু ঘুরে আসবেন, দেখে আসবেন, আপনাদের আমলে যা ছিল তার থেকে হান্ড্রেড পারসেন্ট ভালো হয়েছে।

**মিঃ স্পিকারঃ** মিঃ মুখার্জি হাসপাতাল আগের থেকে ভালো হয়েছে কিনা এটা জানতে হয় অ্যানুয়াল ডেথ রেট থেকে, আগে বছরে কত ম্রত, এখন কত লোক মরে।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আপনি কি মনে করেন যেসব যন্ত্রপাতি কিনেছেন এখন যত রোগী আছেন, তাদের পক্ষে কি যথেষ্ট?

**মিঃ স্পিকারঃ** মনে করার কোনও প্রশ্ন নেই।

**শ্রী শক্তিপ্রসাদ বলঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই যে

হাসপাতালগুলি উন্নীতকরণের লিস্ট পড়লেন, তার মধ্যে মেদিনীপুর জেলার কোনও নাম আছে কি, বিশেষ করে মেদিনীপুর জেলার হাসপাতালের উন্নীতকরণের কোনও পরিকল্পনা আপনাদের আছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এখানে যে প্রশ্নটা করা হয়েছে সেটা মূলত বড় বড় হাসপাতালে কি কি করা হয়েছে, সেই কথাই বলা হয়েছে। এটা ঠিক জেলা হাসপাতালে কি কি হয়েছে সেই প্রশ্নগুলি এখানে নেই, অন্য সময়ে প্রশ্ন করলে আমি এর উত্তর দেব।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** গত দশ বছর ধরে পশ্চিমবঙ্গ সরকার হাসপাতালগুলি উন্নীত করার চেষ্টা করছেন। এই মাস্টার প্ল্যানের টাকায় হাসপাতালগুলি উন্নীত করার জন্য কেন্দ্রীয় সরকার ৮৮-৮৯ সালে কত টাকা সাহায্য করেছেন বা কিভাবে সাহয্য করেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** কেন্দ্রীয় সরকার ফ্যামিলি ওয়েলফেয়ার-এর জন্য কিছু সাহায্য করেন, আর আমাদের দুটোতে যেমন লেপ্রসি এবং ম্যালেরিয়াতে ৫০ পারসেন্ট ওনারা সাহায্য করেন। মিনিমাম নিডস প্রোগ্রাম গত বছরে দিয়েছিলেন ২৫ কোটি টাকা, এই বছরে দিয়েছেন ২৯ কোটি টাকা।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী জানাবেন কি যে হাসপাতালগুলি উন্নয়নের জন্য যে উত্তর দিলেন, সেই পরিপ্রেক্ষিতে বলছি প্রতি বছর পশ্চিমবঙ্গ থেকে মাদ্রাজ এবং বোম্বেতে বিশেষ উন্নতমানের চিকিৎসার জন্য যেতে হচ্ছে এবং কোটি কোটি টাকা পশ্চিমবঙ্গ থেকে ঐ হাসপাতালগুলিতে ব্যয় হচ্ছে। এই ব্যাপারে কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকার পাঠিয়েছেন কি—দিল্লির মতো এখানেও অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়েন্স তৈরি করার জন্য?

**শ্রী প্রশান্তকুমার শূর :** যে কথা বললেন, আমাদের রাজ্যগুলি থেকে বিভিন্ন হাসপাতালে যায়, সেই হাসপাতালগুলি আপনারা নিশ্চয় লক্ষ্য করেছেন ভেলোর, অ্যাপেলো, যশলোক, এখানে রোগীদের জন্য কত টাকা খরচ হয়। আপনি জানেন নিশ্চয় মিনিমাম দুই লক্ষ টাকা খরচ হয়। আমার পি এ কিছুদিন আগে ভেলোরে গিয়েছিলেন, তিনি দেখে এসে বলেছেন এই হাসপাতালে যাওয়ার অর্থ হল প্রচুর খরচ এবং এক একটা রুগীর সঙ্গে বাড়ির লোককে যেতে হয়। ১৫/২০ দিন পর্যন্ত তারা সেখানে থাকে। আমাদের এখানে হার্ট সার্জারি হয়, ওপেন হার্ট সার্জারি হয়, বাই-পাস সার্জারি হয়, আমি বলতে পারি মেডিক্যাল কলেজে, যেমন কল্যাণী গান্ধী মেমোরিয়াল হাসপাতালে, যেমন এস এস কে এম হাসপাতালে হয়। আসলে আমাদের আস্থা নেই, আমাদের উপর আস্থা কম।

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** আমার সাপ্লিমেন্টারি হল এই যে প্রশ্নটা করা হয়েছে প্রশ্নকর্তা আদৌ এই প্রশ্নটা বুঝেছেন কিনা জানি না, আমার কাছে এটা পরিচ্ছন্ন নয়। হাসপাতালের উন্নয়নের জন্য যে মাস্টার প্ল্যানের কথা বলা হয়েছে হেলথটা কনকারেন্ট লিস্টের মধ্যে, খুব স্বাভাবিকভাবে কোনও সেন্ট্রাল হেলথ পলিসি আছে কিনা, তা যদি না থাকে তাহলে একটা

রাজ্যের মধ্যে হাসপাতালের উন্নয়নের ব্যাপারে রাজ্যের নিজস্ব একটা পরিকল্পনা থাকে হাসপাতালের এক্সপ্যানসনের জন্য ডেভেলপমেন্টের জন্য। একেবারে কমপ্রিহেনসিভ মাস্টার প্ল্যানের প্রশ্ন যদি আসে তাহলে কনকারেন্ট লিস্টের নির্দেশনাম নিয়মানুযায়ী কিছু রেসপনসিবিলিটি থেকে যার সেন্টার-স্টেটের, সেটাকে বাদ দিয়ে রাজ্যের হাসপাতালের মাস্টার প্ল্যান তৈরি করার মধ্যে কতটা যথার্থতা আছে আমি জানি না। আমার প্রশ্ন হচ্ছে টার্গেটে পৌঁছানোর ক্ষেত্রে কোনও বাধা আছে কিনা জানতে চাই?

**শ্রী প্রশান্তকুমার শূর :** বাধার প্রশ্ন নয়, আমি একটু বলতে পারি যে বাজেট তৈরি করার আগে যেখানে কেন্দ্রীয় সরকারের সাহায্য করার কথা আমাদের বোধ হয় পৌনে ৩শো কোটি টাকার বাজেট, সেখানে গতবার মিনিমাম নিডস প্রোগ্রামে ২৫ কোটি টাকা দিয়েছিল, এবারে ৪ কোটি টাকা বাড়িয়ে ২৯ কোটি টাকা দিয়েছে। একটা মাস্টার প্ল্যান তৈরি করতে যেখানে শত শত কোটি টাকা দরকার, সেই টাকা কেন্দ্রীয় সরকার দেবেন এমন বলতে পারছি না। কেন্দ্রীয় সরকারের একই ধরনের নীতি চলছে পশ্চিমবঙ্গের জন্য, যেমন বক্রেশ্বরের ক্ষেত্রে দেখছেন, হলদিয়া রিফাইনারি কারখানা, ইলেকট্রনিক্সের কারখানা, জাহাজ তৈরি কারখানার ক্ষেত্রে দেখছেন। সুতরাং একথা বলে লাভ কি।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার সাপ্লিমেন্টারি হল বিগত কয়েক বছর যাবৎ বড় বড় হাসপাতালের পরিবেশ বিভিন্নভাবে কলুষিত হয়েছিল যার কথা আমরা কাগজে দেখেছিলাম এবং মাননীয় মন্ত্রী মহাশয় একটা অ্যাটেমপ্ট ও নিয়েছিলেন সেটা দূর করার জন্য কতকগুলি অসামাজিক লোক দীর্ঘদিন যাবৎ ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত বিভিন্ন ঝুপড়ি তৈরি করে সেখানে বসবাস করছিল, বিশেষ করে এস এস কে এম হাসপাতালের মধ্যে এই ঝুপড়ি ছিল। আপনি অ্যাটেমপ্ট নিয়েছিলেন, পুলিশ পাঠিয়ে এগুলি পরিষ্কার করতে হবে। সেগুলি পরিষ্কার করা হয়েছে কিনা? কারণ, আমরা জেনে ছিলাম কিছু কিছু কংগ্রেস নেতা তাদের সমর্থনে আপনার বিরুদ্ধে বিক্ষোভ করেছিলেন। আমি জানতে চাই আপনি সেগুলি নির্মূল করতে পেরেছেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি একথা বলতে পারি কলকাতার বড় বড় হাসপাতালগুলিতে বিশেষ করে মেডিক্যাল কলেজ হাসপাতালে যে সমস্ত ঝুপড়ি ছিল সেগুলি সরানো হয়েছে এবং কখনও কখনও আমার কাছে খবর আসে যেমন কিছুদিন আগে একটা খবর এসেছিল এস এস কে এম হাসপাতালে ২টি ঝুপড়ি গড়ে উঠেছে এবং সেখানে আমি নির্দেশ দিয়ে সেই ঝুপড়ি ভেঙ্গে দিয়েছি। তবে আপনারা জানেন নানা ধরনের বাধা আসে, দুর্নীতিগ্রস্ত বিষয়ে যেখানে সাজা দেবার জন্য চেষ্টা করি সেখানে তেরঙ্গা ঝান্ডা নিয়ে এসে বাধা দেয়।

## মুর্শিদাবাদ জেলায় গ্রামীণ হাসপাতাল নির্মাণ

***৮০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৩।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোনও গ্রামীণ হাসপাতাল নির্মাণের কাজ আরম্ভ হয়েছে কি ;

(খ) আরম্ভ হয়ে থাকলে, (১) উক্ত কাজ কবে আরম্ভ হয়েছে ও (২) কবে শেষ হবে ; এবং

(গ) কবে নাগাদ উক্ত গ্রামীণ হাসপাতাল চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ, সাগরদীঘি এবং বারওয়ান দুটি গ্রামীণ হাসপাতালের নির্মাণ কাজ আরম্ভ হয়েছে।

(খ) (১) উক্ত গ্রামীণ হাসপাতাল দুটি নির্মাণ কাজ ১৯৮২ তে আরম্ভ হয়েছে।

(২) সাগরদীঘি কাজ শেষ হয়েছে, বারওয়ান কাজ কিছু বাকি আছে। আশা করা যায় শীঘ্র শেষ হবে।

(গ) সাগরদীঘি গ্রামীণ হাসপাতালে শীঘ্রই চালু হবে বলে আশা করা যায়। বারওয়ানের কথা এখন বলা সম্ভব নয়।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মন্ত্রী মহাশয়, বললেন, ১৯৮৩ সালে কাজ আরম্ভ হয়েছে এবং শীঘ্রই এই কাজ শেষ হবে। শীঘ্র শেষ হবে বলতে আপনি কোন সাল বোঝাচ্ছেন বলবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি নিশ্চয়ই জানেন হাসপাতাল তৈরি করে আর একটা দপ্তর। কাজ শেষ হলে আমাদের হাতে হস্তান্তর করে এবং তারপর আমরা কাজ শুরু করি। এই ব্যাপারে আমাদের ক্যাবিনেট-এ যেতে হয়। আমি জানি লোকের অনেক কিছু প্রয়োজন আছে, তবে এখনও পর্যন্ত কাজ শেষ হয়নি বলে দেরি হচ্ছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মন্ত্রী মহাশয়ের কথায় বুঝলাম পি ডবলিউ ডি বাড়িময় তৈরি করে। গ্রামাঞ্চলের সাধারণ মানুষের অসুখ হলে নিকটবর্তী চিকিৎসা কেন্দ্রে চিকিৎসার সুযোগ পায় না বলে কলকাতায় আসে এবং তাতে তাদের পয়সা খরচ হয়। আমার প্রশ্ন হচ্ছে—গ্রামাঞ্চলের মানুষের সুখ সুবিধার জন্য যে দপ্তর ঘরবাড়ি তৈরি করে তাদের সঙ্গে যোগাযোগ করে এই কাজ তাড়াতাড়ি করবেন কি?

**শ্রী প্রশন্তকুমার শূর ঃ** তাদের সঙ্গে শুধু যোগাযোগ করছি না, কথাবার্তা হচ্ছে। পি ডবলিউ ডি-র সঙ্গে স্বাস্থ্য দপ্তরের সমন্বয় কিভাবে করা যায় সেই চেষ্টা আমরা করছি।

**শ্রী তোয়াব আলি ঃ** এই দুটি ছাড়া মুর্শিদাবাদে আরও গ্রামীণ হাসপাতাল তৈরি করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নোটিশ দেবেন বলে দেব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ১৯৭৮ সালের পর থেকে পশ্চিমবাংলায় কতগুলি গ্রামীণ হাসপাতাল তৈরি হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা দেখেছেন বাজেটেই আছে, ৭০টি হয়েছে এবং আরও ৩০টি ১৯৮৯-৯০ সালে করব।

**শ্রী আতাহার রহমান ঃ** মন্ত্রী মহাশয় বললেন দুটি হাসপাতালের কাজ শুরু হয়েছিল একটি শেষ হয়েছে—সাগরদীঘির কাজ শেষ হয়েছে—তাহলে এখানে রোগীদের চিকিৎসার কাজ কবে থেকে শুরু হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এখন ডাক্তার রিক্রুটমেন্ট করতে হবে নার্স রিক্রুটমেন্ট করতে হবে। ক্যাবিনেটের সিদ্ধান্ত নিয়ে এই করে তারপর ওপেন করব।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** মুর্শিদাবাদে কতগুলি গ্রামীণ হাসপাতাল আছে এবং ঠিকমতো চলছে?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দেবে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মন্ত্রী মহাশয়, বললেন গ্রামীণ হাসাতালগুলি তৈরি করে পি ডবলিউ ডি কনস্ট্রাকশন বোর্ড এবং রিপেয়ার করার ক্ষেত্রেও তারাই করে। একটা প্রোপোজাল ছিল যে এগুলি পঞ্চায়েতের হাতে দায়িত্ব দেওয়া হবে এ সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আমাদের নীতি যে গ্রামীণ হাসপাতালগুলির দায়িত্ব পঞ্চায়েতের হাতে দেওয়া কিন্তু কতকগুলি প্রশাসনিক অসুবিধা রয়েছে সেগুলি দূর করতে হবে। তবে এটা নিশ্চয় আমাদের নীতি।

**শ্রী অনন্ত সোরেন ঃ** যদিও মুর্শিদাবাদের সম্বন্ধে প্রশ্ন নয়, তবুও আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে সমস্ত গ্রামীণ হাসপাতালগুলি ভগ্ন অবস্থায় রয়েছে, যার জন্য রোগীরা চিকিৎসা করার সুযোগ সুবিধা পাচ্ছে না ডাক্তাররা থাকছে না এগুলিকে পুনর্নির্মাণ অর্থাৎ রিপেয়ার করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** রিপেয়ার করার পরিকল্পনা নিশ্চয় আছে।

**বাসন্তী কটন মিল বন্ধের কারণ**

*৮০৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭৮।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পানিহাটিতে অবস্থিত বাসন্তী কটন মিল (সোয়ান মিলস) বর্তমানে বন্ধ আছে ;

(খ) সত্য হলে, ইহার কারণ কি ;

(গ) বি আই এফ আর শুনানিতে রাজ্য সরকার অংশ গ্রহণ করছেন কিনা ; এবং

(ঘ) শ্রম দপ্তরের পক্ষ থেকে কারখানাটি খোলার কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মালিকপক্ষের নোটিশে মিল বন্ধ রাখার জন্য বিশেষ কোনও কারণ দেখানো হয় নাই। নোটিশে বলা হয়েছে যে অনিবার্য কারণ বশত মিল বন্ধ থাকবে। কিন্তু সালিশি বৈঠকে দেখা গিয়েছে যে আর্থিক অসুবিধার জন্য মিলটি বন্ধ হইয়াছে।

(গ) হ্যাঁ।

(ঘ) মিলটি খোলার জন্য শ্রম দপ্তরের পক্ষ থেকে ত্রিপাক্ষিক সালিশি বৈঠকের ব্যবস্থা করা হয় কিন্তু কোনও মীমাংসা সম্ভব হয়নি মালিকপক্ষ বোর্ড অফ ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড ফাইন্যান্সিয়াল রিকন্সট্রাকশন-এর নিকট দরখাস্ত করেছেন এবং বিষয়টি বর্তমানে উক্ত সংস্থার বিবেচনাধীন আছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** বি আই এফ আর কেন্দ্রীয় সংস্থা। আই ডি পি আই এবং ব্যাঙ্ককে তারা বলেছে সব মিল খুলতে পারি যদি বাসন্তীকে বাদ দেওয়া হয়। কারণ বাসন্তী মিল সোয়ান মিলের ৫টি ইউনিটের একটি। বাসন্তীকে বাদ দিয়ে আমরা অন্যান্য ফ্যাক্টরিকে সাহায্য করতে পারি। কিন্তু বাসন্তীকে নিয়ে টোটাল সোয়ান মিলকে আমরা সাহায্য করব না—এই কথা কি ঠিক?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বি আই এফ আর থেকে বলা হয়েছিল সোয়ান মিল চালু রাখা হবে বাসন্তীকে বাদ দিয়ে। এইভাবে তারা সোয়ান মিলস চালু রাখার প্রস্তাব করেন। এই সম্পর্কে আমাদের মত চেয়ে পাঠান। আমরা বলেছি এতে আমরা রাজি নই। আমরা বলেছি দুটি মিলকেই চালু রাখতে হবে। বাসন্তী বিক্রি করে সোয়ান চলবে, এটায় আমরা রাজি নই। আমরা বলেছি বাসন্তী, সোয়ান দুটি মিলই যাতে চালু থাকে তার ব্যবস্থা করতে হবে। আমার যতদূর ইনফর্মেশন আছে তাতে এটুকু বলতে পারি যে, আমাদের এখানকার ইউনিয়নেরও সেই একই মত।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** আমরা দেখেছি কারখানায় সাসপেনশন অব ওয়ার্ক হবার পরে শ্রমদপ্তর মিট করেছিলেন, ব্যবস্থা করেছিলেন। কিন্তু মালিকপক্ষ থেকে বি আই এফ আর হবার পরে এই কনসিলিয়েশন বন্ধ হয়ে যায়। রাজীব গান্ধী ১৯৮৫ সালে এই বি আই এফ আর তৈরি করলেন। দিল্লি বোর্ড তৈরি হল। তার ফলে পশ্চিমবাংলার এই কনসিলিয়েশন—এখন এই লক আউট, ক্লোজার হবার ফলে কনসিলিয়েশনের ক্ষেত্রে কোনও অসুবিধা দেখা দিচ্ছে কিনা, জানাবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই প্রশ্নটা সুনির্দিষ্ট নয়। আমি এই ক্ষেত্রটা বলে দিচ্ছি। এই ক্ষেত্রে আমরা আলোচনা শুরু করেছিলাম। এমন কি আমরা কর্তৃপক্ষের বিরুদ্ধে একটা প্রসিকিউশন করি। বারাসত কোর্টে প্রসিকিউশন কেস হয়। এই বলে যে, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট ভায়োলেট করেছে উইদাউট নোটিশ। কর্তৃপক্ষ তার বিরুদ্ধে হাই কোর্ট করেছেন। হাইকোর্ট থেকে চীফ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের উপর স্টে অর্ডার দেওয়া হয়েছে। যার ফলে সেটা স্টে হয়ে আছে এবং ম্যানেজমেন্টের কাছে ম্যাজিস্ট্রেট ৯/৬/৮৯ তারিখের মধ্যে হাই কোর্টের স্টে অর্ডারের একটা কপি চেয়ে পাঠিয়েছেন। সেই কপি এখনও আমরা পাইনি। ওটা পেলে তারপর আমরা সেই ব্যাপারটা দেখব। দ্বিতীয় কথা হচ্ছে, বি আই এফ আর হবার পরে লেবার ডিপার্টমেন্ট থেকে আমরা কনসিলিয়েশন ডেকেছিলাম। ম্যানেজমেন্ট তাতে রাজি নয়। তাদের বক্তব্য বি আই এফ আর এ এটা এখন বিবেচনাধীন আছে। সুতরাং এখন আমরা এই বিষয়ে আলোচনা ইত্যাদিতে আসতে রাজি নই। বি আই এফ আর এ আমাদের পক্ষ থেকে স্টেট গভর্নমেন্টের প্রতিনিধি গিয়েছিলেন। শেষ পর্যন্ত যেটা হয়েছে তা হল এই বি আই এফ আর আই ডি পি আই-কে তাদের নির্দেশ দিয়েছে এবং কতকগুলি ডাইরেকটিভ আছে। সেই অনুযায়ী একটি রিপোর্ট সাবমিট করার জন্য আই ডি পি আই পক্ষ থেকে এখানে এসেছিল। তারা আমাদের অফিসারদের সঙ্গে মিট করেছে। তারপর আমরা শুনেছি যে, মি ডাভেকে আই ডি পি আই এজেন্সি ঠিক করেছে, তার হাতে দেওয়া যায় কিনা। তিনি নাকি বলেছেন। সোয়ান মিল চালু করতে রাজি আছি, তবে পশ্চিমবাংলায় তার কোনও কেস নেই। সেই কারণে তিনি ভরসা পাচ্ছেন না। আমি কালকে অফিসারদের বলেছি আই ডি পি আই-এর সেই ভদ্রলোককে ডাকতে যে, তার সঙ্গে কোনও কথা বলা যায় কিনা রিকনস্ট্রাকশনের ব্যাপারে। এখনও পর্যন্ত ঐ অবস্থায় আছে আমি গতকালের পর্যন্ত খবর আপনাদের কাছে দিলাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বি আই এফ আর আর একটি এই ধরনের প্রস্তাব কি দিয়েছে, টোটাল যে কটি মিল বন্ধ আছে তার মধ্যে ৫০ পারসেন্ট বন্ধ রেখে ৫০ পারসেন্ট চালু রাখা এবং তার মধ্যে বাসন্তী মিল আছে কিনা, জানাবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বাসন্তীর এই রকম প্রস্তাব নেই। বাসন্তী সম্বন্ধে বলা হয়েছে, এটা বিক্রি করতে হবে এবং বিক্রি না করলে সোয়ান ভায়াবল হবে না। ঐ টাকা দিয়েই সোয়ান চালাতে হবে, এটাই হচ্ছে কংক্রিট বক্তব্য। সুতরাং অন্য কিছু থাকলে অলটারনেটিভ কথা বলা যেতে পারে কিভাবে কি হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে জানা গেল যে আর্থিক সঙ্কটের কারণ দেখিয়ে মালিক এটা বন্ধ করেছে। আমার প্রশ্ন শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ড এবং গ্র্যাচুইটির টাকার আদায় করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং মিলটি খোলার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব দেওয়া হয়েছে কি না? মিলটি যাতে তারা টেকওভার করেন সে ব্যাপারে কোনও প্রস্তাব গ্রহণ করা হয়েছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** কেন্দ্রীয় সরকার যে আইন করেছেন এই সমস্ত রুগ্ন সংস্থা ইত্যাদি চালানোর জন্য সেই আইনে বি আই এফ আর হচ্ছে তাদের এজেন্সি, তারাই তার

বিচার করেন। সেখানে বি আই এফ আরের কাছে গিয়েছে। বি আই এফ আর যে প্যাকেজ দেবেন তখন কি পাওয়ার আছে সেগুলি দেখা হবে। স্টাটুটারি ডিউস, ওয়ার্কারদের ডিউস, গ্র্যাচুইটি কত বাকি, ব্যাঙ্কের কত বাকি সেগুলি সম্বন্ধে বক্তব্য যে কিভাবে শোধ করতে হবে। তার সঙ্গে অন্য ডিউসও আছে সেগুলি শোধ করতে হবে। ওয়ার্কিং ক্যাপিটাল কিভাবে আসবে না আসবে অল দিস থিং তারা বলবেন। সেই প্যাকেজ পাওয়া যায়নি। এটা একমাত্র তারা বলেছিলেন যে বাসন্তী বিক্রি করে দাও এবং বিক্রি করে সোয়ানটা চালু কর। যেমন বলেছেন হনুমান কটন মিল বিক্রি করে দাও, দিয়ে জুটি মিল চালু কর। আমরা সেটাতে আপত্তি করেছি। আমরা বলেছি, দুটিই চালু করতে হবে। এটা বিক্রি করে ওটা নয়।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** এই বাসন্তী সহ বি আই এফ আরে পশ্চিমবাংলার বেশ কিছু রুগ্ন কারখানার কেস পেন্ডিং আছে। অভিজ্ঞতায় দেখা গিয়েছে যে, বি আই এফ আর এই প্রসিডিংস ড্র করতে ইনঅর্ডিনেট অ্যান্ড আনইউজুয়াল ডিলে করছে। আমার জিজ্ঞাসা এ ক্ষেত্রে রাজ্য সরকারের কিছু ভূমিকা পালন করার আছে কি বি আই এফ আরের কর্তৃপক্ষের সঙ্গে কথাবার্তা বলে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমাদের ৮৯টা কেস আছে। আমরা ইতিমধ্যেই বি আই এফ আরকে বলেছি। এক্ষেত্রে একটু দেরি হচ্ছে এবং দেরিই শুধু নয়, ক্রমান্বয়ে মামলার দিন পড়ে। আমাদের অফিসাররা না হয় সরকারি খরচে যান, মালিকদের পয়সা আছে তারা যেতে পারে কিন্তু খুবই অসুবিধা হচ্ছে ইউনিয়নগুলির। বার বার ডাক পড়ে, তাদের কাছে পয়সাকড়ি থাকে না, খুবই অসুবিধা হয়। তাছাড়া বম্বেতে গিয়ে থাকার জায়গা পাওয়াও খুব মুশকিল। আমরা সেইজন্য অনেকবার বলেছি যে, যেহেতু আমাদের ৮৯টা কেস পেন্ডিং আছে সেইহেতু কলকাতায় একটা বেঞ্চ করুন। বাই রোটেশন ঠিক করুন যে কদিন কলকাতায় আসবেন এবং এখানে এসে বসে বিচার করে ফয়সালা করবেন। তার কোনও পজিটিভ রেসপন্স আমরা পাই নি।

**শ্রী মতীশ রায় ঃ** বি আই এফ আরে যে সমস্ত রুগ্ন মিলগুলির ব্যাপারে প্রেরণ করা হয়েছে সেখানে তারা বলেন যে রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের অর্থ দপ্তরের বিশেষ অনুমোদনের প্রয়োজন মিলগুলি পুনরুজ্জীবন করবার জন্য। আমার জিজ্ঞাসা, বাসন্তী সহ অন্যান্য মিলগুলির ব্যাপারে যে আর্থিক এবং টেকনিক্যাল সাইডে অ্যাপ্রুভাল দেওয়া দরকার সেটা রাজ্য সরকার দিয়েছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ওরা যদি মনে করেন এটা গ্রহণ যোগ্য তাহলে ওরা টোকেন দেন। সেই টোকেন বাসন্তীকে দিয়েছেন। টোকেন যতদিন না দেয় ততদিন লাইন দিয়ে দাঁড়িয়ে থাকতে হয়।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** আমরা দেখছি পশ্চিমবঙ্গে বিভিন্ন কলকারখানা মালিকপক্ষ একরতফা ভাবে বন্ধ করে দিচ্ছেন এবং তার ফলে শ্রমিকরা দুরাবস্থার মধ্যে পড়ছেন। এমন কি আমাদের কাছে খবর আছে, অনেক জায়গায় তারা আত্মহত্যা পর্যন্ত করেছেন। আমার প্রশ্ন, বামফ্রন্ট সরকার যেখানে নিজেদের শ্রমিক, কৃষক দরদি সরকার বলে দাবি করেন

সেখানে শ্রমিকদের দুরাবস্থার কথা বিবেচনা করে বার্ধক্যভাতা, বৈধব্যভাতা, বেকারভাতার মতন এই সমস্ত শ্রমিকদের কোনও ভাতা দেবার কথা চিন্তা করছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** এই প্রশ্ন এ ক্ষেত্রে অপ্রাসঙ্গিক। আমাকে যদি বলেন তাহলে আমি বি আই এফ আরের রেকমেন্ডশনগুলি পড়ে দিতে পারি।

**মিঃ স্পিকার:** ওটা টেবিলে লে করে দিন। Now, Shri Sumanta Kumar Hira.

**শ্রী সুমন্তকুমার হীরা:** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে বললেন যে বাসন্তী কটন মিল বিক্রি করে-দেওয়ার প্রস্তাব দিয়েছেন মালিকপক্ষ। আমার জিজ্ঞাসা, ওদের অ্যাসেট কত আছে তার কোনও স্টাডি করা হয়েছে কি এবং যদি হয়ে থাকে তাহলে তার একটা অংশ বিক্রি করে দিয়ে এই মিলটিকে ভ্যায়াবল করার সম্ভাবনা আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** এটা আমরা করতে পারি না। যদি বি আই এফ, আর ডিসিশন করে তাহলে তারপর অ্যাসেট যা আছে তার ভ্যালুয়েশন হবে। এ ক্ষেত্রে দু'রকমের পদ্ধতি আছে। এক বি আই এফ আর চালু করার জন্য কি আছে না আছে সেটা ঠিক করেন অথবা যদি লিক্যুইডেশনের অর্ডার দেন তখন লিক্যুইডেটার, তিনি ভ্যালুয়ার অ্যাপয়েন্ট করেন। তিনি অ্যাসেস করে বলে দেবেন যে এই হচ্ছে সম্পত্তির দাম। তারপর আজকাল আইন হয়েছে যে বিক্রি করে যে পয়সা যাবে তার ভাগ হবে এই রকমভাবে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি:** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে জানার জন্য বলছি যে মোটামুটি ৯টি মিল বন্ধ হয়ে আছে। এগুলি হচ্ছে, বঙ্গোদয়, ডানবার, সোয়ান, শ্রীদুর্গা, ময়ূরাক্ষী, ইন্ডিয়া জুটি মিল, হাদা টেক্সটাইল, পোদ্দার প্রোজেক্ট এবং কেশোরাম ইন্ডাস্ট্রিজ। এগুলি কি সুপারিশ করে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে টেকওভার করার জন্য বি আই এফ আরকে দিয়ে পাঠায় নি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** ঠিক সেই ভাবে সুপারিশ কর হয়নি।

**সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের খারাপ হয়ে যাওয়া "প্লাজমা ডায়ার" যন্ত্র**

***৮১০।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক:** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের "প্লাজমা ডায়ার" যন্ত্রটি দীর্ঘদিন যাবৎ খারাপ হয়ে থাকার ফলে বহু রক্ত নষ্ট হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর:**

না। প্লাজমা ড্রায়ার যন্ত্রটি কেবলমাত্র শুষ্ক প্লাজমা তৈরির করতে পারে। ঐ মন্ত্রের সাহায্য ছাড়াও বৈজ্ঞানিক ভিত্তিতে নিয়মিত প্লাজমা সংগ্রহ, প্রস্তুত, সংরক্ষণ ও সরবরাহ করা হচ্ছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, প্লাজমা ডায়ার মেশিন চলছে কি চলছে না সেটা পরিষ্কার করে বললেন না। প্রশ্নের স্পেসিফিক উত্তর হচ্ছে না। আমার জিজ্ঞাসা হচ্ছে, প্লাজমা ড্রায়ার মেশিন চালু না থাকার জন্য এটা হচ্ছে কি না এবং প্লাজমা ড্রায়ার মেশিন মেডিক্যাল কলেজে আছে কি নেই? কারণ আমার কাছে খবর আছে যে প্লাজমা ড্রায়ার মেশিন বহুদিন যাবৎ অচল হয়ে আছে। এই পরিপ্রেক্ষিতে অন্যভাবে প্লাজমা কালেক্ট করা হচ্ছে। কলকাতার বিভিন্ন হাসপাতালে চিকিৎসা করার জন্য ড্রাই প্লাজমা লাগে। মেডিকেল কলেজে প্লাজমা ড্রায়ার মেশিন ছিল, সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে তৈরি হত এবং সারা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় দেওয়া হত। এই প্লাজমা ড্রায়ার মেশিন খারাপ হয়ে থাকার জন্য ড্রাই প্লাজমা তৈরির ক্ষেত্রে অসুবিধা হচ্ছে এবং তার ফলে বিভিন্ন হাসপাতালে চিকিৎসার ক্ষেত্রে একটা জটিলতার সৃষ্টি করেছে বিগত কয়েক বছর।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রথম কথা হচ্ছে, মাননীয় বিধায়ক বলে দিয়েছেন যে খারাপ থাকার জন্য রক্ত নষ্ট হচ্ছে। কাজেই আমার উত্তরটা ঠিক হয়েছে। আপনি বোধ হয় লক্ষ্য করেন নি যে এটা ৭০ দশক থেকে, আপনারা যখন মন্ত্রিত্বে ছিলেন তখন থেকে খারাপ হয়ে আছে। ৭০ দশকের সেই জঞ্জাল আমরা সাফ করছি। আমরা অলরেডি ড্রাই প্লাজমা মেশিনের অর্ডার দিয়েছি। আর একটা কথা হল, আপনি যেটা বলছেন, আমাদের চিকিৎসার কোনও অসুবিধা হচ্ছে না। তরল প্লাজমা, এটা সাধারণ ঘরে থার্টি ডিগ্রি টেম্পারেচারে ৬/৭ মাস সংরক্ষণ করা যায়। সুতরাং চিকিৎসার কোনও অসুবিধা হচ্ছে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে ড্রাই প্লাজমা আর লিকুইড প্লাজমা যেটা হয়, ড্রাই প্লাজমাতে সমস্ত প্রপার্টি থাকে না, লিকুইড প্লাজমা, সেটার বেশি প্রয়োজন, সেটা প্রায় ম্যাক্সিমাম ৯ মাস পর্যন্ত ডিউরেশন, আমার প্রশ্ন, সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে রক্ত সংগ্রহ হচ্ছে ভালো। কিন্তু প্রয়োজনীয় স্পেসের অভাবে ব্লাড সংগ্রহ করে তা সংরক্ষণ করার ব্যাপারে, বিশেষ করে লিকুইড প্লাজমার প্রশ্নে ক্রাইসিস দিয়েছে, এটা কি সত্য?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কোনও সঙ্কট দেখা দিচ্ছে না। কারণ স্পেসের অভাব নেই। কথা হল, আমাদের পশ্চিমবঙ্গে দু'লক্ষ বোতল রক্তের দরকার, আমাদের সরকার পক্ষ থেকে এক লক্ষ কুড়ি হাজার রক্ত সংগ্রহ করতে পারব। আমাদের ৫৪টা ব্লাড ব্যাঙ্কে সব মিলিয়ে বেশির ভাগ সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে সংরক্ষণ হয়, সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কে রক্ত রাখার ব্যবস্থার কোনও অভাব নেই।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন প্লাজমা ড্রায়ার মেশিনটা সত্তর দশক থেকে খারাপ হয়ে আছে। এতদিন খারাপ হয়ে থাকার কারণ কি এবং সারানো যাচ্ছে না কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ওরা মেশিনটা কোথা থেকে কিনেছিলেন জানি না, ঐ মেশিনের কোনও স্পেয়ার পাওয়া যায় না। সেই জন্য কনডেম করে দেওয়া হয়েছে। সুতরাং ওটা আমাদের আসার অনেক আগেকার ব্যাপার। আমি কি করে উত্তর দেব?

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনারা বক্রেশ্বরের নাম করে কয়েক লক্ষ বোতল রক্ত নালায় ঢেলে দিয়েছেন এবং সংবাদপত্রের ছবিতে তা দেখেছি রক্ত নালা দিয়ে চলে যাচ্ছে, ছবি বেরিয়েছে রক্ত ড্রেন দিয়ে চলে যাচ্ছে। আপনি আমাদের শুধু জানান, এটা কি যেহেতু এই প্লাজমা মেশিন খারাপ হয়ে আছে সেই হেতু বক্রেশ্বরের জন্য সংগৃহীত রক্ত খারাপ হয়ে যাওয়ার জন্য ফেলে দিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূরঃ** এখানে ডাঃ মানস ভুঁইয়া আছেন তিনি বুঝবেন। আপনি বুঝবেন না। কারণ হল রক্ত যখন বোতলে নেওয়া হয়, প্রথম কথা হল আমরা বিগত ছয় মাস যাবৎ বোতলে রক্ত নিচ্ছি না, এখন অন্য ব্যবস্থা করা হয়েছে। প্লাসটিক ব্যাগের ব্যবস্থা করা হয়েছে। বোতলে যখন রক্ত নেওয়া হয় তখন স্যাম্পেলের জন্য রক্ত রাখা হয়। সেই স্যাম্পল পরীক্ষা করে যদি দেখা যায় সেই রক্তটা মানুষের দেহে দেওয়া ঠিক হবে না। তাহলে সেটা নষ্ট করে ফেলতে হয়। সেটা নানা কারণে হয়, সেখানে হেপাটাইটিস বি থাকতে পারে, নানা রকম ভাইরাস থাকতে পারে, সেটা যে কোনও কারণে দূষিত হতে পারে। রক্ত ভেন থেকে নেবার সময়ে দুর্ঘটনা ঘটলে সবটা নেওয়া যায় না। নানা কারণে স্যাম্পেল টেস্টে অনেক রক্ত বাতিল করতে হয়। এটা ইন্টারন্যাশনাল নিয়ম, আন্তর্জাতিক নিয়ম। বাতিলের পরে এটা নষ্ট করে দেওয়া হয়, এটা রাখা উচিত নয়। আমাদের এখানে নিয়ম হচ্ছে প্রত্যহ যে রক্ত সংগ্রহ করা হয় সে রক্ত প্রত্যহই পরীক্ষা করা হয়, কিন্তু বাতিলগুলো প্রত্যহ নষ্ট করা হয় না। ৬ মাস, ৭ মাস অন্তর বা বছরে একবার সেগুলি নষ্ট করা হয়। সুতরাং ভালো রক্ত ড্রেনে ফেলে দেওয়া হয় নি বা হচ্ছে না। আর একটা কথা হচ্ছে, বক্রেশ্বরের কথা বলেছেন, কিন্তু বক্রেশ্বর বলে কোনও রক্ত ব্লাড ব্যাঙ্কে যায় না। ব্লাড ব্যাঙ্কে বিভিন্ন কমিউনিটি বা অর্গানাইজেশন রক্ত পাঠায়। বক্রেশ্বরের জন্য চিহ্নিত করে কোনও রক্ত ব্লাড ব্যাঙ্কে রাখা হয় না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, একটা বিষয় জানাবেন কি, আপনি বললেন আমাদের বাস্তবিক ২ লক্ষ বোতল রক্তের প্রয়োজন, কিন্তু এখন পর্যন্ত আমাদের কালেকশন করার ব্যবস্থা আছে ১ লক্ষ ২০ হাজার বোতল। আমি আমাদের অভিজ্ঞতা থেকে জানি যে, উত্তরবঙ্গের অনেকগুলি জেলা আছে যেখানকার লোকেরা রক্ত দিতে চাইলেও রক্ত দিতে পারেন না, কারণ ঐ সমস্ত জেলায় কালেকশন ইউনিট নেই। যখন রাজ্যের মানুষের মধ্যে রক্ত দেওয়ার একটা উৎসাহ তৈরি হয়েছে তখন বাড়তি রক্ত কালেকশনের জন্য কোনও নতুন ইউনিট খোলার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূরঃ** হ্যাঁ, এটা ঠিক বলেছেন। আমরা আরও কিছু ব্লাড ব্যাঙ্ক উত্তরবঙ্গে এবং এদিকেও চালু করার চেষ্টা করছি যাতে আমরা নিজেরাই সরকারের পক্ষ থেকে প্রয়োজনীয় রক্ত সংগ্রহ করে রাখতে পারি।

**Mr. Speaker:** The question hour is over.

## Starred Questions

### (to which written answers were laid on the table)

### মুর্শিদাবাদের পাঁচমুলী ও সুন্দরপুর স্বাস্থ্যকেন্দ্রে শূন্যপদ পূরণের ব্যবস্থা

*৮১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৭।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার পাঁচমুলী ও সুন্দরপুর স্বাস্থ্যকেন্দ্রদুটিতে কি কোনও পদ শূন্য আছে ;

(খ) থাকলে, (১) কি কি পদ ও (২) কবে থেকে শূন্য আছে ;

(গ) ঐ শূন্যপদগুলির পূরণের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে ; এবং

(ঘ) হাসপাতালদুটির ইন্ডোর/আউটডোর বর্তমানে খোলা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ

(খ) (১) সুন্দরপুর স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তারের পদ শূন্য আছে।

(২) প্রায় তিন বৎসর যাবত।

(১) পাঁচমুলী স্বাস্থ্য কেন্দ্রে নার্সিং পারসোনেল এর পদ ১টি এবং সুন্দরপুর কেন্দ্রে নার্সিং পারসোনেলের পদ ৩টি শূন্য আছে।

(২) প্রায় এক বৎসর যাবত।

(১) সুন্দরপুর স্বাস্থ্য কেন্দ্রে ৩টি জি ডি এ এবং ১টি কুকের পদ শূন্য আছে।

(গ) পি এস সি তালিকা থেকে ডাক্তারের শূন্যপদ পূরণের ব্যবস্থা করা হচ্ছে। সিনিয়র নার্সিং-এর ছাত্রীরা ফাইনাল পরীক্ষায় উত্তীর্ণ হলে জুন-জুলাই মাসে নার্সিং-এর শূন্য পদগুলি পূরণের ব্যবস্থা করা হবে।

জি ডি এ এবং কুকের শূন্য পদগুলি পূরণের জন্য মুর্শিদাবাদ জেলা সি এম ও এইচকে অনুরোধ করা হচ্ছে।

(ঘ) পাঁচমুলী হাসপাতালের আউটডোর খোলা আছে এবং ইন্ডোর বন্ধ আছে। সুন্দরপুর হাসপাতালে ইন্ডোর/আউটডোর বন্ধ আছে।

### জমির পাট্টাপ্রাপ্ত মোট উদ্বাস্তু পরিবারের সংখ্যা

*৮১২। (অনুমোদিত প্রশ্ন নং *১০২১।) **শ্রী দিলীপকুমার মজুমদারঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার আজ পর্যন্ত (৩১-৩-৮৯) মোট কতজন উদ্বাস্তু পরিবারকে জমির পাট্টা দিয়েছেন ; এবং

(খ) আরও কতজনকে পাট্টা দেওয়ার প্রস্তাব বিবেচনাধীন আছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১-৩-৮৯ পর্যন্ত ৫০,৩৫২টি উদ্বাস্তু পরিবারকে নিঃসর্ত দলিল দেওয়া হয়েছে, এবং

(খ) ১৯৯১-৯২ সালে ভেতর আরও ১ লক্ষ ৫৯ হাজার ৩৬৩টি উদ্বাস্তু পরিবারকে নিঃসর্ত দলিল দেওয়ার পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

**রাজ্য সরকার কর্তৃক খাদ্য সংগ্রহ ও সরবরাহের দায়িত্ব গ্রহণ**

***৮১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩০১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার নিজে খাদ্য সংগ্রহ ও সরবরাহের দায়িত্ব গ্রহণ করছেন ; এবং

(খ) সত্য হলে কোন কোন জেলায় উক্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কয়েকটি জেলায় অভ্যন্তরীণ খাদ্য সরবরাহের দায়িত্ব ভারতীয় খাদ্য নিগমের কাছ থেকে রাজ্য সরকার গ্রহণ করেছেন। তবে সংগ্রহের দায়িত্ব সরকার গ্রহণ করেন নি।

(খ) রাজ্য সরকার পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, বর্ধমান, নদীয়া, মুর্শিদাবাদ, হুগলি এবং ২৪-পরগনা (নর্থ) এই আটটি জেলায় অভ্যন্তরীণ সরবরাহের দায়িত্ব গ্রহণ করেছেন।

**রাজ্যের বাহিরে ডাক্তারি পড়ার জন্য পশ্চিমবঙ্গের কোটা**

***৮১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বাহিরে ডাক্তারি পড়ার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কোনও কোটা আছে কিনা ; এবং

(খ) থাকলে কোন কোন রাজ্যে কয়টি করে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বেঙ্গল এনামেল ওয়ার্কস লিঃ কারখানার কর্তৃপক্ষের বিরুদ্ধে মামলা দায়ের**

***৮১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সংবিধিবদ্ধ দায় দায়িত্ব (স্ট্যাটুটরি লায়াবিলিটিস) না মেটানোর ফলে বেঙ্গল এনামেল ওয়ার্কস লিঃ কারখানার কর্তৃপক্ষের বিরুদ্ধে সম্প্রতি মামলা দায়ের করা হয়েছে এবং তার ফলে কারখানাটি বন্ধ হয়ে আছে ; এবং

(খ) সত্য হলে, কারখানাটি পুনরায় চালু করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংবিধিবদ্ধ দায়দায়িত্ব না মেটানোর জন্য বেঙ্গল এনামেল ওয়ার্কার্স লিঃ কারখানার কর্তৃপক্ষের বিরুদ্ধে মামলা করা হয় এবং জানা গেছে যে, ঐ মামলায় কর্তৃপক্ষের সাজা হয়। কারখানা কর্তৃপক্ষের তরফ থেকে ঐ আদেশের বিরুদ্ধে আপলি করা হয়েছে বলে জানা গেছে। কারখানা কর্তৃপক্ষ কারখানাটি বন্ধ রাখার কারণ হিসাবে এই মামলায় উল্লেখ করেন নি। অনিবার্য কারণে কারখানাটি বন্ধ রাখা হয়েছে বলে নোটিশে উল্লেখ করেছেন।

(খ) কারখানাটি চালু করার জন্য শ্রম আধিকারিকের পক্ষ থেকে আলাপ আলোচনা শুরু করা হয়। ৯-৫-৮৯ তারিখে এক ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয় এবং এর দ্বারা ১০-৫-৮৯ তারিখ থেকে কারখানাটি পুনরায় চালু করার সিদ্ধান্ত হয়।

**অনাবাসী ভারতীয়দের সাহায্যে হাসপাতাল স্থাপনের পরিকল্পনা**

***৮১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অনাবাসী ভারতীয়দের সাহায্যে সম্প্রতি কোনও আধুনিক হাসপাতালে গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, কোথায় উক্ত হাসপাতাল নির্মিত হবে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি সরকারি পর্যায়ে আলোচনাস্তরে আছে। এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন কর্তৃক জমি বিক্রয়ের উদ্যোগ

***৮১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৪।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন এ রাজ্যের পাঁচটি কাপড় কলের জমি বিক্রি করে দেবার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করেছে—এ সম্পর্কে কোনও তথ্য রাজ্য সরকারের নিকট আছে কি ; এবং

(খ) থাকলে, রাজ্য সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন তার অধীনস্থ পাঁচটি কাপড় কলের জমি বিক্রি করার জন্য কম্পিটেন্ট অথরিটির নিকট অনুমতি প্রার্থনা করেছিলেন। কম্পিটেন্ট অথরিটি উক্ত সংস্থাকে যথাযথভাবে এ বিষয়ে 'আরবান ল্যান্ড সিলিং' বিভাগের আবেদন করতে বলেন। কিন্তু 'ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন' এই বিষয়ে আর কোনও আবেদন করেন নি।

### মুর্শিদাবাদে রেডক্রস পরিচালিত হাসপাতাল

***৮১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় রেডক্রস পরিচালিত কোনও হাসপাতাল আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ হাসপাতাল বর্তমানে কি চালু আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### কলিকাতার হাসপাতালে স্পেশ্যাল অ্যাটেনডেন্টদের সংখ্যা

***৮১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯৪।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতার হাসপাতালগুলিতে স্পেশ্যাল অ্যাটেনডেন্টদের সংখ্যা কত ; এবং

(খ) উহাদের স্থায়ীভাবে নিয়োগের কোনও পরিকল্পনা আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আনুমানিক সংখ্যা মোট ১৪১৭ (এক হাজার চারশত সতের) জন।

(খ) সরকারি সিদ্ধান্ত অনুযায়ী বিভিন্ন হাসপাতালে চতুর্থ শ্রেণীভুক্ত খালি পদগুলির ১৫ (পনের) শতাংশ পদ বিভিন্ন হাসপাতালের সিলেকশন কমিটির সুপারিশ অনুযায়ী তালিকাভুক্ত স্পেশ্যাল অ্যাটেনডেন্ট দ্বারা পূরণ করা হয়।

### মুর্শিদাবাদের ধুলিয়ান শহরে বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল

*৮২০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮২।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, (১) রাজ্য সরকার মুর্শিদাবাদ জেলার ধুলিয়ান শহরে বিড়ি শ্রমিকদের জন্য একটি হাসপাতাল নির্মাণে উদ্যোগী হয়েছিল, ও (২) বর্তমানে ঐ হাসপাতালটি মুর্শিদাবাদ জেলার বদলে মালদহ জেলায় নির্মিত হচ্ছে ; এবং

(খ) সত্য হলে, এরূপ স্থান পরিবর্তনের কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ইহা সত্য যে, রাজ্য সরকারের উদ্যোগে কেন্দ্রীয় সরকার মুর্শিদাবাদ জেলার ধুলিয়ানে বিড়ি শ্রমিকদের জন্য ৫০ শয্যা বিশিষ্ট একটি হাসপাতাল নির্মাণের অনুমোদন দিয়েছিলেন।

(২) রাজ্য সরকারের অজ্ঞাত সারে তদানিন্তন কেন্দ্রীয় শ্রমমন্ত্রী কর্তৃক মুর্শিদাবাদ জেলারই ঔরাঙ্গবাদের সাজুর মোড়ে (মালদহ জেলায় নয়) হাসপাতালটির ভিত্তি প্রস্তর স্থাপিত হয় ১৯৮৬ সনের ৮ই ফেব্রুয়ারি তারিখে।

(খ) স্থান পরিবর্তনের কারণ জানতে চেয়ে আমার ১৮-২-৮৬ তারিখের চিঠির উত্তরে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী এই বিষয়ে লোকসভায় প্রশ্নত্তোরে যে কথা বলেছিলেন তার একটি নকল গত ১৫-৪-৮৬ তারিখের চিঠির মারফৎ জানান। প্রশ্নের উত্তরে বলা হয়েছিল যে, পরিবর্তিত স্থানটি যোগ্যতর।

[2-00 — 2-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of reported prevalance of jaundice in the state and reported death of fifty persons due to enteric disease and the second is from Dr. Manas Bhunia on the subject of reported death of a worker of Gouripur Jute Mill, Naihati

due to starvation.

On the subject of outbreak of enteric disease two notices of Adjournment Motion were tabled by Shri Asok Ghosh and Shri Mannan Hossain yesterday and on the subject of outbreak of jaundice a notice was tabled by Shri Prabuddha Laha on 2.5.89. I withheld my consent to those motions. I, therefore, do not accept the present motion.

As regards the second motion the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Mention etc. I therefore, withhold my consent to this Motion. The Member may, however, read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতবি রাখছেন। বিষয়টি হল—

দীর্ঘদিন ধরে লে-অফ থাকায় নৈহাটির গৌরীপুর জুট মিলের অনাহারক্লিষ্ট শ্রমিক শ্রীরাধেশ্যাম রাজভর গত ২৭শে এপ্রিল শম্ভুনাথ পন্ডিত হাসপাতালে মারা গেছেন। একই সঙ্গে নদীয়া জুট মিল বন্ধ থাকার ফলে গত তিন মাসে ৭জন আত্মহত্যা করেছেন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

| | | | |
|---|---|---|---|
| 1. | Deplorable condition of blood bank at Kharagpur General Hospital. | : | Shri Gyan Singh Sohanpal |
| 2. | Clash between CPI(M) and Congress (I) on 10th May, 1989 at Coachmari Village, Murshidabad resulting in death of four persons. | : | Shri Shish Mohammad, and Shri Gobinda Chandra Naskar |
| 3. | Death of two Naxalities in confrontation with police in Nadia district. | : | Shri Mannan Hossain, Dr. Manas Bhunia, Shri Asok Ghosh, and Shri Satya Pada Bhattacharya. |

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal on the Subject of Deplorable condition of Blood Bank at Kharagpur General Hospital.

The Minister-in-charge may please make a statement today, if

possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 15th of May, 1989.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Relief and Welfare (Relief) Department will make a statement on the subject of acute drought situation in the State (Attention called by Shri Rabindra Nath Mandal on 11th May, 1989).

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার বিধি-পদ্ধতি ও কার্যপরিচালনার ১৯৮ নং ধারা বলে মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল যে বিষয়টি উলেখ করেছিলেন তার উত্তরে নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি ঃ

খরা, বন্যা, ঘূর্ণিঝড়, সামুদ্রিক জলোচ্ছ্বাস প্রভৃতি বিপর্যয় বারে বারে বিপর্যস্ত করে চলেছে পশ্চিমবাংলার অর্থনীতি ও অধিবাসীদের। এ বৎসর অর্থাৎ ১৯৮৯ সালে আমরা সম্মুখীন হয়েছি খরা পরিস্থিতির।

১৯৮৯-র প্রারম্ভ থেকেই পশ্চিমবঙ্গের অধিকাংশ জেলাতেই স্বাভাবিক অপেক্ষা অত্যধিক কম পরিমাণে বৃষ্টিপাত হওয়ার অধিকাংশ জেলাই খরাক্লিষ্ট হয়েছে। বৃষ্টির অভাবে নদী, নালা, পুকুর, খাল প্রভৃতি সাধারণ জলের উৎস শুকিয়ে গেছে আর ভুগর্ভস্থ জলস্তর স্বাভাবিক অপেক্ষা অনেক নেমে যাওয়া বেশ কিছু নলকূপ ও কূপ অকেজো হয়েছে এবং পানীয় জলের অভাব প্রচন্ডভাবে পরিলক্ষিত হচ্ছে। পর্যাপ্ত পরিমাণে জল না পাওয়ায় রবি শস্য ও অন্যান্য ফসলের ব্যাপক ক্ষতি হয়েছে।

বৎসরে প্রথম তিন মাসে বৃষ্টিপাতের পরিমাণ স্বাভাবিক অপেক্ষা শতকরা ৯০ ভাগ পর্যন্ত কম পরিলক্ষিত হয়েছে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর পূর্ব এবং হুগলি জেলায়। খরাক্লিষ্ট জেলাগুলির মধ্যে পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর, বর্ধমান, মালদা, পশ্চিমদিনাজপুর, মুর্শিদাবাদ এবং হুগলি জেলার অবস্থা বেশি উদ্বেগজনক। অধিকতর খরাক্লিষ্ট এই জেলাগুলির মোট ক্ষতিগ্রস্থ ১৯৬টি ব্লকের ১৪,৭১৭টি গ্রামের এবং ৩২টি মিউনিসিপ্যালিটির ও ৪টি নোটিফয়েড অঞ্চলের ১২৯ লক্ষ লোক অধিকতর খরাক্লিষ্ট হয়েছে।

এই খরা পরিস্থিতির মোকাবিলা করার জন্য সরকার জরুরি ভিত্তিতে কাজ শুরু করেছে। ত্রাণ সচিবের কার্যালয়ে গত এপ্রিল মাস থেকে জেলার সঙ্গে যোগাযোগ করার জন্য কন্ট্রোল রুম খোলা হয়েছে। অনুরূপভাবে খরাক্লিষ্ট জেলার সদর কার্যালয়ে, ব্লক অফিসে এবং পৌর এলাকায় কন্ট্রোল রুম খোলার নির্দেশ দেওয়া হয়েছে। সেইসঙ্গে খরা মোকাবিলার কাজ সুষ্ঠুভাবে পরিচালনার জন্য জেলাস্তরে সভাধিপতিকে সভাপতি করে সংশ্লিষ্ট বিভাগীয় অফিসারদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। অনুরূপভাবে ব্লক স্তরে সভাপতিকে এবং পৌর এলাকায় পৌরসভার সভাপতিকে চেয়ারম্যান করে কমিটি গঠন করা হয়েছে।

নলকূপ, সংস্কার, নতুন নলকূপ বসানো, নলকূপের গভীরতা বৃদ্ধির এবং পানীয় জল সরবরাহের জন্য এ পর্যন্ত ১১ কোটি টাকা জেলাগুলিকে আবন্টন দেওয়া হয়েছে। এছাড়া

খরা ত্রাণের জন্য মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে ৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। আরও ১১ কোটি টাকার আবণ্টন জেলাগুলিকে দেবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ক্ষুদ্রসেচের আওতায় যে জল সরবরাহের ব্যবস্থা চালু আছে সেই জল বিনা খরচায় পানীয় জল হিসাবে ব্যবহার করার অনুমতি সরকার থেকে দেওয়া হয়েছে এবং কমান্ড এরিয়ার বাইরে যতদূর পর্যন্ত জল দেওয়া সম্ভব সেই পর্যন্ত যদি চাষের কাজে প্রয়োজন হয় তবে তা দেওয়ার জন্য এবং কাছাকাছি যদি কোনও পুকুর থাকে ঐ জল দিয়ে তা ভর্তি করে দেবার নির্দেশও দেওয়া হয়েছে। এছাড়া স্বাস্থ্য দপ্তর মারফৎ জানা গেছে দক্ষিণ ২৪-পরগনা, বর্ধমান, বাঁকুড়া এবং নদীয়া জেলার কিছু লোক আন্ত্রিক রোগাক্রান্ত হয়েছেন। ইতিমধ্যে এ বিষয়ে স্বাস্থ্য দপ্তর যথেষ্ট সতর্ক হয়ে প্রয়োজনীয় সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করেছে।

বর্তমান খরা পরিস্থিতি, সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও মোকাবিলাও করার জন্য যুদ্ধকালীন পরিস্থিতির গুরুত্ব আরোপ করে সংশ্লিষ্ট দপ্তরগুলি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করে চলেছে। সকলের সহযোগিতা নিয়ে সরকার এই পরিস্থিতির মোকাবিলা করতে কৃতসংকল্প।

পরিশেষে মাননীয় সদস্যদের অবগতির জন্য প্রসঙ্গত উল্লেখ করি যে বর্তমান খরা পরিস্থিতি সম্বন্ধে কেন্দ্রীয় সরকারকে অবহিত করার জন্যও একটি রিপোর্ট পাঠানো হয়েছে।

## PRESENTATION OF REPORT

### Presentation of Report of the Committee on Petitions, 1988-89

**Shri Deb Ranjan Sen :** Sir, I beg to present the First Report of the Committee on Petitions, 1988-89, in the matter of framing suitable rules amendments for stopping unauthorised occupation of properties left by Muslims after partition in 1947.

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of privilege motion dated 17.8.89 from Shri Deba Prasad Sarkar, M.L.A. Sri Sarkar has stated in his petition that he had handed over to mine a copy of the Higher Secondary Question paper of Accountancy, Part-I for the Higher Secondary Examination on 13.4.89. The examination on that paper was scheduled to be held on 15.4.89 I had taken up the matter with the appropriate authority who ultimately cancelled the question paper of that particular examination. In this connection a news item had been published in the Ananda Bazar Patrika in its issue dated 16.4.89 in which appears that some remarks had been made by a spokeman of the Higher Secondary Council making reflections on Shri Sarkar and his party. Shri Sarkar adds and thinks that such statement made by the spokesman of the Higher Secondary Council constitutes the breach of privilege of the House. The news item as published in Bengali Daily does not mention any particular person involved in this case. In order to institute or

constitute a breach of privilege, the article, speech or writing must be based on matters arising in the actual transaction of the business of the House. While [page 224 of Kaul and Shakder (3rd Revised Edition)] any remark on the receipt of question paper by Shri Sarkar as handed over the Speaker or to any other member of the House or even to a minister, that matter cannot be constituted as a breach of privilege as it did not relate to any business of the House as such though the person said in all fairness that Shri Sarkar had in his own way attempted to serve the community because the question paper came into his custody before the examination could be held and it was found that the question paper was in fact relating to the examination proposed to be held a day afterwards. But any allegation made or any aspersion cast on Shri Sarkar is related to that matter because Mr. Sarkar handed over it to me in my chamber not as a part of the proceedings of the Assembly. It was not a result of any discussion or any motion or any debate in the House and it did not relate to his function as a Parliamentarian as such. So if anybody made reflection on Sarkar or his party resulting in such affairs, it may give rise to a certain civil action for damages by any libel of any other matter but it cannot constitute a breach of privilege of this House because it did not relate to any matter or function in this House. As such, I do not take it as a breach of privilege and, as such, the notice is rejected.

## MENTION CASES

**Mr. Speaker :** Now Mention. Shri Deb Narayan Chakrabotry.

(Shri Deb Narayan Chakraborty Not Present)

[2-10 — 2-20 P.M.]

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে গুরুত্বপূর্ণ একটি বিষয়ে আমি এখানে উল্লেখ করছি। উত্তর ২৪ পরগনা জেলার উত্তরাংশে হাবড়া স্টেট গভর্নমেন্ট হাসপাতালের প্রসঙ্গে আমি দৃষ্টি আকর্ষণ করছি। এই হাসপাতালে সরকারি টাকায় একতলার উপর দোতলা করা হয়েছে, দুটি ওয়ার্ড, সেখানে খোলার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু সেখানে পরিচালনার ব্যাপারে কিছু অসুবিধা এবং আইনগত জটিলতা রয়েছে। তাই আমি স্বাস্থ্য দপ্তর এবং স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে ঐ হাবড়া হাসপাতালটির পরিচালনার ব্যবস্থার দিকে তারা একটু নজর দেন। অবশ্য একথা এখানে উল্লেখ করছি যে, ওখানকার ডাক্তার এবং নার্সরা উদ্যোগ গ্রহণ করে যথাসম্ভব সুষ্ঠুভাবে হাসপাতালটি চালাবার চেষ্টা করছেন, কিন্তু স্বাস্থ্য দপ্তর একটু তৎপরতা দেখালে আরও ভালো হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি পৌরমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি দেখতে পাচ্ছি যে, এক শ্রেণীর ব্যক্তিগত

মালিকানাধীন কোম্পানি, প্রাইভেট ডেভেলপার যাদের ইংরেজি নাম, তারা সরকারি এবং বেসরকারি ক্ষেত্রে বাড়ি-তৈরির জন্য, মার্কেট তৈরির জন্য কন্ট্রাক্ট নিচ্ছে। কন্ট্রাক্ট নিয়ে অনেক জায়গায় জনসাধারণের কাছ থেকে অগ্রিম অর্থ সংগ্রহ করে তারপর হঠাৎ কোথায় উবে যাচ্ছে। অনেক ক্ষেত্রে কেস কাছারি হচ্ছে, কিন্তু কিছুই হচ্ছে না। এমনি করে সরকারি স্তরে কতগুলো মার্কেট প্রাইভেট ডেভেলপার মারফৎ নির্মাণের জন্য দেওয়া হয়েছিল এবং হচ্ছে। সম্প্রতিকালে যেটা দৃষ্টি আকর্ষণ করেছে সেটা হচ্ছে কলকাতার নিউ মার্কেট এবং হক মার্কেট নির্মাণের জন্য মার্টিন বার্নকে কন্ট্রাক্ট দেওয়া হয়েছিল। কথা ছিল, সেখানে যাদের দোকান পুড়ে গিয়েছিল তাদের প্রায়রিটি বেসিসে সেখানে দোকান-ঘর দেওয়া হবে। শোনা যাচ্ছে, দুই-চার দিনের মধ্যে সেখানে দোকান-ঘর ডিস্ট্রিবিউট হবে। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার, তাতে দেখতে পাচ্ছি, গ্রাউন্ড ফ্লোর এবং বেসমেন্ট ছাড়া ৪২,০০০, এবং ২৫,০০০ টাকায় যথাক্রমে দোতলা, তিনতলা এবং চারতলার ঘরগুলি নাকি প্রাইভেট ডেভেলপাররা বিক্রি করবেন এবং তারজন্য সাকুল্যে নাকি ক্যালকাটা কর্পোরেশনকে সেলামী হিসাবে দিচ্ছেন ১ কোটি ৪ লক্ষ টাকা। বাকি ২৫/৩০ কোটি টাকা সেখান থেকে লাভ করছে ঐ কোম্পানি। আমার বক্তব্য হচ্ছে, এমনি করে ঘর, দোকান ইত্যাদি তৈরি করে মার্কেট মর্ডানাইজশনের নাম করে যদি সেগুলো বিক্রি হয় তাহলে পুরো সেলামীর টাকাটা কেন আজকে সরকারে আসবে না? যেখানে পৌরসভা আজকে টাকার অভাবে ড্রেন পরিষ্কার করতে পারছে না, যেখানে টাকার অভাবে পানীয় জল দিতে পারছে না, যেখানে টাকার অভাবে রাস্তাঘাট মেরামত করতে পারছে না, যেখানে টাকার অভাবে ময়লা ফেলার গাড়ি কিনতে পারছে না, যেখানে পৌরসভা কলকাতা শহরের তিনশ বছর পূর্তি ব্যাপারে বিরাট প্ল্যান-প্রোগ্রাম করেছেন কিন্তু টাকা নেই বলে চিৎকার করছেন, সেখানে পাশাপাশি দেখতে পাচ্ছি প্রাইভেট ডেভেলপারদের ২৫/৩০ কোটি টাকা পাইয়ে দেওয়া হচ্ছে এবং পৌরসভা পাচ্ছে মাত্র ১ কোটি ৪ লক্ষ টাকা। এই নিয়ে সম্প্রতি কাগজগুলি বহু লেখালেখি করেছে, 'জনমত' পত্রিকাও এই নিয়ে পর্যালোচনা করেছেন। সেই সমালোচনার ভিত্তিতে আজকে একটা ব্যাপক প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে যে, লাভ যদি কিছু হয় সেটা সরকার পাবেন না কেন, কেন সেটা প্রাইভেট ডেভেলপারদের পকেটে যাবে?

**মিঃ স্পিকার ঃ** এবারে শ্রী দুর্গা টুডু। কিন্তু মিঃ টুডু যা নিয়ে বলতে চেয়েছেন সেটা অ্যাসেম্বলি সাবজেক্ট, এটা বলা যাবে না। এটা নিয়ে আমার চেম্বারে আলোচনা করবেন।

**শ্রী অবনীভূষণ সৎপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী এবং বিধানসভার সদস্যদের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর পশ্চিমবাংলার একটি আদিবাসী গোষ্ঠী সাঁওতালদের মাতৃভাষাকে তার স্বীকৃতি দান করেছেন এবং অলচিকি হরফকে স্বীকৃতি দান করে তাদের লেখাপড়ার ব্যবস্থা করেছেন। কিন্তু তাদেরকে আজকে সংস্কৃতির দিক থেকে উন্নত করবার জন্য সাঁওতালি তথ্যচিত্র এবং কাহিনীচিত্র নির্মাণ করবার ব্যাপারে রাজ্য সরকারের কাছে আবেদন করছি। কারণ সংস্কৃতির বিভিন্ন প্রত্যন্ত এলাকায় ছড়িয়ে দিতে গেলে চলচিত্র হচ্ছে এমন একটি মাধ্যম যে মাধ্যমের মধ্যে দিয়ে সাঁওতালি ভাষাভাষী মানুষের সামনে সংস্কৃতির দিকগুলি সুস্পষ্টভাবে ফুটিয়ে তোলা যায়। স্যার, আপনি এও জানেন যে আদিবাসী ভাষায় নাটক লেখা হচ্ছে, যাত্রা লেখা হচ্ছে এবং তা অভিনীত

হচ্ছে। সেখানে হাজার হাজার দর্শক যাচ্ছে। আমার বক্তব্য হচ্ছে সাঁওতালি ভাষায় যদি কাহিনীচিত্র বা তথ্য চিত্র করা যায় এবং সেটা যদি প্রচার করা যায় তাহলে সংস্কৃতির উন্নতির ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের আরও একটা বলিষ্ঠ প্রচেষ্টা হবে। আমি এই কথাটা আপনার মাধ্যমে সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাই।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার পাশে ক্যানিং ২ নম্বর ব্লকে। সেই ব্লকে একটি মাত্র স্বাস্থ্যকেন্দ্র, খুঁচিতলা সাবসিডিয়ারি হেলথ সেন্টার। সেই স্বাস্থ্য কেন্দ্রে আজকে ১৬ বছর যাবৎ কোনও ডাক্তার নেই। ১৯৭৩ সালে ওই স্বাস্থ্য অনুমোদন পায় এবং কাজ শুরু হয়। তারপর থেকে ১৬ বছর ধরে ওই স্বাস্থ্য কেন্দ্রে কোনও ডাক্তার নেই, জি ডি এ এবং সুইপার সেই স্বাস্থ্য কেন্দ্রে ঔষধ দিচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে ওই এলাকার আদিবাসীরা দরখাস্ত করে সমস্ত কিছু জানিয়েছে। এখনও পর্যন্ত সেখানে কোনও ডাক্তারদের ব্যবস্থা হয় নি। সারেংগাবাদ যে অঞ্চলে সেই অঞ্চলে ওই স্বাস্থ্যকেন্দ্র অবস্থিত। ওই অঞ্চলে ১৫ জন লোকের জন্ডিস হয়েছিল, তার মধ্যে ৩ জন মারা গেছে এবং বিভিন্ন রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। ওই অঞ্চলের কোনও ব্লকে কোনও স্বাস্থ্য কেন্দ্র নেই, যদিও একটা স্বাস্থ্যকেন্দ্র হল, সেখানে ১৬ বছর ধরে কোনও ডাক্তার নেই, সুইপাররা সেখানে ঔষধ দিচ্ছে। এই ব্যাপারে সি এম ও এইচকে এবং ডি এম কে জানানো হয়েছে, সকলকে জানানো হয়েছে, কিন্তু কোনও ব্যবস্থা হয় নি। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে এবং মুখ্যমন্ত্রীকে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই সুন্দরবন অঞ্চলে অবহেলিত বলে কি সামান্য একটু ঔষুধের সুযোগ সেখানকার মানুষ পাবে না? যাতে সেখানে অবিলম্বে একজন ডাক্তার পাঠানো হয় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই সভাতে কিছু দিন আগে মুর্শিদাবাদ জেলায় রাজনৈতিক খুনের কথা উল্লেখ করেছিলাম। মাত্র কয়েক মাসের মধ্যে ৭৮টি রাজনৈতিক খুন হয়েছে। আমরা দেখলাম গত কাল মুর্শিদাবাদ জেলায় ডোমকল থানায় কচুবেড়িয়াতে দুটি রাজনৈতিক দলের মধ্যে সংঘাত হয়েছে, তাতে ৪ জনকে প্রাণ হারাতে হয়েছে এবং আরও ২০ জনকে হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করতে হচ্ছে। যারা নিহত হয়েছে তার মধ্যে ৩ জন কংগ্রেস এবং একজন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমর্থক। কোন রাজনৈতিক দলের সমর্থক বা কোন দল করে সেটা বড় কথা নয়, আমার কথা হল মুর্শিদাবাদ জেলায় কিভাবে একটার পর একটা খুন হয়ে চলেছে। কোন কোন ব্লকে কোন কোন থানায় রাজনৈতিক খুন এবং অন্যান্য খুন দিনের পর দিন বেড়ে চলেছে। আমি কিছু দিন আগে এই সভায় বলেছিলাম মুর্শিদাবাদে যে খুন হচ্ছে এই খুনের ব্যাপারে অন্তত পক্ষে মুখ্যমন্ত্রী নিজে বহরমপুরে গিয়ে সমস্ত রাজনৈতিক দলের নেতাদের ডেকে কিভাবে মুর্শিদাবাদ জেলায় খুন বন্ধ করা যায় তার প্রচেষ্টা করুন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় তিনি যান নি এবং মুর্শিদাবাদ জেলা প্রশাসন এই খুনের ব্যাপারে কিছু করতে পারছে না।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে এবং মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সুনীল দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গোপীবল্লভপুরের ছাতিনাশোলে একটি সাব-রেজিস্ট্রি অফিস আছে। এই অফিসটিতে যে দুটি ব্লক আছে সেখানে কৃষকরা তাদের জমি কেনাবেচা করে থাকনে। কিন্তু এখন অফিসটি ভগ্নপ্রায় এবং কঙ্কালসার অবস্থায় এসে দাঁড়িয়েছে। সামান্য বৃষ্টি হলে ওখানে যে সমস্ত দলিল দস্তাবেজ আছে সেগুলো ভিজে যায়। শুধু তাই নয়, ঐ ভবনটিকে ইঁদুর এবং চামচিকার একটা স্বর্গরাজ্য তৈরি হয়েছে। এই রকম অবস্থায় হাজার হাজার কৃষকদের মূল্যবান দলিল দস্তাবেজ নষ্ট হতে চলেছে। আমি আপনার মাধ্যমে জনস্বার্থে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি, ছাতিনাশোলের ঐ সাব-রেজিস্ট্রি অফিসটি নতুন করে নির্মাণের জন্য দৃষ্টি দিতে আইনমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার বিভিন্ন চা-বাগানের আজকাল যে রকম রেশন দিতে আরম্ভ করেছে, অত্যন্ত নিম্ন মানের পচা চাল ইত্যাদি তাতে ঐ চাল খেয়ে শ্রমিকদের পেট খারাপ হচ্ছে। পেটের অসুখ হয়ে শ্রমিকদের নানা রকম ব্যাধির সৃষ্টি হচ্ছে। এই রকম চাল দেওয়া হলে কিছু দিনের মধ্যে সেখানে বহু শ্রমিক মারা যেতে পারে। শ্রমিকরা একদিকে তাদের বেতন ঠিকমতো পাচ্ছেন না, অন্যদিকে আবার যদি এই রকম চাল দেওয়া হয় তাহলে তারা কী করে বাঁচবেন? কাজেই ওখানে যাতে রেশনে ভালো জাতের চাল সরবরাহ করা হয় সেদিকে দৃষ্টি দিতে আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুশীল কুজুর যে বিষয়ের উল্লেখ করলেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। ঘটনাটি সত্য। তবে এই সমস্যা শুধুমাত্র জলপাইগুড়ি জেলাতে নয়, দার্জিলিং, কুচবিহার এবং পশ্চিমদিনাজপুরে একটি করে চা-বাগান আছে, এই চারটি জেলাতে চা-বাগানের শ্রমিকদের মধ্যে যে চাল দেওয়া হচ্ছে রেশনের মাধ্যমে তা অত্যন্ত নিম্ন মানের এবং পচা। এটা কেবলমাত্র চা-বাগানের নয়, রাজ্যের অন্যান্য এলাকায় যে চাল কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেন এবং এফ সি আই দিচ্ছেন তা পচা। ঐ চাল পাঞ্জাবের খোলা মাঠে থাকার জন্য পচে গিয়েছিল, সেই চাল জোর করে আমাদের দিচ্ছেন। আমরা আপত্তি করেছিলাম, কিন্তু তারা শোনেন নি। ভালো চাল থাকা সত্ত্বেও তারা জোর করে ঐ পচা চাল পশ্চিমবঙ্গে পাঠাচ্ছেন। পচা চাল এইভাবে জোর করে দিয়ে পাঞ্জাবের চাষীদের কেন্দ্রীয় সরকার বাঁচাচ্ছেন। তাহলে প্রশ্ন হল, পশ্চিমবঙ্গের শ্রমিকরা ঐ পচা চাল খাবেন কেন? কই, দিল্লিতে তো ৩৬৫ দিনের মধ্যে ১দিনও পচা চাল দেওয়া হয়? চা বাগানের শ্রমিকদের যে পচা চাল দেওয়া হচ্ছে, মাননীয় সদস্য সুশীল কুজুর ঠিকই বলেছেন। আমি প্রতিদিনই এই অভিযোগে টেলিগ্রাম পাচ্ছি। আমি এই বিষয়ে নজর রাখছি, চেষ্টা করছি কি করে এর সমাধান করা যায়। ওদের অ্যাশোসিয়েশন আমাকে প্রায় প্রতিদিনই টেলিগ্রাম করে সব জানাচ্ছেন। আমি চেষ্টা করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি ৫ই মে চা-বাগানের প্লান্টারস অ্যাশোসিয়েশন এবং ট্রেড ইউনিয়নদের অ্যাশোসিয়েশন তাদের কো-অর্ডিনেশন কমিটির মিটিংয়ে

গিয়েছিলাম। জলপাইগুড়িতে ৫ই মে সমস্ত ইউনিয়ন, আই এন টি ইউ সি থেকে শুরু করে অন্যান্য যারা আছেন, তারা ছিলেন, প্লান্টার্স-এর মালিকরাও ছিলেন, তারা আমাকে চালের কথা যা নির্মলবাবু বললেন স্যাম্পেল দেখিয়েছেন। অত্যন্ত দুর্গন্ধযুক্ত ও অত্যন্ত খারাপ মানের চাল তারা আমাকে দেখিয়েছেন। প্লান্টার্স অ্যাশোসিয়েশন আমার কাছে এ সম্বন্ধে অভিযোগ করেছিলেন। আমি জিজ্ঞাসা করেছিলাম, আপনারা এই চাল কিনছেন কেন, কোথা থেকে নিচ্ছেন? ওরা আমাকে বলেছিলেন শিলিগুড়ির এফ সি আই-এর গুদাম থেকে চাল কিনছেন। আমি ওদের বলেছিলাম এই চাল নেবেন না। আরও বললেন ভালো চাল আছে কিন্তু তাসত্ত্বেও এফ সি আই বলেছে যে এই চাল চা-বাগানের ওয়ার্কারদের নিতে হবে। তারা নিতে হয় নিক না হলে নেবেন না। প্ল্যান্টারর্স অ্যাশোসিয়েশন খুব স্বাভাবিক কারণেই তারফলে বিক্ষোভ করে এবং তার কিছু রিপোর্টও আমার কাছে আছে। সামনে বর্ষা আসছে, নানা রকমভাবে অসুখ বিসুখ বেড়ে চলেছে। আমি শুনেছি মানিক সান্যাল এম পি চা বাগান কেন্দ্রীয় শ্রমমন্ত্রী শ্রী সুখরামের কথা বলেছেন। তাছাড়া শ্রমিক ইউনিয়নও কথা বলেছেন, টেলিগ্রাম পাঠিয়েছে কিন্তু তার কোনও সুরাহা হয় নি। আমরা ব্যাপারটা টেক-আপ করেছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী খাড়া সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমদিনাজপুর জেলা গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে খরা। কিছুদিন আগে থেকে খরা শুরু হয়েছে। দীর্ঘদিন ধরে পশ্চিমদিনাজপুর জেলায় এবং সীমান্তবর্তী এলাকায় জল এবং পানীয় জলের সঙ্কট চলছে। এরফলে ধান সব শুকিয়ে যাচ্ছে। নদী, খাল বিল সব শুকিয়ে যাচ্ছে। সেচ প্রকল্পের জন্যে ২৪০টিতে সেচের দরকার তা না হওয়ার জন্যে কৃষকরা বসে গেছে। নদী এবং খাল সব শুকিয়ে যাচ্ছে। ওখানকার চাষ বোরো প্রভৃতি সব নষ্ট হচ্ছে। ফলে ক্ষেত মজুরদের কোনও কাজ নেই। গ্রাম-পঞ্চায়েতে যেমন এন আর ই পি এবং আর এল ই জি পি-র মাধ্যমে কাজ দেওয়া যেত এখন আর তার কোনও উপায় নেই। ফলে কৃষকরা খুব সঙ্কটে পড়েছে। অবিলম্বে ওই অঞ্চলটা খরা এলাকা বলে ডিক্লেয়ার করুন যাতে ক্ষেত মজুরদের কাজ দেওয়া যায়। সীমান্তবর্তী এলাকায় ধান ও চালের যে পাচার হচ্ছে সেটাকে রোধ করা যায় কিনা তার ব্যবস্থা করুন। এই ব্যাপারে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** Now Shri Mohammad Ramjan Ali.

(Not present)

Then I call upon Shri Asok Ghosh.

(Not present)

**শ্রী বিজয় বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় রাজনগর শিশার ফার্ম থেকে ফার্ম ম্যানেজার এবং কে পি এস এবং হেড ক্লার্ককে তুলে নেওয়া হয়েছে। ফলে ফার্মের কাজ ব্যহত হচ্ছে, তাছাড়া সেখানে প্রায় ৩০০ শ্রমিক কাজ করে, তারমধ্যে আবার ৬০ ভাগ আদিবাসী পুরুষ এবং মহিলা দীর্ঘদিন ধরে মাস্টর রোলে কাজ করে চলেছে। সেইজন্য আমি আপনার মাননীয় মন্ত্রী

দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এটা স্থায়ীকরণ করার জন্যে ব্যবস্থা করেন এবং শ্রমিকরা যাতে সুযোগ-সুবিধা পায়।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র পাঁচলা গঙ্গাধরপুর মহাবিদ্যালয় ১৯৮১ সালে শুধুমাত্র আর্টস বিভাগ নিয়ে মহিলা ডিগ্রি কলেজ স্থাপন করা হয়। পরবর্তীকালে ওই কলেজটিকে কো-এডুকেশন করা হয়। সেখানে ছাত্র-ছাত্রীদের সুবিধার্থে গত ৩ বছর যাবৎ এই কলেজে বাণিজ্য বিভাগ খোলার চেষ্টা করা হয়। এই ব্যাপারে শিক্ষা দপ্তরের নির্দেশমতো বিশ্ববিদ্যালয়ের পক্ষ থেকে সেখানে অনুসন্ধান করে এবং তারপরে ওই কলেজে ১৯৮৬-৮৭ সালে বাণিজ্য বিভাগ খোলার সুপারিশ করে বিশ্ব বিদ্যালয়ের। কিন্তু আজ পর্যন্ত হয় নি। আমি সেইজন্য শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে সত্বর বাণিজ্য বিভাগ খোলা হয়।

**শ্রী সুরজিৎ স্মরণ বাগচী ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ জনস্বাস্থ্য বিষয়ে জনস্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রীর গোচরে আনতে চাই এবং এর প্রতিবিধান দাবি করছি। তমলুকের তমলুক মহকুমা হাসপাতালের লাশকাটা ঘরটি এখন লোকালয়ের মধ্যে অবস্থিত রয়েছে। কর্মীদের অবহেলার ফলে ঐ এলাকায় জনজীবন বিপর্যস্ত হয়ে গিয়েছে। কর্মীদের অবহেলার ফলে লাশ কাটার পরে সেইগুলিকে গভীর গর্ত না করে কবর দিয়ে দিচ্ছে। ঐ এলাকায় শেয়াল কুকুরেরা এই অঙ্গ প্রত্যঙ্গগুলি কবর থেকে টেনে বার করছে, তাতে একটা পুঁতিগন্ধময় পরিবেশের সৃষ্টি হচ্ছে এবং ঐ সমস্ত কঙ্কালগুলি মানুষের রান্না ঘরে অবধি পৌঁছে যাচ্ছে। এই পুঁতিগন্ধময় অবস্থাটি বাতাস বাহিত হয়ে, লাশের ঐ দুর্গন্ধ সমস্ত এলাকাকে বিষাক্ত করে তুলেছে। ঐ এলাকার সাধারণ মানুষ তারা আগস্ট মাসের ১২ তারিখে মাননীয় মন্ত্রীর কাছে এবং ডিরেক্টার অফ হেলথের কাছে একটা আবেদন করেছিলেন, কিন্তু এখনও পর্যন্ত কোনও কাজ হয়নি, তারা ভাবছেন যে ডিরেক্ট অ্যাকশন নেবেন। আমি অবিলম্বে স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি লাশ কাটার ঘরটি পরিবর্তন করা হোক এবং এমন ব্যবস্থা নেওয়া হোক যাতে ঐ পুঁতিগন্ধময় অবস্থা থেকে এলাকার মানুষ বাঁচতে পারে।

**মিঃ স্পিকার ঃ** আপনার এই গঙ্গা ইরোশনের ব্যাপারটি হয়ে গিয়েছে।

**শ্রী তোয়াব আলি ঃ** এটা একটা জায়গা নিয়ে বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি গঙ্গা ইরোশন এবং খরা নিয়ে। এই ব্যাপারে চারিদিকে হৈ চৈ চলছে। মুর্শিদাবাদ জেলার ধুলিয়ান মিউনিসিপ্যালিটির ১১ নম্বর ওয়ার্ড সামসেরগঞ্জ থানার যে নদী বাঁধটি ছিল সেটা ভেঙে নষ্ট হয়ে গিয়েছে এবং জল বাড়লে সমস্ত এলাকা ভেসে যাবে এবং বন্যায় ক্ষতিগ্রস্ত হতে পারে। এখন কিছু টাকা খরচ করলে বাঁধটা মেরামত করা যেতে পারে এবং বন্যাকে প্রতরোধ করা যেতে পারে। এটাকে ডিপার্টমেন্ট থেকে রোধ করার জন্য পরিকল্পনা পাঠিয়েছে, কিন্তু এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি। কাজেই এখনও সময় আছে অল্প টাকা খরচ করলে এলাকাকে রক্ষা করা যেতে পারে।

**মিঃ স্পিকার ঃ** আপনি কী বিশেষ ব্যাপার নিয়ে বললেন। মোশন যখন ডিবেট হয় তার উপরে মেনশন হয়, কলিং অ্যাটেনশন স্টেটমেন্ট হলে মেনশন হয় না। একজন মেম্বার যখন বলছেন, তখন আর একজন মেম্বার আবার বলতে পারেন, এই জিনিস তাহলে চলুক। শক্তিপ্রসাদ বলের মেনশন হবে না, গভর্নরের উপর বলা যায় না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী এবং জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। খরার জন্য এখন যুদ্ধকালীন ব্যবস্থা নলকূপ বসাবার ব্যবস্থা কথা বলা হল এবং ব্লকগুলিতে ১১টি বেশি টিউবওয়েল বসেনি আমি দেখেছি, দুটি কন্ট্রাকটারকে বলা হয়েছে। জেলাস্তরে এই সমস্ত টিউবওয়েলগুলিতে যা খরচ হয়েছে তাতে ৭টির বেশি টিউবওয়েল হতে পারে না। আমি সেইজন্য মাননীয় মন্ত্রীকে বলছি এই খরা মোকাবিলা করার জন্য লুথেরিয়ান ওয়ার্ড সার্ভিসকে বলা হোক এবং তাদেরকে বললে এটা হতে পারে।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে খরা নিয়ে যখন ডিবেট হবে তখন আপনি ১৭ তারিখে বলবেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। অনেক দিন আমি মেনশন করিনি, তবুও আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে করতে হচ্ছে যে উত্তর ২৪-পরগনার অতি সম্প্রতি আইন-শৃঙ্খলার চরম অবনতি হয়েছে। কয়েকদিন আগে বারাসত থানার দক্ষিণ বৈদগ্রামের শ্রী সন্তোষ ঘোষের দোতলা পাকা বাড়ি আগুন লাগিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে এবং লুঠ-পাট করা হয়েছে। ঈদের দিন দোগাছিয়া গ্রামে একটা গন্ডগোল হয়েছে, সেই গন্ডগোলকে উপলক্ষ করে আবদুল করিম বলে একজন ভদ্রলোককে ধরে। ধরুক আমার আপত্তি নেই, কিন্তু ৩ দিন ধরে তাকে থানায় হাজতে রেখে দিল, কোর্টে প্রোডিউস করল না। যদিও আইন আছে ২৪ ঘণ্টার মধ্যে কোর্টে প্রোডিউস করার কিন্তু করল না। আমি হোম সেক্রেটারিকে ফোন করার পর কোর্টে প্রোডিউস করে। অতএব থানার যা মনোভাব তা বোঝাই যাচ্ছে। ডাঙ্গিয়া গ্রামে কমরেড সাজ্জাদ খুন হয়েছে, পরিতোষ মন্ডল খুন হয়েছে। এই খুনকে কেউ সমর্থন করে না। ১৩/১৪ জনের নামে এফ আই আর হয়েছে, ৫ জন আসামি ধরা পড়েছে, বাকি কেউ ধরা পড়েনি। ঐ গ্রামে আগুন লাগিয়ে ৩১টি বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে, লুঠ-পাট করা হয়েছে তারা কেউ আমার মুসলিম লিগের লোক নয়। এই এলাকায় এই যে ঘটনা ঘটছে তারা কেউ গ্রামে ঢুকতে পারছে না, বাচ্ছা ছেলে-মেয়েরা বাইরে ঘুরে বেড়াচ্ছে। অতএব আমি এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**Mr. Speaker:** Now Zero hour. I call upon Shri Manabendra Mukherjee to speak.

**শ্রী মানবেন্দ্র মুখার্জিঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি নিশ্চয়ই দেখেছেন যে লোকসভা এবং রাজ্য সভাতে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের রিপোর্ট পেশ করা হয়েছে এবং সেই রিপোর্টের একটা অংশতে বলা হয়েছে যে ১৯৮৭-৮৮ সালে কেন্দ্রীয় সরকারের যে সংস্থাগুলি কর আদায় করে তাদের বিভিন্ন গাফিলতির জন্য উপযুক্ত সময়ে হস্তক্ষেপ করতে পারেননি বলে কিছু কিছু ক্ষেত্রে তারা ভুল অ্যাসেসমেন্ট করেছেন বলে ১৪২ কোটি টাকা এক্সাইজ অ্যান্ড কাস্টমস ডিউটি সেন্ট্রাল গভর্নমেন্ট কালেক্ট করতে পারেন নি। কেন্দ্রীয় সরকার যদি কোনও জায়গা থেকে ট্যাক্স কালেক্ট করতে না পারেন তাহলে কোনও অসুবিধা নেই, তারা টাকা ছাপিয়ে নিতে পারেন, কিন্তু যে এক্সাইজ ডিউটির টাকাটা তারা তুলতে রাজ্যগুলির মার চলে গেল কেন্দ্রীয় সরকারের অপদার্থতার জন্য সেটা কি করে কমপেনসেটেড হবে? এটা কেবল এক্সাইজ ডিউটির ক্ষেত্রে নয়, আপনি যদি গত ৪/৫ বছরের কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের রিপোর্ট দেখেন তাহলে দেখবেন ইনকাম ট্যাক্স এবং এক্সাইজ ডিউটি কালেক্ট করার ব্যাপারে ডেলিবারেটলি কেন্দ্রীয় সরকারের এই সংস্থাগুলি ক্যালাসনেস দেখায়। কারণ এর প্রধান টাকাগুলি যাচ্ছে রাজ্যগুলির কাছে। ৪ বছর আগে কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেলের রিপোর্টে এই কথা পর্যন্ত বলা হয়েছে আমাদের ওখানে ইনকাম ট্যাক্সের হিসাব হচ্ছে ভারতবর্ষের মধ্যে মাত্র ৫০০ লোক আছে যাদের ৫ লক্ষ টাকার বেশি ইনকাম ট্যাক্স হবে। রাজ্য সরকারের পাওনা যে ট্যাক্সগুলির সেগুলি ইচ্ছা করে কম করে আদায় করা হয়, ছাড় দিয়ে দেওয়া হয় যার ফলে রাজ্যগুলি তাদের পাওনা টাকা পায় না। কথাটা এইজন্য বলছি যেহেতু এটা ইলেকশনের বছর, শিল্পপতিদের ঘুসের টাকা কংগ্রেসের লাগবে, কাজেই ১৯৮৮-৮৯ সালে দাঁড়িয়ে আরও বেশি ছাড় তারা দেবেন। ঘুস নিন আমাদের আপত্তি নেই, আপনাদের ১নং নেতা বিদেশ থেকে ঘুস নেন, ২ নং নেতা দেশ থেকে নেবেন, কিন্তু রাজ্যের যে ন্যায্য পাওনা ছিল সেই পাওনা টাকা আসছে না আপনারা ট্যাক্স ঠিকমতো কালেক্ট করতে পারছেন না বলে। এই বিষয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে দাবি জানানো উচিত যে কেন্দ্রীয় সরকার যেন এই ব্যাপারে কমপেনসেট করেন। তাদের ক্যালাসনসের জন্য রাজ্য সরকারগুলি টাকা পাবেন না এই জিনিস কখনও মেনে নেওয়া যায় না।

**শ্রী শক্তিপ্রসাদ বলঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামের রুর‍্যাল হাসপাতালটি উন্নীত করবার জন্য ২ বছর আগে অর্ডার হয়েছে, কিন্তু আজও পর্যন্ত সেখানে কোনও কাজ হয়নি। এই ব্যাপারে আমি ইতিপূর্বে স্বাস্থ্যমন্ত্রীকে বলেছি। একজন বাঙালি ব্যবসায়ী যিনি আমেরিকায় থাকেন তিনি বলেছেন কাজ আরম্ভ হলে লক্ষাধিক টাকা ডোনেট করবেন। স্বাস্থ্যমন্ত্রী একথাটও জানেন। ঠিক এরই পাশে আর একটা হাসপাতাল যার নাম হচ্ছে আশাদবার, ৩ বছর কনস্ট্রাকশনের কাজ শেষ হয়েছে কিন্তু আজ পর্যন্ত পি ডবলিউ ডি সেটা হ্যান্ডওভার করেনি। এতেই বোঝা যাচ্ছে হেলথ ডিপার্টমেন্ট এবং পি ডবলিউ ডি-র মধ্যে কোনও কো-অর্ডিনেশন নেই। আমি এই ব্যাপারে হাঁটাহাঁটি করে টায়ার্ড হয়ে গেছি। তমলুকে দুটোরই পাশাপাশি অফিস, অথচ কোনও ব্যবস্থা হচ্ছে না। আমি স্বাস্থ্য বাজেটের আলোচনার সময় পুনরায় এসব কথা বলব। ওই হাসপাতাল বিল্ডিং ব্যবহৃত না হবার জন্য

ভ্যাগাবন্ডদের জায়গা হয়ে দাঁড়িয়েছে। একজন মানুষ বিনাপয়সায় ৬ একর জমি দান করেছে, কিন্তু আজ পর্যন্ত সেই হাসপাতাল তৈরি হল না। আমাদের স্বাস্থ্যমন্ত্রী খুব অ্যাকটিভ লোক, অনেক খবর তিনি রাখেন আমি আশা করি এই ব্যাপারে তিনি দ্রুত হস্তক্ষেপ করবেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। চিফ ইলেকটোরাল অফিসার নতুন ভোটার লিস্টের ব্যাপারে হিয়ারিং করছেন। ভারতবর্ষের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী ১৮ বছর বয়সের যুবক যুবতীদের রাজনৈতিক মর্যাদা দিয়ে যে ভোটাধিকার দিয়েছেন সেই অনুসারে ভোটার লিস্টের ব্যাপারে এখন হিয়ারিং চলছে। আমার বিধানসভা কেন্দ্রে অ্যাসিস্ট্যান্ট ইলেকটোরাল রেজিস্ট্রেশন অফিসার অর্থাৎ বি ডি ও এই হিয়ারিং-এ আছে, জেলা শাসকের পক্ষ থেকে ও সি (ইলেকশন) (মেদিনীপুর) আছেন, সিনিয়র ডেপুটি ম্যাজিস্ট্রেট আছেন। হিয়ারিং চলাকালীন দেখা গেল মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা এসে গৌর সাহু নামে একজন লোককে মারতে শুরু করল। খবর পেয়ে পুলিশ এল, কিন্তু তারা বি ডি ও-র সঙ্গে কথা না বলে বেহদ্দ লাঠিচার্জ শুরু করল। এই লাঠিচার্জের ফলে নারায়ণ চৌধুরি এবং আরও কয়েকজন সিরিয়াসলি উন্ডেড হল এবং ভোটার লিস্ট সংক্রান্ত কাজ আর শেষ হতে পারল না। ওখানে প্রচুর একজিস্টিং ভোটার রয়েছে যাদের উইথ আলট্রেরিয়ার পলিটিক্যাল মটিভ বাদ দেওয়া হয়েছে এবং যারজন্য তারা অবজেকশন দিয়েছেন। এই যে ভোটারদের বাদ দেওয়া হয়েছে তারজন্যই হিয়ারিং চলছিল এবং সেখানে ও সি (ইলেকশন) বিডিও, ডেপুটি ম্যাজিস্ট্রেট প্রভৃতিরা ছিলেন। তাদের সামনেই এরকম বেহদ্দ মারধোর শুরু করা হল। আমি দাবি করছি, এই যে অন্যায় কাজ করা হয়েছে তারজন্য ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মেনশন আওয়ারে এখানে আইন শৃঙ্খলার কথা তুলেছিলাম এবং এখন জিরো আওয়ারে সেই একই কথা পুনরায় বলতে বাধ্য হচ্ছি। সম্প্রতি লক্ষ্য করছি আর এস এস এবং বিশ্ব হিন্দু পরিষদের তৎপরতা খুবই বেড়েছে। তারা ২৪ পরগনায় মিটিং করেছে এবং খোলপোতা এবং কদমগাছিতেও মিটিং করেছে। তাদের এই মিটিং করার ফলে বেড়াচাপা এবং কুচয়াতে উত্তেজনা দেখা দিয়েছে এবং বিভিন্ন ব্যাপার নিয়ে গোলমাল শুরু হয়েছে। বাচিয়া গ্রামেও গোলমাল শুরু হয়েছে। এই যে বিভিন্ন জায়গায় গোলমাল শুরু হয়েছে তাতে সংখ্যালঘু সম্প্রদায়ের লোকেরা নিজেদের বিপন্ন বোধ করছে। আমি আশাকরি সরকার তাদের নিরাপত্তার দিকে অবিলম্বে দৃষ্টি দেবেন।

[2-50 — 3-45 P.M. (including adjournment)]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দক্ষিণ ২৪ পরগনা, সুন্দরবন এলাকায় সমাজ বিরোধীদের দৌরাত্ম খুব বেড়ে গিয়েছে। সেখানে চুরি ডাকাতি রাহাজানি সব সময় চলছে। সেদিন প্রকাশ্য দিবালোকে চার জন ডাকাতকে পিটিয়ে মারল। শোনা যায় এরা সব সি পি এম-এর লোক। পুলিশ এখানে নিষ্ক্রিয়, যেখানে তারা দুষ্টের দমন শিষ্টের পালন করবে, তা না করে তারা চুপচাপ বসে আছে। এই ব্যাপারে সুব্যবস্থা নেবার জন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ

জানাচ্ছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ত্রাণ ও কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কাশিপুর ও সাঁতুড়িতে আই সি ডি এস প্রোজেক্ট আছে। কিন্তু সাঁতুড়িতে কোনও প্রোজেক্ট অফিসার নাই। কাশীপুরের প্রোজেক্ট অফিসারই ঐ সাঁতুড়ির চার্জে আছে। কিন্তু একটা অফিসারের পক্ষে দুটি জায়গায় প্রোজেক্ট চালানো খুবই অসুবিধা। কাশীপুরেই ২০০টি সেন্টার আছে, তার উপর সাঁতুড়িতে প্রোজেক্ট অফিসার দেওয়া যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সারা পশ্চিমবাংলার চারিদিকে এখন খরা চলছে। সেজন্য চারিদিকে জলের অভাব বিশেষ করে পানীয় জলের দারুণ অভাব দেখা দিয়েছে। অবিলম্বে টিউবওয়েল বসানোর দরকার আছে। বিশেষ করে সুন্দরবন এলাকায় পানীয় জলের দারুণ অভাব দেখা দিয়েছে এবং একথা বিভিন্ন পত্র-পত্রিকাতেও প্রকাশিত হয়েছে এবং আমিও মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। যাতে অবিলম্বে সুন্দরবন এলাকায় যাতে টিউবওয়েল বসানো হয় তারজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলায় কৃষকরা যেকোনও দুর্ঘটনার জন্য যে শস্যহানি হয় তার জন্য ভুগছে। প্রান্তিক কৃষক দরিদ্র কৃষকদের ঘাড় ভেঙ্গে ব্যাঙ্ক মহাজনরা টাকা আদায় করছে। আজকে কৃষকদের অর্থনৈতিক মেরুদন্ড ভেঙ্গে পড়েছে। কারণ আজকে বিজ্ঞান আছে, আইন আছে যার জন্য কৃষকদের জুলুম চলছে। আর ঐ যে শস্য বিমা আইন এটি ত্রুটিপূর্ণ। সারা ভারত যে কৃষক সম্মেলন হয়ে গেল তাতেও এই প্রসঙ্গ উঠেছিল এবং শস্য হানির জন্য যাতে কৃষকরা ক্ষতিপূরণ পেতে পারে তার কথাও হয়েছিল। আজকে ঐ যে শস্য বিমা আইন এর আশু পরিবর্তন দরকার। এবং আমাদের বিধানসভায় এই বিষয়ে আলোচনা করা দরকার। সারা ভারতবর্ষের কৃষকরা যে সংগ্রাম করছে, তার সঙ্গে পশ্চিমবাংলার কৃষকদের স্বার্থ রক্ষা করার জন্য আমি আপনার আছে আবেদন রাখলাম।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, হাউস আবার মিলিত হবে পৌনে ৪টার সময়।

(At this stage the House was adjourned till 3-45 P.M.)

[3-45 — 3-55 P.M.] (After Adjournment)

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার রামনগর সুগার মিল দীর্ঘদিন বন্ধ আছে। সেখানে ঐ মিলের কর্মচারিরা অনাহারে, অর্ধাহারে দিন কাটিয়ে আজ মরনের দিন গুনছেন। এই মিলটি খোলার পরিপ্রেক্ষিতে আজ মুর্শিদাবাদ ও নদীয়া জেলার বিভিন্ন প্রান্ত থেকে হাজার হাজার মানুষ এসে পলাশিতে অবস্থান করছেন। তারা সেখানে

ডেপুটেশনও দেবেন। স্যার, এহেন অবস্থায় ঐ মিলটি খোলার ব্যাপারে যদি নতুন কোনও পরিস্থিতির উদ্ভব হয়ে থাকে— মাননীয় মুখ্যমন্ত্রী যদি কিছু বিবেচনা করে থাকেন, কেন্দ্রের সহযোগিতার কোনও রকম আভাস যদি পান বা কেন্দ্র ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে প্রচেষ্টা করার ব্যাপারে যদি কোনও পরিস্থিতির উদ্ভব হয়ে থাকে তাহলে আমার অনুরোধ, একটি বিবৃতির মাধ্যমে এই সভাকে তা অবহিত করা হোক। সেখানকার লোকরা এটা জানতে পারলে খানিকটা অন্তত আশ্বস্ত হতে পারবেন।

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demands No. 32, 33 and 34.

**Mr. Speaker :** There are 14 cut motions to Demands No. 32, and there are 10 cut motions to Demands No. 33. All the cut motions are in order and taken as moved as follows :

### DEMAND NO. 32

| | |
|---|---|
| Shri Deba Prasad Sarkar :<br>Shri A.K.M. Hassan Uzzaman :<br>Shri Subrata Mukherjee : | Sir, I beg to move that the amount of the Demand be reduced byRs. 100/- |

### DEMAND NO. 33

| | |
|---|---|
| Shri A.K.M. Hassan Uzzaman :<br>Shri Subrata Mukherjee :<br>Shri Deba Prasad Sarkar : | Sir, I beg to move that the amount of the Demand be reduced byRs. 100/- |

There is no cut motion to Demand No. 34.

Now the Minister-in-charge of the Health and Family Welfare Department will make a statement.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি কারণ আপনি আমাদের এই বিধানসভায় যে বক্তব্য পেশ করে সাবজেক্ট কমিটি করেছেন তিনটি দপ্তরের বিষয়ে সেটা খুবই সময় উপযোগী হয়েছে। কারণ আমরা দপ্তরে বসে সমস্ত জিনিসটা হয়ত বা আমাদের চোখেই দেখি কিন্তু সাবজেক্ট কমিটি, তারা বিশদ ভাবে সমস্ত বিষয়টা দেখেছেন—বিভিন্ন ব্যয়বরাদ্দ কিভাবে ব্যয় হয়েছে তা দেখেছেন। তারা কতকগুলি সুপারিশ করেছেন— কতকগুলি রেশনালাইজেশন করার জন্য, কতকগুলি টাকা রি-অ্যালোকেট করার জন্য। সে যাই হোক, আমি খুব আনন্দের সাথে তাদের এই সাজেশনগুলি গ্রহণ করছি আমরা এক বছর এই রিপোর্টের ভিত্তিতে কাজ করতে দেখতে চাই যে এই সুপারিশগুলি আমাদের দপ্তরের পক্ষে কতদূর কাজের সুবিধা হবে এবং যেসব রিঅ্যালোকেশনের কথা বলা হয়েছ সেটা করলে আমাদের খরচের দিক দিয়ে ব্যয় বরাদ্দ গতিশীল করার জন্য কতদূর আমাদের ভালো হবে। আমি আবার আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং সাবজেক্ট কমিটি, যারা

দীর্ঘ সময় ধরে আলোচনা করে সুপারিশ রেখেছেন তাদেরও ধন্যবাদ দিয়ে আমার প্রারম্ভিক বক্তৃতা এখানেই শেষ করছি।

[3-50 — 4-00 P.M.]

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেট আমি সম্পূর্ণ অসুস্থ্য বাজেট বলে মনে করি, মোস্ট আনহেলদি বলে মনে করি। স্বাস্থ্য দপ্তরে জনস্বাস্থ্যের ক্ষেত্রে কোনও সুষ্ঠু এফেকটিভ পলিসি নেই। আর অ্যাডমিনিস্ট্রেশন বলে এই দপ্তরে কিছু আছে কিনা সেটা জনসাধারণ বিচার করবেন এবং এই হাউসে উভয় পক্ষের মাননীয় সদস্য এবং সদস্যারা এই সেশন যে সমস্ত বক্তব্য রেখেছেন, আমার মনে হয় সেটাই যথেষ্ট একথা বলতে যে স্বাস্থ্য দপ্তরে কোনও অ্যাডমিনিস্ট্রেশন নেই। স্যার, ওরা শুধু নোংরা দলবাজি আর সাধারণ মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলে। সরকারি হাসপাতালগুলি এখন মরণ ফাঁদ পরিণত হয়েছে। পাশাপাশি বেসরকারি হসপিটাল যেমন রামকৃষ্ণ মিশন হাসপাতাল, ল্যান্সডাউন রোডে, সারদা মিশন হাসপাতাল, শ্রীমোহন লেনে, তারা সেখানে মানুষকে কি যত্ন সহকারে সেবা করছে। আপনি যদি পি জি হাসপাতালে, এস এস কে এম হাসপাতাল, মেডিক্যাল কলেজ, শম্ভুনাথ পন্ডিত হাসপাতাল, বাঙ্গুর হাসপাতাল, আরও যেগুলি আছে সেখানে যান, আর রামকৃষ্ণ মিশন হাসপাতাল, ল্যান্সডাউন রোডে, সারদা মিশন হাসপাতাল, শ্রীমোহন যান তাহলে এগুলির মধ্যে তফাতটা দেখতে পারবেন। আরও রেলওয়ে হাসপাতাল আছে, আমি সেগুলি সম্পর্কে যাচ্ছি না। আমি এই হাসপাতাল দুটি রামকৃষ্ণ মিশন হাসপাতাল এবং সারদা মিশন হাসপাতাল সম্পর্কে বলব। এই হাসপাতাল দুটিতে মানুষের আর কিছু না হোক তাদের কুকুর বেড়ালের মতো মনে করা হয় না। সেখানে মানুষের বাচ্চাকে কুকুরে খায় না। সেখানে রুগীর ভাতা নিয়ে বেড়াল-কুকুরে ছিনিমিনি করে না। এই হচ্ছে বাস্তব পরিস্থিতি। কিন্তু মাথায় যদি শয়তান বাস করে তাহলে উল্টো হয়। এখানে একজন মাননীয় সদস্য আছেন, তিনি বয়ঃ জ্যেষ্ঠ্য তিনি সমস্ত সরকারি হাসপাতালে গিয়ে ডিস্টারবেনসেস ক্রিয়েট করলেন না। কিন্তু এই দুটি হাসপাতাল যেখানে মানুষকে নারায়ণ হিসাবে সেবা করে সেখানে তাদের যে রাজনীতি নিয়ে ট্রেড ইউনিয়ন করা শুরু করলেন এবং ঐ হাসপাতাল দুটির বারোটা বাজাবার চেষ্টা করলেন। কলকাতার বড় বড় হাসপাতালগুলির অবস্থা আপনারা সকলে ভালোভাবে জানেন। এতদিন আমরা আশা করেছিলাম যে একটা রেফারেল হাসপাতাল বা ঐ রকম একটা কিছু হবে। কিন্তু আমরা কি দেখছি? আমরা দেখছি যে একটা সাধারণ স্কালপ ইনজুরি তদ্বিরের জোরে এস এস কে এম, মেডিক্যাল কলেজ, ন্যাশনাল মেডিক্যাল কলের্জ, আর জি কর ইত্যাদি হসপিটালে সে ভর্তি হয়ে যায়। অথচ একটা সিরিয়াস হেড ইনজুরি রুগীকে পাঠালে সরি, নো বেড ভ্যাকেন্ট বলে ছেড়ে দেওয়া হচ্ছে। সেই রুগী বাইরে ঘুরে ঘুরে বেড়াচ্ছে। সে দরিদ্র, তার ঘটি বাটি সব কিছু বিক্রি করে নার্সিং হোমে ভর্তি হতে হচ্ছে এবং সেখানে গিয়ে সে মারা যাচ্ছে। সে যদি সময় মতো সরকারি হাসপাতালে আশ্রয় পেত তাহলে হয়ত সে মারা যেত না। এখান কোনও রেফারেল সিস্টেম নেই। কোন রুগীটা বেশি সিরিয়াস, কোন রুগীটা ততখান সিরিয়াস নয়, এই বাদ-বিচারে কোনও ব্যবস্থা নেই। আর বড় বড় সরকারি হাসপাতালগুলির যা অবস্থা সে বিষয়ে আমার মনে হয় আপনি আমার সঙ্গে একমত হবেন।

ডেপুটেশনও দেবেন। স্যার, এহেন অবস্থায় ঐ মিলটি খোলার ব্যাপারে যদি নতুন কোনও পরিস্থিতির উদ্ভব হয়ে থাকে— মাননীয় মুখ্যমন্ত্রী যদি কিছু বিবেচনা করে থাকেন, কেন্দ্রের সহযোগিতার কোনও রকম আভাস যদি পান বা কেন্দ্র ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে প্রচেষ্টা করার ব্যাপারে যদি কোনও পরিস্থিতির উদ্ভব হয়ে থাকে তাহলে আমার অনুরোধ, একটি বিবৃতির মাধ্যমে এই সভাকে তা অবহিত করা হোক। সেখানকার লোকরা এটা জানতে পারলে খানিকটা অন্তত আশ্বস্ত হতে পারবেন।

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demands No. 32, 33 and 34.

**Mr. Speaker :** There are 14 cut motions to Demands No. 32, and there are 10 cut motions to Demands No. 33. All the cut motions are in order and taken as moved as follows :

### DEMAND NO. 32

| | |
|---|---|
| Shri Deba Prasad Sarkar :<br>Shri A.K.M. Hassan Uzzaman :<br>Shri Subrata Mukherjee : | Sir, I beg to move that the amount of the Demand be reduced byRs. 100/- |

### DEMAND NO. 33

| | |
|---|---|
| Shri A.K.M. Hassan Uzzaman :<br>Shri Subrata Mukherjee :<br>Shri Deba Prasad Sarkar : | Sir, I beg to move that the amount of the Demand be reduced byRs. 100/- |

There is no cut motion to Demand No. 34.

Now the Minister-in-charge of the Health and Family Welfare Department will make a statement.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি কারণ আপনি আমাদের এই বিধানসভায় যে বক্তব্য পেশ করে সাবজেক্ট কমিটি করেছেন তিনটি দপ্তরের বিষয়ে সেটা খুবই সময় উপযোগী হয়েছে। কারণ আমরা দপ্তরে বসে সমস্ত জিনিসটা হয়ত বা আমাদের চোখেই দেখি কিন্তু সাবজেক্ট কমিটি, তারা বিশদ ভাবে সমস্ত বিষয়টা দেখেছেন—বিভিন্ন ব্যয়বরাদ্দ কিভাবে ব্যয় হয়েছে তা দেখেছেন। তারা কতকগুলি সুপারিশ করেছেন— কতকগুলি রেশনালাইজেশন করার জন্য, কতকগুলি টাকা রি-অ্যালোকেট করার জন্য। সে যাই হোক, আমি খুব আনন্দের সাথে তাদের এই সাজেশনগুলি গ্রহণ করছি আমরা এক বছর এই রিপোর্টের ভিত্তিতে কাজ করতে দেখতে চাই যে এই সুপারিশগুলি আমাদের দপ্তরের পক্ষে কতদূর কাজের সুবিধা হবে এবং যেসব রিঅ্যালোকেশনের কথা বলা হয়েছ সেটা করলে আমাদের খরচের দিক দিয়ে ব্যয় বরাদ্দ গতিশীল করার জন্য কতদূর আমাদের ভালো হবে। আমি আবার আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং সাবজেক্ট কমিটি, যারা

[4-00 — 4-10 P.M.]

আর একটা ঘটনা স্যার, হয়তো আপনারও এক্সপিরিয়েন্স আছে, কেন না আপনিও অনেক সময় দুস্থ মানুষদের চিঠিপত্র লিখে দেন এবং মাননীয় সদস্যরাও দেন—একটা এক্সরে করতে হলে আজকে দুই থেকে তিন মাস সময় লাগছে। তাহলে সেই রোগী বাঁচবে কি করে? তার যদি এখনই সত্যিই এক্স-রের প্রয়োজন হয়ে থাকে, তাহলে সে বাঁচবে কি করে? স্যার, সাংঘাতিক অসুস্থ মানুষদের সি টি স্ক্যান করা হয়। সি টি স্ক্যান কেউ সখ করে করে না। কিন্তু আজকে এমন ঘটনা ঘটছে যে, সি টি স্ক্যানের জন্য ৩/৪ মাস পরে ডেট দেওয়া হচ্ছে বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজি থেকে। এমন ঘটনা দেখা গেছে যে, স্ক্যানিং হবার আগেই রুগী মারা গেছে। আর একটা জিনিস, সেটা নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় গভীরভাবে চিন্তা করে দেখবেন, সেটা হচ্ছে, টি বি হাসপাতালগুলির অবস্থা। সেখানে কিছু কিছু লোক সুস্থ হয়ে যাবার পরেও বছরের পর বছর বেড বা কেবিন বা কটেজ আটকে রেখে দিয়েছে। পরিণতি কি হচ্ছে? পরিণতি হচ্ছে, যেগুলির গ্যালোপিং টাইপ অফ টিউবারকুলোসিস, যেগুলির সাংঘাতিক অবস্থা, তাড়াতাড়ি অ্যাডমিশন দরকার, সেগুলি অ্যাডমিশন পাচ্ছে না। তার পরিণতি কি হচ্ছে? আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই এটা বোঝেন যে, যাদের এক সময়ে টিউবারকুলোসিস হয়েছিল, সঠিকভাবেই হাসপাতালে ভর্তি হয়েছিল, কিন্তু সুস্থ হয়ে যাবার পরেও সেখান থেকে ব্যবসা-পত্র করছে, অফিস-কাছারি করছে ; ফলে এখন যে রুগীর ভর্তি হওয়া প্রয়োজন সে ভর্তি হতে পারছে না। স্যার, এই অবস্থায় হাসপাতালগুলির অ্যাডমিনিস্ট্রেশনকে কি বলব? এগুলি হাসপাতাল নয়, এগুলি শুধুই মরণ ফাঁদ। আজকে হাসপাতালগুলি সমাজবিরোধীদের আড্ডায় পরিণত হয়েছে। স্যার, আপনি জানেন বেশ কয়েক বছর আগে বর্ণালী দত্ত নামে একজন নার্সের কিভাবে মৃত্যু হয়েছিল। অত্যন্ত জঘন্যভাবে ধর্ষিত হবার পর তার মৃত্যু হয়েছিল। সেই ঘটনায় কিছু লোককে ধরা হয়েছিল, কিন্তু অদ্ভুত ব্যাপার তারা ছাড়া পেয়ে গেল! আজও অপরাধীদের সাজা হল না। স্যার, গত ২২শে এপ্রিল কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে মিস শুক্লা মজুমদার নামে একজন ট্রেনি নার্সকে ধর্ষণ করা হয়। তিনি সিভিল ডিফেন্স-এর কোটা থেকে ভর্তি হয়েছিলেন। গত ২২শে এপ্রিল তাকে ধর্ষণ করা হয়। আমার তারিখের গন্ডগোল হলে মাননীয় মন্ত্রী আমাকে সংশোধন করে দেবেন। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন—আপনি শুধু অধ্যক্ষই নন, আপনি একজন লিগ্যাল এক্সপার্ট—একটা রেপ কেস অ্যালেজড হবার পর মেডিক্যাল কলেজে ফরেনসিক একজামিনেশন ৩৬ ঘন্টা সময় লাগল! এর থেকে লজ্জার আর কি হতে পারে? আমি আপনাকে বিনীতভাবে জিজ্ঞাসা করছি। ইট টুক থার্টিসিক্স আওয়ারস, যেটা আধঘণ্টা, এক ঘণ্টায় করা যায়। শুধু তাই নয়, ভদ্রমহিলাকে নানাভাবে প্রেসার দেওয়া হল যে, উনি যেন ঘটনা অস্বীকার করেন। স্যার, মেডিক্যাল কলেজে একটা পুলিশ ফাঁড়ি আছে, সেখানে বড় বড় পুলিশ অফিসাররা বসেছিলেন, ডি সি টি সি বসে ছিলেন, কিন্তু তারা কেউ এফ আই আর নিলেন না। শেষকালে ১৫ ঘণ্টার পরে ঐ জায়গা যখন উত্তাল হয়ে উঠল.তখন ঐ ফাঁড়ি এফ আই আর গ্রহণ করল ; আফটার ফিফটিন আওয়ারস। অথচ শ্রীমতী মজুমদার কর্তৃপক্ষকে অনেক আগেই বলেছিলেন, "আমাকে নানারকম ভাবে ভয় দেখানো হচ্ছে।" ২২শে এপ্রিল ঘটনা ঘটেছে। কিন্তু কর্তৃপক্ষের নির্দেশে ১৭ই এপ্রিল তিনি বহুবাজার থানায় এফ আই আর করেছিলেন।

তাসত্ত্বেও এই ঘটনা ঘটাল হল। ঘটলো বললে ভুল বলা হবে, ঘটানো হল অত্যন্ত সুপরিকল্পিতভাবে। এরফলে এই মেয়েটিকে তার জীবনের চরম লাঞ্ছনা পেতে হল স্বাস্থ্য দপ্তরের গাফিলতির জন্য। আপনি জানেন, মেডিক্যাল কলেজ হাসপাতালে একাধিকাবার ফিমেল পেশেন্টদের শ্লীলতাহানি ঘটেছে। ইডেন হাসপাতালে ২৪ নম্বর কেবিনে এই ঘটনা ঘটেছে। ৯ মাস হয়ে গেল আজ পর্যন্ত কোনও অপরাধী ধরা পড়ল না। নীলরতন সরকার হাসপাতালে গত এপ্রিল মাসে দিনেরবেলা এক্সরে ডিপার্টমেন্ট-এ একটি মেয়েকে রেপ করা হল অস্বীকার করতে পারেন? ন্যাশনাল মেডিক্যাল কলেজে গত সোমবারদিন জুনিয়র ডাক্তারদের উপর হামলা করা হল। তারা সিজ-ওয়ার্ক করলেন। ডি সি থেকে আরম্ভ করে অনেক অফিসার এলেন, তারা অ্যাসিওরেন্স দিলেন যে এইরকম ধরনের ঘটনা আর ঘটবে না। এইকথা বলার পর বেলা ৩টার সময় তারা যোগদান করলেন কাজে। বুধবার দিন সাড়ে ১১টার সময় সমস্ত ডাক্তাররা বেরিয়ে গেল হাসপাতাল থেকে, কল্পনা করতে পারেন কোথায় আমরা বাস করছি? গত মঙ্গলবার দিন আবার নীলরতন সরকার হাসপাতালে জুনিয়র ডাক্তারদের উপর আক্রমণ করা হল এবং তাদের গাড়িগুলি ভেঙে দেওয়া হল। সেখানে একটা পুলিশ ফাঁড়ি আছে, সেই সমস্ত পুলিশরা নীরব দর্শক হয়ে ঘটনাটি দেখলেন। তারপর পুলিশ অফিসাররা এসে প্রতিশ্রুতি দিলেন, অ্যাজ-ইউজ্যুয়াল সেই ঘটনা ঘটল। তারপর ট্রেনি নার্সদের জাল মার্কশিটের ব্যাপারে নানারকম জিনিস জানতে পারছি খবরের কাগজের মাধ্যমে। এরজন্য দায়ী কিছু ব্যক্তি নিশ্চয়ই। সেই সব ব্যক্তি কারা? এরা ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ হায়ার সেকেন্ডারি কাউন্সিলের কিছু ব্যক্তি আর কিছু রয়েছেন নার্সিং ডিরেক্টরের অফিসাররা। দেখবেন, অনেকের ছাপ রয়েছে, অনেকের সই রয়েছে নার্সিং ডিরেক্টারের অফিসারদের। কই, তাদের বিরুদ্ধে আজও পর্যন্ত কিছু করা হল না কেন? মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, আমি বলিনি। আর একটি জিনিস হয়েছে। মেডিক্যাল কলেজ হোস্টেলগুলিতে সেখানকার স্টাফেরা ধর্মঘট করেছেন। পরীক্ষা এগিয়ে আসছে, ছাত্র-ছাত্রীরা খেতে পাচ্ছে না, অথচ মন্ত্রী মহাশয় নির্বিকার। যেন মনে হয় মেডিক্যাল কলেজ হোস্টেলের সব ছাত্র-ছাত্রীরাই বোধ হয় কংগ্রেসি এস এফ আইয়ের ছেলে-মেয়েরা নেই, অদ্ভুত ব্যবস্থা। শহরের কথা বললাম সময় কম থাকার জন্য এবার গ্রামের কথা বলব। প্রাইমারি হেলথ সেন্টার, সাবসিডিয়ারি সেন্টারের বহু জায়গায় ডাক্তার নেই, নার্স নেই। একথা মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন। চিন্তা করুন গ্রামবাংলার কথা, চিন্তা করুন সুন্দরবন এলাকার কথা, মেদিনীপুর এবং ঝাড়গ্রাম এলাকায় এই সমস্ত জায়গায় যেখানে প্রচন্ড রকমের সাপে কামড়ায়, অথচ বেশির ভাগ জায়গায় অ্যান্টিভেনাস কোনও ভ্যাকসিন নেই। কুকুরে কামড়ানো সিরামও লোপাট হয়ে গেছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন এটা মিনিমাম জিনিস যেটাতে পেন্যাল্টি হবে, যদি কোনও ইনজিওর্ড পার্সন এসে থাকে কোনও চিকিৎসক, কোনও হাসপাতাল তাকে টিটেনাস টক্সাইড না দেয়, he will be penalised because all the tetanus cases are police case. ভগবান না করুন যদি আপনারই হয় এটা পুলিশ কেস হবে। দাঁত খুঁটে টিটেনাস হলে টিটেনাস টক্সাইড না দিলে পুলিশ কেস হবে। বহু হাসপাতালে নেই, রাখবেন কি করে, রাখার কোনও ব্যবস্থা নেই। আর অ্যাম্বুলেন্সের কথা নাই বা বললাম। মাননীয় সদস্যরা নিজেরাই ভুক্তভোগী। বেশিরভাগেই খারাপ, যে কটা ভালো আছে কোনও প্রয়োজনে বললে তারা বলে দেন জ্বালানী নেই, আপনারা জ্বালানী [illegible] নিয়ে আসুন তাহলে চলবে।

[4-10 — 4-20 P.M.]

তাহলেই স্যার, ওটা অ্যাম্বুলেন্স না অন্য কিছু? স্যার, তিন মাসের জন্য গ্রামীণ হেলথ সেন্টারে ওষুধে ইনডেন্ট করেন, আমি সাধারণভাবে বলছি, যদি ধরেন হাজার টাকার ক্যাপসুল বা ট্যাবলেট ইনডেন্ট করেন, তাহলে ৩০ থেকে ৫০টা আসে, তাহলে ডাক্তার রোগীকে কি দেবেন? এরফলে কি হচ্ছে সেখানে সি পি এমের মস্তানরা গ্রামাঞ্চলে তাদের উপর অত্যাচার করছে। ডাক্তার এবং নার্সরা বেশিরভাগই হাসপাতালের কোয়ার্টার্সে থাকেন না, অন্য জায়গায় থাকেন। জাল ওষুধ পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য দপ্তর এর মধ্যে ইনভলভ হয়ে গেছেন। সেকেন্ড নভেম্বর উড়িষ্যার হেলথ সেক্রেটারি জানিয়েছেন ৩টি কোম্পানি ইস্টার্ন ড্রাগ কোম্পানি, সুমিকোমা ফার্মাসিউটিক্যালস, এবং বোমিখাল ফার্মাসিউটিক্যালস আমার কাছে প্রমাণ আছে ২৬শে জুলাই উড়িষ্যার ড্রাগ কন্ট্রোলার গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলকে খবর দিয়েছেন এই তিনটি কোম্পানির ওষুধ নেবেন না। হয় ওষুধ দিচ্ছেন না, দিলে জাল ওষুধ দিচ্ছেন। সাবস্ট্যান্ডার্ড ড্রাগস। ডাক্তার নেই, নার্স নেই, কুকুরে বাচ্ছা খেয়ে নিচ্ছে। একে মরণফাঁদ ছাড়া আর কি বলা যাবে? উনি বার বার একটা কথা বলেন ডাক্তাররা গ্রামে যাচ্ছেন না, স্যার, পাবলিক সার্ভিস কমিশন এখন একটা প্রহসনে পরিণত হয়েছে। পি এস সি পরীক্ষার প্রথম কিস্তির চিঠি এক বছর বাদে যাচ্ছে, পরের কিস্তির চিঠি আরও পরে যাচ্ছে, কাজেই সেইসব ছেলেরা বাধ্য হয়ে অন্য জায়গায় চাকরি নিচ্ছে, অথবা প্র্যাকটিশ করছে। স্বভাবতই আর তারা যেতে পারছেন না। এনগেজড হয়ে পড়ছে, এই অজুহাত দিয়ে উনি অ্যাডহক অ্যাপয়েন্টমেন্ট দিয়ে যাচ্ছেন। মেডিক্যাল কলেজ হসপিটালের এখন যে ছেলেরা খেতে পাচ্ছে না—সেখানকার এক্স স্টুডেন্টসদের। তার মধ্যে ওনাদের দলের বেশির ভাগ ছেলে আছে। উনি আর একটা জিনিস করেছেন আমার ধারণা ছিল যে এটা করতে পাবলে সাংঘাতিক কাজ হবে। ডিসেন্ট্রালাইজেশন অফ ড্রাগ স্টোর্স, আমি ভেবেছিলাম উনি একটা ভালো কাজ করছেন ঠিক উল্টো ফল হল আরও scarcity of drugs in peripherial village. কমে গেছে। কিন্তু সব থেকে দুঃখের কথা নিজের দপ্তরের এইসব অপদার্থতার ঢাকবার জন্য উনি ডাক্তার নার্স এদের বিরুদ্ধে রেগুলার পাবলিসিটি করে চলেছেন কুৎসিত ভাষায় বিবৃতি এবং গালগালি দিচ্ছেন। আমি শুধু বলি, মাননীয় মন্ত্রী মহাশয় আপনার সঙ্গে কাউন্সিলার হিসাবে আমার কাজ করার সৌভাগ্য দীর্ঘদিন হয়েছে, আপনার কাজকর্ম ভালো, কিন্তু আপনি গোলমাল করে ফেলেছেন, স্বাস্থ্য দপ্তর ধাপার মাঠ নয়, ধাপার মাঠের অ্যাডমিনিস্ট্রেশন নিয়ে স্বাস্থ দপ্তর চলতে পারে না। করতে গেলে এই পরিণতিই হবে। আপনি যদি পারমিট করেন, এটা পারমিসেবল কিনা জানি না, উনি ডাক্তার নার্সদের সঙ্গে যে রকম ব্যবহার করছেন দেখে মনে হচ্ছে—ছোটবেলায় শুনেছিলাম দিদিমার মুখে 'ভাত দেবার ভাতার নয়, কিল মারবার গোঁসাই' উনি সেই গোঁসাইয়ের মতো কাজ করছেন। উনি হচ্ছেন সেই কিল মারবার গোঁসাই। স্যার, এই কয়টি কথা বলে আমার বক্তব্য সংক্ষিপ্ত করবার চেষ্টা করে স্বাস্থ্য দপ্তরের এই অসুস্থ বাজেটের তীব্র প্রতিবাদ করে এবং সমস্ত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিরুপম সেন:** মিঃ স্পিকার স্যার, মাননীয় সদস্য ডাঃ হৈমী বসুর বক্তব্য আমি শুনলাম। আমি আশা করেছিলাম, উনি একজন চিকিৎসক, সুতরাং আমাদের দেশে স্বাস্থ্যর যে

[4-20 — 4-30 P.M.]

সমস্যা সেই সমস্যার দিকে তিনি কিছু ইঙ্গিত করবেন। এটা আমরা সকলেই জানি এবং স্বীকার করি যে, পশ্চিমবঙ্গে আমরা যে স্বাস্থ্যের ব্যবস্থা করেছি, বা যে ব্যবস্থার দায়ভার আমাদের বহন করে চলতে হচ্ছে সেটা একটা আদর্শ স্বাস্থ্য-ব্যবস্থা নয়। উনি প্রথমে একটি কথা বলে ফেলে সেটা পাস করে গেলেন। জনস্বাস্থ্য নীতির প্রশ্নটা তিনি উল্লেখ করেছিলেন। শুনেছি, একদিন নাকি বামপন্থী রাজনীতির সঙ্গে তার যোগসূত্র ছিল। তাই জনস্বাস্থ্য সম্পর্কে ওনার ধারণাটা যদি জানতে পারতাম এবং সেই সাথে যদি এটা জানতে পারতাম যে, আমাদের দেশের বিগত বিয়াল্লিশ-তেতাল্লিশ বছর ধরে যারা একাধিক্রমে দেশ শাসন করছেন, মাঝে দুই তিন বছর বাদ দিয়ে, জনস্বাস্থ্য সম্পর্কে তাদের দৃষ্টিভঙ্গিটা কি, তাহলে সুবিধা হত। মাননীয় সদস্যরা সকলেই জানেন যে, হাসপাতালে রোগী হিসাবে যারা আসেন তাদের কি রোগ। উনি বলছিলেন ই সি জি, স্ক্যান, টুয়েন্টিফোর আওয়ার প্যাথলজি ইত্যাদির কথা। কিন্তু আমার্দের দেশে রোগী হিসাবে যারা আসেন তাদের ডিজিজ প্রফাইল যদি স্টাডি করেন এবং সেটা কারও হয়েছে, সেখানে আপনাদের জানাই যে, কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান, ন্যাশনাল ইনস্টিটিউট অফ নিউট্রিশন, তারা বলেছেন যে, আমাদের যারা পেশেন্ট হিসাবে হাসপাতালে ভর্তি হতে আসেন তাদের মধ্যে ৭০-৮০ ভাগ হচ্ছেন ম্যাল-নিউট্রিশনের পেশেন্ট, আর ১০-১৫ ভাগ হচ্ছে কম্যুনিকেবল ডিজিজের দ্বারা আক্রান্ত হয়ে আসেন। আর ঐ ম্যাল নিউট্রিশনের পেশেন্ট সম্পর্কে বলতে গিয়ে দেশের নিউট্রিশন সম্পর্কে কেন্দ্রীয় সরকারে যে সমস্ত পত্র-পত্রিকা, তারা কি বলেছেন? আমাদের দেশের নিউট্রিশনের ভয়াবহতা সম্পর্কে সম্প্রতি ইনস্টিটিউট অফ ফ্যামিলি ওয়েলফেয়ার-এর একটি জার্নালে হেলথ অ্যান্ড পপুলেশনের উপর একটি আর্টিকেল আমি দেখছিলাম। তাতে বলা হয়েছে, আমাদের দেশের ফিফটিন টু থার্টি পারসেন্ট এস্টিমেটেড পপুলেশন সাফারিং ফ্রম ম্যাল নিউট্রিশন ৫০ পারসেন্ট অফ আওয়ার পুপলেশন-এর অ্যাভারেজ ইনটেক রেকমান্ডেড লেভেলের চেয়ে কম ওয়ান মিলিয়ন চাইল্ড প্রটিন এনার্জি ডেফিসিয়েন্সির জন্য মারা যাচ্ছে, আমাদের দেশের দশ হাজার শিশু প্রতি বছর ভিটামিন-এ ডেফিসিয়েন্সির কারণে মারা যাচ্ছে, ৪০,০০০ পিপল গয়টারে ভুগছে। এই যে সমস্যা, এটা কিন্তু ম্যাল নিউট্রিশনের কারণেই হচ্ছে। কিন্তু আমাদের দেশে খাদ্য কি কিছু কম আছে? আমি এ-বিষয় বিস্তারিত না গিয়ে বলছি, আমাদের দেশের নিউট্রিশন ফাউন্ডেশন অফ ইন্ডিয়ার বিখ্যাত ব্যক্তি সি এস গোপালন, তিনি বলেছেন 'The problem of mal-nutrition of our children is a problem of inequitable distribution rather than insufficient food resources.' আর ইউনিসেফের' যিনি এক্স ডিরেক্টর ছিলেন, জে পি গ্রান্ট, তিনি এক জায়গায় বলেছেন For those who simply do not have enough to eat, the long term solution lies in having land with which to grow food or the jobs and the incomes with which to buy it. আমাদের দুর্ভাগ্য যে আমাদের দেশের বেশির ভাগ মানুষের জমি নেই, তাদের জন্য কোনও চাকুরি নেই, তাদের কোনও রোজগার নেই। সেটা যতক্ষননা সকলকে সঠিক ভাবে দেওয়া যাচ্ছে ততক্ষণ ম্যালনিউট্রেশনের যে প্রবলেম সেটা সলভ করা যাবে না। এটা সবাই জানেন এবং মাননীয় সদস্য হৈমী বোস মহাশয়ও জানেন। তৃতীয় বিশ্বের দেশগুলির ক্ষেত্রে জনস্বাস্থ্যের ব্যাপারে হাতে কলমে কাজ করেছেন ডেভিড ওয়ারনার, আশা করি তাকে সকলেই চেনেন। এই ডেভিড ওয়ারনার তৃতীয়

বিশ্বের দেশগুলির স্বাস্থ্য সম্পর্কে বলতে গিয়ে বললেন Health of the people is far more influenced by politics of power groups, by distribution of wealth than it is by treatment or prevention of diseases. স্বাস্থ্যের বিষয়টা আলোচনা করতে হবে সেখানে বেসিক জায়গাটা ছেড়ে রাখতে হবে। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন যদি আমাকে ব্যক্তিগতভাবে বলেন এই সম্পর্কে বলতে, আমি বলব সোসিয়ো-ইনকমিক কন্ডিশন অনুযায়ী এই বাজেট বেসিকের সেই দিকটা নেই। আমাদের বাজেটে আমি হিসাব করে দেখলাম এবং সাবজেক্ট কমিটির পক্ষ থেকে যে রিপোর্ট অ্যাসেম্বলি ফ্লোরে দিয়েছেন তাতে উল্লেখ করছেন এবং আমরা দেখতে পাচ্ছি যে গোটা বাজেট হচ্ছে ২১৫,৩৪,১৫০০০ টাকার সেখানে মেডিক্যাল এবং পাবলিক হেলথে যেখানে মাত্র ৩৯,৩৩,৬৯০০ টাকা। এটা হওয়া উচিত ছিল না। এটা অন্য ভাবে হলে ভালো হত। আমাদের যে বেসিক প্রয়োজন তার দিকে তাকিয়ে করলে ভালো হত। কি কারণে পারছি না? বাজেটে যে টাকা খরচ হচ্ছে সেই টাকার বেশির ভাগ অর্থাৎ ৮৫ পারসেন্ট খরছ হচ্ছে ডাক্তারদের মাইনে দিতে, কর্মচারিদের মাইনে দিতে এবং স্টাটিক ইউনিটের পেছনে খরচ হয়ে যাচ্ছে। আমাদের ড্রাগ এবং ডায়েটের জন্য প্রয়োজন যেটা উল্টে সেটা খরচ করতে পারছি না, বেশির ভাগ ওই সব খরচ হয়ে যাচ্ছে। ফলে মানুষের মুল যে স্বাস্থ্য সমস্যা সেটা নিচের দিকে চলে যাচ্ছে এবং অবহেলিত হচ্ছে। এর জন্য কি আমরা রাজ্যকে দায়ী করতে পারি? মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর বক্তব্যের মধ্যে সেই ইঙ্গিত আছে যে আমাদের যে কাঠামোয় কাজ করতে হচ্ছে, যে পরিকাঠামোয় এই স্বাস্থ্য নীতি স্থিরিকৃত আছে যেটা ওদের বক্তব্যের মধ্যেও পাওয়া গেল স্বাস্থ্য মানে বুঝেছেন হাসপাতাল, স্বাস্থ্য মানে বুঝেছেন হাসপাতালে ২৪ ঘণ্টা ই সি জি হবে, স্বাস্থ্য মানে বুঝেছেন হাসপাতালে ২৪ ঘণ্টা এক্স-রে হবে, স্বাস্থ্য মানে বুঝেছেন হাসপাতালে সব সময় স্ক্যানিং হবে এবং স্বাস্থ্য মানে বুঝেছেন ঔষধ দিয়ে মানুষকে বাঁচিয়ে রাখার চেষ্টা হবে। এই স্বাস্থ্য সম্পর্কে ভুল ধারণা এসেছে সেখান থেকে। এসেছে কিভাবে? আপনারা বলেছেন, একটা কথা সেই সম্পর্কে আমি বলছি। কেন্দ্রীয় সরকারের মিনিমাম নিডস প্রোগ্রামে তারা কি করছেন? তারা স্টাটিক ইউনিটের কথা বলেছেন, এবারে হাসপাতালে নিচের তলা থেকে হবে পপুলেশনের ভিত্তিতে। তারা টাকা খরচের ব্যাপারে এমনভাবে বেঁধে দিয়েছেন যে, রাজ্যের সেই টাকা ব্যয় করার ক্ষেত্রে রাজ্যের নিজস্ব অর্থনৈতিক সামাজিক সামগ্রিক যে পরিকাঠামো তার উপর দাঁড়িয়ে তারা পরিকল্পনা কিভাবে করবেন তার সুযোগ নেই। তারা ঠিক করে দিয়েছেন কিভাবে টাকা খরচ করতে হবে। সেখানে দেখতে পাচ্ছি বেশির ভাগ টাকা খরচ করা হচ্ছে স্টাটিক ইউনিট তৈরি করার পেছনে, হাসপাতাল তৈরি করার পেছনে এবং নতুন নতুন গেজেট তৈরি করার পেছনে। আজকে টেকনলজির কথা বলা হচ্ছে। অনেকে বললেন হেলথ টেকনলজির ব্যাপারে প্রশ্ন উত্তর পর্বে অনেক কিছু শুনলাম। আমি এই কথা বলতে চাই মডার্ন সায়েন্সের সুযোগ আমরা নিশ্চয়ই গ্রহণ করব। কিন্তু হোয়াট ইট প্রায়রিটি? কোনটা প্রায়রিটি দেব সেই সম্পর্কে আমার কথা বলছি না, এই টেকনলজি সম্পর্কে ওয়াসিনটনে একটা কনফারেন্স হয়ে গেল সেই কনফারেন্সে স্বাস্থ্যে টেকনলজি সম্পর্কে তারা বলেছেন, কিভাবে হওয়া উচিত ছিল সেই সম্পর্কে তাদের মন্তব্য আপনাদের জ্ঞাতার্থে কিছু কিছু উল্লেখ করতে চাই। তাতে বলেছেন হেলথ টেকনোলজি যা দরকার তা আছে কিনা। Technology can only be appreciated if it reached to a change of

distribution of wealth and power. যা ডিস্ট্রিবিউশন অব হেলথ ওয়েল অ্যান্ড পাওয়ারের ক্ষেত্রে সাহায্য করবে। তৃতীয় বিশ্বের স্বাস্থ্য সমস্যার মূলে যেটা আছে, সেই সমস্যাকে উপলব্ধি করা দরকার। তা নাহলে এই ধরনের কথা আসতে পারে। এতদসত্ত্বেও এই যে দৃষ্টিভঙ্গি, কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গি, তার উপর দাঁড়িয়ে রাজ্য সরকারকে কাজ করতে হয় এবং এরই উপরে আমাদের দেখতে হয় কতটা সাফল্য আমরা অর্জন করতে পারব। আমরা চাইলেই পশ্চিমবঙ্গে আমরা কাজ করতে পারব না। আমাদের সাংবিধানিক যে কাঠামো, যে পরিকাঠামো তারই উপর দাঁড়িয়ে কাজ করতে হচ্ছে এবং তারই উপরে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হবে। আমাদের সাফল্যের মূল্যায়ন এরই উপরে ভিত্তি করে করতে হবে। আমি সৌগতবাবুর সঙ্গে একমত। কেন্দ্রীয় সরকার যে কথা বলেছেন, আপনাদের কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে সুপারিশ কি? সুপারিশ হচ্ছে এই যে, কতজন মানুষের জন্য কত বেড থাকবে। উইথ অল দিজ কেন্দ্রীয় সরকার যে মুদালিয়ার কমিশন নিযুক্ত করেছিলেন, সেই মুদালিয়ার কমিশনের সুপারিশ কি ছিল? সুপারিশ ছিল ৩৫০০ লোকের জন্য একটা করে বেড থাকবে। আমরা পশ্চিমবঙ্গে সেই সংখ্যা সেই সুপারিশ অনুযায়ী করেছি। আমাদের বেড পপুলেশন রেশিও আনপারা দেখলে দেখবেন যে আমরা এই সুপারিশ যা ছিল তা করেছি। আমাদের ৯৩৬ জন পিছু একটা করে বেড আছে। ডক্টর পপুলেশন রেশিও সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের নর্মস কি? নর্মস হচ্ছে বেড পপুলেশন রেশিও অনুযায়ী ১০০০ মানুষ প্রতি একটা করে বেড, আর চিকিৎসকের যে নর্মস আছে কেন্দ্রীয় সরকারের সেটা হচ্ছে ৩৫০০ হাজারে একজন চিকিৎসক। আমাদের ২,৮০০ জন পিছু একজন করে আছেন। নার্স পপুলেশনের নর্মস হচ্ছে ৫,০০০ হাজরে একজন করে নার্স। আমাদের রাজ্যে ২,০০১ জন পিছু একজন করে নার্স আছেন। সুতরাং কেন্দ্রীয় সরকারের যা সুপারিশ, যা থাকার কথা তা আমাদের আছে। হাসপাতাল যা থাকার কথা তা আমাদের আছে। সাবসিডিয়ারি হেলথ সেন্টার এবং প্রাইমারি হেলথ সেন্টারের ক্ষেত্রে প্রাইমারি হেলথ সেন্টারের নিচে প্রত্যেক জেলায় সাবসিডিয়ারি হেলথ সেন্টার থাকবে। আমাদের রাজ্যে ১১টি জেলায় কেন্দ্রীয় সরকারের যে নর্মস আছে, সেই নর্মস মেনে এখানে আছে। কয়েকটি জেলায় অল্প কিছু কম আছে। আশাকরা যায়, কিছুদিনের মধ্যেই সেই নর্মস পূরণ করা যাবে। সেদিক থেকে বললেন পশ্চিমবঙ্গের সাফল্য, স্বাস্থ্যের অর্জন করেছি বলতে পারি। স্বাস্থ্যের সাফল্যের কথা আর কি দিতে হতে পারে? শিশু মৃত্যুর হার কি? শিশু মৃত্যুর হার পশ্চিমবঙ্গে কি? সর্বভারতীয় অ্যাভারেজ প্রতি এক হাজার জনে ৯৬ জন মারা যায়। পশ্চিমবঙ্গের অ্যাভারেজ কত? এক হাজার প্রতি ৭১ জন মারা যায়। এর আগে ছিল ৯১ জন। আমি এটা ১৯৮১ সালের হিসাব বলছি। আপনাদের আমলে আরও বেশি ছিল, এটা সহজেই অনুমান করা যায়। ওয়েস্ট বেঙ্গল আর অল ইন্ডিয়া অ্যাভারেজ যথাক্রমে দাঁড়ায় প্রতি হাজারে ৯.১ জন এবং ১১.৭ জন। বার্থ রেট এখানে কম হয়েছে, প্রতি হাজারে ২৯.৬, আর সর্বভারতীয় হার হচ্ছে ৩২.৪। স্বাস্থ্য পরিকাঠামো উন্নয়নের যে দিক, যেগুলোকে ইন্ডিকেটর বা সূচক বলা হয়, সেই সমস্ত সর্ব ভারতীয় ভিত্তিতে তুলনা করলে দেখতে পাবেন যে পশ্চিমবঙ্গ পিছিয়ে নেই। বরং সর্বভারতীয় অ্যাভারেজের জায়গায় আমরা আছি। স্বাস্থ্য বাজেট বরাদ্দ ১৯৭৮-৭৯ সালে যখন আপনারা সদ্য চলে গেছেন তখন মাথাপিছু খরচ ছিল ২৪.৫০ টাকা। তারপর বিগত কয়েক বছর ধরে মাথাপিছু বরাদ্দ বেড়েছে এবং বেড়ে তা ৪৫.৬০ টাকায় এসে দাঁড়িয়েছে। এই বরাদ্দের বৃদ্ধি

সত্ত্বেও কি সমস্যা কমেছে? স্বাস্থ্য সমস্যা কি কমেছে? বরং আমরা আপনাদের সকলের সঙ্গে স্বীকার করব, না, কমেনি। মৌলিক সমস্যা রয়ে গিয়েছে। হাতি কমিটির সুপারিশ কি ছিল ওষুধের ব্যাপারে? রিকোয়ার্ড ড্রাগসের ক্ষেত্রে প্রোডাকশন মাত্রা ২০ পারসেন্ট বললেন। আর মাল্টি ন্যাশনাল কর্পোরেশনগুলি যে ড্রাগ তৈরি করে তাতে তারা ব্রান্ড নেম দেওয়ার পক্ষপাতি কিন্তু সেক্ষেত্রে ব্রান্ড নেম তুলে দিয়ে জেনেরিক নেম দেওয়ার কথা হাতি কমিটি সুপারিশ করেছিলেন। কিন্তু সেই কমিটির সুপারিশ কেন্দ্রীয় সরকার মানলেন না, এইকথা তো কেউ বললেন না। তারপরে আপনারা টনিক তৈরির প্রোডাকশন বাড়িয়ে যাচ্ছেন কিন্তু যেগুলো প্রয়োজনীয় ওষুধ তার সাপ্লাই নেই। সমস্ত মাল্টি ন্যাশনাল কর্পোরেশন আজকে গোটা ওষুধের বাজারকে কন্ট্রোল করছে। তারা যেভাবে ডিকে করছেন সেইভাবে দাম বাড়ছে। রাজ্য সরকার তো আর ওষুধের দাম নিয়ন্ত্রণ করেন না। আমরা এর ফলে ওষুধ হাসপাতালগুলিতে ঠিকমতো সরবরাহ করতে পারছি না। আমরা যতই এসেনসিয়াল ড্রাগ সাপ্লাই করার চেষ্টা করি না কেন ওষুধের দাম যেহারে বাড়ছে ১০ পারসেন্ট ১২৫ পারসেন্ট, বছরের পর বছর দাম বাড়ছে, লাফিয়ে লাফিয়ে দাম বাড়ছে তাতে রাজ্য সরকার এই সীমিত ক্ষমতার মধ্যে ওষুধ কতটা সরবরাহ করতে পারবেন সন্দেহ। এই নীতি যে কার্যকর হচ্ছে তাকে বাধা না দিয়ে সেই প্রসঙ্গটা সম্পূর্ণ বাদ দিয়ে আপনারা স্বাস্থ্যের উপরে আলোচনা করতে চান? স্বাস্থ্যের সঙ্গে তো এসব জিনিস ওতোপ্রোতভাবে জড়িত। সুতরাং আপনারা ধান ভাঙ্গতে শিবের গীত গাইছেন। আপনারা এইসব দিকটা একটু দৃকপাত করুন। আমরা প্রিভেনটিভের ক্ষেত্রে চেষ্টা করছি এবং অ্যাচিভমেন্ট আমাদের উল্লেখযোগ্য। বাচ্ছাদের পোলিও ভ্যাকসিন, টিকে দেওয়া এবং ট্রিপিল অ্যান্টিজেন ঠিকমতো দেওয়া হচ্ছে কিনা আমরা লক্ষ্য করি। প্রিভেনশন ঠিকমতো রক্ষা করা হচ্ছে কিনা সেইদিকটা নজর রাখা হয়। যাতে করে হাসপাতালে আর ওই ধরনের রোগী আর ভর্তি না হয়ে সেইদিকটা আমরা ভালোভাবে লক্ষ্য করে থাকি। তারপরে নিউট্রেশনের প্রোগ্রাম ঠিকমতো পালন করা হচ্ছে কিনা এবং যাতে করে মায়েরা বিশেষ করে গর্ভবতী মায়েরা ম্যাল নিউট্রোশনে না ভোগেন সেইদিকটা বিশেষ করে লক্ষ্য করা হয়। যাতে তারা অ্যানিমিক প্রবলেমে না ভোগেন তারজন্য প্রত্যেকটি হাসপাতালে এই ব্যাপারে নির্দেশ দেওয়া আছে। রাজ্য সরকার সেইদিক থেকে যথেষ্ট লক্ষ্য মাত্রায় পৌছেছে। তারপরে টারগেটের ক্ষেত্রে টিডি টারগেট ৭৪.৪ পারসেন্ট অ্যাচিভমেন্ট হয়েছে। গত ১৯৮৭ সালে ডিপিটি ৭৫.২ পারসেন্ট এবং ডিটি ৭৫.৭ এবং বিসিজিও যথেষ্ট লক্ষ্য মাত্রায় পৌছেছে। সুতরাং নিউট্রিশনাল প্রোগ্রামে ১৯৮৬-৭৮, ৮৭-৮৮ সালে যে টারগেট ছিল সেখানে আমরা এই বছরে ১৭২.৫ পারসেন্ট টারগেট অ্যাচিভ করতে সক্ষম হয়েছি। আর বাচ্ছাদের ক্ষেত্রে ১২৪.৬। সুতরাং এগুলো গুরুত্বপূর্ণ দিক। রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে যথেষ্ট পরিমাণে টারগেট অ্যাচিভ করতে সক্ষম হয়েছে। আমরা যদিও এই নীতিকে সমর্থন করিনা কিন্তু তাসত্ত্বেও যতটুকু ব্যবস্থা নেওয়ার প্রয়োজন তা আমরা করেছি। সেখানে যতটুকু ক্ষমতা রাজ্য সরকারের আছে তাকে কার্যকর করার চেষ্টা করেছি। তারপরে আপনারা প্রশাসনের কথা বললেন। প্রশাসনের অবস্থা খুব ভালো একথা আমি বলব না, কিন্তু এটা কাদের দান, কারা এটা সৃষ্টি করেছেন আজকে শুধু হেলথ অ্যাডমিনিস্ট্রেশন কেন, যেকোনও অ্যাডমিনিস্ট্রেশন বলুন না কেন তা ব্রিটিশ সরকার সৃষ্টি করেছিলেন এবং তারপরে আপনারা তাকে তাতিয়ে মজিয়ে ফুলিয়ে ফাঁপিয়ে তৈরি করেছেন। আজকে তো তা বৃষবৃক্ষের

মতো হয়ে দাঁড়াবেই, কিছু করা যাবে না, এরফল আপনাকে ভুগতেই হবে। এই স্বাস্থ্য সম্পর্কে বিশ্ব স্বাস্থ্য সংস্থা যা বলেছে তা হচ্ছে alternative approach to health care and delivery system. তারা যে অলটার্নেটিভের কথা বলেছেন সেই অলটারনেটিভের কথা আপনাদের কাছে তুলে আমার বক্তব্য শেষ করছি। সেখানে যে অলটারনেটিভের বক্তৃতা করতে গিয়ে বলেছেন যে Perhaps even more important, if difficult to implement, are the beliefs that fundamental changes in health and health care require fundamental changes in social structure in which they are embedded, that equitable distribution of resources must be a basic goal of a society and that the opportunity to be of service should be prime motivating force in health work as in other human service. তারপরে কথা শুনলে আরও উপকৃত হবেন। But surely the greatest lessons that China offers is that a nation can within one generation move from a starving sickness-ridder, illitreate, and semifeudal society to a vigorous, health productive, highly literate and mas participating society তারপরে কোড করছেন if china can accomplished it other nation can do আমিও মনে করি হ্যাঁ চায়না যা পেরেছে অন্য নেশনও তা পারবে, আমাদের নেশনও পারবে, তার একটা প্রি-কন্ডিশন আছে সেটা হচ্ছে আপনাদের যারা দিল্লিতে ঐ মসনদে বসে আছেন তারা যতদিন থাকবে এই জিনিস সম্ভব হবে না। তাই গোটা জিনিসটাকে যদি উল্টানো না যায় তাহলে এই জিনিস করা যাবে না। যেদিন এটা সম্ভব হবে সেদিন আমরা এটা করতে পারব। এই কথা বলে বাজেটের ব্যয়-বরাদ্দের সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিরূপম সেন যে বক্তৃতা করলেন আমার মনে হয় he is really a patient of mal-nutrition এবং আমার দুঃখ হচ্ছিল যে পাগল না হলে বা মাথা বিকৃত না হলে। এই স্বাস্থ্য দপ্তরের সম্পর্কে বক্তৃতা দিতে গিয়ে যে সমস্ত বক্তব্য দিলেন আমার মনে হয় এতে ইউনিভার্সিটিতে বক্তৃতা দিলে ২/৪ পয়সা পেতে পারতেন। আমার মনে হয় সেটা ভালো হত। এখানে যে ম্যালেরিয়া হচ্ছে এটা কেন, এর জবাব কি কেন্দ্রীয় সরকার দেবে নাকি? এখানে হেপাটাইটিস হচ্ছে কেন এর জবাব কি কেন্দ্রীয় সরকার দেবে? এখানে কেন হাসপাতালে ছাগল কুকুরের মতো মানুষকে টেনে নিয়ে যাচ্ছে এরও জবাব কি কেন্দ্রীয় সরকার দেবে? সদ্যজাতকে কুকুরে টেনে নিয়ে যাচ্ছে এরও জবাব কি কেন্দ্রীয় সরকার দেবে? এইগুলি জবার দেবার জন্য আমরা এখানে বসে আছি, মন্ত্রী বসে আছেন। আমি ওদের মুখ্যমন্ত্রীর কথা বলছি তিনি বলেছেন স্বাস্থ্য দপ্তর ও বিদ্যুৎ দপ্তর সম্পর্কে সন্তুষ্ট নন। এখানে আপনারা ১১ বছর ধরে আছেন আর আপনারা এখানে চিরাচরিত কথা বলে যাচ্ছেন, কোনও পরিকাঠামো নেই, সীমিত ক্ষমতা, তাই আপনাদের কিছু করার উপায় নেই। কত বছর এই রকমভাবে বলে বলে মানুষকে বঞ্চিত করবেন। দীর্ঘদিন ধরে আপনারা বলে আসছেন আমরা সব কাজ করছি। আমি প্রশান্ত বাবুকে বলি উনি চেষ্টা করছেন, কারণ উনি বলেছেন জি ডি এ আমার কথা শোনে না, ডাক্তার শোনে না মন্ত্রী নিজেই তো আক্ষেপ করছেন—সেক্ষেত্রে আমি যদি বলি সেটা কি অন্যায় হবে? আর ঐখানে

যারা বসে থেকে সমর্থন করছেন আমার মনে হয় পশ্চিমবাংলা গ্রামবাংলায় গিয়ে আপনারা বলুন স্বাস্থ্য দপ্তর যা করেছে আমরা সমর্থন করে এসেছি। দেখবেন আপনাদেরকে লোকেরা সব খোঁয়াড়ে পাঠিয়ে দিচ্ছে। আমরা আজকে কোথায় দাঁড়িয়ে আছি—মুখ্যমন্ত্রী যখন নিজের চিকিৎসার জন্য এস এস কে এম হসপিটালে যান এবং দাঁত তোলাতে পারে না, ফিরে এসেছেন, মেশিন চলে না, এরজন্যও কি কেন্দ্রীয় সরকার দায়ী, ডাক্তার কাজ করছে না কেন্দ্রীয় সরকার দায়ী। নার্স-র বেইজ্জত করছে কে দায়ী, না কেন্দ্রীয় সরকার দায়ী। হাসপাতালে শিশু মাটির তলায় শুয়ে আছে কে দায়ী, না কেন্দ্রীয় সরকার দায়ী। ইঁদুর বেড়াল ঘুরে বেড়াচ্ছে, ব্রেন খেয়ে নিচ্ছে কে দায়ী, কেন্দ্রীয় সরকার দায়ী। এই জিনিস চলবে না, আমাদেরকে ওখানটা দখল করতে হবে। আপনারা তো ১০টি দল মিলে এখানে বসে আছেন, তারপরেও আপনারা স্বপ্ন দেখছেন দিল্লির মসনদে বসবেন তাহলেই সব ভালোভাবে চলবে, চিকিৎসা ভালো হবে, কোথাও অসুবিধা থাকবে না। আপনারা কি একবারও গ্রামে গ্রামে গিয়ে দেখেছেন চিকিৎসা ব্যবস্থা কি অবস্থায় আছে। চিকিৎসা ব্যবস্থা মোটেই ভালো নয়, এই কথা আমার নয়, আপনাদের মুখ্যমন্ত্রী বলেছেন, আর আজকে আপনারা সমর্থন করে সরকারের সঙ্গে বিশ্বাসঘাতকতা করছেন। তিনি বলেছেন, গ্রামে গ্রামে চিকিৎসা ব্যবস্থা নেই, এটা আমার কথা নয়। আমি বললে তো হাসবেন, যেহেতু গায়ে লাগছে। গ্রামে গ্রামে চিকিৎসা ব্যবস্থা যে কি তা আর বলার নয়, প্রতিদিন গ্রাম থেকে প্রচুর লোক এখানে আসছে, বড় বড় ৩/৪টি হাসপাতালে দেখলে লক্ষ্য করা যাবে যে সেখানে বহু লোক লাইন দিয়ে দাঁড়িয়ে থাকছে। আমরা শহরে বাস করছি, ম্যাল নিউট্রেশন না হোক, মশা আমরা মারতে পেরেছি। কংগ্রেস একটা জিনিস করেছিল, তাতে ম্যালেরিয়া চলে গিয়েছিল।

[4-40 — 4-50 P.M.]

ডাঃ বিধানচন্দ্র রায়ের আমল থেকে ম্যালেরিয়া ডিপার্টমেন্ট ছিল, তারা বরাবর কাজ করত, সেটা তুলে দিয়েছেন। মশা মারার আপনাদের ক্ষমতা নেই বড় বড় বক্তৃতা দিচ্ছেন বিধানসভায়। সাম্রাজ্যবাদী যাদের শত্রু বলে মনে করতেন সেই সাম্রাজ্যবাদীদের দেশে কোথায় কি বলেছে সেই সার্টিফিকেট নিয়ে ঘুরে বেড়াচ্ছেন। নিজের দেশের কথা বলুন। চীন এই করেছে বলছেন, চীনে জন্মালে পারতেন। চীন এই করেছে, রাশিয়া এই করেছে বলছেন, আপনারা জনসাধারণের কাছে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন যে স্বাস্থ্য দেখবেন। মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে বলেছিলেন পুলিশের খাতে টাকা কমিয়ে স্বাস্থ্য খাতে টাকা বৃদ্ধি করুন। কোথায় চিকিৎসা, কিসের ব্যবস্থা। আমি শহরের কথা বলব না, শহরে যে কটা হাসপাতাল আছে সেই কটা যদি ঠিক ঠিকভাবে চলত তাহলে নার্সিং হোমের ফলাও ব্যবসা চলত না। রামকৃষ্ণ মিশনের ভালো চিকিৎসা হয়, কিন্তু সেখানে আপনারা দলবল নিয়ে গেছেন। স্বাস্থ্য মন্ত্রী, আপনার প্রচেষ্টা আছে, কিন্তু আপনার কো-অর্ডিনেশন কমিটি যদি বলে যে করতে পারব না তাহলে আপনার ক্ষমতা নেই তাদের দিয়ে কাজ করানো। মুখ্যমন্ত্রীরও ক্ষমতা নেই কো-অর্ডিনেশন কমিটির সরকারি কর্মচারিদের মাথা ডিঙ্গিয়ে কিছু করতে। আপনি অসহায়, দুর্নীতির সমুদ্রে আপনি ভাসছেন, আপনি কিছু করতে পারছেন না। আপনার ইচ্ছা থাকলেও পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয় যে আজকে গ্রামে স্বাস্থ্য কেন্দ্রে ওষুধ নেই মাননীয় সদস্য বললেন না যে গ্রাম বাংলায় সাধারণ জীবন দায়ী ওষুধ

নেই। ডায়মন্ড হারবারের কায়ুম মোল্লা সাহেব বসে আছেন, সেখানকার চেয়ারম্যান এসে বলে গেলেন ১০০ বেশি পেশেন্ট মাটিতে শুয়ে আছে, বেডে জায়গা নেই, ডাক্তার নেই। মহকুমা স্বাস্থ্য কেন্দ্রে এই অবস্থা, গ্রামবাংলায় আপনি দেখবেন বড় বড় তালা ঝুলছে। গুরুদাসপুর হাসপাতালে ডাক্তার নেই, একজন কমপাউন্ডার আছে, জেনারেল ওয়ার্ডে তালা ঝুলছে। অনেকদিন ধরে ডাক্তার নেই, জি ডি এ আছে, ফার্মাসিস্ট আছে। এই হচ্ছে চিকিৎসা ব্যবস্থা। আপনাকে যদি উদাহরণ দিই তাহলে কয়েক ঘণ্টা সময় দিতে হবে, সেইভাবে আমি তৈরি হয়ে এসেছি। স্বাস্থ্য দপ্তরকে সমর্থন করার কিছু নেই স্বাস্থ্য যদি না রাখতে পারেন। উনি বললেন স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে আলোচনা করতে গেলে কেন্দ্রীয় সরকার দখল করতে হবে। আপনি যেটুকু নিয়ে আছেন have you got any policy about health ? Did you take any particular measures to remove corruptions from the hospitals ? আজকে আপনার সেন্ট্রাল ড্রাগ স্টোর থেকে লক্ষ লক্ষ টাকার ওষুধ চুরি যাচ্ছে, হাসপাতালের সামনের দোকানে ওষুধগুলি বিক্রি হচ্ছে। হাসপাতালের স্টাফ ধরা পড়েছে ওষুধ পাচার করছে এই অবস্থায়। চোরে বোঝাই, দুর্নীতিতে বোঝাই হয়ে গেছে, সেখানে ন্যূনতম চিকিৎসা নেই। স্বাস্থ্য বাজেটকে সমর্থন করব কি করে? গ্রামের লোকের চিকিৎসার ব্যবস্থা নেই। সামান্য ফিনাইল দিয়ে ঘর মোছার ব্যবস্থা নেই, ঘর দুর্গন্ধে ভরে আছে। এটাও কি কেন্দ্রীয় সরকার করে দেবে? গ্রামের হাসপাতালগুলি মরণ ফাঁদ, মৃত্যুর কারখানা তৈরি হয়েছে, লোকে হাসপাতালে যেতে চায় না। রোগী বলছে বাঙ্গুর হাসপাতালে পাঠালে আমি মারা যাব। মানুষের মধ্যে হাসপাতাল ভীতি এসে গেছে।

এর জবাব দেবেন মুখ্যমন্ত্রী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা একটা ব্যবস্থা নিয়েছিলেন সি এইচ জি। এদের ৫০ টাকা করে দেওয়া হচ্ছে, কিন্তু তাদের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা ভাববার কথা। ৪০ হাজার সি এইচ জি অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে এবং তারা মাসে ৫০ টাকা করে পাবে। ফ্যামিলি প্ল্যানিং-এর ব্যাপারে এদের কি কৃতিত্ব একবার শুনুন। কারুর কারুর ২/৩বার করে ভ্যাসেকটমি হচ্ছে, আর এরা বলছেন আমরা পুরস্কার এনেছি। আপনারা তো এতটাকা খরচ করছেন—তাহলে ওদের মাত্র ৫০ টাকা করে দেবেন কেন? এরাই কিন্তু গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলির বাঁচিয়ে রেখেছে। এরা মানুষের কাছে যায়, তাদের ঔষুধ পত্র দেয়। আমি স্বাস্থ্য দপ্তরের বাজেটকে সমর্থন করতে পারছিনা। আপনারা পশ্চিমবাংলার মানুষের কাছে নতুন কোনও কিছু নিয়ে যেতে পারেন নি।

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Speaker, Sir, at first I support the demands for grants and oppose all cut motions. I must congratulate the Minister for the dynamism he has shown in a very short period to set his house in order. He has given personal attention in tackling the problems of curruption, indiscipline and mismanagement. I am very hopeful and I am sure that he will continue to take interest in this field and many wrongs will be corrected. His able leadership will be able to give a new boost to the activities of health.

Despite serious limitations, the Left Front Government has

successfully done good progress in the sphere of medical services, and set infrastructure in the State with a good network of 8,126 sub-centres, 1,192 health centres, 76 rural hospitals, 31 sub-divisional hospitals, 13 district hospitals, 60 State general & special hospitals and 11 referral hospitals attached to the medical colleges and post-gradute institutions, which are the best in the country, and we are proud of them. But there is no place of complacency and the efforts to strengthen this infrastructure should continue.

Unfortunately, in India, Sir, the entire health policy is cure oriented. We know, Sir, prevention is better than cure. Food and nutrition programmes should be taken up. Food and nutrition should be arranged for the millions, but in a country where about 50% of the population live below the poverty line, it is absurd at this stage to have such a proposition. Not only this, Sir, if you see you will find even a square meal a day is a dream for crores of people in India, and in such a country the preventive measures of health can be adopted.

[4-50 — 5-00 P.M.]

Therefore, any discussion on health must be linked up with the programme of eradication of poverty of the masses, and nutrition and food for all. But such policy has not been adopted by India and national policy should be framed with this direction to materialise health for all. I would like to draw the attention of the Hon'ble Health Minister on some important points. In most of the health centres in the districts we do not find any doctor, we do not find any pharmacist. Most of the hospitals are not running properly for lack of nursing facilities and it is very difficult for the rural masses to get themselves treated properly. Most of the doctors don't want to go to moffussil areas where facilities of good urban life are not always available. But the doctors who, under their own professional ethics, are bound to serve the people and for whose education in Medical colleges tax payer's money has been spent, must be forced to go to rural health centres.

There is also corruption in the hospitals in the purchase of medicines etc., particularly in supply of meals for patients. This must be stopped, if necessary, with the help of the local people. Anybody found guilty in this regard should be severely punished irrespective of this position or political party affiliation.

In many health centres and hospitals, both rural and urban, minimum medicine is not available and in many cases there is no arrangement for pathological examination. Poor patients are to make arrangement for

their own medicines and pathological examination, which makes the free medical treatment a farce. I would request the Hon'ble Minister to kindly look into it.

In recent times, assaults on doctors in hospitals have increased. We are strongly against such assault on doctors, I strongly condemn it. But this should also be noted that in some areas doctors behave very roughly with the ailing patients and their friends and relatives. Sometimes there is dereliction on the part of the doctors also. Unless these are stoped the cases, of assault on doctors will go on increasing.

It is really very unfortunate that the doctors, who are on Government pay roll and are expected to attend to patients in Government hospitals are more interested in their private practice and with their help a new industry of private nursing homes is thriving. Many poor patients, particularly from the rural areas, don't get proper attention from these Government doctors in hospitals and they are forced to sell their last belongings including their landed property to pay for these doctors in their private nursing homes in their desperate attempts to save the lives of their dear ones. The people are becoming very restive on this count and unless this is stopped there may be serious explosion at any time in this regard.

I would request the Health Minister to see that proper attention should be given for the toiling masses which do not get medical facilities in villages, in the districts and also even in calcutta.

Sir, in most of the health centres in the districts we do not find doctors. Many village hospitals are without doctors, medicines and other medical facilities. As such, the poor people of those surrounding areas are facing innumerable difficulties with their patients. Sometimes, the poor people finding no other alternative, are bound to come to Calcutta with their patients for the medical treatment in some Government hospitals in Calcutta. But it is really very unfortunate that the doctors, who are on government pay roll and are expected to attend the patients in government hospitals, are more interested in thier private practice. Many poor patients, particularly from the rural areas do not get proper attention from these Government doctors in hospitals. Sometimes they are forced to sell their last belongings including their landed properties for defraying the medical expenses for the nursing homes to save the lives of their dear ones.

Sir, the down-trodden people are very restive on this count and unless this private practice is stopped, there may be serious repercussion

at any time in this regard.

Again, I would like to request the Health Minister to stop totally the private practice in any form by Government doctors and also to save the poor people from those unfortunate circumstances still prevailing in different hospitals through his kind intervention. Thanking you.

[5-00 — 5-10 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং বিভিন্ন সদস্য যে কাটমোশনগুলি দিয়েছেন আমি তা সম্পূর্ণ সমর্থন করছি। স্বাস্থ্যমন্ত্রীর বাজেট স্পিচটি আমি অনেকক্ষণ ধরে পড়ে দেখলাম যে, এটা একটা গতানুগতিক দলিল ছাড়া আর কিছু নয় এবং পশ্চিমবঙ্গের স্বাস্থ্য কেন্দ্রে তিনি যে চরম অব্যবস্থা সৃষ্টি করেছেন যে, অরাজকতা, নৈরাজ্য সৃষ্টি করেছেন তাতে বিশেষ করে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের মানুষ সর্বদিক থেকে এই সরকারের প্রতি আর কোনও রকম শ্রদ্ধা দেখাতে পারছে না। স্যার, আপনি নিশ্চয়ই জানেন যে, প্রিভেনশন ইজ বেটার দ্যান কিওর। স্যার, এটা যদি করতে হয়, প্রকৃত সুস্বাস্থ্য যদি ফিরিয়ে আনতে হয় তাহলে আজকে সব চেয়ে ভালো হবে এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলা থেকে উৎখাত হয়ে গেলে এবং এটা হলে পশ্চিমবাংলার মানুষগুলি বাঁচবে, তবেই পশ্চিমবঙ্গের স্বাস্থ্য কেন্দ্রগুলির সুব্যবস্থা হবে। আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্যকেন্দ্রগুলি চরম অব্যবস্থার মধ্যে রয়েছে। সুস্বাস্থ্যের জন্য চাই খাদ্য, বাসস্থান, পানীয় জলের ব্যবস্থা। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি সর্ব দিকে থেকে পশ্চিমবাংলায় এটা চরম অব্যবস্থা চলেছে। এই বামফ্রন্ট সরকার আসার পর থেকে আর্থিক দিক থেকে পশ্চিমবাংলার এমন একটা অবস্থা হয়েছে যে, মানুষ আজকে পেট ভরে খেতে পাচ্ছে না। একটু আগে মাননীয় সদস্য ম্যাল নিউট্রিশন সম্পর্কে বললেন। পশ্চিমবঙ্গের স্বাস্থ্যকেন্দ্র, হসপিটালগুলির চরম অব্যবস্থার কথা তিনি বললেন। গ্রামবাংলার চিকিৎসা ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। এই রাজ্যের চিকিৎসা সম্বন্ধে তিনি একটি কথাও বললেন না, কেবলমাত্র নিউট্রিশনের কথা তুলে কেন্দ্রীয় সরকারের উপর দোষারোপ করে গেলেন। তিনি কয়েকটি কনফারেন্সের দু একজন ডাক্তারের কিছু বক্তব্য টেবিল চাপড়ে বলে চলে গেলেন। আজকে প্রকৃতপক্ষ পশ্চিমবঙ্গের অবস্থাটা কি? ১৯৭২ সালে আমরা যখন ক্ষমতায় আসি তখন পশ্চিমবাংলার হাসপাতালের মোট শয্যা সংখ্যা ছিল ৩২ হাজার এবং ১৯৭৭ সালের ৩০ শে এপ্রিল যখন আমরা ক্ষমতা ত্যাগ করে চলে যাই তখন এই সংখ্যা বেড়ে হয়েছিল ৫৮ হাজার। অর্থাৎ এই ৫ বছরে ২৬ হাজারের মতো শয্যা সংখ্যা বেড়েছিল। আজকে শয্যা সংখ্যা রাউন্ড অ্যাবাউট ৬৬ হাজার হয়েছে। তাহলে দেখা যাচ্ছে ১২ বছরে বাড়ল মাত্র ৭/৮ হাজারের মতো। আমাদের আমলে আমরা ঠিক করেছিলাম প্রত্যেকটি ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ২ টি করে উপস্বাস্থ্য কেন্দ্র থাকবে। আপনি বুকে হাত দিয়ে বলুন যে, পশ্চিমবাংলার ৩৪১টি ব্লকের মধ্যে কটি ব্লকে প্রাইমারি হেলথ সেন্টার, আর কটিতে সাবসিডিয়ারি হেলথ সেন্টার আপনি করেছেন।

১৯৭২-৭৭ সালের মধ্যে আমরা যে ৫৭২টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং ৮০০ টা উপস্বাস্থ্য কেন্দ্র করেছি তার প্রতিটির নাম লিখে লিখে সে লিস্ট দরকার হলে আপনাকে

দিয়ে দিতে পারি। আপনি বলেছেন, গ্রামীণ হাসপাতালের কথা। এই গ্রামীণ হাসপাতালের প্রকল্পও আপনাদের নয়। কংগ্রেস আমলে আমরা দেখলাম যে প্রায় ২ লক্ষ লোকসংখ্যা পিছু এক একটি ব্লকে ১০/১৫ বেডের একটি করে প্রাইমারি হেলথ সেন্টার আছে যাতে গ্রামাঞ্চলের মানুষদের চিকিৎসা হওয়া সম্ভবপর নয়। আমরা তাই ১৯৭৪ সালের পর প্রথম এই গ্রামীণ হাসপাতালের প্রকল্প চালু করলাম। ৫০টা করে বেড নিয়ে প্রতিটি ডিস্ট্রিক্টের বিভিন্ন জায়গায় এটা করলাম। আর আপনি কি করছেন? সেইসব গ্রামীণ হাসপাতালে আজকে আপনি ডাক্তার দিতে পারছেন না, সেখানে এক্স-রে মেশিন কাজ করছে না। আগে ননীবাবু ছিলেন, তিনি একটি কমিটি করে দিয়ে চলে গেলেন। আমরা দেখলাম সেখানে সব আর এস পি-র ভক্ত হয়ে গেলে এবং জয়েন্ট কাউন্সিলের মাধ্যমে বিপ্লব শুরু করে দিল। তারপর আবার যখন অম্বরীশবাবু এলেন, আপনি এলেন রাতারাতি ইউনিয়নগুলির ভোল পাল্টে গেল। আজকে ইউনিয়নবাজী করে সমস্ত হাসপাতালগুলির পরিবেশ একেবারে শেষ করে দিচ্ছেন। স্বাস্থ্য হচ্ছে সমাজের দর্পন। এই দর্পন যা দিয়ে সব কিছু লক্ষ্য করা যায় আজকে তা নিয়ে আপনি ছেলেমানুষী করছেন। আপনি নিজে পেপারে স্টেটমেন্ট করে বলেছেন, অমুক জায়গায় গিয়ে দেখলাম যে সুইপার নেই, জি ডি এ নেই, আমাকে বাথরুমে জল ঢালতে হয়েছে। স্যার, এই হচ্ছে আজকের পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরের অবস্থা। কলকাতার হাসপাতালগুলির আউটডোরে যান, দেখবেন সেখানে কি ভীষণ অবস্থা চলছে। নীলরতনে যান দেখবেন ৫ হাজার , মেডিকেলে ৬ হাজার, আর জি করে ৪ হাজার , এন আর এস ৩।। হাজার, পি জি তে ২।। হাজার মানুষ তীর্থের কাকের মতন হাঁ করে লাইন দিয়ে দাঁড়িয়ে আছে। তাদের ডাক্তাররা ঠিকমতোন অ্যাটেন করতে পারছেন না ফলে সেখানে চিকিৎসাও ঠিকমতোন হচ্ছে না। সমস্ত জায়গায় ইউনিয়ন করতে গিয়ে আজ আপনারা এই অবস্থার সৃষ্টি করেছেন। আর দলবাজী করবার জন্য আপনার মনের মতোন ডাক্তারকে নর্থ বেঙ্গলে আছে কে, বাঁকুড়াতে আছে তাদের ডেকে নিয়ে এসে কাউকে পি জি তে পাঠাচ্ছেন, কারুকে নীলরতনে পাঠাচ্ছেন, কারুকে মেডিকেলে পাঠাচ্ছেন। আর যারা জীবন দিয়ে পশ্চিমবঙ্গের স্বাস্থ্যদপ্তরকে বাঁচিয়ে রেখেছেন সেই সমস্ত ভালো ভালো চিকিৎসকদের হাসপাতালে গিয়ে গালাগালি করছেন। কটার সময় এসেছেন, দেখি, আরলি ডিপারচার হয়েছে কিনা দেখি, লেট অ্যারাইভ্যাল হয়েছে কিনা দেখি এইসব করছেন আর অশ্রাব্য ভাষায় ডাক্তার নার্সদের গালাগালি করে সমস্ত হাসপাতালগুলির পরিবেশ একেবারে বিষিয়ে দিচ্ছেন যার ফলে আপনি আজ কোথাও আর পাত্তা পাচ্ছেন না। এবারে স্যার, আমি ব্লাড ব্যাঙ্কের কথায় আসি। মেডিকেল কলেজে সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক যেটা আছে সেখানে কয়েক হাজার শিশি রক্ত নষ্ট হয়ে গেল অথচ হাসপাতালে যান, অপারেশনের সময় দু বোতল রক্ত দরকার সেই রক্ত পাবেন না। জরুরি প্রয়োজনে লোককে ব্ল্যাক মার্কেটে ২/৩ শো টাকা দিয়ে এক এক বোতল রক্ত কিনতে হচ্ছে, তাও আবার দু তিন দিন পরে পাওয়া যাচ্ছে ফলে অনেক ক্ষেত্রে রোগীরা মারা যাচ্ছে। আপনাকে আমি তাই অনুরোধ করব, ব্লাড ব্যাঙ্কে আপনি ডিসেন্ট্রালাইজেশন করুন এবং প্রতিটি ডিস্ট্রিক্ট হাসপাতাল ও সাবডিভিসন হাসপাতালে ব্ল্যাড ব্যাঙ্ক প্রতিষ্ঠিত করুন এবং সেখানে যাতে নিয়মিত রক্ত পাওয়া যায় তার ব্যবস্থা করুন। তারপর পশ্চিমবঙ্গে পি এস সি-র মাধ্যমে বিভিন্নভাবে পরীক্ষা নিয়েছেন এবং আপনি স্টেটমেন্ট করেছেন যে আমি ১৫০ জন ডাক্তারকে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলাম কিন্তু তার ৫০ পারসেন্ট জয়েন করি

নি। কিভাবে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন আর কাদেরই বা দিয়েছেন সেটা আমরা বুঝতে পারছি না। আপনি অ্যাড হক ভিত্তিতে কতকগুলি পার্টির ক্যাডারকে নেবার জন্য এইভাবে রহস্যের সৃষ্টি করতে চাইছেন। এবারে স্যার, আমি একটি নির্দিষ্ট অভিযোগ আনছি, মন্ত্রীমহাশয় নোট করুন, প্রমান করতে না পারলে আমি রিজাইন দিয়ে চলে যাব। ১৯৭৪ সালে ক্যানিং দু নং ব্লকে খচিতলায় একটি স্বাস্থ্যকেন্দ্র হল, আজকে ১৬ বছর হলে গেল আপনি কেন সেখানে ডাক্তার দিলেন না তার জবাব নেবেন কি? মন্ত্রী আব্দুল রেজ্জাক মহাশয়ের কেন্দ্র কেন, ১৬ বছর ধরে জি ডিএ সুইপাররা সেখানে ওষুধ দিচ্ছে? আপনি কি বলবেন, কেন বাসন্তী, গোসাবা, মন্দিরবাজার প্রভৃতি নানান জায়গায় ডাক্তার নেই স্বাস্থ্যকেন্দ্রগুলিতে? কেন সেখানে জি ডি এ, নার্সরা ওষুধ দিচ্ছে?

মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে বলব যে আজকে বাঙ্গুর হাসপাতাল, ২৪ পরগনা হাসপাতালে যখন রুগীরা যায় তারা বাইরে খাটের দিকে তাকিয়ে থাকে, তারা ভাবে আমাদের যখন বাঙ্গুর হাসপাতালে এনেছে তখন আমাদের মৃত্যু অনিবার্য। কারণ সেখানে না আছে একটা ভালো সার্জন, না আছে যন্ত্রপাতি, সমস্ত দিক থেকে একটা অব্যবস্থা সৃষ্টি হয়েছে। এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে তারা চলেছে। তাই আজকে আপনি যে বাজেট পেশ করেছেন সেই বাজেট গরিব মানুযের, নিপীড়িত মানুযের, বুভুক্ষু মানুষের বাজেট নয়, এর দ্বারা তাদের চিকিৎসা হবেনা, তাদের উপকার হবেনা। আপনি কি একটা কমিটি করেছেন স্পিকার মহাশয়ের নির্দেশে। সেই কমিটি একটা রিপোর্ট সাবমিট করেছে। তাদের কাজ হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্ট যে সমস্ত টাকা-পয়াস দিচ্ছে, মিনিমাম নিড প্রোগ্রামে যে সমস্ত টাকা পয়সা দিচ্ছে, ফ্যামিলি ওয়েলফেয়ার প্রোগ্রামে যে সমস্ত টাকা দিচ্ছে সেগুলি সেন্ট্রাল গভর্নমেন্টের নির্দেশে খরচ না করে বেশি করে ক্যাডার এবং কমরেড নিযুক্ত করে বা অন্য কিছু করে তছনছ করা। কাজেই রিপোর্টকে আমরা সাপোর্ট করি না। ফ্যামিলি প্ল্যানিংয়ের ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্টের যে ইনস্ট্রাকশন আছে সেইভাবে আপনাদের কাজ করা উচিত। মিনিমাম নিড প্রোগ্রামে কোটি কোটি টাকা আসছে সেগুলির সব অপচয় হচ্ছে। ফ্যামিলি প্ল্যানিংয়ের ২২ কোটি টাকা গত বছর ফেরত চলে গেছে আপনারা তার কোনও ব্যবস্থা করতে পারেন নি। গৌরীপুর লেপ্রোসি সেন্টারে চলে যান সেখানে দেখবেন সেটা কি অবস্থায় আছে। হাজার হাজার কুষ্ঠ রোগীর চিকিৎসা ব্যবস্থা আপনি করতে পারেন নি। চিত্তরঞ্জন ক্যানসার হাসপাতালে দলবাজী করলেন। জাস্টিস রায় চৌধুরি যাতে ডাইরেক্টর হতে না পারে তার জন্য চক্রান্ত সৃষ্টি করলেন। অবশ্য সুসংবাদ যে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপের ফলে জয়শ্রী রায় চৌধুরি দায়িত্ব পেয়েছেন। কিন্তু আপনারা পিছন থেকে কলকাঠি নেড়েছিলেন। আজকে ক্যান্সার ইনস্টিটিউশনে একটা রুগী ভর্তির জন্য মাসের পর মাস বাইরে ঘুরে বেড়াচ্ছে কিন্তু ভর্তি হতে পারছে না। একটা টি বি রুগী বছরের পর বছর ঘুরে বেড়াচ্ছে ভর্তি হতে পারছে না। আজকে তাদের ভর্তির ব্যবস্থা আপনি করতে পারছেন না। আজকে এম ডি, এম এস আই এম এইচ এম এস পড়ার ব্যবস্থা কাদের জন্য করেছেন? আপনার বিচার ব্যবস্থা সেখানে পক্ষপাতদুষ্ট হয়ে পেড়েছে। আমি আপনাকে অনুরোধ করব যে এম ডি এম এস যাতে বৃদ্ধি পায় তার ব্যবস্থা করুন। আজকে যদি জন্ম থেকে মৃত্যু পর্যন্ত স্বাস্থ্য রক্ষা আমাদের ফান্ডামেন্টাল রাইট হয় তাহলে সেই ফান্ডামেন্টাল রাইট সম্পর্কে বামফ্রন্ট সরকারকে মুখে স্লোগান দিলে হবে না।

আজকে পি ডবলিউ ডি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং কেউ আপনাকে সাহায্য করছে না। এক একটা দপ্তরের এক একজন দায়িত্ব নিয়ে বসে আছে। পি ডবলিউ ডি এবং পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এদেরকে আপনার পরিষ্কার ভাবে ট্যাকল করা দরকার। আপনি সেখানে ব্যর্থ হয়েছেন। আপনার যদি নৈতিক কর্তব্যবোধ থাকে তাহলে পদত্যাগ করা উচিত। শুক্লা মজুমদার একজন ট্রেনি নার্স তাকে আপনাদের কমরেডরা টাকা খেয়ে জাল মার্কসিট পাইয়ে দিয়েছে এবং এই রকম একটা অবস্থায় তাকে প্রয়োজন দিয়ে নিয়ে গিয়ে রেপ করল তখন তো আপনার পদত্যাগ করা উচিত ছিল। উড়িষ্যার শুভদ্রা ইত্যাদি ৩টি কোম্পানি যখন ব্লাক লিস্টেড হল তারপরে আবার তাদের নোটিশ ধরিয়ে দেওয়া হল এবং এই খবর যখন জানাজানি হয়ে গেল তখন আপনার পদত্যাগ করা উচিত ছিল। বেহালায় যখন ৫০০ লোক ভেজাল তেল খেয়ে আক্রান্ত হল তখন আপনার উচিত ছিল তার জন্য একটা ব্যবস্থা অবলম্বন করা। সেদিকে আপনি কোনও দায়িত্ব পালন করতে পারেন নি। আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। আজকে রেডক্রস সম্পর্কে আপনাকে বহুবার জানিয়েছি যে কয়েক লক্ষ টাকা সেখানে চুরি হয়েছে। রেড ক্রস লটারির টাকা দিয়ে কল্যাণ রায় কিভাবে ছিনিমিনি খেলছেন সে সবই আপনি জানেন। সেখানে মুখ্যমন্ত্রীর বাড়ির ফিজিসিয়ান ননী ঘোষ বসে আছেন, কোনও কাজ হচ্ছে না। তাই আপনাকে অনুরোধ করব যে রেড ক্রসের এই দুর্নীতির আপনি তদন্ত করার জন্য একটা ব্যবস্থা করবেন।

(এই সময়ে স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক বন্ধ হয়ে যায়)

[5-10 — 5-20 P.M.]

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন আজকে স্বাস্থ্য দপ্তরের বাজেট নিয়ে আলোচনায় অংশ গ্রহণ করছি, তখন বিরোধী দলের বন্ধুরা আমাদের রাজ্য সরকারের বিরুদ্ধে যে অভিযোগ এনেছেন, সেটা গুরুত্বপূর্ণভাবে লক্ষ্য করেছি, কিন্তু স্বাভাবিক ভাবে আমি বলতে চাই যে বিরোধীদলের বন্ধুদের বক্তব্য হচ্ছে মাথায় ক্যান্সার হয়েছে, আর তারা চুলকোচ্ছেন পায়ের দিকে। কেন এই কথাটা বলছি, আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য দপ্তরের বাজেট পেশ করেছে, সেই ভারতবর্ষের জনসংখ্যার ২৬ কোটি মানুষ যাদের সরকারি ভাষায় রিডান্ড্যান্ট পিপল বলে। যে মানুষের খাদ্যের কোনও ব্যবস্থা নেই, চিকিৎসার ব্যবস্থা নেই, যে মানুষের কর্ম সংস্থানের ব্যবস্থা নেই, যে মানুষের আশ্রয় স্থল নেই, সেই ব্যবস্থার মধ্যে থেকে আজকে আমদের বিরোধী দলের বন্ধুরা বলছেন পশ্চিমবাংলায় কেন সুস্বাস্থ্য গঠনের জন্য রাজ্য সরকার ব্যবস্থা করতে পারলেন না। আজকে কেন্দ্রীয় সরকারের যে নীতিটা গোটা ভারতবর্ষের ক্ষেত্রে চালু করেছেন, সেই নীতির ধাঁচ, তার বাইরে অঙ্গ রাজ্য যেতে পারে না। তাছাড়া আর্থিক ক্ষমতা সীমিত, সেদিক থেকে বিগত ১২ বছরে আমাদের রাজ্য সরকারের মূল লক্ষ্য হচ্ছে যে রোগ যাতে সৃষ্টি না হয়, তার জন্য কতকগুলো প্রিভেনশন মেজার নেওয়া দরকার। এবং সেখানে রোগের সৃষ্টি হচ্ছে, সেই ক্ষেত্রে যাতে চিকিৎসার সুযোগ বাড়ে, সাধারণ মানুষ যাতে চিকিৎসার সুযোগ পেতে পারে, রাজ্য সরকার সেদিকে দৃষ্টি দিয়েছেন। আমি প্রথমে উল্লেখ করছি বামফ্রন্ট সরকার আসার পর বিভিন্ন স্থানে যেটা পৌর এলাকা হোক, আর জেলার অন্যান্য অঞ্চলে হোক, জেনারেল হসপিটাল কি পরিমাণ বেড়েছে,

বিরোধী দলের বন্ধুরা সেটা জানেন এবং আমি আজকে যেকথাটা বলতে চাই, সেটা হচ্ছে আমাদের বিরোধী দলের যিনি প্রথমে বক্তব্য রাখলেন, তিনি উল্লেখ করেছেন যে রোগ বাড়ছে, উপযুক্ত ব্যবস্থা হচ্ছে না। আমি চিকিৎসক নই, আমি শ্রমিকদের মধ্যে কাজ করি, কিন্তু আজকে এই কথাটা জোর দিয়ে বলতে চাই, ১৯৫৫ সালে যে সিদ্ধান্ত গৃহীত হয়েছে কেন্দ্রীয় সরকারের একটা সম্মেলনের মধ্যে দিয়ে যেটাকে আমরা পঞ্চাশ শ্রম সম্মেলন বলি, সেখানে স্বীকার করেছিলেন একটা উপযুক্ত মানুষকে ২৮ শত ক্যালোরি খাদ্য প্রতিদিন গ্রহণ করতে হবে। আমি ডাঃ হৈমী বোসকে খেয়াল করিয়ে দিতে চাই, সেই খাদ্যের পরিমাণ আজকে কতটা বাড়িয়ে দিয়েছেন? ২৮শত ক্যালোরির জায়গায় আজকে ২৪শত ক্যালোরি খাদ্য একজন উপযুক্ত মানুষের ক্ষেত্রে তারা নির্ধারণ করেছেন, কেন করেছেন? এতে মানুষের জীবন সুস্থ ভাবে চলতে পারে কি না তিনি বলুন। আজকে পশ্চিমবাংলায় যেটা আমরা লক্ষ্য করেছি, যে শিশু জন্ম গ্রহণ করছে, সে যাতে অপুষ্টিতে না ভোগে তার জন্য স্বাস্থ্য দপ্তর সমাজ কল্যাণ দপ্তর যৌথভাবে একটা পরিকল্পনা নিয়ে সেই কাজটা গ্রামাঞ্চলে এবং শহর এলাকায় চালিয়ে যাচ্ছে। সেখানে হাজার হাজার স্বাস্থ্য দপ্তরের কর্মীরা এবং সমাজ কল্যাণ দপ্তরের কর্মীরা গ্রামে, এবং শহরে সেই বুভুক্ষু মানুষের মধ্যে সেই কাজ চালিয়ে যাচ্ছে, এই সীমিত ক্ষমতার মধ্যে তাদের যাতে সুস্বাস্থ্য রক্ষা করা যায় তার চেষ্টা করছে। একটা কথা মনে রাখতে হবে, স্বাস্থ্য দপ্তরকে সঠিক ভাবে যদি গড়ে তুলতে হয়, তাহলে কেন্দ্রীয় সরকারের যে দায় দায়িত্ব, তা পালন করতে হবে। আজকে আমাদের দেশের সার্বভৌমত্ব, স্বাধীনতা রক্ষার জন্য প্রতিরক্ষা দপ্তরের প্রতি যে গুরুত্ব দিয়ে দেখা হয়, দুর্ভাগ্যের বিষয়, স্বাধীন ভারতবর্ষে আজকে স্বাস্থ্য দপ্তরের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সেই দৃষ্টিভঙ্গি নেই। সেই দৃষ্টিভঙ্গি নেই বলে আজকে বিপদ দেখা দিয়েছে। কেন্দ্রীয় সরকার আজকে ৪০ বছর ধরে দিল্লিতে বসে আছে, কিন্তু তার একটা সমন্বয় তৈরি করতে পারলেন না। আজকে শিল্পের বিকাশ হয়েছে এবং শিল্পের বিকাশের মধ্যে দিয়ে শিল্প কেন্দ্র থেকে কতকগুলো যে বিষাক্ত জিনিস বেরিয়ে আসে এবং তার জন্য যে জনস্বাস্থ্য বিঘ্নিত হয়, তারজন্য কেন্দ্রীয় সরকার বিধিবদ্ধ ব্যবস্থা করলেন না। আজকে রাজ্য স্তরে সেই আইনের সম্প্রসারণ হচ্ছে, কিন্তু সেই আইনের কার্যক্রম যেভাবে গড়ে তোলা দরকার, তা করতে পারেন নি। মাননীয় সদস্য গোবিন্দ বাবু বলেছেন কংগ্রেস রাজত্বে নাকি স্বাস্থ্য দপ্তরে সুস্বাস্থ্য ছিল।

আমি সেই মন্ত্রীর নাম উল্লেখ করছি না। সিদ্ধার্থবাবুরা যখন এই পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় ছিলেন তখন যিনি স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, তার আচার, আচরণ এবং ব্যবস্থার জন্য কলকাতার মেডিকেল কলেজ হাসপাতালগুলিতে এমনভাবে অসামাজিক কাজ ছড়িয়ে পড়েছে যে, আজও তা দূর করা সম্ভব হয়ে ওঠে নি। যেভাবে তিনি লোক নিয়োগ করে গেছেন এবং এমন লোকেদের নিয়োগ করে গেছেন যে তাদের আজও সরানো যায় নি। তারাই আজকে হাসপাতালের শৃঙ্খলা, হাসপাতালের স্বাস্থ্য পরিবেশকে বিশেষভাবে বিঘ্নিত করছে। সেই জন্য আমি বলছি যে, তিনি যে বিষ-বৃক্ষ রোপন করে গেছেন, সেই বিষ-বৃক্ষের ফল আজও তাদের খেতে হচ্ছে এবং আমাদেরও খেতে হচ্ছে। সেই জায়গায় আজকে তারা যদি সামাজিক দায়িত্ব নিয়ে, যৌথ-দায়িত্ব নিয়ে সমালোচনা করতেন, তাহলে অমরা খুশি হতাম। কিন্তু তারা সেই দায়িত্ববোধের পরিচয় দিলেন না। তারা শুধু স্বভাবসুলভ সমালোচনা করলেন।

এবারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে কয়েকটা কথা বলব। তার দপ্তরের আওতার মধ্যে যে বড় বড় হাসপাতালগুলি আছে—সে জেলা স্তরের হাসপাতালই হোক, আর মেডিকেল কলেজ বা পি জি হাসাপাতলের মতো কলকাতার বড় কলেজ হাসপাতালই হোক—সেগুলিতে যে সার্জিক্যাল ওয়ার্ডগুলি আছে, সেগুলিতে পেসেন্টদের দীর্ঘদিন ধরে অপারেশনের পর বেড়ে রাখা হয়। ফলে পরবর্তী পর্যায়ের রুগীদের অপারেশনের বিলম্ব হয়, তাদের সময় মতো ভর্তি করা সম্ভব হয় না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নিজেই বোধ হয় এ ব্যাপারে ওয়াকিবহাল আছেন। এই প্রসঙ্গে আমার সুস্পষ্ট প্রস্তাব হচ্ছে—আমি বিদেশের একটা জার্নালে পড়েছি, সেখানে যাদের অপারেশন করা হয় তাদের অপারেশনের ৭ দিন বা ১০ দিন পরেই আর একটা ওয়ার্ডে ট্রান্সফার করে দেওয়া হয়। আমরাও আমাদের বড় বড় হাসপাতালগুলিতে সেই ব্যবস্থা চালু করতে পারি। আমরাও সেই সমস্ত রুগীদের সেগ্রিগেশন করে দিতে পারি। তা যদি করা যায় তাহলে পরবর্তী পর্যায়ের রুগীদের সময় সীমার মধ্যে অপারেশন করা সম্ভব হবে। এই ব্যবস্থা চালু করতে পারেন কিনা, তা ভেবে দেখবার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আর একটা বিষয় হচ্ছে, আমাদের পশ্চিমবঙ্গের আর আহমেদ ডেন্টাল কলেজ আছে। আমি যত দূর জানি সেখানে এখন পর্যন্ত এম ডি এস কোর্স বোধ হয় চালু হয় নি। অথচ লক্ষ্ণৌ এবং পুনেতে এটা আছে। আমাদের পশ্চিমবাংলায় এই কোর্স যাতে চালু হতে পারে তার জন্য আমি মাননীয় মন্ত্রীকে এদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। কারণ আমাদের এখানে বহু মেধাবি ডেন্টাল স্টুডেন্ট আছে, যারা এই কোর্স যোগ্যতা নিয়ে পাশ করতে পারবে, তাদের সেই সুযোগ দেওয়া প্রয়োজন। আমি আশা করি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এদিকে দৃষ্টি দেবেন। আর দু একটা হাসপাতালের প্রসঙ্গে আমি দু একটা কথা বলতে চাই। একটু আগে মাননীয় বিরোধী সদস্য সাধু-সন্নাসীদের উদারতা এবং প্রশাসনিক দক্ষতার কথা বললেন। তাদের মতো উদার প্রাণ নাকি আর কারও নেই! এই প্রসঙ্গে আমি খড়দার বলরাম হাসপাতালের কথা এখানে উল্লেখ করতে চাই। বলরাম হাসপাতালেই একটা প্রত্যক্ষ প্রমান। সেই হাসপাতাল অধিগ্রহণ করার পরও সেই হাসপাতালের কর্তাব্যক্তি, সাধু স্বয়ং একটার পর একটা মামলা করছেন এবং সুপ্রীম কোর্টে পর্যন্ত মামলা করে সরকারের নীতিকে বানচাল করার চেষ্টা করছেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলছি যে, সেই হাসপাতালের মামলা বোধ হয় শেষ হয়ে গেছে, এখন সেই হাসপাতালটি যাতে সুষ্ঠুভাবে চলে সেদিকে তিনি একটু দৃষ্টি দিন। তারপরে রিষড়া সেবা-সদন যেটি স্বাধীনতা সংগ্রামীদের উদ্যোগে গঠিত হয়েছে, রাজ্য সরকার যেটিকে অনুদান দিয়ে থাকেন, সেই হাসপাতালটির কর্মচারীরা বিগত ৪ মাস ধরে বেতন পাচ্ছেন না। সেখানে চিকিৎসার সঙ্কট দেখা দিয়েছে এবং চরম আর্থিক সঙ্কট দেখা দিয়েছে। যাতে সেই হাসপাতালটি সুষ্ঠুভাবে চলতে পারে তার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সেটির দিকে একটু নজর দিন। ইন্ডিয়ান রেড ক্রস সোসাইটি সম্বন্ধে আমার কিছু বক্তব্য আছে। সেখানে একটা বিরাট দুর্নীতি সেখানে লক্ষ লক্ষ টাকা তছরূপ হয়েছে। সে ব্যাপারে উপযুক্ত তদন্ত করে প্রকৃত দোষীদের শাস্তি দেবার জন্য ব্যবস্থা গ্রহণ করতে হবে। এবং সেখানে রাজ্য সরকার যে অনুদান দিয়ে থাকে সেই অনুদান যাতে সময় সীমার মধ্যে দেওয়া হয় তার জন্যও ব্যবস্থা করতে হবে। আমি আর একটা কথা বলতে চাই যে প্রাইভেট নার্সিং হোম এবং প্রাইভেট হসপিটাল যেগুলি আমাদের রাজ্যে আছে সেগুলি ন্যূনতম মেডিকেল এথিক্স মেনে চলে না। নার্সিং হোম গুলিতে যে সমস্ত নার্স, আয়া এবং অন্যান্য স্টাফ আছে

[5-20 — 5-30 P.M.]

তাদের ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা নেই। বেশির ভাগ নার্সিং হোমগুলি নিম্নমানের কর্মচারিদের দিয়ে চালানো হচ্ছে। সরকারের পক্ষ থেকে উপযুক্ত তদন্ত করে উপযুক্ত মানের কর্মচারী দিয়ে নার্সিং হোমগুলি যাতে পরিচালিত হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে হবে। সর্বশেষে আমার আবেদন হচ্ছে, আজকে মেডিক্যাল কলেজের ছাত্রাবাসের কর্মচারীরা গত ১৮ এপ্রিল থেকে ধর্মঘটে লিপ্ত। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এ ব্যাপারে সহানুভূতিশীল। আর্থিক ব্যাপারে জটিলতা থাকার জন্য সেইসব কর্মচারিদের সমস্যার সমাধান তিনি করতে পারেননি। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছ থেকে জেনেছি, অর্থ দপ্তর অনুমোদন দিয়েছেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আজকে এই বাজেটের দিনে তাদের সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন সে ব্যাপারে ঘোষণা যদি করেন তাহলে ঐসব কর্মচারীরা সবচেয়ে বেশি আনন্দিত হবেন এবং বামফ্রন্ট সরকার যে গরিব মানুষের সরকার, সেই সরকারের প্রতি আবার অভিনন্দন জানাবে। এই কথা বলে স্বাস্থ্য দপ্তরের বাজেটকে আমি আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে বাজেটের ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমার যে কাটমোশনগুলি আছে সেই কাট মোশনগুলিকে সমর্থন করে আমার আলোচনা রাখছি। আপনি জানেন, পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর আজকে কি অবস্থায় চলছে তার সবচেয়ে বড় প্রমান এই বিধানসভার গত সেসনের যে প্রসিডিংস আছে কি সরকার পক্ষ কি বিরোধী পক্ষ তারা যেসব অভিযোগগুলি তুলেছেন সেগুলি পর্যালোচনা করলে বোঝা যাবে। আজকে গোটা পশ্চিমবাংলায় হাসপাতালগুলিতে, স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যে নানা সমস্যা, ওষুধপত্রের সমস্যা, পথ্যের সমস্যা, ডাক্তারের অভাব, অ্যাম্বুলেন্সের অভাব, চিকিৎসার সাজ-সরঞ্জামের অভাব যেগুলি সম্পর্কে নতুন করে বলার কোনও প্রয়োজন বা অবকাশ রাখে না। আজকে হাসপাতালগুলিতে পথ্যের কি অবস্থা আর বলার অপেক্ষা রাখে না। পথ্যের বরাদ্দের কথা ছেড়ে দিলাম, কিন্তু যেটুকু বরাদ্দ আছে যারা এই সমস্ত ক্যান্টিন চালায় তারা যে কি ধরনের রোগীদের সরবরাহ করে তা ভুক্তভোগীরাই জানেন। এইতো সেদিন এই বিধানসভায় একজন সদস্য বললেন খাবারের সাথে সাপ রান্না করে দিয়েছে। এইরকম মারাত্মক অবস্থা চলছে। এ ব্যাপারে হাসপাতালগুলিতে স্বাস্থ্য দপ্তরের কোনও ব্যবস্থাপনা আছে কিনা সন্দেহ, অন্তত যেভাবে হাসপাতালগুলো চলছে তা দেখে এই কথাই বলা যায়। এছাড়া ডাক্তারদের নিরাপত্তা, সেখানে নার্সদের কাজের নিরাপত্তা এইসব প্রশ্ন তো রয়েছে। হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সমাজবিরোধীদের দৌরাত্ম থেকে আরম্ভ করে চূড়ান্ত অব্যবস্থা চলছে একথা বলাই বাহুল্য। উনি ওনার বাজেট ভাষণে পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের উজ্জ্বল চিত্র যতই তুলে ধরার চেষ্টা করুন না কেন আমি দৃষ্টান্ত দিয়ে বলছি, গত ১২ জানুয়ারি এই বিধানসভায় একটি সেমিনার হয়েছিল। সেই সেমিনারে উপস্থিত ছিলেন ইউনাইটেড নেশনের রিজিওনাল ডায়রেকটর চাইল্ড হেলথ, ডঃ কার্ল এরিক নুটশন এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি এবং কিছু বিধায়ক উপস্থিত ছিলেন সেই সেমিনারে। সেই সেমিনারে কার্ল এরিক নুটশন পশ্চিমবাংলার শিশু মৃত্যু মারাত্মক চিত্র তুলে ধরেছেন, সেকথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় অস্বীকার করতে

পারবেন না। এই তথ্য অত্যন্ত মারাত্মক। সেই তথ্য অত্যন্ত মারাত্মক বলছে, প্রতিদিন পশ্চিমবঙ্গে ৭১০ জন শিশু পেটের অসুখে ডাইরিয়ায় মারা যায়। অদ্ভুত ব্যাপার, ডাইরিয়া যেটা একটা অত্যন্ত সাধারণ নিরাময় যোগ্য রোগ সেই ডাইরিয়ায় ৭১০ জন শিশু প্রতিদিন মারা যায়? পশ্চিমবঙ্গের প্রতি বছর ২০ লক্ষ শিশু জন্ম গ্রহণ করে, সেই ২০ লক্ষ শিশুর মধ্যে ৩ লক্ষ বালক বালিকা ৫ বছর পর্যন্ত যাদের বয়স তারা ডিপথেরিয়া, পোলিও এই সব সহজ নিরাময় যোগ্য রোগে মারা যায়। ডঃ কার্ল নুটসন বলেছেন সময় মতো ইঞ্জেকশন বা ভ্যাকসিন দিতে পারলে ঐ ৪ লক্ষ শিশুর মধ্যে অন্তত ৬০ হাজার শিশুর জীবন রক্ষা করা যায়। অথচ এই কথা বললে আর্থ সামাজিক কাঠামো কেন্দ্র এই কথা বলবেন, এই কথা বললে চলবে? সীমিত ক্ষমতার মধ্যে এই শিশু মৃত্যুর হার কমাবার জন্য সরকার কি মিনিমাম স্টেপ নিতে পারেন না? ডাঃ কার্ল নরুনস আমাদের সামনে মর্মান্তিক চিত্র তুলে ধরেছেন যেটা অত্যন্ত বেদনার সঙ্গে আমাকে বলতে হচ্ছে। এ বছর ফ্লোরেন্স নাইটিংগেলের ১৭০ তম জন্ম দিবস, আজকে সেই দিনটাতে দাঁড়িয়ে সেই ফ্লোরেন্সের উত্তরসুরী সেই নার্স মেয়েদের আজকে নিরাপত্তা, মর্যাদা এবং সম্ভ্রম নিয়ে পশ্চিমবঙ্গের হাসপাতালে এবং স্বাস্থ্য কেন্দ্র গুলিতে কাজকর্মের পরিবেশ নেই। গত ২২শে এপ্রিলের ঘটনা কি প্রমান করে দিয়ে গেছে? ২২শে এপ্রিল ঐ শুক্লা মজুমদার দুষ্কৃতকারীদের দ্বারা ধর্ষিতা হল, মেডিকেল কলেজের যে কথা এখানে আমার দৃষ্টি আকর্ষণের প্রস্তাবের ভিত্তিতে আপনি বিবৃতি দিয়ে বলেছিলেন, শুক্লা মজুমদার ধর্ষিত হল, অত্যন্ত বেদনার কথা। আজকে স্মরণ করিয়ে দিই ১৯৮২ সালে কুচবিহারের বর্ণালী দত্ত, তার উপর পৈশাচিক অত্যাচার হত্যাকান্ডের কথা , ঐ বর্ণালী দত্তের হত্যাকান্ডের সঙ্গে জড়িত কোনও দোষীর আজ পর্যন্ত কোনও সাজা হল না এটা অত্যন্ত বেদনার কথা, তবে পার্থক্য এই যে বর্ণালী দত্তের ব্যাপারটা ছিল একটা মফস্বল শহরের কথা, আর এটা হচ্ছে লালবাজার হেড কোয়টার্স-এর এক মাইলের মধ্যে মেডিকেল ওয়ার্ডের মধ্যে কর্তব্যরত অবস্থায় ধর্ষিত হল। এই রকম মর্মান্তিক। সেটা হচ্ছে ২২শে এপ্রিলের ব্যাপার আর আজ ১২ই মে, এই ৩ সপ্তাহ অতিক্রান্ত হতে চলল, এখনও পর্যন্ত একজন দোষীরও সাজা হল ন, গ্রেপ্তার পর্যন্ত হল না। বার বার এই বিধানসভায় টাইমস উইদাউট নাম্বার বিষয়টি মেনশন করেছি, আপনাকে পার্সনালি বলেছি, কিন্তু সরকার নির্বিকার। আজকে এই রকম একটা পরিস্থিতি শুধু তাই নয়, আরও মর্মান্তিক যে উনি বক্তৃতা দিলেন যে, ব্যবস্থা নেওয়া হচ্ছে, নিরাপত্তা দেওয়া হচ্ছে অথচ সেই মেয়েটি যার উপর এইরকম অত্যাচার হল ওয়েল ইন অ্যাডভান্স সে হাসপাতাল কর্তৃপক্ষকে জানিয়েছে, পুলিশে ডাইরি করেছে ৪ দিন আগে, অথচ কি হাসপাতাল কর্তৃপক্ষ, কি পুলিশ প্রশাসন কেউই সেই অসহায় মেয়েটিকে রক্ষা করার কোনও ব্যবস্থাই করেন নি, সেই অবস্থায় তাকে ওয়ার্ডে নাইট ডিউটি দিতে যেতে হয়েছিল, এবং সেখানে সে ধর্ষিত হল। কি জবাব দেবেন? এটা অত্যন্ত বেদনার কথা। আজকে ডাক্তারদের কাজের নিরাপত্তা নেই, তাদের উপর হামলা হচ্ছে, ঐ এন আর এস এ এই জিনিস হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এইসব ব্যাপারে প্রতিটি ক্ষেত্রে যে দিকে তাকাবেন সেখানেই এইরকম ব্যাপার। আজকে জাল মার্কশিট নিয়ে প্রশ্ন উঠেছে। আজকে জাল মার্কশিট নিয়ে একটা ব্যবস্থা চলছে। সেখানে জি এন এম কোর্স, বি এস সি নার্সিং কোর্সে অনেকেই জাল মার্কশিট নিয়ে কাজ চালাচ্ছে আপনি যে বিবৃতি হাউসে দিয়েছেন তাতে এইরকম কিছু কেস ধরা পড়েছে বলেছেন।

[5-30 — 5-40 P.M.]

ট্রেনি নার্স, যারা জাল মার্কশিট নিয়ে কাজ করছিলেন, তাদের ধরেছেন, কিন্তু এটা বিচ্ছিন্ন ঘটনা নয়। ট্রেনি নার্সদের এইভাবে জাল মার্কশিট নিয়ে ঢুকবার পেছনে উঁচু মহলের যোগাযোগ আছে। ট্রেনি নার্স, যারা এইভাবে ধরা পড়লো, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে ঠিকই, কিন্তু ঐ ঘৃণ্য চক্রান্তের যারা নায়ক তাদেরও সঙ্গে সঙ্গে সনাক্ত করতে হবে এবং তাদের বিরুদ্ধেও ব্যবস্থা নিতে হবে। কিন্তু সেই কাজ কতদূর কি করেছেন জানি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আর একটি প্রশ্ন হল, একদিকে যেখানে ওষুধের সমস্যা রয়েছে, অন্যদিকে তা নিয়ে দুর্নীতির নানা ব্যাপার চলছে। আপনি স্বাস্থ্য বিভাগকে দুর্নীতিমুক্ত করবেন বলে বলেছেন, অথচ দেখতে পাচ্ছি যে সেই দুর্নীতিই চলছে। এখান ড্রাগ কন্ট্রোল নিয়ে এই হাউসে বহুবার বিতন্ডা হয়ে গেছে। উড়িষ্যার একটি ব্ল্যাক লিস্টেড কোম্পানি—সৌমি কোম্পানি ফার্মাসিউটিক্যাল লিমিটেড, যারা নিম্ন মানের ভেজাল ওষুধ তৈরি করে, যাকে উড়িষ্যার ড্রাগ কন্ট্রোলের পক্ষ থেকে লাইসেন্স ক্যানসেল করে দেওয়া হয়েছে—এটা জানানো সত্ত্বেও এখানকার ড্রাগ কন্ট্রোল ঐরকম একটা ভেজাল ওষুধ উৎপাদনকারী কোম্পানিকে জেনেশুনে লাইসেন্স দিলেন। সবচেয়ে ট্রাজিক হল, প্রথমে ব্যাপারটা চেপে দেবার চেষ্টা করা হল। ঐ ব্ল্যাক লিস্টেড কোম্পানি সম্পর্কে যখন প্রথমে আনন্দবাজার পত্রিকায় ডকুমেন্ট দিয়ে ব্যাপারটা প্রকাশিত হল তখন আপনার সচিব জানালেন যে, ঐ রকম ব্ল্যাক লিস্টেড কোম্পানি বলে তাদের জানানো হয়নি। কিন্তু তারপর ঐ ব্ল্যাক লিস্টেড কোম্পানি সম্পর্কে উড়িষ্যা ড্রাগ কন্ট্রোলের লেখা ২৭শে জুলাই, ১৯৮৬ চিঠি যা ওয়েস্ট বেঙ্গল ড্রাগ কন্ট্রোল ৫ই আগস্ট সিল দিয়ে রিসিভ করেছে, সেটা যখন জেরক্স কপিসহ আনন্দবাজারে প্রকাশিত হল এবং যাতে দেখা গেল তারা ঐ চিঠি দুই বছর আগে রিসিভ করেছেন, তখন স্বাস্থ্য সচিবকে সেটা স্বীকার করতে হল। পরবর্তী পর্যায়ে তিনি তার ফাইলে নোট দিলেন যে, ঐ ব্যাপারে অ্যাকশন নেওয়া হবে। কিন্তু আপনি সেই ফাইল এখনও পর্যন্ত চেপে রেখেছেন। পরবর্তী পর্যায়ে এই হাউসে প্রশ্নোত্তর পর্বে আপনাকে স্বীকার করতে হল যে ঐ ব্ল্যাক লিস্টেড কোম্পানিকে লাইসেন্স দেওয়া হয়েছে। তখন আমি অতিরিক্ত প্রশ্ন করেছিলাম যে, তাহলে জেনেশুনে একটি ব্ল্যাক লিস্টেড কোম্পানিকে লাইসেন্স দিলেন কেন? একজন রেসপনসেবেল মিনিস্টার হয়ে সেই প্রশ্নের উত্তরে আপনি বললেন, কোনও একটি কোম্পানি অন্য রাজ্য ভেজাল ওষুধ তৈরি করছে, না করছে সেটা আমার দেখবার ব্যাপার নয়, ড্রাগ অ্যান্ড কসমেটিক্স রুলস-এর প্রভিশন অনুযায়ী সাটিসফাই করলে সরকার তাকে লাইসেন্স দিতে বাধ্য। এ যেন বিহারে ডাকাতি করেছে, এখানে নয়। কাজেই ও ডাকাত নয়—এইরকম যুক্তি। একজন রেসপনসেবল মিনিস্টার ইন সাচ এ রেসপনসেবল পজিশন, তার মুখ থেকে যদি এইরকম কথা বের হয় তাহলে রোগীর অবস্থা কোথায় গিয়ে দাঁড়াবে? ওষুধ, যার উপর মানুষের জীবন-মরনের প্রশ্ন জড়িত, সেক্ষেত্রে আপনি বললেন যে, তারা অন্য রাজ্যে কি করেছে, না করেছে, সেটা আপনার দেখবার দায়িত্ব নয়। এই রকম প্রিসিডেন্ট একটিও দেখাতে পারবেন না। আজকে এই কথাও আমাদের বিধানসভায় বসে শুনতে হয়! এখানে ব্লাড ব্যাঙ্ক সম্পর্কে ইতিপূর্বে বহুবার আলোচনা হয়েছে এবং তখন আপনি বলেছেন যে, এক হাজার বোতল রক্ত ফেলে দেওয়া হয়েছে। ব্লাড ব্যাঙ্কে রক্ত সংরক্ষণের ব্যবস্থা নেই বলেই ঐ রক্ত ফেলে দিতে হয়েছে। ঐরকম রক্ত যা সংগ্রহ করা হয়, তারমধ্যে রোগ জীবানু থাকে।

এই ম্যালেরিয়া, জন্ডিস, হেপাটাইটিস, সিফিলিস এমন কি 'এডস' রোগের জার্মের জন্য পরীক্ষা করে পরবর্তীকালে ফেলে দিতে হয়। কিন্তু সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের কথা বলছি, তাদের যে টেকনিক্যাল ডিপার্টমেন্ট আছে, তারা বলছে যৌন রোগ আছে কিনা তার পরীক্ষা করার তাদের কোনও ব্যবস্থা নেই। আপনি বলছেন এস টি ডি রক্ত ছিল সেই জন্য ফেলে দেওয়া হয়েছে। সেই জন্য আমি বলতে চাই এইভাবে আমাদের কাছে বলে আমাদের বিভ্রান্ত করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি দুটি সংস্থার কথা বলব। স্যার আপনি জানেন মানকুন্ডু মেন্টাল হসপিটাল পশ্চিমবাংলার মানসিক রোগীদের চিকিৎসার ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ হাসপাতাল, এটা ২৬ বছরের একটা ঐতিহ্যমন্ডিত হাসপাতাল। এই হাসপাতালটি এখন ট্রাস্টি বোর্ডের আন্ডারে আছে। গত ৭ বছর ধরে এই হাসপাতালটি প্রশাসনিক আইনে আছে। এই হাসপাতালে নানা রকম ক্রুটি-বিচ্যুতি দেখা দেওয়ায় প্রশাসনিক আইনের অধীনে আনা হয়েছে। তৎকালীন স্বাস্থ্যমন্ত্রী প্রশাসনিক আইনের অধীনে আনার সময় বলেছিলেন সরকারি ব্যবস্থাপনায় অনতিবিলম্বে এটা অধিগ্রহণ করা হবে। স্যার, অত্যন্ত দুঃখের ব্যাপার আজও পর্যন্ত সরকারি ব্যবস্থাপনায় এই হাসপাতালকে অধিগ্রহণ করা হয় নি, প্রশাসক নিয়োগ করে চালানো হচ্ছে। সেখানে পরিস্থিতি আরও খারাপ হয়েছে, যদি এখানে পরিস্থিতির উন্নতির ইচ্ছা থাকে তাহলে এটা সরকারি ব্যবস্থাপনায় অধিগ্রহণ করা হোক। সেখানে সামান্য ব্যয়ের ব্যাপার, তারা সেটা নিয়মিত পায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর কাছে অনুরোধ করতে চাই এই মেনটাল হাসপাতালের গুরুত্ব বিবেচনা করে অবিলম্বে যাতে এটা অধিগ্রহণ করা হয় তার ব্যবস্থা তিনি যেন করেন। আর একটা সংস্থার কথা যেটা বলতে চাই সেটা হল রিষড়া সেবা সদন। এই ব্যাপারে মাননীয় সদস্য মতীশবাবুও বলেছেন। এটা অত্যন্ত গুরত্বপূর্ণ সংস্থা।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে এবং মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আমাদের স্বাস্থ্য ব্যবস্থার মূল ওরিয়েনটেশনটা কিউরেটিভ্ প্রিভেনটিভ নয়। অথচ প্রিভেনশন ইজ বেটার দ্যান কিয়োর। আমরা প্রায়ই বলে থাকি আমাদের এই ব্যবস্থার জন্য আমাদের রাজ্য দায়ী নয়। এই ব্যবস্থার জন্য দায়ী হচ্ছে আমাদের দেশের যারা স্বাস্থ্য নীতি বা ভেষজনীতি নির্ধারণ করেন সেই কেন্দ্রীয় সরকার। জাতীয় স্বাস্থ্যনীতি কি হওয়া দরকার সেটা বিতর্কের বিষয়। এখনও পযন্ত জাতীয় স্বাস্থ্য নীতি গৃহীত হয় নি। কেন্দ্রীয় সরকার দেশের স্বার্থে, জাতির স্বার্থে কোনও নীতি গ্রহণ করেন নি। তাদের নিজেদের খুশি মতো যখন যে নীতি গ্রহণ করেন তখন সেটাকে জাতীয় স্বাস্থ্য নীতি বলে চালিয়ে দেবার চেষ্টা করেন। তার সঙ্গে আমরা একমত নই। আমাদের জাতীয় ভেষজ নীতি সম্পর্কিত কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত হাতি কমিটির সুপারিশ ওরা গ্রহণ করেন নি। আমাদের যে ঔষুধ এবং কারিগরি প্রস্তুত করা হয় বিশেষ করে এই নীতির দ্বারা সেটা পরিচালিত হয়। ভারতবর্ষে এবং বিদেশে যারা ওষুধ ব্যবসা করে সেই পুঁজিপতির স্বার্থ রক্ষার জন্য হাতি কমিটির সুপারিশ তারা মেনে নেন নি। আমাদের দেশে যে বৃহত ঔষুধ প্রস্তুতকারক আছে, যে ওষুধ আমাদের প্রয়োজন নেই তারা সেই ওষুধ বাজারে চালাচ্ছে এবং সেটা আমাদের কিনতে বাধ্য করাচ্ছে এবং আমাদের খরচ বাড়িয়ে দেওয়া হচ্ছে। হাতি

[5-40 — 5-50 P.M.]

কমিটির সুপারিশ মেনে নিলে এই সমস্ত বৃহত ঔষধ প্রস্তুতকারকদের হাত থেকে দেশের মানুষ বাঁচত, সেটা করা হয় নি। স্বাস্থ্য রক্ষার মূল কথা হচ্ছে বিশেষ করে খাদ্য, স্বাস্থ্যকর বাসস্থান এবং পরিবেশ দূষণ মুক্ত করা। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, লজ্জার বিষয় স্বাধীনতার ৪২ বছরের পরেও আমাদের কেন্দ্রীয় সরকার সাধারণ মানুষের জন্য দুবেলা দুমুঠো খাদ্য জোটাতে পারে না। যে খাদ্য আমাদের জোটে সেটা সঠিক খাদ্য নয়, ভেজাল মেসানো। কেন্দ্রীয় সরকার সাধারণ মানুষের বসবাসের জন্য, তাদের মাথা গুঁজবার জন্য ভালো বাসস্থান তো দূরের কথা মুরগি ছাগলের মতো বসবাস করতে বাধ্য করছেন। দিনের পর দিন যারা পরিবেশ দূষিত করছে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না। এই হচ্ছে আমাদের কেন্দ্রীয় সরকারের ৪২ বছরের কংগ্রেস সরকারের ৪২ বছরের ইতিহাস। আমি মনে করি কেন্দ্রীয় সরকারই জাতীয় স্বাস্থ্য নীতির সম্পূর্ণ বিরোধী। আমাদের রাজ্য সরকারের যে স্বাস্থ্য পরিকাঠামো আছে তার বিস্তার জসংখ্যার আয়তনে অন্যান্য রাজ্যের তুলনায় বৃহৎ। শুধু পরিকাঠামো নয়, জনসংখ্যার ভিত্তিতে নার্স, ডাক্তারদের অনুপাত ভারতবর্ষের যে কোনও রাজ্যের থেকে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি। আমাদের স্বাস্থ্য বিভাগে হোমিওপ্যাথি, আয়ুর্বেদিক চিকিৎসার দিকে নজর দিয়ে গ্রামাঞ্চলে সাধারণ মানুষের সুবিধার্থে বিস্তারের প্রচেষ্টা চালাচ্ছেন। বিরোধী বন্ধুরা জানুন, জেনে রাখা ভালো, ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলায় জন্মহার ও শিশুমৃত্যুর হার সবথেকে কম। ভারতের অন্যান্য রাজ্যের তুনলায় এই রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা গণমুখী। তাসত্ত্বেও আমি মনে করি এই ব্যবস্থার মধ্যে কিছু ত্রুটি-বিচ্যুতি আছে, কিছু অব্যবস্থা আছে। এইজন্য সাধারণ মানুষের কিছু বিক্ষোভ আছে। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় সাধ্যমতো বিভিন্ন স্থান পরিদর্শন করে এই সমস্ত অব্যবস্থাগুলোকে দূর করার চেষ্টা করছেন। আমি মনে করি, মানুষের এই বিক্ষোভকে দূর করতে হলে বিক্ষোভের মূল কারণকে খুঁজে বার করতে হবে এবং তা নিরসনের চেষ্টা করতে হবে। হাসপাতালে যে শয্যা আছে, যে ওষুধ এবং খাদ্য সরবরাহ করা হয় তা ডাক্তার, নার্স এবং স্টাফ ভাগাভাগি করে নেন। কারণ আমরা প্রায়ই লক্ষ্য করছি, যে বেড অ্যালোটেড তার বেশি, কোথাও কোথাও দুগুণেরও বেশি অ্যালোটেড সিট থাকে, অথচ তার কোনও হিসাব নেই। যতজন রোগী হাসপাতালে থাকে সেই অনুযায়ী সবকিছু সরবরাহ করা দরকার। আমরা এই সমস্ত অব্যবস্থার মূল কারণ হিসাবে দেখেছি, হাসপাতালে ডাক্তারদের মধ্যে চরম রেশারেশি এক ডাক্তারের রোগীকে আর এক ডাক্তার দেখলে রোগীকেই চরম অসুবিধার মধ্যে পড়তে হয়। এই সব দেখেশুনে মনে হয় এক ডাক্তার যেন আর একজন ডাক্তারের শত্রু। তাদের মধ্যে সেবার মনোভাব নেই, অর্থের দিকেই ঝোঁক বেশি। এর মূলে রয়েছে প্রাইভেট প্রাকটিস। হাসপাতালের কিছু ডাক্তার এবং কর্মচারী যুক্ত হয়ে সাধারণ মানুষের মধ্যে এটা এস্টাবলিশ করিয়ে দিয়েছেন যে হাসপাতালে ভালো চিকিৎসা হয় না, নার্সিংহোমে ভালো চিকিৎসা হয়। এর প্রতিকার করতে হবে এবং এরজন্য আমার মনে হয়, ডাক্তারদের হাসপাতালমুখী করার জন্য তাদের বেতন, ভাতা এবং অন্যান্য সুযোগ-সুবিধা বৃদ্ধি করা দরকার। তাদের সেবামূলক মনোভাব তৈরি করার জন্য চেষ্টা করতে হবে। অনেক জায়গায় হাসপাতালে যে খাদ্য সরবরাহ করা হয় তা প্রয়োজনের তুলনায় কম, অনেক সময়ে তা রোগীর কাছে পৌঁছায় না। সুতরাং তদারকির

ব্যবস্থাকে জোরদার করতে হবে। বেড প্রতি অ্যালোটেড খাদ্য বাড়ানো উচিত এবং তা যাতে রোগীর কাছে পৌঁছায় তারজন্য তদারকি ব্যবস্থা জোরদার করা দরকার। হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রগুলিতে অধিকাংশ জায়গায় গ্রামের দিকে ডাক্তারবাবুরা যান না, স্টাফরা যান না। সুতরাং তারা যাতে যান তার ব্যবস্থা করতে হবে এইকথা বলে আমি মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি এবং সমস্ত কাটমোশনের বিরোধিতা করছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে যে বাজেট স্বাস্থ্য উত্থাপিত হয়েছে তাকে সম্পূর্ণরূপে বিরোধিতা করছি। আমার মনে হয়েছিল আজকে হয়তো এই বাজেট ডিসকাশনের সময়ে প্রশান্তবাবু যখন দীর্ঘদিন ধরে রাজনীতির সঙ্গে যুক্ত আছেন এবং একজন সিনিয়র পলিটিশিয়ান বলে জানি সেক্ষেত্রে ওনার উচিত ছিল পদত্যাগ করে আজকে এই বাজেট আলোচনা থেকে সরে থাকবেন। এটাই আমরা আশা করেছিলাম। একটু আগে শুনলাম মতীশবাবুর বক্তৃতা। তিনি মনে হল মন্ত্রী হবার জন্য রিহ্যারস্যাল ইন্টারভিউ দিচ্ছেন। আমার মনে হল উনি যেন ইন্টারভিউ দিতে গিয়ে ফেল হয়ে গেলেন। কারণ তিনি মাথার রোগে চলে গেলেন গাঁয়ে, এতো মাথার গোলমাল ছাড়া কিছু নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে এই রাজ্যের মুখ্যমন্ত্রী স্বয়ং নিজে এই দপ্তরকে একেবারে ব্যর্থ বলে ঘোষণা করেছেন। এটা ৩০শে এপ্রিলের কথা নয়, কিছু দিন আগে সর্বভারতীয় ডাক্তারদের সম্মেলনে, সর্বভারতীয় চিকিৎসা সম্মেলন রবীন্দ্রসদনে উদ্বোধন করতে গিয়েছিলেন মাননীয় জ্যোতি বসু, আমাদের মুখ্যমন্ত্রী তিনি এইকথা বলেছেন। কাগজেও বেরিয়েছিল যে রাজ্য সরকার সব পারেনি তাই প্রয়োজন বেসরকারি হাসপাতাল। চিকিৎসাক্ষেত্রে যতটুকু এখনও হওয়া উচিত রাজ্য সরকারের পক্ষে পওয়া সম্ভব হচ্ছে না। এই রাজ্যের বেসরকারি হাসপাতালের প্রয়োজনীয়তা বেড়েই চলেছে। তারপরে ৩০শে এপ্রিল মিট দি প্রেস করতে তাতে আজকাল কাগজে বিদ্যুৎ ও স্বাস্থ্য দপ্তরের কিছু ব্যর্থতা আছে বলেছেন। তারপরে বর্তমান কাগজে কি বেরিয়েছিল সেখানেও তিনি বললেন বিদ্যুৎ ও স্বাস্থ্য দপ্তরে গলদ আছে একথা অনস্বীকার্য। যেখানে মাননীয় মুখ্যমন্ত্রী সেই দপ্তরকে সমালোচনা করছেন, তার ব্যর্থতা স্বীকার করলেন সেখানে মতীশবাবু সমর্থন করলেন এটাই আশ্চর্য। প্রশান্তবাবুর একজন সিজিনড পলিটিশিয়ান হিসাবে আজকে পদত্যাগ করে প্রমান করে দিতেন যে মুখ্যমন্ত্রীর তাকে সম্মান দেওয়া উচিত ছিল। সেইদিক থেকে তিনি ব্যর্থ হয়েছেন। যেখানে মুখ্যমন্ত্রী ব্যর্থ হয়েছেন সেখানে মতীশবাবু তাকে সমর্থন করে বাহবা নেবার চেষ্টা করছেন। আমি এবার হওড়ার কথা বলব। আমি হাওড়া থেকে বারেবারে এসেছি এবং মাননীয় মন্ত্রীর কাছে এসেছি এবং বলেছি যে হাওড়া হাসপাতালগুলির ক্ষেত্রে বহু বেড পড়ে রয়েছে যেমন সেখানে ২০০টি বেড এখনও আনইউটিলাইজড পড়ে রয়েছে। সেখানে ৫০টি বেডের জন্য হাসপাতালে ডায়োটেশিয়ান নেই বলে রোগী ভর্তি হয় না। তারপরে হাওড়ার আরেকটি হাসপাতালে সেখানে ডায়োটেশিয়ান নেই বলে রোগী ভর্তি হয় না। তারপরে বেলুড় স্টে হসপিটালে এখনও ঠিকমতো রোগী ভর্তি হচ্ছে না। সাথে সাথে দ্বিতীয় আইডি হাসপাতাল সত্যবালা যেটি ১৯৭৬ সালে অধিগ্রহণ করা হয়েছিল। মিউনিসিপ্যালিটির পক্ষ থেকে এবং এটি একটা পূর্ণাঙ্গ আই ডি হাসপাতাল। তাতে সরকারি অর্ডার ছিল যে কলেরা, ডিপথেরিয়া, ম্যানেজাইটিস,

ট্রিটেনাস রোগের জন্য প্রত্যেকটি দপ্তরের টাকা স্যাংশন হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় চাইছে সেই অর্ডারের ডেট আমি দেখিয়ে দিতে পারি। তাতে লেখা ছিল যে সমস্ত কিছু দেবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে এই ১২ বছর থাকা সত্ত্বেও এই ম্যানেনজাইটিস, ডিপথেরিয়া, ট্রিটেনাস রোগের কোনও ওয়ার্ড খোলা হল না। পরিকল্পনা তো দূরের কথা কোনওদিন হবে কিনা সন্দেহ। তারপরে হাওড়া হচ্ছে কলকারখানায় ভর্তি, কোনও শ্রমিক যদি কাজ করতে করতে হঠাৎ ধুনস্টংকার রোগে আক্রান্ত হয় তাকে সেখানে চিকিৎসা করানোর কোনও উপায় নেই। তাকে তখন হাওড়া থেকে এনে কলকাতায় বিধানচন্দ্র হাসপাতালে ভর্তি করতে হবে। সবচেয়ে দুর্ভাগ্যের বিষয় যে অনেক সময়ে এই সব রোগীদের আনতে গিয়ে হাওড়া ব্রিজের জ্যামের জন্য অনেকের প্রাণ গেছে। এই ব্যাপারে অনেকগুলি ঘটনা আমার কাছে আছে।

[5-50 — 6-00 P.M.]

অনেক সময় লাগবে তাই আমি বেশি বলছি না। হাওড়া হসপিটালকে আপনি উন্নীত করার চেষ্টা করছেন, কিন্তু হাওড়া হসপিটালটি আজও জঙ্গল হাসপাতাল অবস্থায় পড়ে আছে, এর কাজ সমাপ্ত হচ্ছে না। তাই আমি মাননীয় মন্ত্রীর কাছে বারবার আবেদন করেছি আপনি হাওড়াকে একটু সাহায্য করুন। শুধু তাই নয় আপনি ডিমান্ড করেছিলেন হাওড়ার মানুষ কলকাতায় আসছে, তারা ইনটেনসিভ কেয়ার ইউনিটের কোনও সুযোগ পাচ্ছে না। হাওড়ার মানুষ অসুস্থ হলে তারা হাওড়ার ব্রিজের জ্যামের জন্য কলকাতার হসপিটালে সময়মতো আসতে পারছেন না। হাওড়া ব্রিজের জ্যামে আটকে একজন কার্ডিয়াক রোগী প্রাণ দেন, মন্ত্রী বলেছিলেন হ্যাঁ জ্যামের জন্য অনেক অসুবিধা হয় অনেকে সময়মতো হসপিটালে পৌছাতে পারে না। হাওড়ার হসপিটালে একটা ইনটেনসিভ কেয়ার ইউনিট করা দরকার। হাওড়াতে একটা মেডিকেল কলেজ নেই, ব্লাড ব্যাঙ্ক নেই। ইনটেনসিভ কেয়ার ইউনিট হলে আমাদের এলাকার লোকেরাও যাবে, জয়কেষ্ট বাবুর এলাকার লোকেরাও যাবে, এটা আমরাও চাই, কিন্তু মন্ত্রী মহাশয়, এটা করতে পারেন নি। এটা আমরা আজকে বলছি না, এটা আমরা অনেকদিন আগেই চেয়েছিলাম। আপনারা বক্রেশ্বরের রক্ত ভাসিয়ে দিচ্ছেন, ফেলে দিচ্ছেন। আপনারা পোস্টার দিচ্ছেন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও জানেন—এক ফোঁটা রক্ত দিন, মানুষের প্রাণ বাঁচান। এক ফোঁটা রক্ত যদি মানুষের জীবন হয়, তাহলে আমরা সেখানে কি দেখছি আমরা হাজার বোতল রক্ত ফেলে দিচ্ছি, কেন রাখতে পারছি না? আমি এখানে বক্রেশ্বরের কথা বলতে চাইনা সাধারণ মানুষ যদি স্বতস্ফূর্তভাবে রক্ত দিতে আসে তাহলে বলার কিছু নেই। অনেক সামাজিক সাধারণ প্রতিষ্ঠান তারা এগিয়ে আসছে রক্ত দিতে কিন্তু রাজ্য সরকার এত রক্ত রাখবে কোথায়? তাই আবেদন করছি হাওড়াতে একটা ব্লাড ব্যাঙ্ক খুলুন, সেখানে যাতে ব্লাড নষ্ট না হয়, সেখানে যাতে ব্লাড থাকতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন প্রশাসনের অনেক রকম দুর্বলতা আছে, আমরা তাই জনপ্রতিনিধিদের সাহায্য চাই। প্রশাসনের দুর্বলতা কি রকম সেটা আপনারা জানেন, আমরা কাগজ খুললেই দেখি যে ওয়ার্ডের মধ্যে কুকুরের ছবি, বেড়ালের ছবি, ছাগলের ছবি, গরুর ছবি ইত্যাদি। মাননীয় মন্ত্রী মহাশয় একটা অর্ডার দিলেন সমস্ত মেডিক্যাল অফিসারদের ভালো চিকিৎসা তো নেই— কুকুর, বেড়াল ঢোকা বন্ধ করুন। এই সভ্য দেশে এমন অবস্থা যে কুকুর ঢোকা বন্ধ করার জন্য মন্ত্রীকে নির্দেশ দিতে হচ্ছে। চিকিৎসার জন্য

নয়, কুকুর ঢোকা বন্ধ করার জন্য, এটা বর্তমান কাগজে ৫ই নভেম্বর বেরিয়েছিল। সারা পশ্চিমবাংলার যত হাসপাতাল আছে, তাদের প্রশাসন এত ব্যর্থ যে কুকুর ঢোকা বন্ধ করবার জন্য মন্ত্রীকে নোটিশ দিতে হচ্ছে। সদ্যজাত শিশুকে কুকুর খেয়ে নিচ্ছে-এর জবাব আজকে মন্ত্রীকে দিতে হবে কেন এই অবস্থা। আপনি একজন কমিউনিস্ট পার্টির নেতা, আপনার উচিত ছিল এই ঘটনার জন্য পদত্যাগ করা রেজিগনেশন দেওয়া। আর জি করে যে একজন অশিক্ষিত দুঃস্থ মহিলা ভর্তি হয়েছিল—হাসপাতালের রেজিস্টারে দেখা যাচ্ছে যে সেখানে লেখা হয়েছিল মেল চাইল্ড ডেলিভারি দেওয়া হয়েছে এটা রেকর্ড করা হয়েছে, অথচ তার হাতে তুলে দেওয়া হয়েছে একটি মেয়ে। আপনি জানেন এই ঘটনা ঘটেছে আর জি কর য়ে। ঐ দুঃস্থ মহিলাটি আর জি কর য়ে ২রা মার্চ ৮৯ তে ভর্তি হয়েছিলেন। সন্ধ্যা দেবী ভর্তি হয়েছিলেন, তার হয়েছে ছেলে, তিনি পেয়েছেন মেয়ে। ১০ দিন লালন-পালন করার পর এলাকার মানুষেরা যেদিন বুঝতে পারলেন যে লেখা আছে মেল চাইল্ড, পেয়েছে ফিমেল চাইল্ড তখন আর জি করে ছুটলেন, থানায় ছুটলেন। আর এখানে মন্ত্রী মহাশয় বসে আছেন—ছেলে হলে মেয়ে হয়, তারপর কুকুরে খায় এটা দেশের লজ্জা, এই লজ্জাকে কিছুতেই সহ্য করতে পারা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশাসনিক দুর্বলতা কাটাতে মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে একটা সাজেশন দেব। আপনি জনপ্রতিনিধিদের ভূমিকা সেখানে অত্যন্ত দুর্বল নগন্য। পশ্চিমবঙ্গের এই পার্লামেন্টারি ডেমোক্রাসিতে পঞ্চায়েত থেকে আরম্ভ করে সবাই জনপ্রতিনিধি, কিন্তু সবচেয়ে গুরুত্বপূর্ণ জনপ্রতিনিধি হল এম এল এ-রা, নিশ্চয়ই একথা অস্বীকার করতে পারেন না। তাই আপনাকে সাজেস্ট করব যেসব প্রাইমারি হেলথ সেন্টার, সাবসিডিয়ারি হেলথ সেন্টার রয়েছে সেগুলি পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির কর্তৃত্বাধীন রয়েছে, কিন্তু শহরের যেখানে স্টেট হসপিটাল বা গ্রামে যেখানে হেড কোয়ার্টারে বড় হাসপাতাল রয়েছে সেখানে কনস্টিটিউয়েন্সির মধ্যে যারা এম এল এ তাদের বেশি প্রাধান্য দিয়ে প্রয়োজনে অ্যাডভাইসারি কমিটির চেয়ারম্যান করুন। আপনাকে বলছি আপনার টোটাল যে অ্যাডমিনিস্ট্রেশন একে রুখতে গেলে জনপ্রতিনিধিদের সাহায্য চাইতে হবে এবং সেইভাবে ডাইরেকশন পাঠাতে হবে। আপনার সেই ডাইরেকশন আমাদের কাছে নেই। আপনারা লেপ্রসির কথা বললেন, দুই হাজার সালকে আপনার লেপ্রসির জন্য ইয়ারমার্ক করতে চান। কিন্তু লেপ্রসির অবস্থা কি—বাগবাজার মেডিকেল স্টোরে ২ হাজার টাকার ওষুধ নষ্ট হয়ে গেছে এই লেপ্রসির জন্য। ১৯৮৪ সালে লেপ্রসি ইর্যাডিকেশনের জন্য যে অর্ডার এসেছে আজ পর্যন্ত ২০ বেডের হাসপাতাল করা হয়নি।

(এই সময় নির্ধারিত সময় অতিক্রান্ত হওয়ার বক্তা তার আসন গ্রহণ করিতে বাধ্য হইলেন।)

[6-00 — 6-10 P.M.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তার যে ব্যয়-বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেসি বন্ধুরা এবং তাদের সহযোগী বন্ধু এতক্ষণ ধরে যে সমস্ত সমালোচনা করলেন আমরা আশা করেছিলাম যে কিছু গঠনমূলক সমালোচনা তাদের কাছ থেকে শুনতে পাব, কিন্তু কোনও

গঠনমূলক সমালোচনা না করে তাদের মুখ থেকে শুধু হতাশার কথা বেরিয়ে এসেছে। এটা খুব দুঃখজনক যে এক সময় কলকাতা বিশেষ করে চিকিৎসার ক্ষেত্রে পৃথিবীর মধ্যে সুনাম দাবি করতে পারত কিন্তু আমাদের দেশ স্বাধীনতা লাভের পর ওরাই বলেছেন যে আমরা চিকিৎসার ক্ষেত্রে পিছিয়ে গেছি। ওদের একটু স্মরণ করা উচিত যে সমস্ত তথ্য পাওয়া যাচ্ছে, বাজেট বক্তৃতায় মন্ত্রী মহাশয় পেশ করেছেন তার থেকে প্রমান হয়েছে যে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কংগ্রেস (আই) যতদিন সরকারে ছিল ততদিন চিকিৎসা ক্ষেত্রে তারা পিছিয়ে ছিল, আবার কলকাতা সেই সম্মানের জায়গাতে যাওয়ার চেষ্টা করছে। প্রমান হচ্ছে যে সারা ভারতবর্ষে যে মৃত্যুর হার তা পশ্চিমবঙ্গে অনেক কম।

সারা ভারতবর্ষে ৫ বছরের শিশু পর্যন্ত মরে যায়। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় সেই মৃত্যুর হার অনেক কম। আমাদের কেন্দ্রীয় সরকারের নীতি হচ্ছে শুধু রোগ নির্ণয় করা। আপনারা সকলেই জানেন রোগ নিবারণ করবার জন্য আজকে সারা বিশ্ব ভাবছে, কি পদ্ধতিতে নিবারণ করা যায় সেটা নিয়ে বিশ্ব ভাবছে, বিংশ শতাব্দিতে মানুষকে সুস্বাস্থ্যবান হতে হবে তার জন্য কোন পদ্ধতিতে যাওয়া দরকার তার জন্য গবেষণা হচ্ছে, বিভিন্ন রকম পরিকল্পনা হচ্ছে। দুঃখের সঙ্গে বলছি, ভারতবর্ষে তার বিপরীত অবস্থা। এখানে একচেটিয়া পুঁজিপতি, মাল্টি ন্যাশনাল কোম্পানির বিদেশি কারবারি যারা রয়েছে তাদের হাতে আমাদের ভেষজ নীতি এবং চিকিৎসা শিক্ষাকে ছেড়ে দেওয়া হয়েছে। এই মুনাফাখোররা আজকে মানুষের জীবন নিয়ে খেলছে এবং কেন্দ্রীয় সরকার তাদের পথে পা দিয়েছে। আজকে একজন মানুষ অসুস্থ হলে যে ওষুধ কেনার প্রয়োজন তার দাম এত বেশি যে মানুষের ক্রয় ক্ষমতার বাইরে গেছে। পশ্চিমবঙ্গ সরকার আজকে যে পরিমাণ অর্থ স্বাস্থ্য খাতে বরাদ্দ করছে এবং এ পর্যন্ত যা খরচ করেছে তাতে প্রমানিত হয় এরকম একটা অবস্থায় দাঁড়িয়েও মানুষের স্বাস্থ্য রক্ষা করবার জন্য, মানুষকে স্বাস্থ্য সম্বন্ধে সচেতন করবার জন্য চেষ্টা করে যাচ্ছে, যেটা অন্যান্য রাজ্যে তেমন নেই। একদিকে স্বাস্থ্য কর্মীরা এবং অন্যদিকে পরিবার কল্যাণ বিভাগের কর্মীরা গ্রামে গ্রামে গিয়ে সেমিনার করছে, আলাপ আলোচনা করছে, মানুষকে সচেতন করার চেষ্টা করছে। আমি ছোটবেলায় দেখেছি যখন স্কুলে কলেরা বা বসন্তের টিকা দিতে আসত তখন ছেলেমেয়েরা ভয়ে পালিয়ে যেত। আজকে ট্রিপেল অ্যান্টিজেন থেকে শুরু করে বিভিন্ন রকম প্রতিষেধক ব্যবস্তা নেওয়া হচ্ছে এবং তার ফলে মৃত্যু হার কমেছে এবং মানুষও সচেতন হচ্ছে। আমি আর একটা প্রস্তাব দিচ্ছি, গ্রামাঞ্চলে যে সমস্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র রয়েছে সেখানে আজকাল জনসংখ্যা বৃদ্ধি পাবার ফলে খুবই অসুবিধা হচ্ছে কাজেই এগুলিকে যাতে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে রূপান্তরিত করা যায় সেদিকে দৃষ্টি রাখুন। আর একটা জিনিস হচ্ছে অ্যাম্বুলেন্সের অভাব। একটা ব্লক থেকে মহকুমার যা দূরত্ব তাতে রোগী নিয়ে জেলা হাসপাতালে যাওয়া অসম্ভব ব্যাপার। কাজেই প্রাইমারি হেলথ সেন্টারে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা থাকা একান্ত দরকার। আমাদের জঙ্গীপুর মহকুমার অসংখ্য টি বি রোগী রয়েছে তাদের দিকে একটু নজর দিন একথা বলে বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য মন্ত্রী প্রশান্তবাবুর তার দপ্তরের ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থাপিত করেছেন। তার পরিপ্রেক্ষিতে আলোচনা করতে গিয়ে একটা কথা প্রথমেই বলা দরকার। সেটা হল যে একটা অদ্ভুদ ধরনের বাতাবরণ পশ্চিমবাংলায়

তৈরি করার চেষ্টা হচ্ছে। সেটা বিভাগীয় মন্ত্রী তার নিজের সময়ের বক্তৃতার মধ্য দিয়ে সেটা বলার চেষ্টা করছেন যে চতুর্থ শ্রেণীর কর্মচারীরা এবং এমন কি ডাক্তার থেকে আরম্ভ করে নার্স পর্যন্ত সঠিকভাবে তাদের দায়িত্বপালন করছেন না। তার সরকার এই দপ্তরের ব্যাপারে হাজার চেষ্টা করা সত্ত্বেও পরিচালনাগত পরিকাঠামো যে ত্রুটিবিচ্যুতি ইন্টারন্যাল মোটিভ ইমপ্রুভ করতে পারছেন না। এফিসিয়েন্সির ক্ষেত্রে কোনও ইমপ্রুভমেন্ট হচ্ছে। নার্স ডাক্তার, এমন কি গ্রুপ ডি পর্যন্ত ঠিকমতো কাজ করে না তাদের ইনটেনসন্যাল মোটিভ হ্যাম্পার করতে চাইছে না। যারা মানুষের স্বাস্থ্য নিয়ে ব্যবসা করবে পশ্চিমবাংলার মাটিতে যে মেডিক্যাল কলেজে ভারতের একটা গর্বের জিনিস সেখানে আমাদের দুর্ভাগ্যের ব্যাপার এই রকম করতে চলেছেন। তারা এসে গিয়েছে মিডিলটন স্কোয়ারেতে। দক্ষিশ ভারতের শিল্পপতিদের সঙ্গে চুক্তি হয়ে গিয়েছে। আরও আসছে অনেকেই এসে গিয়েছে— জানি না তাদের আরও আত্মীয় স্বজন আসবে কিনা—এটা বলাও বিপদ। আসবে ভালো কথা আপত্তি নেই কিন্তু তাদের জন্য ব্যয় করতে হবে স্বাস্থ্য দপ্তরকে ব্যাঙ্ক নয়। চতুর্থশ্রেণীর কর্মচারী থেকে আরম্ভ করে ডাক্তার ইত্যাদিদের বক্তব্য হল মন্ত্রী কিন্তু একটা বাতাবরণ তৈরি করবেন না। যেটা আছে সেটার মধ্যে থেকে যতটুকু সেটার মধ্যে থেকে। কিন্তু খালি ওয়ার্ডকে ঠিক করার জন্য প্রতি বছর ৮ লক্ষ টাকা ঘুরে যাচ্ছে। এই জায়গায় আমার অবজেকশন। আজকে স্বাস্থ্য দপ্তরে অমুক জায়গায় অমুক মেশিন খারাপ অমুক জায়গায় ডাক্তার নেই নার্স নেই। লোকে সাবডিভিসন হাসপাতাল থেকে থানা হেলথ সেন্টারের পাশ দিয়ে পি জি তে যাচ্ছে হেড ইনজুরি কেস একটা অ্যাম্বুলেন্স পাচ্ছে না একটা ভাঙ্গা টাক্সি করে মেডিকেল কলেজ থেকে আরম্ভ বাঙ্গুর, আর জি কর, ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ এই সব ঘুরে রাস্তায় মারা গেল। অর্থাৎ রেফারেন্স ইনেসটিটিউশন ইমারজেন্সি ওয়ার্ডগুলিকে ভাগ করতে হবে। স্বাস্থ্য মন্ত্রীকে এইদিকে নজর দিতে হবে। তিনি একটা বিশেষ অবস্থায় এসে পড়েছেন। দূর দূরান্তর থেকে যে সব রোগী আছে তাদের অ্যাটেন করার সময়ই হয় না—মেডিক্যাল কলেজের কোনও বড় অধ্যাপক যিনি আছে তার সঙ্গে দেখা করার কোনও সুযোগই হল না ভর্তি হওয়া তো দূরের কথা। এই সব জিনিস আপনাকে ভাবতে হবে। পশ্চিমবাংলার সাগর দত্ত হাসপাতাল পেরিয়ে আর জি কর হাসপাতালে আছে। কেন না সেখানে ভালো হাসপাতাল না থাকায় হুমড়ি খেয়ে এখানে এসে পড়ছে।

[6-10 — 6-20 P.M.]

আজকে ক্যানিং-এর মানুষের জন্য কেন দক্ষিণ ২৪ পরগনায় ভালো হসপিটাল থাকবে না? কেন তাদের শিয়ালদহ দিয়ে ট্রেন ঠেঙিয়ে নীলরতন আসতে হবে? কেন তাদের কলকাতায় চিকিৎসার জন্য আসতে হবে? কেন হাওড়ার মানুষ জেনারেল হসপিটাল ভালো ট্রিটমেন্ট পাবে না? গঙ্গা পেরিয়ে কেন তাদের কলকাতায় মেডিকেল কলেজে, নীলরতনে আসতে হবে? এই জায়গাটায় আপনাকে ভাবতে হবে। ভাবতে হবে এই কারণে যে, রেফারাল হসপিটাল, স্পেশালাইজড ইনস্টিটিউশন, টিচিং ইনস্টিটিউশন, ক্যাজুয়াল্টি হসপিটাল, ইমার্জেন্সি হসপিটাল এগুলির ক্যাটিগোরাইজেশন স্পেসিফিক্যালি ডিমারকেট করে দায়িত্ব বন্টন করতে হবে এবং চিকিৎসা ব্যবস্থাকে সেইভাবে পারকোলেট করতে হবে। এটা যদি করতে না পারা যায় তাহলে শুধুমাত্র বিরোধিতা করার জন্যই বিরোধিতা নয়, শুধু মাত্র রাজনীতি করার জন্য

বক্তব্য রাখা নয়, শুধুমাত্র আপনার সমালোচনা করার জন্য দাঁড়ানো নয়, এটা কোনও রকমেই কিছু করা যাবে না। আজকে মাথাভারি প্রশাসন হয়েছে। আমি নিজে ডাক্তার। প্রশাসনের কর্তা-ব্যক্তিদের কথা ভেবে আমার লজ্জা হয়। তারাও ডাক্তার। ১৯৭৪-৭৫ সালে এই ডাক্তারদের জন্যই আমরা আন্দোলন করেছি। তাদের আই এ এস দের মতো সেম স্ট্যাটাস দেবার জন্য আমরা আন্দোলন করেছি। আজকে ভাবতে লজ্জা হয় যে, তারাই আজ এক্স অফিসিও সেক্রেটারি ডি এইচ এস হয়ে বসে আছেন। তারা ডাক্তার। গ্রামীণ স্তরে সত্যিকারে চিকিৎসা ব্যবস্থা পৌঁছে দেবার জন্য তারা রাইটার্স বিল্ডিংসের ঠান্ডা ঘর থেকে গ্রামীণ স্তরে যান নি। কি হয়েছে? আপনারা গ্রামে যাবার জন্য বলছেন। কোনও ব্যক্তিদের মুখ দিয়ে বলাচ্ছেন? মাননীয় স্বনামধন্য চিকিৎসাবিদ, বিরাট শিক্ষিত, আপনাদের রেকমেন্ডেশনে যিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য হয়েছেন, তিনি এক সময় স্বাস্থ্য বিভাগের দন্ডমুন্ডের কর্তা হয়েছিলেন, স্বাস্থ্য মন্ত্রীর অ্যাডভাইসার হয়েছিলেন। ভালো কথা তিনি জীবনে একটা দিনও গ্রামীণ চিকিৎসা করেছেন? একটা সার্ভিস রেকর্ড দেখাতে পারবেন? একটি দিন রুরাল সার্ভিস করেছেন, সেটা আমাদের দেখান। তিনিই আপনাদের দলের তথাকথিত নেতা, তিনি ডাক্তারদের পরামর্শ দেন গ্রামে যেতে। তিনি রুরাল সার্ভিস করেছেন, একটি দিনের হিসাব আমাদের দেখান। দেখাতে পারবেন? কোনও মরাল রাইট আছে তার কথা বলার? আপনাকে কনফিউজ করা হচ্ছে। ডাক্তার আন্দোলনের সময় আপনি অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিলেন। কোথায় দিলেন? মেডিকেল কলেজে ৩০ জন, এন আর এসএ ১৮ জন, আর জি করে কয়েকজনকে অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিলেন। কখন দিতে হয় অ্যাড হক? অন ডিমান্ড বেসিস, অন ইমার্জেন্সি বেসিস, অন নিড বেসিস। আমি ধরেই নিলাম ডাক্তার আন্দোলনের জন্য ২০ দিন ওখানে রাখার দরকার ছিল অ্যাড হক অ্যাপয়েন্টমেন্টের। তারপর পাঠিয়েছেন জেলা স্বাস্থ্য কেন্দ্র সাবসিডিয়ারি হেলথ সেন্টারে? পাঠান নি। তাহলে মোটিভেশন কোথায়? এই যে দৃশ্য আপনার হাত দিয়ে পাস হল তার দেখাদেখি অন্য একটি ইয়ং ডাক্তার সে কেন আপনার দলের লোককে ধরে সুপারিশ করে নিয়ে আসবে না কলকাতার কাছাকাছি কোথাও রেখে দিন বলে? কলকাতার কাছে থেকে এম ডি, এম এস পড়তে হবে। পারপিচুয়াল কন্টিনিউয়েটি অব দিস ডিসঅ্যারেঞ্জমেন্ট ইজ গোয়িং অন। আটকাতে পেরেছেন? পারেন নি। কারণ আপনি দল করেন। আপনি এমন একটা দল করেন যেখানে ব্যক্তির কথা খাটে না, আলিমুদ্দিন স্ট্রিটের একটা স্লিপ, চোঁথার অর্ডার আপনাকে মানতে হবে। মানতে হয় কেন বলছি? দলের লোকেদের গায়ে লাগছে, এই জন্য খুব দুঃখ হচ্ছে। মেদিনীপুর সি এম ও এইচ এর গায়ে যারা গরম জল ঢেলেছিল, জুতো মেরেছিল, জামা ছিঁড়ে দিয়েছিল, মুখে থুতু দিয়েছিল সেই বিষয়ে আমি রাইটার্স বিল্ডিংস-এ আপনার সঙ্গে দেখা করেছিলাম এবং লিখিত অভিযোগ করেছিলাম। আপনি আমাকে বলেছিলেন, ডাঃ ভুঁইয়া, আমি এমন দৃষ্টিভঙ্গিতে স্বাস্থ্য দপ্তর চালাতে চাই যেখানে ইনডিসিপ্লিন উইল নট বি টলারেটেড। ভালো কথা। আপনি আমার কলিং অ্যাটেনশনের উত্তরে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে ৫ই মে তারিখে ডিক্লেয়ার করে বলেছিলেন, যারা ইনডিসিপ্লিন করেছে, মেদিনীপুর সি এম ও এইচ কে অপমান করেছে আমি তাদের বদলির নির্দেশ দিলাম, চার্জসিট ধরালাম। ৫ তারিখে সকালে ডি এম এর হাত দিয়ে পুলিশ মারফত ৪ জন কর্মচারীর ট্রান্সফার অর্ডার গেল, চার্জ শিট ধরানো হল। আর আজকের সকালের খবর আপনি জানেন কিনা আমি জানি না—আপনারাই

ডি এইচ এস কে কে দত্ত তিনি কত বড় মাতব্বর—আপনি মন্ত্রী, না ডি এইচ এস মন্ত্রী? বিধানসভায় ঘোষিত আপনারই নীতিকে লঙ্ঘিত করে তিনি আজকে সকালবেলায় ফার্স্ট আওয়ারে জানিয়েছেন হেলথ সার্ভিসের মেদিনীপুরের ৪ জনকে বদলি করা হবে না। আপনি কি এটা জানেন? যদি জানেন তাহলে ক্লারিফাই করুন। আজকে কে মন্ত্রী, আপনার ডি এইচ এস, না আপনি? এই পরিস্থিতি আজকে দাঁড়িয়েছে। পরিকাঠামোগত পরিবর্তন করুন স্টেটের এবং বেসিক চেঞ্জ করুন। নিউট্রিশন সম্বন্ধে বললেন। লেপ্রসি সেন্ট্রাল এডেড প্রোগ্রাম। এটা হল লেপ্রসি ইরাডিকেশন কন্ট্রোল প্রোগ্রাম। কি হয়েছে খরচ করতে পেরেছিলেন গত বছরের টাকা?

১৯৮৭-৮৮ সালে অ্যালটমেন্ট হয়েছিল ৯০ লক্ষ টাকা কুষ্ঠ বা লেপ্রসির জন্য, তার ৬০ লক্ষ টাকা খরচ হয়েছে, ৩০ লক্ষ টাকা খরচ হয়নি। ১৯৮৮-৮৯ সালে ৬০ লক্ষ টাকা ধরা হয়েছিল, মাত্র ১৭ লক্ষ টাকা খরচ হয়েছে ৪৩ লক্ষ টাকা খরচ হয়নি। দু বছরে ৭৩ লক্ষ টাকা আপনার স্বাস্থ্য দপ্তর কুষ্ঠ রোগীদের জন্য খরচ করতে পারেন নি। যে স্বাস্থ্য দপ্তরের এই অবস্থা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি, সেই স্বাস্থ্য দপ্তরকে কি টাকা দেওয়া উচিত? সময় কম, পরিশেষে তাই আর একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। আমাদের পশ্চিমবঙ্গের মানুষের কোটি কোটি টাকা খরচ হচ্ছে বম্বেতে, মাদ্রাজে গিয়ে চিকিৎসা করানোর জন্য এ ক্ষেত্রে আমার দাবি, কলকাতার ৩শো বছর পূর্তি উৎসব উপলক্ষে কলকাতার বুকে পশ্চিমবঙ্গে চিকিৎসা জগতে গর্ব করার মতোন একটা জিনিস তৈরি হোক। পশ্চিমবঙ্গের স্বাস্থ্যমন্ত্রী হিসাবে আপনি বলুন এবং আমরা তার সঙ্গে সবাই মিলে কেন্দ্রীয় সরকারের কাছে আবদেন রাখি এই বলে যে অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্সসের মতোন একটি প্রতিষ্ঠান পশ্চিমবঙ্গের কলকাতাতে প্রতিষ্ঠিত করতে হবে। আজকে স্বাস্থ্য দপ্তরের বাজেটের দিনে এখান থেকে আবেদন উঠুক যে এই জিনিস আমাদের দরকার। এটা হওয়া উচিত কিন্তু স্যার, এ সম্পর্কে একটা প্রস্তাবও যায়নি। দিল্লির ধাঁচে, চন্ডিগড়ের ধাঁচে এটা হওয়া দরকার। বাঙালি ডাক্তার, তাদের স্কিল রয়েছে, তারা এফিসিয়েন্ট এবং সারা ভারতবর্ষের প্রতিটি জায়গায় তারা প্রতিষ্ঠিত। আজকে যদি তাদের যোগ্যতার সঙ্গে এখানে প্রতিষ্ঠিত করতে হয় তাহলে এইভাবে তাদের প্রতিষ্ঠিত করুন। গ্রামীণ এলাকাগুলিতে আজকে মর্চে পড়া নিডিল, ছুরি কাঁচি নিয়ে যেসব ডাক্তার এই কাঠামোর মধ্যে কাজ করতে বাধ্য হচ্ছেন তাদের গালাগাল না দিয়ে তাদের যোগ্য মর্যাদা দিয়ে প্রতিষ্ঠিত করার চেষ্টা করুন। অবশ্য আমি জানি সে মানসিকতা আপনার নেই, নেই বলে আমি আপনার বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী নাজমুল হক (খরবা মালদা)ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই বাজেটকে আমি সমর্থন করছি এই কারণে যে, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী জনস্বাস্থ্যের দিকটার প্রতি যেমন প্রাধান্য দিয়েছেন তেমনি সঙ্গে সঙ্গে বিশেষ বিষয়ে জটিল ধরনের চিকিৎসা যায় কেন্দ্রীভুত হয়ে আছে দিল্লি, বম্বে, মাদ্রাজ তাকেও আমাদের রাজ্যে

যাতে কিছুটা আনা যা এবং এখানে কিছুটা কেন্দ্রীভুত করা যায় সে ব্যবস্থা এই বাজেটে করেছেন বা সে দিকটার প্রতি অবহেলা করেন নি বলে। বিরোধীদলের মাননীয় ডাঃ মানস ভুঁইয়া মহাশয় যেভাবে শুরু করেছিলেন তাতে মনে হয়েছিল তিনি একটু ভিন্নভাবে কথা বলবেন এবং জনস্বাস্থ্যের কথাটা তার মনে পড়বে কিন্তু দেখলাম, তিনি শেষ করলেন ঐ বিশেষ চিকিৎসা ব্যবস্থার কথা দিয়ে যা দিল্লি বম্বে, মাদ্রাজ ভেলোরে পাওয়া যায়। হয়ত আমরা ভারতবাসী হিসাবে বুক চাপড়াতে পারি যে আমাদের বিশেষজ্ঞ ডাক্তার তৎকালীন মার্কিন প্রেসিডেন্টের অস্ত্র চিকিৎসার সঙ্গে যুক্ত ছিলেন বলে কিন্তু সেটা জনস্বাস্থ্যের ব্যাপারে বিশেষ গৌরবজনক ব্যাপার কিছু নয়। দিল্লিতে ১৯৮৮ সালে যখন জল দুষিত হল তখন শুধু এই জল দুষিত হওয়ার কারণে ১৭১ জন মারা গেল। বলতে পারবেন বিরোধীদলের মাননীয় সদস্য যে দিল্লি, যা আমাদের দেশের রাজধানী সেখানে জনস্বাস্থ্যের প্রতি এত অবহেলা কেন? আমাদের দেশেও তো, আমাদের রাজ্যেও তো কখনও কখনও এই ধরনের বিষাক্ত ঘটনা ঘটে। আমাদের পরিকাঠামোটা এমনভাবে তৈরি করা হয়েছে যাতে চিকিৎসক, স্বাস্থ্যকর্মী প্রভৃতি সকলের সহযোগিতায় মানুষের আরও বেশি বেশি করে সেবা করা যায়। ১৯৮৫ সাল থেকে বিশেষ করে একটা শুরু করা হয়েছে। গ্রাম থেকে শুরু করে কলকাতা শহর পর্যন্ত এমনভাবে সমস্ত জিনিসটা সাজানো হয়েছে যে মানুষ যদি বিপদগ্রস্ত হন রোগে হোক বা অন্য কোনও কারণে হোক তাহলে সঙ্গে সঙ্গে তার মোকাবিলা করার জন্য স্বাস্থ্যকর্মীদের বিশেষ ট্রেনিং দেওয়া হচ্ছে।

চিকিৎসা সম্বন্ধে একটা মানসিকতা গড়ে তোলার চেষ্টা হচ্ছে। সেই মানসিকতা দিয়ে সামাজিক দায়বদ্ধতা স্মরণ করিয়ে দেওয়া প্রয়োজন। আজকে গ্রামে চিকিৎসকদের যেতে হবে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বাজেটের ভাষণে বলেছেন যে ৫০ পারসেন্ট ডাক্তার আজকে পি এস সি-র দ্বারা আসছে। যারা বাছাই হচ্ছে তার ৫০ পারসেন্ট গ্রামে যাচ্ছে, আর ৫০ পারসেন্ট যাচ্ছে না। সেই ডাক্তারদের মধ্যে দেখা যাচ্ছে যে যারা দীর্ঘদিন গ্রামে পড়ে থাকে, ৩ বছর পরে তারা কায়েমী স্বার্থে পরিণত হয়ে যাচ্ছে। আমার বিধানসভার নির্বাচনী কেন্দ্রের কথা আমি আগেও বলেছি। সেখানে ডাক্তাররা কায়েমী স্বার্থের সঙ্গে যুক্ত হয়ে পড়েছে। সেখানকার যিনি ও পি ডি, তিনি ও পি ডি-র দায়িত্ব পালন করেন না এবং সামাজিক ব্যবস্থার জন্য এমন কি বে-আইনি ভি ডি ওর সঙ্গে যুক্ত হয়ে পড়লেন। কাজেই সামাজিক দায়বদ্ধতা সম্বন্ধে মানুষের চেতনা বৃদ্ধি করার যে কাজ সেই কাজ অত্যন্ত সুপরিকল্পিত ভাবে হচ্ছে। আমাদের উপরে কেন্দ্র থেকে বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে। আইনে অনেক recommendation হয়েছে, কিন্তু তার মধ্যে দেখা যাচ্ছে সুযোগ কম। কেন্দ্র থেকে আমাদের উপরে বোঝা চাপিয়ে দেওয়া হচ্ছে। কাজেই সেদিক থেকে আমাদের সাফল্যের কথা অন্যান্য মাননীয় সদস্যরা উল্লেখ করেছেন। শিশু মৃত্যুর হার সম্পর্কে যে কথা বলা হয়েছে, আমরা দেখছি শিশু মৃত্যুর হার পশ্চিমবঙ্গে কেরলের পরে। মৃত্যুর হার যা সেটাও আমরা কমাবার চেষ্টা করছি। কিন্তু দিল্লির কেন্দ্রীয় সরকারের জনস্বাস্থ্য সম্পর্কে আমরা কি দেখছি? এর জন্য পৃথক কোনও বরাদ্দ নেই। জনস্বাস্থ্য কেন্দ্রীয় বাজেটে কেন স্থান পায়নি? আমরা দেখছি জনস্বাস্থ্য একটা যৌথ তালিকার মধ্যে আছে। প্রথম থেকে সপ্তম পরিকল্পনার মধ্যে জনস্বাস্থ্য খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছে সেটা ১২ ভাগ থেকে ২০ ভাগের মধ্যে ওঠানামা করেছে। এটা

কখনও বাড়ছে না। মোট বাজেট বরাদ্দের জন্য এই টাকা রাখা হয়েছে। কাজেই সেখানে জনস্বাস্থ্যের দিকটা অবহেলা করা হয়েছে। সেজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে সুযোগ আমাদের দিয়েছেন তার জন্য তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের সদস্যরা যে কাটমোশন দিয়েছেন সেগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-40 P.M.]

**শ্রী মহঃ সেলিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে মাননীয় মন্ত্রী মহাশয় স্বাস্থ্য দপ্তরের যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি। এই ব্যয়-বরাদ্দের ভাষণের মধ্যে ব্যাপকভাবে তথ্য দিয়ে এবং অত্যন্ত মারাত্মক কিছু রোগের কথা উল্লেখ করে তিনি বিস্তৃতভাবে ব্যাখ্যা করেছেন। এই বাজেটের উপরে বিরোধী পক্ষ থেকে কিছু কিছু মন্তব্য করা হয়েছে। মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া কতকগুলি কথা এখানে বলেছেন। তিনি এমনভাবে বক্তব্য রেখেছেন যেমন মনে হচ্ছে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণ Private Sector-এ নিয়ে যাবার ব্যবস্থা চলছে। কিন্তু তার জানা উচিত ছিল এবং আমরা সকলেই জানি যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য সেখানে সরকারি ভাবে চিকিৎসা ব্যবস্থা যেভাবে সমস্ত গ্রামাঞ্চলে ছড়িয়ে দেওয়া হয়েছে সেটা আর কোনও রাজ্যে হয়নি। আমাদের অনেক সদস্য বলেছেন যে এটা পশ্চিমবাংলার কৃতিত্ব, স্বাস্থ্য দপ্তরের কৃতিত্ব। কিন্তু বিরোধী পক্ষ থেকে সেসব কথা বললেন না, তারা কিছু কিছু অব্যবস্থার কথা এখানে তুলে ধরেছেন। যেন বলা হচ্ছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আমলে এই অব্যবস্থাগুলো হয়েছে, আগের আমলে, কংগ্রেস আমলে এক্সরের অব্যবস্থা ছিল না, চিকিৎসার অব্যবস্থা ছিল না, এই রকমভাবে উল্লেখ করলেন। আমি বলতে চাই হিসাব অনেক দিয়েছেন যে পশ্চিমবাংলায় এই বারো বছরের মধ্যে হাসপাতালের সংখ্যা অনেক বেশি পরিমানে বেড়ে গেছে এবং যে সরকারি নিয়ম আছে, কেন্দ্রের যে নিয়ম আছে ২০ থেকে ৩০ হাজার জন সংখ্যার জন্য একটা করে পি এইচ সি হবে। আমাদের পশ্চিমবাংলায় সেটা ৪০ হাজারের জনসংখ্যা পিছু একটা করে পি এইচ সি আছে। সাব সেন্টারের নিয়ম অনুযায়ী তিন থেকে পাঁচ হাজার জনসংখ্যায় একটা করে সাব সেন্টার করার নিয়ম আছে, আমাদের এখানে পাঁচ হাজারের একটা করে সাব সেন্টার আছে। এর মধ্যে দিয়ে বোঝা যায় সরকারি দায়িত্বে কিভাবে স্বাস্থ্য কেন্দ্রগুলো বিভিন্ন এলাকায় গ্রামের মধ্যে ছড়িয়ে দেবার ব্যবস্থা হয়েছে। বাজেটের মধ্যে বলা হয়েছে গ্রামের মধ্যে আমাদের সরকার কাজ করছে, শুধুমাত্র শহর কেন্দ্রিক না করে কোটি কোটি মানুষ গ্রামে যারা বাস করে, তাদের জনস্বাস্থ্য কেন্দ্রের প্রসার, চিকিৎসার প্রসার যাতে ঘটে, সেই ব্যবস্থা চালিয়ে যাওয়া হচ্ছে এবং এই বছর এই বাজেটের মধ্যে বলা আছে রুরাল হসপিটাল বাড়ানো হবে, প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র বাড়ানো হবে, শুধু সংখ্যা বাড়ানো নয়, যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র ডাক্তার অল্প, স্পেশালিস্ট বিভিন্ন চিকিৎসার জন্য এটা দরকার, সেইগুলো এই বাজেটের মধ্যে বলা হয়েছে। সেই সমস্ত ডাক্তারদের গ্রামের মধ্যে পাঠানোর চেষ্টা চলেছে। প্রতিটি জেলার প্রতিটি হাসপাতালে সমস্ত ধরনের আধুনিক চিকিৎসা ব্যবস্থা যাতে গড়ে তোলা যায় তার জন্যও চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। অনেকে অনেক কথা বললেন, কিন্তু আমরা জানি এখানকার স্বাস্থ্য দপ্তরের যে কৃতিত্ব ১২ বছরে অর্জন করেছে, পশ্চিমবাংলায় অনেক বন্যা হয়েছে, খরা হয়েছে, কংগ্রেস আমলে একটা বন্যা হল সেই বন্যার পরে একটা

মহামারি দেখা দিল। গত বছর দিল্লিতে পশ্চিমবাংলার জন্য বিভিন্ন দাবি দাওয়া নিয়ে গিয়েছিলাম, সেখান ধর্না যখন চলছে সেই সময় দিল্লিতে কাগজে বেরোল, দিল্লির বুকে কলেরা মহামারি ছড়িয়ে পড়েছে। সেখানে কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। আমরা গর্ব করে বলতে পারি, পশ্চিমবাংলায় গত বছর হিঙ্গলগঞ্জে যে ঘূর্ণিঝড় হয়ে গেল, একটা গ্রামে ৩০ জন মারা গেল, হাজার হাজার গরু ছাগল মারা গেল, সেখানে স্বাস্থ্য দপ্তর সঠিক পদক্ষেপ নিয়ে ওষুধপত্র সরবরাহ করে। যার ফলে সেখানে একটা লোকও মহামারিতে মারা যায়নি। এটাই হচ্ছে আমাদের স্বাস্থ্য দপ্তরের কৃতিত্ব। আমাদের প্রতিষেধক ব্যবস্থা, যেটা সাবজেক্ট কমিটি সুপারিশ করেছে, আমাদের যে সমাজ ব্যবস্থা, তার উপর দাঁড়িয়ে প্রিভেনটিভ সাইডে গুরুত্ব দেওয়া উচিত। সেদিকে নজর রেখে স্বাস্থ্য দপ্তর গ্রামের মধ্যে বিভিন্ন রকম প্রিভেনটিভ মেজার নেবার জন্য তিন হাজার মানুষ পিছু একটা একটা করে সেন্টার খুলেছেন, সেখানে একজন মহিলা এবং একজন পুরুষ কর্মীর মাধ্যমে সেই চিকিৎসা চলছে প্রতিষেধক চলছে, ব্যাপক মানুষ সেখানে ১০০/১৫০ জন করে মানুষ নানান পরামর্শ নিতে যায়, ওষুধ চায়, এর ফলে মানুষের মধ্যে একটা সাড়া জাগাতে পেরেছে, একটা চেতনা জাগানোর চেষ্টা চলছে। আমি মনে করি আমাদের স্বাস্থ্য দপ্তর বিগত ১২ বছর ধরে পশ্চিমবাংলার জনগণের স্বার্থে যেভাবে কাজ করছে তার প্রতিফলন আমরা রাজ্যের সর্বত্র দেখতে পাচ্ছি। সেই জন্য আমি পুনরায় এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমার মনে হচ্ছে স্বাস্থ্য দপ্তরের ব্যয় বরাদ্দের ওপর আলোচনার জন্য যে নির্দিষ্ট সময় ধার্য করা আছে সেই সময়ের মধ্যে এই আলোচনা শেষ হবে না। তাই আমি সভার অনুমতি নিয়ে আরও আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মদোহয়, দীর্ঘক্ষণ ধরে আমি বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনলাম। ভারতবর্ষের কয়েকটি রাজ্যে আমাদের বিরোধী দল, কংগ্রেস (ই) দল সরকার পরিচালনা করছেন। তাদের কাজের ধারা, আর পশ্চিমবঙ্গের কাজের ধারা এবং অগ্রগতি সম্বন্ধে আমি দু একটি কথা বলতে চাই। যদিও এবিষয়ে আমাদের মাননীয় বিধায়ক নিরূপম সেন বলেছেন, তবুও আমি দু একটা কথা বলছি। ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী ভারতবর্ষের মধ্যে উত্তরপ্রদেশের লোকসংখ্যা সব চেয়ে বেশি, ১১ কোটি ৯ লক্ষ। বিহারের লোকসংখ্যা, ৬ কোটি ৯৯ লক্ষ। মহারাষ্ট্রের লোকসংখ্যা, ৬ কোটি ২৮ লক্ষ। এবং পশ্চিমবঙ্গের লোকসংখ্যা, ৫ কোটি ৪৬ লক্ষ। এই হচ্ছে বড় বড় চারটি রাজ্যের লোকসংখ্যার হিসাব। এর মধ্যে তিনটিই কংগ্রেস (ই) পরিচালিত রাজ্য আর একটায় আমরা বামফ্রন্ট সরকার আছি। এই চারটি রাজ্যের বার্থ রেট হচ্ছে উত্তরপ্রদেশে ৩৭.৫, বিহারে ৩৬.৫, মহারাষ্ট্রে ৩১.১ এবং ওয়েস্ট বেঙ্গলে ২৯.৭। অর্থাৎ এর থেকে দেখা যাচ্ছে ওরা যে বড় বড় রাজ্যগুলি পরিচালনা করেন, কোটি কোটি টাকা যেখান থেকে নিয়ে যান সেখানে জনসংখ্যা বাড়ছে এবং সেখানকার গ্রোথ রেট আমাদের চেয়ে অনেক বেশি। অথচ উত্তরপ্রদেশে গত কয়েক বছর ধরে ফার্স্ট প্রাইজ পেয়েছে। বার্থ রেট বাড়ছে গ্রোথ রেট বাড়ছে, কিন্তু প্রাইজ পেয়ে যাচ্ছে। তারপর দেখুন, ডেথ রেট—উত্তরপ্রদেশে ১৪.৬, বিহারে ১৩.৮, মহারাষ্ট্রের ৮.৪, আর ওয়েস্ট বেঙ্গলে ৮.৮। এখানেও দেখুন, ডেথ রেট যে দুটো রাজ্যে সব চেয়ে বেশি,

তাদের রেট আমাদের চেয়ে অনেক বেশি। আমাদের ৮.৮, তাদের ১৪.৬ এবং ১৩.৮। তারপরে লাইফ এক্সপেকটেন্সি, যেখানে উত্তরপ্রদেশে ৪৬.৮ ; বিহারে ৪৮.৮ ; মহারাষ্ট্রে ৫৮.১ এবং ওয়েস্ট বেঙ্গলে ৫৫.১। অর্থাৎ উত্তরপ্রদেশে এবং বিহারের লাইফ এক্সপেকটেন্সি আমাদের চেয়ে অনেক কম। তারপর আমি আরও দেখাতে চাই যে, শিশু মৃত্যুর হার—উত্তরপ্রদেশে প্রতি হাজারে ১৩২ ; বিহারে প্রতি হাজারে ১০১ ; মহারাষ্ট্রে প্রতি হাজারে ৬৩ এবং পশ্চিমবঙ্গে প্রতি হাজারে ৭১। এক্ষেত্রে অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৯৬।

[6-40 — 6-50 P.M.]

আপনারা বুঝুন, বিভিন্ন বড় বড় রাজ্যে যেগুলো কংগ্রেস শাসন করেন সেখানে মৃত্যু হার, জন্মহার, ইনফ্যান্ট মর্টালিটি, লাইফ এক্সপেকটেন্সি তুলনা করে দেখলে দেখা যায় তাদের পারফরমেন্স অনেক খারাপ। এটা আমি বলছি গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার হেলথ ইনফরমেনশন ইন ইন্ডিয়া ; ১৯৮৮ পেজেস ২৯, ৩৪, ৩৭ থেকে এটা তাদের ফিগার। আপনারা জানেন, আমাদের দেশে জন্মহার ভারতবর্ষে বছরে ১ কোটি ৬০ কিম্বা ৭০ লক্ষ। দিনে ৭০ হাজার এবং প্রতি ১.২ সেকেন্ড একটি শিশু জন্ম গ্রহণ করে, ৫০টি শিশু জন্ম গ্রহণ করে ১ মিনিটে, ৩ হাজার ১ ঘণ্টায়, ৭০ হাজার ১ দিনে আর ১ কোটি ৭০ লক্ষ ১ বছরে, এটা এন সি শ্রী বাস্তব বলেছেন যিনি স্বাস্থ্য দপ্তর দেখেন এবং প্ল্যানিং কমিশনের মেম্বার। প্রতি বছর একটা অস্ট্রেলিয়া যোগ হচ্ছে ভারতবর্ষের সাথে। আজকে ভারতবর্ষের লোকসংখ্যা ৮০ কোটি এবং ফোরকাস্ট করা হচ্ছে ২ হাজার ২০ খ্রিস্টাব্দে পৃথিবীর মধ্যে সবচেয়ে বেশি জনবহুল যে দেশ চীন, তাকে আমরা ছাড়িয়ে যাব। কারণ চীন এখন যেভাবে যে, পদ্ধতিতে জন্মহার নিয়ন্ত্রণ করছে তাতে তাদের ১০৩ কোটি, আর আমাদের দেশে যে হারে বাড়ছে, এই হারে যদি বাড়তে থাকে—আমাদের দেশে যে উৎপাদন ব্যবস্থা এই ব্যবস্থা জন্মহারের সাথে মিল রাখতে পারছে না। ভারতবর্ষে ৪২ বছর ধরে কংগ্রেস শাসনকালে আমাদের দেশকে ধংসের দিকে নিয়ে গেছে যেকথা মাননীয় বিধায়ক শ্রী নিরূপম সেন বলেছেন এবং যেকথা ডাঃ হৈমী বসু শুরু করেছিলেন কিন্তু ব্যাখ্যা করেননি। জনস্বাস্থ্য সম্পর্কে যদি আমরা সতর্ক না হই তাহলে আমাদের সমূহ বিপদ। এবারে আসি ম্যাল নিউট্রিশন, যে দেশের শতকরা ৫০/৬০ ভাগ মানুষ দারিদ্রসীমার নিচে বসবাস করেন, যে দেশে গ্রামে শতকরা ৭৫ ভাগ থেকে ৮০ ভাগ মানুষ বসবাস করেন, যে দেশে ৭০ থেকে ৭৫ ভাগ মানুষ ভূমিহীন কৃষক, ক্ষেতমজুর, ভাগচাষী, গরিব কৃষক, যারা দুইবেলা খেতে পায় না, অর্ধাহারে অনাহারে মারা যায় সেই দেশে শিশু মৃত্যু ভারতবর্ষে ৫ বছরে ৯৬ হাজার। স্বাভাবিক ভাবেই দেশে জনস্বাস্থ্যের দিকে লক্ষ্য না রাখলে অর্থাৎ যথেষ্ট খাদ্য যদি না থাকে ক্রয় ক্ষমতা যদি না থেকে তাহলে আমাদের দেশের স্বাস্থ্য ভালো হতে পারে না। আমার মনে পড়ে আমি গত বছরের আগের বছর কালাহান্ডিতে গিয়েছিলাম ভীষণ খরা আমি সেখানে সাধারণ মানুষের সঙ্গে গিয়েছিলাম তারা বলছে আমাদের কাজ নেই, জমি নেই, বাজারে ধান, চাল আছে কিন্তু ক্রয় ক্ষমতা নেই। আজকে আমরা শুনি আমাদের ভারত সরকারের ২ কোটি ৩০ লক্ষ টন খাদ্য মজুত আছে, কিন্তু অনাহারে অর্ধাহারে লোক মারা যাচ্ছে কেন?

**(শ্রী সৌগত রায় ঃ)** কোথায়? আপনাদের কাছে ওসব খবর আসে না। সুতরাং স্বাস্থ্য

সম্পর্কে আলোচনা করতে গেলে শুধু চিকিৎসার আলোচনা হবে এরকম কখনও শুনিনি, এটা হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট, স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ শিশুমঙ্গল এই বিষয় নিয়ে আলোচনা হবে, দেশের স্বাস্থ্য সম্পর্কে আলোচনা করছি শুধু চিকিৎসা নয়। সুতরাং এটা বুঝতে হবে যে, সামাজিক ব্যবস্থা কি, কোথায় যাচ্ছে। শতকরা ৬০ ভাগ মানুষ দুবেলা খেতে পায়না, দরিদ্র সীমার নিচে, শিশুদের খাবার জোটে না। এখানে ডাঃ হৈমী বসু বলেছেন যে রামকৃষ্ণ মিশন এবং সারদা মিশন হাসপাতাল অনেক সুন্দর এবং পরিষ্কার পরিচ্ছন্ন। কিন্তু এটা কি জানেন? যখন আমরা যেকোনও হাসপাতালেই যাই আমি কলকাতার হাসপাতালের কথাই বলছি যেটা ডাঃ হৈমী বসু বলেছেন কাছাকাছি হাসপাতালে গরিব রোগী ভর্তি করা হয়, কিন্তু রামকৃষ্ণ মিশন বা সারদা মিশন হাসপাতালে আপনি গরিব রোগী ভর্তি করতে পারবেন, সেখানে কটি দেশি রোগী ভর্তি করে? আমি রামকৃষ্ণ মিশন হাসপাতালে বহুদিন দেখিছে, কথাটা হল আমি জানি রামকৃষ্ণ মিশন হাসপাতালে গরিব রোগী ভর্তি করেন। আমার পিছনে নেই। আপনি আজকে পি জি হাসপাতালকে কার্ডিওলজিতে যান, দেখবেন কি, বারন্দায় রোগী রাখা হয়েছে। কি করবে, হার্ট পেশেন্ট এসেছে, তাকে রাখতেও হবে, আমার নির্দেশ আছে কোনও রোগী ছাড়বেন না। সুতরাং কথাটা হল আমাদের পশ্চিমবঙ্গের হাসপাতালগুলি এটা জানবেন অন্য রাজ্যের সঙ্গে তুলনা করুন, যেখানে পশ্চিমবঙ্গে সরকারি শয্যা সবচেয়ে বেশি। আমি এদিক দিয়ে বলছি, মহারাষ্ট্রের তামিলনাড়ুতে শয্যা সংখ্যা বেশি হতে পারে কিন্তু প্রাইভেট বেডের সংখ্যা বেশি, তুলনা মূলকভাবে আমাদের চেয়ে অনেক বেশি। আমাদের এখানে বিনা পয়সা রোগী সবচেয়ে বেশি এবং একটা কথা যারা বলেছেন এবং আমি মনে করি সঠিক ভাবেই বলেছেন, কেন এত রোগী কলকাতায় আসে।

আমাদের ১১৯২টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে। যদিও এ সম্পর্কে গোবিন্দবাবু তথ্য দিতে ভুল করেছেন। আপনি জানেন না পশ্চিমবঙ্গে কয়টি ব্লক আছে? আপনি বলেছিলেন যে, ৫৭২ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নাকি আপনারা করে গেছেন। কিন্তু পশ্চিমবঙ্গে ৪৪১টি ব্লক আছে, আর স্বাস্থ্যকেন্দ্র আছে ৪৪২টি। প্রতি ব্লকে একটি করে স্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানে আপনি বলে গেলেন ৫৭২টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আপনারা করে গেছেন। (**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ না, আমি ৩৪১টির কথাই বলেছি**) আপনি ৫৭২টির কথাই বলেছেন। ডাঃ হৈমী বসু বলেছিলেন, অক্সিজেন এবং অন্যান্য জিনিসের অভাবে হাসপাতালে রোগীর মৃত্যু হয়। এখানে আমি প্রাক্তন বিধায়ক, সত্য ঘোষাল মহাশয়ের বক্তৃতা থেকে উদ্ধৃতি দিচ্ছি। প্রসিডিংসটা হল ফেব্রুয়ারি-মে, ভল্যুম-২ ১৯৭৪এর। এতে তিনি বলেছেন, ওখানকার ডাক্তারদের চেষ্টা চরিত্র করে হয়ত কিছু বলতে পারতাম, কিন্তু মেদিনীপুর চলে গেছে, কি বলতে কি হবে বলে কিছু বলতে পারিনি। পরের দিন গেলাম, গিয়ে দেখলাম, সত্যি দেখলাম স্যার, একটু মিথ্যা নয়, রবীঠাকুরের কবিতায় পড়েছিলাম, ইটের পরে ইট, মাঝে মানুষ কীট। ওখানে যেয়ে দেখলাম, সেই মানুষ নামক কীট এবং সেই অসুস্থ মানব কীট হেড ইনজুরির পেশেন্ট যার ইন্টারন্যাল হ্যামারেজ হয়েছে, কোথায় শুয়ে আছে? সে সেখানে শুয়ে আছে মাটিতে। মাটিতে শুয়ে থাকা ভালো। মাতা বসুমতী ধরিত্রী। তার চেয়ে ভালো ক্ষীরোদ সাগরে বিষ্ণু যেমন ক্ষীরের সমুদ্রে শয়ান ছিলেন ঠিক তেমনি, মাপ করবেন স্যার, যদি কথাটা একুট খারাপ হয়, আমি দেখলাম প্রস্রাব-সমুদ্রে বিষ্ণুর মতো লম্বমান হয়ে তিনি

শুয়ে আছেন। অ্যাঙ্গেল ডিপ-গোড়ালি পর্যন্ত ডুবে যায় প্রস্রাবে। প্রস্রাব জমে আছে, তার ভেতর পড়ে আছে হেড ইনজুরি পেশেন্ট মাটিতে। সে রকম অজস্র বেড, একটা রোগী নয় স্যার, প্রায় শতখানি রোগী পড়ে আছে। দিস ওয়াজ দি হেলথ কন্ডিশন। একটা হেড ইনজুরির রোগীকে প্রস্রাবের মধ্যে ডুবিয়ে রেখেছিলেন, লজ্জা করে না? আপনারা অনেকবার বলেছেন যে, রক্ত রাখবার ব্যবস্থা নেই। কিন্তু আমি বারবার হাউসে বিবৃতি দিয়ে বলেছি, এটা আন্তর্জাতিক নিয়ম, যে রক্ত নেওয়া হয় সেই রক্ত পরীক্ষা করা হয়।

[6-50 — 7-00 P.M.]

আপনারা জানেন রক্ত নেওয়ার সাথে সাথে একটা স্যাম্পেল নেওয়া হয়, সেখানে পরীক্ষা করে যদি দেখা যায় যে সেখানে সেই রক্তটা আমাদের কোনও মানুষের দেহে দেওয়া ঠিক নয়, ট্রান্সফিসন করা ঠিক নয় তাহলে তারা সেটাকে রেখে দেয়। রেখে দেওয়ার পরে ৬ মাসে একবার কিম্বা ৭ মাসে একবার কিম্বা ১ বছরে একবার ফেলে দেয়। যেটা ব্যবহার করা উচিত নয় সেটা ফেলে দেয়। এটা ঠিক নয় যে এক সাথে রক্ত নেওয়া হয়েছে বলে সেই রক্ত ফেলে দেওয়া হয়েছে। আমি বিবৃতিতে বলেছি আন্তর্জাতিক নিয়মে স্যাম্পেল নিয়ে দেখা হয়, পরীক্ষা করে দেখা হয় হেপাটাইটিস রোগের কোনও জার্ম বা কোনও ভাইরাস আছে কিনা সেই রক্তে। এখানে তো অনেক ডাক্তার আছেন, হৈমী বসু কথাটা বললেন। আমি তো সেই দিন বলেছিলাম। আর যারা কথাটা বলে বেড়ান তাদের কথায় আপনারা সব সময় প্রভাবিত হন কেন? পেপারে তো অনেক কিছু বার হয় তথ্য জানা থাকলে ভালো তাতে কোনও অসুবিধা নেই। তারপর বললেন সি টি স্ক্যান করতে গেলে অপেক্ষা করে থাকতে হয়। আপনারা জানেন যে আমাদের সরকারের সীমিত ক্ষমতা, আমরা এই মেশিন বাড়াতে পারিনি। আমাদের একটা সি টি স্ক্যান মেশিন, সেই সি টি স্ক্যান মেশিন যদি খারাপ হয় তাহলে আবার বিদেশ থেকে পার্টস আনাতে হয় এবং তার জন্য সময় লাগে। এখন যেগুলি আরজেন্ট কেস সেই গুলিকে দেখে সেইভাবে দেওয়া হয়। কারও হয়ত এক মাস কারও হয়ত দেড় মাস এবং কারও হয়ত তিন মাস পরে ডেট পড়তে পারে। আমাদের ক্ষমতা নেই বেশি কেনার, ৩-৪-৫টি মেশিন থাকলে তাহলে সব ঠিক হত। আমরা এর জন্য ৫০০ টাকা করে নিই, তবে বেশির ভাগ ফ্রী করে দিতে হয়, কারণ গরিব মানুষ কি করব, আমাদের দিতে হবে। আসলে কথা সেটা নয়, কথা হল বাইরে এটা করাতে গেলে ১৪০০ টাকা থেকে১৬০০ টাকা পড়ে, সেই জন্য আমাদের এখানে এতো প্রেসার এবং তার উপর একটা মাত্র মেশিন। একটা হোল বডি স্ক্যানার আনার চেষ্টা করছি, একটা সাহসিক সিদ্ধান্ত গ্রহণ করতে পারি।

**(এ ভয়েস ঃ আমাদের সময় তো অনেক কিছু ছিল)**

ওনাদের সময় অনেক কিছু ছিলনা এই কথা বললে তো ওনারা অস্বীকার করবেন। একটা কথা আপনারা বলেছেন—নার্সদের কথা বলেছেন। জাল সার্টিফিকেট নিয়ে নার্সদের ভর্তি হবার ব্যাপারে বলেছেন। আমাদের নিয়মটা কি? নিয়মটা হল হায়ার সেকেন্ডারি পরীক্ষায় মার্ক সিটে যারা ভালো ফল করবে সেই ভিত্তিতে ভর্তি করা হবে। এই ব্যাপারে একটা কমিটি আছে, যেখানে ডেপুটি সুপারিনটেনডেন্ট হলেন সেখানে চেয়ারম্যান। তাতে নার্সিং-এর

লোক থাকেন এবং অন্য লোকও থাকেন। সার্টিফিকেট দিলে সেই সার্টিফিকেট দেখে যেমন তারা মার্ক পেয়েছে সেই অনুযায়ী তারা ভর্তি করবেন। এখন এই ব্যাপারে কি হয়েছিল? ব্যাপারটা হঠাৎ হয়েছিল। কয়েকটি মেয়ে নার্সিং টিচারকে ডেকে জিজ্ঞাসা করছে যে আমরা কিছু বুঝতে পারছি না এটা কি ওটা কি? তাতে টিচারের সন্দেহ জেগেছে। বুঝতে পারবে না কেন, হায়ার সেকেন্ডারি পাশ করেছে? দুটি কেস ভেরিফাই করে দেখা যায় সার্টিফিকেট গুলি ভেজাল। সেই দিন যখন শুনি ব্যাপারটা তখন আমাদের সমস্ত পুলিশ অফিসার, ডাইরেক্টর জেনারেল অফ পুলিশ, কমিশনার অফ পুলিশ, অফিসার এবং সেক্রেটারি বসে আলোচনা করে দেখলাম কি করা যায়। তখন বললাম সমস্ত সার্টিফিকেট সংগ্রহ করা হোক যারা ভর্তি হয়েছে তাদের এবং প্রতিটি হায়ার সেকেন্ডারি কাউন্সিলে গিয়ে সেই গুলিকে ভেরিফাই করে আসা হোক। হায়ার সেকেন্ডারি কাউন্সিলের চেয়ারম্যানকে বললাম যে আপনারা খুব তাড়াতাড়ি করবেন কারণ সামনেই আমাদের ফোর্থ ইয়ার স্টুডেনদের পরীক্ষা আছে। গিয়ে দেখলাম ৩২৪ জনের মতো জাল সার্টিফিকেট। তখন আমরা আমাদের লিগাল রিমেম্বারেনসার যেভাবে আমাদের অ্যাডভাইস করল যে, ওদের একটা শো-কজ নোটিশ দিন, আমরা তাই করলাম। শো-কজ নোটিশ দিলাম এবং নোটিশ দিয়ে ওদের বললাম স্টাইপেন্ড হবে না, তোমাদের পড়াতে পারব না। আমি ২২ তারিখে মুখ্যমন্ত্রীর সঙ্গে বর্ধমানে গিয়েছিলাম, ২৩ তারিখের সকালে আসার পর আমাদের ফিনান্স মিনিস্টার অসীম দাশগুপ্ত মহাশয় আমাকে টেলিফোন করে বললেন এই ঘটনা ঘটেছে। আমি তক্ষুনি সেখানে গেলাম। ওখানে গিয়ে আমি স্টুডেন্ট দুজনের সাথে কথা বলেছিলাম। আমার সাথে ডি সি, সেন্ট্রাল, ও সি, বৌবাজার এবং সুপারিনটেনডেন্ট ছিলেন। আমি সুপারিনটেনডেন্টকে নিয়ে মেয়েদের সাথে বসেছিলাম। কারণ আগে থেকে ওখানে মেয়েরা সুপারিনটেনডেন্টকে ঘেরাও করে বসেছিল। আমি ওখানে গিয়ে কথা বলেছিলাম। আমি শুক্লার সঙ্গেও কথা বলেছিলাম। সবচাইতে দুঃখের বিষয়, আমি যখন বেরিয়ে আসছিলাম তখন কয়েকজন যুব কংগ্রেসের ছাত্র মেয়েদের সাথে আমাকে অকথ্য ভাষায় গালাগালি দিচ্ছিল। তারপর আমি বলেছিলাম এদের অ্যারেস্ট করুন। যারা ছেলে আছে তাদের অ্যারেস্ট করুন। তারপর আমি চলে এসেছিলাম, বলে এসেছিলাম যে আমি বিকেলে আবার আসবো। আমি ওখান থেকে বেরিয়ে আসার পর ওরা মেন গেট অবরোধ করেছিল। কংগ্রেসিরা একটি নয়, তিন তিনটে তেরাঙ্গা ঝান্ডা নিয়ে অবরোধ করেছিল। এরপর একজন ডাক্তার এবং একজন নার্স স্টুডেন্টকে গ্রেপ্তার করা হয়েছিল। গ্রেপ্তার করার পর তাদের বলা হয়েছিল, তোমরা বেল নাও। তারা নিল না। কোর্টে নিয়ে গিয়ে তাদের বলা হয় বেল নাও। তারা নিল না। তাদের বলা হল পি আর বন্ডে বেল নিতে। তাও তারা নিল না। শুক্লা মজুমদার সম্পর্কে আমি ১১ তারিখে ডি সি, সেন্ট্রাল-এর কাছ থেকে রিপোর্ট এনেছি। সেই রিপোর্টে বলছে As regards the investigation into the allegation of rape, all vital witnesss including Dr. Bijoy Prokash Panday, Smt. Basanti Naskar, Sister-in-cahrge and Darwan, Deokishor Singh and several others have been examined but no useful clue could be obtained. The three discharged trainee witnesss namely; Smt. Gouri Ghosh, Smt. Sheema Khasnabis and Smt. Shyamali Biswas who had allegedly threatened the victim girl with dire consequences were brought to the P.S. and interrogated at length by a team of

officers. On interrogation they denied haveing threatened the victim girl. However, it could be ascertained that there was some altercations with Smt. Seema Khashnabis over the issue of mark sheet of Smt. Sukla Majumdar, which they suspected to be fake and had threatened to expose her on that occasion. The exhibits including wearing apparels of the victim girl were sent to F.S.L. for chemical examination, the result of which is awaited. The identity of the two miscreants who allegedly raped on Smt. Sukla Majumdar could not be established. Smt. Sukla Majumdar on being interrogated further could not give any clue whatsoever regarding the identity of the miscreants. She further stated that she would have not been able to identify those persons who are arrested. Investigation is in progress. No one has been arrested. The critical examination of the victim girl is suggestive of sexual assualt. The awaiting opinion is reserved pending receipt of C.E.'s report.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** ডাঃ নন্দীর রিপোর্ট এতদিন পরে কেন প্রকাশ করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** I am not an expert. ডাঃ নন্দীর সম্পর্কে মানস ভুঁইয়া, ডাঃ হৈমী বসু, এরা জানেন।

**ডাঃ হৈমী বসু :** রিপোর্টটা প্রকাশ করতে এত দেরি হল কেন? why so delay ?

[7-00 — 7-10 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** কোথায় ডিলে হয়েছে? আপনারা বলছেন মানকুন্ডুতে যে টি বি রোগী ভর্তি রয়েছে সেই হাসপাতালটি টেকওভার করার কথা। আপনারাও দীর্ঘদিন সরকারে ছিলেন, নিশ্চয় জানেন যে বহু এই ধরনের হসপিটাল ম্যানেজমেন্ট কোথাও টেকওভার হচ্ছে না। অ্যাডমিনিস্ট্রেশন বসানো হচ্ছে। কিন্তু আমাদের ডিফিকাল্টি হচ্ছে এই যে এতো জিনিস আমরা ম্যানেজমেন্ট নিয়েছি এবং অ্যাডমিনিস্ট্রেটর বসিয়েছি যে আবার আমাদের পক্ষে এগুলো যখন টেকওভার করব তখন আমাদের দায়-দায়িত্ব এসে যাবে। এই দায়-দায়িত্ব আমরা সহজে পালন করতে পারব না কারণ আপনারা জানেন যে আমাদের রাঁচিতে ৬০০টি বেড আছে এবং আমাদের হাইকোর্ট আদেশ দিয়েছে এরজন্য আমাদের ২ কোটি টাকা দিতে হবে। এতে রোগী ভর্তি হোক না হোক আমাদের মাসে মাসে এই টাকা দিয়ে যেতে হবে। সেইজন্য আমরা ওই বেডের সংখ্যা কমিয়ে ৬০০ জায়গায় ৩০০ করেছি। আপনারা অনেকেই বলেছেন কোনও কোনও টিবি হসপিটালে রোগী বেশি আছে। রাঁচিতেও এই ধরনের অনেক মহিলা রোগী বেশি আছে। তাদের কোনও ঠিকানা নেই, তাদের কেউ নিতে চায় না, তাদের আত্মীয়-স্বজন কেউ নেই। তাদের কি আমরা রাস্তায় ফেলে দেব? তাদের তো আর আমরা ফেলে দিতে পারব না এবং তা সঠিক কাজও হবে না। কারণ তারা অসহায় কোথায় বা যাবে? আমাদেরই তাদের রাখার ব্যবস্থা করতে হয়েছে। তারপরে শ্রী দেবপ্রসাদবাবু একটি কথা বললেন যে চোরা ওষুধের কথা বললেন, আমি সেদিনও বলেছি যে অসত্য কথা বলিনি, আজও আমি সেই একই কথা বলছি যে আমাদের এই ড্রাগস অ্যান্ড [illegible] অ্যাক্ট

অনুযায়ী কোনও কোম্পানিকে ব্ল্যাকলিস্টেড করা যায় না। আপনাকে আগেও বলেছি যে অ্যাক্ট অনুযায়ী ব্ল্যাকলিস্ট করা যায় না কারণ উড়িষ্যাতে ফার্মটি রয়েছে। ওরা আমাদের এখানে অ্যাপ্লাই করেছিল ফর লাইসেন্সের জন্য এবং আমাদের এখানকার ড্রাগস অ্যান্ড কসমেটিকস অ্যাক্ট অনুযায়ী যে প্রভিশন আছে সেটা যদি ফুলফিল করে তাহলে আমরা তাকে দিতে বাধ্য। আমাদের ব্ল্যাক লিস্টের কোনও স্কোপ নেই এবং ব্ল্যাকলিস্ট করার ক্ষেত্রে অ্যাক্ট অনুযায়ী আমাদের কোনও ক্ষমতা নেই। সুতরাং তিনি বারে বারে একই কথা বলেছেন। তারপরে আমাদের ডাক্তারদের কথা বলেছেন। আমাদের প্রাইমারি হেলথ সেন্টার এবং সাবসিডিয়ারি হেলথ সেন্টার মিলে ১১৯২টি পদ ছিল এবং আমরা যখন আসি তখন মাত্র ৮২০টি পদ খালি ছিল। আমরা এক বছরে ১৮৯২টি অ্যাপয়েমেন্ট দিয়েছি এবং উইথ দি টার্মস ৩ বছর পর পর অ্যাপয়েন্টমেন্ট করা হচ্ছে, তাদের কাজে যোগ দেওয়ার জন্য ২১ দিন টাইম দিয়ে থাকি।

আমাদের কাছে যে লিস্ট আসে তা থেকে আমরা ২০০, ৩০০, ৪০০ জন করে পাঠাই এবং ২১ দিনের টাইম দিই এর মধ্যে যোগ দিলে দাও না হলে দিও না। কিন্তু আনলিমিটেড টাইমের জন্য ফেলে রাখি না। ১৪৯০ জনকে আমরা অলরেডি অ্যাপয়েমেন্ট দিয়েছি, তবুও আমাদের এখনও ৩৬০ জনের মতো ভ্যাকান্সি আছে। জয়েন্ট করেছে ৫০ শতাংশের বেশি। একটু ভালো ফল হয়েছে। কিন্তু আমরা ১৪৯০ জনকে দিয়েও ৮২০ জনের যে ভ্যাকান্সি সেটা ফিল-আপ করতে পারিনি ; এখনও কিছু খালি আছে। আমি সেই কথা বলছি এই জন্য যে গ্রামে যদি চিকিৎসা না হয় তাহলে স্বাভাবিকভাবে তারা চলে আসে বড় বড় হাসপাতালে এখানে প্রাইমারি হেলথ সেন্টার সম্পর্কে মানসবাবু বলেছেন—হি ইজ ট্রাইং টু মেক এ পয়েন্টস দেয়ার ইজ নো পলিটিকাল মোটিভ। আপনি যদি একটা প্রাইমারি হেলথ সেন্টারে যান তাহলে দেখবেন ২/৩ জন ডাক্তার সেখানে থাকেন, সিস্টার থাকেন, জি ডি এ থাকেন, ফোর্থ ক্লাস এমপ্লয়ি থাকেন। কিন্তু কোনও ডাক্তার যদি সেখানে কোনও রোগী এলে ভালো করে না দেখে, সিস্টার না দেখে, রোগী যদি সিকিউরড ফিল না করে তাহলে তার টেনডেন্সি কি থাকে সাব ডিভিশনাল হসপিটাল যাওয়ার বা ডিস্ট্রিক্ট হসপিটালে যাওয়ার বা কলকাতার হাসপাতালে যাওয়ার। আমি প্রাইমারি হেলথ কেয়ারের কথা বলছি—আমরা প্রাইমারি হেলথ সেন্টারগুলকে স্ট্রেনদেন করব, আমরা এমনও চেষ্টা করছি গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছে যাচ্ছি অ্যাবাউট সেভেন্টি ফাইভ ক্রোরস-র একটা প্রস্তাবও আমাদের যাচ্ছে, যাতে অমরা সেটা আইনত পেতে পারি অবশ্য যদি তারা রাজী হয়। প্রাইমারি হেলথ সেন্টারে আমরা এক্স-রে দেবার চেষ্টা করছি ই সি জি দেবার চেষ্টা করছি যদি তারা রাজী হয় ; জানিনা তারা রাজী হবে কিনা। রুরাল হসপিটাল পর্যন্ত এক্স-রে দিতে রাজী আছে। অ্যাম্বুলেন্স দিতে রাজী আছে। কিন্তু প্রাইমারি হেলথ সেন্টারে কোনও অ্যাম্বুলেন্স নেই। আমরা বার বার বলেছি আমাদেরকে একটা কাঠামোর মধ্যে কাজ করতে হয়, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার যে কাঠামো আছে তার বাইরে আমার যেতে পারি না। সুতরাং আমরা চাই প্রাইমারি হেলথ সেন্টারগুলিকে স্ট্রেনদেন করে এক্স-রে মেশিন যাতে বসানো যায়, এটা আমরা চেষ্টা করছি। গ্রামের মানুষ যাতে গ্রামে সাহায্য পায় জেলা হাসপাতালে বা কলকাতা হাসপাতালে না আসে, সেটা আমাদের দেখতে হবে। ইট ইজ সার্ভিস টু দি নেশন, সার্ভিস টু দি পিপল

[7-10 — 7-20 P.M.]

এটা আমাদের বোঝা দরকার ; হাসপাতাল হচ্ছে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সেবা কেন্দ্র। এখানে ডাক্তার, নার্স চতুর্থ শ্রেণী কর্মচারী, জি ডি এ আছে, আমি কিন্তু কাউকে আলাদাভাবে বলছি না অল টুগেদার এটা যৌথ উদ্যোগ এই কথা আমি বারে বারে বলেছি যে আমাদের এখানে যা ব্যবস্থা আছে তার সম্পূর্ণ সদ্ব্যবহার করে আমরা যেন চিকিৎসা ব্যবস্থা ভালো ভাবে করতে পারি। আমরা সাধারণ গরিব মানুষের যাতে চিকিৎসার সুযোগ করে দিতে পারি সেটা দেখা দরকার। মানসবাবু একটা পয়েন্ট তুলেছেন তাকে ইনফর্মেশনটা দিই ট্রান্সফার বন্ধ করা হয়নি—ডি এইচ এস বড় না মন্ত্রী বড় —এটা আমার অর্ডার। আর একটা ব্যাপার হল আমি বললাম যখন ডিপার্টমেন্টাল প্রসিডিংস হয়েছে—একজন ওয়েস্ট দিনাজপুর, একজন মালদার, সেক্ষেত্রে এনকোয়ারি যাতে তাড়াতাড়ি হয় সেটা দেখা দরকার। এক্ষেত্রে মাই ট্রান্সফার অর্ডার স্ট্যান্ড ; তাই এনকোয়ারিটা যত তাড়াতাড়ি হয় শেষ করে দিন, সেইজন্য কয়েকদিন তাকে রেখে দিয়েছি। আর একটা কথা বলেছেন রেড ক্রস সম্বন্ধে—এটা ভেরি ভাইটাল—এই ইনফর্মেশনটা আমি জানি—ওখানে দুর্নীতি হচ্ছে। আমরা স্টাডি করছি, স্পেশাল অডিট যাতে বসানো যায়। কারণ স্পেশাল অডিট বসাতে না পারলে আপনারা জানেন গভর্নর হচ্ছে, সেখানকার প্রেসিডেন্ট, সুতরাং আমাদের কিছু করতে হলে ভেবে-চিন্তা করতে হবে। দেয়ার ইজ ভেরি জেনুয়িন কেস ফর সাচ ইনভেস্টিগেশন। এবং আমার মনে হয় সেটা করতে পারলে অনেক কিছু বেরুবে। যারা এজেন্ট ছিল তারা কয়েক লক্ষ টাকা এখানে আত্মসাৎ করেছে। সুতরাং উই শুড এনগেজড সাম স্পেশাল অডিট, এবং এর পরে যা কিছু করার ব্যবস্থা করব। এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি এবং কাট-মোশনের বিরোধিতা করছি। প্রাইভেট প্র্যাকটিসের কথা আপনি কারেক্টলি বলেছেন, এটা খুব দুঃখের বিষয়। আপনাদের বলছি আমার বিল গভর্নরের সই হয়ে পড়ে আছে, হেলথ ডিপার্টমেন্ট থেকে লিগ্যাল ডিপার্টমেন্টে পাঠিয়েছি। প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করার জন্য আমি যে বিল আনছি বিল চলে গেছে দিল্লিতে, কিন্তু দিল্লিতে ২ মাস আটকে রয়েছে। আপনারা যদি তার স্যাংশন নিয়ে আসতে পারেন তাহলে সেদিনই আমি ডিক্লেয়ার করে দেব, তারজন্য আমি অপেক্ষা করে আছি।

সবশেষে আমি সমস্ত কাট মোশনগুলির বিরোধিতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

## Demand No. 32

The motions (2-6), excepting no. 1 of Shri Deba Prasad Sarkar, Shri A.K.M. Hassan Uzzaman (7-10), Shri Subrata Mukherjee (11-14) that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion (1) of Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following results.

NOES

Abul Basar, Shri

Adbul Quiyom Molla, Shri

Anisur Rahaman Biswas, Shri

Bagdi, Shri Bijoy

Barma, Shri Manindra Nath

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharyay, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Nirmal Kumar

Chatterjee, Shrimati Nirupama

Chowdhury, Shri Bansa Gopal

De, Shri Bibhuti Bhusan

De, Shri Sunil

Deb, Shri Gautam

Dey, Shri Partha

Dutta, Dr. Gouri Pada

Ghosh, Shri Kamakhya Charan

Halder, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Kar, Shri Nani

Mahamuddin, Shri

Maity, Shri Sukhendra

Majhi, Shri Surendra Nath

Malick, Shri Shiba Prasad

Mondal, Shri Rabindra Nath

Minj, Shri Prakash

Mohammad, Shri Shelim

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Shashanka Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherje, Shri Joykesh

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Sufal

Pramanick, Shri Radhika Ranjan

Ray, Shri Matish

Ray, Shri Subhus Chandra

Roy, Shri Hemanta

Roy, Shri Sada Kanta

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Nayan Chandra

Satpathi, Shri Abani Bhusan

Sayed Wahed Reza, Shri

Sen, Shri Dhiren

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Santosh Kumar

Soren, Shri Khara

Sur, Shri Prasanta Kumar

Touob Ali, Shri

Tudu, Shri Durga

AYES

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 1 and the Noes 58, the motion was lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 2,32,33,15,000/- be granted for expenditure under Demand No. 32, Major Heads: "2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 58,08,29,000/- already voted on account in March, 1989)-was then put and agreed to.

**Demand No. 33**

The motions moved by Shri A.K.M. Hasanuzzuaman, Shri Deba Prasad Sarkar and Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 39,33,69,000 be granted for expenditure under Demand No. 33, Major Head: "2210—Medical and Public Health (Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 9,83,43,000 already voted on account in March, 1989), was then put and agreed to.

**Demand No. 34**

The motion of Shri Prasanta Kuamr Sur that a sum of Rs. 36,00,59,000 be granted for expenditure under Demand No. 34, Major Head: "2211—Family Welfare".

(This is inclusive of a total sum of Rs. 9,00,15,000/- already voted on account in March, 1989), was then put and agreed to.

## Voting on Demands for Grants

## Demand No. 40

**Mr. Speaker :** There are two cut motions to Demand No. 40. Both the cut motions are in order and taken as moved as follows :

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন খাতে যে ব্যয় বরাদ্দ মন্ত্রী মহাশয় পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, আপনার হয়ত মনে আছে গতবারও আমি এই বিভাগ সম্বন্ধে বক্তব্য রেখেছিলাম। আমি মনে করি উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন সম্বন্ধে আলোচনা করবার সময় একটু ঐতিহাসিক পর্যালোচনা করা দরকার। মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তাতে দেখছি কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার এবং কেন্দ্র বিরোধী আন্দোলনের ডাক। মন্ত্রী মহাশয়ের নিজের কাজ বা activity সম্বন্ধে স্পষ্ট কিছু নেই তার বক্তব্যে। এটা ঠিক ১৯৪৭ সালে দেশ বিভাগ হওয়ার বহু লোকের জীবনে অবর্ণনীয় কষ্ট ডেকে এনেছে। দেশ বিভাগের ফলে বাংলা এবং পাঞ্জাবে একই সময় লক্ষ লক্ষ মানুষ ঘরছাড়া হয়েছে। মন্ত্রী মহাশয় তার বক্তৃতায় পাঞ্জাব এবং বাংলার মধ্যে তুলনা করেছেন এবং একটা মৌলিক তফাৎ দেখেছেন। এই তফাৎটা হল— দেশ বিভাগের পর পাঞ্জাবে exchange of population হয়েছে এবং তার ফলে হিন্দু এবং শিখরা ওপার থেকে এপারে এসেছে এবং মুসলমানরা ওপারে চলে গেছে। পশ্চিম পাঞ্জাব থেকে যারা পূর্ব পাঞ্জাবে এল তারা ফেলে দেওয়া বহু বাড়ি, জমি, ব্যবসা অধিকার করার সুযোগ পেল। কিন্তু বাংলায় exchange of population না হবার ফলে পূর্ববাংলা থেকে যারা এল তাদের পশ্চিমবাংলায় থাকার জন্য প্রয়োজনীয় জায়গায় ব্যবস্থা ছিল না, পরবর্তীকালে যে কমিটি এই ব্যাপারটা নিয়ে অধ্যয়ন করেছে তারা স্বীকার করেছে এখানে এমন জায়গা ছিল না যাতে সকলকে কৃষিতে পুনর্বাসন দেওয়া যায়। সেদিন যে ঋজুদেহী ভদ্রলোক এই সমস্যার মোকাবিলা করেছিলেন সেই ডাঃ বিধান চন্দ্র রায় আমাদের মতো ছোট মাপের লোক ছিলেন না, তিনি বিরাট মাপের লোক ছিলেন। তিনি বুঝেছিলেন পূর্ববাংলা থেকে যারা এসেছে তাদের পশ্চিমবাংলায় ভূখন্ডের মধ্যে ব্যবস্থা করা যাবে না—এদের জন্য বাইরে ব্যবস্থা করতে হবে। তাই আমরা দেখলাম দন্ডকারণ্য, মহারাষ্ট্রের চন্দ্রপুর, আন্দামান এবং অন্যান্য কয়েকটি রাজ্যে উদ্বাস্তুদের জন্য ব্যবস্থা হল। আজকে মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই যে তখন বাম দলগুলি কিভাবে উদ্বাস্তুদের বলেছিল যে তোমাদের বাইরে যেতে হবে না এবং সেই নিয়ে তারা আন্দোলনও করেছিল এবং শিয়ালদা স্টেশনে উদ্বাস্তুরা বসে রইলো। বাংলার বাইরে উদ্বাস্তুরা যদি সেই সময় যেতে পারতো তাহলে সেখানে গিয়ে পড়লে ঘর বসতবাটি পেতে পারতো। কিন্তু সেটা বামপন্থীদের জন্য হল না। ফলে শিয়ালদহ স্টেশনে ওরা পড়ে রইলো দীর্ঘ দিন ধরে। এটাই হল উদ্বাস্তু সমস্যার মূল কথা। অল্প জমিতে সেই সব লোক পড়ে রইলো। ওপার থেকে

[7-20 — 7-30 P.M.]

যারা এসে ছিল তাদের জন্য বাইরে পাঠাবার ব্যবস্থা হয়েছিল। কিন্তু তাতে বাধা দেওয়া হল। আপনারা আন্দামানে গিয়ে কোনও উদ্বাস্তু পরিবারকে জিজ্ঞাসা করুন যে আপনারা এখানে ভালো আছেন কিনা। তারা বলবে হ্যাঁ আমরা এখানে পুনর্বসতি হয়েছি। আপনারা এখানে গিয়ে দেখুন, দুঃখ পাবেন। এই আন্দামানেই পুরোপুরি বাঙালিদের কলোনি হতে পারতো। কিন্তু সেটা বামপন্থীদের জন্য হল না। মহারাষ্ট্রের চন্দ্রপুর কলোনিতে গিয়ে যদি সেই সমস্ত উদ্বাস্তুদের জিজ্ঞাসা করেন যে আপনারা এখানে ভালো আছেন কি। ওখানে তারা বলবে যে হ্যাঁ পুনর্বসতি হয়েছি। উত্তরপ্রদেশে বাঙালিদের জায়গায় যান দেখবেন উদ্বাস্তুরা ভালো আছে। কেবল দন্ডকারণ্যটায় একটু সমস্যা আছে। এখানে জমি অনুর্বর এবং সেখানে তাই পূর্ববাংলা থেকে আসা উদ্বাস্তুদের অ্যাডজাস্ট করতে অসুবিধা হয়েছে। এখানে যারা আছে তাদের একটু অসুবিধা হচ্ছে। কিন্তু যারা মহারাষ্ট্রে রয়েছে তাদের অনেকেই পুনর্বসিত হয়ে গিয়েছে। এখানে একেবারে দরিদ্রের মতো জীবন যাপন করার চেয়ে সেটা ভালো ছিলনা কি? কিন্তু যেটা হবার নয় তা নিয়ে বামপন্থীরা উদ্বাস্তুদের নিয়ে যেভাবে আন্দালন শুরু করেছিল—সেই ১৯৬৭ থেকে ১৯৭২ তাতে কোনও কাজ হল না। এটা রেসিডুয়াল প্রবলেম অব রিফিউজিস। এখানে আমাদের সরকার স্টাডি করেছিল—তখন বাংলায় অস্থিরতা ছিল—১৯৭২ সালের ১৫ই আগস্ট ১২৫ কোটি টাকার একটা মাস্টার প্ল্যান রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছিল। যে মাস্টার প্ল্যান পেশ করেছিল সেই মাস্টার প্ল্যানের সব টাকা পাওয়া যায় নি। কারণ কেন্দ্রীয় সরকারের একটা মহলের ধারণা হয়েছিল যে যদি পাঞ্জাবে উদ্বাস্তু সমস্যার সমাধান হয়ে থাকে—রিলিফ ডোল বন্ধ হয়ে থাকে তাহলে পশ্চিমবাংলায় সেটা কেন হবেনা? রাজ্য কংগ্রেস নেতৃত্ব তখন তাদের বোঝাবার চেষ্টা করেছিল যে এখানে যে রেসিডুয়াল প্রবলেম আছে সেই রেসিডুয়াল প্রবলেম সলভড করা হয় নি। সেইজন্য আমরা পরেও টাকাটা পাই নি। ৩০/৩২ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের তরফ থেকে ব্যয় করা হয়েছিল এবং সেই টাকা খরচ করাও হল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৭৭ সালে তাদের উৎসাহিত করেছিল উদ্বাস্তুদের দন্ডকারণ্যে যাবার জন্য আবার এক সময় এরাই বাধা দিয়েছিল। তারা দন্ডকারণ্য থেকে ফিরে এসে মরিচঝাঁপিতে তারা আশ্রয় নিয়েছিল তখন তাদের উপর অত্যাচার হল। শুধু একটু সুন্দরবনে তারা আশ্রয় চেয়েছিল। তখন প্রমোদ দাসগুপ্ত বেঁচে ছিলেন—তিনি বললেন না উদ্বাস্তুদের মরিচঝাঁপিতে বরদাস্ত করা যায় না।

রবীনবাবু জানেন, আপনাদের উত্তর ২৪-পরগনা জেলা পার্টি থেকে সেখানে গিয়ে সেই উদ্বাস্তুদের বাড়ি ঘর জ্বালিয়ে দিয়ে, তাদের টেনে বের করে প্যাক করে ট্রেনে করে ফেরত পাঠিয়ে দিলেন। ডাক্তার রায় তাদের সেখানে পাঠিয়ে ঠিকই করেছিলেন যে, এই বাংলা আর বাড়তি উদ্বাস্তু নিতে পারে না। সেই সময় আপনারা ভুল রাজনীতি করে, তাদের প্রতি অমানবিক রাজনীতি করে ফেরত পাঠালেন। তারপর আপনারা উদ্বাস্তু পুনর্বাসনের জন্য একটা কমিটি করলেন। আমাদের কাছে রিপোর্ট আছে। স্যার সি পি এম-এর আগে এম পি ছিলেন, আবার হেরে গিয়েছিলেন, ১৯৮৪ সালে আবার রাজ্যসভার এম পি হয়েছেন শ্রী সমর মুখর্জি, তিনি ৩০/৮/৮১ সালে রিফিউজি, রিলিফ অ্যান্ড রিহ্যাবিলিটেশন কমিটির রিপোর্ট দিলেন। সমরবাবুর রিপোর্ট বামফ্রন্ট সরকারের টিপিক্যাল রিপোর্ট। কখন কত টাকা

চাইছেন তার মধ্যে কোনও ওয়ার্ক আউট করা নেই। কখনও কলকাতায় মেয়র বলেন কলকাতার জন্য ১৮২৭ কোটি টাকা চাই। আবার হাওড়ার মেয়র বলছেন হাওড়ার জন্য ৫০০ কোটি টাকা চাই। তেমনি উনিও বললেন ৭৫০ কোটি টাকা দিতে হবে। অ্যাবসার্ড ডিমান্ড কেউ কোনওদিন পাবে না, এটা জেনেও বলে দিলেন। রিপোর্ট পাশ হল। রিপোর্ট পাশ হবার পরে ইতিমধ্যে বামফ্রন্ট সরকার বললেন আমরা জমির লিজ ডিড দেব। আমার কাছে এর কপি আছে। ওরা একটা ড্রাফট লিজ ডিড দিলেন ইন কানেকশন উইথ দি রিফিউজি, রিলিফ অ্যান্ড রিহ্যাবিলিটেশন, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, ১৯৮৩ এবং এই ড্রাফট লিজ ডিডের যে শর্তগুলি ছিল, সেই শর্তগুলি ছিল উদ্বাস্তুদের পক্ষে অপমানজনক। এটা হচ্ছে কন্ডিশনাল ড্রাফট লিজ ডিড এবং উদ্বাস্তুরা সামগ্রিকভাবে এই কন্ডিশনাল ড্রাফট লিজ ডিড প্রত্যখান করলেন। উদ্বাস্তুরা সেখানে বললেন যে, আমরা এই অপমানজনক শর্ত মানব না, আমরা একে ছিঁড়ে ফেলে দেব। কন্ডিশনাল ড্রাফট লিজ ডিড বাতিল করতে পারবেন না। তারপর কি হল? তারপরেও স্যার, আমরা সমস্যাটার হাল ছাড়িনি। স্যার, পার্লামেন্টে আমাদের কংগ্রেস সদস্যরা বিশেষ করে কংগ্রেস সদস্যা মমতা ব্যানার্জি ফ্রি হোল্ড টাইটেল দেবার কথা তুলেছিলেন সি পি এম-এর পক্ষ থেকে তোলা হয়নি। অবশেষ ১৯৮৬ সালের ১৯শে সেপ্টম্বর রাজীব গান্ধী যখন এখানে এলেন তখন তিনি দুটি মেজর ঘোষণা করলেন, এটা প্রশান্তবাবুর এখানে লেখা নেই। তিনি কি বললেন? এক নং হচ্ছে, সমস্ত উদ্বাস্তু কলোনির লোকদের ফ্রি হোল্ড টাইটেল দেওয়া হবে। তার মানে নিঃশর্ত তাদের জমি দেওয়া হবে। তাদের নিঃশর্ত জমির অধিকার দেওয়া হবে। এত বড় একটা ঘোষণা অ্যাট এ বোল্ড স্টেপ তিনি করলেন। অর্থাৎ ৬৬০ টি কলোনি ফ্রি হোল্ড টাইটেল পেয়ে গেল। শুধু তাই নয়, লোন যা ছিল কেন্দ্রীয় সরকার ঘোষণা করলেন 'The outstanding loan will be written off ৩৬ কোটি টাকার লোন কেন্দ্রীয় সরকার রাইট অব করেদিলেন পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের। আমি নিজে উদ্বাস্তু। পূর্ববঙ্গ থেকে আমার মা,বাবা এসেছিলেন। আমি জানি উদ্বাস্তুরা কখনই সরকারের উপর নির্ভলশীল থাকে নি। অধিকাংশ উদ্বাস্তুই নিজেরা চেষ্টা করে আসতে আসতে রিহ্যাবিলিটেশন করেছে। সমস্যা ছিল কোথায়? সমস্যাটা ছিল কোয়াটার্স কলোনি বা জবর দখল কলোনির যে জমিতে তারা আছে সেই জমির সত্ত্ব তারা পাচ্ছিল না। এবং কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে দেরি হয়েছে। কিন্তু সেই সত্ত্ব দেবার কথা তারা ঘোষণা করলেন ১৯৮৬ সালের ১৯ শে সেপ্টম্বর। তারপর আরও পরে কেন্দ্রীয় সরকারের মন্ত্রী যিনি এই রিফিউজি, রিলিফ অ্যান্ড রিহ্যাবিলিটেশন দপ্তরটি দেখেন তিনি ৫ই ডিসেম্বর চিঠি দিলেন ১৯৮৬ সালে, 'Government of West Bengal may allot urban areas in which displaced persons who suffered from East Pakistan in their respective urban areas. এই একটা চিঠিতেই দীর্ঘদিন জবর দখল কলোনিতে থাকা উদ্বাস্তুদের একদিনে অধিকার দিয়ে দিল major step for the rehabilitation and solution of the refugee problem in West Bengal.

[7-30 — 7-40 P.M.]

তারপর আজকে কত সাল স্যার? এটা হচ্ছে ১৯৮৯ সাল। সেখানে কনসানর্ড ফ্যামিলি ছিল ২.২ লক্ষ এবং ২ লক্ষ ২০ হাজার লিজ ডিড বিতরণ করার কথা ছিল।

মাননীয় প্রশান্তবাবুকে আজকে আমি জিজ্ঞাসা করছি, ১৯৮৬ সালের পর এই ২।। বছরে কেন মাত্র ৫০ হাজার ডিড বিলি হয়েছে? হোয়াই? কেন সেন্ট্রাল গভর্নমেন্ট লোন রাইট অফ করার পরে এবং সেন্ট্রাল. গভর্নমেন্ট নিঃশর্ত জমির দলিল দেবার সিদ্ধান্ত ঘোষণার পরে ২।। বছরে এই কাজ সম্পূর্ণ করতে পারেন নি? আপনি হয়ত বললেন স্টাফের কথা, সার্ভে করতে হবে ইত্যাদি, তো আপনি ৫ কাঠা দিতে চান তাই দিয়ে দিন না। জমির টাইটেল ডিড দেবার অধিকার আপনার আছে কিন্তু আমরা দেখছি গত ২।। বছরে ২ লক্ষ ২০ হাজারের মধ্যে মাত্র ৫০ হাজার লিজ ডিড বিলি করেছেন। দিস ইজ এ সিরিয়াস ল্যাপ্স অন দি পার্ট অব দি স্টেট গভর্নমেন্ট এই কাজ কমপ্লিট করতে হবে কবের মধ্যে? দিস ওয়ার্ক হ্যাজ টু বি কমপ্লিটেড বাই ৩১ শে মার্চ, ১৯৯০। ১৯৮৯-৯০ সালের মধ্যে এই কাজ কমপ্লিট করতে হবে। ২।। বছরে যারা ৫০ হাজার দিলেন তারা এক বছরের কম সময়ে বাকি ১ লক্ষ ৭০ হাজার লোককে দেবেন এটা কি ভরসা করে বিশ্বাস করা যায়? তারপর আবার সেই টানাটানি চলবে। এতদিন একটা প্রবলেমের সলিউশন হয়ে গিয়েছিল কিন্তু আবার সেই টানাটানি চলবে। স্যার, আজকে রিফিউজি রিহ্যাবিলিটেশন দপ্তরের বিরুদ্ধে আমাদের মূল অভিযোগ, তারা আগে যে লিজ ডিড আনলেন অপমানজনক উদ্বাস্তুরা তা প্রত্যাখান করেছিলেন এবং তারপর কেন্দ্রীয় সরকারের কাছে যা দীর্ঘদিনের দাবি এবং সমর মুখার্জি কমিটির রিপোর্টেও যা আছে যে ফ্রি হোল্ড টাইটেল দিতে হবে, কেন্দ্রীয় সরকার সেটা পুরোপুরি মেনে নিলেন কিন্তু তা সত্ত্বেও আপনারা সেই কাজ সম্পূর্ণ করতে পারছেন না। এটা কার দোষ? আমাদের দোষ? কেন্দ্রের দোষ? কংগ্রেস বাধা দিয়েছে? কেন্দ্র বাধা দিয়েছে? তা তো নয়। সেখানে আপনি ব্যুরোক্রাটিক লেথারজিকে ওভারকাম করে এই কাজ সম্পূর্ণ করতে পারেন নি। এর পর আমি দ্বিতীয় প্রশ্নে আসি। উদ্বাস্তু কলোনির লিজ ডিড হল, লোন রাইট অফ হল, দুটিই কেন্দ্রীয় সরকার করলেন, সেখানে তৃতীয় প্রবলেম ছিল উদ্বাস্তু কলোনিগুলির ডেভেলপমেন্ট। স্যার, আপনি জানেন যে সি এম ডি এ হবার পর আরবান এলাকায় যত উদ্বাস্তু কলোনি আছে তার ডেভেলপমেন্টের দায়িত্ব সি এম ডি এ নিয়েছিল এবং এই খাতে টাকা সেটাও কেন্দ্রীয় সরকার থেকে এসেছিল সেখানে যেটুকু উন্নয়নের কাজ হয়েছে তা হয়েছে ১৯৭২ থেকে ১৯৭৭ সালে। আস্তে আস্তে কলোনিগুলি রেগুলারাইজেশন হচ্ছে। এর অধিকাংশই হচ্ছে কেন্দ্রীয় সরকারের টাকায়। আপনি সব সময় বলতে পারেন যে ডবল টাকা পেলে আরও বেশি হত। তো আপনারদের সীমিত ক্ষমতা আর কেন্দ্রীয় সরকারের অসীমিত টাকা তা তো হয় না। কাজেই এখানে প্রশ্ন হচ্ছে, যে টাকা পেয়েছেন ডেভেলপমেন্টের জন্য সেই টাকার সম্যক ব্যবহার হয়েছে কিনা বা উদ্বাস্তু কলোনিগুলির ডেভেলপমেন্ট সেই স্তরে সম্পূর্ণ হয়েছে কিনা। চতুর্থ সমস্যা হচ্ছে, উদ্বাস্তু ছেলে যারা রুরাল এরিয়ায় বা সেমি রুরাল এরিয়ায় বস্তি স্থাপন করেছে তারা কিছু কিছু জমিতে চাষ করছিল। এই সরকার বলছেন, তাদের ক্ষেত্রে তিন একর সিলিং তারা করতে চান। এই প্রবলেমটা অনেকদিন ধরে পেন্ডিং রয়েছে। বাড়ি যেখানে রয়েছে সেখানকার ফ্রি হোল্ড টাইটেল দেওয়া হবে কাজেই এ ক্ষেত্রেও এই তিন একর জমি দেবার ব্যাপারেও বাধা কোথায়? কোথায় আটকাচ্ছে ওদের? কেন পারছেন না? সেই জমিটা তো আর আটকে নেই, তারা তো তা ভোগ দখল করছে। ৪০/৪২ বছর হয়ে গিয়েছে, এতদিন পরে উদ্বাস্তুরা সমাজের মূল স্রোতের মধ্যে মিশে গিয়েছে। ২০/২৫ বছর আগে একটা সময় ছিল যখন মানুষরা কুপার্স

ক্যাম্প, মহিলা ক্যাম্পে থাকতেন। উদ্বাস্তু নামটা যারা পারেন তারা ঘোচাতে চাইছেন। মানুষ মূল স্রোতে মিশে যেতে চাচ্ছে। সুতরাং এখানে উদ্বাস্তুদের নাম করে রাজ্যের উন্নয়ন করা যেটা আপনারা করতে পারছেন না। উদ্বাস্তুদের সমস্যার সমাধান আরও বেশি দ্রুততর করতে হবে। এটাতে আলাদা করে কেন্দ্র এখনও দেয় বলে আমরা শুধু উদ্বাস্তুদের জন্য কেন্দ্রের কাছে চাইবো সাত শত কোটি টাকা কেন সাত হাজার কোটি টাকা চাননা কিন্তু তাতেও কেন সমস্যার সমাধান হবে না। এটা গেল মূল পূর্ববঙ্গের উদ্বাস্তুদের ছবি। তবে এটা ঠিক যে দিকে, পাঞ্জাবে উদ্বাস্তুরা বেটার সেটেলড হয়েছে। পশ্চিমবঙ্গের সমস্যা শুধু কেন্দ্রের একার নয়। পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান ছিল কিন্তু একচেঞ্জ অব পপুলেশন হল না। গান্ধীজী ১৯৪৭ সালের ১৫ই আগস্ট কলকাতায় চলে এলেন। পশ্চিমবঙ্গ একমাত্র জায়গা যেখানে ওয়েভ রিফিউজি এসেছে। ১৯৫০ সালের রায়টে এসেছে, ১৯৬৪ সালের রায়টে এসেছে, ১৯৭১ সালের আগে পর্যন্ত এসেছে। কাজেই প্রবলেম ইজ সিরিয়াস। এখনও বাংলাদেশ থেকে লোক আসছে না? প্রতিদিন বেটার ইনফিলটারেশন হচ্ছে এবং নতুন করে লোক আসছে। কারণ যদি বাংলাদেশে অভাব থাকে তাহলে কিছ কিছু করে লোক আসে। কিন্তু রাজ্যের অর্থনীতি যদি স্ট্রং হয় তাহলে অনেক লোককে সেটেলড করতে পারা যায়। কিন্তু প্রশ্ন হচ্ছে যে রাজ্যের অর্থনীতিকে স্ট্রং করার দিকে আমাদের মন নেই। আমাদের কাজ হচ্ছে উদ্বাস্তুদের কথা বলে কেন্দ্রের কাছে কিছু টাকা দাবি করা এবং আদায় করা। আমি প্রশান্তবাবুকে বলব যে উদ্বাস্তুদের যে সেন্টারগুলি আছে সেগুলি কি অবস্থায় আছে সেটা কি আপনি দেখেছেন? স্বাস্থ্য দপ্তরের অনেক কাজ । আমি জানিনা মন্ত্রী কোনওদিন সেখানে গিয়ে দেখেছেন কি না। বেলঘরিয়াতে একটা সেন্টার আছে, কামারহাটিতে আপনাদের প্রোডাকশন সেন্টারগুলি কি অবস্থায় রয়েছে? আমি সেদিন সোসাল ওয়েলফেয়ার-এর বক্তৃতায় বলেছিলাম যে এগুলি রেখেছেন কেন? যে অবস্থায় প্রোডাকশন সেন্টারগুলি আছে সেগুলি থাকা না থাকা সমান। ওদের অন্য কোথাও চাকুরি দিয়ে এগুলি বন্ধ করে দিন। উদ্বাস্তুদের আর একটা প্রবলেমের কথা বলি। আমার বাড়ির কাছে একটা কলোনি আছে তার নাম হচ্ছে যোধপুর আশ্রয় শিবির। এই রকম সিমিলার প্রবলেম দুর্গাপুরে কলোনিতেও আছে প্রবলেমটা কি? ১৯৭২ সালে বলা হয়েছিল যে এটা ডিফেন্সের জমি, ডিফেন্স থেকে এসে এটা বুলডজার দিয়ে ভেঙ্গে দেবে। আমরা তখন সরকারে ছিলাম। তখন মন্ত্রিসভায় বলে এটা বন্ধ করা হয়েছিল। আজ পর্যন্ত সেই যোধপুর আশ্রয় শিবির রেগুলারাইজ হয়নি। এটাও জবর দখল কোয়াটার। এটা হচ্ছে ডিফেন্স কারও কাছ থেকে লিজ নিয়েছিল তারপরে সেই জমিতে উদ্বাস্তুরা বসেছে। দিস হ্যাজ নট বিয়িং রেগুলারাইজ। যোধপুর আশ্রয় শিবিরের লোকেরা আজও একটা অনিশ্চয়তার মধ্যে রয়েছে যে তাদের আবার উঠে যেতে হবে কি না। আমি চাই প্রশান্তবাবু হাউসে একটা অ্যাসিওরেন্স দেন যে তাদের ঐ জায়গায় সময় মতো রিহ্যাবিলিটেশন করবেন। প্রথম স্টেজে দন্ডকারণ্য, আন্দামান যে কোনও জায়গায় ইকনমিক্যালি রিহ্যাবিলিটেশন করা হয়েছে। কিন্তু এখন যে কোনও মানুষকে ডিসপ্লেসড করা বিশেষ করে ১০ বছর, ২০ বছর, ৩০ বছর হয়ে গেছে ইট ইজ এ বিগ প্রবলেম। কাজেই যে সমস্ত ল্যান্ড ডিফেন্সেকে লিজ দেওয়া আছে, যেখানে উদ্বাস্তুরা কোয়াটার করে আছে, আমরা চাই প্রশান্তবাবু তাদের রেগুলারাইজ করার ব্যবস্থা করবেন। তখন কেন্দ্রীয় সরকার অনুমোদন দেয়নি কারণ ওটা ডিফেন্স থেকে তখন অ্যাপ্রুভ করা হয়নি। যোধপুর আশ্রয় শিবির ১০

[7-40 — 7-50 P.M.]

বছর ধরে পেন্ডিং আছে। এখনও পর্যন্ত সেটা কেন রেগুলারাইজ হল না? এটা ঠিক যে মাঝে মাঝে নতুন নতুন প্রবলেম হয়। আমরা কাগজে দেখেছি যে উড়িষ্যার চিল্কা থেকে ফিশারম্যানরা এসেছে এবং র‍্যান্ডেলের কাছে রয়েছে। আমার প্রশ্ন হচ্ছে যে লোক চলে এলে—আপনারা আজকে চিল্কার কথা বলছেন—এদের যদি এখানে রেখে দেবেন তাহলে মরিচঝাঁপি লোকদের ফেরত পাঠালেন কেন? কাজেই এগুলি আপনাকে দেখতে হবে। প্রয়োজন হলে রাজ্য সরকার অফিসারদের পাঠান, তারা দেখুক যে উড়িষ্যার চিল্কায় কেন তারা থাকতে পারছেন না। রাজ্য সরকার সেটা নিয়ে নেগোসিয়েট করুন। বক্তৃতায় এসব কথা বলে লাভ নেই। আমরা চাই যে যেখানে আছে—ওয়েস্ট বেঙ্গল ক্যান টেক নো ফারদার পপুলেশন—সেখানে তাদের কোনও অসুবিধা হলে রাজ্য সরকার উদ্যোগ নিয়ে তাদের সেখানে রিহ্যাবিলিটেশন-এর ব্যবস্থা করুন। তারপরে আর একটা প্রবলেম হচ্ছে, প্রশান্তবাবু এখানে উল্লেখ করেছেন শিফট অপারেশনের। তিনি মেট্রো রেলের কোয়াটিং যারা ছিল তাদের সম্পর্কেও বলেছেন। প্রশান্তবাবু শর্টে জবাব দেবেন বলেছেন, মেট্রো রেল এবং সার্কুলার রেল, এই দুটো লাইনের জায়গার উপর স্কোয়ার্টার থাকার ফলে কমপ্লিট করতে অসুবিধা হচ্ছে। প্রশান্ত বাবু বলেছেন যে মেট্রো রেলের ৯০০ পরিবারকে উনি মাঠকলে রেখেছেন, সেই ল্যান্ড থেকে নিয়ে গেছেন, আবার বারাসতে তাদের পাঠিয়ে দিয়েছেন। আমি একটা চিঠি পড়ছি, আমার কাছে মাধব রাও সিন্ধিয়ার, রেলমন্ত্রী ১৯৮৯ জ্যোতি বসুকে একটা চিঠি লিখেছেন, তাতে উনি বলছেন, দমদম কার ডিপো প্রোজেক্টে removal of unauthorised cultivators/tenants এটা এখনও পর্যন্ত কমপ্লিট হয়নি, উনি, একটা নয়, তিনটে চিঠি লিখেছেন, কটা চিঠি ১লা মে ১৯৮৯, তার আগে আর একটা চিঠি ২৪-৩-৮৯, তার আগে চিঠি লিখেছেন ১৬/১২/৮৮, তিনটে চিঠি রেলমন্ত্রী মুখ্যমন্ত্রীকে লিখেছেন। মেট্রো রেল কমপ্লিট হবে না যদি না আপনি কার শেডের জায়গা মুক্ত করতে পারেন এবং অ্যাজ অন ১লা মে, তার মানে আজ থেকে ১১ দিন আগে তখন পর্যন্ত দমদম কার শেডের জায়গা উদ্বাস্তু মুক্ত হয়নি। যেটা আরও বড় প্রবলেম, সার্কুলার রেলের সমস্যা। সার্কলার রেলে কি প্রবলেম ছিল, সেখানে ১৩.৩ একর জমি অধিগ্রহণ করার দরকার ছিল, সেখানে স্কোয়ার্টাররা বসে আছে। Line falling within a distance of 50 feet between Ultadanga and Dum Dum এটা মাত্র পাওয়া গেছে, সেখানেও লাইন লে করবে যে তাতে বাকি জমিতে স্কোয়ার্টার যারা বসে আছে, তারা লাইন লে করতে বাধা দিচ্ছে। ভাবতে পারা যায়? আজকে রানাঘাট থেকে, কৃষ্ণনগর থেকে ট্রেন সোজা ডালহৌসি চলে আসতো, যদি ঐটুকু জায়গায় ইনক্রোচারদের পরিষ্কার করা যেত। এতগুলো চিঠি লিখলেন, তিনি এবং ২০টা মিটিং হয়েছে ইস্টার্ন রেলের সঙ্গে, প্রশান্তবাবু নাকি এত সক্রিয় লোক, ১৩.৩ একর জমি রাজ্য সরকার দিতে পারছেন না রেলকে? যেটা হলে বিরাট বড় উপকার হয়। ২০টা মিটিং করে আপনি ক্লিয়ার করতে পারলেন না। আর আজকে দমদম থেকে ট্রেনে চলে আসতো ডালহৌসিতে, কলকাতার মানুষের এতবড় সুবিধা হত, ঐ কটা স্কোয়ার্টারের জন্য আটকে রয়েছে। একটা সেন্ট্রাল প্ল্যানের জন্য জমি অ্যাকয়্যার করার দায়িত্ব আপনার মেট্রো রেল এতবড় কাজ করেছে, যাদের ক্ষতিপূরণ দেবার সকলকে ক্ষতিপূরণ দিয়েছে। সার্কুলার রেল হলে কি আপনারা চড়বেন না? কেন আপনারা সেখান

থেকে স্কোয়াটারদের তুলতে পারবেন না? সুতরাং আমি এই কথা বলছি, আজকে মন্ত্রীকে শুধু কেন্দ্রীয় বিরোধী কিছু শ্লোগান যেগুলো পুরানো এবং বস্তা পচা হয়ে গেছে, তা না দিয়ে ভাবতে হবে যে সুযোগ কেন্দ্রীয় সরকার দিয়েছে, ফ্রি হোল্ড টাইটেল দিয়ে, সেই কাজ উনি কমপ্লিট করতে পারবেন কি না, একজিসটি? সেন্টারগুলোকে ঠিক করে চালাতে পারবেন কি না। যে লোকরা চলে আসছে তাদের আবার ফেরত দিতে পারবেন কি না এবং উন্নয়নের প্রোজেক্টের জন্য উনি জমি রেলকে দিতে পারবেন কি না। এই চারটি প্রশ্ন রেখে এবং এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নয়নচন্দ্র সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শরণার্থী, ত্রাণ, ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা cut motion এর বিরোধিতা করছি। আমি ধৈর্য ধরে বিরোধী সদস্য সৌগত রায় মহাশয়ের বক্তব্য শুনলাম। সৌগতবাবু উদ্বাস্তুদের জন্য কুম্ভীরাশ্রু বর্ষণ করলেন এবং এত দরদ দেখালেন যে আমরা ওর দরদ দেখে চিন্তিত হয়ে পড়ছি। কারণ উনি বললেন যে উনিও নাকি উদ্বাস্তু পরিবারের সন্তান, অথচ উনি প্রকৃতপক্ষে কেন্দ্রীয় সরকারের দোহারের কাজ করলেন। কীর্তণ গায়কের দোহার যেমন গানের শেষে আহা বেশ বেশ বেশ করেন, তেমন উনিও কেন্দ্রীয় সরকারের বক্তব্যের প্রতি আহা বেশ বেশ বেশ করে গেলেন। অর্থাৎ সৌগতবাবু কীর্তনিয়া কেন্দ্রীয় সরকারের দোহারের কাজ করলেন। কেন্দ্রীয় সরকার যে বিশ্বাসঘাতকতা বাঙালি উদ্বাস্তুদের সঙ্গে করছেন তাকে আড়াল করবার জন্য সৌগতবাবু কীর্তনিয়ার দোহারের মতো আহা বেশ বেশ বেশ করে গেলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৪৭ সালের খন্ডিত স্বাধীনতার উপহার হচ্ছে উদ্বাস্তু সমস্যা। তৎকালীন কংগ্রেস নেতৃত্ব তথা সদ্য স্বাধীন সরকার যে প্রতিশ্রুতি উদ্বাস্তুদের প্রতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি তারা আজ পর্যন্ত পালন করেন নি। তারা বলেছিলেন পূর্ব পাকিস্থান থেকে এবং অধুনা বাংলাদেশ থেকে যে হিন্দু উদ্বাস্তুরা ভারতবর্ষে আসবেন তাদের পরিত্যক্ত সম্পত্তির ক্ষয়-ক্ষতির এবং পুনর্বাসনের দায়িত্ব কেন্দ্রীয় সরকার নেবেন। আজকে এখানে সৌগতবাবু পশ্চিমবাংলার উদ্বাস্তু সমস্যা এবং পাঞ্জাবের উদ্বাস্তু সমস্যাকে আলাদা বিষয় বলে উল্লেখ করলেন। এই যার বিশ্লেষণ তিনি কি করে উদ্বাস্তু পরিবারের সন্তান হন তা আমি জানি না। প্রকৃত উদ্বাস্তু পরিবারের সন্তান হলে আজকে এই সভায় আমাদের মাননীয় শরনার্থী ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের মন্ত্রী মহোদয় সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন সাহসিকতার সঙ্গে তার পক্ষে দাঁড়াতেন। কিন্তু উনি সে কাজ করলেন না। কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি ভঙ্গ করে বাঙালি উদ্বাস্তুদের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। উনি বললেন, পাঞ্জাবের শরনার্থীদের সমস্ত রকম ক্ষয়-ক্ষতি পূরণ করা হয়েছে, পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। তার জন্য আমরা আনন্দিত। সেখানে পুনর্বাসনের জন্য ৪৫৬ কোটি টাকা এবং পরিত্যক্ত সম্পত্তির জন্য ১৯১ কোটি টাকা কেন্দ্র থেকে দেওয়া হয়েছিল। আমি ওকে প্রশ্ন করছি এক্ষেত্রে পশ্চিমবাংলায় কি করা হয়েছে? পাঞ্জাবে পশ্চিম পাকিস্তান থেকে ৪৭ লক্ষ শরনার্থী এসেছিল, আর পশ্চিমবঙ্গে পূর্ব পাকিস্তান থেকে ৪৮ লক্ষ শরনার্থী এসেছিল, যা এখন দাঁড়িয়েছে ৮০ লক্ষে। এই শরনার্থীদের কোনও রকম ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে করা হল না কেন? কেন তাদের পরিত্যক্ত সম্পত্তির ক্ষয় ক্ষতি পূরণ করা হল না,

[7-50 — 8-00 P.M.]

কেন তাদের উপযুক্ত পুনর্বাসনের ব্যবস্থা করা হল না? উনি এসব কথা একবারও বললেন না। সমর মুখার্জি কমিটি ৭৫০ কোটি টাকা উদ্বাস্তুদের জন্য একবারও বললেন না। সমর মুখার্জি কমিটি ৭৫০ কোটি টাকা উদ্বাস্তুদের জন্য প্রয়োজন বলে সুপারিশ করেছিলেন এবং সেই সুপারিশ বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল। বামফ্রন্ট সরকার উদ্বাস্তুদের জন্য সেই টাকা কেন্দ্রের কাছে দাবি করেছিল। আজকে সৌগতবাবু উদ্বাস্তু পরিবারের ছেলে হয়েও যা তিনি দাবি করছেন—সেই দাবির পক্ষে দাঁড়াতে পারলেন না। উনি কাদের পক্ষে দাঁড়ালেন, না, যারা পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের বিরুদ্ধে কাজ করেছেন, যারা পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের স্বার্থের দিকে তাকাননি, যারা পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের স্বার্থ রক্ষা করেন নি তাদের দিকে দাঁড়ালেন। এমন কি উনি এই গোটা বাজেট অধিবেশনে পশ্চিমবঙ্গের সব রকম বাস্তব সম্মত কাজের বিরোধিতা করে চলেছেন। বিশেষ করে উনি এখানে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের বাজেটের এবং বৃহত শিল্প দপ্তরের বাজেটেরও বিরোধিতা করেছেন। উনি কি জানেন না, পূর্ব পাকিস্তান থেকে, অধুনা বাংলাদেশ থেকে যে সমস্ত উদ্বাস্তুরা এসেছেন তারা সবাই প্রায় কৃষক পরিবারের মানুষ। অথচ পশ্চিমবঙ্গে যথেষ্ট জমির সমস্যা আছে, এই অতিরিক্ত বোঝা জমিতে নিয়োজিত করা কখনই সম্ভব নয়। সুতরাং এখানে শিল্পের প্রসার প্রয়োজন। ক্ষুদ্র, মাঝারি এবং বৃহত শিল্প যে পরিমাণে এখানে গড়ে তোলা প্রয়োজন ছিল, সেই প্রয়োজনের দিকে ওরা কখনই লক্ষ্য দেন নি। উনি লিজ দলিলের ব্যাপারে বললেন। বামফ্রন্ট সরকার প্রথমে বলেছিলেন লিজ দলিল দেওয়া চলবে না, কিন্তু ১৯৮৬ সালে জবরদখল রাজ্য সরকারের কলোনিগুলিতে বামফ্রন্ট সরকার নিঃশর্ত দলিল দিলেন। এই দেখে কেন্দ্রীয় সরকার বে-কায়দায় পড়লেন এবং পরিশেষে কেন্দ্রীয় সরকার এটাকে কার্যকর করলেন। কেন্দ্রীয় সরকার বলেছেন শহরের ক্ষেত্রে পৌনে চারকাঠা আর গ্রামের ক্ষেত্রে ৫ কাঠা, কিন্তু রাজ্য সরকারের মতো হচ্ছে শহরে ৫ কাঠা আর গ্রামে ১০ কাঠা। এই হচ্ছে কংগ্রেসিদের কাজ। ওনারা মেরুদন্ডহীন সেইজন্য কেন্দ্রে এই অন্যায়ের বিরুদ্ধে কোনও কথা বলতে পারলেন না, রিফিউজিদের স্বার্থে কোনও কথা বলতে পারলেন না। এরপর আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি কথা বলব, আমাদের যেটুকু ক্ষমতা আছে তার মধ্যে কলকাতা এবং শহরতলির বাইরে যে সমস্ত উদ্বাস্তুরা রয়েছেন যাদের সংখ্যা বেশি বিশেষ করে আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি কৃষ্ণগঞ্জ, নদীয়া, সেখানটা হচ্ছে উদ্বাস্তু অধ্যুষিত অঞ্চল, আমি নিজেও একজন উদ্বাস্তু পরিবারের সন্তান, সুতরাং ঐসব অঞ্চলে ক্ষুদ্র এবং মাঝারি শিল্প, অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ, জুট স্টিক, পোলট্রি স্থাপন করার মধ্য দিয়ে ঐসব অঞ্চলের উদ্বাস্তুদের কাজের ব্যবস্থা করা দরকার এবং এইসব ইন্ডাস্ট্রি স্থাপন করার জন্য কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করা দরকার। আমরা জানি, এইসব সমস্যা সৃষ্ট কেন্দ্রীয় সরকারের। আজকে বামফ্রন্ট সরকারকে এই উদ্বাস্তু সমস্যার সমাধান করতে হলে সীমাবদ্ধ যে ক্ষমতা রয়েছে তার মধ্য থেকেই এদের উন্নয়নের কাজকে এগিয়ে নিয়ে যেতে হবে। কেন্দ্র হচ্ছে উদ্বাস্তু সমস্যার সমাধানের পথে বাধা, সুতরাং কেন্দ্রীয় সরকারের পরিবর্তন ছাড়া এই সমস্যার সমাধান করা সম্ভব নয়। পশ্চিমবঙ্গে কংগ্রেস ২৮ বছর ধরে শাসন করেছে আর কেন্দ্রে কংগ্রেস ৪২ বছর ধরে শাসন করছে। রাজ্য এবং কেন্দ্র উভয়ই উদ্বাস্তুদের জন্য

পশ্চিমবাংলায় কিছু করেনি, বাস্তব সমস্যার সমাধান করেনি। সুতরাং কেন্দ্রে পাল্টা গণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠিত করতে পারলে এই সমস্যার সমাধান করা যেতে পারে। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার উদ্বাস্তুদের জন্য যে যুক্তিসঙ্গত দাবি উত্থাপন করেছেন, যে টাকা চেয়েছেন সেই টাকা নিয়ে আসতে পারলে উদ্বাস্তু সমস্যার সমাধান করা যাবে। তাই দরকার হচ্ছে, কেন্দ্রের বিরুদ্ধে লড়াই করা। সেখানে কংগ্রেসি সরকারের পরিবর্তন সাধন করে গণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠিত করে এই জটিল সমস্যার সমাধানের কাজকে এগিয়ে নিয়ে যেতে হবে। তাই আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে যে কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় উদ্বাস্তু পুনর্বাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তা আমি সমর্থন করি এবং যে কাট মোশনগুলি এসেছে অর্থাৎ যদি কিছু থেকে থাকে তাহলে আমি সেগুলিকে কেটে ছিঁড়ে ফেলে দিয়ে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমি পুরানো লোক, উদ্বাস্তু আন্দোলনে জেল খেটেছি এবং উদ্বাস্তুদের জন্য অনেক আন্দোলন করেছি। আমরা বলেছি জান দেব, প্রাণ দেব তবু উদ্বাস্তুদের দন্ডকারণ্যে যেতে দেব না। মাননীয় সদস্য নিজেকে উদ্বাস্তু পরিবারের ছেলে বলছেন। উনি শিক্ষিত লোক, পন্ডিত লোক একথা আমি আর একদিন বলেছিলাম। কিন্তু আজকে উনি যে সমস্ত কথা বললেন, সত্যিই যদি ওনার উদ্বাস্তু পরিবারে জন্ম হয়ে থাকে, সত্যিই যদি অজন্মা না হয়ে থাকেন তাহলে উনি এইসব কথা বলতে পারতেন না। এই সরকার সামান্য টাকায় উদ্বাস্তুদের জন্য যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন তা কল্পনা করা যায় না। এটা একটা জাতীয় সমস্যা। আপনি তখন জন্মাননি, পন্ডিত জওহরলাল নেহেরু, রাজা গোপালাচারি এবং অন্যান্য যারা ছিলেন তারা সেদিন বলেছিলেন, আমরা যে জল খাব, ভারতবর্ষের বাইরে থেকে যে সমস্ত উদ্বাস্তুরা আসছেন তাদের আমরা সেই জল খাওয়াবো, আমরা যে জমিতে থাকবো, তাদেরও সেই জমিতে থাকতে দেব, আমরা যে খাদ্য খাব, তাদেরও সেই খাদ্য খেতে দেব। তারা আমাদের প্রাণের প্রাণ, জানের জান। সুতরাং আজকে এই কথা বলতে আপনাদের লজ্জা করে না? আপনারা এইসব কথা জানেন না? এদের উন্নয়নের জন্য কেন্দ্র থেকে টাকা-পয়সা আনার ব্যাপারে আমাদের সঙ্গে গলা-মিলিয়ে বলবেন এটাই আশা করেছিলাম। ওনারা বলছেন, মাননীয় মন্ত্রী মহাশয় এদের উন্নতির জন্য কিছু করেনি, এদের উন্নয়নের জন্য টাকা খরচ করতে পারেনি। আপনি জানেন পশ্চিমবঙ্গের উপর কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাব বরাবরই আছে। আপনাদের রাজ্য পরিবারের নেহেরু মহাশয়ের পশ্চিমবঙ্গের সমস্ত দাবিকে উপেক্ষা করাই একমাত্র কাজ ছিল। তারা পাঞ্জাব এবং পশ্চিমবঙ্গ দুটি দেশকেই ভাগ করলেন, কিন্তু পাঞ্জাবের সমস্ত খুঁটিনাটি হিসাবনিকাশ ঠিক করে জমি জায়গা এবং ঘরবাড়ি দিয়ে তাদের পুনর্বাসতির কাজ সম্পন্ন করলেন, অথচ আমাদের বেলায় বলছেন যে লোক বিনিময়ের কথা—আপনি তো একজন পন্ডিত লোক—আপনি কি এই লোক বিনিময়ের ব্যাপারটা সমর্থন করেন? আমাদের পশ্চিমবঙ্গের লোকের যে মানসিকতা, তাতে আমরা লোক বিনিময়ে সমর্থন করি না। আপনাদের কংগ্রেস থেকে করতে পারেন, করেছেন, কিন্তু পশ্চিমবঙ্গের তৎকালীন মনীষি শরৎচন্দ্র বসু মহাশয় যখন দৃঢ়তার সঙ্গে জানিয়েছিলেন যে লোক বিনিময়

হবে না। আপনি তখন জন্মাননি, এমন কি বোধহয় আপনার ভ্রূণ অবদি হয় নি। আপনি দেড় আঙ্গুল মানুষ কিছু মনে করবেন না, আমি বুড়ো হয়েছি কিন্তু আপনার বক্তৃতার দৌড় এক মাইল লম্বা। যাই হোক এখন আমার কথা হচ্ছে যে সমস্ত টাকা পয়সা এখান থেকে চাওয়া হয়েছে সেই সমস্ত টাকা পয়সা দিয়ে সেই সমস্ত উদ্বাস্তু কলোনিগুলিকে সম্পূর্ণ করা হবে সেই দাবিগুলিকে মেনে নেওয়ার জন্য আবেদন জানিয়ে এবং এই যে ব্যয় বরাদ্দ মন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[8-00 — 8-10 P.M.]

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পুনর্বাসন মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু-একটি কথা বলছি। মাননীয় বিরোধী দলের বন্ধু সৌগত রায় মহাশয় অনেক কথা বলেছেন, আমি শুধু তাকে স্মরণ করিয়ে দিতে চাই ১৯৪৭ সালে ১৫ই আগস্ট একটা কলমের খোঁচায় খন্ডিত ভারতকে খন্ডিত করেছেন সেদিনের কংগ্রেসি নেতা। বিশেষ করে তারা তখন ভারতবর্ষের মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ওপার বাংলার মানুষের যদি কোনও দুঃখ কষ্ট হয় তাহলে তাদের জন্য স্বাধীন ভারতের দরজা খোলা থাকবে এবং তারা স্বাধীন ভারতে মান মর্যাদা নিয়ে বাস করতে পারবেন। কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা কি? রানাঘাট কুপ সম্পর্কে, শিয়ালদার পাশে এবং দমদমের ওখানে এসে আশ্রয় নিতে হয়েছে। আজকে রিফিউজি তাদের নিজেদের চেষ্টায় এবং শক্তিতে অধিকাংশ জায়গায় আত্মপ্রতিষ্ঠা লাভ করেছে। কেন্দ্রীয় সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা পালিত হয় নি। পশ্চিমবঙ্গের যেখানে খোলা জায়গা ছিল, জমিদারদের বাগানবাড়ি ছিল, সেই রকম কলকাতার আশেপাশের জায়গায় তারা উদ্বাস্তু কলোনি গড়ে তুলেছিলেন। সৌগতবাবু বললেন যে তাদের প্রতি সহানুভতি ছিল, কিন্তু স্বর্গীয় বিধানচন্দ্র রায়ের আমলে একটা আইন বিধানসভায় আনার চেষ্টা করা হয়েছিল ঐ উদ্বাস্তু কলোনি উচ্ছেদ করার জন্য। লড়াই করে তাকে প্রতিহত করা হয়েছে। পাঞ্জাবের উদ্বাস্তুদের সম্বন্ধে তিনি অনেক কথা বলেছেন, বলেছেন তাদের পুনর্বাসন দেওয়ার মতো পরিবেশ ছিল। আমি তাকে জিজ্ঞাসা করছি, পাঞ্জাবের উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য তারা যে টাকা খরচ করেছেন পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের ক্ষেত্রে তারা আজকে নীরব কেন? আজকে কলোনিগুলি পুনর্গঠনের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, এবং তার জন্য টাকা বরাদ্দের দায়িত্ব তাদের। উদ্বাস্তু লিজ দলিল সম্বন্ধে তিনি যে কথা বলেছেন তা শুনে আমার হাসি পাচ্ছে, তিনি বোধহয় বাস্তব ঘটনা জানেন না। যখন মমতা ব্যানার্জি লোকসভায় প্রশ্ন তুলেছিলেন তার তিন বছর আগে আজকে এখানে যিনি পুনর্বাসন মন্ত্রী, তিনি এবং আমি বীরেন্দ্র পাতিলের কাছে দুইবার ডেপুটেশন দিয়েছি। তাতে বলেছি যে, স্থায়ী এবং নিঃশর্ত দলিল দিতে হবে। সেদিন ইন্দিরা গান্ধী আমাদের বলেছিলেন যে, তাদের বাস্তব অসুবিধার জন্য যে লিজ-দলিলের খসড়া তৈরি করা হয়েছে তার পরিবর্তন করা যাবে না। তারপর আমরা লড়াই করে লিজ-দলিল আদায় করেছি। এতে কংগ্রেসের কোনও কৃতিত্ব নেই। সেই খসড়া সিদ্ধার্থশঙ্কর রায় তৈরি করেছিলেন। আজকে কেন্দ্রীয় সরকার তাদের কাজের মধ্যে দিয়ে প্রমাণ করেছেন যে তারা উদ্বাস্তুদের স্বার্থবিরোধী কাজ করছেন। তিন বছর হল উদ্বাস্তু পুনর্বাসনের যে কাঠামোটুকু ছিল সেটাও তারা তুলে দিয়েছেন। আজকে স্বরাষ্ট্র মন্ত্রকের অধীনে সেই কাজ তারা পরিচালনা করছেন। এখানে পাতাল রেলের কথা উঠেছে।

আমি বলতে চাই, আমি নিজে মাধবরাও সিন্ধিয়াকে চিঠি দিয়েছি। তিনি পরিষ্কারভাবে জানিয়ে দিয়েছেন যে, যারা বিক্রমজিৎ কলোনি, চার নম্বর কলোনি, ঘরুইমাঠকল কলোনি ইত্যাদি, যেগুলো সরকার স্বীকৃত কলোনি, তাদের উঠে যেতে হবে। উদ্বাস্তু, যারা একবার পুনর্বাসন পেলেন, আবার পাতাল রেলের জন্য তাদের উদ্বাস্তু হতে হচ্ছে এবং টাকা খরচ করে রাজ্য সরকারকে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হচ্ছে। পাতাল রেল হোক সেটা আমরা চাই বলেই সেখান থেকে উঠিয়ে নিয়ে তাদের অন্যত্র পুনর্বাসন দিচ্ছি এবং ইতিমধ্যে আশি ভাগ কাজ আমরা সমাপ্তও করেছি। সেক্ষেত্রে যে ব্যয়টা হচ্ছে সেটা তারা দিলেন না। নিশ্চয়ই পাতাল রেল হোক সেটা আমরা চাই। কিন্তু আমরা দেখেছি, পাঞ্জাবের ক্ষেত্রে যেখানে সেন্ট পারসেন্ট পেমেন্ট করা হয়েছে কমপেনসেশন দেবার ক্ষেত্রে, সেখানে পশ্চিমবাংলার ক্ষেত্রে ২৫ পারসেন্ট দেবার ব্যবস্থা হয়েছে। আজ পর্যন্ত কেন পাঞ্জাবের অনুরূপ ব্যবস্থা পশ্চিমবাংলার ক্ষেত্রে গ্রহণ করা হল না? সৌগতবাবু কিন্তু সেই প্রশ্নের জবাব দিতে পারলেন না। কেন্দ্রীয় সরকারের যে নীতি সেটা পশ্চিমবঙ্গের উদ্বাস্তু স্বার্থবিরোধী, স্বার্থ পরিপন্থী। সেই নীতির বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে লড়াই করতে হবে। উদ্বাস্তুরা ভারতবর্ষের স্বাধীন নাগরিক হিসাবে বাস করবার অধিকারি এবং সেটা এই বাজেটের মধ্যে দিয়ে প্রকাশিত হয়েছে। সেইজন্য এই বাজেটকে সমর্থন করে, কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে যে সময় আছে তাতে হবে না। কাজেই আধ ঘণ্টা সময় বাড়াবার জন্য বলছি।

(সভার অনুমনিতক্রমে এই সময় ৩০ মিনিট সময় বৃদ্ধি ঘটে)

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশা করি মাননীয় বিধায়ক সৌগত রায় লোকসভার এস্টিমেট কমিটির এই রিপোর্টটা কান দিয়ে শুনবেন। লোকসভার এস্টিমেট কমিটির চেয়ারম্যান, আশুতোষ লাহা বলেছেন, এস্টিমেট কমিটি "The Estimates Committee's report on rehabilitaion of migrants from East Bengal, both 'old migrants' belonging to the pre 1958 years and 'new migrants' of 1964-71, makes grim reading. The committee records that the bulk of even old migrant families have yet to be properly rehabilitated, both in West Bengal and outside. Searching quesions it asked of the authorities in that respect elicited disturnbingly incomplete and sometimes inaccurate and misleading replies even on issues such as whether the migrant families claimed to have been rehabilitated had been actually allotted homestead plots, whether those settled in agriculture had been actually given agricultural land according to the scales prescribed from time to time, and whether full ownership rights had been vested in them both in respect of the agricultural land and the homestead plots. The Union Home Ministry's 'refraim ; the committee notes with understandably exasperation, was all along to spin out the unrealistic theory that only the 'residuary problem' of migrants in West Bengal remains to be settled'. The Co: mittee had, therefore, asked for and this is something that will

be supported by everyone who has watched with growing dismay the seeming callousness of the Centre towards this problem an expart, comprehensive and integrated review of the rehabalitation of both old and new migrants, to be completed within six months, in order to find out the actual situation on the ground.

What has particularly distressed the committee is that while several Acts of Parliament helped to sort out the multifarious obligations of the Centre (in respect of displaced persons from West Pakistan, including payment of compensation). It has not been considered necessary to bring forwad a comprehensive legislation for rehabilitation of migrants from erstwhile East Pakistan. In the Committee's view, this was sufficient evidence that the Government never examined the matter in depth and in proper perspective. Also, in the matter of grant of Indian citizenship, the migrants from the East Pakistan are still treated as displaced persons who would have to fulfil all the statutory requirement so as to be eligible for citizenship, in sharp contrast to the position of displaced persons from West Pakistan who were deemed full fledged citizens immediately on their arrival. The consequence is that many migrants still live as Stateless persons and are denied employment for that reason. The committee has recommended that as a matter of policy, both old and new migrants be deemed citizens of India on the pattern of the pre 1961 migrants to Assam and the displaced persons from West Pakistan. The situation is no less painful in the matter of payment of compensation for property left behind by the migrants and seized by the Government of Pakistan during the conflict of 1965. There does not seem to have been, according to the committee, a reliable assessment of the value of such property. Also, in a singularly arbitrary action the Government fixed their value at a fourth of what was claimed. The committee has demanded a reassessment of the value of migrant property left behind as well as an upward revision of the rate of what is called exgratia payment in the settlement of the claims. For most of these claims are by people in low-income groups who are now living in indigent circumastances.

(**শ্রী সৌগত রায় :** আপনি যেটা পড়ছেন এটা তো ঠিক আছে, আপনি কিছু বলুন?)

[8-10 — 8-20 P.M.

এখানে তো নানা কথা হল, আপনারা এতক্ষণ ধরে বললেন, আপনি একজন প্রফেসার মানুষ, আপনি তো একটু জেনেশুনে বলবেন। প্রথম কথা হল, আপনারা তো বলেছেন, পশ্চিম পাকিস্তান থেকে যে সব উদ্বাস্তু এসেছে সেখানে এক্সচেঞ্জ অফ পপুলেশন হয়েছে। সুতরাং তারা কমপেনসেশন পেয়েছে ১৯১ কোটি টাকা। কিন্তু পূর্ব পাকিস্তান থেকে যারা

এসেছেন সেই সম্পর্কে ওরা নীরব। নেহেরু-লিয়াকত চুক্তি হয়েছিল, সেই চুক্তিতে বলছেন কি অবস্থা দেখুন তোমরা তোমাদের দেশে ফিরে গিয়ে তোমাদের সম্পদ সম্পত্তি ভোগ দখল করতে পারো, সুতরাং তোমাদের কোনও কমপেনসেশন দেওয়া হবে না। যে উদ্বাস্তুরা তারা তাদের পূর্বপুরুষের ভিটে মাটি ছেড়ে চলে আসতে বাধ্য হয়েছে তাদের মান, ইজ্জত, সম্মান বাঁচাবার জন্য, রক্ষা করবার জন্য তাদেরকে বলা হচ্ছে তোমরা দেশে ফিরে গেলে সম্পদ-সম্পত্তি ভোগ দখল করতে পারবে! সুতরাং you are not entitled to this compensation. সুতরাং ক্ষতি পূরণ দেওয়া হবে না। নেকস্ট, বিধানচন্দ্র রায়, আমি তাকে নিশ্চয়ই সম্মান করি, কিন্তু আপনি কি জানেন, এখানে বড় বড় কথা বললেন? বিধানচন্দ্র রায় উদ্বাস্তুদের বিরুদ্ধে কি করেছিলেন ১৯৫১ সালে? ১৯৫১ সালে এই বিধানসভায় তিনি আনঅথরাইজড অকুপেশন অব ল্যান্ড বিল, ১৯৫১ এটা এনেছিলেন। লক্ষ লক্ষ উদ্বাস্তু সেদিন মুনমেন্টের পাদদেশে জড়ো হয়েছিলেন। আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী সেদিন বিধানসভায় দাঁড়িয়ে তার বিরোধিতা করেছিলেন এবং তারপরে একটা ছলনা করা হয়েছিল। সেই বিলকে সংশোধন করা হয়েছিল, কিন্তু কিভাবে? এভিকশন-এর একটা কথা যোগ দিয়ে রিহ্যাবিলিটেশন অ্যান্ড এভিকশন অব পার্সনস ইন আনঅথরাইজড অকুপেশন অব ল্যান্ড অ্যাক্ট, ১৯৫১ এই অ্যাক্ট পাস হয়ে যায়। এটা আপনার জানা উচিত ছিল। আপনি এখানে বলার আগে বিধানচন্দ্র রায় সম্বন্ধে বড় বড় কথা বললেন। উদ্বাস্তু, যারা জবরদখল করে বসেছিলেন বলে আপনি এখানে বললেন—তারা কোথায় বসেছিলেন? তারা খালি জমিতে, জলা জমিতে, জঙ্গলাকীর্ণ জমিতে বসেছিলেন। তাহলে, জমিটা ছিল তো? এই জমিটা খালি ছিল বলেই তো তারা বসেছিলেন? আপনারা রিহ্যাবিলিটেশনের জন্য উদ্বাস্তুদের জমি দিতে পারেন নি। রিহ্যাবিলিটেশনের জন্য তাদের জমি দেওয়া উচিত ছিল। কিন্তু তা না করে, যারা নিজেরা একটা জমিতে বসেছিলেন তাদের উৎখাত করার জন্য একটা বিল এনেছিলেন। তারপর আলোচনা করে ঠিক হয়—রিহ্যাবিলিটেশন অ্যান্ড এভিকশন-এর জন্য তখন তাদের বলা হয় যে, আইনে এটা লেখা হল। তাদের নিকটবর্তী একটা স্থানে পুনর্বাসন দেওয়া হবে বলে বলা হয়েছিল। হোয়াই? উদ্বাস্তুরা সেদিন বলেছিলেন, 'না, এখান থেকে আমরা যাব না। আমরা এখানে বসে থাকবো। আমাদের এখানেই কলোনির স্বীকৃতি দিতে হবে।' সুতরাং কেন্দ্রীয় সরকার তাদের কিছু দেন নি। উদ্বাস্তুরা সেদিন নিজেদের হাতের কব্জির জোরে আদায় করেছেন—আপনারা এটা ভালো করেই জানেন। আপনি এখানে বললেন যে লিজ দলিল দেওয়া হয়েছিল আন্দামানে চলে যাওয়ার কথা বলা হয়েছিল, তারপর দন্ডকারণ্যে যেতে বলা হয়েছিল। আমরা বলেছিলাম, না, যাবেন না। সেই সময়ে অতুল্য ঘোষ, শ্রদ্ধেয় অতুল্য ঘোষ কি কথা বলেছিলেন, আমি এখানে তা আর বলছি না। বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন পশ্চিমবঙ্গ থেকে ইউ সি আর সি নামে যে কেন্দ্রীয় সংগঠন সেই সংগঠনের পক্ষ থেকে 'অল্টারনেটিভ রিহ্যাবিলিটেশন অব রিফিউজিস ইন ওয়েস্ট বেঙ্গল' এর যে ছাপানো বই তা বিধানচন্দ্র রায়ের কাছে দেওয়া হয়েছিল। যার উপরে ভিত্তি করে তিনি মিনিস্ট্রিয়াল কমিটি করেছিলেন। সেখানে জমির দাগ কেটে কেটে বলা হয়েছিল এত উদ্বাস্তুদের কোথায় কোথায় পুনর্বাসন দেওয়া যায়। মিনিস্ট্রিয়াল একটা কমিটিও হয়েছিল। আর আপনি বললেন জায়গা ছিল না, দন্ডকারণ্যে সেইজন্য নিয়ে গিয়েছিলেন। সেখানে মানুষগুলোর অবস্থা কি, আপনি তার খবর রাখেন? ২৪৮ কোটি টাকা ব্যয় করা হয়েছিল, কিন্তু দশ-বারো হাজার

উদ্বাস্তু পরিবার সেটাকে ডেজার্ট করে চলে গেছেন। তারা কোথায় আছেন কেউ তা জানেন না। আপনারা উদ্বাস্তুদের নিয়ে ছিনিমিনি খেলেছেন। যারা স্বাধীনতা আন্দোলনে সংগ্রাম করেছিলেন তাদের নিয়ে আপনারা ছিনিমিনি খেলেছেন। গদিতে বসার জন্য আপনারা উদ্বাস্তুদের সেখান থেকে নিয়ে এসেছেন। তাদের তখন আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে সমস্ত রকম সুযোগ সুবিধা দেবেন, কিন্তু কিছুই করেন নি। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য ঘরবাড়ি, ব্যবসা-বাণিজ্যের সুযোগ করে দিয়েছেন। এমনকি তাদের জন্য আপনারা ফরিদাবাদে পুনর্বাসনের ব্যবস্থা করে দিয়েছেন। পূর্ববঙ্গের উদ্বাস্তুদের জন্য আপনাদের একটুও দয়ামায়া নেই। এখানে আবার আপনারা নীতির কথা, উদ্বাস্তুদের রেসিডুয়াল প্রবলেমের কথা বলছেন। আপনারা রেসিডিনশিয়াল প্রবলেমের কথা বলেছেন, বিধানচন্দ্র রায়ের আমলের কথা বলেছেন এবং ১৯৭৩ সালের কথা তুলে যেকথা বলেছেন তার থেকে বলছি, এটার নাম হচ্ছে 'A master plan for Economic Rehabilitation of Displaced persons in West Bengal'. তার ফার্স্ট সেনটেন্স হচ্ছে "The present refugee population in West Bengal including the new migrants is estimated at 58 lacs taking 2.8 percent per annum as the growth rate. Of them, about 23 lacs of old refugees received relief and rehabilitation assistance in one form or another'. এটাকে কি রেসিডিনশিয়াল প্রবলেম বলে না? ৫৮ বছরের মধ্যে যদি তখনকার সরকারের হিসাবে ২৩ লক্ষ কিছু সামান্য বেশি পুনর্বাসনের সুযোগ পান আর ৩৫ লক্ষ কোনও সুযোগ না পান তাহলে কি সেটা পুনর্বাসন ঠিকমতো হচ্ছে বলতে হবে? আপনাদের ১৯৬০-৬১ সালে কেন্দ্রীয় সরকার এবং রাজ্যে কংগ্রেসি সরকার বসে ঠিক করলেন যে ইট ইজ এ রেসিডিনশিয়াল প্রবলেম এবং এরজন্য ২২ কোটি টাকা লাগবে। আর ১৯৭২ সালে সিদ্ধার্থশঙ্কর রায় এসে নিজে যেকথা বলেছেন তাও শোনাচ্ছি, তিনি বলেছিলেন সো ইট ইজ নট এ রেসিডিনশিয়াল প্রবলেম। সুতরাং রেসিডিনশিয়াল প্রবলেম বলা ঠিক নয়। আপনারা আরেকটি কথা বলেছেন না জেনে বলেছেন অসত্য কথা বলেছেন। আপনি লিজ দলিলের কথা বলেছেন। লিজ দলিল শুরু করেছিল কে? আপনাদেরই গভর্নমেন্ট ১৯৭৫ সালে শুরু করেছিল এবং দিস ইজ দি ডকুমেন্ট। সুতরাং লিজ দলিলের ক্ষেত্রে আপনারাই অর্থাৎ আপনাদের গভর্নমেন্টই শুরু করেছিল ১৯৭৫ সালে। সেই লিজ দলিল প্রসঙ্গে সেই সময়ে বুটা সিং ফিফথ ডিসেম্বর যেকথা বলেছেন তা হচ্ছে "The matter has been considered by us and it has been decided that the earlier decision to allot land to DPs in urban areas on leasehold basis, as conveyed in our letter no. 28 (4)/73-RE dated the 17th May, 1974, may be modified etc. etc." অর্থাৎ সেন্ট্রাল ১৯৭৪ সালে বললেন আপনাদের এখানে লিজ দলিল দেব এবং তার ভিত্তিতে হরিদাস মিত্র কমিটি হল, তারই একজন সদস্য ছিলেন পঙ্কজ ব্যানার্জি। আপনারা যে লিজ দলিল করলেন তার বয়ান পড়ে শোনাচ্ছি সেখানে (সি) ক্লজে লিখেছেন "The Lessee shall not allow within the demised premises any activities subversive of the Government established by law in India. একটি রিফিউজি পরিবারকে এক খন্ড জমি লিজ দিতে গিয়ে সুভারসাইড অ্যাকটিভিটির কথা তুললেন। এর অর্থ কি? এর অর্থ হল কি শুনুন-আপনারা জমি দেবেন, তাতে তারা গভর্নমেন্টকে কোনও সমালোচনা করতে পারবে না।

[ 12th May, 1989 ]

[8-20 — 8-30 P.M.]

১৯৭৫ সালে সিদ্ধার্থশঙ্কর রায় যে বক্তৃতা দিয়েছেন এই লিজ দলিলের পক্ষে, এগেনস্ট দি লযুফুল গভর্নমেন্ট এর কথার মানে কি? হোয়াট ডাজ ইট মিন? এর মানে হচ্ছে গভর্নমেন্টের কোনও সমালোচনা করতে পারবে না, ইউ সুড আন্ডারস্ট্যান্ড ইট? তারপরে আপনারা যা বলেছেন তা স্মরণ করিয়ে দিতে চাই, আপনারা নিঃশর্ত জমির মালিকানা দিতে চান নি। ইন্দিরা গান্ধীর কিছু চিঠি লিখেছিলেন। আমাদের মুখ্যমন্ত্রী রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী হন তাকেও চিঠি দিয়েছিলেন একই উত্তর, দুজনের একই উত্তর। সেই উত্তর হল যে কেন্দ্রীয় সরকার জমি কখনও নিঃশর্ত ফ্রিহল্ড টাইটেলে দিতে চায় না। আমার কাছে দুজনেরই চিঠি আছে এবং তাতে সইও আছে। ইন্দিরা গান্ধী বা রাজীব গান্ধী কেউই রাজি নয়। অর্থাৎ কেন্দ্রীয় সরকার এখনও ফ্রি হল্ড টাইটেল দিতে রাজি নয়। ১৭ই এপ্রিল, ১৯৮৫ঃ প্রিয় শ্রী জ্যোতিবাবু, পশ্চিমবঙ্গের শহরাঞ্চলে বসবাসকারী উদ্বাস্তুদের জমির অবাধ স্থায়ীস্বত্ব দান প্রসঙ্গে আপনার আধা সরকারি পত্র নং-১১২ সি এম তাং-২১ শে মার্চ, ১৯৮৫ অনুগ্রহপূর্বক দ্রষ্টব্য। দেখা যাচ্ছে শহরাঞ্চলে উদ্বাস্তুদের লিজ দলিলের ভিত্তিতে চলতি নীতির সঙ্গে জমি বরাদ্দ করার সিদ্ধান্তটি সঙ্গতিপূর্ণ। বর্তমান নীতি যদি কখনও পর্যলোচনা করার প্রয়োজন দেখা দেয় তখন উক্ত উদ্বাস্তুদের ক্ষেত্রে জমির অবাধ স্থায়ী স্বত্ত্ব সম্পর্কিত আপনার সুপারিশ বিবেচনা করা যেতে পারে। ভারত সরকার অনুমোদিত লিজ দলিলে উদ্বাস্তুদের স্বার্থ সংরক্ষিত হয়েছে। রাজীব গান্ধীর আগে ইন্দিরা গান্ধীকেও চিঠি দেওয়া হয়েছিল—কিন্তু উনি তখন রিফিউজ করেছিলেন। ওনার একটা কথা বলা উচিত ছিল কখনও যদি নীতি পরিবর্তন করা হয় তাহলে—আমরা দলিল দিচ্ছি তবে সেন্ট্রাল গভর্নমেন্টের যদি নীতি পরিবর্তন হয়—আপনাদের নিঃশর্ত জমির মালিকানা দেওয়া যাবে। এর পরে দেখুন বুটা সিং যে চিঠি দিচ্ছে সেটা হচ্ছে ৫ই ডিসেম্বর, ৮৬ "Kindly refer to your D.O. letter dated October 30, 1986 regarding conferment of title to land to DPs from former East Pakistan in urban areas of West Bengal.

The matter has been considered by us and it has been decided that the earlier decision to allot land to DPs in urban areas on leasehold basis, as conveyed in our letter No.28(4)/73-RE dated 17th May, 1974, may be modified and Government of West Bengal may allot land in urban areas in which displaced persons from former East Pakistan have been settled on leashold basis or freehold basis in conformity with their own policy or allotment of land in the respective urban areas." এর পরে টেনথ নভেম্বর আমরা ক্যাবিনেট ডিসিশন করেছি যে আমরা আমাদের রাজ্য সরকারের জমিতে নিঃশর্ত জমির মালিকানা দেব। সেই অনুযায়ী জ্যোতি বসু ৪০৪ জন প্লট হোল্ডারকে বরানগরের নেতাজি কলোনির গায়ে জমি দিয়ে আসে এবং তারপরে আমরা এই চিঠি পাই এবং ঘোষণা করি সমস্ত লিজ দলিল প্রথমে কনভার্ট করে, পরে ফ্রি হোল্ড টাইটেল দেওয়া হয়। আপনি একটা কথা উত্থাপন করেছেন এত দেরি হচ্ছে কেন—প্রথম হচ্ছে যে জমিতে ৬০৭টি উত্তর—৫০-এর জবর দখল কলোনিকে তারা স্বীকৃতি দিয়েছে, সেই চিঠি আমাদের কাছে ওরা ২৭শে ফেব্রুয়ারি, ১৯৮৭ তে লিখেছেন যে ৩ বছরের মধ্যে জমি অধিগ্রহণ

করতে হবে এবং ৫ বছরের মধ্যে জমি টাইটেল দিতে হবে। এখন কন্ডিশন হচ্ছে (1) The colonies set up between 1.1.1951 and 25.3.1971 only will be regularised. (ii) No further lists of squatters colonies will be admitted by the Government of India and the present list will be treated as final. (iii) Escalation in land cost due to delay in acquisition of land beyond three years, if any, will be borne by Government of West Bengal. (iv) The Scheme including distribution of title deeds will be implemented in five years.

যাইহোক আপনি যে কথা বলছেন দেরি যে হচ্ছে আসল কথা হচ্ছে—অ্যাকচুয়াল the actual position will be required subject to limited 1/4th equally and 1/2 for increase আপনি বুঝুন ৭০ হাজার ফ্যামিলি যারা ৩০ বছর আগে বসেছে তারা তাদের ২/১ কাঠা বাস্তু জমি ছেড়ে দেবে না। আমি বহুবার চিঠি লিখেছি, চিফ মিনিস্টার লিখেছেন, তিনি দেখা করে বলেছেন, কিন্তু তারা ঐ জায়গা থেকে কিছুতেই নড়ছে না। আপনার কথার কোনও মূল্য নেই, মূল্য হচ্ছে কেন্দ্রীয় সরকারের কথার। ইউ মে বিলঙ টু দ্যাট পার্টি। সুতরাং কথা বলে আমাদের এই জায়গাটা না হলে আমরা জমির বন্দোবস্ত দিতে পারছি না। আপনি একটা কথা বলেছেন যাদবপুর শিবিরের কথা। আপনি জানেন এই ব্যাপারে ১০ বছর ধরে আমরা চেষ্টা করছি। ডিফেন্সের সঙ্গে এখানে আমাদের চুক্তি হয়েছে যে এই রিফিউজিগুলি যারা বসেছে তাদের আইদার ট্রান্সফার অর তাদের জমি অ্যাকুইজিশন করতে হবে। আমরা অ্যাকুইজিশনে গেছি, কোর্টে চলে গেল। আমরা তাদের বললাম ছেড়ে দাও। তারা ইনজাংকশন করে দিল। তারা দিচ্ছে না। আপনি যদি যেতে চান আপনাকে দিয়ে দিচ্ছি, আপনি বলবেন এটাকে বন্দোবস্ত দিয়ে দিন, আমাদের আপত্তি নেই। আপনি যখন জিনিসটা তুললেন তখন আপনাকে রিকোয়েস্ট করছি সেন্ট্রাল গভর্নমেন্টের ডিফেন্স ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলুন যাতে জমিটা দিয়ে দেন। আর আপনি সার্কুলার রেলের যেকথা বলেছেন আমাদের বিধায়ক মতীশ রায় বলেছেন কারসেডের কথা, সার্কুলার রেলের জন্য শাস্ত্রী কলোনি নেহেরু কলোনিতে আমি গিয়ে তাদের উঠিয়ে দিয়ে বসে আছি। এখানে জেনারেল ম্যানেজার গিয়েছিলেন, আমার সামনে কারসেডের কথা হয়েছিল। আগে দে আর দি কাল্টিভেটরস ছিল, দে আর নট রিফিউজি অ্যাকচুয়াল কাল্টিভেটরদের জায়গা দেওয়ার সুযোগ আছে। সেজন্য আমরা জোর করে আমাদের টাকায় আমাদের সমস্ত খরচে তাদের শাস্ত্রী কলোনি নেহেরু কলোনি থেকে উঠিয়ে অন্য জায়গায় রিহ্যাবিলিটেশন দিয়েছি। আমি নিজে গিয়ে মিটিং করে সেখানে তাদের দিয়ে এসেছি। কখনও একথা বলবেন না এই ধরনের যেটা আমাদের জনসাধারণের খুব প্রয়োজন সেই কাজে আমরা বাধা সৃষ্টি করেছি। এটা আমরা পার্সুয়েড করতে চাই। এরা একবার দেশ ছেড়ে এসেছে, এসে বসেছে, আবার তাদের বলছি উঠে যেতে, সুতরাং তাদের মনে সন্দেহ দেখা দেবে। সেই সন্দেহ নিরসন করে একটা কনফিডেন্সের মধ্যে প্রতিষ্ঠিত হয়ে গেলে ওরা উঠে যাবে। এই কথা বলে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 40

**Mr. Deputy Speaker:** There are two cut motions to Demand

No. 40. All the cut motions are in order and taken as moved. Now I put to vote the cut motions.

The motions moved by Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 45,96,22,000/- be granted for expenditure under Demand No. 40, Major Heads: 2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation) (This is inclusive of a total sum of Rs. 11,49,06,000/- already voted on account in March, 1989), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-30 P.M. till 1 P.M. on Monday, the 15th May, 1989. At the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday the 15th May, 1989 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 4 Ministers of State and 154 Members.

## Held over Starred Questions

## (to which oral answers were given)

### মথুরাপুর পঞ্চায়েত সমিতি ( ব্লক ২) অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং নির্মাণ

*৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৯।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মথুরাপুর (২) পঞ্চায়েত সমিতি (ব্লক ২)-এর অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং তৈয়ারি করার জন্য মোট কত টাকা বরাদ্দ করা হইয়াছে; এবং

(খ) উক্ত বিল্ডিং-এর কাজ কবে নাগাদ সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) মথুরাপুর (২) পঞ্চায়েত সমিতির অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং তৈয়ারির জন্য মোট ১০,৭৩,০০০ টাকা বরাদ্দ ও খরচ হয়েছে। প্রথম তল (Ground floor) ও দ্বিতল (First floor) এর মোট ক্ষেত্র ৮৫৯০ বর্গফুট। উক্ত টাকা তদানিন্তন পঞ্চায়েত-এর বরাদ্দ থেকে খরচ হয়েছে।

(খ) উক্ত বিল্ডিং-এর কাজ এখন সম্পূর্ণ। ব্লক অফিস ও পঞ্চায়েত সমিতি অফিস ঐ গৃহে এখন অবস্থিত। যদি অন্য দপ্তরের অনুমোদন ও অর্থ পাওয়া যায় তবে দ্বিতীয় তলের সম্প্রসারণ করে আরও কিছু সরকারি অফিস সেখানে স্থানান্তরিত হতে পারে।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন, টাকা মঞ্জুর হলে ৬ মাসের মধ্যে কাজ করা সম্ভব। আমি জানতে চাই কে এই টাকা মঞ্জুর করবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় সদস্য খুব ভাল প্রশ্ন করেছেন। প্রথমে ১০ লক্ষ ৭৩ হাজার টাকা খরচ করা হয়েছে এবং এটা ২/৩টি সোর্স থেকে খরচ করা হয়েছে। ওখানে এখন ২/১টি অফিসও হয়েছে। ২ লক্ষ ৪৯ হাজার টাকা অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং-এর জন্য ডিপার্টমেন্ট থেকে খরচ করা হয়েছে। জেলা পরিষদ থেকে ৫ লক্ষ ২৪ হাজার টাকা এবং এন আর ই পি থেকে ৩ লক্ষ টাকা মঞ্জুর করা হয়। এবছর এক এবং দুতলার কাজ করা

হয়েছে। বাকিটা করার জন্য এস্টিমেট স্যাংশন হয়েছে এবং এটা করা হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় বললেন, ওই টাকার মধ্যে ৩ লক্ষ টাকা এন. আর. ই. পি-র টাকা থেকে দেওয়া হয়েছে। আমরা জানি এন আর ই পি-র যে গাইড লাইন আছে তাতে বলা আছে, তাদের যে সমস্ত প্রেসক্রাইবড প্রোজেক্ট আছে সেটা ছাড়া অন্য কোথাও এন আর ই পি-র ফান্ড ডাইভার্ট করা যাবেনা। আমার প্রশ্ন হল, তাহলে পঞ্চায়েতের জন্য তাদের টাকা কিভাবে দেওয়া হল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এন আর ই পি-র টাকাটা কমপ্লিটলি এমপ্লয়মেন্ট জেনারেশনের ক্ষেত্রে যাবে। এর ৮০ ভাগ যায় গ্রাম পঞ্চায়েতের হাতে এবং জেলা পরিষদের হাতে যেটা থাকে সেটা যাকে বলে ক্রিটিক্যাল গ্যাপ মেনটেন করা সেইজন্যই দেওয়া হয়। এই টাকাটা যেন এমনভাবে খরচ করা হয় যাতে এমপ্লয়মেন্ট জেনারেশন হয়। এরপরও যদি কিছু হয়ে থাকে তাহলে আমরা এনকোয়ারি করে দেখব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মন্ত্রী মহাশয় বললেন এন আর ই পি স্কীমে বিল্ডিং করছেন, এখন অবশ্য এর নাম হয়েছে জহর যোজনা স্কীমে কতগুলি বিল্ডিং কনস্ট্রাকশন করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা আরম্ভ হয়েছে অনেক দিন আগে অনেকগুলি অলরেডি কমপ্লিটেড হয়েছে। মাননীয় সদস্য সৌগত রায়ের প্রশ্নের উত্তরে আমি বলেছি তিনটি সোরস থেকে টাকা নেওয়া হয়েছে। অরিজিনাল গ্যাপ মেনটেন করার জন্য এটা করা হয়েছে। এখানে এন আর ই পি যেটা এখন জহর যোজনা রোজগার টেনটেটিভলি টাকা আসে। ফাইন্যাল ডিসিসন এখনও কিছু আসে নি। এলে আমি ডিরেক্টার অফিসারদের সঙ্গে মিটিং করব এবং যেভাবে বলবে সেইভাবে খরচ হবে। দরকার হলে এস্টিমেট অন্যভাবে দিতে হবে। জেলা পরিষদ থেকে হবে, আর না যদি হয় তাহলে ডিপার্টমেন্ট থেকে দিতে হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি বললেন পঞ্চায়েত বিল্ডিং তৈরি করার জন্য কিছু টাকা খরচ করতে হবে। আমার প্রশ্ন এটা এন আর ই পি রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোজেক্ট যে আছে তা থেকে খরচ হবে। এখন ইনফ্রাকস্ট্রাকচারের কিভাবে খরচ হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা ঠিক নয়, স্পেশ্যাল গাইড লাইন এখন আসে নি, ডাইভারসন করা কিভাবে হবে তা এখনও ঠিক হয়নি। ধরুন রাস্তার জন্য আর্থ ওয়ার্ক সেটা এন আর ই পি কিংবা আর এল ই জি পি থেকে হবে না। ডিপার্টমেন্ট থেকে হবে—কিভাবে ইনট্রোডিউস হবে ঠিক হয়নি। অল রিভিউ নিউলি হবে। এখনও সেটা ফাইন্যাল হয়নি। ফাইন্যাল এলে পর আমি নজর রাখব যাতে ঠিক সেইভাবে খরচ হয় তার ব্যবস্থা করব।

**শ্রী ধীরেন সেন ঃ** এন আর ই পি স্কীমে মেটিরিয়ালসের টাকা দেওয়া হয় নি এটা কি জানেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** একটা মিটগেট কমপোনেন্ট এন আর ই পি আছে। কোন কোন জায়গা থেকে টাকা আসবে তার নিউ গাইড লাইন এখনও আসে নি। এলে ব্যবস্থা হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** ব্লক ডেভেলপমেন্ট এরিয়ায় পঞ্চায়েত সমিতির বাড়ি হবে, তাহলে এটা পঞ্চায়েতের অন্তর্ভুক্ত হবে না কি ব্লক ডেভেলপমেন্ট অফিসের অন্তর্ভুক্ত হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এখানে শুধু পঞ্চায়েত অফিস নয়, এখানে আরও অনেকরকম কাজ করতে পারবে এবং সেইজন্য এটা করা হয়েছে।

**বেলডাঙ্গায় বর্গাদার উচ্ছেদ**

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৯।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং জে এল আর ও-এর অধীনে ১৯৮৬-৮৭, ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে কতজন জমির মালিক বর্গাদার উচ্ছেদের জন্য কেস করিয়াছে;

(খ) তন্মধ্যে কতজন উচ্ছেদ হইয়াছে;

(গ) কতজন জমির মালিক ফসল আদায়ের জন্য নালিশ করিয়াছে; এবং

(ঘ) তন্মধ্যে কতজন ডিগ্রি পাইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ১৯৮৬-৮৭ সালে - - ১ জন

১৯৮৭-৮৮ সালে - - - ২ জন

১৯৮৮-৮৯ সালে - - - নাই।

(ফেব্রুয়ারি পর্যন্ত)

(খ) ১ জন

(গ) ১৯৮৬-৮৭ সালে - - - ৩ জন

১৯৮৭-৮৮ সালে - - - ৪ জন

১৯৮৮-৮৯ সালে - - - ৩ জন

(ফেব্রুয়ারি পর্যন্ত)

(ঘ) ৩ জন।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি যে পরিসংখ্যান দিলেন তাতে দেখা গেল খুব সামান্যই বর্গা উচ্ছেদ হয়েছে। আর কোনও অভিযোগ হয়নি। বর্গা রেকর্ড করার যে প্রোগ্রাম আছে, সেটা কি এখনও পর্যন্ত চালু আছে, না বন্ধ হয়ে গেছে?

শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ সেটা চালু আছে। তারজন্য এটা এখানে আসে না। এখানে

একটি নির্দিষ্ট বিষয়ে প্রশ্ন দিয়েছেন। একটি বিষয় হল, বর্গা উচ্ছেদের ব্যাপারে কত মামলা হয়েছে সেটার পরিসংখ্যান আমি দিয়েছি। তার কি ফল সেটাও আমি দিয়ে দিয়েছি। ফসলের ব্যাপার নিয়ে আর একটা প্রশ্ন হয়েছে, তার'ও উত্তর দিয়েছি। অন্য জিনিসগুলি এখানে আসে না। লাস্ট জেনুইন বর্গাদার যতক্ষণ পর্যন্ত না রেকর্ডেড হবে ততক্ষণ পর্যন্ত এটা চলতে থাকবে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** এই যে বর্গা উচ্ছেদের কেস করেছেন, তার মধ্যে প্রশ্ন কর্তা নুরুল ইসলাম চৌধুরি কোনও কেস করেছেন কিনা, জানাবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আপনি বোধ হয় প্রশ্নটি পড়েন নি। নুরুল ইসলাম চৌধুরী'ই প্রশ্ন করেছেন, তিনিই জানতে চেয়েছেন। সুতরাং তার সম্বন্ধে কথা নয়। প্রশ্নটা খুব নির্দিষ্ট, অন্য জায়গায় গেলে হবে না। আমি এর উত্তরে সবই বলে দিয়েছি জে.এল.আর.ও.র অধীনে কতগুলি কেস জমির মালিক বর্গাদার উচ্ছেদের জন্য করেছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং জে.এল.আর.ও.র অধীনে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কত ভাগচাষী উচ্ছেদ হয়েছে বলতে পারবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা একটা নির্দিষ্ট জায়গার প্রশ্ন। মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গার প্রশ্ন, এতে বর্ধমান, মেদিনীপুরের অমুক জায়গার কথা বললে হবে না। আপনি নোটিশ দেবেন, নিশ্চয় আমি জানিয়ে দেব।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** বর্গাদার উচ্ছেদের কেস এবং তার সাথে যুক্ত আছে ষোল চাষে ধান জমা দেবার কেস। এই ষোল চাষে বেলডাঙ্গা জে.এল.আর.ও.র অধীনে মালিক পক্ষ ধান নিতে অস্বীকার করায় সেই মালিকের বিরুদ্ধে কোনও মামলা করা হয়েছে কিনা, জানাবেন?

(নো রিপ্লাই)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** বেলডাঙ্গাকে কনসেনট্রেট করেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, সরকারপক্ষ থেকে উদ্যোগ নিয়ে যেভাবে বর্গাদার উচ্ছেদের কেস সংগঠিত করার সরকারি নীতি আছে সেই সরকারি নীতি বর্গাদারদের পক্ষে ব্যবহার করার জন্য কোনও অসুবিধা হয়েছে কি হয়নি তা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এরজন্যই তো আইন করা হয়েছে, তার সংশোধনও করা হয়েছে। বিধায়কদের নিজেদেরও এ বিষয়ে উদ্দেশ্য থাকা দরকার। কারণ ভূমিসংস্কারের ব্যাপারে সকলেরই দায়িত্ব আছে। সেখানে দুর্বলতর শ্রেণীর মানুষ যাতে অন্যায় জুলুমের শিকার না হন সেটা দেখতে হবে। কোর্ট কাছারির ব্যাপার তো আছেই। এখন আর একটা ব্যাপার আপনাদের বলি, প্রশ্নটা কোনও নীতি ডিসকাশনের জন্য নয়, প্রশ্নটা হচ্ছে, টু ইলিসিট ইনফরমেশন। সেখানে সে সম্বন্ধে কোনও তথ্য বা আরও বেশি সংবাদ যদি দেওয়ার থাকে সেটা দেওয়া হয়। এখানে প্রশ্নটা একটা নির্দিষ্ট জায়গার নির্দিষ্ট বিষয়ের উপর প্রশ্ন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, প্রশ্নকর্তার জমি থেকে কোনও বর্গাদার উচ্ছেদ হয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা অফ হ্যান্ড আমি কি করে বলব? প্রতিদিন কত ঘটনা ঘটছে। আজকে আপনিও এখানে বসে আছেন, আমিও এখানে বসে আছি, এই সময় কি হচ্ছে আপনিও তা জানেন না, আমিও জানি না।

**পুরুলিয়া জেলায় ভূমিসংস্কার বিভাগের শূন্য পদ**

***৫১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬২।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি এবং শ্রী গোবিন্দ বাউরি ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় ভূমিসংস্কার বিভাগের কতগুলি শূন্য পদ আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণে সরকার কি নিয়ম ও নীতি গ্রহণ করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় ভূমি সংস্কার বিভাগে শূন্য পদের সংখ্যা নিম্নরূপ ঃ—

১। ভূমি সহায়ক - - - ২০টি

২। অফিস পিয়ন - - - ৬০টি

৩। নাইট গার্ড - - - ১৫২টি

(খ) কোর্টের ইনজাংশন থাকায় কোনও পদই পূরণ করা সম্ভব হয়নি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কোর্টের ইনজাংশন থাকায় নেওয়া যায়নি। আমার প্রশ্ন, এটা শেষ করে কবে নাগাদ নেওয়া যাবে বলে আপনার ধারণা তা জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** ধারণা নিয়ে প্রশ্ন হয়না। মামলা চলছে, মামলার কবে নিষ্পত্তি হবে মন্ত্রী মহাশয় এখনই তা বলবেন কি করে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আপনার প্রশ্নটা হওয়া উচিত ছিল যে ইনজাংশন ভেকেট করার কোনও প্রচেষ্টা নেওয়া হয়েছে কি না? আমি বলছি, নিশ্চয় উদ্যোগ নেওয়া হচ্ছে। তবে উদ্যোগ নেওয়া আর ভেকেট হওয়া এক জিনিস নয়, এরমধ্যে তফাৎ আছে।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** কোর্টে যে সমস্ত মামলা বর্গাদারদের বিরুদ্ধে করা হয় সেই বর্গাদারদের রক্ষা করার জন্য বামফ্রন্টের পক্ষ থেকে ল'ইয়ারের ব্যবস্থা করা হয়ে থাকে।

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন ওঠে না। এটা হচ্ছে, একটা জেলার শূন্যপদের ব্যাপারে প্রশ্ন।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** স্যার, আমি জানতে চেয়েছিলাম, মামলাগুলি ঠিকমতো উকিলদের দিয়ে পরিচালিত হয় কি না?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন ওঠে না।

[1-20 — 1-30 P.M.]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কোর্টের আদেশ থাকার জন্য যে নিয়োগ করা যাচ্ছে না এ ক্ষেত্রে ইন্টিগ্রেটেড ল্যান্ড রিফর্ম ইউনিট করার জন্য, জে.এল.আর.ও, কে.জি.ও এই সমস্তগুলিকে এক করে একটা ইনটিগ্রেটেড ল্যান্ড রিফর্ম ইউনিট তৈরি করার ক্ষেত্রে আপনাদের যে নীতি আছে তার উপরে ভিত্তি করে কি এই কোর্ট কেসগুলি হচ্ছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটার সঙ্গে ওটা আসেনা। প্রশ্ন হচ্ছে যে কতগুলি ভ্যাকেন্সি আছে এবং সেই ভ্যাকেন্সি কেন ফিল আপ করা হচ্ছে না? কত ভ্যাকান্সি আছে সেটা আমি আগে বলেছি। আর ফিল আপ কেন করা যাচ্ছে না? সেটা ইনজাংশন আছে বলে যাচ্ছে না। এবারে ইনটিগ্রেটেড সেট আপ-এর যে কথা বলেছেন সেটার জন্য আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি কারণ আমি একটু এই বিষয়ে ব্যাখ্যা করার সুযোগ পেলাম। আপনি ইন্টিগ্রেটেড সেট আপ-এর কথা বলেছেন। ইন্টিগ্রেটেড সেট আপ মানে কি? একটা হচ্ছে সেটেলমেন্ট উইংস, আর একটা হচ্ছে ম্যানেজমেন্ট উইং জে.এল.আর.ও এ.ডি.এম(এল.আর)। একই ডিপার্টমেন্টের এই দুটো উইং যাতে একসঙ্গে বসে মুভ করে। আমরা দীর্ঘদিনের পরে দেখছি যে দুটো যদি কনট্রাডিকটোরি করে তাহলে মুশকিল। আমি যখন জেলায় যেতাম তখন আমাকে এ.ডি.এম (এল.আর) কতকগুলি কাগজ-পত্র তাদের তথ্য থেকে দিতেন। আবার সেটেলমেন্ট অফিস থেকে যে কাগজ-এ দিতেন, আমি দেখেছি যে এই দুটোর মধ্যে কোনও মিল থাকছে না। একটা বিষয়ে দুইরকম এটা কি করে হয়? এটা হতে পারেনা। তখন আমি তাদের বলেছি যে আপনারা অন্তত ৩ মাস অন্তর বসে রিকনসাইল করুন। কেন আপনাদের এটা হচ্ছে, আর ওদের ওটা হচ্ছে সেটা দেখুন। এইরকম হতে পারেনা। তখন আমাদের একটা এক্সপেরিমেন্ট শুরু হল। এক্সপেরিমেন্ট হিসাবে আমরা বর্ধমানের একজন অফিসারকে দুটোরই দায়িত্ব দিয়ে দেখেছি যে কাজ ভাল হবে। কাজেই ইনটিগ্রেটেড সেট আপ মানে হচ্ছে ল্যান্ড রিফর্ম ডিপার্টমেন্টের যে দুটো উইং আছে, ম্যানেজমেন্ট উইং আর সেটেলমেন্ট উইং, তারা ইউনাইটেডলি কাজ করবে যাতে কোনও কনট্রাডিকটোরি না করে। ধরুন, সেটেলমেন্ট অফিসার একটা কাজ করল কিন্তু সেটা এ.ডি.এম (এল.আর) নাকচ করলেন। এটা করলে তো মুশকিল। এটা হতে পারেনা। একটা ডিপার্টমেন্ট যদি হোললি ইনটিগ্রেটেড থাকে তাহলে একটা অংশ আর একটা অংশের কাজের কনট্রাডিকটোরি হয়না। এদের কাজ যদি ওরা নালিফাই করে তাহলে তো মুশকিল হয়ে যাবে, কাজ এগোবে না, কাজেই এটা হতে পারেনা। তখন এটা নিয়ে আমরা আলোচনা করেছি বিভিন্ন লেভেলের ডিভিসনাল কমিশনারদের নিয়ে, ডি.এমদের নিয়ে এবং তারপরে এটা চালু করা হয়েছে। তারপরে ক্যাবিনেট মেমো হবার পরে, অফিস নেবার পরে নানরকম ভাবে করা হয়েছে। এটা ডাইরেক্টলি করতে পারিনি, স্পেশ্যালি নানারকম ভাবে মামলা করার জন্য সুপ্রিম কোর্টও হয়েছে। এবারে জয়েন করবে কি করবেনা ইত্যাদি ব্যাপার আসছে। কাজেই আপনাদের জিনিসটা কি সেটা বোঝা উচিত। এটা হচ্ছে কাজের জন্য এবং এটাও বোঝা দরকার যে ট্রেড ইউনিয়ন অধিকার আলাদা। জে.এল.আর.ও, কে.জি.ও বা যে কোনও ডিপার্টমেন্টের যে কোনও কর্মচারী, তারা তাদের কর্মচারী হিসাবে যে রাইট, যে সুযোগ-সুবিধা আছে সেগুলি কার্টেল

হচ্ছে কিনা দ্যাট ইজ ওয়ান থিং, সেটা তাদের ইউনিয়ন থেকে করতে পারে, অ্যাশোসিয়েশন থেকে করতে পারে। কিন্তু কি কি পলিসি নিল এল.আর-এর কাজটা সুষ্ঠুভাবে তরান্বিত হতে পারে সেটা হচ্ছে গভর্নমেন্ট পলিসি। গভর্নমেন্টের পলিসি গভর্নমেন্ট করবে। গভর্নমেন্ট পলিসিকে কেউ ডিকটেড করতে পারেনা। জে.এল.আর.ও হোক, কে.জি.ও হোক বা অন্য অফিসার হোক, ইভেন টপ অফিসার দে আর টু ক্যারি আউট দি অর্ডার সিনসিয়ারলি এবং অনেস্টলি। পলিসি সম্পর্কে যদি কিছু থাকে তাহলে সেই পলিসি নিয়ে ডিসকাসন হতে পারে। কিন্তু গভর্নমেন্ট পলিসি সেটেল হবার পরে সেই পলিসি নিয়ে নানারকম আলোচনা করা ঠিক নয়। এটা তাহলে ক্লিয়ার হল। আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এটা নিয়ে আমাকে বলার সুযোগ করে দেবার জন্য। এটা নিয়ে নানারকম মিস-ইনফরমেশন আছে অনেক জায়গায়। আমি সব সময়েই ধৈর্য ধরে লোকের সঙ্গে কথা বলতে চাই। এইসব বিষয়ে আরও ফারদার যদি আরও ক্লারিফাই হতে চান তাহলে আমার কাছে আসবেন।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি এই যে ল্যান্ড রিফর্ম-এর ইনটিগ্রেটেড স্কীমের কথা বললেন, এটা চালু করতে গিয়ে বর্তমান জে.এল.আর.ও অফিস সেটেলমেন্ট অফিস নিয়ে প্রচন্ড দ্বন্দ্ব চলছে, কারণ সেটেলমেন্ট গিয়ে জে.এল.আর.ও অফিস দখল নিচ্ছে, জে.এল.আর.ও দখল দিচ্ছে না এবং যার ফলে সমস্ত কাজকর্ম বন্ধ হয়ে গেছে। এই কাজকর্ম সম্পর্কে আমাদের অবহিত করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** It is not allowed.

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় যে ইন্টিগ্রেটেড স্কীম সম্পর্কে বললেন, ওখানে জে.এল.আর.ও. কেস করেছিলেন, সুপ্রীম কোর্টে হেরে গেছেন, কিন্তু তারপর কি আবার একটা কেস হয়েছে ঐ অর্ডারটা স্টে অপারেশন করে রাখার ব্যাপারে?

**মিঃ স্পিকার ঃ** এটা পুরুলিয়া জেলার ব্যাপারে হচ্ছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আবার একটা কেস হয়েছে, এই অর্ডারটাকে ষ্টে করার জন্য, যারফলে কি গোলমাল সৃষ্টি হচ্ছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** অর্ডারটা ইস্যু হয়েছে, আমাকে সই করতে হয়েছে, আমি তো জানি কি হয়েছে। প্রথম হচ্ছে, যারা মাননীয় সদস্য তারা রাস্তার হিয়ার সে থেকে, লোকের গুজব থেকে কখনও সত্যতায় আসবেন না। যারা শুনবেন, তারা আমার কাছ থেকে ভেরিফাই করে নেবেন। অন্তত পক্ষে আমি সঠিক তথ্য দেবার চেষ্টা করব। প্রবলেম আছে, অনেক প্রবলেম আছে, কিন্তু যতই প্রবলেম থাকুক, এদের নিয়ে তো কাজ করতে হবে। সুতরাং অনেক জিনিস জানলেও সব কথা বলা শোভন নয়, সমীচিন নয়। সেইজন্য সমস্যা বহু আছে, কেন আছে, সেই সম্পর্কে আপনাদের বোঝবার কোনও অসুবিধা নেই। কারণ তারা যে কাজের জন্য বেতন পান, সেই কাজটা সুষ্ঠুভাবে করার দিকে তাদের নজর নেই। কিন্তু অন্যদিক থেকে কেউ কেউ কথা বলেন — আজকে কেন গ্রামে ডাক্তার পাওয়া যায় না, সেটা আপনারা সকলে জানেন, সেইরকম আমরা এটাকে আরও গণমুখি করার জন্য একেবারে গ্রাম পঞ্চায়েত লেভেল-এ নামিয়ে এনেছে। অনেকে হয়তো সেখানে যেতে চান না, এইরকম নানা বিষয় হতে পারে। সেইজন্য বিষয়গুলো বোঝানোর ব্যাপার আছে, কনভিন্স করানোর

ব্যাপার আছে, পদ্ধতির ব্যাপার আছে। সুতরাং এইগুলো এইরকম ভাবে হয় না। উনি একটা কথা তুলেছিলেন এবং এটা আমি বললাম, কিন্তু এই কোয়েশ্চেন থেকে এটা আসে না।

## Pending Cases of Motor Accident Claims

***564.** (Admitted question No. *508.) **Shri Sadhan Pande :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) the number of Motor Accident claims cases pending before the Tribunals as on 31-12-1988;

(b) the amount of claims involved in such cases; and

(c) the steps proposed to be taken to clear the backlog, if any ?

**Shri Abdul Quiyom Molla :**

(a) The number of Motor Accident Claims cases pending before the Tribunals as on 31.12.86 are as follows :—

| | | | |
|---|---|---|---|
| 1) | City civil and Sessions Court, Calcutta | - | 2698 |
| 2) | Judgeship of 24 Parganas (N & S) | - | 5848 |
| 3) | Judgeship of Howrah | - | 1581 |
| 4) | Judgeship of Nadia | - | 674 |
| 5) | Judgeship of Burdwan | - | 1338 |
| 6) | Judgeship of Midnapore | - | 897 |
| 7) | Judgeship of Bankura | - | 247 |
| 8) | Judgeship of Hooghly | - | 862 |
| 9) | Judgeship of West Dinajpur | - | 197 |
| 10) | Judgeship of Cooch-Behar | - | 127 |
| 11) | Judgeship of Birbhum | - | 103 |
| 12) | Judgeship of Murshidabad | - | 538 |
| 13) | Judgeship of Malda | - | 300 |
| 14) | Judgeship of Purulia | - | 108 |
| 15) | Judgeship of Darjeeling | - | 139 |
| 16) | Judgeship of Jalpaiguri | - | 374 |

(b) The amount of claims involved in such cases are as follows :—

| | | | |
|---|---|---|---|
| 1) | City Civil & Sessions Court, Calcutta. | - | Rs.1,86,52,300/- |
| 2) | Judgeship of 24 Parganas (N & S) | - | Rs.31,21,58,000/- |
| 3) | "" of Howrah | - | Rs.6,78,82,130/- |
| 4) | "" of Nadia | - | Rs.1,855,84,673.90p |
| 5) | "" of Burdwan | - | Rs.7,35,90,722/- |
| 6) | "" of Midnapore | - | Rs.374,25,96,976.97p |
| 7) | "" of Bankura | - | Rs.1,45,18,027/- |
| 8) | "" of Hooghly | - | Rs.8,02,27,843/- |
| 9) | "" of West Dinajpur | - | Rs.12,37,42,146/- |
| 10) | "" of Cooch Behar. | - | Rs.1,03,44,630/- |
| 11) | "" of Birbhum | - | Rs.1,54,472/- |
| 12) | "" of Murshidabad | - | Rs.3,94,76,110/- |
| 13) | "" of Malda | - | Rs.1,83,57.275/- |
| 14) | "" of Purulia | - | Rs.1,41,30,506.01/- |
| 15) | "" of Darjeeling | - | Rs.2,04,05,943.60/- |
| 16) | "" of Jalpiguri | - | Rs.2,16,17,178/- |

(c) Necessary steps have already been taken to removes the backlog. Sincere efforts are being made by the District Judges and the Addl. District Judges in the Judgeships and the Judges of the City Civil & Sessions Courts. Calcutta for quick disposal of the cases in addition to their Judicial works. Steps are also being taken to clear the pending cases through the Lok-Adalat.

**মিঃ স্পিকার :** আপনি লে অন দি টেবল করুন, পুরো পড়তে গেলে অনেক সময় লাগবে। শুধু (সি) পোরশনটা পড়ে দিন।

**শ্রী আব্দুল কয়ুম মোল্লা :** আমি (সি) পোরশনটা পড়ছি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার এ কোয়েশ্চেনের উত্তরে ৩১.১২.৮৮

পর্যন্ত ফিগার দিলেন। এখন উনি দয়া করে জানাবেন কি, কত বছর ধরে কতগুলি কেস পেন্ডিং আছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** এরজন্য নোটিশ দিতে হবে।

**Mr. Speaker :** Everybody knows that motor vehicles claims cases are lying in arear for five, six, seven and also for eight years. Recently there was a Lok-Adalat. When Justice Bhagawati was the Chief Justice of Supreme Court, some cases were disposed of. These are very complicated procedure. It is pending all over India. It is not a problem of West Bengal alone. For the interest of the House and the hon'ble members I should like to inform you that these are very complicated legal procedure. The Central Government is aware of the problems.

**Shri Sadhan Pande :** I know it. But, I am putting the question to the Minister for proper reply. I am not interested in other states. মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, যে হাজার হাজার মানুষ অ্যাক্সিডেন্টে ইনভলভড হয়ে অ্যাফেকটেড হয়েছে, যাদের কোটি কোটি টাকার কেস পেন্ডিং আছে তাদের ইন্টারিম পেমেন্ট দেবার জন্য ইনস্যুরেন্স এবং অন্যান্য সংস্থার সঙ্গে কথা বলে কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** লোক-আদালতের মধ্যে দিয়ে মটোর অ্যাক্সিডেন্ট ক্লেমস কেসগুলির আমি কমপ্রোমাইজ করছি। নিয়মিত এই কাজ চলছে এবং টাকা দেবারও ব্যবস্থা করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় লিস্টে দেখছি মেদিনীপুর জেলায় সবচেয়ে বেশি কেস পেন্ডিং আছে। তবে এটা খুবই স্বাভাবিক, কারণ মেদিনীপুর জেলা পশ্চিমবঙ্গে বিগেস্ট রোড ট্রান্সপোর্টেশন ডিস্ট্রিক্ট। আপনার কাছে কি এরকম কোনও সংবাদ আছে যে, মেদিনীপুর জেলায় যেসমস্ত বাস দুর্ঘটনাগুলি ঘটেছে সে সমস্ত ক্ষেত্রে বাস মালিকরা আপনার দপ্তরের নিযুক্ত এ.পি.পি. এবং পি.পি.-দের সঙ্গে চক্রান্তে লিপ্ত হয়ে পড়েছে বলেই কেসগুলি ডিলে হচ্ছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** এই ক্ষেত্রে এ.পি.পি.'র কোনও ব্যাপার নেই। তবে এটা পি.পি.-দের ব্যাপার। এগুলি ডিস্ট্রিক্ট কোর্টে হয়ে থাকে। কোনও চক্রান্তের সংবাদ আমার কাছে নেই। মাননীয় সদস্যর কাছে যদি থাকে, তাহলে তিনি দয়া করে তা আমাকে জানাবেন, আমি নিশ্চয়ই দেখব।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** হালে লোক আদালত হয়েছে বিভিন্ন জেলায়। আমার প্রথম প্রশ্ন কোন কোন জেলায় হয়েছে এবং কতগুলি কেস এই লোক-আদালতের মাধ্যমে কমপ্রোমাইজ হয়েছে?

**শ্রী আবুল কায়ুম মোল্লা ঃ** ১৪টি লোক-আদালত হয়েছে। কলিকাতা, বর্ধমান, মেদিনীপুর, কলকাতায় ২বার, দুর্গাপুর, হুগলি, পুরুলিয়া, বারাসাত, নদীয়া, বাঁকুড়া, দক্ষিণ ২৪-পরগনা,

জলপাইগুড়ি, বহরমপুর। মোট ৯৯৩টি কেস সেটেল করতে পেরেছি। ২ কোটি ২৫ লক্ষ ৯৪ হাজার টাকা অলরেডি অ্যাওয়ার্ডেড করেছি পাবলিককে দেবার জন্য।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** যে অ্যাওয়ার্ডেড করা হয়েছে সেই অ্যাওয়ার্ডেডের মধ্যে কত টাকা অ্যাক্সিডেন্টে যারা ক্ষতিগ্রস্থ হয়েছে তাদেরকে দেওয়া হয়েছে?

**শ্রী আবদুল কায়ুম মোল্লা ঃ** আমার কাছে রিপোর্ট আছে টাকা নিয়মিত দেওয়া হয়েছে, টাকা দেওয়া হয়নি একথা কেউ রিপোর্ট করেনি, যদি করে থাকে আমি দেখব।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** যেসব অ্যাক্সিডেন্ট কেস হয় এখন সুবিধা হচ্ছে টাকা ইত্যাদি পাওয়ার পরিমাণ বেশি এবং পাওয়ার ক্ষেত্রে তাড়াতাড়ি হয়। প্রিভিয়াস অভিজ্ঞতায় দেখেছি, এ ব্যাপারে হয়রানি হতে হয়। এ ব্যাপারে সরলিকরণ করার ক্ষেত্রে আপনার দপ্তর থেকে কোনও উদ্যোগ নেবেন কি? এইসব লোকগুলো যাতে কম হ্যারাসড হয় তারজন্য জটিলতা কমিয়ে সরলিকরণ করার কথা চিন্তা করছেন কি?

**শ্রী আবদুল কায়ুম মোল্লা ঃ** জেলায় ঘুরে-ঘুরে লোক-আদালত করা হচ্ছে যাতে সমস্ত কেসগুলি শেষ করতে পারি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, লোক-আদালতের মাধ্যমে কিছু কেস সেটেল করার চেষ্টা করছেন এবং তারজন্য তিনি ১৪টি লোক-আদালত করেছেন এবং ২ কোটি ২৫ লক্ষ টাকার মতন দেবার ব্যবস্থা করেছেন। আমার প্রশ্ন হচ্ছে, টোটাল নাম্বার অফ কেসেস কত পারসেনটেজ, শতকরা কত ভাগ লোক-আদালতে সেটেল করা হয়েছে? টোটাল ক্লেমের কত লোক-আদালত মারফত সেটেল হয়েছে এবং কত টাকা পেমেন্ট হয়েছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** ৯৯৩টি কেস শেষ করেছি। অ্যাকচুয়ালি পারসেনটেজটা কষিনি, নোটিশ দিলে বলে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** টোটাল নাম্বার অফ কেসের পেনডিং-এর হিসাবটা তো আছে?

**মিঃ স্পিকার ঃ** উনি জানতে চাইছেন বিভিন্ন কোর্টে ক্লেমের কেস পেনডিং-এর সংখ্যাটা কত? যদি আপনার কাছে থাকে বলবেন তা না হলে কাল কিংবা পরশু জানিয়ে দেবেন।

**Shri Abdus Sattar :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state (1) the number of Motor Accident claims cases pending before the Tribunals as on 31.12.88 (b) the amount of claims involved in such cases; and (c) the steps proposed to be taken to clear the backlog, if any ?

**মিঃ স্পিকার ঃ** ৯৯৩টি কেস কমপ্রোমাইজ হয়েছে সেটা তো উনি বললেন। শুনুন, আমি একজন ল-ইয়ার, এ ব্যাপারে একটা প্রবলেম আছে। এই ক্লেম কোর্টে হয় বাই নেম হয়, যাদের জন্য চান, তাদের নামে হয়। ট্রান্সফার হয়ে গেলে অন্য ইনক্যামবেন্ট এসে যায়। কোর্ট যদি খোলা থাকে সেখানে জজের নাম দিয়ে নোটিফিকেশন করা লেংথদি প্রসেস, আমরা চিন্তা করেছিলাম বাই-কোর্ট করা যায় কিনা, এটা বাই কোর্ট, নট বাই নেম। এটা বাই কোর্ট

করা যায় কিনা দেখুন। বাই নেম করলে অনেক সময় দেখা যায় যে জাজ ট্রান্সফার হয়ে গেছে, তখন হাইকোর্ট কর, এটা কর, ওটা কর, অনুমতি নাও এই সমস্ত ব্যাপার দেখা দেয়।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** ৭.১.৮৭ তারিখে ট্রান্সফার ডিপার্টমেন্টের নোটিশ অনুপাতে বিভিন্ন কোর্টে ট্রান্সফার করার ব্যবস্থা করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এটা বাই কোর্ট করার চেষ্টা করুন, নট বাই নেম। কারণ ওভাবে নিতে গেলে উকিলের মাধ্যমে নিতে হয়, আর উকিলের মাধ্যমে নিতে গেলে উকিল অনেক টাকা নিয়ে নেয়। এটা কোনওরকম পদ্ধতিতে করা যায় কিনা সেটা দেখুন।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** লোক আদালতের মাধ্যমে সমস্ত অ্যাওয়ার্ড সমস্ত পার্টি যারা আছে সেই সমস্ত পার্টির অ্যাওয়ার্ড অর্থাৎ ক্লেমেন্ট দের নামে দিই, নট ইন নেম অফ অ্যাডভোকেটস।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** ক্লেমেন্টদের পেমেন্ট টা এগেন কোর্টে যায়, কোর্ট থেকে পেমেন্ট হয়।

(কোন উত্তর নাই)

**মিঃ স্পিকার ঃ** সেটা ডাইরেক্টলি ক্লেমেন্টদের দেওয়া যায় কিনা দেখুন। এই ব্যাপার নিয়ে ক্লেমেন্টদের অনেক অসুবিধা ভোগ করতে হয়।

**আদালতে বিচারকের শূন্য পদ**

*৬২২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ৩১এ জানুয়ারি ১৯৮৯ পর্যন্ত রাজ্যের হাইকোর্ট, জজকোর্ট ও নিম্ন আদালতসমূহে কতগুলি 'বিচারক' পদ শূন্য আছে।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ**

৩১শে জানুয়ারি '৮৯ তারিখে হাইকোর্টে কোনও বিচারকের পদ শূন্য ছিল না, ঐ তারিখে জজকোর্ট বিচারকের শূন্য পদের সংখ্যা ১টি এবং ঐ তারিখে নিম্ন আদালতগুলির বিচারকের শূন্য পদের সংখ্যা-৩৩টি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন জাজ কোর্টে যে ৩৬টি পদ খালি আছে, এই পদগুলি কোন কোন আদালতে খালি আছে এবং এগুলি পূরণ না হওয়ার কারণ কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** নির্দিষ্ট আদালতের কথা বলা যাবে না, কারণ বিভিন্ন আদালতে ট্রান্সফার হয়। জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট আদালতে একটি, অ্যাসিস্টেন্ট ডিস্ট্রিক্ট জাজ কোর্টে একটি, মুনসেফ ১৫টি, এবং জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট আদালতে ২০টি, নির্দিষ্ট আদালতে হতে পারে না, ট্রান্সফার হচ্ছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** আমার প্রশ্ন পদগুলি পূরণ না হওয়ার কারণ কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** পদগুলি পূরণের জন্য পাবলিক সার্ভিস কমিশন এবং হাইকোর্ট থেকে নাম চাইতে হয়, নাম চেয়েছি, পাবলিক সার্ভিস কমিশন থেকে এসেছে ১৫টি এবং হাইকোর্ট থেকে ১২টি নাম এসেছে। এই নামগুলি পুলিশ ভেরিফিকেশনে পাঠিয়েছি, পুলিশ ভেরিফিকেশন হলে আমরা অ্যাপয়েন্টমেন্ট দেব।

## সুন্দরবন থেকে কাঠ ও মধু সংগ্রহ

*৬৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২৮।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ সালের জানুয়ারি থেকে ১৯৮৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত সুন্দরবন থেকে কত কুইন্টাল কাঠ ও মধু সংগ্রহ করা হয়েছে;

(খ) উক্ত সময়ে কাঠ ও মধু কত টাকা মূল্যে বিক্রয় হয়েছে; এবং

(গ) কাঠ সংগ্রহ করার জন্য নৌকা লাইসেন্স দেবার নীতি কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) ৭৯.৩৬০ কুইন্টাল টিম্বার ও ১,৯৭,৮০০ কুইন্টাল জ্বালানি কাঠ সংগ্রহ করা হয়েছে। ৫৭,৮৮৫ কে.জি. মধু সংগ্রহ করা হয়েছে।

(খ) কাঠ — ৯৩,০৭,০৮৮ টাকা

মধু — ১৫,১৮,৭৮০ টাকা

(গ) ওয়েস্ট বেঙ্গল ফরেস্ট ম্যানুয়েল (পার্ট-১) এ উল্লিখিত সরকারি আদেশ অনুযায়ী ২৪ পরগনা বন বিভাগ ও সুন্দরবন এলাকায় নৌকা রেজেস্ট্রিকরণের পদ্ধতি বলা আছে। রেজেস্ট্রিকৃত নৌকার তালিকা ডি.এফ.ও ২৪ পরগনা বিভাগ ও ফিল্ড ডাইরেক্টর সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প এর নিকট আছে। উক্ত রেজিস্টার্ড নৌকাগুলিকেই পারমিট ইস্যু করা হয়। মার্চ ১৯৭৮ এর পর কোনও নূতন রেজিস্ট্রেশন করা হয় নাই। শুধু মাত্র মালিকের মৃত্যুর ক্ষেত্রে মালিকানার নাম বদল করা হয়।

**শ্রীমতী কমল সেনগুপ্ত (বোস) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮৮ সালের জানুয়ারি থেকে ১৯৮৯ সালের জানুয়ারি পর্যন্ত কাঠ এবং মধু সংগ্রহের হিসেব দিয়েছেন। আমার অতিরিক্ত প্রশ্ন হল, ১৯৮৭ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত কত কাঠ এবং মধু সংগৃহীত হয়েছিল?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এটা নির্দিষ্টভাবে দিতে পারছি না। তবে আমরা এগুলো কমিয়ে নিয়ে আসছি। আমরা ২৮.১০.৮৭ তারিখে যে মিটিং করেছিলাম সেই মিটিংয়ে সিদ্ধান্ত নিয়েছিলাম যে, আমরা আর এটা বাড়াব না, কোর এরিয়াতে আর এটা করব না। ঐ ধরনের কতগুলো সিদ্ধান্তের উদ্দেশ্য হল, ইন এ ফেজড ম্যানার আমরা ফেলিং বন্ধ করব। এখন সুন্দরবনকে দিল্লির সরকার বায়োসফেয়ার রিজার্ভ বলে ঘোষণা করে দিয়েছেন। সেজন্য ফেসড ম্যানার এটা কমিয়ে আনা হচ্ছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** এই প্রশ্নের 'গ' অংশের উত্তর দিতে গিয়ে বলেছিলেন যে, ১৯৭৮ সালের পর থেকে নৌকার লাইসেন্স দেওয়া বন্ধ রয়েছে। ঐ নৌকার লাইসেন্স দেওয়া বন্ধ রাখার কারণ কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা এই সিদ্ধান্তটা নিয়েছি ২৮.১০.৮৭ তারিখে, কারণ সুন্দরবন একটা ইউনিক জায়গা। এর বায়োস্ফিয়ার রিজার্ভ আমরা করতে চাই। মধু সংগ্রাহকরা সেখানে মধু সংগ্রহ করবেন, কিন্তু কাঠ সংগ্রহ করা কমিয়ে আনব। কারণ সুন্দরবনকে রক্ষা করতে গেলে যথেচ্ছভাবে সেখানে কাষ্ঠ আহরণ করা যাবে না। বাফার এরিয়ায় সেটা ধীরে ধীরে কমিয়ে আনা হবে, কিন্তু কোনও এরিয়ায় আমরা এই পারমিট একেবারে দিচ্ছি না। এইভাবে টোটাল এরিয়ায় কাঠ কাটার পারমিট কমিয়ে নিয়ে আসছি। সম্প্রতি দিল্লির সরকার সুন্দরবনকে বায়োস্ফিয়ার রিজার্ভ বলে ঘোষণা করা হয়েছে। আমরাও সুন্দরবনের ইকোলজি রক্ষা করতে চাই। সেক্ষেত্রে যাদের বাফার এরিয়ার উপর রুজি-রোজগার নির্ভর করত তাদের অন্য কাজের মধ্যে নিয়ে আসতে হবে ধীরে ধীরে। এই পরিকল্পনাগুলিই আমরা নিয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কাঠ সংগ্রহ করেন আপনারা সাধারণভাবে কনট্রাক্টর দিয়ে, কিন্তু মধু সংগ্রহটা আপনারা কিভাবে করেন; এক্ষেত্রে সরকারের কোনও ইনফ্রাস্ট্রাকচার আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** ওয়েস্ট বেঙ্গল ফরেস্ট ম্যানুয়াল পার্ট-১(এ), এই ম্যানুয়ালে লেখা আছে যে কোন পদ্ধতিতে এবং কিভাবে রেজিস্ট্রি করিয়ে সেখানে আমরা কাষ্ঠ আহরণের সুযোগ দিচ্ছি।

একটা নৌকার মালিককে দেওয়া হবে এই পদ্ধতি এখন চালু আছে। ঠিক হয়েছে যে নূতন নৌকার মালিককে দেওয়া হবে না বা একাধিক নৌকার মালিককে দেওয়া হবে না, এটা হচ্ছে নাম্বার ওয়ান। নাম্বার টু হচ্ছে আমরা এলাকা ধীরে ধীরে কমিয়ে আনছি। মধু সংগ্রহের ব্যাপারে যারা মধু সংগ্রহ করতে যাবে তাদের আমাদের কাছে নাম লেখাতে হবে। সেখানে তারা যে মধু সংগ্রহ করবে তার থেকে আমাদের কিছু দিতে হবে। এই ব্যবস্থাটা ছিল, এখন একটু অসুবিধা হবে। এটা যদিও প্রাসঙ্গিক নয়, আপনাদের অবগতির জন্য জানাচ্ছি, কথাটা হল আমরা লাইফ ইনসিয়োরেন্স করার ব্যবস্থা করেছি যারা মধু আহরণে যাবে তাদের জন্য। এখন অবশ্য সবাই-এর জন্য করা যায় নি। ১২ টাকা করে প্রিমিয়াম দিলে ১৫ হাজার টাকা পাবে যারা এই সমস্ত মিস আপ হবে। একটা পারমিট পাওয়া নৌকার বেলায় ১৫ পারসেন্ট ডিস্ট্রিবিউশন চ্যানেল দিতে হবে। এখন বেশি কাঠ কাটতে দিচ্ছি না, ধীরে ধীরে কমিয়ে আনছি।

[1-80 — 2-00 P.M.]

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে আপনি নূতন করে নৌকার পারমিট দেবেন না। আমি জানতে চাই, যে সমস্ত পারমিট পাওয়া নৌকা আছে তাদের কি আপনি বলে দিচ্ছেন স্পেসিফিক কোন ভ্যারাইটির কাঠ তারা কাটবে? কারণ আমরা দেখতে পাচ্ছি সুন্দরবন অঞ্চলে গরান এবং আরও অনেক মূল্যবান কাঠ আছে যেগুলি তারা কেটে নিয়ে বিভিন্ন এলাকায় বিক্রি করছে। এইগুলিকে ধরার জন্য আপনি কি

ব্যবস্থা গ্রহণ করছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এখন আমি আগেই বলেছি যে কতকগুলি সিদ্ধান্ত আছে যেগুলি আগে থেকেই চলে আসছে। সেটা ফরেস্ট ম্যানুয়ালের ফাস্ট পার্টেই আছে। আমরা ঠিক করেছি একাধিক নৌকার যারা মালিক, অর্থাৎ একজন মালিকের নামে একাধিক নৌকা আছে তাদের আমরা পারমিট দেব না। তা ছাড়া কোনও এরিয়ায় বা বাফার জোনে আমরা পারমিট দেব না। কারণ কোর এরিয়ায় বা বাফার জোনে পারমিট দিলে তারা সেটা এক্সপ্লয়েট করবে। আমরা ফেজড ওয়েতে বাফার এরিয়ায় ফিলিং কমিয়ে নিয়ে আসছে। এইভাবে যতক্ষণ না এরিয়া ফিল আপ করতে পারছি এইভাবে করার চেষ্টা করছি। দ্বিতীয়ত সুন্দরবন অঞ্চলকে বায়ো-স্পিয়ার রিজার্ভ বলে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছে। দিল্লির কাছ থেকে টাকা পেয়েছি। সেখানে ইন্সফ্রাস্ট্রাকচার স্ট্রেনদেনিং করবার চেষ্টা করছি। এটা বায়ো স্ফিয়ার রাখতে গেলে নেচার পুরোপুরি তার ফুল প্লের সুযোগ ছেড়ে দিতে হবে। আপনারা সম্প্রতি দেখবেন খবরের কাগজে সেটা বেরিয়েছে যে আমাদের লোক-লস্কর আছে, রাইফেল আছে, পেট্রলিং আছে। এই ব্যাপারে হাউ সিরিয়াস উই আর। আপনারা অন্যান্য প্রদেশে এইগুলি দেখাতে পারবেন না। এই ব্যাপারে আমরা আরও কি কি করেছি তা বলতে গেলে বক্তব্য অনেক বড় হয়ে যাবে। আপনি যদি আমার সঙ্গে কথা বলেন তাহলে এই ব্যাপার নিয়ে আমি আপনার সঙ্গে আলোচনা করব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, ১৯৮৮-৮৯ সালে যে মধু সংগ্রহ হয়েছে তাতে কত জন মধু সংগ্রহের কাজে নিযুক্ত ছিল?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই ফিগারটা আমি সঙ্গে নিয়ে আসি নি, আপনাকে আমি পরে জানিয়ে দেব।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে মধু এবং কাঠ সংগ্রহ করার জন্য লাইসেন্স দেন এবং তারা যে বন থেকে কাট এবং মধু সংগ্রহ করে সেই ক্ষেত্রে দেখা গেছে সুন্দরবন এলাকার ডাকাত দল লাইসেন্স প্রাপ্ত নৌকার থেকে কাঠ এবং মধু জোর-জবরদস্তি লুট করে নিয়ে যায়। তা ছাড়া লাইসেন্স ছাড়া সুন্দরবন এলাকায় প্রচুর মূল্যবান কাঠ কেটে নিয়ে যায় এবং বিভিন্ন গঞ্জে বিক্রি করে। রায়দীঘিতে হাজার হাজার মন কাঠ উইদাউট লাইসেন্সে কেটে নিয়ে বিক্রি করে। এইগুলি বন্ধ করবার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমি আপনাকে বললাম যে আমরা পেট্রোলিং খুব জোরদার করেছি। আমরা মানুষকে যুক্ত করেছি, তাদের সঙ্গে মিটিং করছি। আমরা ওদের এরমধ্যে ইনভলভমেন্ট করার চেষ্টা করছি। আমরা চেষ্টা করব যাতে সবটা না হলেও নিয়ার ভার্জিন কন্ডিশন ফিরে আসে। আমি আপনাকে কালকে বলব যে আমরা কি সিরিয়াস স্টেপ নিয়েছি। আমরা একদিকে মানুষকে বোঝাচ্ছি, তাদের এরমধ্যে ইনভলভ করে ইনট্রুডারদের সঙ্গে মোকাবিলা করার চেষ্টা করছি। তবুও প্রশ্নটি এত সহজ নয়। তবে এইভাবে এগোতে পারলেও ফুল মেরিটোরিয়াস হবে, পিলফারেজ কোথাও হবে না, এটা কখনও হতে পারে না। সারা ভারতবর্ষের কোথাও এটা হয়নি। তবে আমরা বার বার করেই পিপলকে বলছি, তাদের ইনভলভ করার চেষ্টা করছি। এর অর্থ হল, নিকোবরে এটা হয়েছে, আমাদের এখানেও

হচ্ছে। দিল্লি গভর্নমেন্ট আমাদের এটা মেনে নিয়েছেন। ম্যানেজমেন্ট কমপ্লিটলি চেঞ্জ হচ্ছে। আমরা সিরিয়াসলি দেখছি। তাসত্ত্বেও একটা কাঠ কেউ কেটে নিয়ে যাবে না, এটা কেউ বলতে পারে না। তবে উই আর ভেরি স্ট্রিক্ট টু দিস।

## Starred Questions

## (to which oral answers were given)

### Financial assistance for developing Wakf properties in West Bengal

***822.** (Admitted question No. *8.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Judicial (Wakf) Department be pleased to state—

(a) whether West Bengal Wakf Board has sought financial assistance from the Central Wakf Council for developing Wakf properties in the State;

(b) if so,—

(i) the details of Wakf properties proposed to be developed with such assistance, and

(ii) the amount received by the State Wakf Board from the Central Wakf Council during the last two years ?

**Shri Abdul Quiyom Molla :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি কি বলবেন, সেন্ট্রাল ওয়াকফ কাউন্সিল থেকে মেরিটোরিয়াস স্টুডেন্টদের জন্য কোনও টাকা-পয়সা পাঠান?

**মিঃ স্পিকার ঃ** আপনার মূল কোয়েশ্চেন এটা ছিল না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি মিনিস্টারকে প্রোটেকশন দিচ্ছেন?

**Mr. Speaker :** No protection was given. Any statement outside the Question cannot be accepted. I am sorry. The Question is disallowed.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** কোন কোন প্রপার্টি কলকাতা শহরে ওয়াকফ বোর্ডের টাকায় চলে, যেগুলি ইমিডিয়েট দেখা দরকার এ সম্বন্ধে কিছু বলবেন?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আমি মনেকরি এই প্রশ্নও মূল প্রশ্নের সঙ্গে যুক্ত নয়।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে প্রশ্ন'র উত্তর আপনি

দিলেন, আমি জানতে চাইছি, পশ্চিমবঙ্গে ওয়াকফ বোর্ডের কোন কোন প্রপার্টি আছে, তার লিস্ট আপনার কাছে আছে? আপনি ইমিডিয়েটলি তা বলতে পারবেন?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** এটা প্রশ্নের সঙ্গে নেই। সেন্ট্রাল ওয়াকফ বোর্ড থেকে ফিন্যান্সিয়াল অ্যাসিস্ট্যান্স যাচ্ছে কি যাচ্ছে না, এই প্রশ্ন হলে আমি বলছি যাচ্ছে। তবে এখানে ওয়াকফ বোর্ডের কত সম্পত্তি আছে, তা জানতে আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারবেন, সেন্ট্রাল ওয়াকফ অ্যাক্ট কত বছর আগে লাগু হয়েছিল? ওয়েস্ট বেঙ্গলে সেটা মানা হচ্ছে না। ওয়াকফ অ্যাক্ট ১৯৩৬ অনুযায়ী কাজ হচ্ছে। সেন্ট্রাল ওয়াকফ অ্যাক্ট যদি মানা হয়, তাহলে ওয়াকফ অ্যাডমিনিস্ট্রেশন'এর সঙ্গে যারা যুক্ত তারা এবং অন্যান্য প্রপার্টির ব্যাপারে অন্যান্য স্টেট যে টাকা পয়সা পাচ্ছে আমাদের এখানে তা আসছে না কেন এটা সম্বন্ধে বলতে পারবেন কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আমরা সেন্ট্রাল ওয়াকফ অ্যাক্ট যেটা রিসেন্টলি ১৯৮৪ সালে অ্যামেন্ড করেছে সেটা গ্রহণ করিনি। আমাদের কতগুলি প্রশ্ন রয়েছে সেই বিষয়গুলি নিয়ে আলোচনা হচ্ছে।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### আলিপুর চিড়িয়াখানা স্থানান্তরকরণ

***৮২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুর চিড়িয়াখানা স্থানান্তরের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে (১) কবে নাগাদ ইহা কার্যকর হবে; এবং (২) কোথায় নতুন চিড়িয়াখানা স্থাপিত হবে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বিষ্ণুপুর থেকে কয়েম্বার পর্যন্ত রাস্তা নির্মাণ

***৮২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৭।) **শ্রী অসিতকুমার মাল ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাট ২নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত বিষ্ণুপুর হইতে কয়েম্বার পর্যন্ত রাস্তা তৈয়ারির প্রস্তাব গত ১৯৮৭-৮৮ সালে বিগ আর এল ই জি পি স্কীমে স্যাংশন হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সচিবের শূন্য পদ

***৮২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৩১।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সচিবের কতগুলি পদ শূন্য আছে; এবং

(খ) তা পূরণের জন্য উক্ত বিভাগ কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সচিবের মোট ১৭১টি পদ শূন্য আছে।

(খ) উপরোক্ত শূন্য পদগুলি পূরণ করার জন্য নির্দ্ধারিত পদ্ধতিতে প্রার্থিদের নাম বাছাই করে পাঠাবার জন্য সংশ্লিষ্ট জিলা পঞ্চায়েত আধিকারিকদের ইতিমধ্যেই প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে। আজ পর্যন্ত ১৭টি পদের জন্য নাম পাওয়া গিয়েছে এবং উক্তপদগুলি পূরণ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইতেছে।

### Alienation of the Wakf properties in West Bengal

***826.** (Admitted question No. *13.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Judicial (Wakf) Department be pleased to state—

(a) what restriction have been imposed by the State Government with regards to alienation of the Wakf properties in West Bengal; and

(b) what procedure has been prescribed to be followed by the West Bengal State Wakf Board in the matter of sanctioning sale, lease, exchange or hypothecation of Wakf properties by the Mutawallis ?

**Minister-in-charge of Judicial (Wakf) Department :**

(a) In terms of the provisions of Bengal Wakf Act, 1934 as amended by the Bengal Wakf (Amendment) Act, 1985, alienation of Wakf properties are to be made with the previous sanction of the Board of Wakf unless such transfer is made under an express power conferred by the Wakf deed. It has also been provided that any person contravening the provisions of the Amending Act, shall be punishable with imprisonment for a term which may extend to six months or with fine

which may extend to Rs. 5,000/- or with both.

(b) On receiving a proposal for sale, lease, exchange from Mutwalli, it is placed before the Development Sub-Committee framed by the Board of Wakf, West Bengal. The Development Sub-Committee on being satisfied that such transfer or agreement for transfer is for legal necessity, recommends the proposal to the Board of Wakf and the Board of Wakfs will pass necessary orders sanctioning such transfer.

**কাটোয়া শহরকে গঙ্গা দূষণ প্রকল্পের অন্তর্ভুক্তিকরণ**

*৮২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬৪।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাটোয়া শহরকে কি গঙ্গা দূষণ প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে; এবং

(খ) হয়ে থাকলে, গঙ্গা নদীর দূষণ রোধে কি কি পরিকল্পনা গৃহীত হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মথুরাপুর ১ নং ব্লক পঞ্চায়েত সমিতির অফিস নির্মাণে বরাদ্দকৃত অর্থ**

*৮২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯৮।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মথুরাপুর ১ নং ব্লক পঞ্চায়েত সমিতির অফিস নির্মাণের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে?

(খ) (১) উক্ত অফিস সমাপ্ত করতে আরও কত টাকা লাগবে (২) কবে নাগাদ উক্ত নির্মাণকার্য সমাপ্ত হবে বলে আশা করা যায়;

(গ) উক্ত নির্মাণ কার্যে কোনও দুর্নীতি দেখা দিয়েছে কি; এবং

(ঘ) দিয়ে থাকলে, এ ব্যাপারে ভিজিলেন্স দ্বারা কোনও তদন্তের সুপারিশ করা হয়েছে কি না?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৯ লক্ষ ৯৯ হাজার ৮০০ টাকা।

(খ) (১) অফিস গৃহের একতলা সমাপ্ত ও সেখানে অফিস চলছে। তবে পরিবর্তিত এস্টিমেট-এর অনুমোদন সাপেক্ষে আরও ৫ লক্ষ ৮৪ হাজার ৭ শত ৭৭ টাকা লাগাতে পারে।

(২) চাহিদা অনুযায়ী টাকা পাবার উপর নির্মাণ কার্য সমাপ্ত হওয়া নির্ভর করছে।

(গ) পঞ্চায়েত সমিতির ১৮.১১.৮৮ এবং ৩০.১.৮৯ তারিখের মিটিংয়ে দুর্নীতি সম্পর্কে সন্দেহ করা হয়েছে এবং অভিযোগ জেলা প্রশাসন তদন্ত করে দেখছেন।

(ঘ) না।

### ময়নাগুড়ি ব্লকে পাট্টাবিহীন খাস জমি

*৮৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২৭।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়নাগুড়ি ব্লকে কতগুলি খাস জমির পাট্টা হয় নি; এবং

(খ) পাট্টা না পাওয়ার কারণ কি?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬৯.৬৮ একর জমির জন্য প্রয়োজনীয় ১৩২টি পাট্টা প্রস্তুত হয়নি।

(খ) প্রয়োজনীয় তথ্যাদির অভাবে উক্ত পাট্টা প্রস্তুত সম্ভব হয়নি।

### মালদহ জেলায় চৌকিদার বা দফাদারহীন গ্রাম পঞ্চায়েত

*৮৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২৪।) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলায় চৌকিদার বা দফাদারহীন গ্রাম পঞ্চায়েত আছে কিনা; এবং

(খ) থাকলে, উক্ত গ্রাম পঞ্চায়েতগুলির নাম কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) কালিয়াচক-৩ নম্বর ব্লকের অধীন পারদেওনাপুর-শোভাপুর গ্রাম পঞ্চায়েত এবং হাবিবপুর ব্লকের অধীন ঋষিপুর গ্রাম পঞ্চায়েত।

### পশ্চিমবঙ্গে নথিভুক্ত বর্গাদারের সংখ্যা

*৮৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৯৯।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট বর্গাদারের সংখ্যা কত;

(খ) ১৯৮৮ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যে কত সংখ্যক বর্গাদারের নাম নথিভুক্ত হইয়াছে; এবং

(গ) তন্মধ্যে কোচবিহার জেলায় কতজন?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সঠিক অনুমান করা সম্ভব নয়।

(খ) ১৩.৯৪ লক্ষ।

(গ) ৭৯,৮৭২ (উনআশি হাজার আটশত বাহাত্তর) জন।

**কারখানার উদ্বৃত্ত জমি বিক্রয়**

*৮৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৬৪।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ থেকে ১৯৮৮ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলি কারখানার উদ্বৃত্ত জমি হাউসিং করার জন্য বিক্রয়-এর অনুমতি দেওয়া হয়েছে; এবং

(খ) উক্ত জমি বিক্রয়ের জন্য কতগুলি আবেদন সরকারের বিবেচনাধীন আছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কারখানার উদ্বৃত্ত জমি হাউসিং করার জন্য বিক্রয়ের অনুমতি এখনও কোনও প্রতিষ্ঠানকে দেওয়া হয় নাই।

(খ) উদ্বৃত্ত জমি বিক্রয়ের অনুমতি প্রার্থনা করিয়া তিনটি প্রতিষ্ঠান সরকারের কাছে আবেদন করিয়াছেন। কিন্তু হাউসিং করার জন্য কোনও অনুমতি প্রার্থনা করা হয় নাই।

**বীরভূমের কানাচি গ্রামের কামড়াঘাটে সেতু নির্মাণ**

*৮৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৩।) **শ্রী অসিতকুমার মাল ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূমের ময়ুরেশ্বর ১ নং ব্লকের কানাচি গ্রামের নিকটস্থ কামড়াঘাটে সেতু নির্মাণের জন্য সরকার সর্ব মোট কত অর্থ ব্যয় করেছেন;

(খ) ঐ সেতুটির নির্মাণকার্য এখন কি অবস্থায় আছে; এবং

(গ) সেতুটি নিরাপদ ও ব্যবহারযোগ্য বলে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ প্রয়োজনীয় সার্টিফিকেট প্রদান করেছেন কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত স্থানে কোনও সেতু নির্মিত হয়নি।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**আই আর ডি পি প্রকল্পে সাহায্যপ্রাপ্ত মহিলা**

*৮৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯১৫।) **শ্রীমতী মিনতি ঘোষ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় আই আর ডি পি প্রকল্পে মোট কত শতাংশ মহিলা উপকৃত হয়েছেন; এবং

(খ) তন্মধ্যে আদিবাসী মহিলা কত শতাংশ?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮০ সালে আই.আর.ডি.পি. প্রকল্প সকল ব্লকে চালু হওয়ার সময় কেন্দ্রীয় সরকারের নির্দেশের অভাবে প্রথম দুই বৎসর মহিলা প্রাপকের কোনও হিসাব রাখা হয় নি। কিন্তু প্রথম থেকে ১৯৮৯ সালের ৩১শে মার্চ পর্যন্ত (১৯৮০-৮১ এবং ৮১-৮২ সালের মহিলাদের হিসাব ছাড়া) ১৪.৭৩ শতাংশ মহিলা উপকৃত হয়েছেন।

বছরওয়ারি হিসাব নিম্নরূপ ঃ—

| সাল | শতাংশ |
|---|---|
| ১৯৮২-৮৩ | ৬.৪৭ |
| ১৯৮৩-৮৪ | ৬.১৪ |
| ১৯৮৪-৮৫ | ৭.১৮ |
| ১৯৮৫-৮৬ | ১০.৪৭ |
| ১৯৮৬-৮৭ | ১৪.৪২ |
| ১৯৮৭-৮৮ | ২১.৭১ |
| ১৯৮৮-৮৯ | ৩৩.৫৭ |

(খ) কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুসারে বিভিন্ন তথ্য দিয়ে প্রতি মাসে আই.আর.ডি.পি. কর্মসূচি রূপায়ণের হিসাব পাঠানো হয়। উক্ত প্রোফর্মার আদিবাসী মহিলার সংখ্যা সন্নিবেশের কোনও স্থান না থাকায় এ সম্পর্কে কোনও তথ্য সাধারণভাবে রাজ্য স্তরে রাখার সুযোগ নেই।

**বাঘের আক্রমণে নিহত ব্যক্তিদের পরিবারবর্গের ক্ষতিপূরণ বৃদ্ধি**

*৮৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০৪।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঘের আক্রমণে নিহত ব্যক্তিদের পরিবারবর্গকে ক্ষতিপূরণের পরিমাণ বৃদ্ধি করা হইয়াছে; এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে, উক্ত বৃদ্ধির পরিমাণ কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**আইনজীবীদের সামাজিক নিরাপত্তার ব্যাপারে আইন প্রণয়ন**

*৮৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার আইনজীবীদের জন্য সামাজিক নিরাপত্তার ব্যাপারে কোনও আইন প্রণয়ন করার কথা বিবেচনা করছেন কি; এবং

(খ) করে থাকলে, আইনের বৈশিষ্ট্যগুলি কি কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিষয়টি একটি আইন প্রণয়নের মাধ্যমে সরকার বিবেচনা করিতেছে।

(খ) যখন আইনের প্রণয়ন হইবে তখন জানা যাইবে।

**বাস্তুহীন বাস্তুজমি বন্টন**

*৮৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮১০।) **শ্রী বিমলকান্তি বসু :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৫ সনের বাস্তু ভিটা বন্টন আইন অনুযায়ী গত ৩১এ ডিসেম্বর, ১৯৮৮ পর্যন্ত এই রাজ্যে কত সংখ্যক বাস্তুহীন বাস্তুজমি বন্টন করা হইয়াছে;

(খ) উক্ত বাস্তু জমি বন্টনের ক্ষেত্রে কোন জেলার অবস্থান সংখ্যাগত দিক হইতে প্রথম; এবং

(গ) কোচবিহার জেলার ক্ষেত্রে উক্ত অবস্থান কোন স্থানে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২.৪১ লক্ষ ব্যক্তিকে।

(খ) ৫০,৭১২ (পঞ্চাশ হাজার সাত শত বারো) জন বাস্তুহীনকে বাস্তুজমি বিতরণ করে সংখ্যাগত দিক থেকে বর্ধমান জেলা প্রথম স্থানের অধিকারি।

(গ) ১০,৭০৯ (দশ হাজার সাত শত নয়) জন বাস্তুহীনকে বাস্তুজমি বিতরণ করে কোচবিহার জেলা ১০ম স্থানের অধিকারি।

[2-00 — 2-10 P.M.]

## PRESENTATION OF REPORT

**Forty first-Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I beg to present the Forty-first Report of the

Business Advisory Committee which met in my Chamber on 12th May, 1989 and recommended following programmes of business for 17th and 18th May, 1989.

Wednesday, 17-5-89 ..

(i) Discussion on drought situation of the state—2 hours.

(ii) The West Bengal Appropriation (No.2) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—4 hours.

(iii) The West Bengal Appropriation (Excess Expenditure, 1978-79, 1979-80, 1980-81 and 1981-82) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

(iv) The West Bengal State Tax on Professions, Trades Callings and Employments (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

Thursday, 18-5-89 ..

(i) Discussion on Power situation in the State—1 hour.

(ii) The Bengal Agricultural Income Tax (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour.

(iii) The Bengal Medical (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

(iv) The West Bengal Medical Council (Temporay Supersession) (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

(v) The Great Eastern Hotel (Acquisition of Undertaking) (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour.

(vi) The West Bengal Council of High-

er Secondary Education (Amendment) Bill, 1989 (Introduction, Con sideration and Passing)—½ hour.

(vii) The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

(viii) The Industrial Disputes (West-Bengal Second Amendment) Bill, 1986 as passed by the Assembly and returned by the Governor—consideration of the amendments recommended by the Governor—½ hour.

1. The House will sit at 12 noon on the 17th and 18th May, 1989.

2. There will be no question for Oral Answer and Mention Case on the 17th and 18th May, 1989.

Now, the Minister-in-charge of Home (Parliamentary Affairs) may move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৪১তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় প্রস্তাব পেশ করছি। আশাকরি মাননীয় সদস্যগণ এতে সম্মতি দেবেন।

**মিঃ স্পিকার :** কার্য উপদেষ্টা কমিটির ৪১তম প্রতিবেদন গৃহীত হল।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Saugata Roy on the subject of proposed Rail Roko movement by A.I.T.U.C. on 24.5.89, the second is from Shri Ambica Banerjee on the Subject of adequate relief measure for the 250 families of Dum Dum affected by the thunder squar of Saturday last and the third is from Shri Prabuddha Laha on the subject of reported dacoity in train at Nadia on 14.5.89 resulting in death of six persons.

The Members may call the attention of the concerned Ministers through Calling Attention, Mention etc. I, therefore, withhold my concent to these motions. One Member of the party may however read out the text of his motion as amended.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely, the call for rail roko given by AITUC, CPI's labour wing on May 24th which will cause severe disruption to the normal life in the State.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :

| | Subject | | Notice given by |
|---|---|---|---|
| 1. | Devastation of fire at Bustee near Dum Dum on 13.5.89 | : | Shri Prabuddha Laha, and Shri Gobinda Ch. Naskar |
| 2. | Reported gherao of Khardah Police Station on 14.5.89 | : | Shri Satyapada Bhattacharya |
| 3. | Reported death of six persons following a train dacoity in Nadia district on 14.5.89 | : | Shri Ambica Banerjee, and Shri Shish Mohammad |
| 4. | Reported injury to one Shri Jadav Ghosh of Murshidabad caused by fire on 14.5.89 | : | Shri Lakshman Ch. Seth and Shri Rabindranath Mandal |

I have selected the notice of Shri Ambica Banerjee, and Shri Shish Mohammad on the subject of Reported death of six persons following a train dacoity in Nadia district on 14.5.89.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** on 27th May, 1989.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge Home (Police) Department will now make a statement on the subject of dacoity in the residence of Shri Sumit Kar Gupta on the 4th May, 1989 at Jadavpur East Road.

(Attention called by Shri Asok Ghosh and Shri Rabindra Nath Mandal on the 9th May, 1989)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Asoke Ghosh and Rabin Mondal regarding the dacoity in the house of Shri Sumit Kar Gupta of East

Road, Jadavpur, Calcutta on the 4th May, 1989.

2. According to the reports, on the 4th May, 1989, at about 7.20 p.m. five dacoits armed with revolvers, pipe-guns etc. entered the house of Shri Sumit Kar Gupta at 22, East Road, Calcutta-32, PS. Jadavpur, through the northern door of the house which was kept open. At the time of entry, there was reportedly a scuffle between Shri Sumit Kar Gupta and the miscreants and one of the miscreants hit him on his face and right hand with a cricket bat kept in the house. As a result one tooth in the upper jaw of the complainant was broken. According to the complainant, three miscreants had covered the lower portion of their faces with handkerchief and their age group was between 22 and 30 years.

3. The miscreants are reported to have broken the glass of the almirah and compelled Sm. Kar Gupta to hand over the keys of the steel almirah and she did so to save her husband from further assault. The miscreants took some gold bangles, kankan, bala etc. from the almirah. They forcibly took away gold bangles and ring from Sm. Gayetri Dutta and Sm. Santi Dutta. They also took two wrist watches of the complainant and his wife. Sm. Protiva Dutta, sister-in-law of the complainant was forced to hand over her wrist watch, ear tops and gold bangles. The total value of the looted materials was about Rs.30,000/- An FIR was lodged with the police by Shri Sumit Kar Gupta. Jadavpur PS Case No. 236 dated 4.5.89 was started under section 395/397 I.P.C. On receipt of the information over telephone, Jadavpur police rushed to the spot and took up investigation. SP. South 24-Parganas is supervising the investigation. It appears that the family of the complainant comprises apart from him, his wife and his minor son. On the date of occurrence, there were seven more inmates in the house. They are Sm. Namita Dutta, Sm Gayetri Dutta, Sm. Pratima Dutta and four minor children. Sm. Pratima Dutta is the wife of Shri Saroj Dutta, Minister-in-charge, PWD., Govt. of Tripura. The complainant is reported to have told the police that he had not disclosed the identity of Sm. Pratima Dutta to anybody earlier. It is reported that there was nothing to show that any of the criminals was aware of the presence of the relative of the Minister in the house. During investigation, Sm. Pratima Dutta and Shri Kar Gupta have been contacted. Smt. Dutta has stated that the msicreants forced them to make over gold ornaments under threat. Sm. Kar Gupta has said that none of the miscreants enquired about the identity of the inmates of the house during the operation. According to him, the incident was a mere case of dacoity. This refutes the allegation made by the PWD Minister of Tripura that it was an attempt to

attack him and his family.

4. Investigation of the case is in progress. Intensive raids have been organised to apprehend the culprits and so far two persons have been arrested.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Health and Family Welfare Department to make a statement on the subject of Deplorable condition of the Blood Bank at Kharagpur General Hospital.

(Attention Called by Shri Gyan Singh Sohanpal on the 12th May, 1989)

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker Sir,

At the very outset, I would like to state that the issue raised by the Hon'ble Member is not based on facts.

A blood bank at Kharagpur State General Hospital has been functioning on and from the 9th October 1986. The Blood bank is intended to serve the State General Hospital only as the District Hospital, 10 KM away, has also got a blood bank of its own.

During the period from July '88 to April '89, 471 bottles of blood had been collected by the blood bank of the Kharagpur State General Hospital. Out of that only 189 bottles were consumed by the hospital itself and the rest were sent to the Central Blood Bank, Calcutta, as the same were found excess and could not be consumed there. It would thus appear that the blood bank do not suffer from non-availability of blood. Rather it has the capacity and does collect blood beyond the limit of its consumption.

It is, therefore, not proper to remark that the blood bank is in a deplorable condition. On the contrary the blood bank has been functioning properly and is fully capable to meet the requirement of the hospital.

[2-10 — 2-20 P.M.]

**Mr. Speaker :** To-day was fixed for discussion regarding the notices of Shri Sumanta Kumar Hira and Shri Sachin Sen as regards the incident relating to the Governor's Address on 27th February, 1989. But I find that Shri Somendra Nath Mitra and Shri Ganga Prasad Shaw are not present in the House. I have received a message that Shri Mitra will not be able to present in the House to-day as he is likely to be in Calcutta only to-morrow. So, Mr. Gyan Singh Sohanpal what

is your suggestion ? Do you want to fix the matter to-morrow or day after to-morrow ?

**শ্রী আব্দুস সাত্তার ঃ** দার্জিলিংএ প্রাইম মিনিস্টার থাকবেন, সেজন্য সৌমেন কাল ওখানে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এটা কালকে হবে না, পরশু হবে ডেটটা বলুন।

**শ্রী জ্ঞান সিং সোহনপাল ঃ** স্যার, লিডার অফ দি অপোজিশন বলছেন প্রাইম মিনিস্টারের প্রোগ্রামে সোমেন খুব বিজি।

**Mr. Speaker :** We are not concerned with the Prime Minister programme. As the matter has been continuing for a long time and repeated times, the matter has been fixed. So, I am willing to fix it for tomorrow or day after tomorrow.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এখন যদি কলকাতায় থাকে তাহলে ওর সঙ্গে কনট্যাক্ট করতে বলুন।

**Mr. Speaker :** One person has telephoned me I have been informed that he is likely to come to Calcutta tomorrow.

**Shri Gyan Singh Sohanpal :** On the whip of the party when the Leader of the Opposition himself present and answering your queries I think it is not proper to say anything at the moment.

**Mr. Speaker :** Then it will be fixed for tomorrow at 1 p.m. In the meantime a radiogram message will be sent with the direction that he will present himself in the House tomorrow.

As regards Shri Ganga Prasad Shaw, I am told, he is lying in the hospital. So, with the consent of the House the matter of Shri Ganga Prasad Shaw may be dropped. So due to Shri Shaw's indisposition, we drop the matter. So, we fix tomorrow to hear Shri Somendra Nath Mitra.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনারই দৃষ্টি আকর্ষণ করছি। স্টেটসম্যান কাগজের পেজ ৩, ফোর্থ কলমের ব্যানার নিউজের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি নিজেও স্বীকার করবেন যে লেফট ফ্রন্ট গভর্নমেন্টের বিরুদ্ধে এই কাগজ কোনও বায়াস নিয়ে চলে না স্টেট গভর্নমেন্টের সংবাদ পরিবেশনায়, সেই স্টেটসম্যান কাগজ একটা সংবাদ দিয়েছে যে করাপশন ইন স্কুল বোর্ড অত্যন্ত মারাত্মক। সেখানে ওয়ান ম্যান এনকোয়ারি কমিটি বসিয়ে ছিলেন স্টেট গভর্নমেন্ট। এই স্কুল বোর্ডগুলির নানা দুর্নীতি সম্পর্কে যে কমিটি করেছিলেন সেখানে টার্মস অব রেফারেন্স ছিল the state of affairs relating to diversion of funds and

other financial irregularities. সেখানে আমি একটু পড়ে দিচ্ছি কি মারাত্মক সেই লাহিড়ি কমিটির রিপোর্ট The report gives a sordid picture of widespread financial disorders, including misappropriations of funds, both by individuals and by the boards in all conceivable ways. The task has become easier because of the ostrich like attitude of the Education authorities, allowing the boards to flout all official rules and regulations at will.

আজকে আমরা দেখছি স্টেট এডুকেশনের ক্ষেত্রে বিভিন্ন রকম উন্নয়নমূলক কাজ পসিটি অব ফান্ডের জন্য বন্ধ হয়ে যাচ্ছে। আর অপরদিকে দেখুন ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড সরকারি টাকা যেটা ফ্রম দি কনসোলিডেটেড ফান্ড অব দি স্টেট গভর্নমেন্ট বরাদ্দ করা হচ্ছে সেটা তারা নয় ছয় করছে এবং কোটি কোটি টাকা আনইউটিলাইজড থাকছে। আশ্চর্যের ব্যাপার এই আনস্পেন্ট ব্যালান্স সেটা কিন্তু স্টেট গভর্নমেন্টের কনসোলিডেটেড ফান্ডে ফিরে আসছেনা। আমি এটা নিয়ে বহু অভিযোগ উত্থাপন করেছি এবং রিপোর্ট বার করাবার জন্য বার বার হাউসে ডিমান্ড করেছি। এই গভর্নমেন্ট প্রতি বছর এডুকেশন বাজেটে টাকা নিচ্ছেন এবং এডুকেশন দপ্তর থেকে সেই টাকা খরচ করা হচ্ছে। কিন্তু প্রতি বছরই দেখা যায় বছর শেষে শিক্ষকদের বেতন দেওয়া যাচ্ছেনা বলে পুনরায় টাকা দাবি করেন। ফাইন্যান্স ডিপার্টমেন্ট এই বাড়তি টাকা দিতে চায়না। তারা জানতে চায় শিক্ষকদের সংখ্যা কত, স্যাংশন্ড স্ট্রেম্থ কত? কিন্তু এডুকেশন ডিপার্টমেন্ট সেই হিসেব দিতে পারেনা। তবুও উচ্চ শিক্ষামন্ত্রী, অর্থমন্ত্রী তাদের বাড়তি টাকা দিয়ে দিচ্ছেন এবং এডুকেশন ডিপার্টমেন্টও সেই টাকা খরচ করে যাচ্ছেন। স্যার, বেঙ্গল প্রাইমারি রুর‍্যাল এডুকেশন অ্যাক্ট, ১৯৩০ এবং সম্প্রতি ১৯৭৩ সালে ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট যেটা হয়েছে তাতে প্রভিসন রয়েছে একলজিসটিং স্কুল বোর্ডগুলো কনসোলিডেটেড বাজেট এস্টিমেট তৈরি করবে এবং গভর্নমেন্টের কাছে সেটা সাবমিট করবে ফর গভর্নমেন্টস অ্যাপ্রুভাল এবং আল্টিমেটলি সেই অ্যাপ্রুভালের ভিত্তিতে ডাইরেক্টর অব স্কুল এডুকেশন মেনটেনেন্স গ্রান্ট ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডগুলোকে দেবে। কিন্তু অদ্ভুত ব্যাপার রুলস-এ প্রভিসন থাকা সত্ত্বেও ব্ল্যাট্যান্টলি সেই রুলস ভায়োলেট করে কনসোলিডেটেড বাজেট এস্টিমেট তারা সাবমিট করছেনা ১৯৭০/৭১ সাল থেকে। স্যার, শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের কোটি কোটি টাকা, প্রায় ৩০ কোটির মতো হবে তার সঠিক কোনও হিসেব নেই। টিচারদের প্রভিডেন্ট ফান্ডের টাকা মিস অ্যাপ্রোপ্রিয়েশন হচ্ছে। স্টেট বাজেট থেকে, কনসোলিডেটেড ফান্ড থেকে টাকা যাচ্ছে, অথচ সেটা ঠিকভাবে ব্যয় হচ্ছেনা এবং প্রপারলি ইউটিলাইজড হচ্ছে না। এই ব্যাপারে আমি বার বার প্রশ্ন করেছি, ১৯৮৭ সালের মে মাসে প্রশ্ন করেছিলাম, ১৯৮৮ সালের বাজেট সেশনে প্রশ্ন করেছিলাম, কিন্তু মন্ত্রী মহাশয় কোনও উত্তর দেননি। কারেন্ট সেশনেও প্রশ্ন করেছিলাম, কিন্তু মন্ত্রী মহাশয় কোনও উত্তর দেননি। এই ব্যাপারে আমি প্রিভিলেজ মোসনও এনেছিলাম, আল্টিমেটলি সেটাও রিজেক্টেড হয়েছে। আজকে এই ভয়ানক সংবাদ কাগজে প্রকাশিত হয়েছে। স্যার, লাহিড়ি কমিশনের রিপোর্ট আমরা পাইনা, কিন্তু যত্রতত্র দেখা যাচ্ছে সেই কমিশনের রিপোর্ট। আমরা এই বিধানসভায় রিজোলিউশন নিয়েছিলাম ঠক্কর কমিশনের রিপোর্ট পেশ করতে হবে। একটা এনকোয়ারি কমিটির রিপোর্ট এবং তথ্য গণতন্ত্রের স্বার্থে গোপন রাখা চলেনা। ফ্রিডম অব এক্সপ্রেশন একথাটা যদি নীতিগতভাবে মানি

তাহলে তথ্য এবং সংবাদ প্রকাশ করতেই হবে। কিন্তু দুঃখের বিষয় সেই এনকোয়ারি কমিটির রিপোর্ট প্রকাশ করা হলনা। ঠক্কর কমিশনের রিপোর্ট আংশিকভাবে পার্লামেন্টে পেশ করা হয়েছে। তাহলে এই কমিশনের রিপোর্ট কেন প্রকাশ করা হবেনা? স্যার, আমি একথা বলতে বাধ্য হচ্ছি, এই ব্যাপারে মন্ত্রী নিজেই বোধহয় ইনভলভড হয়ে আছেন। আজকে এখানে এই রিপোর্ট আলোচনা করার সুযোগ দিন।

[2-20 — 2-30 P.M.]

(মাইক অফ গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** Now, Shri Lakshmi Kanta De.

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে একটি বিষয় উত্থাপন করতে চাই। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় ঠিকা টেনেন্সি অ্যাক্ট চালু করার মধ্য দিয়ে পশ্চিমবাংলায় জমিদারি উচ্ছেদ বিশেষ করে কলকাতা ও হাওড়ায় হয়েছে। এই ঠিকা টেনেন্সি অ্যাক্টে ছিল যে ঠিকাদাররা জমি ভোগ দখল করতে পারবে কিন্তু জমি বিক্রি করতে পারবে না। কিন্তু দুঃখের সঙ্গে দেখছি যে এই ঠিকা টেনেন্সি অ্যাক্টের আওতায় বাড়িগুলি বিক্রি হয়ে যাচ্ছে, এমন কি রেজেস্ট্রি পর্যন্ত হয়ে যাচ্ছে। এই বাড়িগুলি যারা কিনছে তারা সেখানে বিল্ডিং করার চেষ্টা করছে এবং বিল্ডিং ম্যাপ পর্যন্ত স্যাংশন হয়ে যাচ্ছে। আমি একটি দুঃখজনক ঘটনার কথা বলছি। আমার কনস্টিটিউয়েন্সিতে একটি বস্তির পিছনে যে একটি রাস্তা ছিল সেই রাস্তা পর্যন্ত বিক্রি করে দিয়েছে। এবং সেটা কংগ্রেসের লোক কিনে নিয়েছে। এখন সেখানে যদি বিল্ডিংস হয় তাহলে রাস্তাটি বন্ধ হয়ে যাবে এবং ঐ বস্তিতে বন্ধ হয়ে যাবে। সরকারি দপ্তরে এইসব কথা জানালে তারা হাইকোর্ট সুপ্রিম কোর্ট ইত্যাদির কথা বলে এড়িয়ে যাচ্ছে। আমি ভূমি রাজস্ব মন্ত্রীকে বিষয়টি বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এবং যাতে এই বেআইনি বিক্রি বন্ধ হয় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

..(Shri Deba Prasad Sarkar was seen continuing his speech)...

...(noise)...

**Mr. Speaker :** Now Shri Ambica Banerjee.

...(Shri Ambica Banerjee rose to speak)...

..(Shri Debaprasad Sarkar was seen continuing his speech)...

...(noise)...

..(Shri Ambica Banerjee took his seat.)...

**Mr. Speaker :** Now, Shri Prabhanjan Mandal.

(Shri Deba Prasad Sarkar was seen continuing reading)

...(Noise)...

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** স্যার, একটি বিষয়ের প্রতি আমি বিশেষ করে মাননীয়

মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনিও জানেন এবং আমাদের মাননীয় মন্ত্রী আব্দুল কায়ুম মোল্লা সাহেব'ও জানেন যে, কলকাতা থেকে ডায়মন্ডহারবার পর্যন্ত যে রাস্তাটি আছে সেটা অত্যন্ত জনবহুল রাস্তা এবং প্রত্যেক দিন এই রাস্তা দিয়ে প্রচুর গাড়ি যাতায়াত করে। এর দুপাশেই প্রচুর শিল্প, কারখানা তৈরি হচ্ছে। তারফলে প্রচুর ট্রাক, লরি লাইন দিয়ে দাঁড়িয়ে যাচ্ছে। সেইজন্য কলকাতায় যাওয়া বা আসার ক্ষেত্রে সাধারণ বাস যাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে। এই রুট দিয়ে ৭৬, ৮৩, ৮৩এ ইত্যাদি এই বাসগুলি চলে। প্লাই উড কারখানার লরিগুলি রাস্তায় লাইন দিয়ে দাঁড়িয়ে থাকার ফলে ট্রাফিক জ্যাম হতে শুরু করেছে। এটিকে ন্যাশনাল হাই ওয়েতে রূপান্তরিত করার জন্য আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দরবার করেছিলাম। সেটা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। এই ডায়মন্ড-হারবার রোডটি যাতে ন্যাশনাল হাইওয়ে পর্যায়ে উন্নীত হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছি এবং ট্রাক, লরি ইত্যাদি রাস্তায় দাঁড়িয়ে থেকে অযথা যে ট্রাফিক জ্যামের সৃষ্টি করছে সেই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার দাবি জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পি.ডব্লিউ.ডি. তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন বলাই চ্যাটার্জি বি.ডি.চ্যাটার্জি নামেই খ্যাত। শুধু পশ্চিমবঙ্গের মানুষ নয়, সারা ভারতবর্ষের মানুষ ওকে খেলোয়াড় হিসাবেই জানে। উনি অল রাউন্ডার ছিলেন। উনি একাধারে ফুটবলার, ক্রিকেটার, হকি প্লেয়ার, ভলিবল খেলোয়াড়, ব্যাটমিন্টন প্লেয়ার, বক্সার ছিলেন। বক্সার হিসাবে'ও তিনি ভারতবর্ষে বিখ্যাত ছিলেন। ওঁর সঙ্গে গড়ের মাঠের একটা বিরাট সম্পর্ক ছিল। অসুস্থ হবার আগে পর্যন্ত উনি রোজ গড়ের মাঠে এসে ছোট ছোট ছেলেদের ফুটবল খেলা শেখাতেন। আমাদের মধ্যে আজ আর এই মানুষটি নেই। বিখ্যাত ফুটবলার গোষ্ঠপালের একটি স্ট্যাচু যেমন মাননীয় যতিনবাবু তৈরি করে দিয়েছেন তেমনি বলাইবাবুর প্রতি সম্মান দেখানোর জন্য তার'ও একটি স্ট্যাচু গড়ের মাঠে তৈরি করার ব্যবস্থা করা হোক। এই বিষয়ে প্রতিটি খেলোয়াড় বন্ধু আমার সঙ্গে একমত হবেন। এই আবেদন আমি আপনার কাছে রাখলাম।

**(এই সময় এস.ইউ.সি.আই.এর মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার, প্রবোধ পুরকাইত কিছু বলতে বলতে সভাকক্ষ ত্যাগ করেন।)**

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে অসামরিক প্রতিরক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আজকাল পুলিশে লোক নিচ্ছে না, আর্মড পুলিশে নিচ্ছে। থানা পুলিশে নিচ্ছে না। তার বদলে হোম গার্ড নিচ্ছে ডেলি ওয়েজে। তারা ডেলি ওয়েজে মাইনে পায়, মাসিক মাইনে পায় না। কর্মরত অবস্থায় কেউ মারা গেলে ১২ হাজার টাকা কমপেনসেশন পায়। কিন্তু কমপ্যাসিওনেট গ্রাউন্ডেও চাকরি কেউ পায় না। তারাই পুলিশের সব কাজকর্ম করছে। পুলিশের মতো মাইনে, পুলিশের মতো রেশন পায় না। এই হোম গার্ডরা আমাদের আপদে বিপদে রক্ষা করছে। তারা পুলিশের খরচ কমিয়ে দিয়েছে। এই হোমগার্ডদের পারমানেন্ট করে দেওয়া হোক, এবং পুলিশের মতো সুযোগ সুবিধা দেওয়া হোক, গ্রাচুইটি, পেনশন দেবার ব্যবস্থা করা হোক রিটায়ার করে গেলে। নিয়মিতভাবে যাতে মাসিক বেতন পায় এবং কেউ মারা গেলে কমপ্যাসিওনেট গ্রাউন্ডে যাতে চাকরি পায় তারজন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভা এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আজকাল কিশোর এবং কিশোরিদের মধ্যে আত্মহত্যা করার প্রবণতা দেখা দিয়েছে। অনেক সময় দেখা যাচ্ছে পরীক্ষায় অকৃতকার্য হচ্ছে বা স্কুল টিচারের সঙ্গে তাদের মনোমালিন্য হচ্ছে বা টিচার ছাত্র ছাত্রি, কিশোর কিশোরিদের তিরস্কার করছেন এবং তারফলে তারা ঘরে ফিরে এসে আত্মহত্যা করছেন।

স্যার, এই যে আত্মহত্যা করার প্রবণতা বা ঘর ছাড়ার প্রবণতা এটা আজকে একটা উন্মাদনার মতন দেখা দিয়েছে। এডলোসেন্ট ইয়ুথদের সুইসাইড করার প্রবণতা বিদেশে রয়েছে, কারণ সেখানে তারা আউট অব ফ্রাস্টেশন সেটা করে থাকে—সেখানে তাদের ফ্যামিলিতে কখনও বাবা, মার ডাইভোর্সের জন্য অথবা তাদের স্পিরিচুয়াল ক্রাইসিস কখন দেখা দিলে তাদের ফ্রাস্ট্রেশন হয়, ফলে তারা সুইসাইড করে। কিন্তু পশ্চিমবঙ্গে যে জিনিসটা দেখা যাচ্ছে সেটা হচ্ছে স্কুল থেকে ছেলেমেয়েরা ফিরে সুইসাইড করছে। কেউ কেউ পরীক্ষায় ফেল করে সুইসাইড করছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার তাই অনুরোধ, এই সভা থেকে প্রস্তাব নেওয়া হোক যে স্কুলে যে সমস্ত কিশোর-কিশোরি বা ছেলেমেয়েরা পড়ছে তাদের প্রতি যেন টিচাররা খুব সমবেদনার সঙ্গে ব্যবহার করেন এবং ফেল করলে সুইসাইড করলে সেটা যে অন্যায় সেরকম প্রচার রাজ্য সরকারের তরফ থেকে করা হোক।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকের সকালের ফ্লাইটে দিল্লি থেকে এসেছি। গতকাল দুপুরের ফ্লাইটে আমাদের এই সভার মাননীয় সদস্য শ্রী দিলীপ মজুমদার, তিনি সেখানে পৌঁছেছিলেন-প্রায় ৪।। ঘন্টা প্লেন লেট ছিল। সন্ধ্যাবেলা হঠাৎ দেখলাম তিনি অল্পের জন্য সাংঘাতিক একটি গুরুতর দুর্ঘটনা থেকে বেঁচে গিয়েছেন, তার প্রাণ রক্ষা হয়েছে। তিনি একটি তিন চাকার গাড়িতে করে যাচ্ছিলেন। কোনও একটি জায়গায় একটি টার্নের মুখে সেই গাড়িটি সম্পূর্ণভাবে উল্টে যায় এবং প্রায় ২০ গজ দূরে ছিটকে গিয়ে সেই গাড়ির নিচে পড়ে তিনি খুব আহত হন। আমি বঙ্গভবনে ছিলাম, উনি ছিলেন, তাড়াতাড়ি সেখানে চিকিৎসকরা তার চিকিৎসার ব্যবস্থা করেন। তার মাথায় একটু চোট লেগেছে, তাকে অ্যান্টি টিটেনাস ইঞ্জেকশন দেওয়া হয়েছে। আজকে সকালবেলায় আসবার সময় তারসঙ্গে আমি সাক্ষাত করে এসেছি। খুব সৌভাগ্যক্রমে তিনি গুরুতর দুর্ঘটনা থেকে বেঁচে গিয়েছেন। তারজন্য আমাদের সকলেরই উদ্বেগ ছিল, সেটা থেকে আমরা মুক্ত হয়েছি। সত্বর তাঁর নিরাময় কামনা করছি। তাঁর বম্বে যাবার কথা, আশাকরি তিনি সুস্থ শরীরে বম্বে যেতে পারবেন।

**মিঃ স্পিকার ঃ** এটা আমরা সবাই আশা করছি এবং কামনা করছি। Now, Shri Krishna Chandra Haldar.

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়েব প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রের রাজবাঁধে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনে একটি অয়েল ডিপো আছে এবং প্রতিদিন সেখান থেকে সহস্রাধিক অয়েল ট্যাঙ্কার পেট্রোল এবং ডিজেল নিয়ে পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তে যায়।

স্যার, অনেকবার কর্তৃপক্ষের এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে বলা হয়েছে যে সেখানে রাত্রিবেলার দিকে সেই ডিপো থেকে পেট্রোল চুরি হয়, স্মাগলিং হয় এবং এর ফলে সেখানে একটা দুর্নীতির চক্র গড়ে উঠেছে। রাজবাঁধ রেলওয়ে স্টেশনের পাশে যে সাইডিং আছে যেখানে অয়েল ট্যাঙ্কারগুলি যায় সেখানে রাত্রিবেলায় চুরি হচ্ছে, পাচার হচ্ছে। এতে স্যার, একদিকে যেমন দুর্নীতি হচ্ছে অপর দিকে সেখানে যে কোনও সময়ে একটা দুর্ঘটনা ঘটার সম্ভাবনা থেকে যাচ্ছে। স্যার, আপনি জানেন, পেট্রোল এবং ডিজেল হাইলি ইনফ্লেমেবল অত্যন্ত দাহ্য পদার্থ। সেখানে আগুন ধরে গেলে অয়েল ডিপোটা নষ্ট হয়ে যাবে। পাশেই গভর্নমেন্টের অ্যারোড্রাম রয়েছে। এইরকম অবস্থা হয়েছে। কাজেই আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে প্রপারলি সিকিউরিটির ব্যবস্থা করা হয়।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ইস্যু আপনার মাধ্যমে হাউসে তুলছি। এটা আমাদের সকলের পক্ষে অত্যন্ত প্রয়োজনীয়। কলকাতার যানজট ছাড়াবার জন্য পাতাল রেলের এক্সটেনশন দরকার। স্যার, আপনি জানেন যে ১৯৯১ সালের মধ্যে টালিগঞ্জ থেকে দমদম পাতাল রেলের কাজ শেষ হয়ে যাবে। অত্যন্ত কমপ্লিকেটেড সমস্ত মেশিন জাপান থেকে নিয়ে এসেছে, সেগুলি আন্ডার গ্রাউন্ড কাটিং করছে। স্যার, এখন থেকে যদি পরিকল্পনা না নেওয়া যায় তাহলে এই সমস্ত মেশিন বাইরে ওরা নিয়ে চলে যাবে কাজ শেষ হয়ে গেলে। অনেক কর্মচারী যারা ওখানে কাজ করছেন, যাদের অভিজ্ঞতা হয়েছে তাদের কাজ ছেড়ে দিতে হবে এবং তারফলে অনেকে বেকার হয়ে যাবে। সেজন্য আমি আপনার কাছে, হাউসের কাছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দুটি প্রস্তাব রাখছি। একটা হচ্ছে, টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত সেই লাইনটা করা দরকার যেটা উপর দিয়ে যাবে। সেটা নিচে দিয়ে যাবেনা, পাতাল দিয়ে হবেনা। টানেলের দুই ধার দিয়ে পিলার তৈরি করে তার উপর দিয়ে গড়িয়া যাবে। আর একটা হচ্ছে, শিয়ালদহ থেকে হাওড়া পর্যন্ত গঙ্গার তলা দিয়ে এবং বৌ-বাজার স্ট্রিটের তলা দিয়ে হবে, আন্ডার গ্রাউন্ড দিয়ে এটা চলবে। এটারও একটা পরিকল্পনা আছে। আপনি জানেন, পার্লামেন্টে একটা এনাকমেন্ট হয়েছে যে এখন থেকে আর কোনও রকম পাতাল রেল কেন্দ্রীয় রেল দপ্তর করবে না। এটা করতে হবে আর্বান ডেভেলপমেন্ট কর্পোরেশন, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারকে। আমরা খবরের কাগজে পড়েছি, আনন্দ বাজারে পড়েছি যে আমাদের চীফ সেক্রেটারি, তরুন দত্ত একটা চিঠি দিয়েছেন রেলওয়ে বোর্ডের চেয়ারম্যানকে যে আপনি টালিগঞ্জ থেকে গড়িয়ার এক্সটেনশনটা দেখুন। তার চিঠি দেওয়া উচিত ছিল আর্বান ডেভেলপমেন্ট সেক্রেটারিকে, নট রেলওয়ে সেক্রেটারিকে। রেলওয়ে বোর্ডের চেয়ারম্যান এই ব্যাপারে কিছু কমবে না। অতএব রাজ্য সরকারের সঙ্গে এই ব্যাপারে আমাদের বিরোধী দলের যদি সহযোগিতা দরকার হয় আমরা একসঙ্গে মুভ করতে রাজি আছি। আমরা জানি জাপানি সরকার ২ পারসেন্ট সুদে ওভারসিস ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে টাকা দিতে রাজি আছেন কলকাতা শহরের জন্য কিন্তু সেই প্রচেষ্টা চাই। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করেছি, চিঠি দিয়েছি। আমি আপনার কাছেও অনুরোধ করছি এবং হাউসের সদস্যদের কাছেও অনুরোধ করছি যে শিয়ালদহ থেকে হাওড়া যেটা গঙ্গার তলা দিয়ে হবে, যেটার বৌ-বাজারে স্টেশন তৈরি হচ্ছে, প্লাটফর্ম তৈরি হচ্ছে, বৌবাজারে জায়গা অ্যাকোয়ার করা হয়েছে যাতে ঐ আন্ডার রেল চলতে পারে। এর টাকা এবং টালিগঞ্জ থেকে

গড়িয়া, তার টাকার অভাব হবেনা। স্যার, বিভিন্ন সময়ে বিধানসভায় আমরা গুরুত্বপূর্ণ ইস্যুতে মোশন নিচ্ছি, এটাও আমরা নেই। আমরা দিল্লি যাই, আর্বান ডেভেলপমেন্ট-এর সঙ্গে কথা বলি, পশ্চিমবঙ্গ সরকার কথা বলুন, স্যার, টাকার কোনও অভাব হবেনা, কিন্তু কাজের প্রচেষ্টা দরকার। সেজন্য আমি অনুরোধ করছি যে এই দুটো জিনিস যদি করা যায় তাহলে কলকাতা শহরে মানুষের অত্যন্ত সুবিধা হবে। ধন্যবাদ।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় জনস্বার্থে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। আমরা লাগাতার ভাবে শুনে আসছি, স্বাধীনতা প্রাপ্তির এত বছর পরেও যে ওয়াগন এবং র‍্যাকএর অভাবে আমাদের নিত্যপ্রয়োজনীয় জিনিস পত্র ঠিক মতো সরবরাহ করা যাচ্ছেনা। আমার কথা হচ্ছে, এত বছর পরেও নিত্য প্রয়োজনীয় জিনিস-পত্র সরবরাহের জন্য ওয়াগনের অভাব কেন কেন্দ্রীয় সরকার মেটাচ্ছে না? এই বিষয়টা নিশ্চিত, আমাদের সরকার, আমরা অতীতে আলোচনা করেছি, কিন্তু আমার কথা হল, আমাদের পশ্চিমবঙ্গে পাঁচটা কোম্পানি ছয়টা কারখানা আছে, তার যা উৎপাদন ক্ষমতা, সেখানে ওয়াগান তৈরি করবার অর্ডার দিলে, ওখানে সেই ওয়াগান তৈরি হতে পারে। তাতে ওয়াগান সঙ্কুলান যেমন হয় তেমনি এখানকার শ্রমিকদের কাজ পেতে সুবিধা হয়। এরসঙ্গে আমি গোটা ভারতবর্ষে ওয়াগান তৈরির উপর গুরুত্ব দেবার জন্য এই সভার মাধ্যমে অনুরোধ করছি আমাদের সরকার যাতে এই বিষয়টা সম্পর্কে রেল বোর্ডের কাছে অনুরোধ করেন টেক আপ করার জন্য।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী ও জলপথ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলায় অনেক বাঁওড় আছে। এই বিল বাঁওড়ের সঙ্গে কতকগুলো খাল নদীর সঙ্গে যুক্ত আছে। গত আট দশ বছর হল কতকগুলো ড্রেনেজ স্কীম মঞ্জুর করা হয়েছে, কিন্তু কাজ হচ্ছে না। আমি এইরকম একটা স্কীমের কথা উল্লেখ করছি, নবাবদাঁড়া খাল নারায়ণপুর দু' নং গ্রাম পঞ্চায়েতের মধ্যে আর সরডাঙ্গা খাল কানাই নগর গ্রাম পঞ্চায়েতের মধ্যে। এই খাল দুটিতে স্লুইশ গেটও করার কথা। কিন্তু দুঃখের বিষয় গত আট দশ বছরের মধ্যে এই খাল দুটোর সংস্কার সাধন হল না এবং স্লুইশ গেট নির্মাণ করা হল না। এরফলে নদীর জল ঢুকে পড়ছে, ফলে কৃষি কাজের অসুবিধা হচ্ছে। এই সম্পর্কে যাতে দ্রুত কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়, এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে সভাকে জানাতে চাইছি। বিষয়টি হল, আপনি জানেন ভোটার লিস্টের শুনানি হচ্ছে। আমাদের হাওড়া জেলায় হাওড়া কোর্টে সাত নম্বরের ফর্ম অর্থাৎ যে ফর্মে আপত্তি দেওয়া হয়, সেইরকম বেশ কিছু আপত্তি পড়েছে এবং বেছে বেছে আপত্তি দেওয়া হয়েছে। এক একজন ৪০০/৫০০টি অবজেকশন দিতে পারে। এটা এমন সিজন যে সময়ে অবাঙালিরা বাইরে চলে যায়, তাদের বিরুদ্ধে অবজেকশন দেওয়া হয়েছে। অবাঙালি ভোটার যারা এসে পৌঁচেছে, তারা যখন হাওড়া কোর্টে আসছে অবজেকশন মিট আপ করতে, তাদের এলাকার মধ্যে ঢুকতে দেওয়া হচ্ছে না, তাদের ভয় দেখিয়ে তাড়িয়ে দেওয়া হচ্ছে। কিন্তু বিশেষ রাজনৈতিক

দলের লোক এবং পুলিশের যোগসাজসে এই কাজ হচ্ছে। তাদের বলা হচ্ছে কোনও শুনানি নেওয়া হবে না। তারপর ভোটার লিস্ট পরে খুলে দেখা যাবে, তাদের নাম ভোটার লিস্টে নেই। তাই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে পুলিশ তৎপর হয় এবং সেই সমস্ত ভোটার তারা যাতে তাদের নাম ঢোকাতে পারে, কারণ বিভিন্ন কারখানায় তারা কাজ করে, কাজ ফেলে তারা আসছে, অথচ তাদেরকে হাওড়া কোর্টের সেই অফিসারের কাছে যেতে দেওয়া হচ্ছে না, পুলিশ নীরব দর্শক, পুলিশ যাতে অ্যাকটিভ হয়, সক্রীয় হয় তারজন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাদের শুনানির জন্য ডাকা হয়েছে তারা যাতে শুনানি স্থলে পৌঁছতে পারেন, তার ব্যবস্থা করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বহুদিন খরা চলার পরে গত পরশু দিন মালদহ জেলায় বৃষ্টি হয়েছে। ইতিপূর্বে চাষিরা ভেবে ছিল যে, এবছর আর পাট চাষ করা যাবে না। কিন্তু বৃষ্টির পর এখন চাষিরা ভাবছে যে, হয়ত পাট চাষ করা যাবে, তাই তারা পাট চাষ করবার জন্য চেষ্টা করছে। কিন্তু এক কে.জি. পাটের বীজ কিনতে এখন ৩৫ থেকে ৪০ টাকা দাম লাগছে। ইতিপূর্বে যে পাট-বীজ দেওয়া হয়েছিল, সেই বীজ হাফিস হয়ে গেছিল এবং এখন সেই বীজই বাজারে ঘুরে আসছে। তারজন্য ঐরকম দাম দিতে হচ্ছে। এখন আর মাত্র কয়েক দিন সময় আছে, এই সময়ের মধ্যে যদি মালদহ জেলায় অন্তত ৫০ কুইন্টাল পাট-বীজ না পাঠানো যায়, তাহলে পাট-চাষিরা ঐ এলাকায় এবছর আর পাট চাষ করতে পারবে না। সেইজন্য আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাকে অনুরোধ করছি অবিলম্বে মালদহ জেলায় পাট-বীজ পাঠাবার জন্য। পাট-বীজের সাথে সাথে কিছু শাক-শব্জির বীজও পাঠানো প্রয়োজন। কারণ এবারে ধানের যে ক্ষতি হয়ে গেল সেই ক্ষতি পূরণের জন্য তার প্রয়োজন আছে। এই প্রসঙ্গে আমি আপনার কাছে অনুরোধ করছি যে, আমাদের এই বক্তব্যগুলি খুব তাড়াতাড়ি ডিপার্টমেন্টে পাঠাবার ব্যবস্থা করা দরকার। কারণ এগুলি আমরা দেখছি এখানে উল্লেখ করার এক মাস পরে ডিপার্টমেন্টে যায়, ফলে তখন আর কোনও কাজ হয়না। এগুলি অন্তত যাতে তাড়াতাড়ি যায় তারজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি সেক্রেটারিকে এগুলি তাড়াতাড়ি পাঠাতে নির্দেশ দিন।

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি ফিনান্স মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। গত দু'বছর ধরে আমাদের রাজ্যে গুজরাট, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, উত্তর-প্রদেশ থেকে সেলস ট্যাক্স না দিয়ে বনস্পতি আসছে। বর্ডার এবং বিভিন্ন জেলায় এনফোর্সমেন্ট অফিসার, পুলিশ এবং এন্ট্রি ট্যাক্স অফিসারদের সঙ্গে যোগসাজস করে ব্যবসায়ীরা বনস্পতি নিয়ে আসছে এবং ট্রানজিট গোডাউনে রাখছে। আগে বনস্পতির ওপর ১১% সেলস ট্যাক্স ছিল, এখন সেটা ৮% করা হয়েছে। এরফলে ডেলি হিসাবে রাজ্যের ৫ লক্ষ টাকার সেলস ট্যাক্স ক্ষতি হচ্ছে, বছরের হিসাবে ১০ কোটি টাকার রাজস্ব ক্ষতি হচ্ছে। এই সংবাদটি কয়েক মাস আগে "জনমত জনমত" পত্রিকায় বেরিয়েছিল যে, কোন কোন জেলায় কোন কোন অসাধু ব্যবসায়ী, অফিসার, পুলিশ অফিসার, এনফোর্সমেন্ট অফিসার এই স্ক্যান্ডালের সঙ্গে যুক্ত আছে। কিন্তু আমরা দেখছি সংবাদ প্রকাশিত হবার ৮ মাস পরেও

সরকারের পক্ষ থেকে কোনও অ্যাকশন নেওয়া হয়নি। আর আমাদের রাজ্যে যে বনস্পতি ইন্ডাস্ট্রি আছে তারা এরফলে মার খাচ্ছে। তাদের লোকাল মার্কেটে বনস্পতি বিক্রি করতে ট্যাক্স দিতে হচ্ছে। কিন্তু অন্য রাজ্য থেকে যে বনস্পতি আসছে তা ট্যাক্স না দিয়েই আমাদের রাজ্যের বিভিন্ন শহরে বিক্রি করা হচ্ছে। পোস্তা, বড়বাজার, শিলিগুড়ি, রামপুরহাট, বর্ধমান প্রভৃতি অঞ্চলে ঐ বনস্পতি বিক্রি হচ্ছে। এবিষয়ে অবিলম্বে অর্থমন্ত্রীর ব্যবস্থা গ্রহণ করা দরকার, তাই আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলার বোলপুরের ছোট শিমূলিয়া গ্রামে একটা দুর্ঘটনা ঘটে গেছে। ৭/৮ বিঘা জমির চাষি বৈদ্য হাটি অনেক ধার দেনা করে তার জমিতে বোরো ধান লাগিয়েছিল। পাশেই ডিপ টিউবওয়েল বসার ফলে তার স্যালোতে আর জল না ওঠায় তার সমস্ত বোরো ধান শুকিয়ে যায়। ফলে সে ঋণের টাকা শোধ করবে কি করে এই আতঙ্কে এবং শোকে বিষ খেয়ে আত্ম-হত্যা করেন। এরকম বহু চাষি ঋণ করে বোরো ধান লাগিয়েছিল, তারা আজকে খুবই বিপদের সম্মুখিন, তাই আমি বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাকে অনুরোধ করছি যে, বোরো ধানের জন্য এবছর যে সমস্ত ছোট এবং প্রান্তিক চাষিরা ঋণ করেছে তাদের সেই ঋণ মকুবের ব্যবস্থা করা হোক। ইতিমধ্যে একজন চাষির জীবন চলে গেছে, আরও জীবন যাতে না যায় তারজন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন। ওখানে আজকে দুটো ডিপ টিউবওয়েল বসাবার জন্য স্যালোগুলিতে জল আসছে না। ঋণগ্রস্ত ছোট চাষিদের সমস্ত ধান শুকিয়ে গেছে। কৃষকরা ভিখারি হয়ে গেছে। এই অবস্থায় আমি আবার আপনার মাধ্যমে বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বার্ণপুর থেকে মধুকুন্ডা এখানে কোনওরকম ব্রিজ নেই, একমাত্র যানবাহন হচ্ছে রেল, তাও সকালে দুটি, সন্ধ্যাবেলায় দুটি। মধুকুন্ডায় সিমেন্ট ফ্যাক্টরি তৈরি হয়েছে। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, বার্ণপুর এবং মধুকুন্ডার সংযোগকারি ব্রিজ নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হোক এবং দিশেরগড় ও পুরুলিয়ার মধ্যে সংযোগসৃষ্টিকারি একটা ফেয়ার ওয়েদার ব্রিজ যদি করা যায় তাহলে আসানসোল শিল্পাঞ্চলের মানুষরা পুরুলিয়াতে যেতে পারে এবং এর দ্বারা একটা বাণিজ্যিক সম্পর্ক গড়ে উঠবে। সুতরাং পুরুলিয়ার উন্নয়নের ক্ষেত্রে এই ব্রিজ হওয়া দরকার। আমি আপনার মাধ্যমে বার্ণপুর-মধুকুন্ডা এবং দিশেরগড়-পুরুলিয়া এই দুইটি ব্রিজ নির্মাণের জন্য রাজ্য সরকারকে উদ্যোগ নেবার জন্য আবেদন রাখছি। অবিলম্বে এই ব্রিজ দুটি যাতে করতে পারা যায় তারজন্য ব্লু-প্রিন্ট বা পরিকল্পনা গ্রহণ করা উচিত। এই ব্রিজ না থাকার জন্য পুরুলিয়ার বহু মানুষ এখানে আসতে পারছে না এবং এরফলে ব্যবসা-বাণিজ্যের ক্ষতি হচ্ছে। তেমনি অপরদিকে আমাদের পুরুলিয়ায় যেতে হলে পাঞ্চেৎ হয়ে যেতে গেলে অন্তত দুই থেকে তিন ঘন্টা সময় লেগে যায়, অথচ এই ব্রিজ তৈরি হয়ে গেলে আধ ঘন্টার মধ্যে আমরা পুরুলিয়াতে পৌঁছতে পারি। পাঞ্চেৎ হয়ে যেতে গেলে অনেক পথ অতিক্রম করে

যেতে হয়। সুতরাং জনগণের স্বার্থে, পশ্চাৎপদ পুরুলিয়া জেলার মানুষের স্বার্থে এবং বার্ণপুর, আসানসোল শিল্পের সঙ্গে সংযোগ রক্ষা করার জন্য, যানবাহনের সুবিধার জন্য এই দুই প্রান্তে ব্রিজ নির্মাণের দাবি আমি বিধানসভায় রাখছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সমগ্র রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এ বছর সারা ভারতবর্ষে কিছু দেশ-বরেণ্য নেতার জন্ম শতবার্ষিকি অনুষ্ঠিত হচ্ছে, যারমধ্যে আছেন পন্ডিত জওহরলাল নেহেরু, যার মধ্যে আছেন মৌলানা আবুল কালাম আজাদ, যারমধ্যে আছেন শহিদ ক্ষুদিরাম, যারমধ্যে আছেন শহিদ প্রফুল্লচন্দ্র চাকি, যারমধ্যে আছেন আমাদের কলকাতা শহরের বিপিনবিহারি গাঙ্গুলি, যারমধ্যে আছেন নির্মলচন্দ্র চন্দ্র, শরৎচন্দ্র বোস। অর্থাৎ এ বছর আজ থেকে ১০০ বছর আগে ভারতমাতা অনেক কৃতি এবং জ্ঞানী-গুণী দেশ-বরেণ্য সন্তানকে জন্ম দিয়েছিলেন। কিন্তু এই যে শতবর্ষ চলছে, অনেকের শতবর্ষ শুরু হয়েছে, আবার অনেকের শতবর্ষ শুরু হবার মুখে। কিন্তু আমি দেখে আশ্চর্য হচ্ছি, রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ দেখতে পেলাম না। সামগ্রিকভাবে যখন এতগুলি দেশ-বরেণ্য, মহাপুরুষের জন্ম শতবার্ষিকি চলছে তখন রাজ্য সরকারের পক্ষ থেকে একটা সামগ্রিক উদ্যোগ নেওয়া প্রয়োজন। আমাদের বিধানসভার বাজেট অধিবেশন প্রায় আড়াই মাস থেকে তিন মাস চলছে, একদিনও সরকারের পক্ষ থেকে এই বিষয় নিয়ে কোনও প্রস্তাব, কোনও আলোচ্য-সূচি সরকারি তরফ থেকে উদ্যোগ নিয়ে এখানে উত্থাপিত করা হল না। প্রতিমুহূর্তে আমার মনে হয়েছে, পন্ডিত জওহরলাল নেহেরু, মৌলানা আবুল কালাম আজাদ থেকে শুরু করে আরও প্রাতঃস্মরণীয় মহাপুরুষেরা উপেক্ষিত হচ্ছেন। বিধানসভা আর হয়তো দু'দিন কিংবা তিন দিন চলবে, আমি আপনার কাছে আবেদন করব, মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে এই বিষয়ে বলে যদি বিধানসভার সামনে এমন কিছু প্রস্তাব সরকারের তরফ থেকে উত্থাপিত করা যায় যাতে সরকার এবং বিরোধী পক্ষ সকলে মিলে এইসব মহাপুরুষদের শতবর্ষ উদযাপনের ক্ষেত্রে বাস্তব ভূমিকা পালন করতে পারি তারজন্য যেন নিয়ে আসা হয়, তা নাহলে মনে হচ্ছে এই সমস্ত মহাপুরুষরা উপেক্ষিত হচ্ছেন।

**মিঃ স্পিকার ঃ** সুদীপবাবু, আপনারা কেন প্রস্তাব দেন নি? লেট স্টেজে জ্ঞান উদয় হল? এব্যাপারে আগে দিতে পারতেন। আপনারা বেঙ্গল ল্যাম্প সম্পর্কে দিলেন, ক্যালকাটা ট্রামওয়েজ সম্পর্কে দিলেন আর এই ব্যাপারে দিতে পারলেন না? আজকে ভাবছেন? বসুন, বসুন।

**শ্রী সুফল মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৩.৫.৮৯ তারিখে আমার বিধানসভা এলাকা গাজোলে প্রচন্ড ঘূর্ণী ঝড় হয়েছে এবং তার পার্শ্ববর্তী এলাকা বামনগোলা এবং হবিবপুরে বহু গরিব মানুষের বাড়ির ক্ষতি হয়েছে। সেইসব গরিব মানুষেরা যাতে সাহায্য পায় সেই ব্যাপারে আমি মাননীয় ত্রাণ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা একটা ভয়াবহ পরিস্থিতির মধ্যে পড়েছে, চারিদিকে মানুষের নিরাপত্তা নেই ডাকাতি বেড়ে গিয়েছে। আমরা শ্রী সুমন্ত কর গুপ্ত

এবং প্রদীপ মজুমদারের কথা শুনেছি, দিনের বেলায় ডাকাতি হয়েছে, কিন্তু গতকাল নদীয়ায় যে ঘটনা ঘটেছে সেটা অত্যন্ত ভয়াবহ এবং শোকাবহ। রাণাঘাট গেদে লোকাল ট্রেনে উঠে ডাকাতরা যাত্রিদের সমস্ত কিছু লুঠ করে নিয়েছে ১ লাখ ৩৬ হাজার টাকা সংগ্রহ করে ডাকাতরা এক জায়গায় চেন টেনে গাড়ি থামিয়ে মোটর সাইকেলে করে যখন পালাতে শুরু করে তখন কিছু যাত্রি তাদের তাড়া করে এবং শেষ পর্যন্ত ৬ জন ডাকাতকে পিটিয়ে মেরে ফেলে। সাধারণ মানুষকে ডাকাত মারতে হচ্ছে। কোনও ট্রেনে পুলিশের ব্যবস্থা থাকে না, পশ্চিমবঙ্গের জি.আর.পি.রা কোনও কাজ করে না। ট্রেনে দিনের পর দিন মানুষের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। এ ব্যাপারে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী মহাশয় যাতে একটু দৃষ্টি দেন সেজন্য আপনার মাধ্যমে আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। পুলিশ যাতে তাদের ভূমিকা পালন করে, সাধারণ মানুষকে যাতে ডাকাত পিটিয়ে মারতে না হয়।

**মিঃ স্পিকার ঃ** We have already received calling Attention. মিঃ রায়, টেকনিক্যালি এভাবে এগুলি বলা যায় না।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং এই সভার মাননীয় সদস্যবৃন্দের সকলেই এই গুরুত্বপূর্ণ বিষয়টির উপর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে বধূ হত্যা। মেদিনীপুরের পিংলা বিধানসভা কেন্দ্রে রাগপুর মৌজায় জনৈক গ্রামবাসী গজেন্দ্র চক্রবর্তী তার দ্বিতীয় কন্যার সঙ্গে ময়না থানার অন্তর্গত প্রজারাব মৌজার শ্রী শ্রীধর পান্ডার পুত্র মধুপান্ডার সঙ্গে আনুষ্ঠানিক ভাবে সামাজিক বিবাহ দেন প্রায় দেড় বছর হল। মধ্যে মধ্যে সাংসারিক ব্যাপারে তার উপর নির্যাতন করে। পরে পিংলার রাগপুর গ্রাম পঞ্চায়েতকে নিয়ে গিয়ে আলোচনা করে ব্যাপার টির নিষ্পত্তি করা হয়, কিন্তু হঠাৎ ৬.৫.৮৯ তারিখে তাকে এমনভাবে শাসন করা হয় যে সেই শাসনের ফলে সে অচৈতন্য হয়ে পড়ে এবং সেই অচৈতন্য অবস্থায় তার মুখে বিষ দিয়ে তমলুক হাসপাতালে পাঠানো হয় এবং সেখানে তাকে মৃত বলে ঘোষণা করা হয়। ময়না থানায় ডায়রি করলেও পুলিশ কোনওরকম অ্যাকশন নেয় না। যাতে এই ব্যাপারটির পুরো তদন্ত হয়ে দোষী ব্যক্তিরা শাস্তি পান সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা বর্তমান পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন জনসংখ্যা বৃদ্ধির সাথে সাথে রোড ওভার ব্রিজ আমাদের কাছে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার হয়ে দাঁড়িয়েছে এবং রেল মিনিস্ট্রি ও পশ্চিমবঙ্গ সরকারের যৌথ উদ্যোগে আমরা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় রোড ওভার ব্রিজ নির্মিত হতে দেখছি। বর্তমানে পশ্চিমবঙ্গে ৭টি জায়গায় এরমধ্যে বেলঘরিয়া, শ্রীরামপুর এবং যাদবপুর ইত্যাদি জায়গাতে রোড ওভার ব্রিজ চলছে। কিন্তু দুঃখের বিষয়, যে লিলুয়া অঞ্চলের একদিকে বালির শিল্পাঞ্চল এবং ডানকুনি অঞ্চল যেখানে প্রচুর শিল্প গড়ে উঠেছে, একটা ইন্ডাস্ট্রিয়াল বেল্ট যে লিলুয়া লেভেল ক্রসিংয়ে বছরে ১০০-র মতো ক্যাজুয়াল্টি হচ্ছে অ্যাক্সিডেন্টের ফলে, সেখানে আমরা রোড ওভার ব্রিজ পাচ্ছি না। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, রেলওয়ে মন্ত্রকের কাছে আমরা ডেপুটেশন দিয়েছিলাম এবং অত্যন্ত আনন্দের সঙ্গে বলছি, রেলওয়ে মন্ত্রক ঐ পরিকল্পনা গ্রহণ করে প্ল্যান স্যাংশন করেছেন, কিন্তু পশ্চিমবঙ্গ এখনও সেটা গ্রহণ করছেন না। আমার মনে হচ্ছে, এটা রেলওয়ে গ্রহণ করা সত্ত্বেও হচ্ছে না, কারণ ওখানকার লোকসভার সদস্য যেহেতু প্রিয় দাশমুন্সী এবং বিধানসভার সদস্য আমি নিজে, সেজন্যই রাজনৈতিকভাবে এটাকে আটকে রাখা হয়েছে। এখন যদি ওটা শুরু হয় তাহলে কয়েক বছর লাগবে কাজ শেষ হতে। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, ইমিডিয়েটলি লিলুয়া রোড ওভারব্রীজ যেটা রেলওয়ে অথরিটি অ্যাকসেপ্ট করেছেন সেটার ক্ষেত্রে রাজ্য সরকার প্ল্যান অ্যাপ্রুভ করুন। আল্টিমেট ব্রিজ করবার আগে তার প্ল্যান এবং ল্যান্ড অ্যাকুইজিশন-এর ব্যাপারে ইমিডিয়েটলি অগ্রসর হন। তা নাহলে আমি বলব লিলুয়ার রোড ওভারব্রিজটা রাজনৈতিক কারণেই গ্রহণ করা হচ্ছে না। সেজন্যই ওটা ইমিডিয়েটলি গ্রহণ করুন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র ক্যানিং (পশ্চিম) কেন্দ্রে ঘুটিয়ারি সরিফ এবং গাজি পীর সাহেবের যে বাজার রয়েছে সেখানে হিন্দু এবং মুসলমান উভয় সম্প্রদায়ের মানুষজন বছরে দুই-তিনবার করে বিভিন্ন অনুষ্ঠানে মিলিত হন। সেখানে হিন্দুদের আষাঢ়ের অম্বুবাচি এবং মুসলমানদের ১৭ শ্রাবণের বজরুকি বা সোন্দল মেলা অনুষ্ঠিত হয়। বর্তমানে ঐ পবিত্র তীর্থস্থানটি সমাজবিরোধী, চোরাকারবারিদের আড্ডা স্থলে পরিণত হয়েছে। ওখানে যে ওয়াকফ এস্টেট আছে সেই ওয়াকফ এস্টেটে যাদের মেম্বার হিসাবে রেখেছেন, গত ১২ বছর ধরে পার্টির মদৎ যাদের পেছনে আছে তাদেরকেই সেখানকার মেম্বার করেছেন এবং সেই কারণেই ঐ এস্টেটের টাকা পয়সা নিয়ে রাজনীতি করা হয়েছে বলেই ঐ পবিত্র মাজারের কোনও উন্নতি হয়নি। আমার এলাকার পূর্বে আব্দুল রেজ্জাক মোল্লা সাহেব রয়েছেন, আমাদের দুইজনের এলাকার বি.ডি.ওরা রয়েছেন, প্রধানরা রয়েছেন; আজকে তাঁদের থেকে মেম্বার নিয়ে ঐ ওয়াকফ এস্টেটের উন্নয়নমূলক কাজকর্ম করা যেতে পারে। কিন্তু প্রকৃতপক্ষে সি.পি.এম পার্টির সব লোকজন নিয়ে উক্ত ওয়াকফ এস্টেটের কমিটি করা হয়েছে। কাজেই আজকে সমাজবিরোধীদের হাত থেকে ঘুটিয়ারি সরিফকে রক্ষা করবার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদা জেলায় একটা মাত্র সাব-ডিভিসন। নূতন সাব-ডিভিসন হবে বলে ঠিক হয়েছে। এটা জেলা ডি.সি.সিতে পাস হয়েছে। কিন্তু সেই কাজটা এগোচ্ছে না, এটা তাড়াতাড়ি এগোনো দরকার। এই সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছে যে সাব-ডিভিসন হবে, আমি চাই এটা অবিলম্বে হোক। কারণ সাব ডিভিসন না হলে ফায়ার স্টেশন হবে না। এই মালদা জেলায় একটি মাত্র ফায়ার স্টেশন এবং সেটা মালদা শহরে অবস্থিত। মালদা শহর থেকে দূরবর্তী স্থানে যেমন আমার নির্বাচনী এলাকায় আগুন লাগলে লোকেরা কোনও সাহায্য পায় না। কয়েকদিন আগে আমাদের ওখানে আগুন লেগেছিল প্রায় ৫০ লক্ষ টাকার জিনিস পুড়ে নষ্ট হয়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে জানাতে চাই এখানে সাব-ডিভিসন না হলেও অতি দ্রুততার সঙ্গে এখানে যেন একটা ফায়ার স্টেশন স্থাপন করা হয়।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আপনার মাধ্যমে বক্রেশ্বর প্রকল্পের জন্য চাঁদা তোলার ব্যাপারটা কোনও পর্যায়ে চলে গিয়েছে সেই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। কলিকাতায় একটা হোটেল আছে স্যার, হোটেল হিন্দুস্থান ইন্টারন্যাশনাল বলে। সেই হোটেলে সি.আই.টি.ইউ ইউনিয়ন আছে এবং তারা একটা নোটিশ দিয়েছিল যে বক্রেশ্বর প্রকল্পের জন্য তিন দিনে মাইনে চাঁদা হিসাবে দিতে হবে। এই ব্যাপারে যথেষ্ট আপত্তি ওঠে এবং পরবর্তীকালে ঠিক হয় যে এক দিনের বেতন চাঁদা হিসাবে দিতে হবে এবং সেটা ইচ্ছামূলকভাবে দিতে পারে। ওই হোটেলের একজন মহিলা টেলিফোন অপারেটর সেই চাঁদা দিতে অস্বীকার করে এবং বলে যে আমার কষ্টলব্ধ পয়সা আমি বক্রেশ্বরের জন্য দেব না। তখন সি.আই.টি.ইউ ইউনিয়নের জেনারেল সেক্রেটারি জোর করে তার থেকে টাকা কেড়ে নিতে যায়। তা সত্ত্বেও যখন সেই মহিলা কর্মী টাকা দিতে অস্বীকার করে তখন তাদের মধ্যে একটা স্কাফেল সৃষ্টি হয়। তারপর যখন কতৃপক্ষ সেই দু-জন লোকে যখন এই ঘটনার জবাব দিতে বলেন তখন তারা বলেন যে মহিলার কাজ থেকে তারা জোর করে টাকা আদায় করতে যায় নি, এবং ঘটনাটা সম্পূর্ণ অস্বীকার করে। এর ফলে কর্তৃপক্ষ এই ঘটনার পরিপ্রেক্ষিতে ব্যবস্থা নেয় এবং সি.আই.টি.ইউ ইউনিয়নের লোকেরা তখন হোটেলে ধর্মঘট করে। হোটেলে ধর্মঘট করুক সেটা সি.আই.টি.ইউ বুঝবে, রাজ্য সরকার বুঝবে। আমি যেটা সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই তা হল আজকে বক্রেশ্বর প্রকল্পের জন্য চাঁদা আদায়ের নাম করে মহিলা কর্মচারিদের থেকে জোর করে টাকা ছিনিয়ে নেওয়া হচ্ছে, এই পর্যায়ে গিয়েছে। এরফলে বক্রেশ্বর প্রকল্পের উদ্দেশ্য সম্পূর্ণভাবে ডিফিটেড হবে. এটা অত্যন্ত লজ্জা জনক ঘটনা। এই ধরনের ঘটনা কলকাতা শহরের বুকে ঘটছে, আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ বিষয়ে উল্লেখ করতে চাই। সেটা হল কলকাতায় ভি.আই.পি রোড এবং ইস্টার্ন বাই পাস এই বিভিন্ন রাস্তাগুলি যে রিপেয়ার হচ্ছে এইগুলি দিনের বেলায় হচ্ছে। স্যার, এই যে ভি.আই.পি রোড রিপেয়ার হচ্ছে দিনের বেলায় সারা দিন ধরে হচ্ছে এবং এরফলে রাস্তার একটা দিক খোলা থাকে এবং অন্যদিক রিপেয়ার হচ্ছে। ফলে গাড়ি-ঘোড়া বন্ধ হয়ে যাচ্ছে এবং বিরাট জান জটের সৃষ্টি হচ্ছে, অ্যাক্সিডেন্টও ছোট-খাট হচ্ছে। এই বিষয়ে আমার বক্তব্য হল ১৯৭০ সালের আগে এই রাস্তা রাতের বেলায় রিপেয়ার হত। কিন্তু ১৯৭০-৭১ সালে যখন কংগ্রেস এবং নকশালদের তান্ডবলীলার ফলে সিকিওরিটির স্বার্থে রাতের বেলায় কাজ বন্ধ হয়ে যায়। কিন্তু এখন স্যার অবস্থার অনেক পরিবর্তন হয়েছে, এখন এখানকার পরিস্থিতি অনেক ভাল। সেইজন্য কনভেনসন চেঞ্জ করে দিনের বেলায় এই রিপেয়ারের কাজ বন্ধ রেখে যাতে এই কাজ রাতের বেলায় হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী, এই মন্ত্রী সভার এবং বিশেষ করে এস.সি. অ্যান্ড এস.টি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলায় তফসিলি জাতি এবং উপজাতিদের সংখ্যা ১ কোটি ৫০ লক্ষ এবং ট্রাইবদের সংখ্যা ৫০ লক্ষ। বিশেষ করে তফসিলি জাতিদের জন্য একটা আইন করা হয়েছে, সেই আইন হল ওদের প্রতিটি পরিবারের একটি করে ছেলেকে স্টাইফেন দেওয়া

হবে। আগে এটা ছিল। তারপর বামফ্রন্ট সরকার আসার পর যেহেতু এই এস.সি, এস.টি-দের অধিকাংশই হচ্ছে ক্ষেত মজুর এবং আর্থিক অবস্থা খারাপের জন্য স্কুলে যেতে পারে না সেইজন্য সমস্ত ছেলেকে স্টাইফেন দেওয়া হবে ঘোষণা করা হয়। স্টাইফেন দেওয়ার ব্যাপারে তার পরবর্তীকালে তাদের আর্থিক অবস্থার জন্য ...

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[3-10 — 3-45 P.M. (including adjournment)]

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এই বিধানসভা একটি সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছিল আসানসোল এবং দুর্গাপুর এলাকার কয়লা খনি এলাকার ধসের ব্যাপারে। এই ব্যাপারে একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা হয়। একটা সর্বদলীয় প্রতিনিধি ৮ই মে তারিখে মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরির নেতৃত্বে কেন্দ্রীয় শক্তিমন্ত্রী বসন্ত শাঠের সঙ্গে দেখা করেন। আমি এখানে আপনাকে যে বিষয়টি বিশেষভাবে জানাতে চাই তা হচ্ছে, সর্বদলীয় প্রতিনিধির মধ্যে কংগ্রেস পক্ষের চারজন সদস্য ছিলেন। সেই সর্বদলীয় প্রতিনিধির পক্ষে মাননীয় মন্ত্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথাবার্তা শুরু করেন, সেই সভা চলাকালীন কংগ্রেস দলের মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহা এবং আরও দুজন সদস্য সমস্বরে বিধানসভায় গৃহীত সেই প্রস্তাব সম্পর্কে কোনও কথা না বলে রাজ্য সরকারের বিরোধিতা করতে থাকেন। অথচ এখানে যখন প্রস্তাবটি গ্রহণ করা হয়েছিল তখন তারাও অত্যন্ত উদ্বিগ্ন সহকারে বক্তব্য রেখেছিলেন। আপনাকে ধন্যবাদ যে আপনি এখান থেকে একটি সর্বদলীয় প্রতিনিধি প্রেরণের ব্যবস্থা করেছিলেন। কংগ্রেসি সদস্যরা বিভিন্ন সময়ে রাজ্য সরকারের বিরুদ্ধে খবরের কাগজে বলেন এবং এখানে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কোনও কথা বলার জন্য নানা ধরনের ওকালতি করে থাকেন। সম্প্রতি বক্রেশ্বরের ব্যাপারে এইরকম ওকালতি ওরা করেছেন, আপনি তা দেখেছেন। বিধানসভা থেকে দিল্লিতে একটি সর্বদলীয় প্রতিনিধি প্রেরণ করার ব্যাপারে যখন স্থির হয়েছিল ওরা তখন সেই মেমোরেন্ডামে সই করেছিলেন। কিন্তু ওখানে আলোচনা কালে রাজ্য সরকারের বিরোধিতা করার নাম করে কয়লা খনি মালিকের পক্ষে নির্লজ্জ ওকালতি শুরু করে দিয়েছিলেন। আসানসোল ও দুর্গাপুর এলাকার কয়লা খনি অঞ্চলে যারা ভয়ঙ্কর পরিবেশ তৈরি করে তুলেছে, ঐ এলাকার মানুষের জনজীবনকে বিপর্যস্ত করে তুলেছে, যারা ঐ এলাকার পানীয় জলে বিষাক্ত পদার্থ পর্যন্ত মিশিয়ে মানুষের জীবনকে দুর্বিসহ করে তুলেছে, তাদের হয়ে ওকালতি শুরু করে দিয়েছিলেন। ওদেরই একজন সদস্য তুহিন সামন্ত মহাশয় ওখানে উপস্থিত ছিলেন, তিনি পর্যন্ত এর প্রতিবাদ করেছিলেন। আমি মনেকরি প্রবুদ্ধ লাহার এখানে ক্ষমা চাওয়া উচিত।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। সেটি হল এই যে, আমাদের কলকাতায় যে ন্যাশনাল লাইব্রেরি আছে জাতীয় গ্রন্থাগার শুধু কলকাতার সম্পত্তি নয়, গোটা ভারতবর্ষের অন্যতম শ্রেষ্ঠ গ্রন্থাগার। ভারতবর্ষের বাইরে থেকে এই গ্রন্থাগারে বিভিন্ন রেফারেন্সের বিষয়ে গবেষণার জন্য বহু মানুষ আসেন। আপনি লক্ষ করে থাকবেন বিভিন্ন পত্রিকাতে স্টেটসম্যান পত্রিকা এবং বিভিন্ন বাংলা পত্রিকাতে একটি উদ্বেগজনক সংবাদ বেরিয়েছে। এই গ্রন্থাগারে

বহু মূল্যবান পুস্তক ভালো ভাবে রক্ষিত হচ্ছে না, বিভিন্ন গোডাউনে ডাম্প করে রাখা হচ্ছে। এরফলে দু'শর উপরে প্রাচীন বহু মূল্যবান বই, দর্শন ইত্যাদি, নষ্ট হয়ে যাচ্ছে। সেগুলি উইপোকায় কেটে দিচ্ছে। একটা জাতীয় গ্রন্থাগার, যার আন্তর্জাতিক খ্যাতি আছে, সেখানে বইপত্রের রক্ষণাবেক্ষণ ঠিকমতো হচ্ছে না। এইজন্য আমরা এ পশ্চিমবঙ্গ বিধানসভায় উদ্বেগ প্রকাশ না করে পারি না। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে দাবি করছি যাতে জাতীয় গ্রন্থাগারের পুস্তকগুলি ঠিকমতো রক্ষিত হয় এবং পুরনো গ্রন্থগুলি ঠিকমতো থাকে তা তারা দেখেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি নিশ্চয়ই কয়েকদিন ধরে খবরের কাগজে দেখছেন যে আগামী ১৮ই মে তারিখে প্রধানমন্ত্রী দার্জিলিংয়ে আসছেন। কিন্তু সেটি খুব গুরুত্বপূর্ণ বিষয় নয়। কারণ তার থেকেও গুরুত্বপূর্ণ যে বিষয়টি তা হচ্ছে, প্রধানমন্ত্রীর দার্জিলিং আগমণকে কেন্দ্র করে কংগ্রেস দল কিছু রাজনৈতিক সিদ্ধান্ত নিয়েছেন। তারমধ্যে একটি হচ্ছে, তারা প্রথমে যেটি বিবেচনায় রেখেছেন সেটি হচ্ছে প্রধানমন্ত্রীর উপস্থিতিতে কংগ্রেস দল'এর একটি জনসভা অনুষ্ঠিত হবে। প্রধানমন্ত্রী যে জনসভায় বক্তব্য রাখবেন সেই জনসভায় সুভাষ ঘিসিং বক্তা হিসাবে উপস্থিত থাকবেন। দ্বিতীয় বক্তব্য হল জি.এন.এল.এফ'এর সঙ্গে ইলেকশন অ্যাডজাস্টমেন্ট করা যায় কিনা সেটি তারা বিবেচনায় রেখেছেন। তৃতীয় হল, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে নাকি দার্জিলিংয়ের প্রার্থি হিসাবে দাঁড় করানোর কথাবার্তা চলছে। স্যার, আপনি এতে আদৌ বিষ্মিত হবেন না। সেখানে প্রধানমন্ত্রী মিটিং ডাকলেও কংগ্রেসের সভায় একশ লোকও উপস্থিত হবেন না। সুভাষ ঘিসিংকে ডায়াসে না আনলে দার্জিলিংয়ে কংগ্রেসের ডাকে কোনও জনসভা হয়না, তাই জি-এন-এল-এফ.'এর সঙ্গে অ্যাডজাস্টমেন্ট করার চেষ্টা করছেন। যারা টি.ইউ.জে.এস.'এর সঙ্গে অ্যাডজাস্টমেন্ট করতে পারে তারা যদি জি.এন.এল.এফ.'এর সঙ্গে ইলেকশন অ্যাডজাস্টমেন্ট করে তাতে বিষ্ময়ের কিছুই নেই। এবং এতেও বিষ্ময়ের বিষয় নয় যে আমাদের কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী কংগ্রেস দলের ক্যান্ডিডেট হচ্ছেন। এতে তাদের নিজেদের ভাবমূর্তি প্রকাশিত হচ্ছে এটাই হচ্ছে কংগ্রেস দলের বৈশিষ্ট। তবে সবচেয়ে মুশকিল হচ্ছে যে, যে কংগ্রেস দল দুদিন আগে সুভাষ ঘিসিংকে জিহ্বা ছিঁড়ে নিতে চেয়েছিল তারাই হয়তো এখন ইলেকশান অ্যাডজাষ্টমেন্ট চাইছেন। তারা এত দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছেন যে পশ্চিমবঙ্গের মানুষ ধরতে পাচ্ছে না। আমার অনুরোধ তারা এই ধরনের কাজ চালিয়ে যান। জি.এন.এল.এফের সঙ্গে একই ডায়াস তৈরি করে তারা সুভাষ ঘিসিংয়ের সঙ্গে একটা সৌহার্দমূলক সম্পর্ক গড়ে তুলতে চাইছেন। এটাই হচ্ছে তাদের একবিংশতিতম শতাব্দির স্টাইল। এই ধরনের গুরুত্বপূর্ণ বিষয়ে তাদের এই সিদ্ধান্তের জন্যে জনগণের পক্ষে সুবিধা হবে তাদের বুঝে নিতে। তাদের এ নতুন পন্থায় অগ্রসর হওয়ার জন্যে আমি কংগ্রেসদলকে অভিনন্দন জানাই এবং ধন্যবাদ জানাই কারণ তাতে করে আরও বেশি করে জনগণ তাদের স্বরূপ আরও চিনতে পারবেন।

## LAYING OF PAPERS

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to lay before the House extract copies of the directives issued by the Board for Industrial and

Financial Reconstruction on Swan Mills Ltd. (Basanti Cotton Mills Panihati and Swan Mills Ltd., Bombay).

(At this stage the House was adjourned till 3.45 p.m.)

**(After Recess)**

[3-45 — 3-55 P.M.]

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 30 and Demand No.45

**Mr. Speaker :** There are 29 Cut Motions on Demand No. 30. All the Cut Motions are in order and taken as moved as follows :

### Demand No. 30

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re.1.

| | | |
|---|---|---|
| **Shri Deba Prasad Sarkar** | : | Sir, I beg to move that the |
| **Shri A.K.M. Hassan Uzzaman** | : | amount of Demand be |
| **Shri Subrata Mukherjee** | : | reduced by Rs.100/- |

**Mr. Speaker :** There is no cut motion on Demand No.45

Now, the Hon'ble Minister, Shri Kanti Biswas will make a statement.

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেই এই প্রস্তাব এখানে উত্থাপন করেছি ডিমান্ড নম্বর ৩০ এবং ৪৫ তে। এবারে এই সভার অনুমতি নিয়ে আপনি তিনটি ডিপার্টমেন্টের তিনটি সাবজেক্ট কমিটি করেছিলেন, তারমধ্যে একটি ছিল শিক্ষা বিভাগ। শিক্ষা বিভাগের জন্য যে হাউস কমিটি গঠিত হয়েছিল তার প্রতিবেদন এই সভায় পেশ করা হয়েছে এবং সেটায় আমরা দেখেছি। আমি অত্যন্ত আনন্দিত যে দীর্ঘ ১৭ ঘন্টা পরিশ্রম করে মাননীয় চেয়ারম্যান এবং সদস্যরা বিভাগীয় আধিকারিক এবং মন্ত্রীদের সঙ্গে আলোচনা করে যা এখানে পেশ করেছেন তা শিক্ষণীয় এবং নীতিগতভাবে তা গ্রহণীয়। এই ব্যাপারে অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করা দরকার, এবং এই প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করবার জন্য পেশ করছি। এবং এখানে যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাব তা অর্থ বিভাগের কাছে রাখব, আশা করব তারা এটা যথাযথভাবে বিবেচনা করার চেষ্টা করবেন।

[3-55 — 4-05 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেট পেশ করেছেন এবং আগে যা পেশ করেছিলেন তার বিরোধিতা করছি। আমাদের এবং অন্য দলের তরফ থেকে শিক্ষাখাতে যে কাটমোশনগুলি দেওয়া হয়েছিল সেইগুলিকে সমর্থন করে আমি আপনার অনুমতি নিয়ে বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

পশ্চিমবঙ্গে ১২ বছর ধরে শিক্ষা খাতে যে চরম নৈরাজ্য, অরাজকতা, বিশৃঙ্খলা এবং ব্যাপক দুর্নীতি চলছে তাতে ছাত্র অভিভাবক শিক্ষা সমাজ এবং বিশেষ করে শিক্ষণীয় বন্ধুরা আজকে বিশৃঙ্খল অবস্থার মধ্যে পড়েছেন। আমরা চেয়েছিলাম পশ্চিমবঙ্গে এমন একটা শিক্ষা ব্যবস্থার সৃষ্টি হোক যে অবস্থার মধ্যে দিয়ে ছাত্র শিক্ষক প্রত্যেকের মধ্যে একটা সমন্বয় সৃষ্টি হবে। আমরা চাই সেই শিক্ষা ব্যবস্থা যে শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে ছাত্র-ছাত্রীর দেহ আত্মা ও মনের সমন্বয় সাধন হবে। পরিবেশকে চিনবে, সমাজকে জানবে। আমরা চেয়েছিলাম সেই শিক্ষা ব্যবস্থা যাতে ছাত্র-ছাত্রী স্বাবলম্বী হতে পারে, আমরা চেয়েছিলাম সেই শিক্ষা ব্যবস্থা যাতে ছাত্র-ছাত্রী করিতকর্মা হয়ে নিজের পায়ে দাঁড়াতে পারবে। আজকে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গে সেই শিক্ষা ব্যবস্থা গড়েনি। যে শিক্ষা ব্যবস্থা গড়েছে সেটা হচ্ছে তোতাপাখির মতো মুখস্থ করে এসে পরীক্ষার খাতায় বমি করে দেওয়ার মতো। শিক্ষার প্রকৃত জ্ঞান কি - অসতো মা সদগময় তমসো মা জ্যোতির্গময়, মৃত্যোর্মা অমৃতগময়। এই হল শিক্ষার গতি নির্ণয়ক কাজ। অসত্য থেকে সত্যের পথে, অন্ধকার থেকে জ্যোতির দিকে এবং মর জগতের বন্ধন মুক্ত করে অমৃত লোকের দিকে মানুষকে এগিয়ে নিয়ে যাবে শিক্ষা। কিন্তু আজকে আমরা দেখতে পেয়েছি পশ্চিমবঙ্গে শিক্ষা ক্ষেত্রে সর্বদিক থেকে একটা চূড়ান্ত অবস্থা, শিক্ষা ক্ষেত্রে একটা চরম কেলেঙ্কারি চলছে। শিক্ষা প্রকৃত পক্ষে আজকে আমরা দেখতে পাচ্ছি সত্য থেকে অসত্যের দিকে নিয়ে যাচ্ছে, আলো থেকে অন্ধকারের দিকে নিয়ে যাচ্ছে এবং স্বর্গ থেকে নরকের দিকে নিয়ে যাচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রী এখানে বসে আছেন, তিনি আজকে যে অর্থনৈতিক প্রস্তাব পেশ করেছেন তাতে প্রতি বছর পশ্চিমবঙ্গের বিভিন্ন পরীক্ষার প্রশ্ন পত্র যে ফাঁস হচ্ছে সেটা কি করে রোধ করবেন সে সম্বন্ধে তিনি একটি কথাও বললেন না। গতবারে মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হয়েছে। গতবারে মাধ্যমিক পরীক্ষার বাংলা প্রশ্নপত্রে রাজনীতির প্রশ্ন ঢুকিয়েছেন, সেকেন্ড পেপার ম্যাথমেটিক্সে সরলীকরণে যোগ-বিয়োগ মাইনাস করে এমন সরলীকরণ করেছে যে তাকে সরলীকরণ না বলে জটিল করণ বললে ভাল হত। পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদে রঞ্জুগোপাল মুখার্জি নামে এমন এক অপদার্থ ব্যক্তিকে সভাপতি করে রাখা হয়েছে যিনি আজ পর্যন্ত পশ্চিমবঙ্গের মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে কোনও সঠিক ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। এই বছরে মাধ্যমিক পরীক্ষা আরম্ভ হবার ঠিক এক সপ্তাহ আগে প্রশ্নপত্র ফাঁস হয়েছে, মাননীয় শিক্ষামন্ত্রী দায়িত্ব এড়িয়ে গিয়ে বলেছেন এই বিষয়ে আমাদের কিছু করার নেই, মাধ্যমিক শিক্ষা পর্ষদ যাকিছু করার করবেন মাননীয় শিক্ষা একজন শিক্ষক ছিলেন, শিক্ষক আন্দোলনের নেতা ছিলেন, অথচ তার আমলে প্রত্যেক বছর প্রশ্নপত্র ফাঁস হচ্ছে। এবারে তিনি দেখেছেন পশ্চিমবঙ্গে উচ্চ মাধ্যমিক পরীক্ষার অ্যাকাউন্টেন্সি পরীক্ষার ২ দিন আগে প্রশ্নপত্র ফাঁস হয়ে গেল। জনৈক বিধায়ক আপনার কাছে প্রশ্নপত্র জমা দিয়েছিলেন। অথচ মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক শিক্ষা দপ্তর এই বিষয়ে নির্বাক, তিনি কোনও স্টেপ নিচ্ছেন না। হায়ার সেকেন্ডারি কাউন্সিল, মাধ্যমিক শিক্ষা পর্ষদ সর্বত্র চরম অব্যবস্থা চলছে। শিক্ষা মন্ত্রীর যদি নৈতিক জ্ঞান থাকত তাহলে প্রতি বছর যেভাবে প্রশ্নপত্র ফাঁস হচ্ছে তাতে তিনি পদত্যাগ করতেন, তিনি এই দায়িত্ব গ্রহণ করতেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে কতকগুলি বিষয় বলতে চাই। পশ্চিমবঙ্গে প্রাইমারি শিক্ষা ক্ষেত্রে ভুরি ভুরি দুর্নীতি চলেছে। মাননীয় শিক্ষা মন্ত্রীকে বারে বারে বলেও এই ব্যাপারে কোনও ব্যবস্থা হয়নি। এই প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় প্রায় ৩

হাজারের মতো ভূয়ো প্রাথমিক স্কুল আছে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে, শিক্ষা মন্ত্রীকে জানিয়েছি, বিভিন্ন কাগজপত্রে তিনি এই সংবাদ পেয়েছেন। এই সমস্ত ভূয়ো স্কুলগুলিতে ৩ জন করে শিক্ষক থাকেন, এক একজন শিক্ষককে ১২ শো টাকা বেতন দিতে হয়, তাতে কয়েক লক্ষ টাকা তছনছ হয়ে গেছে। এটা জানা সত্ত্বেও তিনি ব্যবস্থা অবলম্বন করতে পারেন নি। আজকে শিক্ষা খাতে যেভাবে ব্যাপক দুর্নীতি হচ্ছে তাকে পুকুর চুরি না বলে সমুদ্র শোষণ বললে তার সঙ্গত ব্যাখ্যা হবে। পশ্চিমবঙ্গে প্রাইমারি স্কুলে যে ব্যাপক দুর্নীতি হচ্ছে সে সম্বন্ধে তদন্ত করার জন্য লাহিড়ী এনকোয়ারি কমিটি বসিয়েছিলেন, সেই কমিটি রিপোর্ট সাবমিট করেছেন। কিন্তু সেই কমিটির রিপোর্ট সরকার প্রকাশ করলেন না। সেই কমিটি বলেছিলেন পশ্চিম দিনাজপুর এবং হাওড়া বাদে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের ৭৪ কোটি টাকা তছনছ হয়েছে, তার কোনও হিসাব নেই। এই সমস্ত প্রাথমিক শিক্ষকরা যখন রিটায়ার্ড করবেন তখন তাদের অবসরকালীন টাকা কোথা থেকে পাবেন তার কোনও ব্যবস্থা নেই। লাহিড়ী কমিটি আরও তথ্য দিয়েছেন যে বিগত ঘুর্নীঝড়, বন্যা এবং অন্যান্য প্রাকৃতিক দুর্যোগের জন্য যে লক্ষ লক্ষ টাকা যে সমস্ত প্রাইমারি স্কুলগুলিকে দেওয়া হয়েছে সেগুলি কিভাবে খরচ হয়েছে। সেই কমিটির রিপোর্টে আমরা জানতে পারলাম একটা খাতের টাকা আর একটা খাতে খরচ করা হয়েছে, তাতে লক্ষ লক্ষ টাকা তছরুপ করা হয়েছে। মাননীয় শিক্ষামন্ত্রী তার জবাবি ভাষণে এই সম্বন্ধে উত্তর দেবেন। পশ্চিমবঙ্গে যে লাহিড়ী কমিটি হয়েছিল কেন তার রিপোর্ট চাপা আছে? তিনি যে বিভিন্ন করাপশনের চার্জ দিয়ে গেছেন সে সম্বন্ধে মন্ত্রী মহাশয়ের বক্তব্য কি? প্রভিডেন্ট ফান্ডের ৭৪ কোটি টাকা পাওয়া যাবে কিনা সে সম্বন্ধে তিনি বলবেন। এবং বিশেষ করে বন্যা দুর্গত এলাকায় যে ক্ষতি হয়েছে তারজন্য কি ব্যবস্থা অবলম্বন করছেন জানাবেন কি? আমরা জানি Primary section-এ বই free distribution করবার কথা। কিন্তু দেখলাম ৬ মাস চলে যাওয়া সত্ত্বেও বই free distribution হলনা। কিশলয় ৫ ভাগ বেশি ছাপা হয়েছে, নবমুকুল গণিত ৫ ভাগ বেশি ছাপা হয়েছে অর্থাৎ প্রায় ২২ লক্ষ অতিরিক্ত বই ছাপা হয়েছে। শুনলে অবাক হবেন বই ছাপা হওয়া সত্ত্বেও ন্যুনতম সময়ের মধ্যে বই বিলি করা হয়নি। কেন বেশি বেশি বই ছাপা হল— অর্থাৎ ১৭ লক্ষের জায়গায় ২১ লক্ষ ৭১ হাজার কেন ছাপা হল এবং সেগুলি কোথায় বিলি করা হল তার জবাব দেবেন কি? স্যার, এইভাবে লক্ষ লক্ষ টাকার অপচয় হল বই ছাপার ক্ষেত্রে। ১৯৮১ সালে মন্ত্রী মহাশয় প্রাইমারি শিক্ষকদের জন্য pension system চালু করেছেন এবং তিনি বলেছেন মাধ্যমিক শিক্ষকদের জন্যও pension-এর ব্যবস্থা করবেন। কিন্তু লক্ষ করছি এই pension দিতে গিয়ে অহেতুক দেরি করা হচ্ছে। আমার কাছে সংবাদ আছে ২১৩২ জন শিক্ষক pension না পেয়ে মারা গেছে। শিক্ষকরা আপনার কাছে, DPI, DI-র কাছে গেছে কিন্তু pension পায়নি। এত সংখ্যক শিক্ষক pension না পেয়ে যে মরে গেল তাদের জন্য কি ব্যবস্থা অবলম্বন করবেন? বীরভূম থেকে pension-এর আবেদন করেছিলেন ১৭৫ জন pension issue হয়েছে ৯৬ জনের, বাঁকুড়া থেকে আবেদন করেছেন ১১৯ জন issue হয়েছে ৩৮ জনের, বর্ধমান থেকে আবেদন করেছেন ৫০৫৫ জন issue হয়েছে ৩৪৪ জনের, কলকাতা থেকে আবেদন করেছেন ৭৮ জন issue হয়েছে ৪ জনের, কুচবিহার থেকে আবেদন করেছে ৮৪ জন issue হয়েছে ৩৪ জনের, দার্জিলিং থেকে আবেদন করেছে ৫৭ জন issue হয়েছে ১৯ জনের, হাওড়া থেকে

আবেদন করেছে ১৮৪ জন issue হয়েছে ১২৪ জনের, হুগলি থেকে আবেদন করেছেন ২৬৬ জন issue হয়েছে ২৪৪ জনের, জলপাইগুড়ি থেকে আবেদন করেছেন ৮১ জন issue হয়েছে ৯ জনের, মেদিনীপুর থেকে আবেদন করেছেন ১৩৯৬ জন issue হয়েছে ১৩১৭ জনের, মুর্শিদাবাদ থেকে আবেদন করেছেন ৪৭৩ জন issue হয়েছে ৪২১ জনের, মালদহ থেকে আবেদন করেছেন ৩৬১ জন issue হয়েছে ২৬৫ জনের, নদীয়া থেকে আবেদন করেছেন ৪৮৯ জন issue হয়েছে ২৮৭ জনের, পশ্চিম দিনাজপুর থেকে আবেদন করেছেন ২৮৩ জন issue হয়েছে ১৯৮ জনের, উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনা থেকে আবেদন করেছেন ১৪৭ জন issue হয়েছে ১২২ জনের। এ গেল প্রাথমিক শিক্ষকদের অবস্থা, এবছর আমি মাধ্যমিক শিক্ষককের কথা বলব। বীরভূমে pension-এর জন্য আবেদন করেছে ১০৫ জন পেয়েছে ৭৯ জন, বাঁকুড়া ৯৯ জন পেয়েছে ৫৯ জন, কলকাতায় আবেদন করেছে ৩২৩ জন পেয়েছে ১৮৪ জন, কুচবিহার থেকে আবেদন করেছে ৩৯ জন পেয়েছে ১৯ জন, দার্জিলিং থেকে আবেদন করেছে ২৮ জন পেয়েছে ৬ জন, হাওড়া ১৫৯ জন পেয়েছে ৬৫ জন, হুগলি থেকে আবেদন করেছে ২০৭ জন পেয়েছে ৮৩ জন, জলপাইগুড়ি থেকে আবেদন করেছে ৪৮ জন পেয়েছে ৩৫ জন, মেদিনীপুর থেকে আবেদন করেছেন ৩৬৩ জন পেয়েছে ১৮৪ জন, মুর্শিদাবাদ থেকে আবেদন করেছে ৪৪ জন পেয়েছে ১০ জন, নদীয়া থেকে আবেদন করেছে ১৪৫ জন পেয়েছে ৫৮ জন, হুগলি থেকে আবেদন করেছে ৩৫ জন পেয়েছে ১১ জন, পশ্চিম দিনাজপুর থেকে আবেদন করেছে ৯৫ জন পেয়েছে ৫৬ জন। স্যার, পশ্চিমবাংলায় ২ হাজারের উপর প্রাথমিক শিক্ষক মরে গেছে, অনেকে ভুগছে ধুকছে অবসর গ্রহণ করার পর pension পাচ্ছে না। শিক্ষামন্ত্রী আসার মতো শিডিউল্ড কাস্ট শ্রেণীভুক্ত অবহেলিত, লাঞ্ছিত বুভুক্ষু পরিবারের লোক। এই সরকার প্রাথমিক স্তর থেকে ইংরেজি তুলে দিয়েছেন, কিন্তু কলকাতায় অনেক স্কুলে পাশাপাশি তখনও ইংরেজির মাধ্যমে শিক্ষা ব্যবস্থা চলছে। আজকে এই যে দু'মুখি শিক্ষা ব্যবস্থা এতে দেশে সর্বনাশ ডেকে আনছে। আজকে অনেক মন্ত্রীর ছেলে মেয়ে নাতি নাতনি সব লামার্টিন, সেন্ট জেভিয়ার, ডন বস্কো এইসব স্কুলে পড়ে। সেখানে গ্রামের গরিব মানুষদের ছেলেমেয়েরা পড়া তো দূরের কথা বই তো দূরের কথা একটা সন্ট পর্যন্ত পায় না। আমি অনুরোধ করব এই দু'মুখি শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করুন। প্রাথমিক স্কুলে ক্লাশ থ্রি থেকে ইংরাজি পড়াবার ব্যবস্থা করুন। কারণ এই যে শহর এবং গ্রামের মধ্যে পার্থক্য এই জিনিস একদিন ভয়ঙ্কর রূপ ধারণ করবে। স্যার, আপনি জানেন এমন বহু স্কুল আছে পশ্চিমবাংলায় যেখানে যেখানে বাড়ি আছে ছাত্র-ছাত্রী আছে কিন্তু গত ১০ বছর ধরে কোনও শিক্ষক নেই। আমাদের উত্তর ২৪ পরগনার ভাঙড় উত্তর চক্রের চকভেড়ি প্রাইমারি স্কুলে গত ১০ বছর ধরে শিক্ষক নাই অথচ বাড়ি আছে, ছাত্রছাত্রী আছে। ফলতা ও পাথরপ্রতিমা চক্রের প্রাইমারি বিদ্যালয়ে তৃতীয় শ্রেণীর ছাত্রছাত্রীরা এখনও পর্যন্ত কিশলয় বইটি পায় নি। হিঙ্গলাগঞ্জ চক্রের তৃতীয় ও চতুর্থ শ্রেণীর ছেলে মেয়েরা এখনও পর্যন্ত বিজ্ঞানের বই পায় নি। বিদ্যালয়গুলির এই অবস্থার জন্য শিক্ষক সমিতি বামফ্রন্টের শিক্ষা নীতির সমালোচনা করেন এবং জেলা স্কুল বোর্ডের ব্যাপারে দলবাজির কথা বলেন। আজকে স্কুলে যে টিফিন দেওয়া হয় তা অত্যন্ত নিম্ন মানের যে পাউরুটি দেওয়া হয় সেগুলি এমনই যে অনেক সময় ফেলে দিতে হয়। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে আদিবাসী শিডিউল্ড কাস্ট ও শিডিউল্ড ট্রাইবসদের ছাত্রছাত্রীদের বস্ত্র দেওয়া হোক,

এই কথা জানিয়েছিলাম। তিনি তা দিয়েছিলেন প্রত্যেক শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস ছাত্র ছাত্রীদের একটা করে প্যান্ট ও জামা দিয়েছিলেন। কিন্তু আজকে সেখানে এই নিয়ে দলবাজি চুলছে দুর্নীতি হচ্ছে। পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে পাশ ফেল প্রথা তুলে দিয়েছেন। এর ফলে শিক্ষার মান একেবারে নিচে নেমে গেছে। এতে অভিভাবক ছাত্র-ছাত্রী এবং এমন কি শিক্ষকরাও আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। আমি অনুরোধ করব এখন থেকে পরীক্ষা ব্যবস্থা চালু করা হোক। ডিস্ট্রিক্ট-এ ডি আই এর নামে ব্যাঙ্ক অ্যাকাউন্ট আছে তারা যে কি করছে তার কোনও হিসাব নাই। শিক্ষকরা কাজ করছে কিন্তু তারা বেতন ঠিকমতো পাচ্ছে না। পশ্চিমবাংলায় ফাইন্যান্স ডিপার্টমেন্ট থেকে ৫০ কোটি ১০০ কোটি টাকা শিক্ষা বিভাগ চেয়ে বসেন প্রাইমারি স্কুলের জন্য। কিন্তু ফাইন্যান্স ডিপার্টমেন্ট পশ্চিমবাংলায় কত স্কুল আছে কত শিক্ষক কাজ করছে, কত ছাত্রছাত্রী আছে তা জানতে চেয়েছে কিন্তু আজ পর্যন্ত তার কোনও হিসাব শিক্ষা বিভাগ দেয় নি টাকা পাবে কোথা থেকে? এর ফলে স্কুল ও শিক্ষকরা সর্বদিক থেকে বঞ্চিত হচ্ছে। পশ্চিমবাংলায় কয়েক বছর ধরে শিক্ষা ক্ষেত্রে অচল অবস্থা অপচয়ও দুর্নীতি চলছে। যারজন্য ছাত্র শিক্ষক এবং অভিভাবকরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। তারা যেসব সাজেশন দেয় সেটা কার্যকর হয়না। লার্নিং ইংলিশ প্রথা চালু করায় একটা নিদারুণ অবস্থার সৃষ্টি হয়েছে। এটা অবশ্য শিক্ষামন্ত্রী ভাল করেই জানেন যে এরজন্য উপযুক্ত শিক্ষক পাওয়া যাচ্ছে। রাতারাতি কমরেড ক্যাডারদের সব নিয়োগ করে দিলেন কিন্তু তারাও পারল না। সেন্ট্রাল গভর্নমেন্ট যে টাকা দিচ্ছে তা ঠিকমতো ব্যয় হচ্ছে না।

[4-05 — 4-15 P.M.]

আজকে যে সমস্ত রিসোর্স টিচার এবং ডাইরেক্টরেট কোর্স আপনি প্রবর্তন করেছেন সেখানে সবই আপনি এ.বি.টি.এ. নিয়েছেন। আরও বহু শিক্ষক সংগঠন আছে। সেই সমস্ত শিক্ষক সংগঠন থেকে রিসোর্স টিচার বা ডাইরেক্টরেট কোর্সে আপনি গ্রহণ করেন নি। পশ্চিমবাংলায় ১০ দিন যাবৎ সমস্ত মাধ্যমিক স্কুল বন্ধ। আপনি তাদের ট্রেনিং দেবার ব্যবস্থা করেছেন কর্মশালার মাধ্যমে। সেই কর্মশালার যে সমস্ত টিচারদের রেমুনারেশন পাবার কথা তারা কেউ টাকা পাচ্ছে না, অথচ কেন্দ্র থেকে কয়েক কোটি টাকা দেওয়া হয়েছে। সেই টাকার হিসাব আপনাকে দিতে হবে। কেবলমাত্র রিসোর্স টিচার, কোর্স ডাইরেক্টরেটরা পাবে, আর কর্মশালায় যারা যোগদান করেছে তারা কেন পাবে না — এটা আপনাকে দেখতে হবে। আপনি সেমিনার করলেন, অথচ ইংলিশ ঠিকমতো পড়াতে পারছে না। স্কুল ফাইন্যাল, মাধ্যমিক পরীক্ষায় পাশ করবার পরে আমরা দেখতে পাচ্ছি ৫০% ইংরাজিতে ফেল করেছে। গতবারে এই রেজাল্ট হয়েছে যে, ৪৯.২% পাশ করেছিল। সেখানে রেগুলারটা ধরুন। প্রাইভেটটা ধরলে দেখা যাচ্ছে ৩৫% ছেলে গত বছর মাধ্যমিক পরীক্ষায় ফেল করেছে। আমরা বলেছিলাম এই অপদার্থ মধ্যশিক্ষা পর্ষদ ভেঙে দিয়ে আপনি ডিসেন্ট্রালাইজ করুন। বিভিন্ন ডিস্ট্রিক্টে ডিস্ট্রিক্টে ৪টি ভাগ করে দিন। কিন্তু তবুও কেন জানি না আপনি এটাকে রেখে দিয়েছেন। আজকে পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে, মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে চরম অন্ধকার নেমে এসেছে। অথচ সেই প্রেসিডেন্ট রেখে দিয়েছেন। উচ্চ মধ্যশিক্ষা পর্ষদ কাউন্সিল, স্কুল ডাইরেক্টরেট, প্রাইমারি স্কুল ডাইরেক্টরেট ইত্যাদি যেখানেই যাবেন সেখানে এক শ্রেণীর সরকারি কর্মচারির

দৌরাত্ম দেখতে পাবেন এবং এক শ্রেণীর শিক্ষক সংগঠনের দৌরাত্মে সাধারণ শিক্ষক, টিচারদের কথা বলবার কোনও ব্যবস্থাপনাই নেই। হায়ার সেকেন্ডারি কাউন্সিল আমরা ১৯৭৫ সালে গঠন করেছিলাম। ১৯৭৬ সাল থেকে কাজ শুরু হয়েছিল। সেই হায়ার সেকেন্ডারি কাউন্সিলের আজ পর্যন্ত আপনি নির্বাচন করলেন না এবং অ্যাড-হক ভিত্তিতে আজ'ও সেই হায়ার সেকেন্ডারি কাউন্সিল চলছে। আমরা দেখতে পাচ্ছি ১৯৮২/৮৩ সালে এক কোটি টাকা তছরূপ হয়েছে। রেজিস্ট্রেশন ফি বাবদ ১১ লক্ষ টাকা, পরীক্ষা বাবদ ৩৮ কোটি টাকা, স্ক্রুটিনি ফি বাবদ ১ লক্ষ টাকা ইত্যাদি ইত্যাদি এইভাবে ১৯৮২/৮৩ সালে হায়ার সেকেন্ডারি কাউন্সিলে ১ কোটি টাকার মতো তছরূপ হল। তার জবাব আপনি কি ভাবে দেবেন? ম্যানেজিং কমিটিতে'ও দলবাজি সৃষ্টি হয়েছে। মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে শিক্ষকদের মাস পয়লা বেতন দেবার ব্যবস্থা আপনি করেন নি। ৩/৪ মাস পরে তাদের বেতন দেওয়া হচ্ছে। যে অ্যাপিল কমিটি আছে সেখানে আমরা দেখতে পাচ্ছি কেবলমাত্র দলবাজি হচ্ছে। কলেজ শিক্ষক এবং অন্যান্য শিক্ষকদের ইউ.জি.সি. গ্রান্ট দেবার কথা ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে উচ্চ শিক্ষামন্ত্রী উপস্থিত আছেন। বেসরকারি কলেজের শিক্ষকদের ১৯৮৬ সাল থেকে ইউ.জি.সি. গ্রান্ট দেবার কথা ছিল। ২ বছর হয়ে গেল মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজ'ও সেটা কার্যকর করলেন না। ইউ.জি.সি. গ্রান্ট যে সমস্ত অধ্যাপক লেকচারার, রিডারদের দেবার কথা, সেখানে ডি.পি.আই., এডুকেশন সেক্রেটারি দলবাজি করছেন। সেখানে একটির পর একটি সারকুলার ফতোয়া জারি করছেন। মাননীয় মুখ্যমন্ত্রী উচ্চ শিক্ষামন্ত্রীর দায়িত্বে আছেন। তিনি মীমাংসা করে দিয়েছেন। কিন্তু তার কথা মানলেন না। সিলেকশন কমিটির সিলেকশন গ্রেড মানার দায়িত্ব। সিলেকসান হয়ে গেল। লেকচারার, রিডারদের স্কেল দিতে হবে। আজ পর্যন্ত সেটা দেওয়া হল না। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে তারা পাচ্ছে, কিন্তু এখানে পাচ্ছে না। শিক্ষাক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান যেখানে দ্বিতীয় ছিল আজকে সেই পশ্চিমবাংলা শিক্ষা ক্ষেত্রে ১৬ তম পোজিশনে চলে গেছে। পশ্চিমবাংলার গোটা শিক্ষা ক্ষেত্রে আজকে চরম দুর্নীতি চলেছে। মাননীয় মুখ্যমন্ত্রী গ্রামাঞ্চলে যে কলেজগুলি করেছেন সেই কলেজের একটিতেও কোনও সায়েন্স স্ট্রিম নেই। গ্রামাঞ্চলের কলেজে অনার্স নেই। গ্রামাঞ্চলের কলেজের কি দুরবস্থা হয়েছে সেটা একটু দেখুন। সোনারপুরে ৩ বছর হয়ে গেল একটি কলেজ স্টার্ট হয়েছে ৪ জন শিক্ষক নিয়ে। সেখানে না দিচ্ছেন শিক্ষক, না দিচ্ছেন সায়েন্স স্ট্রিম, না দিচ্ছেন অনার্স স্ট্রিম এই অবস্থায় আপনি ফেলে রেখেছেন। আপনি বলেছেন এম.ফিল না করলে রিডার হতে পারবে না। অথচ এম.ফিল করবার জন্য কোনও সুযোগ দেওয়া হচ্ছে না। পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে একটা চরম অব্যবস্থা চলেছে। বিশেষ করে প্রাথমিক, মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে একটা চরম দুরবস্থা সৃষ্টি হয়েছে। পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থায় করাপশন সাংঘাতিক ভাবে ঢুকে পড়েছে। গোটা শিক্ষা ব্যবস্থার টুঁটি টিপে ধরেছে। শিক্ষকদের প্যানেল কোথা থেকে তৈরি হচ্ছে? প্যানেল তৈরির ক্ষেত্রে দলবাজি হচ্ছে। স্কুল সার্ভিস কমিশন গঠন করা দরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Neil Aloysius O'Brien :** Mr. Speaker, Sir, 1960 was the year when Art 337 of the Constitution, which guaranteed grants for the benefit of the Anglo-Indian Community as made in the financial year ending 31st March, 1948, lapsed. Thus constitutional guarantees ceased

to operate after 1960, and State Governments were free to frame their own policy, not only with regard to the grants for Anglo-Indian schools but also other allied matters.

What the Government of West Bengal had been constitutionally compelled to do till then, it now freely chooses to continue to do of its own accord. This liberal decision of the State Government at that time stood out in contrast to the short-sighted and somewhat bigoted policy pursued by other States.

The post-Independence policy of the Government towards Anglo-Indian schools was spelt out by its far-sighted Chief Minister, the late Dr B C Roy. On more than one occasion in this Assembly, in a forthright and unequivocal defence of his Government's post-Independence policy of continued financial and moral support to Anglo-Indian education, he stated that the Anglo-Indian schools were as much the responsibility of the State as other schools in the State, and that because they were good schools they were increasingly being sought after by Indian parents of all communities and all strata of society. It was obvious, therefore, according to this great architect of post-Independence Bengal that as long as the Anglo-Indian schools served a genuine educational need, it was the duty of a popular government to assist them so long as they continued to be needed and demanded by the public. That the need and the demand continue unabated today is to state the obvious.

The Left Front Government, I am happy to say, has continued the financial assistance to Anglo-Indian schools, particularly in the payment of Dearness Allowance for teaching and non-teaching staff. Tamil Nadu and West Bengal are far ahead of all other States in this connection. It, therefore, came as an unpleasant surprise when a cut on ad hoc bonus was made in the current year.

In the circular dated 31st May'88 it was stated that an ad hoc bonus equivalent to 25 days' total emoluments was payable, and in fact the money was disbursed on this basis in the month of December. Suddenly in January'89 a fresh circular was issued stating that here I quote - "the authorities of the Institution will have to bear the balance of the share of ad hoc bonus on pro-rata basis depending upon the part of emoluments borne by them." It instructs the schools to cut the balance off the new DA bill and suggests that the deficit be made up of school funds. Sir, is it fair that after a declaration and payment of a bonus an after thought of cancellation and imposition on the schools is made ? The Government is pleased to grant an ad hoc bonus and

sent the schools the bills. I would strongly urge that Government to follow its past practice especially when it has declared so and in an uncalled for after thought not seek an adjustment and transfer of the financial bonus on schools.

Since 1976, the case of recognition of over 21 Christian schools is lying undecided. These schools are established and managed and exist as Minority schools protected under Art 29(i) and 30(i) of the Constitution. The Government has from time to time made proposals for the setting up of the schools and these were accepted. These schools should be given special constitutions which they desire and deserve. The schools have conceded to the various Government suggestions and yet the Government has failed to keep its part of the bargain. It is a long time to wait even by the standards of Christian patience. As a result these schools are subjected to harrassment by District Inspectors who are not to be blamed since they are treating these Christian schools as other non-minority schools. We await positive action in this regard. Sir, under the Rules of The St. Thomas' School Act 1923, also known as the Bengal Act XII of 1923, the State Government may nominate 3 members to the Board of Governors. Rule 2 section (gi) states : "the following persons, of either sex, being members of the Church of England (now C.N.I) namely :- (i) three persons to be nominated by the State Government"

[4-15 — 4-25 P.M.]

Under Rule 4 of the said Act the term of office for these Government nominated Governors and others is three years from the date of publication of their names in the Calcutta Gazette. Over the years the school has/had no difficulty in receiving the names of the Government nominees; however, this year there has been an inordinate delay lasting well over a year since the expiry of the last Board of Governors in April, 1988. Correspondence with the Government as regards renewal of their nominees began in February 1988 and till date, a year later. There is till no decision. The new Board of Governors was properly constituted and gazetted in the month of September 1988, and the Board is thus short by 3 Government nominees. There is an impression that some persons in the Education Department object to the idea that in a secular State the Government nominees should be persons who are members of C.N.I as laid down in the Act. This probably accounts for the unnecessary delay. Such an idea cannot be accepted. A Government remains truely secular when it honours all its commitments to its religious and linguistic minorities. This is guaranteed under law in the Acts of Parliament and the Constitution of the Country.

St. Thomas School, Kidderpore, is the oldest school in West Bengal and this year celebrates 200 years of unbroken history and service towards education in the State, and the Country. Founded in 1789 and perpetuated under the Act of 1923 are the specific aims of the school which are recorded under Rule XI which states;

"The purposes of St. Thomas' School are hereby declared to be as follows and, save as is otherwise herein provided all property vested in the Governors by or under this Act shall be deemed to be held in trust for the said purposes and not otherwise: (1) the maintenance of an efficient school, and (2) the provision of a sound education, with religious instruction in acordance with the principles of the Church of England, for the children of Anglo-Indians: It seems a pity that after 200 years of service to the State and the nation, we should now receive hesitant responses from the State Government which has over the years proved itself to be leaders in the sphere of education and to be completely co-operative in all matters relating to this great and ancient school. Besides, primarily serving the interests of Anglo Indians and Christians, the school is also justly proud of serving all communities irrespective of caste or creed, with students boys and girls drawn from all walks of life including the less privileged sections of society. I appeal, Sir, that the appointment of the Government nominees be done without further delay in accordance with the rules of the St. Thomas' School Act.

The Board of Secondary Education has done well in changing the school academic year to fall in line with the practice in the majority of the States in the country, thus enabling parents who have to move to and from other parts of India. However, the planning for the change over from January/December session to March/April session was not properly done. The announcement of the change was done in August September 1988 when three-fourths quarters of the academic year had already been completed. Schools had planned and completed their studies for the year and they were suddenly left with the extension of nearly 3½ months. One appreciates that an extended year is inevitable but a full year notice should have been given and the new proposal should have been effected in 1990-91. At the instance of the NCERT a Workshop for teachers of Secondary Schools is being held in the city. While appreciating the need for such a Workshop, it is also to be noted that all states have completed these courses except West Bengal. Principals and teachers were block together in this course. It would have been better if the principals had a separate course since their problems and need are different from the teachers in the schools.

Finally, I would like to comment briefly on the position of English in the educational system of this State. It is true that basic literacy in the mother language is essential and desirable. However, the role of English has to be remembered. As long as there exists an employment system which demands knowledge of English, it is unwise to relegate English to a low second place. The State of West Bengal has perhaps the highest percentage of educated unemployed. Hence the standard of English education should be such as to achieve fuller employment.

I would like to ask one question to each of my friends in the Treasury benches. Ask yourselves if there is any conflict in your political position and your personal convictions with regard to the English. If the answer is 'No' you are true to your declared cause publicly and privately. But if the answer is 'Yes' there is inasmuch as the public stand is the official one, but one's own children would attend English Medium School or seek admission in the English Medium School then this is obviously a case of double standard. I have been critical in parts. Yet I support the budget demands because (1) this State has supported and continues to support Anglo-Indian Education and (2) I hope that the specific problems I have highlighted will be rectified and similar difficulties I have raised in the past have been remedied.

[4-25 — 4-35 P.M.]

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করেছিলাম সরকার পক্ষের কোনও একজন আগে বলবেন তারপর আমি বলব, যাইহোক আমাকে আগে সুযোগ দিয়েছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। প্রশ্ন হচ্ছে আগেকার উচ্চ শিক্ষামন্ত্রী শম্ভুবাবু, তার আত্মার শান্তি কামনা করি, তিনি বোধ হয় স্বর্গ থেকে দেখছেন, তার মৃত্যুর পর আর কোনও উচ্চ শিক্ষামন্ত্রী এই সরকার জোটাতে পারলেন না, মুখ্যমন্ত্রী উচ্চ শিক্ষামন্ত্রীর পদে আছেন, আমি জানিনা তিনি এই সম্পর্কে কতটুকু খবরা খবর রাখেন। এখানে মাধ্যমিক শিক্ষামন্ত্রী আছেন। এতকাল তিনি হেডমাস্টার ছিলেন, একজন প্রাথমিক শিক্ষামন্ত্রী আছেন, আমি জিজ্ঞাসা করছি তাদের আপনাদের শিক্ষাক্ষেত্রে আপনাদের আমলে আপনারা বলার মতো কি করেছেন? আপনাদের নীতি কী আপনারা গত ১২ বছর রাজত্ব করার পরেও তা আমরা জানতে পারলাম না। সেই আগেকার কলোনিয়াল শিক্ষা ব্যবস্থা, কিছু কেরানি তৈরি করার জন্য, সেই শিক্ষা ব্যবস্থাই আপনারা চালিয়ে আসছেন, সেই ট্রাডিশন সমানে চলেছে। আজকে যদি আমি এখানে জিজ্ঞাসা করি রাজীব গান্ধী একটা নয়া শিক্ষা পলিসি দিয়েছিলেন যে শিক্ষা নীতিতে তিনি ক্লিয়ারকাট ক্যাটাগরিক্যালি কলোনিয়াল শিক্ষা থেকে, কেরানি তৈরি শিক্ষা থেকে বার করে নিয়ে আসতে চেয়েছিলেন। বেকাররা যাতে চাকরি পায় তারজন্য পলিটেকনিক শিক্ষা ব্যবস্থা সেটা সারা ভারতবর্ষের ক্ষেত্রে উপযোগীতা করতে চেয়েছেন। নুতন শিক্ষা ব্যবস্থা কি, তার ওয়ার্ক কি হওয়া উচিত, আজকে দরকার ব্লকে ব্লকে জুনিয়ার পলিটেকনিক স্কুল। আমরা যদি দেখি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার করছে ব্লকে ব্লকে কৃষি ভূত্তিক বিশ্ববিদ্যালয়, বি.এস.সি.

পর্যন্ত কৃষি ভিত্তিক কলেজ, উৎপাদন ভিত্তিক শিক্ষা ব্যবস্থা, কিন্তু তা না করে শুধু মাত্র কেরানি তৈরির যন্ত্র তারা করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাথমিক শিক্ষা দিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। বিগত ১২ বছরে কটা প্রাথমিক বিদ্যালয় পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত হয়েছে? অর্গানাইজড টিচারদের দিয়ে যে স্কুলগুলি শুরু হয়েছিল সেগুলি থেকে আজকে তাদের সরিয়ে দিয়ে পার্টির লোকদের ঢুকিয়ে দেওয়া হয়েছে। দীর্ঘদিন ধরে যে সমস্ত ট্রেন্ড টিচারদের প্যানেল হয়ে আছে তাদের চাকরি দেওয়া হচ্ছে না। হাইকোর্টে মামলা করেও তারা এখনও পর্যন্ত চাকরি পান নি। এই তো অবস্থা! আপনারা কি করেছেন? অপারেশন ব্ল্যাক বোর্ডে একটা স্কুলেরও উন্নতি করতে পেরেছেন। কটা স্কুলের অবস্থা ফেরাতে পেরেছেন? পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার নামে বই ছাপিয়ে টাকা রোজগার করছেন। আবার সেই সব বই যথা সময়ে বিভিন্ন স্কুলে গিয়ে পৌঁছচ্ছে না। প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে চরম দলবাজি এবং দুর্নীতি চলছে। স্কুল বোর্ডের কাছে বহু প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের হিসাব নেই। আপনারা এখন পর্যন্ত ক'জন স্কুল শিক্ষককে পেনশন দিয়েছেন? ১২ বছর হয়ে গেল, আর কতদিন কেন্দ্রের দোহাই দিয়ে চালাবেন? নিজেদের পায়ে দাঁড়িয়ে সাবালকত্ব অর্জন করে পশ্চিমবাংলার মানুষকে দেখান যে, আপনারা কিছু করতে পেরেছেন। আর কি করবেন, সমস্ত ক্ষেত্রেই দুর্নীতি! মাননীয় অধ্যক্ষ মহাশয়, উর্দু শিক্ষার মন্ত্রী মহাশয় আছেন। রাজ্যে উর্দু শিক্ষার জন্য যথেষ্ট সংখ্যক স্কুল গড়ে উঠেছে, কিন্তু স্কুলগুলিকে এখনও রিকগনিশন দেওয়া হয়নি। যারা স্কুলগুলি গড়ে তুলেছেন তারা বার বার আবেদন করা সত্ত্বেও সেগুলিকে অনুমোদন দেওয়া হচ্ছে না। আমার কুলটি বিধানসভা কেন্দ্রের মধ্যেই অনেকগুলি উর্দু স্কুল আছে, সেখানে অনেক উর্দু স্পিকিং মানুষ আছেন। সেই স্কুলগুলিকে এখনও পর্যন্ত রিকগনিশন দেওয়া হয়নি। কেন দেওয়া হয়নি? এবিষয়ে সরকারি নীতি কী? কী রীতিতে উর্দু ভাষায় শিক্ষা দেওয়ার জন্য শিক্ষক নিয়োগ করা হচ্ছে? তাদের জন্য কোনও প্যানেল আছে কি? সেই অনুযায়ী ব্যবস্থা হচ্ছে কি না? আমরা এই সব প্রশ্নগুলির উত্তর সরকারের তরফ থেকে কোনও দিনই পাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা একটা প্রচন্ড জটিল অবস্থায় গিয়ে দাঁড়িয়েছে। পাশ, ফেল প্রথা তুলে দেওয়া হয়েছে। ক, খ, গ, ঘ থেকে ঙ পর্যন্ত সমস্ত ছাত্রছাত্রীদের ক্লাশে তুলে দেওয়া হচ্ছে। ফলে তারা সকলেই গিয়ে মাধ্যমিকের দরজায় ভিড় করছে। ভাল ভাল স্কুলগুলি ভাল ভাল ছেলে ছাড়া নিচ্ছে না। ফলে খারাপ ছেলেদের আজকে আর ভর্তি হবার কোনও জায়গা নেই। কারণ উপযুক্ত পরিমাণ মাধ্যমিক স্কুলের রিকগনিশন দেওয়া হয়নি। এমন কি বহু স্কুলে শিক্ষক নিয়োগ করা হচ্ছে না, ফলে তারা ছাত্র ভর্তি করতে পারছে না। বহু স্কুল আছে যারা দীর্ঘদিন ধরে স্কুল পরিচালনা করছে, কিন্তু তাদের শিক্ষকরা যেহেতু এ বি টি এ-এর সাথে যুক্ত নন সেহেতু তাদের লোক দেওয়া হচ্ছে না বা রেকগনিশন দেওয়া হচ্ছে না। অথবা কেউ হয়ত লেন-দেন বা দেনা-পাওনা ঠিকমতো করতে পারে নি সেজন্য তাদের শিক্ষক পদ পূরণ করা হচ্ছে না বা রেকগনিশন দেওয়া হচ্ছে না। পশ্চিমবঙ্গে বহু গার্লস স্কুল, জুনিয়র স্কুল, জুনিয়র হাইস্কুল আছে যারা রেকগনিশন পায় নি। মাননীয় মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে তার জবাবি ভাষণের সময়ে একটু বলবেন যে, আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি স্কুল তার কাছে বা বোর্ডের কাছে অনুমোদনের জন্য দরখাস্ত করেছে এবং তারা কতগুলিকে অনুমোদন দিয়েছেন, কতগুলিকে দেন নি এবং যাদের দেন নি, কেন দেন নি। আমি এবিষয়ে মাননীয় মন্ত্রী

মহাশয়ের কাছ থেকে সঠিক, সদুত্তর চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবারে সিলেবাস প্রসঙ্গে আসছি। ৫ম শ্রেণী থেকেও ইংরাজি তুলে দেওয়া হয়েছে। প্রথমে কত কথাই না বলা হল,— মাতৃভাষা মাতৃ দুগ্ধ। পরে পিছিয়ে আসতে হল। ৫ম শ্রেণী থেকে ইংরাজি তুলে দিয়ে কি লাভ হল? পরবর্তী পর্যায়ে যে সিলেবাস প্রস্তুত করা হয়েছে সেই সিলেবাস কি সায়েন্টিফিক সিলেবাস? এবিষয়ে আপনারা কোনও সায়েন্টিফিক কমিটির রিপোর্ট নিয়েছেন? কোনও সায়েন্টিফিক কমিটি আপনাদের এই সিলেবাস তৈরি করে দিয়েছে? কোনও এক্সপার্ট কমিটি কি এবিষয়ে আপনাদের কোনও রিপোর্ট দিয়েছেন? তবুও মাধ্যমিক স্তর পর্যন্ত অবস্থাটা কিছুটা সরল, কিন্তু তারপর উচ্চ মাধ্যমিক স্তর অত্যন্ত কঠিন। অধিকাংশ ক্ষেত্রেই দেখা যাচ্ছে মাধ্যমিক স্তরে ভাল রেজাল্ট করলেও উচ্চ মাধ্যমিকে গিয়ে খারাপ ফল করছে। এমন অনেক ঘটনা দেখা যাচ্ছে মাধ্যমিকে খুব ভাল রেজাল্ট করেছে, উচ্চ-মাধ্যমিকে গিয়ে ফেল করছে, খারাপ রেজাল্ট করছে। অনেকে ছেড়ে পালাচ্ছে, বাড়ি থেকে পালিয়ে যাচ্ছে, পরীক্ষা দিতে দিতে আত্মহত্যা করছে। ছাত্রছাত্রীদের মধ্যে আত্ম-হত্যা শুরু হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারপর আমরা দেখছি গ্রান্ট-ইন-এড নিয়ে দুর্নীতি হচ্ছে। ক্যাপিটাল গ্রান্টের ক্ষেত্রে তেলা মাথায় তেল দেওয়া হচ্ছে। যে স্কুলগুলি ভাল স্কুল তারা বরাবর ক্যাপিটাল গ্রান্ট পেয়ে যাচ্ছে, তাদের টিচার পোস্ট স্যাংশন হয়ে যাচ্ছে। অথচ গ্রামের হাজার হাজার স্কুল দীর্ঘদিন ধরে শিক্ষকের অভাবে ধুঁকছে। তারা শিক্ষক পদের অনুমোদন পায় না। এক্ষেত্রে রেশিও কি? ৩:১। তিনটি শিক্ষকের পদ থাকলে একটি পদ পাওয়া যাবে। এর নাম শিক্ষা ব্যবস্থা! আজকে এই কি শিক্ষার আবহাওয়া? এইভাবে কি শিক্ষা বিস্তারের কথা ভাবা হচ্ছে? আজকে গ্রাম বাংলা পুরোপুরি নেগলেকটেড হচ্ছে। এমন অনেক ব্লক আছে যেখানে হয়তো ২টি মাত্র গার্লস স্কুল আছে, ৩টি হাই স্কুল আছে এবং ১টি হায়ার সেকেন্ডারি স্কুল আছে। সেখানেও দেখা যাচ্ছে ঐ ছেলেদের জন্য হায়ার সেকেন্ডারি স্কুল। দূর-দূরান্ত থেকে ছেলে-মেয়েদের আসা খুবই কষ্টকর এবং তারজন্য তারা পড়ার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। যারজন্য গ্রামবাংলার বহু ছেলে ড্রপ-আউট হয়ে যাচ্ছে। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে দেখেছি কোয়েশ্চেন আউট হয়ে যাচ্ছে। এই জিনিস আগে হত? আজকে গণ-টোকাটুকি হচ্ছে। খবরের কাগজে পড়েছি, হেড মাস্টার অ্যাশোসিয়েশন অভিযোগ করেছেন—জানিনা কতদূর সত্য মাধ্যমিক শিক্ষামন্ত্রী এ ব্যাপারে নিশ্চয়ই তদন্ত করবেন গোপনে প্রশ্নপত্র বিভিন্ন স্কুলে পৌঁছে যায় তাদের ছেলেদের ভালভাবে পাশ করাবার জন্য। আমি এইসব শুনে অবাক হয়ে যাই। আজকে প্রশ্নপত্র আউট হয়ে যাচ্ছে, খাতা চুরি হয়ে যাচ্ছে, খাতার কোনও হিসাব পাওয়া যায় না। ট্যাবুলেশন শিট অদল-বদল করে মার্কস দেওয়া হচ্ছে। আমি লক্ষ করেছি বহু অ্যানোমালিজ আছে। এই অ্যানোমালি থাকার জন্য বহু ছাত্রের জীবন ব্যর্থ হয়ে যাচ্ছে, জীবন নষ্ট হয়ে যাচ্ছে। মধ্যশিক্ষা পর্ষদ বহু ছাত্রকে নিয়ে ছিনি-মিনি খেলছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাব, আপনি খবর নিয়ে দেখবেন, আপনি একজন প্রধান শিক্ষক ছিলেন, আমি একজন শিক্ষক হিসাবে বলতে পারি এইভাবে বহু ছাত্রের ভবিষ্যৎ নষ্ট হয়ে যাচ্ছে। বহু জায়গায় দেখছি গড় মার্কস দেওয়া হয়। ঠিকমতো খাতা দেখা হয় না, খাতায় নম্বর পড়ে না। গতবছর সে যে নম্বর পেয়েছিল এবারেও সেই একই জিনিস, সেম মার্কশিট ফেরত দেওয়া হয়েছে। সুতরাং এ ব্যাপারে আরও সায়েন্টিফিক পরীক্ষা পদ্ধতির কথা ভাবতে হবে। ট্যাবুলেশন শিট থেকে শুরু করে ছেলেদের প্রাপ্ত নম্বর যেন সঠিকভাবে বসানো হয় তা

নাহলে বহু ভালভাল ছাত্র উচ্চতর শিক্ষার ক্ষেত্রে বঞ্চিত হয়ে যাচ্ছে। আজকে কলেজগুলির কি অবস্থা? আজকে কলেজগুলিতে ছাত্র ভর্তির সমস্যা ব্যাপক, যদিও জানি ব্যাঙের ছাতার মতন কলেজ হচ্ছে, হোক, আমি ব্যক্তিগতভাবে চাই যে কলেজ হোক। এক-একটা ভাল নাম করা কলেজে বেশি ছাত্র ভর্তি হচ্ছে আবার বহু কলেজে ভর্তি হচ্ছে না। সুতরাং এর প্রোপরশনেট ঠিক থাকছে না। প্রোপারশনেটলি যাতে ছাত্র ভর্তি হয় তার ব্যবস্থা করা দরকার। বেশি ছাত্র যাচ্ছে অনার্স কলেজে, পাশ কোর্সে তারা যাচ্ছে না। আপনি কলেজগুলিতে সায়েন্সের অনার্স না খুলতে পারেন কিন্তু কলা বিভাগে অনার্স বিভিন্ন কলেজগুলিতে খুলতে পারেন। শুধুমাত্র পাশ কোর্সে পাশ করা ছাত্ররা বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে পারে না। সুতরাং এরজন্য আপনাদের কোনও সিস্টেম নেই, কোনও পদ্ধতি নেই, কোনও ব্যবস্থা নেই। আমি এগ্রিকালচারাল কলেজ, ইঞ্জিনিয়ারিং কলেজ এবং পলিটেকনিক কলেজের কথা বাদ দিলাম। বর্ধমান জেলাতে ৩।৪টি পলিটেকনিক আছে, অন্যান্য জেলার কি অবস্থা সেটা আপনারা জানেন। আপনারা উৎপাদনের কথা বলেন, সম-বন্টনের কথা বলেন, সেই উৎপাদনমুখি শিক্ষা ব্যবস্থাকে দূরে সরিয়ে রেখে জেনারেল এডুকেশনের মাধ্যমে যে শিক্ষা দিচ্ছেন তাতে আমি জিজ্ঞাসা করি, বি.এ. এম.এ. পাশ করা ছেলে চাকরি পায়? চাকরি পায় না, সুতরাং পাশ করে কি করবে? আপনারা দেশে বোঝা বাড়াচ্ছেন। সুতরাং আপনারা অনার্স পড়ার সুযোগ করে দিন। আর মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে জিজ্ঞসা করব, আপনি স্পষ্ট করে বলে দিন, মাধ্যমিক স্কুলের শিক্ষকরা পেনশন পাবার বয়সসীমা ৬০, না ৬৫ সঠিক নীতি ঘোষণা করুন। আমি যখন বিদ্যালয়ে ঢুকেছিলাম তখন ৬৫ বছর বয়স ছিল। এটা যদি না হয় তাহলে নিশ্চয়ই আমরা হাইকোর্টে মামলা করব। এটাই আমাদের মিউচ্যুয়াল প্রাইমারি কনট্রাক্ট ছিল। আমি যখন বিদ্যালয়ে ঢুকেছিলাম তখন রিটায়ারমেন্ট আজ ছিল ৬৫ বছর। আপনাকে আজকে স্পষ্ট করে বলতে হবে এ ব্যাপারে। নতুন বেতনক্রম গ্রহণ করলে কি হবে না হবে, তার পরবর্তী পর্যায়ের কথা শুনতে চাই না।

[4-35 — 4-45 P.M.]

আজকে কলেজ শিক্ষকরা কত বছরে অবসর নেবেন, বিশ্ববিদ্যালয়ের শিক্ষকরা কতবছরে অবসর নেবেন? কেন বিদ্যালয়ের শিক্ষকরা ৬০ বছর বয়সে অবসর নেবেন, এর পিছনে যুক্তি কি? আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় অনুগ্রহ করে আমাদের সামনে রাখবেন, কারণ শিক্ষা মন্ত্রী দেশের একজন সম্মানীয় ব্যক্তি, তার উপর দেশের ভুত ভবিষ্যতের সবকিছু নির্ভর করে, আজকে তার সেই পলিসির কথা ঘোষণা করার প্রয়োজনীয়তা আছে। আগামী বছর তারা কতগুলি স্কুল, গালর্স স্কুল, জুনিয়ার গার্লস স্কুল, জুনিয়ার হাই স্কুল এবং উচ্চ মাধ্যমিক স্কুলকে অনুমোদন দেবেন সেটা জানা দরকার। এমন অনেক স্কুল আছে,—২৫টা উচ্চ মাধ্যমিক স্কুল দরখাস্ত করেছিল কিন্তু দুঃখের কথা এখন পর্যন্ত কোনও স্কুলে এনকোয়ারি হয়নি। মাধ্যমিক, জুনিয়ার হাইস্কুলের জন্য আপনি টিম করে দিয়েছেন, পার্টির লোকেরা সেই টিমের রেকগনিশন কমিটি মেম্বার, তারা যায় এবং গিয়ে যা করে তাতো আপনি বুঝতেই পারছেন। সরকারি প্রচেষ্টায় একটা বিদ্যালয় হয়েছে? যা করে গ্রামের লোকেরা, তারা ধান, চাল বিক্রি করে টাকা পয়সা খরচ করে লেখাপড়ার সুবিধার জন্য করে। আপনারা শিক্ষার জন্য অনেক টাকা খরচা করছেন, পরিসংখ্যান দিয়ে বলবেন, পশ্চিমবঙ্গে লিটারেসি কত পারসেন্ট, ইল্লিটারেসি

কত পারসেন্ট? অন্যান্য স্টেটের থেকে আমরা কত পিছনে আছি সেটা শিক্ষামন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন। এবার কলেজ শিক্ষার কথায় আসি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলেজ শিক্ষার ব্যাপারে কি বলব? কলেজে একটা গোলমালের এবং নৈরাজ্যের রাজত্ব চলছে। কোনও কলেজে পড়ানো হয়না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় চলে গেলেন, কোথায় দায়িত্ব নিয়ে পড়ানো হয়? শিক্ষক মহাশয়দের বেতনক্রম কেন চালু হল না? কেন্দ্রীয় সরকার দিল্লি টাকা দিচ্ছেন, আপনারা ম্যাচিং গ্রান্ট দিতে পারছেন না। বিশ্ববিদ্যালয়ে নূতন বেতনক্রম চালু হল, তারা ঠিক ঠিক টাকা পয়সা সব পাচ্ছেন কলেজের শিক্ষকরা পাচ্ছেন না কেন? আজকে একথা জানবার প্রয়োজন আছে। কবে কলেজের শিক্ষকদের বেতনক্রম চালু হবে স্পষ্ট করে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলুন, চুপ করে থেকে লাভ নেই। অন্যান্য স্টেট পেয়ে গেছে, পশ্চিমবঙ্গের কলেজ শিক্ষকরা পেলেন না একথা জানাবার প্রয়োজন নিশ্চয়ই আছে। বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে আমি বলব, সেখানে তো ভি.সি. কে হাতে রাখবার ব্যাপার নিয়ে টানাটানি চলছে। একদিকে অধ্যাপক, একদিকে কর্মচারী, একদিকে ছাত্ররা, এই টানাটানির মাঝে পড়ে ভি.সি'র তো যায় যায় অবস্থা। বিশ্ববিদ্যালয়ের কাজের পরিস্থিতি হচ্ছে অধ্যাপক, কর্মচারী এবং ছাত্ররা সবাই ভি.সি. কে পরিচালনা করতে চায়। বিশ্ববিদ্যালয়ে ইউ.জি.সি. টাকা দেয়, ইউনিভার্সিটি গ্রান্টস কমিশন মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই ইউ.জি.সি টাকার যে হিসাব চান, সেই হিসাব কি আপনারা দিতে পেরেছেন? আজ পর্যন্ত কোনও বিশ্ববিদ্যালয় টাকার হিসাব দিতে পারেন নি। আজকে ওরা বড় বড় কথা বলব, পার্টির লোকেরা ছাড়া ভি.সি. হয় না। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ইউ.জি.সি. বলল যে একটা ভি.সি.র নাম পাঠাও, ওরা বললেন তিনটে লোকের নাম পাঠাব, এই নিয়ে টানা পোড়েন চলছে। রাজ্য সরকারের শিক্ষামন্ত্রী বলছেন তিনটে নাম পাঠাব, ইউ.জি.সি বলছে একটা নাম পাঠাতে। তা একটা নাম পাঠাতে আপনাদের অসুবিধা বা আপত্তি কোথায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিশ্ববিদ্যালয় থেকে ইউ.জি.সি'র টাকা অনেক সময় ফেরত চলে যাচ্ছে, সাধারণ নিয়ম মাফিক রিসার্চের ক্ষেত্রে কোনও কিছু ব্যবস্থা করতে পারছেন না। বিশ্ববিদ্যালয়গুলির আজকে এই অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয় পরিশেষে বলি ওরা জমিতে ধান কাটার জন্য, জবর দখল করে ফ্যাক্টরি বন্ধ এইসব করতে পারেন স্কুলগুলিকে পার্টি ক্যাডার দিয়ে কি করে জখম করা যায়, পশ্চিমবঙ্গে শিক্ষার ক্ষেত্রে কি করে নৈরাজ্যের সৃষ্টি করা যায় এইসব কমাতে পারেন। আর কিছু দিনে এরা থাকলে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থায় একেবারে অন্ধকার নেমে আসবে। এই কথাবলে এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-45 — 4-55 P.M.]

**শ্রী দীপক চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট বরাদ্দের ডিমান্ডকে সমর্থন করে কাট মোশনের বিরোধিতা করে কিছু বলতে চাই। আজকে ভারতবর্ষ জগৎ সভায় শ্রেষ্ঠ আসন লবে একটি মাত্র জায়গায় দুই হাজার সালে এক-বিংশ শতাব্দীতে পৌঁছে নিরক্ষরতার জন্য। আমাদের কনস্টিটিউশনের যারা প্রবক্তা, তারা সেটা জানতেন এবং ইংরেজরাও জানতেন। জানি, একটা নীতি গ্রহণ করা এবং সেই নীতিকে কার্যে পরিণত করা এটা ইচ্ছার অভাব থাকলে সম্ভব নয়। ১৯৫২ সালে যখড় কনষ্টিটিউশন গ্রহণ করেছিলাম সেখানে আমরা বলেছিলাম, ১০ বছরের মধ্যে কনষ্টিটিউশন গ্রহণ করবার পর ইউনিভার্সাল এডুকেশন

আনব। কিন্তু আজ পর্যন্ত সেটা আনতে পারিনি ভারতবর্ষে। কাজেই আমরা যখন এক-বিংশ শতাব্দীতে পদার্পন করব তখন নিরক্ষরতার জন্য আমাদের শ্রেষ্ঠ আসন থাকবে। চিন্তার পেছনে যদি কাজ থাকে তাহলে কি হয় সেটা আমরা দেখেছি আমেরিকায়। এখন থেকে এক শতাব্দী পূর্বে ইউনাইটেড স্টেটস অফ আমেরিকার জেমস মরিসন বলেছিলেন, ''নলেজ অলওয়েজ গভার্নস ইগনোরেন্স। তাই তিনি সেখানে যে ডেমোক্রাসি প্রতিষ্ঠিত ছিল সেটা শ্রেষ্ঠ জায়গায় এস্টাব্লিশড করবার জন্য বলেছিলেন মিনস অফ নলেজটা দি পিপল হু গভার্ন দেমসেলভস তাদের মধ্যে পৌঁছে দিতে হবে। যদি সেটা না পারি তাহলে ডেমোক্রাসি স্বার্থক হতে পারে না। আমাদের শাসক শ্রেণী যারা, তারা এটা জানতেন না তা নয়। জানতেন যে, নিরক্ষরতা দূর না করলে সেটা হবে না। তাই এখানে বহু কমিশন হয়েছে; ইংরেজ আমলেও হয়েছে, আমাদের আমলেও হয়েছে। ১৯৪৮ সালে রাধাকৃষ্ণ কমিশন, ১৯৫২ সালে মুদালিয়র কমিশন, ১৯৬৪ সালে কোঠারি কমিশন হয়েছে। নীতিটা স্পষ্ট হয়েছে। কিন্তু প্রাইমারি এডুকেশনে উপর কোনও কমিশন হয়নি। আমাদের ইচ্ছা থাকলে নিশ্চয়ই আমরা প্রাইমারি এডুকেশনের উপর কমিশন করতাম। যা হোক, ১৯৬৮ সালে এবং তারপর ১৯৮৮ সালে পলিসিটা গ্রহণ করলাম এবং ঠিক করলাম, ভারতবর্ষে দ্রুততার সঙ্গে প্রাথমিক শিক্ষা পৌঁছাতে। এবং বলেছিলাম যে, সেন্টার ক্যাননট অ্যাবসলভস ইটস রেসপনসিবিলিটি ইন ডিসচার্জিং ইটস ডিউটিজ-প্রাইমারি, সেকেন্ডারি এবং হায়ার এডুকেশনের ক্ষেত্রে। রাধাকৃষ্ণণ কমিশন সহ সমস্ত কমিশনই বলেছিলেন যে, প্রাইমারি, সেকেন্ডারি এডুকেশন সহ এলিমেন্টারি এডুকেশনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। সেকেন্ডারি এডুকেশনের উপর ১৯৫২ এবং ১৯৬৪ সালে যথাক্রমে মুদালিয়র কমিশন এবং কোঠারি কমিশন যা গঠিত হল, সেখানেও একই দায়িত্বের কথা বলা হল। ১৯৮৬ সালে তারা যে নীতি গ্রহণ করলেন সে সম্বন্ধে আমাদের বিরোধিতা থাকা সত্ত্বেও বলেছিলাম, ন্যাশনাল পলিসি ডিক্লেয়ার হয়েছে, কিন্তু দেখতে পাচ্ছি শিক্ষাক্ষেত্রে বরাদ্দটা কমতে কমতে সেভেন্থ প্ল্যানে ন্যাশনাল ইনকামের ২.৩ পারসেন্ট হয়েছে। সেক্ষেত্রে এইটথ প্ল্যানে যেখানে সিক্স পারসেন্ট অফ দি টোটাল ন্যাশনাল ইনকাম খরচের কথা বলা হচ্ছে, সেটা বাড়িয়ে যদি ৯ পারসেন্ট শিক্ষার জন্য বরাদ্দ হয় তাহলে আমরা ঐ নয়া শিক্ষা-নীতি গ্রহণ করবো।' মৌলানা আবুল কালাম আজাদ ১৯৫১ সালে বলেছিলেন যে, শিক্ষা খাতে বরাদ্দটা ৭.৫ পারসেন্ট থেকে বাড়িয়ে পরের বছর ১০ পারসেন্টে নিয়ে যাব। কিন্তু সেটা হয়নি। এর থেকেই বুঝতে পারবেন, ওদের কথা এবং কাজের মধ্যে কত ফারাক। পঞ্চবার্ষিকি পরিকল্পনার বরাদ্দটা কমছে এবং গত বছর যে বরাদ্দ ছিল পরিকল্পনা খাতে, সেটা এ-বছর আরও কমেছে। এটা সপ্তম পরিকল্পনার শেষ বছর, কিন্তু এ-বছরের বাজেটে তারা পরিকল্পনা খাতে বরাদ্দটা কম করেছেন, শিক্ষা খাতেও বরাদ্দ কম করেছেন। রবীন্দ্রনাথ বলে গেছেন, ''আরম্ভ করি, শেষ করি না এবং যা মনস্থ করি তা বিশ্বাস করি না।' এটা হচ্ছে ওদের চরিত্র। সেই জায়গায় আমরা একটা ধারাবাহিক কার্যক্রম নিয়েছি। ১৯৭৭ সালে আমরা ক্ষমতায় আসার পর থেকে ধারাবাহিক ভাবে কার্যক্রম নিয়ে এলিমেনটারি এডুকেশন যত তাড়াতাড়ি যত বেশি করে মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থা করেছি। হান্টার কমিশন ব্রিটিশ আমল থেকে বলেছিলেন প্রাইমারি এডুকেশন দ্রুততার সঙ্গে মানুষের কাছে পৌঁছে দেওয়া দরকার। ব্রিটিশ আমলের যে স্ট্যাটাস তখন থেকে এই প্রাইমারি এডুকেশনকে দ্রুততার সঙ্গে পৌঁছে দেওয়া কথা আছে। সেই সঙ্গে তার

পাশাপাশি আমরা স্ট্যাটাস অফ টিচার বাড়াবার চেষ্টা করেছি, তাদের মাইনে-পত্র এবং সুযোগ সুবিধা বাড়াবার চেষ্টা করেছি এবং বাড়িয়েছি। সেখানে আমরা ইউনিফর্ম রিক্রুটমেন্ট পলিসি ঠিক করে দিয়েছি। ওনাদের মতো আমরা শালা, বা ভাগ্নে বা মামাতো ভাইকে চাকুরি দেওয়ার ব্যবস্থা করিনি। এই ক্ষেত্রে একটা ইউনিফর্ম পলিসি ঠিক করেছি। এই ব্যাপারে হয়ত কিছু ভুল ত্রুটি থাকতে পারে, কাজ করতে গিয়ে কিছু অসুবিধার সৃষ্টি হবেই। কিন্তু আমরা যে পলিশি নিয়েছি সেটা ইউনিফর্ম পলিশি। সেকেন্ডারি এডুকেশানের ক্ষেত্রে আমি বলতে চাই এখানে আমরা কমিশন ইনট্রোডিউস করেছি এবং করার ফলে যা দেখা গিয়েছে তা হল প্রাইমারি এডুকেশনের ক্ষেত্রে এনরোল অনেক বেড়ে গেছে। ১৯৭৭ সালে আমরা যখন শাসন ব্যবস্থায় আসি তখন ছাত্র-ছাত্রীর সংখ্যা ছিল ৬০ লক্ষ এবং তারপর সেটা বাড়তে শুরু করে এবং ১৯৮৮-৮৯ সেটা এসে দাঁড়িয়েছে ৮৭ লক্ষে। অর্থাৎ পারসেন্ট-এর হিসাব কষলে ৯৬.৫ পারসেন্ট হবে। ওই এজ গ্রুপের ছাত্রদের শিশুদের স্কুলে এনে তাদের ফ্রি টেস্ট বুক ডিস্ট্রিবিউট করা হয়েছে, ৭৩ বুকস ইন সিক্স ল্যাংগোয়েজেস সমস্ত ছাত্র-ছাত্রীদের কাছে পৌঁছে দেওয়া হয়েছে। বাজেট বক্তৃতায় সেটা রাখা হয়েছে। এই ব্যাপারে কিছু কিছু অসুবিধা দেখা দিয়েছে, প্রিন্টিং ঠিকভাবে করা যাচ্ছে না, কাগজ-পত্র ঠিকমতো পাওয়া যাচ্ছে না। আমরা এই সমস্ত টেস্ট বুক পঞ্চায়েতের মাধ্যমে ডিসস্ট্রিবিউট করেছি। ফ্রি টেস্ট বুক ডিস্ট্রিবিউটের ক্ষেত্রে আমাদের রাজ্য ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় হায়েস্ট। ওনারা এই রাজ্যের বাজেট সম্বন্ধে ক্রিটিসাইজ করছেন, সেইজন্য ওনাদের বক্তব্যের আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। মধ্যপ্রদেশে গত বছরের আগের বছর খরার সময় রিলিফ হিসাবে ফ্রি টেস্ট বুক পৌঁছে দিয়েছে। সেই জায়গায় আমরা ১৯৭৯ সাল থেকে ফ্রি টেস্ট বুক বিলি করে আসছি। প্রাইমারি এডুকেশনের ব্যাপারে আমি এইকথা বললাম। সেকেন্ডারি এডুকেশনের যে রেজাল্ট দেখুন আমি ১৯৫১ সালে ম্যাট্রিকুলেশন পাশ করেছি ১৯৭৭ সাল পর্যন্ত পারসেনটেজ ইনক্রিজ অফ এনরোলমেন্ট সেটা দি যদি দেখা যায় তাহলে দেখব ৫ পারসেন্ট ইনক্রিজ করেছিল। আমরা ক্ষমতায় আসার পর ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এই এনরোল প্রতি বছর বাড়ছে এবং সেটা গড় ১৩ পারসেন্ট বাড়ছে। প্রতি ১০০ জন ছাত্রের মধ্যে ১৩ জন করে বাড়ছে। ওনাদের রাজত্বকালে সেটা মাত্র ৫ পারসেন্ট বাড়ত। হায়ার সেকেন্ডারিতে দ্রুততার সাথে ছাত্র-ছাত্রীরা স্কুলে ভর্তি হচ্ছে এবং পাশ করছে। ওনারা অনেকে অনেক কথা বলেছেন মাস এডুকেশন সম্পর্কে। আমাদের বাজেট বক্তৃতায় আছে মাস এক্সটেনশন অফ এডুকেশন প্রোগ্রামে নারী শিক্ষার ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে মহিলাদের ইউনিফর্ম ডিস্ট্রিবিউট করেছি তার মধ্যে তামিলনাড়ু আমাদের চেয়ে এগিয়ে আছে। মহিলাদের ইউনিফর্ম ডিস্ট্রিবিউটের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে তামিলনাড়ুর স্থান প্রথম এবং আমাদের স্থান দ্বিতীয়। স্কুলে ছাত্রদের ড্রপ আউট কমানোর জন্য মিড ডে মিল চালু করেছি, ফ্রি টেস্ট বুক দেবার ব্যবস্থা করেছি এবং গেমসের ব্যবস্থা করে ড্রপ আউট কমানোর চেষ্টা করেছি। আমাদের এডুকেশন পলিসির ফলে সেকেন্ডারি এডুকেশনে প্রতি বছর শিক্ষার্থি বাড়ছে। আজকে আমরা দেখতে পাচ্ছি আমাদের এডুকেশন পলিসির ফলে হায়ার সেকেন্ডারি পরীক্ষায় যারা এক থেকে ২০ নম্বর স্থানে থাকে সেটা মোনোপলি অফ ক্যালকাটায় সীমাবদ্ধ নেই। সেটা মোটামুটি ডিস্ট্রিবিউট হয়ে গেছে। এক থেকে ২০ নম্বর স্থান যারা অধিকার করে তারা রুর‍্যাল এরিয়া থেকে আসছে, কলিকাতার বাইরে থেকে ওই স্থান দখল করছে। এটা ১৯৭৭ সালের আগে মনোপলি অফ ক্যালকাটা এবং

মোনোপলি অফ মেট্রোপলিটান টাউন ছিল এখন সেটা আমরা ভেঙে দিয়েছি, এখন রুর‍্যাল এরিয়া থেকে এই স্থান দখল করছে। তাই ওদের এত গায়ের জ্বালা। ওনারা প্রশ্ন-পত্র ফাঁসের কথা বলছেন। স্যার, আমি একজন ডাক্তার ছাত্র ছিলাম, আমি প্রশ্নপত্রের একটা লজ্জাজনক পরিস্থিতির কথা আপনার কাছে তুলে ধরছি। ১৯৭৭-৭৮ সালে মেডিক্যাল কলেজগুলিতে পরীক্ষা হয়েছে। খাতা নিচে নেমে গিয়েছে। ক্যান্টিনে বসে লিখে দিয়েছে ছাত্রদের খাতায়। সেই খাতা উপর থেকে নিচে চলে গিয়েছে। আমার একজন মাস্টার বন্ধু তখন পরীক্ষা নিয়েছিলেন। তিনি আমাকে বলেছিলেন, আর পরীক্ষা নিতে ইচ্ছা করছে না। ছাত্ররা এন.আর.এস. মেডিক্যাল কলেজে মাতব্বর এক মিনিস্টারকে দিয়ে ফোন করিয়ে দিয়েছে যে পাশ করাতে হবে। এটা ছিল গায়োনকলজির একটা পরীক্ষা। সে পরীক্ষা দিয়েছে। মাস্টার যখন ছাত্রকে জিজ্ঞাসা করেছিলেন পরীক্ষার রেজাল্ট কি—ইন্টারটিউবিক্যাল, প্রেগন্যান্সি, না ক্যানসার? আমি জিজ্ঞাসা করেছিলাম উত্তরে কি বলল? উত্তরে সে বলল ঐ হল। ঐ হল বলে পাশটা করে গেলেন! এখানে আমার তিনজন ডাক্তার বন্ধু আছেন আমি জানি না, তারা কি ভাবে পাশ করেছিলেন? এই ঘটনার কথা বিলেতে, আমেরিকায় চলে গিয়েছিল। সেইজন্য সেখানে আমাদের এম.বি.বি.এস. ডিগ্রি ডিরেকগ্‌নাইজড হয়ে গেছে। আজকের পরিস্থিতিটা কি? পড়াশোনা হয় না বলছেন তো আমি আপনাদের ছাত্রদের কোয়ালিটি সম্বন্ধে বলে দিচ্ছি। পি.জি. এনট্রান্স এর পরীক্ষা হয় অল ইন্ডিয়া ওয়াইজ। এই অল ইন্ডিয়া পরীক্ষাতে গত বছরে ৩০০ ছাত্র পরীক্ষা দিয়েছিল, তারমধ্যে আমাদের এখান থেকে টোট্যাল সাড়ে সাত হাজার রেজাল্ট বার হয়েছিল, তারমধ্যে ১৭৫ জন কোয়ালিফাই করেছে। সমস্ত ভারতবর্ষের মধ্যে তারা গ্রাজুয়েট এম.বি.বি.এস. পরীক্ষায় পাশ করে গিয়েছে, এর সংখ্যা ৭০০ জনের মধ্যে ১৭৫ জন। এই বছরে ১৬০০ রেজাল্ট বেরিয়েছে, এরমধ্যে ৫০০ হচ্ছে আমাদের পশ্চিমবাংলার। বিহার থেকে ৮০০ পাশ করেছে। ওখানে টোকাটুকিতে পরীক্ষা হয়েছিল। ঐভাবে যদি ৮০০ ছাত্র ওখান থেকে পাশ না করত তাহলে আমাদের এখানে মোট ১৬০০'র মধ্যে প্রায় হাফ এসে দাঁড়াত। এখানে আপনাদের এই সমস্ত কথাবার্তা বলে যাচ্ছেন, আপনাদের নেতারা বলে গেছেন। আমাদের এখানে যে সায়েন্সের উপরে পরীক্ষা হয়, সেই ব্যাপারে নতুন একটা অ্যাডভাইসারি কমিটি তৈরি করেছেন সেন্ট্রাল গভর্নমেন্ট। এর একটা উদ্দেশ্য আছে। যাতে সকলে পরীক্ষা দিতে না পারে সেজন্য সেন্ট্রাল গভর্নমেন্ট একটা নিয়ম করেছেন। একটা পরীক্ষা হবে এবং যারা কোয়ালিফাই করবে তারা অল ইন্ডিয়া বেসিসে রিসার্চ করবার, ফেলোশিপ করবার সুযোগ পাবে। এই ফেলোশিপের পরীক্ষায় ওয়ান থার্ড দেড় হাজারের মধ্যে পাঁচশ পরীক্ষা দিয়েছিল আমাদের ওয়েস্ট বেঙ্গল থেকে। এরমধ্যে ওয়ান থার্ড হ্যাজ বিন অ্যালোটেড ফর ওয়েস্ট বেঙ্গল গ্রাজুয়েট স্টুডেন্ট। এই হচ্ছে পরিস্থিতি, যে পরিস্থিতির উপরে দাঁড়িয়ে ওরা বললেন, এখানে ইংরাজি পড়াতে পারছে না। বললেন ইংরাজি কেন হল? আরে চাকুরি যাবে তো? এটা তো সেকেন্ডারির বই? ১৯৫২ সালে মুদালিয়ার কমিশন বলেছিলেন যে এটা ক্লাশ ফাইভের আগে পড়াবার কোনও প্রয়োজন নেই। ৬ বছরে যদি টিচারদের ট্রেনিং দেওয়া সম্ভব হয় তাহলে ৫ বছরে সম্ভব হবে। চাকুরি যাবে। এরা ন্যাশনাল ক্যারিকুলাম পড়েন না। এখানে পরিষ্কার বলে দেওয়া হয়েছে যে ক্লাশ এইট পর্যন্ত ইংরাজি পড়ানো যাবে না। সেখানে আরও বলে দেওয়া হয়েছে যে একটা ল্যাংগোয়েজ পড়াতে হবে। আমরা বিজ্ঞান ভিত্তিক প্রযুক্তি করে চেষ্টা করছি এবং তারমধ্যে দিয়ে ক্লাশ

ফাইভ পর্যন্ত এটা চালু করেছি। এর উপরে বক্তব্য রাখতে গিয়ে এখানে বললেন যে, টিচাররা ট্রেনিং নেয় না। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ এমনই একটি স্টেট যেখানে সমস্ত শিক্ষকদের কন্টিনিউয়াস ইভ্যালুয়েশন করার আগে তাদের জুনিয়র ট্রেনিং ইনস্টিটিউটে এক বছরের মধ্যে সমস্ত কাজ বন্ধ করে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় সমস্ত প্রাইমারি টিচারদের একটা সিস্টেমের মধ্যে নিয়ে আসা হয়েছে। সেকেন্ডারি এডুকেশনকে সিস্টেমের মধ্যে নিয়ে আসা হয়েছে। কোঠারি কমিশন কি বলেছে? আপনারা শিক্ষা সম্বন্ধে ন্যাশনাল পলিসির কথা বলছেন!

[4-55 — 5-05 P.M.]

সেটা আমরা ইনট্রোডিউস করেছি কিন্তু ডেমোক্রেটিক্যালি করেছি। শিক্ষা বিকাশের ক্ষেত্রে আমরা শিক্ষাকে সবার মধ্যে ছড়িয়ে দিয়েছি। এইভাবে কনটিনিউয়াস ইভ্যালিউশন করে ইনস্টিটিউট অফ ইংলিশ ইনট্রোডিউস করেছি। আমরা ক্যারিকুলাম করার সময়ে ৩ বছর ধরে সমস্ত টিচারদের ডেকে নিয়ে সবকিছু চক আউট করে ঠিক করে হয়েছে। সমস্ত টিচার তারমধ্যে কংগ্রেসিদের টিচার এস ইউ সি আইয়ের টিচার, অক্সফোর্ডের টিচার, এইভাবে সমস্ত টিচারদের নিয়ে এসে তাদের শিক্ষিত করে, তাদের যাতে এডুকেট করতে পারি সেইভাবে আমরা চেষ্টা করেছি। এই বছর হচ্ছে প্রথম বছর ইংরাজি শিক্ষার ক্ষেত্রে যে নয়া পদ্ধতি চালু করেছেন এবং এ বছরের রেজাল্ট কিরকম হয় দেখবেন। সর্বশেষে একটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। কবি রবীন্দ্রনাথ বিদ্যাসাগরকে পূজা করতে গিয়ে ১৩০১ সালে একটি কবিতা লিখেছিলেন সেটা পড়ে শোনাচ্ছি পরের চক্ষে ধূলি নিক্ষেপ করা ওদের পলিটিক্স এবং নিজের বাক চাতুর্যে নিজের প্রতি ভক্তি বিহ্বল হইয়া ওঠাই ওদের জীবনের প্রধান উদ্দেশ্য, এই দুর্বল, ক্ষুদ্র, হৃদয়হীন, কর্মহীন, দাম্ভিক, তার্কিক লোকেদের প্রতি বিদ্যাসাগরের এক সুগভির ধিক্কার ছিল। এই কবিতাটি সুডেন্টস হেলথ হোমের মেন বিল্ডিংয়ে দেখতে পাবেন। এই কর্মহীন লোকেদের প্রতি বিদ্যাসাগরের এক সুগভির ধিক্কার ছিল। আমারও ধিক্কার ওই কংগ্রেসিদের প্রতি। এই বলে ওদের কাটমোশনের বিরোধিতা করে, বাজেটের পূর্ণ সমর্থন করে আমার বক্তৃতা আর দীর্ঘায়িত না করে শেষ করছি।

[5-05 — 5-15 P.M.]

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভাতে শিক্ষাক্ষাতে যে ব্যয়বরাদ্দ উপস্থাপিত হয়েছে তার বিরোধিতা করছি। ডাঃ দীপক চন্দ তার বাজেট বক্তৃতায় এই বাজেটের সমর্থনে অনেকক্ষণ ধরে বলেছেন। আমি দীপকবাবুর কাছে এবং রাজ্যের শিক্ষামন্ত্রীর কাছে কয়েকটি প্রশ্ন রাখতে চাই। আপনারা বিভিন্ন বিধানসভা কেন্দ্র থেকে এসেছেন, তাতে কেউ মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি, কেউবা আর এস পি আবার কেউবা ফরোয়ার্ড ব্লক আছেন বা অন্যান্য দলের আছেন। আমার মনে হয় প্রত্যেক বিধায়কদের কাছেই গ্রামেগঞ্জের মানুষেরা অভিযোগ করেন যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষকরা ক্লাশ করেন না, শিক্ষকরা আসেন না। এটা অতি বাস্তব সত্য কথা। গ্রামেগঞ্জের অনেক স্কুলে বিল্ডিং নেই, যেখানে অনেক শিক্ষকের প্রয়োজন সেখানে কেবল একজন শিক্ষক দিয়ে পড়ানো হয়। গ্রামে অনেক শিক্ষক বেকার আছে এবং প্রাথমিক বিদ্যালয়গুলিতেও যথেষ্ট ভ্যাকেন্সি

রয়েছে কিন্তু তাসত্ত্বেও জেলা বোর্ড অ্যাপয়েন্টমেন্ট দিয়ে থাকে। সেখানে অন্যান্য জেলার লোকেরা শিক্ষকতা করতে আসেন। তাদের থাকার বন্দোবস্ত নেই, উপযুক্ত যানবাহনের অসুবিধা থাকার ফলে প্রাথমিক বিদ্যালয়ের ক্লাশ হয় না। দীপকবাবু শহরে থাকেন উনি গ্রামের খবর জানবেন কি করে? যারা গ্রামে থাকেন, এখানে অনেক বিধায়ক আছেন যারা গ্রামে থাকেন তারা জানেন যে গ্রামে বিদ্যালগুলিতে শিক্ষকরা আসেন না। তারপরে স্যার, ছাত্র-ছাত্রীদের টিফিনের জন্য রাজ্য সরকার একটা অর্থ বরাদ্দ করে থাকেন। কিন্তু বহু স্কুলে এই টিফিন নিয়ে দুর্নীতি চলছে। অনেক সময়ে ছাত্র-ছাত্রীদের পচা রুটি বিতরণ করা হয়ে থাকে, একথা একেবারে বাস্তব সত্য, এগুলো অস্বীকার করার উপায় নেই। আমরা যেটা দেখেছি আগে পশ্চিমবঙ্গে শিক্ষা ক্ষেত্রে ১৯৭২, থেকে ১৯৮৯ সালে ক্রমশ সর্বভারতীয় শিক্ষা ক্ষেত্রে যথা আই এ এস, আই পি এস পরীক্ষার ক্ষেত্রে মান নিচের দিকে চলে যাচ্ছে। সেখানে কোনও স্থান তারা নিতে পারছে না। আজকে উড়িষ্যা, আজকে উত্তরপ্রদেশ, আসাম, হরিয়ানা, অন্ধ্রপ্রদেশ, কেরালা বিভিন্ন জায়গায় ছেলেরা আই.এ.এস., আই.পি.এস. তে চাকরি পাচ্ছে। কিন্তু পশ্চিমবাংলা থেকে সেটা আমরা করতে পারছি না। কিন্তু আগে আমরা কি দেখেছি প্রেসিডেন্সি কলেজ, সেন্ট জেভিয়ার্স, স্কটিশ চার্চ কলেজের বহু ছাত্র এবং বিভিন্ন কলেজের ছাত্র সর্বভারতীয় পরীক্ষা দিয়ে স্থান করে নিয়েছিল। সেখানে বামফ্রন্টের অবৈজ্ঞানিক শিক্ষা পদ্ধতিতে আমরা কি দেখতে পাচ্ছি—আজকে প্রাথমিক বিদ্যালয় থেকে শুরু করে কলেজ স্তর পর্যন্ত বিদ্যালয়গুলিতে টিচাররা ক্লাশ করছে না, বাড়িতে সমস্ত টিউশানি করছেন, তাতে বামপন্থী শিক্ষকরাও আছেন। এইগুলি কি বন্ধ করতে পেরেছেন? দিনের পর দিন স্কুল, কলেজে ক্লাশ হয়না। বহু অধ্যাপক আছেন, শিক্ষক আছেন তারা দিনের পর দিন স্কুলে আসেনা, এটা নাকি তাদের গণতান্ত্রিক অধিকার, এটা বাস্তব সত্য। যেহেতু তারা বামপন্থী, যেহেতু মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সঙ্গে যুক্ত সেইজন্য তাদের কলেজে আসার দরকার নেই। আমি নিজে একজন কলেজের শিক্ষক, কলেজে পড়াই। মাননীয় মুখ্যমন্ত্রী ইউ.জি.সি. স্কেল '৮৬ সাল থেকে সারা ভারতবর্ষে গ্রহণ করা হয়েছে, এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর সঙ্গে আমাদের শিক্ষা সংগঠনের কথাবার্তা হয়েছে, যখন মুখ্যমন্ত্রী বলেছেন এই ব্যাপারে অ্যাটেনডেন্স দেখতে হবে। তখন শিক্ষক সংগঠনের মাথায় হাত। কারণ বহু কলেজে অ্যাটেনডেন্সের খাতাই নেই। সেই ব্যাপারে আপনি কি করেছেন? আমরা যখন প্রথম জীবনে শিক্ষকতা করতে এসেছিলাম তখন দেখতাম প্রতিটি কলেজে ইন্সপেক্টার অফ কলেজ, কলেজ পরিদর্শন করতে আসেন। বলুন না শিক্ষামন্ত্রী ইন্সপেক্টার অফ কলেজ পোস্ট তো আছে, তার কাজ হচ্ছে বিভিন্ন স্কুলে বিভিন্ন কলেজে ইন্সপেকশন করা, বিভিন্ন স্কুল পরিদর্শন করা এবং অ্যাটেনডেন্স দেখা। সেই সম্পর্কে রিপোর্ট তৈরি করার তো লক্ষ নেই। অ্যাটেনডেন্সের ব্যাপারে পরিদর্শনের জন্য আগে ইন্সপেক্টার অফ কলেজ আসতেন, অডিট হত। বহু কলেজে দীর্ঘদিন ধরে অডিট হয়না, অথচ এখান থেকে গ্রান্ট হয়ে যাচ্ছে। '৮২ সাল থেকে অডিট হয়নি। অথচ রাইটার্স বিল্ডিং থেকে পে প্যাকেট চলে যাচ্ছে। আজকে আপনারা বামফ্রন্টের শিক্ষা নীতি নিয়ে বড় বড়কথা বলছেন, একবার নিজেদের বুকে হাত দিয়ে বলুন নিজের এলাকার কলেজের সম্পর্কে কোনও অভিযোগ নেই। আসানসোলের কলেজে বায়ো সায়েন্সের ক্লাশ হয়না, ১৯৬২ সাল থেকে সেখানে এস.এফ.আই. ইউনিয়ন আছে, সেটা হচ্ছে বিধানচন্দ্র কলেজ। সেখানে পিওর সায়েন্স রয়েছে, কিন্তু আজ পর্যন্ত বায়ো-সায়েন্স চালু করতে পারেনি। সেখানকার ছেলেরা

বায়ো-সায়েন্স পড়তে পারছে না, তারা অন্য জায়গায় চলে যাচ্ছে। এস.এফ.আই. ইউনিয়ন সেখানে অনার্স চাচ্ছে, কিন্তু রাইটার্স বিল্ডিংস থেকে সেখানে হতে দিচ্ছে না, তারা কথা শুনছে না। আমরা কংগ্রেসে আছি বলে যে এস.এফ.আই.য়ের ভাল কাজকে সমর্থন করব না তা নয়, আমরাও সেখানে এটা চাই। এস.এফ.আই. ইউনিয়ন হাজার চেষ্টা করেও সেখানে তারা বায়ো-সায়েন্স চালু করতে পারেনি। এইজন্য কংগ্রেস দায়ী নয়, আপনাদের শিক্ষা ব্যবস্থাই দায়ী। আসানসোল গার্লস কলেজের গভর্নিং বডির নির্বাচন হয়ে গেল, সেখানে শিক্ষক প্রতিনিধি এবং অশিক্ষক প্রতিনিধির নির্বাচন শেষ কথায় সেখানে ইউনিভার্সিটি থেকে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ হল তার নাম হচ্ছে গৌতম রায়চৌধুরি। তিনি আসানসোল মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, তিনি মার্কসবাদি কমিউনিষ্ট পার্টির জোনাল সম্পাদক, তিনি গার্লস কলেজের অ্যাডমিনিস্ট্রেটার হয়ে গেলেন। নোটিশ লেখার ক্ষমতা নেই, নোটিশ সার্ভ করার ক্ষমতা নেই। গণতন্ত্রের কথা বলেন গভর্নিং বডি ভেঙে দিয়েছেন। সেখানে শিক্ষক প্রতিনিধির নির্বাচন হয়ে গেছে, অশিক্ষক প্রতিনিধির নির্বাচন হয়ে গেছে, খালি গভর্নমেন্ট নমিনি, ইউনিভার্সিটি নমিনি সেখানে পাঠাতে হবে, পাঠাল না, কমিটি ভেঙে দেওয়া হল। মার্কসবাদি কমিউনিস্ট পার্টির নেতা, বিধানসভার পরাজিত প্রার্থি তিনি সেই কলেজের প্রশাসক। কলেজ চলবে কি করে? আজকে পশ্চিমবঙ্গে এইভাবে দিনের পর দিন এক একটা কলেজের মধ্যে প্রশাসক নিয়োগ করা হচ্ছে এবং রাজনৈতিক দল মার্কসবাদি কমিউনিস্ট পার্টি চেষ্টা করছে কি করে কলেজগুলিকে নিজেদের দখলে নিয়ে আসবে। এইভাবে শিক্ষা সংগঠন হচ্ছে, এতে ছাত্র-ছাত্রীদের মধ্যে বিভেদ বাড়ছে, অধ্যাপক, অধ্যক্ষদের কোনও ক্ষমতা নেই। রাজনৈতিক নেতা, কমিউনিস্ট পার্টির নেতা, এম এল এ, এম পি-দের তা সত্ত্বেও স্বীকার করতে হচ্ছে এইরকম আমরা কোনওদিন দেখিনি। ১৯৮২ সালে এই কলেজ থেকে অঞ্জলি রায়কে তাড়িয়ে দেওয়া হয়েছিল। আগে যখন আমরা ছাত্র ছিলাম তখন আমরা দেখিনি প্রিন্সিপালকে পার্টি অফিসে যেতে হয়। তখন প্রিন্সিপাল প্রিন্সিপালের কাজ করতেন, পার্টি অফিস পার্টির কাজ করত। আমরা যখন কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্র ছিলাম তখন বিধুভূষণ মল্লিক ক্যালকাটা ইউনিভার্সিটির ভাইস-চান্সেলর ছিলেন, তখন তার চেম্বারে যাবার সাহস আমাদের ছিল না। কারণ, তখন আমরা ভাবতাম এটা একটা পবিত্র স্থান। আজকে সন্তোষ বাবুকে কিভাবে ভৎর্সনা করা হয়েছে। তার অপরাধ কি তার শিক্ষাগত যোগ্যতা ছিল, কিন্তু যেহেতু তিনি মার্কসবাদি কমিউনিস্ট পার্টির পদলেহন করতে পারেননি সেজন্য ৪ বছর ধরে তাকে কাজ করতে দেওয়া হয়নি। ভাস্কর রায়চৌধুরি সি পি আই বামপন্থী, তিনি কমিউনিস্ট পার্টির কথা শোনেন, আলিমুদ্দিন স্ট্রিটের কথা শোনেন তাই তিনি কাজ করতে পারছেন। এইভাবে শিক্ষা ক্ষেত্রে রাজনীতির প্রবেশ ঘটেছে। ইউনিয়ন ছাত্ররা করতে পারে, স্বাধীনতার আগেও ইউনিয়ন ছিল, আগামী দিনেও থাকবে, তার মানে এই নয় যে শাসক গোষ্ঠী সেইভাবে কলেজগুলিকে নিয়ন্ত্রণ করবে। আজকে দিনের পর দিন দেখতে পাচ্ছি বিশ্ববিদ্যালয়ের কোনও নিয়ন্ত্রণ নেই, ইন্সপেক্টর অব কলেজেস কাজ করেন না, এডিট হয় না অথচ গ্রান্ট চলে যায়। মুখ্যমন্ত্রী বলেছিলেন ইউ জি সি স্কেল দেব কিন্তু অ্যাটেনডেন্স দেখতে হবে। ইউ জি সি'র অর্ডারে ছিল ১৬ বছরে একটা স্কেল, ৮ বছরে একটা স্কেল। হঠাৎ দেখলাম রাইটার্স বিল্ডিংস এর এডুকেশন ডিপার্টমেন্ট থেকে একটা সার্কুলার পাঠিয়ে দিলেন ১৯৭৩ সাল থেকে ইয়ার অব এক্সপিরিয়েন্স ধরা হবে। তাহলে ১৯৫০ সালে, ১৯৬০ সালে যারা শিক্ষকতা করতে এসেছেন

আর ১৯৭৩ সালে যারা শিক্ষকতা করতে এসেছেন তাদের সঙ্গে তারা এক জায়গায় এসে যাচ্ছেন। আমরা যখন কলেজে ঢুকেছি তখন বেতন কম ছিল। আজকে বেতন বেড়েছে, তার সঙ্গে সঙ্গে টিউশনও বেড়েছে। বামপন্থীরা টিউশন করছেন, বাড়ি, গাড়ি সব করছেন। এই যে কন্ট্রাডিকশন এটা সারা পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে আছে। মাননীয় মুখ্যমন্ত্রী, শিক্ষামন্ত্রীকে বলব যে আপনি আপনার দপ্তর ছেড়ে দিন, একজন হোল টাইম উচ্চ শিক্ষামন্ত্রী করুন। আপনি মুখ্যমন্ত্রী, আপনাকে কত কাজ করতে হয়, আপনাকে পার্টির কাজ করতে হয়, ভি.পি. সিংহের সঙ্গে দেখা করতে হয়, দিল্লিতে যেতে হয়, আপনাকে অনেক কাজ করতে হয়। সুতরাং আপনি শিক্ষা দপ্তর ছেড়ে দিন, একজন পূর্ণ মন্ত্রী সেখানে দিন যিনি সেখানে কাজ করতে পারবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব তার সব দপ্তরের কাজ নেওয়ার জন্য কাজ হচ্ছে না। আমরা শিক্ষা ব্যাপারে বা কোনও ব্যাপারে চিঠি লিখলে তার উত্তর যায় না। আমরা কোনও ব্যাপারে চিঠি লিখলে তার উত্তর দেবার মুখ্যমন্ত্রীর সময় নেই। আগে বিভিন্ন স্পনসোর্ড কলেজে শিক্ষক নিয়োগের জন্য রাইটার্স বিল্ডিংস থেকে ডি পি আই, সেক্রেটারি কঠিনভাবে প্যানেল করতেন, আমাদের সেইভাবে রিক্রুটমেন্ট হত। তখন রাইটার্স বিল্ডিংস থেকে, ডি পি আই থেকে প্যানেল তৈরি করে পাঠিয়ে দেওয়া হত। এসব দলবাজি তখন ছিলনা। যোগ্যতার ভিত্তিতে কলেজ শিক্ষকদের প্যানেল হত। আজকে কলেজ সার্ভিস কমিশন হয়েছে, কিন্তু দুঃখের সঙ্গে বলছি, বহু কলেজে ভ্যাকান্সি থাকা সত্ত্বেও কলেজ সার্ভিস কমিশন প্যানেল তৈরি করতে পারছে না। আমি একটি ছেলের কথা জানি যে অল থ্রু ফার্স্ট ডিভিসন বি.কম-এ ফার্স্ট ক্লাশ, এম কম-এ ফার্স্ট ক্লাশ এবং সে ইন্টারভিউ দেবার পর প্যানেলে যখন নাম উঠল তখন দেখা গেল তার পজিশন হচ্ছে ২৩। আর একটি ছেলে স্টুডেন্টস ফেডারেশন করত এবং অল থ্রু থার্ড ডিভিসন এবং সেকেন্ড ক্লাশ, তার প্যানেলে নম্বর হল ৩। আজকে এই ধরনের ঘটনা ঘটছে এবং কলেজ সার্ভিস কমিশন থেকে যে সিলেকশন হচ্ছে তাতে এটাই হল ক্রাইটেরিয়া। স্যার, কলেজ সার্ভিস কমিশন বেছে বেছে লোক নিচ্ছে এবং বিচার করে দেখছে বামপন্থী সংগঠন করতে পারবে কিনা এবং তাদেরই নেওয়া হচ্ছে। আজকে কলেজ সার্ভিস কমিশনের সিলেকশনের ক্ষেত্রে এটাই হচ্ছে নীতি। বহু কলেজে ভ্যাকান্সি রয়েছে, কিন্তু সেখানে লোক নিয়োগের ব্যাপারে কলেজ সার্ভিস কমিশন দেখছে পার্টি মাইন্ডেড ক্যান্ডিডেট যদি না থাকে তাহলে সেই ভ্যাকান্সি ফিলআপ করা হচ্ছে না। আমি একটি ছেলের কথা জানি যার নাম জয়েন্ট এনট্রেন্স-এ ইঞ্জিনিয়ারিং প্যানেলে ছিল। তার বাবা খবর পেয়েছে যে, জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজে ৫টি ভ্যাকান্সি আছে। জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজের প্রিন্সিপ্যাল ছেলেটির বাবাকে বললেন, আপনার ছেলেকে নিতে পারি কিন্তু এটা আলিমুদ্দিন স্ট্রিট থেকে লিখিয়ে নিয়ে আসতে হবে। তিনি তখন আলিমুদ্দিন স্ট্রিটে এলেন তার সি পি এম একজন আত্মীয়কে নিয়ে। ওখানে যাবার পর তাকে বলা হল, দাদা, কত টাকা দিতে পারবেন? ১৫ হাজার টাকা পার্টি ফান্ডে দিলে মুখ্যমন্ত্রীর কোটায় ইঞ্জিনিয়ারিং কলেজে ভর্তি হতে পারবে। স্যার, আমি জানি ১ লক্ষ টাকা ডোনেশন দিলে ইঞ্জিনিয়ারিং কলেজে, মেডিক্যাল কলেজে ভর্তি হতে পারছে। কি মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে একবার চিন্তা করুন। জয়েন্ট এনট্রান্স-এর মাধ্যমে ভাল ভাল ছেলেরা ভর্তি হতে পারছেনা, কিন্তু আলিমুদ্দিন স্ট্রিট থেকে রিকমেনডেশন নিয়ে এসে ভর্তি হয়ে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বসুমল্লিক, ইঞ্জিনিয়ারিং কলেজে মুখ্যমন্ত্রীর কোটা আছে কি? খবর নিয়ে বলতে হয়।

[5-15 — 5-25 P.M.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং এই বাজেটের ব্যাপারে subject Committee-র recommendation নীতিগতভাবে মন্ত্রী মহাশয় মেনে নিয়েছেন বলে আমি খুশি হয়েছি। বিরোধী পক্ষ অর্থহীন cut motion এনে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করেছেন। বিরোধী পক্ষের প্রথম বক্তা গোবিন্দবাবুর বক্তৃতা শুনে মন হল, বিরোধিতা করতে হবে তাই বিরোধিতা করলেন। বিরোধিতা করা parliamentary practice নিশ্চয়ই তিনি তা করতে পারেন। তবে তিনি যা বললেন তা শুনে আমি কিন্তু চমকে উঠেছি। তিনি বললেন শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দেখা দিয়েছে। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এখানে যে গণ টোকাটুকি চলেছিল সেটা তিনি ভুলে গেছেন। তুহিনবাবু নিজেকে সামলাতে পারেন নি, তাই Assembly floor-এ দাঁড়িয়ে বললেন একজনের হয়ে আর একজন পরীক্ষা দিয়ে যাচ্ছে। তাদের সময় যে অবস্থা শিক্ষাক্ষেত্রে চলেছিল তাতে তিনি নৈরাজ্য খুঁজে পাননি। আজকে যখন school-এ, college-এ পঠন পাঠন শান্তিপূর্ণভাবে চলছে তখন তিনি নৈরাজ্য খুঁজে পেয়েছেন। তুহীনবাবু ১২ বছর চেষ্টা করেও বামফ্রন্টের শিক্ষা নীতি কি তা বোঝেন নি। তিনি ১২ বছর ধরে চেষ্টা করেছেন কিন্তু বামফ্রন্ট সরকারের নীতি বুঝতে গেলে এটুকু জানতে হবে যে বামফ্রন্ট প্রতিটি গ্রামে অন্তত একটা করে প্রাথমিক বিদ্যালয় তৈরি করেছে। তিনি তো ১২ বছর ধরে শিক্ষকতা করছেন একটু ভেবে দেখুন। আজকে ৪২ বছর হয়ে গেল, ৭টি পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হয়েছে এখন আমাদের ভারতবর্ষের শিক্ষার অবস্থা কি? ভারতবর্ষে যত লোক আছে তার মধ্যে শতকরা ৪০ জন দরিদ্র সীমার নিচে বাস করছে এবং শতকরা ৬০ জন নিরক্ষর। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে ২ হাজার সালে দেখব ৫০ কোটি লোক নিরক্ষর। পৃথিবীর যত মানুষ বাস করছে তার মধ্যে শতকরা ১৬ জন মানুষ আমাদের এই ভারতবর্ষে বাস করে এবং যত নিরক্ষর লোক আছে পৃথিবীতে তারমধ্যে শতকরা ৫০ জন এই ভারতবর্ষে বাস করে। এই ৪২ বছর পরে আমরা এই জায়গায় গিয়েছি। আমাদের মোট যে ৫ লক্ষ প্রাথমিক বিদ্যালয় আছে তার মধ্যে ব্লাক বোর্ড নাই এইরকম বিদ্যালয়ের সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৮৮ হাজার, পানীয় জলের ব্যবস্থা নেই এইরকম বিদ্যালয়ের সংখ্যা হচ্ছে ২ লক্ষ ৮৬ হাজার, বসার কোনও ব্যবস্থা নেই এই বিদ্যালয়ের সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৮৬ হাজার। একজন করে শিক্ষক আছে, এই বিদ্যালয়ের সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৫০ হাজার। গোবিন্দবাবু বললেন আমাদের পশ্চিমবাংলায় ৩ হাজার বিদ্যালয়ে শিক্ষক নাই। এটা কিন্তু এল ইন্ডিয়া ফিগার আমি এর সোর্সটা বলে দিচ্ছি এটা পাওয়া গেছে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার চ্যালেঞ্জেস অব এডুকেশন এডুকেশন এক্সপ্রেস বেরিয়েছে। আমি পড়ে দিচ্ছি This statistics are not in the work of a Opposition Party. They are contained in a major document published by the Government of India in 1986 at the title 'Challenges of Education' এখানে এই তথ্যগুলি আছে। আমাদের ভারতবর্ষে ৭ কোটি ছাত্রছাত্রী ৪ ক্লাশ ড্রপ আউট করে। আমাদের এখানে অন্তত প্রত্যেকটি গ্রামে অন্তত একটি করে প্রাথমিক স্কুল আছে। কোনও ছেলেমেয়েকে ৩ কিলো মিটারের বেশি হেঁটে স্কুলে

যেতে হয় না। পশ্চিমবাংলায় ৫১ হাজার প্রাথমিক বিদ্যালয় আছে অর্থাৎ সারা ভারতবর্ষের ১০ ভাগ। প্রাথমিক বিদ্যালয়ে ১৯৮৬-৮৭ সালে ছাত্রছাত্রীর সংখ্যা ছিল ৮৪ হাজার, ১৯৮৭-৮৮ সালে ৮৬.৩৮, ১৯৮৮-৮৯ সালে ৮৭ লক্ষ ছাত্র পড়ছে। মিড-ডে মিল দেওয়া হয় ২৮ লক্ষ ছাত্র-ছাত্রীকে। অনেকে বলেন খাদ্যের মান নাকি কমে গেছে। এটা কিন্তু ঠিক নয়। সারা ভারতবর্ষে যত ছাত্র তা হচ্ছে ৩৬.২৩, পশ্চিমবাংলায় ৪০.৯৪। এই হল বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি। আরও সুফল পেতে গেলে একটু সময় লাগবে।

৯১ সেনসাসে দেখবেন এই লিটারেসির পারসেনটেজ ওয়েস্ট বেঙ্গলে অনেক বেড়ে গেছে। এই হচ্ছে প্রাথমিক বিদ্যালয়ের অবস্থা। মাধ্যমিক বিদ্যালয়ে আমরা দেখছি এই ১০ বছরে ছাত্র সংখ্যা দ্বিগুন হয়েছে। একটা শিক্ষা নীতি সফল হয়েছে কি ব্যর্থ হয়েছে তার ক্রাইটেরিয়ার ব্যারোমিটার হচ্ছে এই যে, মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে ১০ বছরে ছাত্র সংখ্যা দ্বিগুন হয়েছে। তবে হ্যাঁ, আত্মসমালোচনার সুরে যে কথাগুলি বলতে হয় তা হল এই যে, মাধ্যমিক বিদ্যালয়ে টুইশন ফ্রি করা হয়েছে এবং নিজেরা খুশি মতো গার্জেনদের কাছ থেকে এক্সট্রা ফিজ যাতে আদায় করতে না পারে সেইজন্য তাদের নির্দেশ দেওয়া হয়েছে, গ্রান্ট ইন এড স্কুলকে বলে দেওয়া হয়েছে এই অঙ্কের বেশি টাকা গার্জেনদের কাছ থেকে নেওয়া যাবে না। কিন্তু তখন যেটা বলে দেওয়া হয়েছিল এখন তার থেকে প্রাইস লেভেল অনেক বেড়ে গেছে। এখানে মাননীয় মন্ত্রী রয়েছেন। যে সমস্ত মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্র-ছাত্রীর সংখ্যা কম, সেখানে কোয়েশ্চেন পেপার ছাপানোর পয়সা তাদের থাকে না। তারফলে অনেক স্কুলেই ছাত্র-ছাত্রীদের বলতে হয় পরীক্ষার খাতা বাড়ি থেকে নিয়ে আসতে। এইটা একটু চিন্তা করা দরকার। গার্জেনদের উপর যাতে চাপ সৃষ্টি না করে সেইজন্য সরকারি অনুদান আর একটু বাড়িয়ে দেওয়া দরকার। সামান্য চেয়ার, বেঞ্চ সারানোর পয়সাও তাদের থাকে না। দরজা জানালা ভেঙে গেছে, সারানোর পয়সা নেই। মাধ্যমিক স্কুলে আর্থিক অনটন দেখা দিয়েছে। কয়েকদিন আগে এক মাধ্যমিক স্কুলের শিক্ষিকা আমাকে বললেন তাদের কোয়েশ্চেন পেপার ছাপানোর পয়সা নেই। এক্সট্রা ফিজ যেটা অনেক দিন আগে ধার্য হয়েছিল সেটা বাড়ানো হলে গার্জেনদের উপর চাপ পড়বে। সরকারি অনুদানটা একটু বাড়ানোর চেষ্টা করা দরকার। মাধ্যমিক বিদ্যালয়ে যে সমস্ত অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে সেই অ্যাপয়েন্টমেন্ট রুলসটা বড্ড বেশি জটিল, এটাকে আরও সরলীকরণ করা দরকার। এমন'ও হয়েছে কেউ ছুটি নিয়ে গেছে সেই জায়গায় ডেপুটেশন ভ্যাকেন্সিতে শিক্ষক অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যায় নি। এবারে আমি লাইব্রেরি, গ্রন্থাগার বিভাগের কথা একটু বলছি। ডি.এল.ও. অনেক জায়গায় দেওয়া হয়েছে। কিন্তু যথেষ্ট নয়। শরীর শিক্ষা সম্পর্কে বাজেট বক্তৃতায় বলা হয়েছে এর উপর যথেষ্ট গুরুত্ব আরোপ করা হয়েছে। কিন্তু জলপাইগুড়ি, বীরভূম, পুরুলিয়া, মালদহ, নদীয়া ইত্যাদি এইসব জেলায় শারীরিক আধিকারিক নে[illegible]। কুচবিহার, পশ্চিম দিনাজপুর, দার্জিলিং, মেদিনীপুরে শরীর শিক্ষক সংগঠক নেই। সবশেষে [illegible] হুগলিতে অনেক দিন আগে ফিজিক্যাল এডুকেশন ফর উইমেন কলেজ হয়েছে। কিন্তু এখনও ওখানে রেসিডেনশিয়ালের ব্যবস্থা হয়নি। মহসীন ল কলেজ বিল্ডিং-এর জন্য কন্ট্রাক্ট দেওয়া হয়ে গিয়েছিল। সময় পেরিয়ে গেল, আজ পর্যন্ত সেটা হল না। ১৯৭৭ সালে আমাদের মন্ত্রীরা নিজেদের নজরদারিতে এটা রেখেছিলেন। তখন যে ভিজিলেন্স ছিল এখন সেটা শিথিল হয়ে গেছে এবং সেই শৈথিল্যের সুযোগ নিয়ে কোনও একটি চক্র আগে যেরকম সুপ্ত অবস্থায় ছিল এখন তারা পুনরায় আবার সজাগ হয়ে উঠে এর পুরোপুরি

সুযোগ নিচ্ছে। কাজেই এই বিষয়ে আমি আরও একটু সজাগ থাকার অনুরোধ জানিয়ে বাজেট বক্তৃতাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-25 — 5-35 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় শিক্ষা খাতের যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করে এবং আমার কাট মোশানগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আজকে পশ্চিমবাংলার শিক্ষার যে কি অবস্থা সেটা আপনি নিজেই জানেন। যে সাবজেক্ট কমিটি অন এডুকেশন করেছেন সেই সাবজেক্ট কমিটি অন এডুকেশন তাদের রিপোর্টে দুঃখ করে গোড়াতে বলছেন Education budget suffers from dearth of funds এরকম ডারথ অব ফান্ডস এডুকেশন বাজেটের অথচ সেই এডুকেশন বাজেটের বরাদ্দকৃত টাকা কিভাবে নয়ছয় হচ্ছে এবং তার যে কোনও মনিটারিং হচ্ছে না সেসব কথা অন্যভাবে বলার আগে এখানে সাবজেক্ট কমিটি তাদের রিপোর্টে প্যারাগ্রাফ ৪.২৪-এ যা বলেছেন সেটা বলছি। ওরা তো স্বীকার করবেন না। বলা হচ্ছে The bulk of the expenditure in the Education Department is made in the form of grants to private educational institutions, universities and statutory bodies. The Education Department releases fund through Education Directorate to the receiving institutions including universities. The Department, therefore, has no immediate first hand information about actual utilisation of fund and performance of the institutions.'' সাবজেক্ট কমিটিকেও এটা স্বীকার করতে হয়েছে। এখানে স্যার, এই বিধানসভায় যে বিষয়টা নিয়ে বার বার আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছ থেকে রিপোর্ট দাবি করছি সে বিষয়টা এবারে বলছি। টাকা কি ভাবে নয়ছয় হচ্ছে সে কথায় আসছি। আমার প্রথম কথা হচ্ছে, স্কুল ডাইরেক্টরেটটা রেখেছেন কেন? এটা তুলে দিন। এর ফাংশন কি? স্কুল ডাইরেক্টরেট অব প্রাইমারি এডুকেশন, সেকেন্ডারি এডুকেশন, এরা মেনটেনেন্স গ্রান্ট রিলিজ করবেন প্রাইমারি স্কুলেই হোক, সেকেন্ডারি স্কুলেই হোক কিন্তু এই যে গ্রান্ট রিলিজ করা হচ্ছে, যাদের উপর এর দায়িত্ব, গভর্নমেন্টের টাকা, কনসোলিডেটেড ফান্ড থেকে টাকা যাচ্ছে সেই টাকা প্রপারলি ইউটিলাইজ হচ্ছে কিনা বা আনইউটিলাইজড অ্যামাউন্ট পড়ে থাকছে কিনা সেসব এই ডাইরেক্টরেটের দেখার দরকার নেই, তার হিসাব দেবার দরকার নেই, এইরকম অবস্থায় এই ডাইরেক্টরেট চলছে। আজকে সকালবেলায় যেটা নিয়ে আমি এখানে হৈ চৈ করেছিলাম, আমাকে ওয়াক আউট পর্যন্ত করতে হয়েছিল, আমি এই বিধানসভায় যে রিপোর্ট দু' বছর ধরে চাইছি সেটা স্যার, আপনি জানেন। বি.কে. লাহিড়ি, ওয়ান ম্যান এনকোয়ারি কমিটির রিপোর্ট, আপনাদের যে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড, প্রাইমারি স্কুল বোর্ড তার যে ইরেগুলারেটিস, ডাইভারসন অব ফান্ড অ্যান্ড ইরেগুলারেটিস-এ সম্পর্ক টার্মস অ্যান্ড রেফারেন্সে ছিল যে কমিটি যেটা ইনকোয়ারি করবেন নেসেসারি রেকমেনডেশন দেবেন। ডেপুটি অডিটার জেনারেল, ডাঃ লাহিড়ি, বি.কে. লাহিড়ি, তিনি তার রিপোর্ট '৮৬ সালে দিলেন। দেখা যাচ্ছে সেই রিপোর্টটা অ্যামেজিং রিপোর্ট-মারাত্মক ব্যাপার। সেখানে দেখা যাচ্ছে যে আনস্পেন্ড ব্যালেন্স—কনসোলিডেটেড বাজেট, যে বাজেট তৈরি করার কথা ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের, টাকা নেবার আগে যে বাজেট গভর্নমেন্টের কাছে সাবমিট করতে হয়, অ্যাপ্রুভাল নিতে হয়, অন

দি বেসিস অব দ্যাট বাজেট এস্টিমেট ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডকে ডাইরেক্টরেট গ্রান্ট রিলিজ করবে-দিস ইজ স্টাটুটারি অবলিগেশন। এটা ম্যানেডেটরি। সেখানে যে প্রাইমারি স্কুল এডুকেশন অ্যাক্ট, ১৯৩০, বেঙ্গল রুর‍্যাল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, পরবর্তী পর্যায়ে ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৭৩, তাতে ম্যানডেটরি প্রভিসন রয়েছে যে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের টাকা নিতে গেলে কনসোলিডেটেড বাজেট পেশ করতে হয়, সেটা অ্যাপ্রুভ করতে হয়। অন দি বেসিস অব দ্যাট, গ্রান্ট রিলিজ করা হয়। লাহিড়ি কমিটি যখন ফর্ম হল এবং কমিটি যখন ডাইরেক্টরেটের কাছে বললেন যে আপনাদের কতগুলি স্কুল আছে, সরকারি অনুমোদিত স্কুল, সেখানে স্যাংশন্ড স্ট্রেস্থ অব টিচার্স কত বলুন, অদ্ভুত কথা আপনাদের ডাইরেক্টরেট এই ডাটা, স্টাটিসটিক্স সাপ্লাই করতে পারল না। সেজন্য তারা রিমার্ক করেছেন। অদ্ভুত ব্যাপার, যারা এই গ্রান্ট রিলিজ করার অথরিটি স্কুল ডাইরেক্টরেট, তারা সেই গভর্নমেন্ট গ্রান্ট প্রপারলি ইউটিলাইজ হচ্ছে কিনা সেটাও তাদের দেখার ব্যাপার নেই, কোনও হিসাব নেই তাদের কাছে। এবং দেখা যাচ্ছে এই রিপোর্ট তিনি যেটুকু সংগ্রহ করতে পেরেছেন তাতে আনস্পেন্ট ব্যালেন্স to the extent more then 33 crores পেয়েছেন। তাও সবটা উনি শেষ করে উঠতে পারেন নি, যতটুকু করেছেন তাতে ৩৩ কোটি টাকা আনস্পেন্ট balance, un-utilised হয়ে, জমে যাচ্ছে, এবং সেটা পড়ে আছে। আমি বহুবার এই বক্তব্য রেখেছি যে টিচারদের প্রভিডেন্ট ফান্ডের টাকা, প্রাইমারি টিচারদের প্রভিডেন্ট ফান্ডের টাকা সেখানে ১৩ কোটি টাকা জমা পড়েনি। টিচারদের প্রভিডেন্ট ফান্ডের টাকার যে ইন্টারেস্ট অ্যাক্রুড করে, একটি মাত্র জেলা, ২৪ পরগনা জেলায় ২ কোটি টাকার মতো ইন্টারেস্ট অ্যাক্রুড করেছে সেটা ডিপোজিট করা হয়নি, সেটা মিস-অ্যাপ্রোপিয়েট করা হয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে গোটা পশ্চিমবঙ্গে কি হচ্ছে সেটা একটা ভেবে দেখুন। আজকে কিভাবে টিচাররা ডিপ্রাইভ হচ্ছে। ১৭ কোটি টাকা প্রভিডেন্ট ফান্ডের সেটা প্রপার অ্যাকাউন্ট জমা পড়েনি। লাহিড়ি কমিটিও সেকথা বলেছে। ১৯৭০-৭১ সাল থেকে শুরু করে ১৯৮৬ সাল পর্যন্ত, ওদের পিরিয়ড কম, ৬ বছর, আর আপনাদের ৯ বছর। সেখানে কেঁচো খুঁড়তে গিয়ে সাপ বেরিয়ে পড়েছে। বি.কে. লাহিড়ি কমিটি বসিয়ে ভেবেছিলেন যে শুধু কংগ্রেসের পিরিয়ডটা বের হবে কিন্তু আপনাদের পিরিয়ডও যখন বের হচ্ছে তখন দেখা গেল লাহিড়ি কমিটিকে আপনারা চেপে দিয়েছেন। কি ট্রাজিক অ্যাফেয়ার! আরও মারাত্মক ব্যাপার হচ্ছে গত ২ বছর ধরে অ্যাসেম্বলির ফ্লোরে আমি কোয়েশ্চেন করেছি। গতবার ফোর টাইমস বলেছি কিন্তু আপনারা কমপ্লিটলি সাইলেন্ট থেকেছেন। আমার প্রশ্ন হচ্ছে আপনারা এত নীরব কেন? আপনারা শেষের দিকে সাব-জুডিশ না কি একটা বললেন কিন্তু রিপোর্ট বের হচ্ছে না। এই ব্যাপারে আমি বহুবার দৃষ্টি আকর্ষণ করেছি। আপনারাই তদন্ত কমিটি করেছেন, সেই তদন্ত কমিটির রিপোর্ট বের হবে কিন্তু হচ্ছে না। ঠক্কর কমিশনের রিপোর্ট বের হচ্ছে না বলে সেখানে খুব জাস্টিফাই ওয়েতে বিরোধী পক্ষ থেকে দাবি করা হয়েছিল যে ঠক্কর কমিশনের রিপোর্ট বের করতে হবে। কাগজে যখন পার্শিয়ালি ঠক্কর কমিশনের রিপোর্ট বেরিয়েছে, আজকে যখন স্টেটসম্যানে সেই রিপোর্ট পার্শিয়ালি বের হয়েছে তখন কেন সেই রিপোর্ট বের হবেনা, কেন তার উপরে আলোচনা হবেনা? ১৫ মার্চ এই ঠক্কর কমিশনের রিপোর্ট বের করতে হবে বলে আমরা প্রস্তাব গ্রহণ করেছিলাম এবং কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়েছিলাম। তাহলে রাজ্য সরকার তার পার্টটা সাপ্রেস করতে চাচ্ছেন কেন? এই সমস্ত

যে করাপশন সেই সম্পর্কে লাহিড়ি কমিটি সুপারিশ করেছিল যে এগুলি বন্ধ করা উচিত। কিন্তু সেগুলি ইমপ্লিমেন্ট করা দুরের কথা তদন্ত কমিটির রিপোর্টটাও আজ পর্যন্ত প্রকাশ করছেন না, সেটা চেপে রেখেছেন। এই ব্যাপারে not a single word you uttered আপনাকে এই সম্পর্কে আমি চ্যালেঞ্জ দিয়েছিলাম, আপনার যদি গার্ডস থাকে আপনি উত্তর দেবেন। আমি জানিনা আপনার গার্ডস আছে কিনা, এই সম্পর্কে কোনও বক্তব্য রাখবেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন প্রশ্নে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য দুর করেছেন বলে ওরা দাবি করেছেন। এই হাউসে এই সম্পর্কে বারবার উঠেছে। আজকে সর্বজনবিদিত যে সুষ্ঠু পরীক্ষা গ্রহণের ক্ষেত্রে যেভাবে প্রশ্ন পত্র ফাঁস হচ্ছে এবং এটা অতি বড় শত্রুও বোধ হয় অস্বীকার করবে না। আজকে মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক, ডাক্তারি, এম.বি.বি.এস সমস্ত পরীক্ষার প্রশ্ন-পত্র ফাঁস হওয়া একটা নিত্য-নৈমিত্তিক হয়ে দাঁড়িয়েছে এটা সকলেই জানেন। প্রতি বছর আপনারা বাই পাস করে যান। এবারে অন্তত একটা ক্ষেত্রে অসুবিধা হয়েছিল কারণ আমি স্পিকারের সাহায্য নিয়েছিলাম এবং তার কাছে প্রশ্ন জমা দিয়েছিলাম এবং তারই ইন্টারফেয়ারেন্সে শেষ পর্যন্ত সেটা টাইমলি সরকারকে জানানো হয়েছিল এবং পরীক্ষা বন্ধ হয়েছিল। কিন্তু এই যে একটার পর একটা প্রশ্ন-পত্র ফাঁস হচ্ছে এবং সেদিনও যে প্রশ্ন-পত্র ফাঁস হয়েছে সেই ব্যাপারে কোনও তদন্ত করেছেন এবং এই ব্যাপারে যারা দোষী তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা কি নিয়েছেন? আপনারা সুষ্ঠু পরীক্ষা ব্যবস্থা পরিচালনা করছেন বলে দাবি করেছেন। আজকে মার্কশিট জাল হচ্ছে। কলকাতা ইউনিভার্সিটি থেকে আরম্ভ করে বর্ধমান ইউনিভার্সিটিতে ট্যাবুলেশন শীট কারচুপি কি না হচ্ছে। সমস্ত শিক্ষা ব্যবস্থার পরীক্ষার প্রশ্ন-পত্র যেভাবে ফাঁস হচ্ছে তাতে পশ্চিমবঙ্গ একটা প্রহসনে পর্যবসিত হয়েছে এবং ছাত্র, শিক্ষক অভিভাবকরা এই পরীক্ষা ব্যবস্থা সম্পর্কে অস্বস্তির মধ্যে বাস করছে। এটা একটা ফার্স হয়ে দাঁড়িয়েছে, কিন্তু কোনও তদন্ত হচ্ছে না।

[5-35 — 5-45 P.M.]

গোটা শিক্ষা ব্যবস্থাকে একেবারে জাহান্নামে পাঠাবার ব্যবস্থা করছেন। সমস্ত দিক থেকে শিক্ষা নীতির কথা ছেড়ে দিলাম। বলা হয়েছে বিশ্ববিদ্যালয়গুলিতে না কি স্বাভাবিক পরিস্থিতি ফিরে এসেছে। সেই জন্যইতো একজন উপাচার্যকে জব্দ করার জন্য চার চারটে বছর কলকাতা বিশ্ববিদ্যালয়কে মল্ল যুদ্ধে পর্যবসিত করতে হয়েছিল। ঐ কলকাতা বিশ্ববিদ্যালয় গবেষণা কেন্দ্র না মল্ল যুদ্ধক্ষেত্র বোঝা যেত না। কারণ সেই উপাচার্যকে আপনারা বশংবদ করতে পারেননি। গোটা শিক্ষা ব্যবস্থাকে এই অবস্থায় দাঁড় করিয়েছেন। টাকা পয়সা দুর্নীতির কথা তো বললাম, মনিটারিং-এর কথা আগেই বলেছি। এই যে অপচয় টু হোয়াট এক্সটেন্ট আজকে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ১২৫ বর্ষ পূর্তি হতে চলেছে, এখানকার ভ্যালুয়েবল যে সমস্ত পাণ্ডুলিপি যেগুলো ইঁদুরে, উইয়ে খেয়ে দিচ্ছে, সেগুলো রক্ষা করার যে শীততাপ নিয়ন্ত্রিত কক্ষ দরকার মাইক্রোফিলম-এর মাধ্যমে সংরক্ষণের জন্য, সেখানে টাকার অভাবে ভ্যালুয়েবল ডকুমেন্ট রক্ষা করার জন্য ব্যবস্থা করতে পারছেন না। অথচ ভাইসচ্যান্সেলার এর ইউনিভার্সিটি থেকে দেওয়া নিজস্ব গাড়ি থাকা সত্ত্বেও, আবার নুতন করে তিন লক্ষ টাকা খরচ করে এয়ার কন্ডিশন গাড়ি কেনা হবে। এখানে শিক্ষার স্বার্থে ব্যয় হচ্ছে না। আজকে বলছেন শিক্ষা ক্ষেত্রে অনেক টাকা বরাদ্দ হয়েছে। কিন্তু শিক্ষার উন্নয়নের জন্য কতটুকু ব্যয়

হচ্ছে। ৯০ পারসেন্ট ব্যয় হচ্ছে মাহিনা ইত্যাদি বাবদ আর ১০ পারসেন্ট ব্যয় হচ্ছে শিক্ষার উন্নয়নের জন্য, ফলে বিল্ডিংগুলো ভেঙে পড়ছে, ল্যাবোরেটারির অবস্থা খারাপ, ব্লাক বোর্ড নেই, অথচ আজকে বলছেন শিক্ষা খাতে বরাদ্দ বেড়েছে, আজকে এরা যে শিক্ষা নীতির কথা বলছেন প্রাথমিক স্তর থেকে এরা ইংরাজি তুলে দিয়েছেন, কি তাদের বক্তব্য না শিশুমনে চাপ সৃষ্টি হবে। এই অজুহাতে তারা প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দিলেন। অথচ আজকে শুধু আমাদের দেশে নয়, বিশ্ববরেণ্য মনীষী শিক্ষাবীদ বারট্রেন্ডরাসেল-এর মতো মনিষী বলেছেন যে মাতৃভাষা ছাড়া দ্বিতীয় ভাষা শিক্ষার উপযুক্ত সময় হচ্ছে চার থেকে দশ বছর। প্রাথমিক পর্যায়ে শিশু বয়সের মস্তিষ্ক ধরে রাখতে পারে, বিশ্ববিখ্যাত শিক্ষাবিদ এইকথা বলেছেন। কিন্তু তা সত্ত্বেও প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া হল। এবং দিনের পর দিন আজকে ইংরাজি মিডিয়াম স্কুলগুলো গজিয়ে উঠছে, সেখানে জ্যোতি বাবুর নাতি-নাতনিরা পড়ছে এবং সি.পি.এম. নেতাদের ছেলে মেয়েরা সেইসব স্কুলে পড়াশুনা করছে, অথচ সাধারণ ঘরের সন্তান সন্ততিদের তাদের পড়ার সুযোগ নেই, আজকে আপনারা নিরবিচ্ছিন্ন মূল্যায়নের কথা বলছেন, শুনতে ভাল লাগে, আপনারা প্রাথমিক স্তর থেকে পরীক্ষায় পাশ ফেল ব্যবস্থা তুলে দিলেন, বরঞ্চ পরীক্ষা ব্যবস্থা যতদিন চালু ছিল ততদিন পড়াশুনা কিছুটা হত। এখন সেটুকুও শেষ করে দিয়ে শিক্ষার মানকে একেবারে নিম্নগামী করে দিয়েছেন। মাধ্যমিক স্তরের ইংরাজি সিলেবাস সম্বন্ধে আপনারা বৈজ্ঞানিক, আধুনিক ইত্যাদি অনেক বড় বড় সব কথা বলছেন, কিন্তু সেখানে কি অবস্থা হচ্ছে, কি ভয়াবহ পরিণতি দেখা দিয়েছে তা শিক্ষক, ছাত্র এবং অভিভাবকরা হাড়ে হাড়ে বুঝতে পারছেন। আপনাদের ঐ বৈজ্ঞানিক ইংরাজি শিক্ষা মেথডের জন্য যে ইনফ্রাস্ট্রাকচর বা পরিকাঠামোর দরকার ছিল সেটা আপনারা গড়ে তুলতে পারেন নি। আজকে ভাষা শিক্ষার ক্ষেত্রে আমরা কী দেখছি? সুসংহত ব্যাকরণ শিক্ষা এবং সাহিত্য পাঠ বাদ দিয়ে সুষ্ঠু ভাষা শিক্ষা কখনই হতে পারে না। প্রাথমিক স্তরের ইংরাজি পাঠ্যক্রমের সঙ্গে বৈজ্ঞানিক মেথডে ভাষা শিক্ষা বলতে যা বোঝায় তা আপনারা মিলিয়ে দেখেছেন কি? জয়েন্ট এনট্রান্স থেকে শুরু করে উচ্চ শিক্ষার প্রতিটি ক্ষেত্রেই ইংরাজি শিক্ষার প্রয়োজন। আমাদের দেশে উচ্চ শিক্ষার জন্য আজ পর্যন্ত ইংরাজির কোনও বিকল্প দ্বিতীয় ভাষা নেই যেটা রিপ্লেস হতে পারে। ফলে মেডিক্যাল শিক্ষা, ইঞ্জিনিয়ারিং শিক্ষা, আই.আই.টি. থেকে শুরু করে সর্বস্তরের টেকনোলজির ক্ষেত্রে ইংরাজি ভাষা শিক্ষার বিশেষ গুরুত্ব রয়েছে। এমন কি গোটা দুনিয়ার প্রযুক্তি বিদ্যার ক্ষেত্রে ইংরাজিই হচ্ছে এক মাত্র মাধ্যম। বিলেত, আমেরিকা, জাপান, সব জায়গায় এটা মেনে নেওয়া হয়েছে। এরমধ্যে কোনও হীনমন্যতা নেই, অন্য কোনও মানসিকতা নেই। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-45 — 5-55 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাথমিক, মাধ্যমিক, উচ্চ-শিক্ষা এবং গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত চারজন মন্ত্রী মহোদয় সাবজেক্ট কমিটির রিপোর্ট সহ শিক্ষা খাতের যে বাজেট আজকে এই হাউসে উপস্থিত করেছেন তাকে আমি পুরোপুরি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেস সদস্যদের বক্তব্য শুনলাম। তারা পশ্চিমবঙ্গের জনপ্রিয় সরকারের শিক্ষা খাতের বিভিন্ন বিষয়ের সমালোচনা করলেন। সেই প্রসঙ্গে তারা কলকাতা

বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য সন্তোষ ভট্টাচার্যকেও টেনে আনলেন। বললেন যে, চার বছর ধরে সিপিএম কর্মীরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে ডাঃ সন্তোষ ভট্টাচার্যকে হেকেল করেছে, কারণ যেহেতু তিনি সিপিএম-এর পদলেহন করেন নি, ওদের পদলেহন করেছিলেন। একজন শিক্ষিত মানুষ সম্বন্ধে ওদের এইরকম অপবাদ ওদের বিজ্ঞতার পরিচয় বলে আমার মনে হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি কয়েকটি আবেদন মন্ত্রী মহাশয়দের কাছে রাখতে চাইছি। প্রথমেই আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে, যে-সমস্ত ট্রেনিং কলেজগুলির ইন্সপেকশন হয়ে গেছে সেগুলিকে অবিলম্বে স্যাংশন দেওয়া হোক। উত্তরোত্তর যখন শিক্ষার অগ্রগতি ঘটছে, যখন জনসংখ্যার চাপের সঙ্গে সঙ্গে ছাত্র সংখ্যা বৃদ্ধি পাচ্ছে তখন উপযুক্ত শিক্ষকের অভাব দেখা দিচ্ছে; সেই অবস্থায় শিক্ষকদের উপযুক্ত ট্রেনিং হওয়া দরকার। সেইজন্য আমি অনুরোধ করছি যে সমস্ত বি.টি. কলেজ এবং ট্রেনিং কলেজ ইন্সপেকশন হয়ে পড়ে আছে সে সমস্ত কলেজগুলিকে অবিলম্বে স্যাংশন দেওয়া হোক। দু' নং কথা হচ্ছে, প্রাথমিক শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণের মধ্যে উল্লেখ করেছেন, যে প্রাথমিক স্তরে উত্তরোত্তর ছাত্র সংখ্যার চাপ এত বাড়ছে যে, সেই চাপের দায়-ভার মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলির ওপর পড়ছে, কিন্তু তারা সেই ভার বহন করতে পারছে না। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, প্রতি বছর কিছু কিছু হাই স্কুল, হায়ার সেকেন্ডারি স্কুল এবং জুনিয়র হাই স্কুল স্যাংশন করা হোক এবং সেই সঙ্গে কিছু কিছু স্কুলকে আপগ্রেড করার ব্যবস্থা করা হোক। এই প্রসঙ্গে আমি মনেকরি বরানগর মিউনিসিপ্যালিটির অধীন বরানগর সুভাষ পল্লী জুনিয়র হাই স্কুল, ৪৪ নং সুভাষ পল্লী, কলিকাতা-৩৫-টিকে অবিলম্বে স্যাংশন দেওয়া প্রয়োজন। স্কুলটি ১৯৬৬ সালে স্থাপিত হয়েছে এবং তারপর থেকে বহুবার ইন্সপেকশন হয়েছে। ১৯.৫.৭১ তারিখে ইন্সপেকশন হয়েছে, ১১.১.৭৫ তারিখে ইন্সপেকশন হয়েছে। ১৫.২.৭৯ তারিখে ইন্সপেকশন হয়েছে, ১৩.৩.৮৪ তারিখে ইন্সপেকশন হয়েছে এবং ৬.২.৮৫ তারিখে ইন্সপেকশন হয়েছে। ১৯৮৬ সালের ৩রা ডিসেম্বর মতীশবাবু এবিষয়ে শেষ চিঠি লিখেছেন। কিন্তু এখনও পর্যন্ত বিদ্যালয়টিকে অনুমোদন দেওয়া হয়নি। অথচ বিদ্যালয়টি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জায়গায় অবস্থিত এবং এটি একটি কলোনি স্কুল। এটির কথা বিবেচনা করতে বলছি। এইরকম বহু স্কুল আছে সেই সম্বন্ধে বিবেচনা করবেন। দ্বিতীয় কথা হচ্ছে, আমি গত বৎসর বলেছিলাম, আর এবারও বলতে হচ্ছে। নবীনচন্দ্র সেনের কথা মনে পড়ছে, "দুরাশার মোহমন্ত্রে আমি মূঢ়মতি, কি চিত্রে রঞ্জিছে আজ শ্বেত সেনাপতি"। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় হয়তো ঔদ্ধত্যের কথা বলবেন কিনা জানি না, প্রাইমারি স্কুলের ক্ষেত্রে যেকথা বলছিলাম যে কোনও নির্দিষ্ট একটা কর্মসূচি থাকবে। যদি অফিস বলে দেওয়া হয় তাহলে তারা অফিসে আসবে, কাজ করবে না, তাহলে সরকারি অফিস চলবে? আপনি প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে রিজিড হবেন না, আপনি বিবেচনা করে দেখুন, প্রাইমারি ক্ষেত্রে পরীক্ষা ব্যবস্থা চালু করুন। আমি নির্দিষ্ট করে স্কুলের নাম বলতে চাই না, কিন্তু একথা বলতে পারি কোনও প্রাইমারি স্কুলে মাস্টারমশাইরা পড়ান না। অথচ তাদের বেতন ঠিক আছে, বছরে বছরে ডি.এ. বাড়ছে, কিন্তু পড়ানোতে অত্যন্ত গাফিলতি। কেউ ১ ঘন্টার জন্য আসে, কেউ আসেন না। আবার সাইমালটেনিয়াসলি এ ১০ দিন এল, তারপর ও ১০ দিন এল, এইভাবে স্কুলগুলি ছাত্র পড়ানোর নাম করে চলছে। সুতরাং প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে ফাইনাল পরীক্ষার ব্যবস্থা যদি না রাখেন তাহলে

শিক্ষা আরও অবনতির পথে যাবে। দ্বিতীয় কথা হচ্ছে, ইংরাজি শিক্ষার ক্ষেত্রে আমার কোনও বাতিক নেই। কিন্তু একটা জিনিস আমাদের গ্রামে ৭০ ভাগ লোক বাস করেন। শহরাঞ্চলে যাদের পয়সা আছে, যারা ধনাঢ্য তাদের বাড়ির ছেলে-মেয়েরা ইংরাজি পড়বে আর শতকরা ৭০ ভাগ গ্রামের ছেলে ইংরাজি না পড়ানো স্কুল থেকে পড়ে এসে এইসব ইংরাজি ছেলেদের সঙ্গে কমপিটিশনে পারবে না। তাহলে এই সমস্ত গ্রামের ছেলেরা কি পিওন হবে? সুতরাং আপনাকে ইংরাজি শেখার সম্বন্ধে বিবেচনা করে দেখতে হবে। আপনি ইংরাজির মান উঁচু করেছেন, স্ট্যান্ডার্ড উঁচু করেছেন কিন্তু শিক্ষা পদ্ধতি নিম্নগতি হয়েছে। সুতরাং ইংরাজি রাখার জন্য আপনাকে অনুরোধ করছি। ইংরাজি যদি না রাখবেন তাহলে লাহিড়ি কমিশন, ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টগুলি কেন বাংলায় বাহির হচ্ছে না? আমি মনেকরি ইংরাজির প্রয়োজন আছে। আমি আপনাকে বলছি, যারা সাহিত্যিক, যারা শিক্ষাবিদ তারা বাচ্ছা ছেলেদের মনের মাঝখানে বসে সাহিত্য সৃষ্টি করেন। আপনাকে যারা পরামর্শ দিয়েছেন আমার মনে হয় তারা আপনাকে যে পরামর্শ দিয়েছেন তার দ্বারা ভবিষ্যতে বামফ্রন্ট সরকারের মুন্ড ছেদন করার চক্রান্ত করেছেন। ইংরাজি অতি কঠিন। আপনি বলছেন মাদার ট্যাঙের মাধ্যমে শিক্ষার বিস্তার হওয়া উচিত। কিন্তু ক্লাশ সিক্সে গিয়ে একজন ছাত্র দেখছে কোনও গ্রামার নেই, ট্রানসেলেশন নেই, স্টক-অফ ওয়ার্ড হয়না এবং স্পিচ এমন শক্ত যে ক্লাশ সিক্সে এ.বি.সি.ডি. শিখে যখন সেভেন উঠে তখন বুঝতে পারে না। এবং শিক্ষকদেরও বোঝার বাইরে চলে যাচ্ছে। ৯-১০ ক্লাশের কোর্স আজকে নিয়ে আসা হয়েছে সিক্সে-সেভেনে। হায়ার সেকেন্ডারি কোর্স নিয়ে আসা হয়েছে নাইন এবং টেনে, আর বি.এ কোর্স নিয়ে আসা হয়েছে হায়ার সেকেন্ডারিতে এই অবস্থা দাঁড়িয়েছে। আজকে সায়েন্সের ক্ষেত্রে দেখতে পাচ্ছি ক্রমান্বয়ে ছাত্রের সংখ্যা কমে যাচ্ছে। ধরুন, দুটো ছেলে ৪৫০ নম্বর পেয়ে মাধ্যমিকে পাশ করেছে। যদি একটি ছেলেকে হায়ার সেকেন্ডারিতে ভর্তি করা হয় আর একটি ছেলেকে যদি বি.এ.তে ভর্তি করা হয় তাহলে দেখবেন, হায়ার সেকেন্ডারির ছেলেটি ফাইনাল পরীক্ষায় ফেল করছে আর বি.এ.এর ছেলেটি পাশ করে যাচ্ছে। সুতরাং হায়ার সেকেন্ডারি অত্যন্ত কঠিন। সেভেন, এইট, নাইন, এবং টেনের ইংরাজি অত্যন্ত কঠিন, ছেলেদের বোঝার বাইরে। সুতরাং আমি অনুরোধ করব যে এই বিষয়গুলি একটু ভেবে দেখবেন। আপনি শিক্ষকদের এজ লিমিট করেছেন ৬০ বৎসর, সেটা আমি মেনে নিতে পারি। যারা আজকে শিক্ষক হিসাবে নিযুক্ত হয়েছিলেন, তারা সামান্য বেতন নিয়েছেন কিন্তু এই সরকার আজকে যাদেরকে শিক্ষক নিযুক্ত করেছেন তারা ঠিক সময়ে পেমেন্ট পাচ্ছেন। বেতন ঠিক হয়েছে, সেটাকে ব্যবহার করবেন। তৃতীয় কথা হচ্ছে মন্মথনাথ ধর বলে একজন প্রধান শিক্ষক উত্তর ২৪ পরগনার মধ্যমগ্রাম স্কুলের তিনি ১৯৭৫ সালে রিটায়ার করেছেন এবং বার বার সেখানে গেছেন।...

(মাইক বন্ধ হওয়ায় মাননীয় সদস্য তার আসন গ্রহণ করেন।)

**মিঃ স্পিকার ঃ** মিঃ শীশ মহম্মদ, আপনাদের টাইম অ্যালট করা থাকে, প্রত্যেকে যদি ২/৩ মিনিট সময় বেশি নেন তাহলে আমি কোথায় যাব? না, না, ওভাবে হয় না।

[5-55 — 6-05 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে শিক্ষা বাজেটে বলতে এসে অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এসে পৌঁছলে ভাল হত তার কারণ আমি উচ্চ শিক্ষা নিয়েই বেশি বলব। তাই

আমি প্রথমে এই বাজেটের বিরোধিতা করে শিক্ষা সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। আমরা ভারতবর্ষের শিক্ষার ক্ষেত্রে কোনও জায়গায় আছি? ভারতবর্ষে, এ ব্যাপারে কোনও সন্দেহ নেই যে, আমরা পাশাপাশি দুটি সমতলে বাস করছি, দুটি প্লেনে, একদিকে ভারতবর্ষের বিজ্ঞান প্রযুক্তি বিদ্যালয় আধুনিকতম কমপিউটারের ব্যাপার দেখছি, মহাকাশের মধ্যে অগ্রসর হচ্ছি, জলের তলা থেকে তেল তুলে নিয়ে আসছি, আধুনিক কৃষি প্রযুক্তির ব্যবহার করছি, আনবিক শক্তি রক্ষার জন্য চেষ্টা করছি। এটা ভারতবর্ষের একটা দিক, আর একটা দিক হল ভারতবর্ষের মধ্যে বেশিরভাগ মানুষ নিরক্ষর, বেশির ভাগ দরিদ্র, ভারতবর্ষের শিশুরা স্কুলে পড়তে পড়তে পড়া ছেড়ে দিতে বাধ্য হচ্ছে, যারা পড়ে তাদের জন্য যথেষ্ট পুষ্টিকর খাদ্য নেই। প্রশ্ন হচ্ছে যখন এই শিক্ষা নীতির কথা চিন্তা করবেন তখন তার দৃষ্টিভঙ্গি কী হবে? দুটি সমতলে আলাদাভাবে পড়ে ভারতবর্ষ যেটুকু অগ্রসর হয়েছে বিজ্ঞান প্রযুক্তির ক্ষেত্রে তাকে ব্যবহার করে যারা তলায় পড়ে আছে তাদের টেনে তোলার চেষ্টা করব? মাননীয় অধ্যক্ষ মহাশয় এই শিক্ষা নীতির ক্ষেত্রে এখানে এটাই প্রশ্ন যে আজকে যখন ভারতবর্ষে দূরদর্শনের নেটে শতকরা ৮০ ভাগ মানুষ পড়তে পারছে, আকাশবাণীতে শতকরা ৯৫ ভাগ লোক পড়তে পারছে তখন এই ইনফরমেশন, কমিউনিকেশন লিঙ্ক আপনি শিক্ষার ক্ষেত্রে ব্যবহার করবেন কিনা। আমরা চাই বা না চাই, আপনি জানেন শিক্ষা মন্ত্রীর ছেলে বোম্বের আই.আই.টি.তে প্রবেশ করেছেন। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানেন, আগামী দিনের পৃথিবী হবে ইনফরমেশন রিসার্চ অ্যান্ড কমিউনিকেশন লিঙ্ক সংবাদ সমৃদ্ধ এবং প্রযুক্তি নিবিড় পৃথিবী। এই প্রযুক্তি নিবিড় পৃথিবীতে আমরা সবাইকে আসতে আসতে নিয়ে আসতে পারব, না বেশির ভাগ পিছনে পড়ে থাকবে? এই আমার প্রশ্ন। এটাকে সামনে রেখে পশ্চিমবঙ্গে শিক্ষা নীতি করার দরকার ছিল। আপনি কি করলেন? আপনারা ক্ষমতায় এসে আপনারা মার্কসবাদি এবং স্ট্যালিনের ভক্ত সোভিয়েত ইউনিয়ন, চিন, সেখানকার শিক্ষানীতি নিয়ে এসে পশ্চিবঙ্গকে বৃহত্তর বিজ্ঞান প্রযুক্তির উন্নতির সীমা থেকে বাইরে রেখে পশ্চিমবঙ্গকে ভেঙে তৈরি করার চেষ্টা করেছেন। কান্তিবাবু, আপনার শুরু প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া। পরবর্তী চ্যালেঞ্জ এডুকেশনের সমালোচনা করে বর্তমানে ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যে যে নবোদয় বিদ্যালয়কে গ্রহণ করেছে মেরিট বেসিসে, আপনার ছেলে যেমন মেরিট বেসিসে আই.আই.টি.তে ঢুকেছেন, সেই মেরিট বেসিসে স্বাভাবিক সংস্থার মাধ্যমে সুযোগ দেওয়া এবং প্রযুক্তি বিদ্যায় মেধাবি শিডিউল কাস্ট শিডিউল ট্রাইব ছেলেদের দিলেন না। নবোদয় বিদ্যালয় হল না। আপনার দেওয়াল লিখনই হল। কেন্দ্রীয় সরকার প্রত্যক্ষভাবে মাধ্যমিক শিক্ষায় টাকা বিনিয়োগ করতে রাজি ছিলেন, আপনি নিলেন না। আপনার বিপ্লব হল, প্রযুক্তি বিদ্যায় আপনার স্ট্যালিন বাদ হল। আপনি কোথায় দাঁড়িয়ে রয়েছেন! এক সময় আমরা গর্ব করতাম পশ্চিমবঙ্গের শিক্ষা সম্পর্কে। আপনি সিরিয়াস লোক জানি, কিন্তু পশ্চিমবঙ্গ আজকে কোথায় দাঁড়িয়ে আছে? দুই-তিনটি ফিগার দিচ্ছি, অবশ্য সবটাই জানা আপনার। তবে হাউসের অবগতির জন্য জানাতে চাই এটা। আজকে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে ত্রয়োদশ স্থান অধিকার করে রয়েছে। আমাদের রাজ্যে ৪০ শতাংশ মানুষ স্বাক্ষর। সে জায়গায় তামিলনাড়ুতে ৪৬ পারসেন্ট, ত্রিপুরাতে ৪২ পারসেন্ট, কেরালায় ৭৬ পারসেন্ট মানুষ স্বাক্ষর। অর্থাৎ এক্ষেত্রে আমরা পিছিয়ে রয়েছি। কিন্তু আমরা এই পিছিয়ে পড়া মানুষদের জন্য আধুনিক প্রযুক্তি, নন-ফর্মাল এডুকেশনের সুযোগ নিতে পারলাম না, কারণ সেটা আমরা নিলাম না। তারজন্য শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ আজকে পিছিয়ে যাচ্ছে। আপনাদের সরকার ভবতোষ দত্ত কমিটি

নিয়োগ করেছিলেন। পশ্চিমবঙ্গে যে কয়টি মানুষ শিক্ষাবিদ রূপে বিবেক বিক্রি করেন নি, তাদের মধ্যে ভবতোষ দত্ত মহাশয় এরজন্য তিনি তার রিপোর্ট দিয়েছেন, কিন্তু আপনাদের সেটা পছন্দ হয়নি। আজকে শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান পিরামিডের গোড়া থেকে বারোজনের পেছনে, কেরল থেকে অনেক পেছনে। উচ্চশিক্ষার ক্ষেত্রে ভবতোষবাবু একটা মজার জিনিস দেখিয়েছেন। উত্তর প্রদেশ লিটারেসির দিক দিয়ে আমাদের চেয়ে পিছিয়ে রয়েছে, কিন্তু হায়ার এডুকেশনে তারা আমাদের থেকে এগিয়ে রয়েছে। আপনারা জানেন পারসেন্টেজের দিক দিয়ে ভারতের মোট পপুলেশনের ১৬ পারসেন্ট বাস করেন উত্তর প্রদেশে। সেখানে সারা ভারতবর্ষে যত লোক ডক্টরেট করেছেন, ভবতোষ দত্ত কমিটির রিপোর্ট অনুযায়ী উত্তর প্রদেশে ডক্টরেট করেছেন তার ২৪ পারসেন্ট এবং পশ্চিমবঙ্গে মাত্র ৪ পারসেন্ট। লিটারেসির ক্ষেত্রে উত্তর প্রদেশ থেকে এই রাজ্য যেখানে এগিয়ে রয়েছে, সেখানে উচ্চ শিক্ষার ক্ষেত্রে তাদের থেকে পিছিয়ে রয়েছে। এম.এ., এম.এস-সি., এম.কমের ক্ষেত্রে উত্তর প্রদেশের হার ৩৫ পারসেন্ট, পশ্চিমবঙ্গে ৬.৮ বা ৭ পারসেন্ট মাত্র। ইঞ্জিনিয়ারিং এর ফিগার দিচ্ছি "হ্যান্ডবুক অফ এডুকেশনাল অ্যান্ড অ্যালায়েড স্ট্যাটিসটিক্স" থেকে। ইঞ্জিনিয়ারিং এর ক্ষেত্রে আমরা বলে থাকি যে, আমাদের এখানে অনেক ভাল। পুরানো বি.ই.কলেজ রয়েছে, একশ বছরের পুরানো। কিন্তু পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং এর ক্ষেত্রে আমাদের এনরোলমেন্ট টোটাল হচ্ছে বয়েজ ৬,৪১১, এটা ১৯৮০-৮১ সালের হিসেবে, গুজরাটে ৮,৩৬৩, অন্ধ্র প্রদেশে ৯,৮৪৫, কর্ণাটকে ১৯,৫৩৮, মহারাষ্ট্রে ১০,৭। দেখা যাচ্ছে উচ্চশিক্ষা এবং ইঞ্জিনিয়ারিং উভয় ক্ষেত্রে পশ্চিমবঙ্গ পেছনে রয়েছে। ভবতোষবাবু হায়ার এডুকেশনের ক্ষেত্রে কমেন্ট করেছিলেন যে, Although West Bengal has been having some extension of facilities of higher education, quite a few other states in India are progressing at a considerable higher rate in this regard. উনি আপনাদের নিযুক্ত কমিটি থেকে কনসার্ন এক্সপ্রেস করেছিলেন যে, আপনারা হায়ার এডুকেশনে এগোতে পারেন নি। পিরামিডের চূড়ান্ত উঠবেন, কিন্তু আপনাদের বেসটা দুর্বল এবং সেজন্যই আপনারা অন্য রাজ্য থেকে পিছিয়ে গেছেন। তাহলে এক্ষেত্রেও কি কেন্দ্রের বঞ্চনা? তার উত্তরও ভবতোষবাবু দিয়ে গেছেন। এ-সম্পর্কে তিনি বলেছেন, States which take a positive initiative and energetic action to utilise the admissible grants are receiving more support and progressing faster than the states lacking initiative and take a negative attitude. আপনার এবারের অ্যাটিচুড ল্যাগিং বিহাইন্ড ইন টেকিং ইনিশিয়েটিভ এবং এই ব্যাপারে আপনি নেগেটিভ অ্যাটিচুড নিয়েছেন। কেন্দ্র টাকা দিচ্ছেন সেই টাকা আপনারা ব্যবহার করতে পারছেন না। তাই আপনাকে আস্তে আস্তে পিছিয়ে যেতে হচ্ছে। এটা আমার কথা নয়, ভবোতোষ দত্ত যিনি প্রখ্যাত অর্থনীতিবিদ এবং শিক্ষিত মানুষ তিনি এই কথা বলে গিয়েছেন। আজকে এই হচ্ছে শিক্ষার সাধারণ অবস্থা। কান্তিবাবু যে পিছিয়ে যাচ্ছেন সেই ব্যাপারে আমি আরও একটু ডিটেলসে বলি। আপনি বলেছেন যে আপনি গর্ব করেন, আমি ভবতোষ আপনি ঠিকই বলেন, যে পশ্চিমবাংলা নাকি বাজেটের একটা বড় অংশ এডুকেশনের জন্য খরচ করেন। আমি কয়েকটি ফিগার দিচ্ছি, কথাটা যে একদম ঠিক নয় সেই ব্যাপারে। আমার কাছে যে লেটেস্ট ফিগার আছে ১৯৮৫-৮৬ সালের জন্য পশ্চিমবাংলা সরকার শিক্ষা খাতে খরচ করেছেন মোট বাজেটের ২২.৮ পারসেন্ট। সেখানে রাজস্থান করেছে ২৩.২ পারসেন্ট যেটা আপনার চেয়ে বেশি। এই ক্ষেত্রে ছোট একটা স্টেট দিল্লি কী করেছে?

দিল্লি করেছে ৩৩ পারসেন্ট তার স্টেট বাজেটে এডুকেশনের জন্য। আপনি বিহারে দেখুন, ২৪ পারসেন্ট খরচ করেছে এডুকেশনের পিছনে। আপনি যে ক্লেম করেন যে এডুকেশনের ব্যাপারে আপনি এডভান্স, এডুকেশনের জন্য আপনি বেশি খরচ করেন, বিহারের মতো একটা ব্যাকোয়ার্ড রাজ্য সেখানে তারা আপনার চেয়ে বেশি খরচ করে এডুকেশনের পিছনে। বাজেট এক্সপেনডিচারে এডুকেশনের ক্ষেত্রে আপনি কোথায় এগিয়ে আছেন? আমি আরও একটা ফিগার দিই।

(এ ভয়েস ঃ— এইসব ফিগার আপনি কোথা থেকে পেলেন?)

এটা হ্যান্ড বুক অফ এডুকেশনাল স্ট্যাটিসটিক্স কান্তিবাবু এটা জানেন, উনি খবর রাখেন, পড়াশোনা করেন তাই উনি জানেন আপনি বুঝতে পারবেন না। প্রাইমারি এডুকেশনের জন্য আপনি কত পারসেন্ট খরচ করেন? পশ্চিমবাংলার যে বাজেট অ্যালোকেশন সেই বাজেট অ্যালোকেশনের আপনি ৩৮.৮ পারসেন্ট আপনি খরচ করেন প্রাইমারি এডুকেশনের জন্য। সেই জায়গায় তামিলনাড়ু করে ৫০ পারসেন্ট, আর আপনি সেই জায়গায় ৩৮.৮ পারসেন্ট মাত্র। এই ক্ষেত্রে রাজস্থান করে ৪৯ পারসেন্ট। মহারাষ্ট্র কি করে জানেন? মহারাষ্ট্র করে ৪৪.৭ পারসেন্ট। আপনি বলেছেন যে আপনার প্রাইমারি স্কুলের ক্ষেত্রে কনট্রিবিউশন ভাল। কিন্তু আপনার পারসেনটেজ অফ এক্সপেনডিচার অন প্রাইমারি স্কুল এতগুলো রাজ্যের চেয়ে কম। পশ্চিমবাংলার লিটারেসি ১৩ নম্বর স্থানে, পার-ক্যাপিটা এক্সপেনডিচার অন প্রাইমারি স্কুল অনেক রাজ্যের চেয়ে কম। পশ্চিমবাংলার এডুকেশনের ক্ষেত্রে এক্সপেনডিচার টু দি টোটাল বাজেট অন্তত ১০ রাজ্যের চেয়ে কম। পশ্চিমবাংলার হায়ার এডুকেশনের এনরোলমেন্ট অনেক রাজ্যের চেয়ে কম। উত্তর প্রদেশে ১৯টি ইউনিভার্সিটি করেছে। আর এখানে ৮টি ইউনিভার্সিটি, তার মধ্যে মৃত্যুঞ্জয়বাবুর আমল পর্যন্ত ৭টি হয়েছে, আপনারা মাত্র একটি করতে পেরেছেন। হোয়ার ইজ দি প্রোগ্রেস? আপনারা অনেক বড় বড় কথা বলেন, শিক্ষার ক্ষেত্রে, প্রযুক্তি বিদ্যার ক্ষেত্রে অনেক এগিয়ে চলেছেন। তা কিন্তু হল না। কারণ, হোয়ার ইজ দি প্রোগ্রেস? একটা কথা আছে না যারে তুমি নিচে ফেলো সে তোমারে টানিছে যে নিচে। আপনাদের অবস্থা তাই। প্রাইমারি শিক্ষকদের জন্য আপনারা কি করেছেন? তারা পেনশনের জন্য কাঁদতে কাঁদতে রাস্তায় ঘুরে বেড়াচ্ছে, শেষ পর্যন্ত মরে যাচ্ছে, পেনশন পাচ্ছে না। এই ব্যাপারে আমাদের কথা শোনার দরকার নেই, তারা কি বলছে শুনুন।

[6-05 — 6-15 P.M.]

বামফ্রন্টের একজন লোক, তিনি কি বলছেন এবারে তা একটু শুনুন। শুনে আপনাদের হয়ত খারাপ লাগবে। সি.পি.আই. এর একজন সমর্থক আইন অমান্য করে ধৃত হয়েছিলেন। সুধাংশু পাল, সি.পি.আই.'এর একজন সমর্থক, আপনাদেরই শরিক দলের একজন, তিনি বলছেন শিক্ষকরা অবসর গ্রহণের পর তাদের প্রাপ্য সুযোগ-সুবিধা হতে বঞ্চিত হচ্ছেন। প্রায় দু'হাজার শিক্ষক অবসর গ্রহণের পর পেনশন পান নি, তারা মারা গিয়েছেন। এই ব্যক্তি প্রাথমিক শিক্ষক সমিতির একজন সাধারণ সম্পাদক এবং ফ্রন্টের লোক, সি.পি.আই'এর সমর্থক। তিনি বলছেন প্রাথমিক শিক্ষকদের অবসর গ্রহণের বয়স ৬৫ করতে হবে। প্রাথমিক স্কুলে পড়াশুনা হচ্ছে না। প্রাথমিক স্কুলে পড়াশুনা হচ্ছে কিনা তা তদারকি করার কোনও ব্যবস্থা নেই। সর্বত্র ব্যাংয়ের ছাতার মতো স্কুল গজাচ্ছে। আপনি প্রাথমিক শিক্ষকদের দেখছেন না। তারপর কি হচ্ছে? এই প্রাথমিক শিক্ষকদের উপরে দু'জায়গায় বৃত্তিকর নেওয়া হচ্ছে।

তাদের কাছ থেকে একবার বৃত্তিকর নিচ্ছেন রাজ্য সরকার, আর একদিকে প্রাথমিক শিক্ষকদের কাছ থেকে বৃত্তিকর নিচ্ছেন পঞ্চায়েত। প্রাথমিকরা এই দুই জায়গায় বৃত্তিকর আদায়ের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন। তারা বলছেন, আমরা পঞ্চায়েতকে আলাদা ভাবে কেন বৃত্তিকর দেব? আপনি তাদের উপরে দু' জায়গায় এই বৃত্তিকর চাপিয়ে রেখেছেন। কেন্দ্রীয় সরকার অপারেশন ব্লাকবোর্ডের জন্য প্রত্যেককে টাকা দিচ্ছেন। আপনি নিজেও এই কথা স্বীকার করেছেন যে, সেই টাকায় কিছু উন্নতি হয়েছে। এন.আর.ই.পি. আর.এল.ই.জি.পি.র জন্য কেন্দ্র যে টাকা দিচ্ছেন সেই টাকা দিয়ে স্কুল বিল্ডিং রিপেয়ারের কিছু কিছু টাকা খরচ হচ্ছে। টাকা খরচের ক্ষেত্রে আপনি এই কথা স্বীকার করেছেন। কিন্তু কান্তিবাবু, আপনার ব্যাপক প্রচেষ্টা, যেকথা আপনি বলছেন তা কোথায়? আপনি নিয়ে মোটামুটি ওয়েল প্রিপেয়ার্ড থাকেন। পাবলিক অ্যাকাউন্টস কমিটির পক্ষ থেকে আমরা নদীয়া জেলায় মিড-ডে মিল স্কীমের ব্যাপারে একটা সার্ভে করেছিলাম। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে, ১৫তম রিপোর্ট আমরা দিয়েছি, আমরা তাতে কী বলেছিলাম? আমি জানিনা, পাঁচ বছরে নদীয়া জেলায় ১৯ লক্ষ টাকা, যেটা প্রাথমিক বিদ্যালয়ের বাচ্চাদের দুপুর বেলায় পুষ্টিকর খাবার দেবার জন্য নির্দিষ্ট ছিল, সেই টাকায় কেন জেলার সভাধিপতিকে প্রভিডেন্ট অ্যাকাউন্ট করে দেওয়া হয়েছে? পরে বলা হয়েছে আমরা মুড়ি কিনে বাচ্চাদের দিয়েছি। মুড়ির কোনও হিসাব পাওয়া যায় না, ক্যাশ মেমো কম পাওয়া যায়, সুতরাং বাচ্চাদের খাবার দেবার নাম করে এতবড় দুর্নীতি সেখানে হল। আমরা আমাদের রিপোর্টে এ সম্বন্ধে বলেছিলাম যে বাচ্চাদের খাদ্য চুরি হচ্ছে। বামফ্রন্টের আমলে এই দুর্নীতি হচ্ছে। দেবপ্রসাদ বাবু এখানে বিস্তারিত ভাবে বলেছেন যে কিভাবে প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা নয়ছয় হচ্ছে। আপনি আমাদের রিপোর্ট পড়েছেন? আপনার ডিপার্টমেন্টের ফলো আপ অ্যাকশন নেওয়ার কথা, কি ফলো আপ অ্যাকশন নিয়েছেন সে ব্যাপারে আপনি আমাদের জানাবেন। অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে প্রত্যেক জেলায় কি হচ্ছে? লাহিড়ি কমিশন এই ব্যাপারে কি বলেছিলেন? স্কুল বোর্ড আজকে প্রভিডেন্ট ফান্ডের টাকা খরচ করছেন। দেবপ্রসাদবাবু এখানে বারবার করেই বলেছেন যে লাহিড়ি কমিশনের রিপোর্ট কেন কার্যকর করা হল না? প্রভিডেন্ট ফান্ডের টাকার প্রপার প্রোপোজিশন হয় না, প্রপার ইউটিলাইজেশন হয় না। দেবপ্রসাদবাবু এই হাউসে দাঁড়িয়ে বার বার করেই লাহিড়ি কমিটির রিপোর্ট উপস্থাপিত করার দাবি জানিয়েছেন, কিন্তু আপনি তা আজও উপস্থিত করলেন না। সেই কমিটির রেকমেন্ডেশন অনুযায়ী ফলো-আপ অ্যাকশন কি তা আমরা জানতে পারলাম না। এখানে গোবিন্দবাবু ও তুহিনবাবু মাধ্যমিক স্কুল সম্বন্ধে বলেছেন। আমি এ সম্বন্ধে আপনাকে শুধু একটি কথা বলি। আজকে মাধ্যমিক স্কুলে অ্যাপয়েন্টমেন্ট দেবার নাম করে ব্যাপক দুর্নীতি হচ্ছে। স্কুলের গভর্নিং বডিগুলি প্রার্থিদের কাছ থেকে টাকা নিচ্ছে। আপনি এই ব্যাপারে একটা কাজ করতে পারলে সকলের ধন্যবাদ পাবেন। আপনি শিক্ষক নিয়োগের ব্যাপারে স্কুল সার্ভিস কমিশন করুন। কেন একটা গাঁয়ের মোড়ল শিক্ষক নিয়োগের ব্যাপারে মাতব্বরি করবে? তাদের হাতে কেন এটাকে তুলে দেবেন? এইভাবে স্কুলে মাস্টার নিয়োগের ব্যাপারে সেন্ট্রালাইজড কমিটি করলে ভালো ছেলেরা সুযোগ পাবে না। এখন পরীক্ষা ব্যবস্থা কোলাপ্স হয়ে গিয়েছে, একেবারে ভেঙে পড়েছে। সাঁকরাইলের মাধ্যমিক প্রশ্নপত্র বিক্রি হয়েছে বলে আমাদের কাছে খবর আছে। গত ২৫।১।৮৯ তারিখে খবরের কাগজে এ সম্পর্কে বেরিয়েছিল। উচ্চ মাধ্যমিক অ্যাকউন্টেন্সির প্রশ্নপত্র বেরিয়ে গিয়েছিল। আপনার নিশ্চয়ই মনে আছে গতবারে আপনি মাধ্যমিক পরীক্ষা বন্ধ করে দিয়েছিলেন মিরিকে

প্রশ্নপত্র আগে বেরিয়ে গিয়েছিল বলে। এই সিস্টেমে ওয়ার্ক হচ্ছে না। এতবড় সেন্ট্রালাইজড বেসিসে এই এগজামিনেশন সিস্টেম চালাতে গিয়ে বার বার করে এই বিপর্যয় দেখা দিচ্ছে। আপনি বারো বছর সময় পেলেন, এই যে ওয়ার্ক, যে সিস্টেম, একে কি করা যায় তা ঠিক করতে পারলেন না। বারবারই সেই একই প্রবলেম, সেই প্রশ্ন প্রথমে মডারেটরের কাছে যাবে, ছাপাবার সময়ে লিক হয়ে যাবে। প্রশ্নপত্র প্যাকেট করার ব্যয়, উত্তর পত্র সেখান থেকে প্যাকেট হয়ে যাবে সেন্ট্রালাইজড নিয়মে হেড এগজামিনারের কাছে। সেখানে বাড়িতে পড়ে থাকবে। প্রত্যেকটি পরীক্ষার পরে এই জিনিস হচ্ছে। তারফলে ঠিকমতো অ্যাসেস করতে অসুবিধা ঘটছে। এবং এরফলে আপনাদের ন্যাশনাল এডুকেশন পলিসির যে কথা অ্যাসেসমেন্ট অব এ স্টুডেন্ট'স মেরিট এই সিস্টেমে হচ্ছে। ছাত্ররা তাই আজকে আত্মহত্যা করছে, বাড়ি ছেড়ে পালিয়ে চলে যাচ্ছে এবং যে সুকোমল মতি ছিল ছাত্রদের মধ্যে তা কমে যাচ্ছে। সুতরাং এরফল ভালো হচ্ছে না, you have to think of changing the Examination system. এরজন্য কোনও পয়সা লাগবে না, শুধু এর থেকে অর্থাৎ আপনাদের এই শিক্ষা ব্যবস্থা থেকে এদের বার করে নিয়ে আসতে হবে। আমি এইবার বলছি কলেজ বা উচ্চশিক্ষা সম্বন্ধে। উচ্চশিক্ষার ক্ষেত্রে বলি যেটা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী দেখে থাকেন। আমি আগেও বলেছি যে কখনোই সম্ভব নয় মুখ্যমন্ত্রীর পক্ষে যেখানে একই লোক একাধারে পুলিশমন্ত্রী, ইন্ডাস্ট্রির মন্ত্রী, উচ্চশিক্ষামন্ত্রী, পি ডব্লিউডির মন্ত্রী তথা পলিটব্যুরোর মেম্বার এবং সিটুর ভাইস প্রেসিডেন্ট। কাকে বলব? এরফল কি হচ্ছে উচ্চশিক্ষা দপ্তরে মুখ্যমন্ত্রীর যে ব্যক্তি সহায়ক সচিব আছেন, নাম করা যাবে না এবং উচ্চশিক্ষা সচিব D.P.I. করে খাচ্ছে এবং There is no political control on the Higher Education Deptt. এরফলে বাঙালি হচ্ছে সবচেয়ে বেশি এবং তার একজ্যাম্পেল হচ্ছে কলেজ টিচারদের পে-স্কেল ইমপ্লিমেন্ট হচ্ছে না। কলেজ টিচারদের যে পে-স্কেলের দাবি আছে সেখানে ১০টি রাজ্য দেখুন সেখানে কলেজ টিচারদের পে-স্কেল কমপ্লিট ইমপ্লিমেনটেশন হয়ে গেছে অথচ পশ্চিমবঙ্গে এখনও ইমপ্লিমেন্ট হল না। শুধু পার্টিবাজি করলে হয় না। আপনাদেরই পার্টির সমর্থক, ওয়ার্ক ইউনিয়নের জেনারেল সেক্রেটারি বিশেষ ভদ্রলোক, আপনাদের সমর্থক শ্রী আশীষ রায় বললেন যে আমাদেরও এইবার আন্দোলনে নামতে হবে। তিনি বললেন চার-চারটি জি.ও. বেরিয়েছে, একটা পে-স্কেল ইমপ্লিমেন্ট করতে গিয়ে চার-চারবার জি.ও. বেরিয়েছে কিন্তু তাও ইমপ্লিমেন্ট হল না ফলে আমাদের আন্দোলনে নামতে হবে। আমরা আন্দোলন করতে চাইনা কিন্তু নামতে হবে। এখানে কি বলেছেন, যেখানে মুখ্যমন্ত্রী একটা করলেন এবং নর্ম করার পরে ভাইস চ্যান্সেলারের সঙ্গে কথা হল এবং সেই নর্ম ইউনিভার্সিটি মেনে নেবে ঠিক হয় কিন্তু তাও কার্যকর হল না। আসলে অসীমবাবু তো সর্বক্ষেত্রে বিশারদ, তিনি বলেছেন টিচারদের টিউশন করা চলবে না। আমার প্রশ্ন পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে এইরকমভাবে বলার অধিকার পান উনি কোথা থেকে? তাছাড়া উনি তো বয়সেও নবীন এসব কথা বলেন কি করে? কারণ তার একটাই উদ্দেশ্য এটা ইমপ্লিমেন্ট না করতে পারলে কিছু টাকা বেঁচে যাবে। শুধু তাই নয় ওই রিডার ও সিলেকশন গ্রেড পদ নিয়েও তিনি কিছু বিতর্ক সৃষ্টি করার চেষ্টা করছেন যাতে স্কেল ইমপ্লিমেন্ট হতে দেরি হয়। সুতরাং যেখানে ২১শে সেপ্টেম্বর জি.ও. বেরুল, তারপরে আবার ২৯শে মার্চ এবং রিভাইজড করে ৫ই এপ্রিল বেরুল কিন্তু এখনও পর্যন্ত নয়া পে-স্কেল ইমপ্লিমেন্ট করতে পারলেন না। আপনাদেরই সমিতির লোক, সমিতির

লোক যারা হার্ডকোক পার্টির লোক তারা পর্যন্ত বিরক্ত। সেখানে যে পজিশন সিরিয়াসলি থ্রেটেন্ড হয়ে গেছে। ফলে আপনার পার্টির লোককে আন্দোলনে নামতে হচ্ছে। এই ব্যাপারটা মাননীয় মুখ্যমন্ত্রীও জানেন। তারপরে মুখ্যমন্ত্রী বলেছেন যে বিশ্ববিদ্যালয়ে স্বাভাবিক অবস্থা ফিরে এসেছে। হায়ার এডুকেশনের ক্ষেত্রে নাকি পার্টিবাজি করা হয়না। এটা কি পার্টি করার জায়গা, শিক্ষার ব্যাপারে রাজনীতি করবেন না। এই দৃষ্টিভঙ্গি নিয়ে, এই চিন্তা ধারা নিয়ে না চলে রাজনীতির ফায়দাকে কাজে না লাগিয়ে ছাত্রদের প্রকৃত শিক্ষা দিন। আপনারা শিক্ষা নিয়ে কিভাবে রাজনীতি করছেন তার দু-একটি একজ্যাম্পেল দিচ্ছি। কল্যাণীতে পদার্থবিদ্যা ভর্তি নিয়ে অধ্যাপক ও কর্তৃপক্ষের সঙ্গে গন্ডগোল হয় এবং যারফলে কল্যাণী বিশ্ববিদ্যালয়ে কোনও অধ্যাপক পরীক্ষা নিতে রাজি হয় নি। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ে বি.এড.. পরীক্ষার ক্ষেত্রে গণ-টোকাটুকি হয়েছিল রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকরাই অভিযোগ করেছিলেন। যারফলে ওই বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা বন্ধ করতে বলা হয়েছে। তারপরে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ''ল'' পরীক্ষার ক্ষেত্রে মাস স্কেল গণ-টোকাটুকি হয়েছে যারফলে সবাইকে ফেল করিয়ে দেওয়া হল। আপনারা বলছেন গণ-টোকাটুকি বন্ধ করা গেছে, ইট ইজ দি সলিউশন? কলেজগুলিকে আপনারা পলিটিক্যাল পারপাসে কাজে লাগানোর জন্যে কলেজের শিক্ষকরা সাফার করছে। তারপরে শিলিগুড়ি কলেজে জলপাইগুড়ির এসি কলেজের প্রিন্সিপ্যাল ওই কলেজের গভর্নিং বডির চেয়ারম্যান মনোনীত হন।

[6-15 — 6-25 P.M.]

শিলিগুড়ি কলেজের প্রিন্সিপাল হচ্ছেন আপনাদের সমর্থক, যেহেতু তারসঙ্গে মতভেদ ছিল, সেইজন্য আন ডেমোক্রাটিক ওয়েতে আপনি শিলিগুড়ি কলেজের গভর্নিং বডি ভেঙে দিয়েছে এটা নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির অধীন। তিনি রাজ্যপালের কাছে লিখেছেন এই ব্যাপারে। দুই নম্বর একজ্যাম্পেল হচ্ছে কলকাতার বঙ্গবাসী কলেজের সম্পর্কে আমাদের হাউসের একজন মাননীয় সদস্য ঐ কলেজের প্রিন্সিপাল। আজকে বঙ্গবাসী কলেজে ক্লাশ হতে পারছে না শুধু ছাত্র-পরিষদকে ইলেকশন করে জিততে দেবেন না বলে, কলেজ চলছে না। প্রফেসাররা যাচ্ছে না, প্রিন্সিপাল ইজ নট গোয়িং টু দি কলেজ। কলেজের গভর্নিং বডির চেয়ারম্যান প্রিন্সিপালকে খুঁজে পাচ্ছে না, আপনাদের ছাত্র-ইউনিয়নকে জেতাবার জন্য কলেজকে বন্ধ করে দিয়েছেন, তারফলে আজকে ঐ কলেজ চলছে না। কিছুদিন আগে কলকাতা ইউনিভার্সিটির উপাচার্য ভাস্কর রায়চৌধুরি কয়েক মাস আসে একটা ইন্টারভিউ দিয়েছিলেন দেশ পত্রিকায়, সেখানে তিনি বলেছেন এই কথা অনস্বীকার্য যে, বি.এ., বি.এস.সি, বি.কম. পরীক্ষার ফল ৮০।৯০ দিনের মধ্যে বেরুনো উচিত, কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে কোনও কোনও ক্ষেত্রে দীর্ঘ ৮ মাসের মধ্যেও ফলাফল বের হচ্ছে না। তাই সমস্ত ভাল ছেলেরা তাদের যদি সুযোগ থাকে তাহলে তারা বাইরে চলে যাচ্ছে, যাদবপুরে চলে যাচ্ছে, অন্যান্য ইউনিভার্সিটিতে চলে যাচ্ছে। এম.এ. কমপ্লিট করতে গেলেও তাদের দুই বছর সময় নষ্ট হয়ে যাচ্ছে এরফলে যেহেতু তাদের দুই বছর সময় নষ্ট হয়ে যাচ্ছে, সেইজন্য তারা কমপিটিটিভ একজামিনেও দাঁড়াতে পারছে না। আপনারা রবীন্দ্র ভারতীতে পার্টির একজন লোককে নিয়োগ করেছেন, তার চেয়েও যোগ্য আপনারা রিফিউজ করেছেন, এই নিয়ে সিন্ডিকেটে প্রচন্ড বাক-বিতন্ডা হয়েছে, আউট সাইডেও হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আপনারা পার্টির লোককে সেখানে বসিয়ে

দিলেন। আরও আশ্চর্যের ব্যাপার যে, আপনারা সফদার হাসমিকে কলকাতার ইউনিভার্সিটি থেকে ডিলিট দিয়ে দিলেন। আপনারা তো তার মূর্তি বানাতে পারতেন, কিন্তু আপনারা তাকে ডিলিট দিয়ে দিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সেখানে এক সময় স্যার আশুতোষ, সি.ভি. রমন, সত্যেন বোস, মেঘনাদ সাহা, ডাঃ রাধাকৃষ্ণণ প্রমুখরা যুক্ত ছিলেন। আমি নাট্য জগতের সঙ্গে যুক্ত, কিন্তু আমি সফদার হাসমির নাম তার মৃত্যুর আগের দিন অবধি শুনিনি তাকে আপনারা কলকাতার মতো বিশ্ববিদ্যালয় থেকে ডিলিট দিয়ে দিলেন। এইভাবে পার্টির স্বার্থে, আপনারা শিক্ষাকে বিকিয়ে দিচ্ছেন। তাই আমি আপনাদের বলছি শিক্ষার উন্নতির ব্যাপারে আপনারা যে প্রমিস করেছিলেন, যে উন্নতি আমরা আশা করেছিলাম সেই উন্নতি হল না এবং যেসব অভিযোগ মাঝে মাঝেই ওঠে, আমাদের লজ্জা যে আপনাদেরই কাগজে বেরিয়েছে সরকারি নির্দেশ ভেঙে ১২টি অর্গানাইজেশন স্কুলকে আপনারা অনুমোদন দিয়েছেন, তারমধ্যে হিঙ্গলগঞ্জ আছে। যদিও অর্গানাইজড স্কুল অনেক পড়ে রয়েছে, শিক্ষক নিয়োগের একটা নির্দেশ ছিল যে বেসিক ট্রেনিং ছাড়া টিচার নিয়োগ করা যাবে না, কিন্তু ফিনান্স কমিশনের নির্দেশকে অগ্রাহ্য করে আপনারা স্কুলে বেসিক ট্রেনিং ছাড়া টিচার অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন। সবচেয়ে দূর্ভাগ্যজনক হচ্ছে একজন শিক্ষকের বয়স ৬৫ বছর হয়ে যাওয়ার পরও অর্থমন্ত্রীর নির্দেশে রি-এমপ্লয়মেন্ট দেওয়া হয়েছে, এটা কি নেপোটিজিম নয়? কাজেই শিক্ষার যে বেসটা সেটাকে আপনারা উইডেন করতে পারেননি। পিরামিডের চুড়োটাকে ছুঁচালো করতে পারেননি। কলকাতা বিশবিদ্যালয়ের অধীনস্থ অনেক কলেজ আছে যেখানে আপনারা অনার্স দিচ্ছেন, কিন্তু ছাত্র নেই। আমার মফস্বলে অনেক কলেজ আছে যেখানে অনার্সের ব্যবস্থা নেই। যদিও ছাত্র রয়েছে, তবুও শিক্ষার কোনও সার্বিক উন্নতি হয়নি। অথচ আপনারা বলছেন যে পরীক্ষা ব্যবস্থা শান্তিতে হয়েছে, সবকিছু শান্তিপূর্ণ ভাবে চলছে এটা কিন্তু ঠিক নয়। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক কথাই বলার ছিল, কিন্তু সময় আমার শেষ তাই সংক্ষেপে কিছু বলছি বামফ্রন্টের আমলে শিক্ষা ব্যবস্থা পশ্চিমবাংলায় সর্বভারতীয় ক্ষেত্রে পিছিয়ে রয়েছে। সর্বভারতীয় প্রতিযোগিতার ক্ষেত্রে পশ্চিমবাংলার ছেলেদেরকে পিছিয়ে দিচ্ছে এবং পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থার নামে পার্টিবাজি চলছে, একটা স্টালিনবাদি সিলেবাস প্রবর্তনের কায়েম করছেন। তাই বলি শিক্ষাকে এই কমিউনিস্ট ধাঁচ থেকে মুক্ত করুন। বন্ধ ঘরের জানালা খুলে দিন, মুক্ত দিনের আলো বাইরে থেকে ঢুকতে দিন, এই বলে এই ব্যয়-বরাদ্দের দাবির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### Forty-second Report of the Business Advisory Committee.

**Mr. Speaker :** I beg to present the Forty-Second Report of the Business Advisory Committee which at its meeting held in my Chamber considered the question of allocation of dates and time for the disposal of the Legislative Business and recommended as follows—

| | | | | |
|---|---|---|---|---|
| Tuesday, | 16-5-89 | .. | (i) Demand No.4 | Judicial Department—1 hour. |
| | | | (ii) Demand No.8 | |

| | | |
|---|---|---|
| (iii) | Demand No.27 | —Home (Civil Defence) Deptt.—1 hour. |
| (iv) | Demand No.48 | Forest Department—1 hour. |
| (v) | Demand No.52 | |
| (vi) | Demand No.1 | —Home (Parliamentary Affairs) Department |
| (vii) | Demand No.3 | Home (Constitution and Elections) Department. |
| (viii) | Demand No.5 | |
| (ix) | Demand No.6 | Finance (Taxation) Department |
| (x) | Demand No.9 | |
| (xi) | Demand No.10 | —Excise Department |
| (xii) | Demand No.11 | Finance (Taxation) Department. |
| (xiii) | Demand No.13 | |
| (xiv) | Demand No.14 | —Finance (Audit) Department |
| (xv) | Demand No.16 | —Finance (Budget) Department |
| (xvi) | Demand No.20 | —Finance (Audit) Department |
| (xvii) | Demand No.28 | —Finance (Audit) Department |
| (xviii) | Demand No.29 | Finance (Taxation) Department |
| (xix) | Demand No.46 | |
| (xx) | Demand No.64 | Development and Planning (Development) Department |
| (xxi) | Demand No.65 | |
| (xxii) | Demand No.72 | |
| (xxiii) | Demand No.83 | |
| (xxiv) | Demand No.85 | —Development and Planning Department |
| (xxv) | Demand No.99 | —Finance (Budget) Department —1 hour. |

Wednesday, 17-5-89 .. (i) Discussion on drought situation of the State—2 hours.

(ii) The West Bengal Appropriation (No.2) Bill, 1989 (Introduction, Consideration and Passing—4 hours.

(iii) The West Bengal Appropriation (Excess Expenditure, 1978-79, 1979-80, 1980-81 and 1981-82) Bill, 1989

(Introduction, Consideration and Passing—½ hour.

(iv) The West Bengal State Tax on Professions, Trades Callings and Employments (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

Thursday, 18-5-89 .. (i) Discussion on Power situation in the State—1 hour.

(ii) The Bengal Agricultural Income Tax (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour.

(iii) The Bengal Medical (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

(iv) The West Bengal Medical Council (Temporary Super session) (Amendment) Bill, 1989 (Introduction, Con sideration and Passing)—½ hour.

(v) The Great Eastern Hotel (Acquisition of Undertaking) (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour.

(vi) The West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1989 (Introduction. Consideration and Passing)—½ hour.

(vii) The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hour.

(viii) The Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986, as passed by the Assembly and returned by the Governor—Consideration of the amendments recommended by the Governor—1 hour.

(ix) The West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour

1. There will be no question for Oral Answer and Mention Case on the 16th, 17th and 18th May, 1989.

2. The House will sit at 12 noon on the 17th and 18th May. 1989.

The Minister-in-charge of the Parliamentary Affairs Department may please move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৪২ তম প্রতিবেদনে যা সভায় রাখা হয়েছে তা গ্রহণের জন্য আমি সুপারিশ করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করছি এতে কারও কোনও আপত্তি নেই, এটা গৃহীত হল।

আগামীকাল শচীন সেন এবং সুমন্ত হীরার ২৭ তারিখের ব্যাপার নিয়ে যে নোটিশ রয়েছে ওটা হবে এবং ১৭ তারিখে ডাঃ মানস ভুঁইয়ার বিরুদ্ধে প্রিভিলেজ মোশনের উপর প্রিভিলেজ কমিটির যে রিপোর্ট আছে ওটা হবে।

## Discussion on Demand No. 30 and 45

[6-25 — 6-35 P.M.]

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা ক্ষেত্রে ব্যয়বরাদ্দের যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেই প্রস্তাব আমি সমর্থন করছি। স্যার, শিক্ষা বিষয়টাকে রাজ্যের তালিকা থেকে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়ার ফলে আমাদের এমন অনেক ব্যবস্থাকে মেনে নিতে হচ্ছে যে ব্যবস্থা সম্পর্কে আমাদের যথেষ্ট আপত্তি আছে। স্যার, শিক্ষা ক্ষেত্রে একটা চরম বিশৃঙ্খলা একটা চরম অরাজকতা যা কংগ্রেস শাসনের সময় ছিল সেটা এখন অতীতের বস্তুতে পরিণত হয়েছে কিন্তু নতুন নতুন কিছু কিছু বিশৃঙ্খলা এখন আমাদের চোখের সামনে আসছে, যেমন প্রশ্ন-পত্র ফাঁস হয়ে যাওয়ার ব্যাপার, পরীক্ষার উত্তরপত্র হারিয়ে যাওয়ার ব্যাপার। এগুলি যদি শুরুতে গুরুত্ব দিয়ে বিচার-বিবেচনা না করি বন্ধ করার চেষ্টা না করি তাহলে আইনের এই পথ বেধে নতুন ধরনের অরাজকতা আমাদের রাজ্যে শিক্ষা ক্ষেত্রে দেখা দেবে। একথা ঠিক যে শিক্ষা ক্ষেত্রে আমাদের যে অবস্থান ছিল সেই পুরানো অবস্থান থেকে আমরা অনেকটা পিছিয়ে এসেছি। এর অনেক কারণ হয়ত থাকতে পারে কিন্তু এর কারণ বিশ্লেষণ করতে গিয়ে যদি শুধু সময় আমরা নষ্ট করি এবং আমরা নিশ্চেষ্ট থাকি তাহলে নিশ্চয়ই ইতিহাস আমাদের ক্ষমা করবে না। আমি মনেকরি যে এই সম্পর্কে আমাদের আত্ম সমালোচনার অবকাশ আছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের বলব বিষয়টা যেন তারা ভেবে দেখেন। আজকাল ছাত্র-ছাত্রীদের নেশাগ্রস্ততা, আত্মহত্যার যে মনোভাব সেটা অনেক পরিমাণে বৃদ্ধি পেয়েছে। এরজন্য শুধু ছাত্র-ছাত্রীরা দায়ী, নাকি আমাদের শিক্ষা ব্যবস্থার মধ্যে কোনও গলদ থেকে গেছে সেটা আমাদের খোঁজ করে দেখা দরকার। যদি আমরা এড়িয়ে যাই তাহলে ভবিষ্যতে অবস্থা আরও খারাপের দিকে যাবে। আমাদের যেটুকু অভিজ্ঞতা সেই অভিজ্ঞতা থেকে আমরা বলতে পারি যে আমাদের সিলেবাস একটা বিরাট বোঝা, সেই বোঝা আমাদের ছাত্র-ছাত্রীরা বহন করতে পারছে না।

এবং দেখা যাচ্ছে একটা স্তরের syllabus-এর সঙ্গে আর একটা স্তরের syllabus-এর সঙ্গতি এবং সমতার অভাব প্রকট হয়ে দেখা দিয়েছে। প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর এবং উচ্চ মাধ্যমিকের syllabus যদি বিশ্লেষণ করি তাহলে এটা ধরা পড়বে। আমি দেখেছি যে ছেলে মাধ্যমিকে first division পেয়েছে সে উচ্চ মাধ্যমিকে third division পেয়েছে বা পরীক্ষায় পাশ করতেই পারলনা। এর কারণ হল, মাধ্যমিকের syllabus-এর মধ্যে oral পরীক্ষা দেবার সুযোগ আছে এবং work education-এর নামে work বিহীন একটা পাঠ্যক্রম চালু আছে বলে একটি ভাল ছেলে অতি সহজেই ১০০ নম্বর সংগ্রহ করতে পারে। কিন্তু উচ্চ মাধ্যমিকে সেই সুযোগ না থাকার ফলে এইভাবে কেউ নম্বর সংগ্রহ করতে পারেনা। মাধ্যমিকে শতকরা ২০ ভাগ নম্বর পেলে Group-এ পাশ করা যায়। কিন্তু উচ্চ মাধ্যমিক স্তরে group-এ পাশ করার ব্যবস্থা নেই একটি ছেলেকে শতকরা ৩৪ ভাগ নম্বর পেতেই হবে। কাজেই দেখা যাচ্ছে ২টি syllabus-এর মধ্যে সঙ্গতির অভাব রয়েছে। Sir,

আমরা এখন traditional method of teaching-এর পরিবর্তে new method of teaching-এ ছেলেদের শিক্ষা দিচ্ছি এবং তারজন্য আমরা শিক্ষা শিবির খুলেছি। আমি মনেকরি এই নূতন method-এর সুফল যদি ভোগ করতে হয় তাহলে একদিকে syllabus-এর বোঝা কমানোর কথা ভাবতে হবে এবং অন্যদিকে teacher-student ratio-কে কমিয়ে আনতে হবে। এই ব্যবস্থা যদি না করতে পারি তাহলে ঐ new method of teaching-এর সুফল কিন্তু আমরা পাবনা। আজকে ছেলেমেয়েরা বাধ্য হচ্ছে Private tuition-এর দিকে যেতে। আমরা প্রাথমিক স্তরের ছেলেমেয়েদের Private tuition-এর দিকে ঠেলে দিচ্ছি বলে মাধ্যমিক স্তর এবং তার উপরের স্তরের শিক্ষা শুধু উচ্চ বিত্তবানদের শিক্ষা হচ্ছে। কেন্দ্রীয় সরকার চাচ্ছেন Class-VIII পর্যন্ত no detention policy চালু হোক। আমরা চাই প্রাথমিক স্তর পর্যন্ত no detention হোক। তবে প্রাথমিক স্তরের no detention-টা কিন্তু মাধ্যমিক স্তরে no admission হয়ে যাচ্ছে — তারা ওখানে ভর্তি হতে পারছেনা। ওখানে তো কঠোর পরীক্ষা না দিলে ঢুকতেই পারবেনা। এখানে বলা হচ্ছে থাকতে পারবেনা, চলে যাও এবং ওখানে বলা হচ্ছে ঢুকতে পারবেনা, চলে যাও। তাহলে ছেলে মেয়েরা যাবে কোথায়, তারা কি করবে? আমি মনেকরি আমাদের শিক্ষা ব্যবস্থায় আর একটা নূতন উৎপাত সৃষ্টি হয়েছে এবং সেটা হল শিক্ষা ব্যবস্থায় রাজনৈতিক অনুপ্রবেশ। আমি বিশ্বাস করি শিক্ষায় রাজনীতি থাকা দরকার। কারণ রাজনীতি শিক্ষানীতি ঠিক করে। Firm political determination ছাড়া কখনও প্রগতিশীল শিক্ষানীতি গ্রহণ করা যায়না। কিন্তু তাই বলে দৈনন্দিন কাজকর্মে যদি রাজনৈতিক হস্তক্ষেপ চলতে থাকে তাহলে শিক্ষাক্ষেত্রে বিশৃঙ্খলার জন্ম দেবে। আজকাল শিক্ষক নিয়োগের ব্যাপারে প্রায়শই যোগ্যতাকে মর্যাদা দেওয়া হয়না মর্যাদা দেওয়া হচ্ছে দলের আনুগত্যকে। শুধু তাই নয়, donation-এর নামে কে কত টাকা ব্যয় করতে পারবে তার উপর ভিত্তি করে শিক্ষক নিয়োগ করা হচ্ছে। এক্ষেত্রে ৫০/৬০ হাজার টাকায় লেনদেন অতি তুচ্ছ ব্যাপার। এখানে একজন বিধায়ক বললেন এবং আমিও বলছি, শিক্ষক নিয়োগ পদ্ধতির পরিবর্তন করা দরকার। শিক্ষক নিয়োগ School service commission-এর মাধ্যমে হতে পারে এবং সেইভাবে হলে আমরা শিক্ষকদের যোগ্যতাকে মর্যাদা দিতে পারব। একথা সত্য শিক্ষক এবং অধ্যাপকরা এখন আগের তুলনায় অনেক বেশি সুযোগ পাচ্ছেন। আমি মানি তাঁদের হয়ত আরও সুযোগ দেওয়া উচিত। এটা খুব দুঃখের বিষয় আমরা কিন্তু এখনও অনেক চেষ্টা করে মাসের ১ তারিখে শিক্ষকদের মাইনে দিতে পারছিনা। আমি মনেকরি এই জটিলতা দূর করার দায়িত্ব সরকারের। আমি অনুরোধ করছি pension-এর ব্যবস্থা ঠিকভাবে করুন। আমরা এক সময় বলতাম না মরলে কেউ pension পায়না। এখন কিন্তু নেই কথাটা বুমেরাং; হয়ে আমাদের কাছে ফিরে আসছে। কাজেই শিক্ষকদের এই pension-এর ব্যাপারটা নিয়ে ভাবুন। দুঃখের সঙ্গে আর একটা কথা বলছি শিক্ষক এবং অধ্যাপকদের উপর যে সামাজিক দায়িত্ব ন্যস্ত আছে সেটা কিন্তু তারা ঠিকভাবে পালন করছেন না। অনেকেই private tution করেন এবং note লেখায় কাজ নিয়ে ব্যস্ত থাকেন। এই অবস্থা চলতে থাকলে শিক্ষার ক্ষতি হবে। শিক্ষকদের এই মনোভাব কখনও মেনে নেওয়া যায়না। আমি আশাকরি এই ব্যাপারে সরকার সুনির্দিষ্ট নীতি গ্রহণ করবেন। একথা বলে বাজেট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[6-35 — 6-45 P.M.]

**শ্রী হাবিব মুস্তাফা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা বাজেটের ব্যয় বরাদ্দের যে দাবি এখানে উপস্থাপিত করা হয়েছে, সেই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আমাদের বিরোধী বন্ধুরা যেসব আলোচনা এখানে রেখেছেন সেই আলোচনা অত্যন্ত নেতিবাচক আলোচনা। বামফ্রন্ট সরকার গত ১২ বছর ধরে শিক্ষা বিষয়ে যে নীতি এবং পরিকল্পনা করেছেন সেই অনুযায়ী শিক্ষাকে পুনর্নির্মাণ করার চেষ্টা করেছেন। কিন্তু সেই সমস্ত কথা ওরা বললেন না। আমরা জানি আমাদের এই সরকার আসার আগে পশ্চিমবাংলায় মাধ্যমিক শিক্ষার কি অবস্থা ছিল। পশ্চিমবাংলায় মাধ্যমিক শিক্ষার সাথে যুক্ত শিক্ষকরা কেবল মাত্র ডি এ পেত এইভাবে শিক্ষা চলত। তারজন্য শিক্ষক এবং শিক্ষাকর্মিরা তাদের জীবন যাপনের জন্য আন্দোলন করত। আর তখন সেই আন্দোলনের উপর আক্রমণ চালানো হত। আজকে শিক্ষা আন্দোলন বন্ধ হয়ে গেছে। বিরোধী পক্ষের সদস্যরা বলছেন যে শিক্ষা ক্ষেত্রে রাজনীতি আনা চলবে না। কিন্তু শিক্ষা ক্ষেত্রে রাজনীতির আমদানি ওরাই প্রথম করেছিল। আজকে শিক্ষা নীতি নূতন করে তৈরি করতে হয়েছে। শিক্ষাকে ওরা যে অবহেলিত অবস্থায় এনে ফেলেছিল মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে আমরা দেখতে পাই কি অবস্থা ছিল। আজকে এ সরকার শিক্ষাকে কেমন করে উন্নত করা যায় তারজন্য শিক্ষক সমাজকে নিয়ে সারা পশ্চিমবাংলায় প্রশিক্ষক ক্যাম্প এবং এই মাসের ১১ তারিখ থেকে দু' সপ্তাহ চলছে তার একমাত্র উদ্দেশ্য শিক্ষাকে মানগতভাবে উন্নত করা। এবং মধ্যশিক্ষা পর্যদের নেতৃত্বে এই শিক্ষক শিবির অনুষ্ঠিত হচ্ছে। পাঠ্যক্রম, পাঠ্যসূচি এবং পাঠ্য পুস্তক আজকে রচনা করে বিভিন্ন বিদ্যালয়ে সময় মতো পৌঁছে দেবার ব্যবস্থা হয়েছে। ৪।। লক্ষ ছাত্রছাত্রীর পরীক্ষা গ্রহণ করে সময় মতো পরীক্ষার ফল প্রকাশ করা হচ্ছে। এর আগে যে সরকার ছিল সেই সরকারের আমলে আমরা এই জিনিস নিয়মিত ভাবে হতে দেখিনি এবং সেই সময় পরীক্ষা একটা প্রহসনে পরিণত হয়েছিল। সমস্ত বিদ্যায়তনে গণ টোকাটুকি ব্যাপকভাবে দেখা দিয়েছিল। তারফলে শিক্ষা একটা অত্যন্ত বিপর্যস্ত অবস্থায় এসে পৌঁছেছিল। এই ৪।। লক্ষ ছাত্রছাত্রীর পরীক্ষা ব্যবস্থা মধ্যশিক্ষা পর্যদ যেভাবে করছেন তারজন্য মধ্যশিক্ষা পর্যদকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এরসঙ্গে আমি এইকথা বলতে চাই যে, পশ্চিমবাংলায় মাদ্রাসা শিক্ষা পর্যদ পুনর্গঠিত হয়েছে। মাদ্রাসা শিক্ষার প্রতি সরকার যথেষ্ট মনোযোগ দেবার চেষ্টা করেছেন। ধর্মীয় শিক্ষাকে অক্ষুন্ন রেখে আধুনিক জ্ঞান বিজ্ঞানের পাঠ্যক্রমের মধ্যে মাদ্রাসা শিক্ষাকে নতুন করে অন্তর্ভুক্ত করে পরিচালনা করবার চেষ্টা হয়েছে। শুধু তাই নয়, মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে শিক্ষকদের যেসব সুযোগ সুবিধা দেবার ব্যবস্থা হয়েছে মাদ্রাসা শিক্ষার শিক্ষকরাও সেই সব সুযোগ সুবিধা পাচ্ছে। মাদ্রাসা শিক্ষাকে আরও উন্নত করার জন্য একটা প্রশাসনিক কমিটি গঠন করা হয়েছে। আমরা আশা করব এই কমিটির রিপোর্ট বের হলে মাদ্রাসা শিক্ষা আরও উন্নত অবস্থায় পৌঁছতে পারবে এবং সরকার কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে পারবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিরক্ষরতা দূর করার জন্য সরকার একটি নতুন কর্মসূচি গ্রহণ করেছেন এবং এই কর্মসূচির মাধ্যমে আগামী দিনে যাতে এই নিরক্ষরতা সম্পূর্ণ নির্মূল করা যায় তারজন্য বিভিন্ন প্রকল্প সরকার গ্রহণ করেছেন। এই প্রকল্পগুলি কার্যকর করার জন্য বিভিন্নভাবে প্রচার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ভারতবর্ষে আজকে শতকরা ৬০ ভাগ মানুষ নিরক্ষর। এই নিরক্ষর মানুষগুলিকে শিক্ষিত করে তুলতে না পারলে সমাজ আরও পিছিয়ে

যাবে। এই নিরক্ষরতা দূরিকরণের জন্য জনশিক্ষা প্রসার বোর্ড গঠন করা হয়েছে। এই জনশিক্ষা প্রসার বোর্ডের মাধ্যমে বিভিন্ন প্রকল্প গ্রহণ করে কাজ শুরু করা হয়েছে।

শুধু তাই নয়, আজকে প্রায় ২৬/২৭ হাজার বয়স্ক শিক্ষাকেন্দ্র সারা পশ্চিমবাংলায় খোলা হয়েছে। আমি মনেকরি এগুলির মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের যে শিক্ষানীতি সর্বজনীন শিক্ষা ব্যবস্থা চালু করা, সমস্ত নিরক্ষর মানুষকে স্বাক্ষর করে তোলা এবং সমাজ সচেতন করা সেই নীতিকে সরকার কার্যকর করতে পারবেন। আমি আশা করব এই নীতির উপর দাঁড়িয়ে আজকে যে কাজ শুরু হয়েছে তার সাথে জনসাধারণ যুক্ত হবেন। আজকে বিভিন্ন প্রকল্পের রূপায়ণের ক্ষেত্রে জনসাধারণ যেভাবে অনুপ্রাণিত হচ্ছেন এ ক্ষেত্রেও আমি আশা করব তারা সেইভাবে অনুপ্রাণিত হবেন। পঞ্চায়েতকে অন্তর্ভুক্ত করার কথা এডুকেশনের রিপোর্টের মধ্যে পেয়েছি। আমি মনেকরি, পঞ্চায়েতকে এরমধ্যে জড়াতে পারলে নিরক্ষরতা দূরীকরণের কাজে আমরা আরও অগ্রসর হতে পারব। সেখানে কেন্দ্রের যে প্রকল্পগুলি আছে সেই প্রকল্পগুলির সাহায্যে পশ্চিমবাংলায় আগামীদিনে নিরক্ষরতা দূরীকরণ সম্ভব হবে। এই বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমি শেষ করছি।

[6-45 — 6-55 P.M.]

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্টের শিক্ষানীতি সম্পর্কে কংগ্রেসের বন্ধুরা সমালোচনা করলেন এবং সি.পি.এমের বন্ধুরা তাদের বোঝাবার চেষ্টা করলেন যে ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত শিক্ষা ক্ষেত্রে একটা অরাজকতার রাজত্ব ছিল। স্যার, শিক্ষা ক্ষেত্রে পরিবর্তন হয়নি একথা আমি বলি না। আমি এককালে শিক্ষক ছিলাম এবং জীবনের একটা দশক শিক্ষক হিসাবে কাটিয়েছি। সেই সময় আমি স্কুলের প্রধান শিক্ষক ছিলাম এবং স্কুলের ঘর তৈরি করার জন্য মাথায় করে ইঁট পর্যন্ত বয়েছি। তখন হেড মাস্টার হিসাবে আমি মাহিনা পেতাম ৩৫০ টাকা আর এখনকার হেডমাস্টাররা ২/৩ হাজার টাকা মাহিনা পান। অতএব শিক্ষকদের মান, মর্যাদা বেড়েছে একথা স্বীকার করি। সেই ৩৫০ টাকার মধ্যে আবার ১০০ টাকা গরিব স্কুলকে দান করে দিতে হত। সেই সময় আমি পঞ্চায়েতের সদস্য ছিলাম কিন্তু তখন আমাকে ক্যাজুয়াল লিভ নিয়ে পঞ্চায়েতের মিটিং-এ যেতে হত। এখনকার মাস্টার মহাশয়দের মধ্যে অনেকেই পঞ্চায়েতের মেম্বার, প্রধান ইত্যাদি ইত্যাদি হয়েছেন কিন্তু তাদের আর ক্যাজুয়াল লিভ নিয়ে মিটিং-এ যেতে হয়না। অন ডিউটিতে তারা এম.এল.এ, এম.পি., প্রধানগিরি ইত্যাদি সবই করছেন। অতএব শিক্ষকদের মর্যাদা বেড়েছে। আমি এককালে এ.বি.টি.এ.র কাউন্সিলের সদস্য ছিলাম এবং মাননীয় স্বর্গত সত্যপ্রিয় রায়ের নেতৃত্বে আন্দোলনও করেছি। এখন শিক্ষকরা আন্দোলন করেন। এখন স্কুলের বিল্ডিং হয়েছে, আগে মাটির স্কুল ঘর ছিল এখন পাকা বিল্ডিং হয়েছে। কিন্তু স্যার, একটা জিনিস উপলব্ধি করছি, শিক্ষার কেন্দ্রবিন্দুতে যারা রয়েছে সেই ছাত্রদের আজকে গিনিপিগ হিসাবে ব্যবহার করা হচ্ছে, তাদের কোনও উন্নতি হয়নি। এই প্রসঙ্গে স্যার, রবীন্দ্রনাথের তোতাকাহিনীর কথা মনে পড়ছে। পাখি যার নাচে পাখি আর গায়, পাখি ছটফট করে না, অতএব তার শিক্ষা সম্পূর্ণ হয়েছে। স্যার, মোহিতলাল মজুমদার কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে বলতে গিয়ে বলেছিলাম, বিশ্ববিদ্যালয়। আপনাদের আমলেও বিদ্যালয়গুলিতে বিদ্যালয় হয়েছে। আর কিছু হোক না কেন ছেলেদের লেখাপড়ার কোনও উন্নতি হচ্ছে না। আপনারা ছেলেদের মাইনা

[15th May, 1989]

নেননা? আমাদের আমলে ক্লাশ নাইন, টেনের ছেলেদের ৪।। টাকা মাইনা দিতে হত। আর আমার ছেলে ক্লাশ সেভেন থেকে এইটে প্রমোশন পেয়েছে তার সেশন চার্জ দিতে হয়েছে ৫০ টাকা। তাহলে মাইনা নেইনা এই যে স্লোগান এর কি মূল্য থাকল? এই হচ্ছে অবস্থা। এখানে লক্ষ থেকে উপলক্ষটা বড় হয়ে গেল। আজকে ছাত্র ভর্তি করতে গেলে আর প্রিন্সিপালকে বলতে হয়না, তার কাছে যেতে হয়না। আজকে কলেজের ছাত্রপরিষদ বা এস.এফ.আই-এর কাছে যেতে হয়। এই যদি অবস্থা হয় তাহলে আমি বলব যে শিক্ষা ক্ষেত্রে শিক্ষা নীতি থেকে রাজনীতি বড় হয়ে দেখা দিয়েছে। আপনারা মেজরিটির জোরে বাজেট পাস করিয়ে নিতে পারেন। কিন্তু আমাদের ছেলেমেয়েদের গিনিপিগের মতো অবস্থা হয়েছে অবৈজ্ঞানিক সিলেবাসের জন্য। বহু ছেলে বাড়ি থেকে পালিয়ে যাচ্ছে, আবার কেউ কেউ আত্মহত্যা করছে। এসব খবর আমরা কাগজে দেখছি। এই যদি হয় তাহলে ভবিষ্যতে এইসব শিশুদের উন্নতি হবেনা। আজকে বি.এ.পাশ করে একটা ছেলে ইংরাজিতে একটা দরখাস্ত লিখতে পারেনা। আপনারা ইংরাজি শিক্ষা তুলে দেবেন বলেছেন। কিন্তু আমরা দেখছি যে ব্যাঙের ছাতার মতো ইংলিশ মিডিয়াম স্কুলগুলি গজিয়ে উঠছে এবং সেইসব স্কুলে কারা পড়ছে? so called affluent society লোকের ছেলেমেয়েরা সেইসব স্কুলে পড়ছে। এবারে এই শিক্ষা ব্যবস্থার সার্বিক অবনতি ছাড়াও মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার কথা মাননীয় সদস্য হাবিব মুস্তাফা সাহেব বলেছেন। এখানে একটা প্যারাগ্রাফ যোগ করা হয়েছে। আমি কয়েকদিন আগে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছিলাম। তিনি বলেছিলেন যে ১৯৮৬-৮৭, ৮৭-৮৮ এবং ৮৮-৮৯ সালে কোনও কোটা দেওয়া হয়নি। নতুন যদি মাদ্রাসা দেওয়া না হয় তাহলে কি করে উন্নতি হবে। আপনারা বলেছেন যে মাদ্রাসা শিক্ষার মাইনা বাড়িয়েছেন। এটা ঠিক কথা কিন্তু এতে মাদ্রাসা শিক্ষার ছাত্রদের উন্নতি হয়নি। আপনারা যা বলেছেন তাতে শিক্ষার উন্নতি হয়নি। আপনারা স্বয়ং সম্পূর্ন অটোনমাস বডি করার কথা বলেছেন। এই অটোনমাস বডির দাবি দীর্ঘদিনের। কিন্তু এখনও পর্যন্ত করবার চিন্তা-ভাবনা করে শেষ করতে পারছেন না। হোস্টেলগুলির সমস্যা জটিল আকার ধারণ করেছে। কারমাইকেল কলেজের হোস্টেলে সুপারিনটেনডেন্ট-এর পদ দীর্ঘদিন ধরে নেই। এই হাউসে আমি বহুবার মেনশন করেছি যে এটার উন্নতি করা দরকার, সিট বাড়ানো দরকার। সে সম্পর্কে আপনারা কোনও সিদ্ধান্ত নেননি। আপনারা ৪টি জেলায় মুসলিম গার্লস হোস্টেল করেছেন যেটা হোম (পলিটিক্যাল) ডিপার্টমেন্ট থেকে করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় গত বছর বক্তৃতায় যা বলেছিলেন সেগুলির কাজ শুরু হয়েছে কিন্তু অন্যান্য ডিস্ট্রিক্টগুলি সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন? সেখানে মাদ্রাসা শিক্ষা আর্টিকেল ৩০ অনুযায়ী গাইড হবে কিনা? যদি না হয় তাহলে মাদ্রাসা শিক্ষার যে উদ্দেশ্য সেটা ব্যর্থ হবে। কারমাইকেল হোস্টেল ছাড়াও বেকার হোস্টেল ছাড়াও অন্যান্য হোস্টেল বাড়ানো দরকার। কারণ বহু ছাত্র মফস্বল থেকে এসে এখানে জায়গা পায়না। এই যে সমস্যা, এগুলি দিনের পর দিন জটিল হয়ে যাচ্ছে। এইসব সমস্যা সমাধানের জন্য কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। হোস্টেলগুলি ঠিকমতো সুপারভিসন হয়না। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, আমার কাট মোশনগুলির সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মূল বিষয়গুলি এখানে উত্থাপিত হয়েছে এবং আরও হবে সেগুলি জবাব শ্রী কান্তি বিশ্বাস পরে দেবেন। আমি মনেকরি বিশেষ

করে উচ্চ শিক্ষা সম্বন্ধে ২/১টি কথা বলার জন্য অনুমতি চেয়েছি। আমি দেখলাম যে আমার বেশি কিছু বলার নেই। উচ্চ শিক্ষা সম্বন্ধে যা বলেছেন সেগুলি হচ্ছে, প্রথমত বলা হয়েছে, ইউ.জি.সি. যা সুপারিশ করেছেন পে-স্কেল সেগুলি এখানে কার্যকর হয়নি যদিও আমাদের কাছে নাকি টাকা পড়ে আছে। এক পয়সাও তো আসেনি। টাকাতো পরে আসবে। আমরা ইমপ্লিমেন্ট করার পরে তারা দেবেন, তাদের যা দেওয়া শতকরা ৮০ ভাগ। সমস্ত সার্কুলার ইত্যাদি চলে গেছে, আমার কাছে সব ডেট আছে, প্রোফর্মা চলে গেছে ডি.পি.আই থেকে। আর ১৯৮৬ সাল থেকে এটা কার্যকর হবে ঠিক হয়ে গেছে। এইসব ঠিক করতে গিয়ে আমরা উপাচার্যদের সঙ্গে কথা বলেছি। সমস্ত বিশ্ববিদ্যালয় করে সব একমত হয়ে আমরা সেগুলি পাঠিয়ে দিয়েছি। কাজেই এটা সঠিক কথা নয় যেটা এখানে বলা হয়েছে। দ্বিতীয়ত এখানে বলা হয়েছে যে আগে নাকি ভাল একটা প্রথা ছিল, ডি.পি.আই. আগেতে শিক্ষক নিয়োগ করতেন, এখন কলেজ সার্ভিস কমিশন হওয়ার ফলে এটায় পক্ষপাতিত্ব হচ্ছে, এটা বলা হচ্ছে। ডি.পি.আই. নিয়োগ করতে পারতাম। আর আশ্চর্য, কলেজ সার্ভিস কমিশন আমরা নিয়োগ করি ঠিক কথা, কিন্তু তারা যখন শিক্ষক নিয়োগ করেন কলেজে, তখন বিষয় বুঝে, কি সাবজেক্ট বুঝে একটা কমিটি তৈরি করেন এবং সেখানে আচার্য, উপাচার্য, কলেজ সার্ভিস কমিশন, এদের প্রতিনিধি থাকে, থেকে তারা ঠিক করেন যে কে হবে। যা নিয়ম কানুন আছে তাই দিয়ে তারা ঠিক করেন। এটার উপর দেখছি ওদের আস্থা নেই, ডি.পি.আই. এর উপর ওদের আস্থা আছে। আমাদেরও ডি.পি.আই. এর উপর আস্থা আছে, কিন্তু এটা যদি বলা হয় যে পক্ষপাতিত্ব, তাহলে তো ডি.পি.আই.কেও আমরা সেইরকম ডি.পি.আই. করতে পারি, আমাদের কি দু-চার জন শিক্ষিত লোক নেই? সেই বলছি, এইসব অবান্তর কথা বলবার জন্য বলছেন, বলার কিছু নেই বলে বলছেন। তারপর একজন বললেন ভবতোষ দত্ত কমিটি যেটা আমরাই নিয়োগ করেছিলাম ১৯৭৯ সালে, এমন কি উচ্চ শিক্ষার ব্যাপারে, টেকনিক্যাল এডুকেশন, এইসব ব্যাপারে আমরা উত্তরপ্রদেশ অন্ধপ্রদেশ থেকে পেছিয়ে আছি, ঠিকই তো বলেছেন, আমাদেরও তো এটা অভিযোগ। কমিশন তো করেছিলাম আমরা, যে সর্বনাশটা ওরা করে গেছেন, সেটা জানবার জন্যই তো এই কমিশন হয়েছিল। আমরা তো ১৯৭৭ সালের মাঝামাঝি এসেছি এই সরকারে। ওরা ঠিকই বলেছেন, কিন্তু এখনকারটা তো বললেন না, বলতে লজ্জা হয়, নাকি, যে আমাদের ইউ.জি.সি. বলেছে সেদিন, এই সেদিনকার কথা যে পোস্ট গ্রাজুয়েট লেভেলে যখন তারা সুপারিশ করেন যে কারা হবেন রিসার্চ স্কলার, তখন আমাদের ক্যালকাটা ইউনিভার্সিটি প্রথম স্থান অধিকার করেছে, তারপর দিল্লি আছে, অমুক আছে, এইসব বলেছেন তারা। এটাকে কংগ্রেসের মনোভাব বোঝা যাচ্ছে যে পশ্চিমবাংলার এরা তো কমিউনিস্ট নয়, মার্কসবাদি নয়, এরা রিসার্চ স্কলার, এদের একটু প্রশংসা তা পর্যন্ত সহ্য করতে পারেন না? কারণ ওরা এখানকার মানুষ কলকাতার মানুষ তারা? এইসব মানুষ জন প্রতিনিধি এবং যারা ওদের ভোট দিয়েছেন, তারা একটু বুঝে নিন যে কিরকম জন প্রতিনিধি তারা পাঠিয়েছেন। তারপর একজন বললেন যে আসানসোল গার্লস কলেজের অ্যাডমিনিস্ট্রেটার হচ্ছেন একজন রাজনৈতিক ব্যক্তি। কে করেছে, আমরা করেছি না কি? বর্ধমান ইউনিভার্সিটি অ্যাপয়েন্ট করেছে, খারাপটা হয়েছে কি? রাজনীতি করলে খারাপ হয়? যিনি বলেছেন, তিনিও তো রাজনীতি করেন, তিনি কি নিকৃষ্ট ব্যক্তি নাকি? নিজেকে তিনি কি তাই মনে করেন? কাজেই এই হচ্ছে বক্তৃতা... [illegible] হয় বলা।

তারপর একজন বললেন ইঞ্জিনিয়ারিং এবং ডাক্তারিতে চিফ মিনিস্টারের কোটা আছে। ডাক্তারিতে আমার ১০ জন আছে, ইঞ্জিনিয়ারিং-এ তো আমার নেই; সেটাও বলব, সেটা টাকা নিয়ে করা হয়। আমরা তো কংগ্রেসিদের মতো জোচ্চর নই যে একটা সিটের জন্য কিছু টাকা নাও বা একটা লাইসেন্স পারমিটের জন্য টাকা নাও, বামপন্থী সরকার সেটা করে না। আর কতটা অজ্ঞ ওরা, অজ্ঞ কি না জানিনা, কতটা মূর্খতার পরিচয় দিলেন যে ইঞ্জিনিয়ারিং-এও নাকি আমার কোটা আছে! নেই তো! আর ডাক্তারিতে আছে, কিছু কংগ্রেসি লোকেদের জিজ্ঞাসা করবেন, যে সুপারিশ যাদের করেছি, কাদের কাদের কটা আমি দিয়েছি। এটা ঐ ভাবে আমি বিচার করি না যে, কোনও বামপন্থীর কাছ থেকে একটা সুপারিশ এল, কার থেকে সুপারিশ এল, আমি দেখে বিচার করি, কখনও সংখ্যালঘু যারা, তাদের দিতে হয়। এই বারো বছর ধরে মুসলমানরা কত পেয়েছেন, আগে? দু-চারটে দশটা বাদে হতে পারতেন মুসলমান ছেলে মেয়েরা? কখনও হতে পারতেন না। এই জন্য আমরা কোটা রেখেছি। নেপালি ছেলেমেয়েরা হতে পারত? কখনও হতে পারত না। এই অবস্থার মধ্যে তারা আছে। অনেক সময় শিডিউল্ড কাস্ট এখন তবু শিডিউল্ড কাস্ট কিছু হচ্ছে, কিন্তু শিডিউল্ড ট্রাইবস হয় না, কাজেই সেইভাবে আমরা হিসাব নিকাশ করে সেইগুলো দিই এবং আমি আবার বলছি, কংগ্রেসিদের মতো [**] নই, আমরা এইসব করতে গিয়ে ছেলেমেয়েদের ঢোকাতে গিয়ে পয়সা নেব কারোর থেকে। এইসব যিনি বলছেন, আমি বলছি তিনি দুর্নীতিগ্রস্ত, আপনাদের এইকথা বলবার কোনও অধিকার আর নেই। সেইজন্য আর বেশি কিছু আমার বলার নেই।

(গোলমাল)

যা বলছি সঠিক বলছি। এই যে ব্যক্তি দাঁড়িয়ে উঠেছেন, মাননীয় সদস্য ইনি পশ্চিমবাংলার রিসার্চ স্কলারদের প্রশংসা পর্যন্ত শুনতে পারেন না, আর এর বক্তৃতা আমায় শুনতে হবে! এই কথা বলে আমি ব্যয়-বরাদ্দকে সমর্থন করে, ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-55 — 7-05 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব সামান্য। বিরোধী পক্ষের কিছু বক্তব্য আমার দৃষ্টি আকর্ষণ করেছে, আমি সেই প্রসঙ্গে দু-একটি কথা বলছি। কয়েকজন বক্তা নীতির প্রশ্ন তুলেছেন। খুব ভাল করেছেন। যুক্তি বা কুযুক্তি, সেটা স্বতন্ত্র কথা। অন্তত্পক্ষে বিরোধী পক্ষ যদি আমাদের নীতিকে কার্যকর করার প্রশ্ন সঠিক যুক্তি দিয়ে প্রতিফলিত করেন, তাহলে বামফ্রন্টের পক্ষ থেকে নিশ্চয়ই আমাদের যদি কোনও ত্রুটি-বিচ্যুতি, ভুল ভ্রান্তি থাকে, বামফ্রন্ট সরকার নিশ্চয়ই তা বিবেচনা করবেন। একজন মাননীয় সদস্য নীতির প্রশ্ন তুলে এখানে উল্লেখ করেছেন যে, বিজ্ঞানের উন্নতি হয়েছে, কারিগরির উন্নতি হয়েছে। একদিকে আমাদের দেশে যেমন উন্নত বিজ্ঞান এবং কারিগরির টেকনিশিয়ান আছেন; আর একদিকে তেমন নিরক্ষর অগণিত মানুষ আছেন এবং তারাই হচ্ছেন শতকরা ৬০ ভাগ। এখন প্রশ্ন হচ্ছে কাদের দিকে তাকিয়ে শিক্ষা নীতি নির্দ্ধারণ করা হবে? এটা নিশ্চয়ই সবাই জানেন যে, বামফ্রন্ট মূলত যারা নিরক্ষর, যারা দরিদ্র, যাদের কাছে শিক্ষার

Note: ** Expanged as ordered on 17/5/99 by the Chair.

আলো পৌঁছয় নি তাদের অন্তত খানিকটা শিক্ষিত করে তোলার নীতিই গ্রহণ করেছেন। এটাই হচ্ছে বামফ্রন্টের প্রধান নীতি যে, ঐ সমস্ত অশিক্ষিত অগণিত মানুষ যদি একটু শিক্ষা পায় তাহলেই দেশে গণতন্ত্রের বিকাশ ঘটতে পারে। শিক্ষা না পেলে দরিদ্র মানুষগুলি গণতন্ত্রের বিকাশ ঠিকমতো হয় না। তবে আমরা এটাও মানি যে, আমাদের দেশে আধুনিক বিজ্ঞান এবং টেকনোলজির ব্যবহার আরও বেশি দরকার। কিন্তু আমরা প্রধান গুরুত্বটা কোথায় দেব? আমাদের যা আর্থিক ক্ষমতা তাতে স্বাভাবিক ভাবেই দরিদ্র নিরক্ষর গ্রামীণ মানুষ ক্ষেতমজুর, কৃষক ইত্যাদিদের দিকে তাকিয়েই আমাদের নীতি নির্দ্ধারিত হওয়া দরকার। তারপরে এখানে সেই পুরোনো যুক্তি আবার দেওয়া হচ্ছে এবং প্রশ্ন করা হচ্ছে যে, ৫ম শ্রেণী পর্যন্ত কেন ইংরাজি তুলে দেওয়া হল? ঐ তো কিছু ব্যাঙের ছাতার মতো স্কুল ইত্যাদি হচ্ছে, সেখানে কারা পড়ছে? সামান্য কিছু ঐ জিনিস হচ্ছে এবং সেখানে সামান্য কিছু ছাত্র-ছাত্রী পড়ছে। কিন্তু বিশাল যে জনসংখ্যা, যাদের দীর্ঘকাল ধরে অন্ধকারে রাখা হয়েছিল, তারা কোনও ভাষায় সামান্যতম শিক্ষাটুকু পাবে? নিশ্চয়ই সেটা তাদের মাতৃ ভাষায় পাবেন। আমি দিল্লিতে বিভিন্ন রাজ্যের এই ধরনের একটা সম্মেলনে গিয়েছিলাম। সেখানে কংগ্রেসের একজন এ.আই.সি.সি. সেক্রেটারি প্রশ্ন তুলেছিলেন, 'কেন তুলে দেওয়া হল?' কংগ্রেসের অন্যান্য রাজ্যের যারা এসেছিলেন তারা তার কথা শুনে অবাক হয়ে গিয়েছিলেন। তারা অনেকে আলোচনার শেষে আমাকে বলেছিলেন, 'ব্যাপার কি বলুন তো মশাই, আমরা তো কিছুই বুঝতে পারছি না! আমাদের রাজ্যে তো ৫ম শ্রেণী পর্যন্ত ইংরাজি পড়ানো হয় না, মাতৃ ভাষায় পড়ানো হয়।' সুতরাং আজকে ওদের এটা বোঝা দরকার যে, কেন এটা করা হয়েছে। নিচেরতলার মানুষরা গণতন্ত্রের আস্বাদ যাতে বেশি করে পেতে পারে তারজন্যই তাদের কাছে আমরা শিক্ষাকে পৌঁছে দিতে চাই। যে মানুষদের নিচু করে রাখা হয়েছিল সেই মানুষদের প্রতিই আমাদের প্রধান নজর। আমি বেশি কথায় যাব না, তবে আমি কয়েকটা প্রস্তাব এখানে রাখছি। এখানে ভাষণের মধ্যেই উল্লেখ করা হয়েছে, "শিক্ষাকে মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করা সত্ত্বেও বাস্তবে তার প্রতিফলন ঘটছে না।" এখন কেন্দ্রীয় সরকার ক্রমাগত শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দ কমাচ্ছেন। বামফ্রন্ট সরকার এব্যাপারে কতটা অগ্রসর হতে পারে তা আর্থিক ক্ষমতার উপর নির্ভর করে, আরও নির্ভর করে সামাজিক পরিবেশ কতটা সেখানে কার্যকর করা যাবে। আমি শুধু মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর কাছে কয়েকটি প্রস্তাব রাখছি। প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা আরও বাড়ানো দরকার দরিদ্র মানুষের দিকে তাকিয়ে, বিশেষ করে অনুন্নত এলাকায়, আদিবাসী তফসিলি সম্প্রদায়ভুক্ত এলাকাতে। আমার নিজের নির্বাচনি কেন্দ্রে দেখেছি এইরকম এলাকা আছে যেখানে বছরের পর বছর বিদ্যালয় নেই, সুতরাং এইদিকে যেন মন্ত্রী মহাশয় দৃষ্টি দেন। আমি লক্ষ করছি সারা পশ্চিমবাংলার সাধারণ চিত্রের কথা আমি বলব না শান্তিপুর পৌর এলাকায় যে সমস্ত বিদ্যালয়গুলি আছে সেখানে শিক্ষকের অভাব। এই শিক্ষকের অভাবের কথা কেউ কেউ উল্লেখ করেছেন। সেখানে ২৫০ জন ছাত্রের জন্য একজন মাত্র শিক্ষক যেখানে ৪০ জন ছাত্রের ভিত্তিতে একজন শিক্ষক দেওয়ার কথা। এর দ্বারা শিক্ষা ঠিকমতো পাওয়া যায় না। সেখানে ৮২ জন শিক্ষকের পদ খালি। এছাড়া শুধু শান্তিপুর নয়, সর্বত্র যেখানে বিদ্যালয়গুলির জন্য পাকা গৃহ তৈরি হয়েছে সেইসব বিদ্যালয়ের যেগুলির কাজ এখন অসম্পূর্ণ, জানালা নেই সেইদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। পঞ্চম শ্রেণী উত্তীর্ণ ছাত্র-ছাত্রীদের বিরাট অংশ মাধ্যমিক বিদ্যালয়ে

ভর্তি হওয়ার সুযোগ পাচ্ছেন না স্থানাভাবে। সুতরাং আরও মাধ্যমিক বিদ্যালয় বাড়ানো দরকার, আর্থিক সঙ্গতি অনুযায়ী ব্যয়-বরাদ্দ বাড়ানোর দরকার বলে আমি মনেকরি। যে সমস্ত জুনিয়ার হাইস্কুল অ-অনুমোদিত হয়ে আছে আমি একটি স্কুলের কথা জানি ১৯৭১ সাল থেকে অ-অনুমোদিত হয়ে আছে, রেকগনিশন পায়নি এগুলির দিকে দৃষ্টি দেবেন। আমি আর একটি স্কুলের কথা বলছি, শান্তিপুর কৃত্তিবাসের নামে স্কুলটি ভেঙে যাচ্ছে। সেটা যাতে ঠিকমতো মেরামত হয়, সম্প্রসারণ হয় সেইদিকে দৃষ্টি দেবেন। অনেকে শিক্ষকদের অবসরের কথা বলেছেন। প্রাথমিক এবং মাধ্যমিক স্কুলের যে সমস্ত শিক্ষকরা অবসর গ্রহণ করছেন এমন একটি বন্দোবস্ত করুন যাতে ৬ মাসের মধ্যে তাদের পেনশন দেবার ব্যবস্থা করা হয়। এবারে লাইব্রেরি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সারা শান্তিপুর শহরে টাউন লাইব্রেরি কেন হচ্ছে না, কোথায় আটকে আছে সেইদিকে যেন তিনি দৃষ্টি দেন। আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি সেটা হচ্ছে, পরীক্ষা ক্ষেত্রে যে ধারাবাহিক মূল্যায়ন ব্যবস্থা আছে, বামফ্রন্ট সরকার এ ব্যাপারে যে নীতি গ্রহণ করেছেন এরফলে সত্যিই ছাত্রদের শিক্ষার মান উন্নয়ন হচ্ছে কিনা, উপযুক্ত পরিকাঠামো আছে কিনা এগুলি বাস্তব অভিজ্ঞতার ভিত্তিতে বিচার-বিবেচনা করে দেখা দরকার। কেননা অন্য দেশে, প্রকৃতপক্ষে ধনি দেশে বিলাতে এই ধরনের ব্যবস্থা আছে। এখানে যে ধরনের শিক্ষানীতি গ্রহণ করেছেন তাতে ঐ ধরনের ব্যবস্থা নেওয়া হয়নি। এইটা কার্যকর করতে গিয়ে ছাত্রদের প্রকৃত শিক্ষার মান উন্নয়ন হচ্ছে কিনা সে ব্যাপারে যাচাই করে দেখবেন। সিস্টেমটা খুবই ভাল, প্রথাটি ভাল কিন্তু বাস্তবে কার্যকর কতখানি হচ্ছে, শিক্ষার উন্নতি হচ্ছে কিনা, ছাত্রদের উন্নতি হচ্ছে কিনা এইসব ব্যাপারে ভালকরে বিচার-বিবেচনা করা দরকার। পরিশেষে আর একটি কথা বলি, আমাদের শিক্ষানীতির মূল প্রশ্নটা হচ্ছে সাধারণ মানুষের দিকে তাকিয়ে।

[7-05 — 7-15 P.M.]

তার মানে এই নয়, যারা বিজ্ঞানি, যারা টেকনিশিয়ান, যারা একটু উঁচু পর্যায়ের, অর্থাৎ দেশের উন্নয়নের পক্ষে যারা প্রয়োজনীয় তাদের আমাদের বহু বিজ্ঞানি, ডাক্তার টেকনিশিয়ানস ইত্যাদি দরকার যারা আনবিক শক্তি সম্পন্ন এবং অভিজ্ঞ তাদেরও দরকার দেশের উন্নয়নের জন্য, কিন্তু সেই উন্নয়নের স্বার্থে যদি শুধু উপর দিকে তাকিয়ে থাকি, নিচের দিকে না তাকাই সেই উন্নয়নের ফল ভালর দিকে যেতে পারে না। অতএব শিক্ষা নীতিকেই প্রথম এবং গুরুত্ব দেওয়া হচ্ছে। সাধারণ মানুষের মধ্যে যারা দীর্ঘকাল ধরে শিক্ষা পায়নি, পিছনে পড়ে আছে, নিরক্ষর তাদের সামনে আনতে হবে। বিজ্ঞান, কারিগরি বিদ্যা শিক্ষা পেলে সামগ্রিক ভাবেই দেশকে এগিয়ে নিয়ে যেতে পারা যাবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। আমি আপনার কাছে একটি বিষয় নিবেদন করছি। আমি যদি কোনও মন্ত্রীকে চোর, জুয়াচোর বলি তাহলে আপনি কথাটা কি প্রসিডিংসে রাখবেন, না কেটে দেবেন?

(গোলমাল)

আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বক্তব্য রাখার সময় বলেছেন আমরা কংগ্রেসের মতো চোর জুয়াচোর নই, একথা তিনি বলে চলে গেলেন। তাহলে চোর, জুয়াচোর কথাটা থাকবে?

**মিঃ স্পিকার ঃ** আমি প্রসিডিংস দেখব, প্রসিডিংসে যদি আনপার্লামেন্টারি কথা থাকে তাহলে সেগুলি এক্সপাঞ্জ হবে। নাউ শ্রী মহম্মদ আব্দুল বারি।

(গোলমাল)

(এই সময় মাননীয় কংগ্রেস আই সদস্যরা সভাকক্ষ ত্যাগ করিয়া চলিয়া যান।)

[7-15 — 7-25 P.M.]

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের বাজেট বক্তব্যের মধ্যে রয়েছে, আমরা পশ্চিমবঙ্গে একটা নূতন দপ্তর সৃষ্টি করেছি, যে দপ্তরের নাম হচ্ছে জনশিক্ষা প্রসার বিভাগ। বিষয়টি সম্পর্কে আজকে যারা আলোচনা করলেন, তারা কেউ খুব বেশি কিছু বলেন নি। একটু নিরক্ষরতার কথা বলেছেন। আমরা মনেকরি নিরক্ষরতা দূরীকরণ করতে হলে কতকগুলি শর্তের প্রয়োজন আছে। প্রথম শর্তটি হচ্ছে ফ্রি অ্যান্ড কমপালসারি এডুকেশন। যে কোনও একটি স্তর পর্যন্ত প্রাথমিক, মাধ্যমিক একটি স্তর পর্যন্ত ফ্রি অ্যান্ড কমপালসারি এডুকেশন বাধ্যতামূলক হবে। বিনামূল্যে শিক্ষা আমাদের দেশে আজ পর্যন্ত হয়নি। দ্বিতীয়টি হচ্ছে আমাদের দেশে যে শিক্ষা ব্যবস্থা আজকে বলা হয় ফরমাল এডুকেশন সিস্টেম আজকে বিধিবদ্ধ শিক্ষা ব্যবস্থা, এই বিধিবদ্ধ শিক্ষা ব্যবস্থা পৃথিবীর বুকে কোথাও টোটাল ইরিডিকশন অফ ইললিটারেসি হয়নি। সুতরাং বিধিবদ্ধ শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে সমস্ত নিরক্ষরতা দূরীকরণ সম্ভব নয়, এবং তারজন্য প্রয়োজন বিধিবদ্ধ শিক্ষার বাইরে একটি শিক্ষা ব্যবস্থা পরিচালনা করা। আমাদের দেশে দুর্ভাগ্যের কথা হল, আমরা মুখে যেটা বলি কোনওদিন কার্যকর হয়না। তৃতীয় কনডিশন হল, নিরক্ষরতা দূরীকরণের ব্যাপারটা যদি সদিচ্ছা নিয়ে এবং রাজনৈতিক আন্দোলন হিসাবে গ্রহণ করা না হয় তাহলে নিরক্ষরতা দূরীকরণ সম্ভব হবে না। আমাদের দেশে বিধিবদ্ধ শিক্ষা-ব্যবস্থা হয়নি একথা তো নয়! ১৯৪৭ সালে যখন দেশ স্বাধীন হয়েছিল, তারপর থেকে বহু স্কুল-কলেজ হয়েছে। কাজেই কিছু হয়নি তা বলা যাবে না। কিন্তু দেখা গেল, ১৯৫১ সালে যেখানে দেশে নিরক্ষর মানুষের সংখ্যা ছিল ৩০ কোটি, দশ বছর পরে ১৯৬১ সালে সেটা ৩৩ কোটিতে দাঁড়াল, ১৯৭১ সালে সেটা হল ৩৭-৩৮ কোটি, ১৯৮১তে প্রায় ৪৪ কোটি, ১৯৯১ সালে সেটা ৫০ কোটি হবে এবং একবিংশ শতাব্দীর শুরুতে সেটা ৫৫ কোটি উঠবে। এটা রোধ করতে হলে ফ্রি অ্যান্ড কমপালসারি এডুকেশন চালু করতে হবে। কিন্তু সেক্ষেত্রে কিছু হয়নি। সেজন্য বিধিবদ্ধ শিক্ষার বাইরে যে শিক্ষা-ব্যবস্থা আমরা করতে চাইছি সেটা হল নন-ফর্মাল এডুকেশন অর্থাৎ প্রথা বহির্ভূত বয়স্ক শিক্ষা, প্রতিবন্ধীদের শিক্ষা, অন্ধদের জন্য শিক্ষা। ঐ সমস্ত নিয়ে গত বছর আমরা একটি দপ্তর খুলেছি এবং আরও কতগুলো কার্যক্রম ইতিমধ্যে চালুও করেছি যার মধ্যে দিয়ে আমরা এগোবার চেষ্টা করছি, কারণ পশ্চিমবঙ্গ এক্ষেত্রে এখনও পিছিয়ে আছে। আমরা স্বীকার করছি, পশ্চিমবঙ্গে বিধিবদ্ধ শিক্ষা-ব্যবস্থা সম্বন্ধে আমরা যে উদ্যোগ গ্রহণ করেছি সেই উদ্যোগের তুলনায় আমাদের শিক্ষার হার যে জায়গায় যাবার কথা সেখানে ঘাটতি থেকে যাচ্ছে। কাজেই এর উপর বেশি উদ্যোগ নেওয়া দরকার। সমগ্র পশ্চিমবঙ্গে নন-ফর্মাল এডুকেশন এবং বয়স্ক শিক্ষার ক্ষেত্রে দুর্বলতা আছে। সেই দুর্বলতা কাটাবার জন্য সরকারিভাবে উদ্যোগ গ্রহণ করেছি আমরা। সমস্ত জেলাগুলোতে অফিসারদের

নিয়ে সভা করেছি এবং দেখেছি যে, জনগণের একটি অংশ যদি এর দায়িত্ব না নেন তাহলে এই কাজ কখনও হতে পারে না। জনশিক্ষা প্রসারের জন্যই জনশিক্ষা জনগণের মাধ্যমে শিক্ষা এবং সেটা আমরা পঞ্চায়েতের মাধ্যমে করব বলে ঠিক করেছি। তারজন্য নন-ফর্মাল এডুকেশনের ক্ষেত্রে জেলা স্তর থেকে আরম্ভ করে ব্লক স্তর এবং তার নিচের স্তর পর্যন্ত যে কেন্দ্রগুলি আছে ঠিক করেছি সেখানে একটি কমিটি থাকবে। সেই কমিটি ১০৫ টাকা নিয়ে পড়াচ্ছেন কিনা কেবলমাত্র সেটাই দেখবে না, কারণ আমরা মনেকরি সেটা তদারকি করবার চেয়ে আরও বেশি দরকার হচ্ছে, যারা সেখানে পড়বে তাদের সেখানে নিয়ে যাওয়া এবং সেটাই ঐ কমিটি করবে বলে আমরা ঠিক করেছি। আমাদের এক্ষেত্রে কিছু দুর্বলতা ছিল, কাজেই এটা কাটাবার জন্য কিছু করা দরকার। কিন্তু সেখানে অসুবিধা হল, ঐসব নন-ফর্মাল এডুকেশন সেন্টারে যারা যায় সেইসব চাষি, ক্ষেতমজুররা, যারা দারিদ্র সীমার নিচে রয়েছে, সারাদিন মাঠে কাজ করবার পর তাদের সেখানে নিয়ে যাওয়া। এটাই হচ্ছে ১০৫ টাকার ঐসব শিক্ষক-শিক্ষিকাদের কাছে সবচেয়ে বড় অসুবিধা। সেইজন্য ঐ কমিটির মাধ্যমে আমরা মোটিভেটেড করবার কাজটা করতে চেয়েছি। ঐ প্রোজেক্টের উপর অফিসাররা থাকবেন, স্কুল থেকে ছাত্ররা থাকবে এবং তারাই এই ইনভলভমেন্টের কাজটা করবে, কারণ আমরা দেখেছি এতদিন পর্যন্ত ইনভলভড করবার কাজে ঘাটতি থেকে গেছে। আমরা দেখেছি যে, এই দুর্বলতা হচ্ছে আসলে সদিচ্ছার অভাব। তারজন্য ঠিক করেছি যে, এক্ষেত্রে পঞ্চায়েতের মাধ্যমে একটা নির্দিষ্ট টার্গেট থাকা দরকার, লক্ষ্যমাত্রা থাকা দরকার। তারজন্য পশ্চিমবঙ্গে ২০টি ব্লক বেছেছি। ঐ ২০টি ব্লকে পঞ্চায়েত সংগঠনের নেতৃত্বে একটা হিসাব তৈরি করে ইনভলভড করে সমস্ত মানুষকে মোটিভেটেড করবার পর ঐ শিক্ষা দেওয়া হবে ২০টি ব্লকে। এটা আমরা ঠিক করেছি। আর নন-ফরমাল এডুকেশনের ব্যাপারে ৫৩টি ব্লকের প্রোজেক্ট হিসাবে ছড়িয়ে ছিটিয়ে দিচ্ছি সেটা আমরা একটা জায়গায় যাতে কনসেনট্রেট করতে পারি সেইভাবে ব্যবস্থা করছি। আমরা দেখতে পাচ্ছি আমাদের এই পশ্চিমবাংলায় নারী শিক্ষার হার কম। তারজন্য আমরা ঠিক করেছি আমাদের প্রোজেক্টগুলিতে যেখানে নন-ফরমাল বা বয়স্ক শিক্ষা প্রকল্প আছে সেখানে অন্তত শতকরা ৫০ ভাগ নারী প্রশিক্ষকের ব্যবস্থা করতে হবে। আমরা এখানে যাতে এটা কাটিয়ে উঠতে পারি তারজন্য সমস্ত নারী শিক্ষা দেওয়ার ব্যবস্থা করেছি। আমি বলেছি যে এটাকে রাজনীতিগত ভাবে গ্রহণ করা দরকার। আমাদের এখানে বামপন্থী দলগুলি বঙ্গীয় স্বাক্ষরতা প্রসার একটা সমিতি গঠন করেছি। রাজনীতিগতভাবে শিক্ষার প্রসার ঘটানোর জন্য, সমস্ত জিনিসটাকে গুটিয়ে আনবার জন্য আমরা একটা পরিকল্পনা নিয়েছি। রাজনৈতিক সংগঠন, কৃষক সমিতি, নারী সমিতি সমস্ত কিছুকে নিয়ে শিক্ষার প্রসার লাভের জন্য বিশেষ ব্যবস্থা করেছি। প্রথমে এদের নিয়ে একটা বিশেষ বাহিনি তৈরি করা হবে তারা শিক্ষা দেবে। এটা সম্পূর্ণ করার পর আমরা একটা টারগেট ঠিক করেছি সেটা ১ বছরের মধ্যে গ্রহণ করব। তারপর আমাদের যেটা একজিসটিং আছে আর.এফ.এল.পি, রুর‍্যাল ফাংশনাল লিটারেসি প্রোজেক্ট তা থেকে ২ লক্ষ ৫২ হাজার নিরক্ষরকে স্বাক্ষর জ্ঞান করব। আমরা স্টেট থেকে করব ৩ লক্ষ ৪৭ হাজার। ইউনিভার্সিটির ছাত্ররা করবে ২৪ হাজার। ২০টি ব্লক করবে ২ লক্ষ ৪০ হাজার। আর আমাদের ইউনিভার্সিটির ছাত্ররা করবে ৬০ হাজার এবং ভলেনটিয়ারি অরগানাইজেশন করবে ৪৫ হাজার। এই নিয়ে মোটামুটি ৯ লক্ষ ৫৯ হাজারের মতো নিরক্ষরকে স্বাক্ষর জ্ঞান করানো হবে। আর নন-ফরমাল করবে ৫

লক্ষ ৬৭ হাজারের মতো। আর একটা সুখের কথা ঘোষণা করছি যে ছাত্র সমাজকে আমরা বয়স্ক শিক্ষায় নিযুক্ত করতে চেয়েছি। আমরা তাদের বোর্ডকে এই ব্যাপারে অনুরোধ করেছি। আমরা বলেছি এখন যে ওয়ার্ক এডুকেশন কোর্স আছে তাতে ছাত্ররা ফাঁকি দিচ্ছে। সমাজে যেটা করা দরকার তারজন্য তাদের আমরা বলেছিলাম ক্লাশ নাইনের এবং ক্লাশ টেনের ছাত্রদের বয়স্ক শিক্ষা দিতে হবে, ওই ওয়ার্ক এডুকেশনের বদলে ওইটাকে কমপালসারি সাবজেক্ট করুন। সুখের কথা বোর্ড সিদ্ধান্ত নিয়েছে এটা তারা ইনট্রোডিউস করবেন, প্রতিটি ক্লাশ নাইনের ছাত্রদের এরজন্য ১০ নম্বর অ্যালটেড থাকবে। এর মাধ্যমে ১।২।৩জন করে বয়স্ক লোককে তারা শিক্ষা দেবে, এটা শিক্ষক মহাশয়রা ঠিক করে দেবেন। এইরকম সাড়ে চার লক্ষ ক্লাশ নাইনের ছাত্র-ছাত্রী মোটামুটি ধরা যায় ৩ লক্ষ নিরক্ষরকে স্বাক্ষর জ্ঞান করাবে। এইভাবে আমরা পরিকল্পনা গ্রহণ করেছি। কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতিটা হচ্ছে সব ক্ষেত্রে যেটা আপনারা জানেন বয়স্ক শিক্ষার ক্ষেত্রেও তাই কোনওরকম টাকা তারা দিচ্ছেন না। গত বছর বয়স্ক শিক্ষা খাতে টাকা বরাদ্দের পরিমাণ ছিল ৮৪ কোটি টাকা, এবারের বাজেটে সেটা কেটে ৮০ কোটি টাকা করেছেন। বয়স্ক শিক্ষার ব্যাপারে গত ৫ই মে প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন জাতীয় স্বাক্ষর জ্ঞান একটা বছরের মধ্যে একটা জায়গায় এগোয়নি। একমাত্র পশ্চিমবাংলায় এবং কেরালা ছাড়া বয়স্ক শিক্ষার প্রসার অন্য কোনও রাজ্য সেইরকমভাবে গ্রহণ করে নি। তারা বলেছেন স্বেচ্ছাসেবী সংগঠন নিয়ে করুন। কিছুদিন আগে একজন অফিসার এসেছিলেন, ৫ দিন ধরে একজন কেন্দ্রীয় অফিসার এন.এন.মিত্র ঘুরে ঘুরে সমস্ত কিছু দেখে গেছেন। আমরা তাদের হাওড়া হুগলিতে নিয়ে গেছি। এই ক্ষেত্রে আমরা পঞ্চায়েতকে যাতে ইনভলভড করা যায় তার ব্যবস্থা করেছি, সেটা যথেষ্ট প্রশংসিত হয়েছে। ওনারা বলেছেন আপনারা নূতনভাবে এক্সপেরিমেন্ট করেছেন, এরমধ্যে জনগণকে ইনভলভড না করতে পারলে হবে না। তারা আমাদের এই উদ্যোগকে প্রশংসা করেছেন। জনগণের প্রতিনিধি হিসাবে আপনাদের কাছে আমি অনুরোধ করছি এটা ঠাট্টার ব্যাপার নয় এই ব্যাপারে আপনাদের বিরাট ভূমিকা রয়েছে, আপনারা এই ব্যাপারে এগিয়ে আসুন। আপনারা জনগণের প্রতিনিধি হিসাবে যে সমস্ত ছেলেরা পড়তে চায়, যারা পড়াতে যায় তাদের কাছে নিয়ে যান। যারা পড়াতে চায় তারা যদি ছাত্র না পায় তাহলে তাদের জোগাড় করে দিন। এই ভাবে যদি উদ্যোগ গ্রহণ করা না যায় তাহলে যারা ওই ১৪০-১৫০ টাকার বিনিময়ে পড়াতে যায় তাদের কাছ থেকে বেশি কিছু আদায় করা যাবে না।

আমরা যখন জনপ্রতিনিধি তখন আমরা স্বাক্ষরতার এই বিষয়টিকে আন্তরিকভাবে দেখতে পারি এবং তা যদি দেখি তাহলে এখানে স্বাক্ষরতার হার যেভাবে বাড়ছে তাকে আমরা এগিয়ে নিয়ে যেতে সক্ষম হব। আমরা যেভাবে মানুষকে এগিয়ে নিয়ে যেতে চাইছি, যে উদ্দেশ্য নিয়ে আমরা এগিয়ে যেতে চাইছি তা সফল হবে। সেজন্য আপনাদের সকলকে অনুরোধ যে সকল স্তরে এই ব্যাপারে যে ব্যাপক জনগোষ্ঠি, কর্মী বাহিনি এই কাজে নিযুক্ত আছেন, সেই কর্মী বাহিনির একজন হিসাবে আপনারা কাজ করবেন। এই সঙ্গে আপনাদের সকলকে আমি অভিনন্দন জানাই। কেননা, আপনারা এখানে কেউ এই ব্যাপারে কোনও সমালোচনা করেন নি। এই কথা বলে এবং বিরোধী পক্ষের আনীত সকল কাট মোশনকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-25 — 7-35 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট বরাদ্দ'র দাবি এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের সমস্ত কাট মোশনকে বিরোধিতা করে আমি দু-একটি কথা বলতে চাই। বিরোধী দলের বন্ধুরা পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে কতখানি উদগ্রীব তা সহজেই বোঝা যায় তারা হাউস ছেড়ে চলে গেলেন। তারা যদি উদগ্রীব হতেন তাহলে তারা তাদের বক্তব্য যা রেখেছেন তার উত্তর এখানে নিশ্চয়ই শুনতেন। আমার এই দপ্তর সম্বন্ধে কিছুক্ষণ আগে আমাদের মন্ত্রী সভার মাননীয় মন্ত্রী বারি সাহেব এখানে বলছিলেন যে জনশিক্ষা প্রসার বিভাগের জন্য একটি দপ্তর হয়েছে এবং তারসঙ্গে গ্রন্থাগার যুক্ত হয়েছে। এ সম্বন্ধে বিরোধী পক্ষের বন্ধুরা একটা কথা উল্লেখ করলেন না। অথচ আমরা চেয়েছিলাম তাদের গঠনমূলক সমালোচনা যেটা আমাদের সমৃদ্ধ করবে এবং আমাদের যা কিছু ত্রুটি-বিচ্যুতি থাকবে সেগুলিকে দূর করে আমরা নতুনভাবে উদ্যোগ গ্রহণ করব। কিন্তু তাদের পক্ষ থেকে সেই ধরনের কোনও কথা শুনতে পাইনি। আসলে তাদের সদিচ্ছার অভাব এখানে আমরা দেখলাম। সংবিধান যখন রচিত হয়েছিল তখন তার প্রিঅ্যাম্বেলে বলা হয়েছিল যে ১৪ বছর বালক বালিকাদের আমরা শিক্ষিত করে তুলব। ভারত সরকার সেটা কার্যকর করেন নি। পৃথিবীর অন্য কোনও দেশে তারা যদি এইভাবে এটা কার্যকর না করতেন তাহলে তারা দেশ এবং জাতির কাছে ক্ষমাপ্রার্থী হতেন। কিন্তু তারা তাও করেন নি। তারা বড় গলায় বলছেন শিক্ষায় দেশ পিছিয়ে আছে। দু'হাজার খৃষ্টাব্দে আমাদের দেশ সারা পৃথিবীতে যত নিরক্ষর মানুষ থাকবে তার অর্দ্ধেক স্থান দখল করবে। গ্রন্থাগার দপ্তর ভারতবর্ষের মধ্যে একটিমাত্র রাজ্য, যেখানে স্বতন্ত্র ইনডিপেনডেন্ট মন্ত্রীর দপ্তর করা হয়েছে। এর মূল লক্ষ শহর এবং গ্রামের একটি করে গ্রন্থাগার সুপরিকল্পিত ভাবে ছড়িয়ে দেওয়া। আমরা ক্ষমতায় আসার আগে, ১৯৭৭ সালের আগে ৩০ বছর ধরে ৭৫৬টি গ্রাম ও শহরে পাঠাগার ছিল। সরকারের ঐকান্তিক প্রচেষ্টার ফলে গ্রাম এবং শহর মিলিয়ে প্রাথমিক গ্রন্থাগার এর সংখ্যা আজ ২,২৭৬টি। কলকাতা নগর গ্রন্থাগারে এবং জেলায় অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট লাইব্রেরি ছিল, ডিস্ট্রিক্ট লাইব্রেরি সহ ৩০টি গ্রন্থাগার আমরা স্থাপন করেছি। আমাদের রাজ্যে কেন্দ্রীয় গ্রন্থাগার যেটি নষ্ট হয়ে যাচ্ছিল, সম্প্রতি আমরা সল্টলেকের বিপরীত দিকে, অর্থাৎ বিধানচন্দ্র রায়ের মূর্তির বিপরীত দিকে ৩ কোটি ৭৫ লক্ষ টাকা ব্যয়ে সেই কাজ শুরু করেছি। আমরা মুর্শিদাবাদ জেলায় যে জেলা গ্রন্থাগারটি নষ্ট হয়ে গিয়েছে, সেখানে এটি প্রায় পাঁচ বছর ধরে বন্ধ হয়েছিল, তাকে চালু করার সিদ্ধান্ত করেছি। উত্তর ২৪ পরগনায় আমরা জেলা গ্রন্থাগার করার সিদ্ধান্ত করেছি। সম্প্রতি আদিবাসীদের মধ্যে আমরা শিক্ষা সম্প্রসারণের জন্য ইতিমধ্যে পুরুলিয়ার আদিবাসী অধ্যুষিত অঞ্চলে শহর গ্রন্থাগার স্থাপনার সিদ্ধান্ত নিয়েছি। আগামী ৫ই জুন এটির ভিত্তিপ্রস্তর স্থাপন হবে। এমনি ভাবে আমরা আমাদের মূল লক্ষ্যের দিকে এগিয়ে চলেছি। আপনারা জানেন যে, আমাদের দেশের ৫০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে যারা বসবাস করত তাদের মধ্যে ৬০ পারসেন্ট এর আগে পড়াশুনা ড্রপ করে দিত। সেজন্য আমরা বর্তমানে আমাদের গ্রামীণ পাঠাগারগুলি এমন ভাবে গড়ে তুলছি, এমন সমস্ত বই সেখানে রাখার ব্যবস্থা করছি যাতে সাধারণ মানুষের বৃত্তির সঙ্গে তা সঙ্গতিপূর্ণ হয়। যারা ড্রপ হয়ে যাচ্ছে, তাদের নিজেদের বৃত্তিতে কাজে লাগে এমন বইগুলিই সেখানে আমরা

রাখছি। আমাদের গ্রন্থাগার বিভাগে যে নতুন দপ্তর সেখানে যেভাবে ইনফ্রাস্ট্রাকচার গড়ে ওঠার কথা সেইভাবে গড়ে ওঠেনি। তবে আমরা অর্থ দপ্তর মোট আরও ১৭টি জেলার মধ্যে ১২টি জেলায় ডিস্ট্রিক্ট লাইব্রেরি অফিসার মঞ্জুর করেছে। আমরা আর বাকি ৫টি জেলার অনুমোদন চেয়ে আমরা যদি এই কাজগুলি করতে পারি তাহলে বলব আমরা বিপুল পরিমাণ গ্রামে গ্রন্থাগার স্থাপিত করতে পারব। গ্রন্থাগার করলেই হবে না, তার গণতান্ত্রিক মান উন্নয়নের দরকার আছে। সেইজন্য ইন্সপেকশনের ব্যবস্থা করতে হবে। তারজন্য প্রয়োজনীয় স্টাফের প্রয়োজন। আমরা অর্থ দপ্তরের কাছে সেইজন্য প্রয়োজনীয় স্টাফের অনুমোদন চেয়েছি। আপনারা লক্ষ্য করবেন যে বাজেট বরাদ্দ আছে, ইতিপূর্বে প্লান বাজেটে ২ কোটি ৭৫ লক্ষ টাকা মাত্র পেয়েছি। সুতরাং সীমাবদ্ধতা আছেই। মাননীয় বিধানসভার সদস্যগণ বিভিন্ন কেন্দ্র থেকে তাদের এলাকার বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে এসেছেন কিন্তু সীমাবদ্ধতার কথা তাদের স্মরণ করার জন্যে বলি যে আমাদের পশ্চিমবঙ্গে আমরা যে আইন করেছিলাম সেই আইনের যে অ্যানোমলিসগুলি আছে সেগুলো দূর করবার ব্যবস্থা করতে হবে। সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে এমপ্লয়ি প্রতিনিধিদের নিয়ে যে কথা উঠেছে তারজন্য লেজিসলেটিভ সেলে আমরা পাঠিয়েছি। তাদের রুলস ফ্রেম করবার জন্যে পাঠিয়েছি। আমাদের এই নতুন দপ্তরে যে এমপ্লয়িজ আছে তাদের রিটায়ার বেনিফিট পাবার জন্যে আমি অর্থ দপ্তরের অনুমোদন চেয়ে পাঠিয়েছি। আমি দপ্তর সম্পর্কে অন্ততপক্ষে বলতে পারি যে আমরা পেনশনের যে কেস করব তার ৮-১০টি কেস রেডি রেখেছি। কিন্তু কোর্ট কেসের জন্যে সেই কেসগুলি ডিসপোজ অফ করতে পারিনি। রিটায়ার বেনিফিটের ক্ষেত্রে যা কিছু কিছু কেস রয়েছে মাননীয় বিধায়কগণকে জানাই সেগুলি নিষ্পত্তি করবার জন্যে চেষ্টা করছি। এইকথা বলে আমাদের যে বাজেট বরাদ্দ এখানে পেশ করা হয়েছে তার অনুমোদনের দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমাদের সময় ৭.১৫ মিঃ পর্যন্ত কিন্তু আরও কিছু সময় লাগবে সেইজন্য আমি আরও আধঘন্টা সময় বাড়িয়ে দিলাম। আশাকরি সবার সম্মতি আছে।

(সবাই সম্মতি দিলেন)

[7-35 — 7-45 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমাদের সরকারি পক্ষের মাননীয় বিধায়কগণ যে অল্প সময়ের মধ্যে অনেক গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করেছেন এবং সুপারিশ করেছেন আমি তাদের সেই সুপারিশ গুরুত্ব দিয়ে বিচার বিবেচনা করব এবং তারমধ্যে থেকে যতটুকু গ্রহণযোগ্য তা সঠিকভাবে সামগ্রিক কল্যাণ সাধনের জন্য তৎপর হব। আমার বক্তব্য রাখবার প্রথমেই বিরোধী পক্ষের যে ছাঁটাই প্রস্তাব ছিল তার বিরুদ্ধাচরণ করে কয়েকটি কথা বলতে চাই। এখানে যে ছাঁটাই প্রস্তাব ছিল তারমধ্যে এস ইউ সি আই পার্টির মাননীয় দেবপ্রসাদবাবু কতগুলি ছাঁটাই প্রস্তাব এনেছেন তাকে সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। আপনি মূলত যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তাতে আপনার যে ইংরাজির প্রতি দরদ তাতে আমার মনে হয়েছে যে নিকশিত হেম ইংরাজি প্রেম এই কথাটি। বারে বারে আপনি এই বিষয় প্রশ্ন উত্থাপন করেছেন, জিজ্ঞাসা করেছেন। আপনার ছাঁটাই প্রস্তাবকে কেন্দ্র করেই

উল্লেখ করি যে আপনি বলেছেন কেন ইঞ্জিনিয়ারিং, মেডিক্যাল কলেজে জয়েন্ট এন্টাস পরীক্ষার ক্ষেত্রে ইংরাজি রাখা হয়নি? দেবপ্রসাদবাবু আপনাকে বলতে চাই যে আই.আই.টি. পরীক্ষার ক্ষেত্রে আজকে ইংরাজি তুলে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই ব্যাপারে আমরা শিক্ষাবিদ এবং সমস্ত বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের সঙ্গে বৈঠকে বসা হয়েছিল, তাদের প্রত্যেকটি সুপারিশ নিয়েই আমরা এই সিদ্ধান্ত নিয়েছি। মাননীয় দেবপ্রসাদ বাবু আপনাকে বলি, কোনও ছেলে যদি ইংরাজিতে কম নম্বর পেয়ে অন্যান্য বিষয়ে যথা পদার্থ বিজ্ঞান, গণিত, রসায়ন ভালো নম্বর পায় সে মেডিক্যাল ইঞ্জিনিয়ারিং পড়বার সুযোগ পাবে না? সুতরাং আমরা এই সুযোগ বৃদ্ধি করবার জন্যেই এই ইংরাজি বিষয়ে পরীক্ষা নিশ্চিহ্ন করবার তুলে দেবার সুপারিশ করেছিলাম। সাধারণ মানুষ এবং অভিভাবকরাও এতে সাড়া দিয়েছেন। সুতরাং সাধারণ মানুষ মধ্যবিত্ত ঘরের ছেলেদের কল্যাণের কথা চিন্তা করে এই কাজ আমরা করেছি। দেবপ্রসাদ বাবুর অন্তরে যদি এত ব্যথা লাগে তাহলে তার প্রতি সহানুভূতি জানাচ্ছি, আমার কিছু করার নেই। রাজ্যের প্রাথমিক বিদ্যালয়ের প্রভিডেন্ট ফান্ড নিয়ে যা বলেছেন, সেই ব্যাপারে যখন উত্তর দেব তখন বলব। হাসানুজ্জামান সাহেব যে ছাঁটাই প্রস্তাব এনেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং তিনি একটা জায়গায় বলেছেন নয় হাজার ভূয়া প্রাথমিক শিক্ষককে টাকা দেওয়া হচ্ছে। ভারতবর্ষে এমন কোনও বই নেই যেখানে এইরকম তথ্য উল্লেখ করা আছে, কোথা থেকে উনি এইরকম আজগুবি তথ্য পেলেন, আমি তো এত বই পড়ার চেষ্টা করি, কোথাও পাইনি, বিধানসভার সদস্য হিসাবে যে অধিকার আছে উনি তার সেই সুযোগের অপব্যবহার করেছেন, তার সেই অসত্য ভাষণের জন্য আমি ছাঁটাই প্রস্তাবের প্রতি গুরুত্ব না দিয়ে আমি এটাকে অস্বীকার করছি। সেই সাথে সাথে উনি আরও বলেছেন এডুকেশন সার্ভে রিপোর্টে এগুলি উল্লেখ আছে। আমার মনে হয় তিনি তার চেহারাটাই দেখেননি। ফিফথ এডুকেশন সার্ভে রিপোর্টে যেটা প্রকাশিত হয়েছে সেটা আমার কাছে আছে। যদি তিনি থাকতেন ভাল হত, অভ্যাসবশতঃ তিনি চলে গিয়েছেন, তিনি যদি থাকতেন তাহলে আমি তাকে দেখিয়ে দিতে পারতাম যে ফিফথ এডুকেশন সার্ভে রিপোর্টে পশ্চিমবঙ্গ সম্পর্কে কোনও আজগুবি তথ্য দেওয়া হয়নি। সুব্রতবাবু কতকগুলি কথা বলেছেন তার কাট মোশনে একটা হচ্ছে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক-এর টেস্ট পেপার চড়া দামে জাল করে বিক্রি করা হচ্ছে কেন? টেস্ট পেপার তৈরি করে কতকগুলি বেসরকারি প্রতিষ্ঠান তাদের সাথে সরকারের কোনও সম্পর্ক নেই। তা সত্ত্বেও কোনও জিনিস যদি জাল হয় সেটা আমার কাছে উদ্বেগের বিষয়। উচিত ছিল যখন স্বরাষ্ট্র বিভাগের বাজেট নিয়ে এখানে আলোচনা হচ্ছিল তখন সেখানে পুলিশের তৎপরতার দাবি করে সেই বাজেটে আলোচনা করতে পারতেন। যেহেতু সরকারের শিক্ষা বিভাগের সাথে এর কোনও সম্পর্ক নেই, সেইজন্য বিষয়টি উত্থাপন করার এত প্রয়োজন ছিল না বা এর সুযোগ নেই। তা সত্ত্বেও তিনি উত্থাপন করেছেন আমি তার বিরুদ্ধাচরণ করছি। উনি বলেছেন হুগলি জেলার গোঘাট থানায় ভাদুড়িয়া কোনও প্রাথমিক বিদ্যালয় নেই। ওরা একটা আজগুবি তথ্য উত্থাপন করেছেন। আমরা বলেছি যে ভাদুড়িয়া অঞ্চলে পঞ্চায়েত সমিতি নিয়ন্ত্রণে ১৬টি বিদ্যালয় আছে এবং ভাদুড়িয়া গ্রামে একটা বিদ্যালয় আছে। সুব্রতবাবু এই সম্পূর্ণ স্বপরিকল্পিত ভিত্তিহীন অসত্য অভিযোগ এখানে উত্থাপন করেছেন। তার ছাঁটাই প্রস্তাব উত্থাপন করার জন্য আমি এরও বিরুদ্ধাচরণ করছি। আর একটি কথা বলেছেন ওয়ার্ক শপ-এর জন্য কেন্দ্র কোটি কোটি টাকা দিচ্ছে, কেন্দ্র কোটি

কোটি টাকা দেয়না। ১ কোটির সামান্য কিছু টাকা দিয়েছে এবং সেই টাকা আমরা যথাযথভাবে ব্যবহার করছি। এবং পশ্চিমবঙ্গে সমস্ত শিক্ষক সংগঠনের সঙ্গে পরামর্শ করে পশ্চিমবঙ্গের মধ্যশিক্ষা পর্ষদের যারা বিশেষজ্ঞ তাদের সাথে নিয়ে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রিত জাতীয় শিক্ষা গবেষণা পরিষদ তাদের বিশেষজ্ঞের পরামর্শ নিয়ে গোটা রাজ্যব্যাপী প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের যে অভিরুচিকরণ সেটা সুষ্ঠুভাবে চলছে। অতএব এখানে যে কথাগুলি উনি বলেছেন তার সেই ছাঁটাই প্রস্তাবের আমি বিরুদ্ধাচারণ করছি। আর এখানে আমাদের প্রধান বিরোধী দলের যারা সদস্য তারা এখান থেকে পালিয়ে যেতে পারে, সম্ভবত লজ্জায় কিংবা সরমে পালিয়ে গেল। পালিয়ে না যাওয়ার যুক্তিসঙ্গত কোনও কারণ নেই। তারা যে দলের সদস্য সেই দলের নিয়ন্ত্রণে হচ্ছে কেন্দ্রীয় সরকার। সেই সরকারের এবারের কেন্দ্রীয় বাজেটে ৮২ হাজার কোটি টাকার বাজেট উত্থাপন হয়েছিল সংসদে। সেই ৮২ হাজার কোটি টাকার মধ্যে শতকরা ৭০ ভাগ বাজেট তারা গিলোটিন করে পাস করে। ভারতবর্ষের কোনও পৃথিবীতে এমন কোনও সংসদ, এমন কোনও দেশ নেই যেখানে সংসদীয় গণতন্ত্র বিদ্যমান, যেখানকার বাজেটে শতকরা ৭০ ভাগ মাননীয় সদস্যদের কোনও আলোচনার সুযোগ না দিয়ে পাস হয়। ঐরকম সংসদীয় ব্যবস্থা পৃথিবীর কোনও দেশে এ পর্যন্ত ঘটেনি যা কেন্দ্রীয় কংগ্রেস সরকার করেছেন। আর এখানে আমাদের শিক্ষা বাজেটের উপর যেখানে বিধানসভা থেকে একটা কমিটি গঠিত হয়েছিল; তারা প্রায় ১৭ ঘন্টা ধরে আলোচনা করেছেন এবং আজকে চার (৪) ঘন্টা ধরে আলোচনার সুযোগ দেওয়া হয়েছে। আর কেন্দ্রীয় সরকার শিক্ষা বাজেটে মানব সম্পদ বিকাশ যে বাজেট, সেই বাজেটে মাত্র তিন সেকেন্ডে পাস করেছেন। মাননীয় সদস্যদের কোনওরকম বলার সুযোগ না দিয়ে এই হীন কাজ যারা করেছেন সংসদীয় গণতন্ত্রকে এইভাবে জলাঞ্জলি দেবার চেষ্টা করেছেন, যারা সম্পূর্ণভাবে প্রহসনে রূপায়িত করেছেন, সেই দলের সদস্যরা সদিচ্ছুকভাবে এই বিধানসভায় থেকে তাদের প্রশ্নের জবাব শোনবার মতো ধৈর্য নেই, সাহস নেই বা মানসিকতা নেই। সেইজন্য তারা একটা অজুহাত করে এখান থেকে পালিয়ে গেছেন, যাতে এই কথা শুনতে না হয়। এইজন্য ওদের কাছে বলতে হয় এমন দেশটি কোথাও খুঁজে পাবে নাকো তুমি। এখানে সংসদীয় বাজেটে কেন্দ্রীয় সরকার শতকরা ৭০ ভাগ বাজেট গিলোটিন করে পাস করেছেন। শুধু শিক্ষা নয়, শিক্ষা, প্রতিরক্ষা, স্বরাষ্ট্রমন্ত্রক, শিল্প বিভাগের মতো গুরুত্বপূর্ণ দপ্তর গিলোটিন করে পাস করেছেন। এই কলঙ্কজনক ইতিহাস কংগ্রেস দল রচনা করেছেন কেন্দ্রীয় সংসদীয় সেই লজ্জায় সম্ভবত তারা আজকে এখান থেকে বেরিয়ে গেলেন। মাননীয় সদস্য গোবিন্দ নস্কর এক সময় ৫ বছর ধরে শিক্ষা বিভাগের রাষ্ট্রমন্ত্রী ছিলেন, তিনি ৩ হাজার ভূয়ো প্রাথমিক স্কুলের কথা বললেন। এখানে কেন্দ্রীয় সরকারের তত্বাবধানে পঞ্চম শিক্ষা সমীক্ষার কাজ সম্পন্ন হয়েছে, তারমধ্যে অন্য রাজ্য সম্বন্ধে আছে, পশ্চিমবঙ্গে এমন কথা নেই যে ভূয়ো প্রাথমিক বিদ্যালয় আছে। প্রশ্নপত্র ফাঁস সম্বন্ধে বললেন। প্রশ্নপত্র ফাঁস কোনও রাজ্যের পক্ষে কোনও সরকারের পক্ষে গৌরবের বিষয় নয়, আমরা স্বীকার করি নিশ্চয়ই এটা অগৌরবের, কিন্তু আমাদের মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্তরে যে পদ্ধতির মাধ্যমে পরীক্ষা ব্যবস্থা পরিচালিত হয় সেখানে কিছু কিছু সংগঠন আছে তাদের কারোর যদি অসতর্কতা থাকে তাহলে প্রশ্নপত্র ফাঁস হয়ে যেতে পারে। নিশ্চয়ই আমরা এই ব্যাপারে তৎপর হয়ে যাতে এটা না হয় সেই বিষয়ে সচেষ্ট হব। এর আগে শিক্ষা ক্ষেত্রে যখন কংগ্রেস সরকারে ছিলেন তখনও এই ঘটনা ঘটেছে। আমাদের

আমলে যে ঘটনা ঘটেছে সেই ঘটনা ভবিষ্যতে যাতে না ঘটে তারজন্য সতর্কতামূলক ব্যবস্থা নেওয়া উচিত, এই সম্বন্ধে মাননীয় সদস্যরা যে পরামর্শ দিয়েছেন সেই পরামর্শ গ্রহণ করে ছাত্র-ছাত্রীদের অনিশ্চয়তার মধ্যে যাতে না যেতে হয় তারজন্য যে ব্যবস্থা করা দরকার সেই ব্যবস্থা আমরা নেব। এখানে পেনশনের কথা বলেছেন। পেনশনের বিষয়ে উল্লেখ করে মাননীয় সদস্য গোবিন্দ নস্কর বলেছেন, দেবপ্রসাদ বাবু বলেছেন, তুহিন সামন্ত বলেছেন, সে সম্বন্ধে এইটুকু বলি যে আমরা ১৯৮১ সালে এই পেনশনের কথা ঘোষণা করি নীতিগতভাবে। ১৯৮৫ সালে পেনশন বিধি রচনা করা হয়। আমাদের কতকগুলি জেলা আছে যেখানে প্রাথমিক, মাধ্যমিক শিক্ষকদের পেনশনের কাগজপত্র নেই। এইসব বাধা অতিক্রম করে কিভাবে দ্রুত পেনশন দেওয়া যায় তারজন্য সমস্তরকম চেষ্টা করছি। ১৯৮১ সালে চালু করেছি, কিন্তু প্রকৃতপক্ষে বিধি রচিত হয়েছে ১৯৮৫ সালে, এরমধ্যে যে শিক্ষকরা আবেদন করেছেন গুরুত্ব দিয়ে আবেদনপত্রকে উপযুক্তভাবে মীমাংসা করবার চেষ্টা করেছি। প্রাথমিক শিক্ষক যারা অবসর নিয়েছেন তার শতকরা ৬৮ ভাগ অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষককে চূড়ান্ত পেনশন দিতে পেরেছি এবং সাময়িক পেনশন দিতে পেরেছি এর থেকে অনেক বেশি। মাধ্যমিক শিক্ষক যারা অবসর গ্রহণ করেছেন তার শতকরা ৮৪ ভাগকে চূড়ান্ত পেনসান দিতে পেরেছি, এর থেকে বেশি সাময়িক পেনশন দিতে পেরেছি। ১৯৮৫ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এই যে কাজ করেছি এই কাজ নিশ্চয়ই প্রশংসার দাবি করতে পারে। এ সত্ত্বেও এখনও যে সমস্ত অবসরপ্রাপ্ত শিক্ষক পেনশন পাননি তাদের সম্বন্ধে আমাদের দায়িত্ব এবং কর্তব্য আছে এবং এই দায়িত্ব ও কর্তব্য সম্পর্কে শিক্ষা বিভাগ সচেতন আছে। আমরা এই বিষয়গুলি দ্রুততার সাথে নিষ্পত্তি করতে চাই। যে দায়িত্বশীল শিক্ষক সংগঠনের পক্ষ থেকে সংবাদপত্রে বিবৃতি দিয়েছেন যে ২ হাজার অবসরপ্রাপ্ত শিক্ষক পেনশন না পেয়ে মৃত্যু বরণ করেছেন এর পিছনে কোনও যুক্তি তথ্য নেই। এটা অত্যন্ত দায়িত্বহীন কথা বলেছেন। এখানে শিক্ষা অভিমুখি করণ সম্পর্কে গোবিন্দ বাবু অভিযোগ তুলেছেন। সেখানে আমাদের শিক্ষক সংগঠন আছে, এস ইউ সি নিয়ন্ত্রিত শিক্ষক সংগঠন আছে, কংগ্রেস নিয়ন্ত্রিত দুটি শিক্ষক সংগঠন আছে, তারা আমাদের শিক্ষাভিমুখিকরণ কর্মসূচিকে সমর্থন করেছেন, প্রস্তাব নিয়েছেন। আমাদের গোটা রাজ্যে যে অভিমুখিকরণ কার্য পরিচালনা করছি সেখানে আপনাদের এস ইউ সি সংগঠন সম্পূর্ণ সহযোগিতা করে বক্তৃতা করেছেন এবং তাদের সহযোগিতা আমরা পাচ্ছি। পশ্চিমবঙ্গের সমস্ত শিক্ষক সংগঠন, এস টি ই এ ঐক্যবদ্ধভাবে বলেছেন পশ্চিমবঙ্গে শিক্ষার ইতিহাসে শিক্ষকদের মান উন্নয়ন করতে হবে, যোগ্যতার সঙ্গে শিক্ষার কাজ পরিচালিত করতে হবে।

[7-45 — 7-55 P.M.]

এরজন্য তারা আমাদের সঙ্গে সম্পূর্ণভাবে সহযোগিতা করে চলেছেন। অথচ কেন জানিনা বিরোধীপক্ষের দেবপ্রসাদবাবু, গোবিন্দবাবু আমাদের বিরোধিতা করলেন এই কর্মসূচির ব্যাপারে। ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে যে সমস্ত শিক্ষাবিদ আমাদের এখানে এসেছেন তারা অনেকেই আমাদের এই কর্মসূচির প্রশংসা করেছেন। স্যার, উচ্চ মধ্যশিক্ষা পর্ষদের টাকার কথা বলা হয়েছে। এটা একটা আজগুবি তথ্য। অবশ্য আর কেউ একথা বলেননি এবং অতীতেও কেউ বলেন নি। আমি বলছি এরকম কোনও ঘটনা ঘটেনি। তবে এরকম

একটা কথা দেবপ্রসাদবাবু বললেন বুঝি, কিন্তু এসব কথা বলার অধিকার গোবিন্দবাবুর কি আছে? গোবিন্দবাবু পেনশনের কথা বলেছেন। আমি দেখেছি তাদের আমলে শতকরা ২৫ ভাগ শিক্ষক পেনশন পেতেন এবং ৭৫ ভাগ শিক্ষক পেনশন পেতেন না। শিক্ষকদের পেনশন দেবার ব্যাপারে তাদের নক্কারজনক দৃষ্টান্ত রয়েছে। কাজেই আমি মনেকরি এই ব্যাপারে কংগ্রেস দলের বলার কোনও অধিকার নেই। অন্যান্য শিক্ষক সমাজ বলুন, অন্যান্য এম এল এ-রা বলুন তাদের উদ্বেগের কথা আমি বুঝি। কিন্তু এই পেনশন সম্বন্ধে কংগ্রেসের পক্ষ থেকে বলার কোনও নৈতিক অধিকার নেই। শিক্ষার হারের দিক থেকে পশ্চিমবাংলা পেছিয়ে গেছে এই মায়াকান্না তারা কেঁদেছেন। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল, তখন এই গোবিন্দবাবু মন্ত্রী হিসেবে ছিলেন এবং শিক্ষামন্ত্রী হিসেবে ছিলেন মৃত্যুঞ্জয়. ব্যানার্জি। উভয়ে হাউস থেকে চলে গেছেন, থাকলে লজ্জা পেতেন কিনা জানিনা, তবে জানতে পারতেন স্বাধীনতা প্রত্যুষকালে শিক্ষার হারের দিক থেকে পশ্চিমবাংলার স্থান ছিল ২য় এবং আমাদের উপরে ছিল কেরালা। এটা আমি ১৯৫১ সালের কথা বলছি। তারপর ১৯৬১ সালে যে আদমসুমারি হল তাতে দেখা গেল পশ্চিমবাংলার স্থান হল ৫ম এবং আমাদের উপরে উঠে গেল গুজরাট, তামিলনাডু এবং মহারাষ্ট্র। অর্থাৎ ১০ বছরে আমরা নেমে গেলাম ২য় থেকে পঞ্চমে। পশ্চিমবাংলায় তখন ক্ষমতার সিংহাসনে ছিলেন এই দায়িত্বজ্ঞানহীন কংগ্রেস দল। ১৯৬১ থেকে ১৯৭১ সাল এই ১০ বছরে পশ্চিমবাংলা ওই পঞ্চম থেকে ষষ্ঠ স্থানে চলে গেল এবং আমাদের উপরে উঠে গেল পাঞ্জাব। ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পশ্চিমবাংলায় তখন অন্ধকার যুগ চলছিল এবং এই গোবিন্দবাবু তখন শিক্ষাক্ষেত্রে রাষ্ট্রমন্ত্রী ছিলেন। আমরা দেখেছি এই সময় শিক্ষাক্ষেত্রে বাংলার ললাটে গৌরবের জয়টিকা কলঙ্কের তিলকে পরিণত হল এবং সেই কলঙ্কজনক অধ্যায়ের ধীকৃত সাক্ষি হলেন এই ২জন — অর্থাৎ মৃত্যুঞ্জয়বাবু এবং গোবিন্দবাবু। সর্বভারতীয় ক্ষেত্রে সাক্ষরতার বিচারে ওদের আমলে পশ্চিমবঙ্গ ষষ্ঠ স্থান থেকে ১১ তে নেমে গেল। এটা তো ওদেরই পাপের ফল, কাজেই সাক্ষরতা নিয়ে বিচার করার কি অধিকার ওদের কি আছে? ওরা ১৯৭২ সালে নির্বাচনকে প্রহসনে পরিণত করে সরকারে এসেছিলেন এবং পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে যে সুনাম ছিল তাকে ভূলুণ্ঠিত করেছেন। পশ্চাৎপদতার দিক থেকে পশ্চিমবাংলা কলঙ্কের কালিমায় লিপ্ত হল। মাননীয় সদস্য নীল ওব্রেন অ্যাংলো ইন্ডিয়ান স্কুলের বোনাস সম্বন্ধে বলেছেন। আমাদের রাজ্যে ভাষাগত সংখ্যালঘু যারা রয়েছেন তাদের শিক্ষার ব্যাপারে বামফ্রন্ট সরকার উৎসাহী। ভারতবর্ষে অ্যাংলো ইন্ডিয়ান স্কুল যত আছে তারমধ্যে পশ্চিমবাংলায় রয়েছে সর্বাধিক। অন্য কোনও রাজ্যে এত অ্যাংলো ইন্ডিয়ান স্কুল নেই। ভারতবর্ষের আর কোথাও অ্যাংলো ইন্ডিয়ান স্কুলের শিক্ষকদের জন্য এত টাকা দেওয়া হয়না যেটা আমরা দিই। এক একটা অ্যাংলো ইন্ডিয়ান স্কুলের শিক্ষকদের এক একরকম বেতন হার এবং তারা এক একরকম বোনাস পান। সেইজন্য সরকার পক্ষ থেকে আমরা ২৫ দিনের মহার্ঘভাতা বোনাস হিসেবে দিচ্ছি। মাননীয় সদস্য এই সমস্ত স্কুলের স্বীকৃতির কথা বলেছেন। এখনও ইংলিশ মিডিয়াম স্কুল, অ্যাংলো ইন্ডিয়ান স্কুল ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় সর্বাধিক সংখ্যায় রয়েছে। তবে যদি কেউ ব্যবসা করতে চান তাহলে তাদের কোটা আমরা দেব কিনা সেটা সরকার বিবেচনা করছেন। সেন্ট টমাস স্কুলের কথা বলেছেন। এই স্কুলটি বৃটিশ আমলের অন্তিম লগ্নে তৈরি হয়। অনেক আগে আইন তৈরি হয়েছে এবং তাতে বলা আছে সেন্ট টমাসের মতো যত স্কুল আছে সেখানে ইংলন্ডের চার্চের

৩ জন প্রতিনিধি থাকবেন। পরে আইন পরিবর্তন করতে বলছেন উত্তর প্রদেশে চার্চ আছে সেখানে যে লোক আছে তাকে আনতে হবে তিনি এখানে প্রতিনিধি থাকবেন। এখন দেশ স্বাধীন হয়েছে সেখান থেকে লোক নিয়ে এসে প্রতিনিধি পাঠাব কিনা সেটা দেখতে হবে। আগে ইংল্যান্ড থেকে লোক নিয়ে আসতে হত এখন আর তা হবে না। উত্তর প্রদেশ থেকে লোক নিয়ে এসে প্রতিনিধি পাঠাতে পারি কিনা এ বিষয়ে আমি অ্যাডভোকেট জেনারেলের মতামত চেয়েছি সেই মতামত পেলে তবে ব্যবস্থা হবে। আর একটা ব্যাপার উর্দু মিডিয়ামের কথা বলা হয়েছে তুহিন সামন্ত মহাশয় যা বলেছেন সে বিষয়ে আমি যেতে চাই না আর তিনি কিভাবে হেড মাস্টার হয়েছেন সেই কেলেঙ্কারির কথা আমি বলতে চাই না বিশেষত তিনি যখন এখানে নেই। আপনারা দয়া করে Performance of Budget, 1989-90, Department of Education, Govt. of India একটু একটু দেখবেন। উর্দু মিডিয়াম সম্বন্ধে বলি ভারতবর্ষে অন্যান্য স্টেটে উর্দু ভাষার মাধ্যমে যে শিক্ষা দান করা হয়, আমাদের পশ্চিমবাংলায় তার দ্বিগুন স্কুলে এই উর্দু ভাষার শিক্ষা দেওয়া হয়। আমরা চাই মাতৃভাষায় ছেলেমেয়েরা শিক্ষা লাভ করুক এটা আমাদের পলিসি। আপনারা বলেছেন যে স্কুল কলেজ করবার অনুমতি চেয়েও অনুমতি পান নি। অনুমতি দেবার সুযোগ কোথায়? এডুকেশনটা যৌথ তালিকায় আছে। কেন্দ্রীয় সরকার তার বাজেটে এই খাতে টাকা কমিয়ে দিয়েছে। আমি আগেই বলেছি যে এটা performance of Budget, 1989-90, Department of Education, Govt. of India বইয়ের ৫ পাতায় দেখতে পাবেন। আগের বছর কেন্দ্রীয় সরকার ১৫৮৪ কোটি টাকা শিক্ষা বাজেটে ধরেছিলেন। এবারে তা কমিয়ে ১৫৮১ কোটি টাকা করেছে, তিন কোটি টাকা কমিয়ে দিয়েছে। যেখানে টাকা বাড়ানো দরকার সেখানে টাকা কমিয়ে দিয়েছে। গত বছর সংশোধিত বাজেটে ছিল ১৬.৪ এবারে তা কমে গেছে। কেন্দ্রীয় সরকার যদি তার দায়িত্ব পালন না করেন তাহলে আমরা কি করতে পারি? আমরা কিছু সম্প্রসারিত করেছি আমাদের সাধ্যমতো। গৃহহীন বিদ্যালয়ের কথা বলা হয়েছে, এখানে একটিও এই পশ্চিমবাংলায় একটিও গৃহহীন বিদ্যালয় নাই। ভারতবর্ষে প্রায় ১৩ ভাগ গৃহহীন বিদ্যালয় আছে এটা খুবই দুর্ভাগ্যজনক আমি অবশ্য জোর গলায় বলতে পারি পশ্চিমবাংলায় এইরকম গৃহহীন বিদ্যালয় একটিও নাই। পশ্চিমবাংলার তথ্য না জেনে তিনি এইরকম মন্তব্য করেছেন। ইঞ্জিনিয়ারিং কলেজের কথা বলা হয়েছে। সুপ্রিয় বসু মহাশয় এই মন্তব্য করেছেন কারিগরি, শিক্ষা সম্বন্ধে বলেছেন ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনিক্যাল এডুকেশন ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারে তাদের বাজেটে এটা দেখতে পাবেন। সেখানে ১৭৩ কোটি টাকা কমিয়ে ১৬৮ কোটি টাকা করেছেন। আমি শিক্ষা মন্ত্রীদের সম্মেলনে এই প্রশ্ন তুলেছিলাম যে টেকনিক্যাল এডুকেশন সুপার কমপিউটার এখানে টাকা কমানো হল কেন। কোনও রাজ্য সরকারের পক্ষে কি সম্ভব? কারিগরি শিক্ষা কি করে প্রসার লাভ করবে? কেন্দ্রীয় সরকার কারিগরি শিক্ষা খাতে টাকা কমাচ্ছেন তাতে কি শিক্ষার প্রসার হয়? সৌগতবাবু বলেছেন কর্ণাটকে ইঞ্জিনিয়ারিং কলেজ বেশি। কিন্তু ওর বলা উচিত ছিল এগুলি সবই প্রাইভেট প্রতিষ্ঠান এবং এখানে ভর্তি হতে গেলে ১।২।৩ লক্ষ টাকা ক্যাপিটেশন ফি দিতে হয় সেলামি দিতে হয় এইসব ইঞ্জিনিয়ারিং কলেজগুলি সবই ব্যক্তিগত মালিকানায় চলে। এর থেকে তারা কোটি কোটি টাকা রোজগার করছে। কর্ণাটকে ইঞ্জিনিয়ারিং কলেজ, পলিটেকনিক, মেডিক্যাল কলেজ সবই এইরকম ২।৩। ৪ লক্ষ টাকা সেলামি দিয়ে ছাত্রদের ভর্তি হতে হয়। মহারাষ্ট্রে ব্যক্তিগত মালিকানায় এইসব

কলেজ চলছে, এবং এইসব কলেজের মালিকরা কোটি কোটি টাকা এইভাবে রোজগার করছে।

কিন্তু পশ্চিমবাংলার কথা যখন আমরা বলি যে, এখানে ডেপুটেশন ফি দিতে হয় না, অন্য রাজ্যে গিয়ে বললে তারা তখন অবাক হয়ে তাকিয়ে থাকে এটা কি করে সম্ভবপর। ডেপুটেশন ফি না দিয়েই এখানে ইঞ্জিনিয়ারিং, মেডিক্যালে ভর্তি হওয়া যায়। সেইজন্য আমরা এখানে কারিগরি শিক্ষার সুযোগকে সম্প্রসারিত করতে চাই। পলেটেকনিক আমরা বাড়াতে চাই। সল্ট লেকে আমরা নতুন তৈরি করেছি। আধুনিক যে সমস্ত বিষয় সৃষ্টি হয়েছে সেইগুলি সেখানে প্রবর্তন করার সিদ্ধান্ত হয়েছে রাজ্য সরকারের টাকায়। কেন্দ্রীয় সরকার টাকা না দেওয়া সত্ত্বেও রাজ্যবাসীদের কল্যাণের কথা চিন্তা করে আমরা এই ব্যবস্থা সেখানে করেছি। সরকার পক্ষের মাননীয় সদস্য নরেন দে মহাশয় শিক্ষক নিয়োগের পদ্ধতি সরলিকরণের কথা বলেছেন। সাধ্যানুসারে আমরা এই সরলিকরণ করবার চেষ্টা করব। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার লাহিড়ি কমিটির কথা বলেছেন। একটি জিনিস তিনি গুলিয়ে ফেলেছেন। তিনি অর্ধেক অর্ধেক পড়ে বিধানসভায় আসেন, তাতে আমাকে বিপদে পড়তে হয়। আপনি একজন শিক্ষক। আপনি যখন বিধানসভায় আসবেন তখন একটু পড়াশুনা করে আসবেন, সমস্ত ব্যাপারটা একটু উল্টে পাল্টে আসবেন তাতে সুবিধা হবে। আমার দুর্ভাগ্য যে, যতদিন এই বিধানসভায় আমি আছি তারমধ্যে একবার'ও আপনার কোনও কথা স্বয়ংসম্পূর্ণ হতে দেখিনি। আপনার কোনও কথা কখনই স্বয়ংসম্পূর্ণ হয়না। আপনি অর্ধেক বলেন, আর উল্টো কথা বলেন, তাতে আমাদের অসুবিধা হয়। আপনি ঠক্কর কমিশনের কথা বলেছেন। ভারতবর্ষে কমিশন অব এনকোয়ারি অ্যাক্ট বলে একটা আইন আছে। সেই কমিশন অব এনকোয়ারি অ্যাক্ট অনুসারে কমিশন গঠিত হয়। তার সেই রিপোর্ট বিধানসভা কিংবা আইনসভায় পেশ করার কোনও বাধ্য বাধকতা আগে ছিল না। পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার সেই আইন পরিবর্তন করে সেই রিপোর্ট পেশ করাটাকে বাধ্যতামূলক করেন। ১৯৮৮ সালে কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এই পরিবর্তন করেন। অতএব কমিশন অব এনকোয়ারি অ্যাক্ট অনুসারে কোনও কমিশন গঠিত হলে তার রিপোর্ট আইনসভায় পেশ করার ক্ষেত্রে একটা বাধ্য বাধকতার প্রশ্ন থাকে। কিন্তু আমরা যে লাহিড়ি কমিটি করেছি সেটা কমিশন অব এনকোয়ারি অ্যাক্ট অনুসারে নয়। এটা স্ট্যাটুটরি কমিটি নয়, এটা ডিপার্টমেন্টাল কমিটি। ডিপার্টমেন্টের জন্যই ডিপার্টমেন্টাল কমিটি করেছি। কিন্তু তা সত্ত্বেও বলছি যে, আপনাদেরই লোক হাই কোর্টে মোকর্দমা করেছে। হাই কোর্ট আমাদের কাছে রিপোর্ট চেয়েছে। আমরা হাই কোর্টে রিপোর্ট জমা দিয়েছি। আমি সেদিন আপনার প্রশ্নের জবাবে বলেছি যে, যেহেতু কেসটা বিচারাধীন আছে এবং যেহেতু আমরা হাইকোর্টে রিপোর্ট জমা দিয়েছি এবং যেহেতু আপনাদের তাগিদেই আপনারা মামলা করেছেন, সেইজন্য আমি আপনাদের বলছি যে, আপনারা মোকর্দমাটা তুলে নিন, লাহিড়ি কমিটির যা কিছু বক্তব্য আছে সেই সমস্ত বক্তব্যই আমি এখানে হাজির করব। আমি শিক্ষা বিভাগের পক্ষ থেকে বলছি যে, লাহিড়ি কমিটির রিপোর্টে সমস্ত বিষয়, দোষ ক্রুটির কথা উল্লেখ করা আছে সেই সম্পর্কে আমরা উপযুক্ত গুরুত্ব দিয়ে সেটাকে দেখব। সেখানে যদি কোনও দোষ ক্রুটি থাকে তাহলে সেই দোষ ক্রুটি মুক্ত করার জন্য শিক্ষা বিভাগের পক্ষ থেকে যা কিছু করণীয় আছে তা করার চেষ্টা করব। বাজেটের শতকরা ৯০

ভাগ টাকা শিক্ষকদের বেতন দিতেই ব্যয় হয়। আপনারা কেন্দ্রীয় সরকারের চট্টোপাধ্যায় কমিশনের রিপোর্টটি একটু দয়া করে পড়ে দেখবেন। সেখানে বলা আছে যে, এমন কোনও কোনও রাজ্য আছে যাদের শতকরা ৯৫ ভাগ টাকা শিক্ষকদের বেতন বাবদই ব্যয় হয়ে থাকে। উপায় কি আছে? কেন্দ্রীয় সরকার যদি পরিকল্পনা খাতে টাকার পরিমাণ বৃদ্ধি না করেন, যোজনা কমিশন যদি টাকার পরিমাণ বৃদ্ধি না করেন তাহলে রাজ্য সরকার তার বাজেটের একটা বৃহৎ অংশ শিক্ষা খাতে ব্যয় করতে বাধ্য। কেন না, আমরা তো শিক্ষকদের অভুক্ত রেখে, অনশনে, উপবাসে রেখে কখনই তাদের দিয়ে শিক্ষাকে পরিচালিত করবার মতো মূর্খতা আমরা করতে পারব না। সেইজন্য শিক্ষকদের প্রতি আমাদের একটা দায়িত্ব ও কর্তব্য আছে। স্বাভাবিক ভাবেই সেই দায়িত্ব ও কর্তব্য আমাদের পালন করতে হবে। আমাদের মাননীয় শিশ মহম্মদ সাহেব ইংরাজি সম্পর্কে যে কথা বলেছেন, আমি দুঃখিত যে, তারসঙ্গে একমত হতে পারছি না। আমি আশাকরি পরবর্তী সময়ে তার সঙ্গে এই বিষয়ে আলোচনা করার সুযোগ পাব। আমাদের এখানে যে সিলেবাস কমিটি হয়েছিল, সেই সিলেবাস কমিটিতে আপনাদের যারা নেতৃস্থানিয় শিক্ষকবৃন্দ আছেন তারাও সেখানে ছিলেন এবং তারা সর্ববাদি সম্মত ভাবে যা সুপারিশ করেছিলেন আমরা সেই সুপারিশই কার্যকর করেছি। তবে কোনও জিনিসই, কোনও সুপারিশই চিরকালের জন্য সনাতন হতে পারে না, শিক্ষা সম্পর্কে তো বটেই। সেইজন্য যদি কোনও সমালোচনা আসে সেই সম্পর্কে গুনাগুণ আমরা নিশ্চয় বিচার বিবেচনা করতে পারি। কিন্তু এখনও পর্যন্ত আমাদের যা অভিজ্ঞতা হয়েছে তাতে এটুকু বলতে পারি যে, প্রাথমিক পর্যায়ে ইংরাজি পুনঃপ্রবর্তন করার কোনও প্রশ্ন কোনও জায়গা থেকেই সেইভাবে আমাদের কাছে আসেনি। বিশেষজ্ঞ মহল'ও সেইভাবে আমাদের কাছে কিছু সুপারিশ করেন কেবল এস.ইউ.সি.র মতো কিছু দল, কিছু ব্যক্তিবর্গ ছাড়া। প্রাথমিক স্তরে আনুষ্ঠানিক ভাবে আবার পরীক্ষা ব্যবস্থা পুনঃপ্রবর্তন করবার কোনও কথা আমাদের বিবেচনার মধ্যে নেই। বরং জাতীয় শিক্ষা নীতিতে সমস্ত রাজ্য, সমস্ত শিক্ষাবিদ একমত হয়েছেন যে, অষ্টম শ্রেণী পর্যন্ত নো ডিটেনশন অর্থাৎ কোনও ক্লাশেই অষ্টম শ্রেণী পর্যন্ত না আটকে রাখাই উচিত। কিন্তু সেই পরিকাঠামো রচনা না করে এটা করলে ক্ষতি হবে। সেইজন্য আমরা পঞ্চম শ্রেণী পর্যন্ত শুধু এটা করবার কথা উল্লেখ করেছি। মাননীয় সদস্য সৌগতবাবু বক্তৃতার শুরুতেই নবোদয় বিদ্যালয় সম্পর্কে একটি কথা উল্লেখ করলেন। তিনি বক্তৃতা দিয়েই চলে গেলেন, আর একটু থাকলে পরে ভাল হত। লজ্জা বলে ঐ ভদ্রলোকের যদি কিছু থাকত তাহলে তিনি লজ্জায় মাথা নিচু করে থাকতেন। আমি এই বইটি আর একবার পড়ে দিচ্ছি। বাজেট পারফরমেন্স ১৯৮৯-৯০-র ৩নং পৃষ্ঠার দ্বিতীয় কলমের শেষে তৃতীয় স্তবকের একটি লাইন আমি এখানে পড়ে দিচ্ছি। গভর্নমেন্ট অব ইন্ডিয়ার এটা পলিসি স্টেটমেন্ট, কেন্দ্রীয় সরকার এটা ঘোষণা করে দিয়েছেন। এখানে বলা হচ্ছে, "Keeping in view the financial constraints, it has been decided not to open any Naboday Vidyalaya" আর নবোদয় বিদ্যালয় স্থাপন করা হবে না। কিন্তু উনি বললেন পশ্চিমবাংলায় কেন নবোদয় বিদ্যালয় স্থাপন করা যায় নি—এই নবোদয় বিদ্যালয়ে মাত্র শতকরা ০.২ ভাগ ছাত্র ছাত্রী পড়তে পারে। তাদের .৫০০ কোটি টাকা বরাদ্দ করেছিলেন। আমরা প্রথম থেকেই একটা নীতির উপর দাঁড়িয়ে, আদর্শের উপর দাঁড়িয়ে এর বিরুদ্ধাচারণ করেছি। আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে শুরু থেকেই বলে আসছি যে, মাত্র শতকরা ০.২ ভাগ ছাত্র

ছাত্রীর জন্য ৫০০ কোটি টাকা ব্যয় করা অন্যায় আর ৫৪ হাজার মাধ্যমিক বিদ্যালয়ে ৯৯.০৮ ভাগ ছাত্র ছাত্রী যেখানে পড়বে সেখানে তাদের জন্য দায়িত্ব পালন করবেন না, এটা অন্যায়।

[7-55 — 8-05 P.M.]

নবোদয় বিদ্যালয় সম্পর্কে কেন্দ্রীয় সরকারের বোধদয় হয়েছে কিন্তু এখানকার কংগ্রেসি সদস্যদের এখনও চৈতন্যোদয় হয়নি সেইজন্য তারা নবোদয় বিদ্যালয় সম্পর্কে উল্লেখ করেছেন। তারপর তারা ডক্টোরেট এবং ইঞ্জিনিয়ারিং ডিগ্রি সম্পর্কে বলেছেন এবং তা বলতে গিয়ে উত্তরপ্রদেশের কথা বলেছেন। ডক্টোরেট এবং ইঞ্জিনিয়ারিং ডিগ্রি উত্তরপ্রদেশে অনেক কিছু আছে সেটা আমি জানি এবং সে সম্পর্কে একটু উল্লেখ করতে চাই যে কি ভাবে এই ডক্টোরেট এবং ইঞ্জিনিয়ারিং ডিগ্রি পাওয়া যায়। স্যার, আমি একটি রিপোর্ট থেকে উল্লেখ করতে চাই। সর্বশেষ যে রিপোর্ট বেরিয়েছে অ্যাশোসিয়েশন অব ইন্ডিয়ান ইউনিভার্সিটিস, তার থেকে উল্লেখ করতে চাই। গোটা ভারতবর্ষের সমস্ত বিশ্ববিদ্যালয়কে নিয়ে একটি সমিতি আছে এবং তারই নাম হচ্ছে অ্যাশোসিয়েশন অব ইন্ডিয়ান ইউনিভার্সিটিস, তার যিনি সভাপতি ডাঃ সুখদেব সিং, তিনি কিছুদিন আগে তার প্রতিবেদন পেশ করেছেন। এখানে সৌগতবাবু উত্তরপ্রদেশ এবং বিহারের কথা বলেছেন, আমি সে সম্পর্কেও বলব। প্রথমে আরম্ভ করি উড়িষ্যার কথা দিয়ে। উড়িষ্যার সম্বলপুর বিশ্ববিদ্যালয় সম্পর্কে ঐ অ্যাশোসিয়েশন অব ইউনিভার্সিটিস তাদের প্রতিবেদনে বলছেন, সেখানে গত ৮ বছরে ১২ জন ভাইস-চ্যান্সেলারকে বদলি করা হয়েছে। বিহারে যে ৭টি বিশ্ববিদ্যালয় আছে সেখানে গত ১৬ বছরে একসঙ্গে ৭টি বিশ্ববিদ্যালয়ের উপাচার্যদের বরখাস্ত করা হয়েছে। মধ্যপ্রদেশের সাগর বিশ্ববিদ্যালয়ের কথাও এই রিপোর্টে আছে, সেটা বলছি। মধ্যপ্রদেশে সাগর বিশ্ববিদ্যালয়ে গত ১০ বছরে ৮ জন উপাচার্যকে বরখাস্ত করা হয়েছে বিহারের ললিত নারায়ণ মিশ্র বিশ্ববিদ্যালয়ে ১১ বছরে ১৭ বার বিশ্ববিদ্যালয়ের উপাচার্য বদল করা হয়েছে এবং এখানে একটা রাজ্যের যিনি শিক্ষামন্ত্রী ছিলেন — তখন তিনি শিক্ষামন্ত্রী তিনি একটি বিশ্ববিদ্যালয় থেকে ডক্টোরেট উপাধি নিয়েছেন। এই হচ্ছে কংগ্রেসি রাজ্যে ডক্টোরেট ডিগ্রি নেবার হিসাব। তিনি নিজে শিক্ষামন্ত্রী, তিনি নিজে একটি বিশ্ববিদ্যালয় থেকে ডক্টোরেট ডিগ্রি নিয়েছেন। এই হচ্ছে ওদের ডক্টোরেট ডিগ্রি নেবার কাহিনী। পশ্চিমবাংলায় যেখানে এই ডক্টোরেট ডিগ্রি পাওয়ার ব্যাপারে একটা ঐতিহ্য আছে, গৌরব আছে, মান আছে সেখানে আমাদের রাজ্যের সঙ্গে তুলনা করে ওরা এইসব কথা বললেন। এই হচ্ছে সৌগতবাবুদের বক্তব্যের আসল স্বরূপ। তারপর প্রফেশন্যাল ট্যাক্সের কথা বলেছেন। প্রফেশন্যাল ট্যাক্স এবং পঞ্চায়েত ট্যাক্সের কথা বলেছেন। শিক্ষক সম্প্রদায়ের তরফ থেকে বার বার কথাটা এসেছে। আমরা পঞ্চায়েতের সঙ্গে কথা বলেছি। ওরা বলছেন, যারা প্রফেশন্যাল ট্যাক্স দেন তারা আবার ইনকাম ট্যাক্স দেন। অর্থাৎ প্রয়োজন হলে প্রফেশন্যাল ট্যাক্স দেবেন এবং গ্রামে বসবাস করলে পঞ্চায়েত ট্যাক্সও দেবেন। দিতেই পারেন, এখানে আপত্তির কিছু নেই। দুরকম ট্যাক্স একজন ব্যক্তির উপর আরোপ করা যাবে না এমন কোনও বাধা নিষেধ নেই। তবে সুযোগ হলে নিশ্চয় কমানোর চেষ্টা করব। আইনগত কোনও বাধা এখানে নেই। তারপর পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট উল্লেখ করে নদীয়া জেলার কথা বললেন। সেখানে পাবলিক অ্যাকাউন্টস কমিটির পক্ষ থেকে যে সমালোচনা করা হয়েছে তার

ভিত্তি আছে। সেখানে যুক্তি সঙ্গতভাবে সমালোচনা করা হয়েছে। টাকাটা জেলা পরিষদ পঞ্চায়েত সমিতিকে দিতে পারেন তারা মুড়ি কিনে ছাত্র ছাত্রীদের মধ্যে বন্টন করতে পারেন সেটা অন্যায় কিছু নয় কিন্তু তারমধ্যে তো একটা সরকারি নির্দেশ থাকবে। টাকাটা সরকারের অতএব সরকারি নির্দেশ গ্রহণ না করে নদীয়া জেলা বিদ্যালয় পর্ষদ যে কাজ করেছে সেটা অনিয়মিত কাজ। এটা বেআইনি নয় বা কারচুপি নয়, এটা অনিয়মিত কাজ। সেটা নিয়মিত করার প্রয়োজন নিশ্চয় আছে। সেই সমালোচনা আমরা স্বীকার করে নিয়েছি। সেখানে নদীয়া জেলা বিদ্যালয় পর্ষদ অন্যায় কাজ করেছেন, সরকারের অনুমতি না নিয়ে মুড়ি কিনে ছাত্র ছাত্রীদের মধ্যে বন্টন করেছেন, কাজটা নিয়মিত নয়, সেইজন্য তাদের কাছ থেকে ক্ষমতা কেড়ে নিয়ে এটা জেলা বিদ্যালয় পরিদর্শক (প্রাথমিক), তার হাতে ন্যস্ত করেছি এবং আমরা সরকারি বিবৃতি প্রকাশ করেছি যে, সরকারের অনুমতি না নিয়ে এ ব্যাপারে কিছু করা যাবে না। আমরা বিভিন্ন জায়গায় রান্না করা খাবার দিচ্ছি। ছাত্রছাত্রীরা যাতে বেশি বেশি করে পুষ্টিকর খাদ্য পেতে পারে তার চেষ্টা করছি। এতে আইনগত কোনও বাধা থাকতে পারে না। সেই চেষ্টা আমরা করছি এবং ভবিষ্যতেও করতে থাকব। তারপর সৌগতবাবু কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের বেতন সম্পর্কে উল্লেখ করেছেন। তিনি বলেছেন, অর্থমন্ত্রী নাকি চান যে কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের বেতন পুনর্বিন্যাসের কাজটা না হোক এবং তারজন্যই বিভিন্ন সরকারি বিবৃতি প্রকাশ করে একটা কুহেলিকার সৃষ্টি করা হচ্ছে। এটা করা হচ্ছে যাতে টাকা ব্যয়িত না হয় সেইজন্য। কংগ্রেসি সদস্যরা এখন সভায় উপস্থিত নেই, তারা এইসব কথা বলে গিয়েছেন, এগুলি প্রসিডিংসে থাকবে কাজেই স্যার, আমাকেও এর জবাব দিতে হচ্ছে। সরকার পক্ষের মাননীয় সদস্যরা এ সম্পর্কে জানেন কাজেই আমার বলবার দরকার ছিল না কিন্তু ডকুমেন্ট হিসাবে থাকবে বলে আমাকে কথাগুলি বলতে হচ্ছে। কেন্দ্রীয় সরকার যে নতুন বেতন হারের কথা বলেছেন, মেহেরোত্রা কমিটির সুপারিশ অনুযায়ী ১লা জানুয়ারি ১৯৮৬ সাল থেকে এটা চালু করা হবে এবং তার শতকরা ৮০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দেবেন। শুধু পশ্চিমবঙ্গে নয়, গোটা ভারতবর্ষে যেখানে ২ লক্ষ ৪৩ হাজার কলেজ এবং বিশ্ববিদ্যালয়-এর সংখ্যা, এই ২ লক্ষ ৪৩ হাজারের মধ্যে মাত্র ১২ হাজার শিক্ষক আছেন পশ্চিমবঙ্গে। অতএব এই শিক্ষকদের বেতন হার যখন পুনর্বিন্যাসিত হবে, পরিবর্তিত হবে তখন তারজন্য যে অতিরিক্ত টাকার দরকার, সেই টাকার শতকরা ৮০ ভাগ টাকা দেবে কেন্দ্রীয় সরকার বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের মাধ্যমে। অর্থাৎ ২ লক্ষ ৪৩ হাজার শিক্ষকদের বেতন হার পুনর্নির্দ্ধারিত হবার পরে যে অতিরিক্ত টাকা লাগবে সেই অতিরিক্ত টাকার শতকরা ৮০ ভাগ কেন্দ্রীয় সরকার দেবে। ১৯৯০ সালের ৩১শে মার্চ পর্যন্ত যত টাকা লাগবে সেটা তারা দেবে। এটাই হচ্ছে তাদের শর্ত, নীতি এবং ঘোষণা। কিন্তু কেন্দ্রীয় সরকার উচ্চশিক্ষা এবং বিশ্ববিদ্যালয় শিক্ষা বাবদে এবছরের যে বাজেট সেই বাজেটে গতবারের যে বাজেট শেষ হবে এই সালে, কেন্দ্রীয় সরকারের বিশ্ববিদ্যালয় এবং উচ্চশিক্ষা খাতে যে বরাদ্দ ছিল তা হচ্ছে ৫৫১ কোটি টাকা কি করেছে? এতবড় দায়িত্ব তাদের স্কন্ধে, ২ লক্ষ ৪৩ হাজার শিক্ষকদের বেতন হার পুনর্বিন্যাস হওয়ার ফলে যে অতিরিক্ত টাকা লাগবে তার শতকরা ৮০ ভাগ দেবার দায়িত্ব তাদের। গত বছর ৫৫১ কোটি ৬৩ লক্ষ টাকা বাজেটে বরাদ্দ ছিল বিশ্ববিদ্যালয় এবং উচ্চশিক্ষা খাতে। সেখানে এবারে তারা করেছেন ৪৮১ কোটি ৪৩ লক্ষ টাকা। ৫৫১ কোটির জায়গায় ৪৮১ কোটি টাকা করে দিয়েছেন? কি করে

দায়িত্ব পালন করা হবে? বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন, যাদের উপরে এই টাকা দেবার দায়িত্ব, সেই বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন খাতে গতবারে এবং এবারের বাজেটে ৩৪ কোটি টাকা কমে গেছে। আমি গত পরশুদিন দিল্লিতে ছিলাম। আমি মঞ্জুরি কমিশনের চেয়ারম্যান, যশপালের সঙ্গে কথা বলার চেষ্টা করেছিলাম কিন্তু তাকে পাওয়া যায়নি, তিনি ছিলেন না। তার সচিবের সঙ্গে কথা বলেছিলাম। তিনি একথা বলেছিলেন যে কি করে টাকা দেওয়া যাবে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের বাজেট কমানো হয়েছে? যে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের উপরে গোটা ভারতবর্ষের কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষকদের এই বেতন হার নতুনভাবে নির্দ্ধারিত করার দায়িত্ব ন্যস্ত সেখানে কেন্দ্রীয় সরকার এই টাকা কমিয়ে দিয়েছেন। পশ্চিমবঙ্গ সরকার, আমাদের যে বাজেট, যে বাজেটের উপরে দাঁড়িয়ে আমি বক্তৃতা করছি, মাননীয় সদস্যরা যদি সেই বাজেট বইয়ের ৯৬ নং পৃষ্ঠার ৫নং আইটেম দেখেন তাহলে দেখবেন যে সেখানে ১০০ কোটি টাকা বরাদ্দ আছে এবং একথা বলা আছে যে মেহেরোত্রা কমিটির রিপোর্ট অনুযায়ী পশ্চিমবাংলার কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষকদের বেতন হার পুনর্বিন্যাস করার জন্য টাকা লাগবে সে ব্যাপারে আমার বাজেট বইয়ের ৯৬ নং পৃষ্ঠার ৫ নং আইটেমে ১০০ কোটি টাকা আমরা বরাদ্দ করেছি যদি এই দায়িত্ব আমাদের পালন করতে হয়। কিন্তু সেখানে কেন্দ্রীয় সরকার টাকার পরিমাণ কমিয়ে দিয়েছেন। অতএব আমাদের দায়িত্ব পালন করার ক্ষেত্রে আমরা অনেক বেশি নিষ্ঠাবান আছি। এখানে দায়িত্ব এড়িয়ে যাবার কোনও প্রশ্ন আসতে পারেনা। সুতরাং সৌগত বাবু যে কথা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য কথা বলেছেন। পরিশেষে আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আমাদের রাজ্যের মানুষের আমাদের উপরে অগাধ বিশ্বাস আছে। সৌগতবাবু হয়ত মুখ ফসকে একটা কথা বলে ফেলেছেন যে আপনাদের কাছ থেকে যে আশা করেছিলাম সেটা পাইনি। আমি সেকথার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। হ্যাঁ, নিশ্চয়ই আপনি আমাদের উপরে আশা করতে পারেন। পশ্চিমবঙ্গের শিক্ষা, সংস্কৃতিকে আমরা উন্নত করতে চাই, রক্ষা করতে চাই। কংগ্রেস আমলে তারা ধ্বংস করেছিলেন। তারা শিক্ষা এবং সংস্কৃতির উপরে যে অবক্ষয় এনেছিলেন সেই অবক্ষয় থেকে আমরা পশ্চিমবঙ্গকে রক্ষা করতে চাই। কাজে... ত্যন্ত সঙ্গত ভাবেই সেই আশা তিনি আমাদের কাছে করেছেন। সামগ্রিকভাবে আমাদের বাজেটে যে আর্থিক অনটন সেই অনটনের মধ্যে থেকে আমরা সকলের সহযোগিতা নিয়ে শিক্ষা ক্ষেত্রে একটা প্রাণ প্রবাহের সৃষ্টি করেছি, একটা গতিবেগ এনেছি। আমরা প্রাথমিক শিক্ষাস্তর থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত একটা গণতান্ত্রিক পদ্ধতির মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থাকে পরিচালিত করতে চাই। আমাদের এখানে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে অনেক মত পার্থক্য হয়েছে কিন্তু কখনও আমরা তার কাজকর্মে ব্যাঘাত সৃষ্টি করিনি, তাকে বরখাস্ত করার চেষ্টা করিনি। অথচ রবীন্দ্র ভারতি বিশ্ববিদ্যালয়ে কংগ্রেস আমলে সেখানে উপাচার্য ছিলেন রমা চৌধুরি। তাকে কিভাবে বরখাস্ত করা হয়েছিল সেসব কথা আপনারা ভুলে যেতে পারেন কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ ভুলে যায়নি। তাকে যেভাবে অপদস্থ করা হয়েছিল সেকথা আপনারা ভুলে যেতে পারেন কিন্তু পশ্চিমবাংলার শিক্ষাপ্রিয় মানুষ ভুলে যায়নি। আমরা গণতান্ত্রিক পদ্ধতির মধ্যে শিক্ষা ব্যবস্থাকে পরিচালিত করতে চাই। আমরা জানি যে কেন্দ্রীয় সরকার শিক্ষা ব্যবস্থাকে সম্পূর্ণ ভাবে তছনছ করতে চায় ধ্বংস করতে চায়। মানুষ যদি নিরক্ষর হয়ে থাকে তাহলে ওরা শাসন এবং শোষণ দুটোই অক্ষুন্ন রাখতে পারবে। সেজন্য ওরা শিক্ষাকে

সঙ্কুচিত করতে চাই। আমরা এই সীমাবদ্ধতার মধ্যেও, কেন্দ্রীয় সরকার বিভিন্ন ভাবে বাধা দেওয়া সত্ত্বেও, আর্থিক অসচ্ছলতা থাকা সত্ত্বেও আমাদের বাজেটে, আমাদের শিক্ষা, কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুসারে সংবিধানের যুগ্ম তালিকায় থাকার ফলে যে প্রশাসনিক জটিলতা আছে, সেই প্রশাসনিক জটিলতা থাকা সত্ত্বেও সকলের সহযোগিতা নিয়ে শিক্ষা প্রিয় মানুষ শিক্ষা দরদি মানুষ শিক্ষা কর্মী, তাদের সহযোগিতা নিয়ে আমরা পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থাকে আরও গতিশীল করতে চাই, উন্নতি করতে চাই। শিক্ষাকে শুধু সম্প্রসারিত করতে চাই তা নয়, শিক্ষার মানুষকে আরও উন্নত করতে চাই। বিগত কয়েকটি সর্বদলীয় পরীক্ষায় তা প্রমাণিত হয়েছে, এই বিষয়ে মাননীয় একাধিক সদস্য তা উল্লেখও করেছেন, আমি বিস্তারিত ভাবে সেই বিষয়ে যেতে চাই না। আমার কাছে অনেক তথ্য আছে, সর্ব ভারতীয় পরীক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলার ছাত্রছাত্রীরা বিগত বারো বছরে আমাদের শিক্ষা নীতির ফলে যথেষ্ট সাফল্য লাভ করেছে। এই সুযোগকে আমরা উপযুক্ত ভাবে ব্যবহার করতে চাই। যে ছাঁটাই প্রস্তাবগুলো এসেছে, আর একবার সেইসব ছাঁটাই প্রস্তাবের বিরুদ্ধাচরণ করছি। মাননীয় সদস্যদের যারা আমাদের প্রস্তাবকে আন্তরিক ভাবে সমর্থন করেছেন, উপদেশ দিয়েছেন, পরামর্শ দিয়েছেন, আমি তাদের আন্তরিক ভাবে অভিনন্দন জানাই। মাননীয় মুখ্যমন্ত্রী সহ আরও আমাদের দুই জন সহকর্মী মূল্যবান তথ্য এখানে রেখেছেন, তারাও সভার কাছ থেকে ধন্যবাদ আশা করতে পারেন। আমি সকলের কাছে আবেদন জানাব এই বাজেটকে শুধু অনুমোদন দেওয়া নয়, আগামী দিনে এই বাজেটকে যাতে সুষ্ঠু ভাবে ব্যবহার করতে পারি এবং এই সভা থেকে যে কমিটি তৈরি হয়েছিল শিক্ষার উপর, তাদের কাছে অনুরোধ করব, তাদের সদস্যরা আছেন, আজকে বাজেট সম্পর্কে আলোচনা শেষ হয়ে যাচ্ছে, কিন্তু আগামী এক বছর ধরে তারা আমাদের উপর এই বিষয়ে নজর রাখেন, আমাদের সাহায্য করুন, পরামর্শ দিন, নতুন ভাবে আমরা উদ্যোগ নিচ্ছি হাউস কমিটি গঠন করে, শিক্ষা বিভাগকে সাহায্য করে, পঞ্চায়েত এবং স্বাস্থ্য বিভাগকে সাহায্য করা, যাতে এই কমিটি ধারাবাহিক ভাবে যাতে তাদের কার্য ব্যবস্থাকে পরিচালনা করতে পারে, কার্যক্রমকে পরিচালনা করতে পারে। আমরা এই হাউস কমিটির কাছে আশাকরি এবং হাউস কমিটি অনেক সময় ধরে আমাদের বাজেট সম্পর্কে আলোচনা করেছেন, কিছু মূল্যবান পরামর্শ দিয়েছেন, সুপারিশ করেছেন, সেইগুলোকে যথাযথভাবে কার্যকর করার জন্য আমরা চেষ্টা করব এবং আশাকরি তাদের সাহায্য পরামর্শের সুযোগ থেকে শিক্ষা বিভাগও বঞ্চিত থাকবে না। আর এক বার আপনাদের কাছে এই বাজেটকে সার্বিকভাবে সমর্থন জানিয়ে, আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[8-05 — 8-13 P.M.]

## Demand No. 30

**Mr. Speaker :** There are 29 cut motions to Demand No.30. I understand that division will be demanded on cut motions Nos.1 to 8. Now I put to vote all the cut motions except cut motion Nos.1 to 8. The motions that the amount of the demand be reduced by Rs.100/-, were then put and lost.

The motions of Shri Deba Prasad Sarkar that the amount of the

demand be reduced to Re.1/- and that the amount of the demand be reduced by Rs.100/- were then put and a division tal n with the following results :—

NOES

Abdul Bari, Shri Md.

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasanat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahaman Biswas, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Jyoti

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Binay Krishna

Biswas, Shri Kanti

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Nirmal Kumar

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Bansa Gopal

Das, Shri Jagadish Chandra

Deb, Shri Gautam

Deb, Shri Saral

Dey, Shri Narendra Nath

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Satyendranath

Habib Mustafa, Shri
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kar, Shri Nani
Kisku, Shri Laksmi Ram
Konar, Shrimati Maharani
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Malick, Shri Shiba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Moitra, Shri Birendra Kumar
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Najmul Haque, Shri

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Sada Kanta

Roy, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Sayed Md. Masih, Shri

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Soren, Shri Khara

Touab, Ali, Shri

**AYES**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 2, and the Noes 72.

The motions were lost.

The motions of Shri Kanti Biswas that a sum of Rs.10,28,34,12,000/- be granted for expenditure under Demand No.30, Major Heads : "2202-General Education, 2203-Technical Education, 2205-Art and Culture and 6202-Loans for Education, Sports, Art and Culture."

(This is inclusive of a total sum of Rs.2,57,08,55,000 already voted on account in March, 1989), was then put and agreed to.

### Demand No. 45

The motion of Shri Kanti Biswas that a sum of Rs.5,29,67,000/- be granted for expenditure under Demand No.45, Major Head : "2251-Secretariat-Social Services."

(This is inclusive of a total sum of Rs.1,32,42,000/- already voted on account in March, 1989), was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 8.13 p.m. till 1.00 p.m. on Tuesday, the 16th May, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 16th May, 1989 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 3 Ministers of State and 142 Members.

[1-00—1-10 P.M.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Prabuddha Laha and Shri Suhrid Basu Mallik on the subject of enquiry by the Central Government into the alleged financial irregularities committed by the son of the Chief Minister, the second is from Dr. Manas Ranjan Bhunia on the subject of failure of the State Government to properly implement of Indira Housing plan and the third is from Shri Mannan Hossain on the subject of reported infiltration from Bangladesh through the borders of Murshidabad districts.

The subject matters of the first motion is not primarily the concern of the State Government. I therefore do not accept this motion.

As regards the second and the third motions the Members may call the attention of the concerned Ministers through Calling Attention. I, therefore, withhold my consent to these motions. One Member of the party may however read out the text of his motion as amended.

**শ্রী মান্নান হোসেন :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল :—"মুর্শিদাবাদ জেলার বিভিন্ন সীমান্ত দিয়ে বাংলাদেশ থেকে অনুপ্রবেশকারিরা ভারতে ঢুকে স্থায়ী ভাবে বসবাস শুরু করে দিচ্ছে। এবং এদের নাম ভোটার লিস্টে ব্যাপকভাবে তোলা হচ্ছে।"

### CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received six notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Alleged death of a person by mass-beating under Khardah P.S. on 14.5.89 | : Shri Shish Mohammad, and Shri Satyapada Bhattacharjee |
| 2. Alleged lathi charge by the police at Sabong of Midnapore district on 10-5-89 | : Dr. Manas Bhunia |
| 3. Alleged death of four person under Domkal P.S. of Murshidabad district following a clash between two political parties | : Shri Mannan Hossain |
| 4. Possibility of re-opening of Bengal paper Mill at Ranigange in Burdwan district | : Shri Prabuddha Laha, and Shri Suhrid Basu Mallik |
| 5. Out-break of Gastro-enteritis in West Bengal | : Shri Saugata Roy |
| 6. Agreement against the workers interest in the M/S. Bengal Enamal works Limited with the authority of the said concern | : Shri Asit Mal, Shri Subrata Mukherjee, and Dr. Manas Bhunia |

I have selected the notice of Shri Mannan Hossain on the subject of alleged death of four persons under Domkal P.S. of Murshidabad district following a clash between two political parties. The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 17th, Sir.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালনবিধির ৩৫৬ সংখ্যক বিধি অনুসারে মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি নিম্ন বিবৃতি বিধানসভায় পেশ করছি।

এক বছর আগেও পশ্চিমবঙ্গে গণবন্টন ব্যবস্থা বা রেশনিং-এর মাধ্যমে দেবার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক মাসিক চালের বরাদ্দ ছিল ১,২৫,০০০ মেট্রিক টন এবং গমের বরাদ্দ

ছিল ১,২৬,০০০ মেট্রিক টন। গত বছর ফেব্রুয়ারি মাস থেকে এই বরাদ্দ ক্রমান্বয়ে কমতে কমতে এখন মাসিক চালের বরাদ্দ দাঁড়িয়েছে ৬৪,০০০ মেট্রিক টন এবং গমের বরাদ্দ ৮০,০০০ মেট্রিক টন। এই প্রচন্ড বরাদ্দ হ্রাস করা হয়েছে একতরফাভাবে, কোনও কারণ না দেখিয়ে এবং রাজ্য সরকারের আপত্তি সত্ত্বেও। এর অবশ্যম্ভাবী ফলশ্রুতি ঃ রেশনে মাথাপিছু সাপ্তাহিক বরাদ্দের হ্রাস। বিধিবদ্ধ (স্ট্যাটুটরি) রেশনিং এলাকায় চাল ও গম প্রতিটির বরাদ্দ মাথাপিছু সাপ্তাহিক ২০০০ গ্রাম থেকে কমিয়ে করা হয়েছে ১৭৫০ গ্রাম। সংশোধিত (মডিফায়েড) রেশনিং এলাকায় চালের বরাদ্দ মাথাপিছু সাপ্তাহিক ১৫০০ থেকে কমিয়ে ১০০০ গ্রাম এবং এবং গমের বরাদ্দ ২০০০ গ্রাম থেকে কমিয়ে ১৫০০ গ্রাম করা হয়েছে। চা বাগানের শ্রমিকদের জন্যও চাল ও গম দুয়েরই বরাদ্দ ৫০০ গ্রাম করে কমিয়ে চাল ১০০০ গ্রাম ও গম ১৫০০ গ্রাম করা হয়েছে। উপজাতি-অধ্যুষিত আই.টি.ডি.পি. এলাকাতেও গমের বরাদ্দ কমানো হয়েছে মাথাপিছু ২৫০ গ্রাম। আর, এই হ্রাসপ্রাপ্ত বরাদ্দ অনুযায়ী চাল, গমও সব সময় দেয়া যাচ্ছে না, কারণ ভারতীয় খাদ্য নিগম বা এফ.সি.আই. কর্তৃক প্রায়শই চাল, গম অপ্রতুল ও অনিয়মিতভাবে সরবরাহ করা হচ্ছে, ঠিকভাবে সব জায়গায় মজুত করা হচ্ছে না এবং প্রায়ই এত নিকৃষ্টমানের চাল সরবরাহ করা হচ্ছে যে মানুষ তা গ্রহণ করতে পারছে না।

বিধিবদ্ধ রেশন এলাকায় নির্দিষ্ট পরিমাণ চাল ও গম সরবরাহ করতে রাজ্য সরকার বিধিগতভাবে বাধ্য। কিন্তু কেন্দ্রীয় সরকারের অসহযোগিতার ফলে এই বিধিগত দায়িত্ব পালন করা সম্ভব হচ্ছে না। গণবন্টন ব্যবস্থায় দেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকার যে চাল, গম পান তার মধ্যে থেকেই চা বাগানের শ্রমিকদের জন্য চাল, গম বরাদ্দ করা হয়। অতিরিক্ত ভরতুকি দিয়ে চা বাগান মালিকদের সমিতি এই চাল গম শ্রমিকদের মধ্যে বন্টন করেন। শ্রমিকদের নিকট মালিকদের মাধ্যমে অতিরিক্ত ভরতুকি প্রাপ্ত এই চাল, গম চুক্তিমতো শ্রমিকের মজুরির অংশ। সুতরাং, যখন কেন্দ্রীয় সরকারের বরাদ্দ হ্রাস ও অনিয়মিত সরবরাহের জন্য চা বাগান শ্রমিকরা তাদের জন্য নির্দিষ্ট পরিমাণ চাল গম পাননা, তখন শ্রমিকদের কাছে এই বিষয় খাদ্যশস্যের অভাব ছাড়াও মজুরি হ্রাসের ব্যাপার ঘটে।

সরবরাহ করা চালের সাধারণ মান বজায় রাখার জন্য যে Uniform specification আছে তাও না মেনে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তমতো এফ.সি.আই. নিকৃষ্টমানের চাল এই রাজ্যের রেশনিং-এর জন্য সরবরাহ করছেন। এমনকি রাজ্য সরকার ও এফ.সি.আই.তে চালের মজুত যুগ্মভাবে পরীক্ষার পর বিতরণযোগ্য নয় বলে মিলিতভাবে সিদ্ধান্ত করেছেন সেই চালও এফ.সি.আই. কোনও না কোনওভাবে রেশনে চালিয়ে দিয়েছে। এমন একটি দৃষ্টান্ত গত মার্চ মাসের শেষের দিকে মথুরাপুরের এফ.সি.আই. গুদাম থেকে এই ধরনের অখাদ্য চাল সংশোধিত রেশনিং এলাকায় এফ.সি.আই বিলি করে দিয়েছেন।

পাঞ্জাব ও হরিয়ানায় গত বছর নষ্ট হয়ে যাওয়া পচা চাল রেশনে চালিয়ে দেবার

উদ্দেশ্য নিয়ে কেন্দ্রীয় সরকার কয়েক মাস আগে ৩০শে নভেম্বর ১৯৮৮ পর্যন্ত এফ.সি.আই কর্তৃক কেনা চালের 'Specification" প্রচুর পরিমাণে শিথিল করে দিয়েছেন। রাজ্য সরকারের পক্ষ থেকে এই ব্যাপারে তীব্র আপত্তি জানিয়ে বলা হয়, এই relaxed specification-এর চাল মানুষের খাদ্যের উপযুক্ত নয় এবং এই কারণে তা গ্রহণ যোগ্য নয়। বলা হয়, এই নিকৃষ্টমানের চাল পাঠাবেন না, এই চাল মানুষ খেতে পারবে না, এবং মানুষের না নেয়া এই চালের মজুত জমে যাবার ফলে গুদামেও জায়গার অভাব দেখা দেবে। কিন্তু দুর্ভাগ্যবশত কেন্দ্রীয় সরকার ও এফ.সি.আই আমাদের কথায় কর্ণপাত করছেন না।

বরং কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী, দপ্তরের সচিব একের পর এক চিঠি দিয়ে এই নিকৃষ্টমানের চাল "বিনা দ্বিধায়" গ্রহণ করার জন্য বলছেন। আমাদের তীব্র আপত্তি সত্ত্বেও এই নিম্ন মানের চাল তাঁরা এই রাজ্যের জন্য সরবরাহ করে চলেছেন।

কেন্দ্রের হ্রাসপ্রাপ্ত বরাদ্দ অনুযায়ী গমও এই রাজ্যে এসে পৌচাচ্ছে না। এখন পশ্চিমবঙ্গের জন্য মাসিক কেন্দ্রীয় বরাদ্দ ৮০ হাজার মেট্রিক টন। কিন্তু কোনও মাসেই এই পরিমাণ গম এই রাজ্যে আসছে না। গত চার মাসে গম এসেছেঃ জানুয়ারি—৪৯,০০০ মেট্রিক টন, ফেব্রুয়ারি—১৪,০০০ মেট্রিক টন, মার্চ—৪৭,০০০ মেট্রিক টন এবং এপ্রিল—২২,০০০ মেট্রিক টন (২০শে এপ্রিল পর্যন্ত এসেছে মাত্র ৬ হাজার মেট্রিক টন।) এর ফলে, অনেক জেলায় এবং কলকাতার বিভিন্ন স্থানে অধিকাংশ সময় রেশনে গম সরবরাহ করা সম্ভব হয়নি।

কেন্দ্রীয় সরকার কর্তৃক এই রাজ্যের জন্য চাল ও গমের মাসিক বরাদ্দ প্রচন্ডভাবে হ্রাস করা, কমিয়ে দেওয়া বরাদ্দ মতো চাল বিশেষ করে গম না আসা এবং অতি নিকৃষ্ট পরিমাণ চাল সরবরাহ করার ফলে রাজ্যের রেশনিং ব্যবস্থা বারে বারে বিপর্যস্ত হয়েছে এবং এর অনিবার্য ফলশ্রুতি স্বরূপ খোলা বাজারে চাল ও গমের দাম বেড়ে যাচ্ছে।

এছাড়া, আমদানিকৃত লেভীমুক্ত চিনিরও দেখা নাই—না বরাদ্দে না গুদামে। কেন্দ্রীয় সরকার এখনও প্রতি মাসে পশ্চিমবঙ্গের জন্য এই চিনি বরাদ্দ করেন ২৫০০ মেট্রিক টন। কিন্তু বরাদ্দমতো এই চিনি কখনও পাওয়া যায় না। মজুত চিনির বরাদ্দ থাকে যৎসামান্য। এখন পশ্চিমবঙ্গে এই চিনি আছে এফ.সি.আই.এর মাত্র দুটি গুদামে—জিঞ্জিরাপোলে ৫৫০ মেট্রিক টন এবং দুর্গাপুরে ১৯৮৩ মেট্রিক টন। উত্তরবঙ্গের কোথাও এই চিনি পাঁচ ছয় মাসের বেশি সময় ধরে নেই।

তৈলবীজ ও ভোজ্য তেল উৎপাদনে পশ্চিমবঙ্গ ঘাটতি রাজ্য। এই রাজ্যকে তাই এই ব্যাপারে নির্ভর করতে হয় খোলা বাজারে অন্য রাজ্য থেকে আনা তৈল বীজ ও ভোজ্য তেল এবং রেশনিং ব্যবস্থার মাধ্যমে বন্টনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্ত রেপসিড তেলের ওপর। এই রাজ্যের সকল মানুষের জন্য রেশন রেপসিড তেল দেবার ব্যবস্থা আছে

বিধিবদ্ধ রেশন এলাকায় মাথাপিছু সপ্তাহে ২৫০ গ্রাম এবং সংশোধিত রেশন এলাকায় মাথাপিছু ২০০ গ্রাম মোটামুটি যারা রেশনে ভোজ্যতেল নিতে অভ্যস্ত তাদের প্রয়োজন ধরলে এই রাজ্যের জন্য প্রতি মাসে দরকার ২৫,০০০ মেট্রিক টন রেপসিড তৈল। কিন্তু খোলা বাজারে এখন সরষের তেল, বাদাম তেল প্রভৃতির দাম কম বলে মাসে ১০,০০০ মেট্রিক টন রেপসিড তেল হলেই চলে যায়। কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও মাসেই পশ্চিমবঙ্গের জন্য এই পরিমাণ তেল বরাদ্দ করছেন না।

ফেব্রুয়ারি ১৯৮৮তে কেন্দ্রীয় সরকার এই রাজ্যের জন্য রেপসিড তেল সরবরাহ করেছিলেন ১২,৭০৯ মেট্রিক টন, আর ফেব্রুয়ারি, ১৯৮৯তে সরবরাহ করেছেন ৫,২০৪ মেট্রিক টন। এইভাবে দেখা যাবে, মার্চ ১৯৮৮তে ৯,০৩৭ মেট্রিক টনের জায়গায় মার্চ, ১৯৮৯-তে ৩৭৭২ মেট্রিক টন, (এবং সয়াবীন তেল ৬৯৮ মেট্রিক টন, এপ্রিল, ১৯৮৮তে ১১,০৮১ মেট্রিক টনের জায়গায় এপ্রিল, ১৯৮৯তে ২৫৬৮ মেট্রিক টন রেপসিড তেল ও ৪১১ মেট্রিক টন সয়াবীন তেল। মে, ১৯৮৯-এর জন্য বরাদ্দ হয়েছে ৪,০০০ মেট্রিক টন। গত বছর মে মাসে সরবরাহ হয়েছিল ১০,৬৫০ মেট্রিক টন। এই হ্রাসপ্রাপ্ত সরবরাহও ঠিক সময়মতো এবং সব জায়গায় হচ্ছে না। ফলে প্রায়শই রেশনে রেপসিড তেল দেওয়া যাচ্ছে না।

তাছাড়া, এতদিন ধরে কেন্দ্রীয় সরকারের বরাদ্দমতো স্টেট ট্রেডিং কর্পোরেশন এই রাজ্যে শোধন করে সরবরাহের জন্য অশোধিত রেপসিড তেল দেবেন। রাজ্য সরকারের পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম লিমিটেড ও আরও কয়েকটি বে-সরকারি প্রতিষ্ঠানের শোধনাগারকে। কিন্তু জানুয়ারি ১৯৮৯ থেকে কার্যত এই অশোধিত তেল সরবরাহ বন্ধ করে দেওয়া হয়েছে। ফলে রাজ্য সরকারের শোধনাগার সহ ৭টি শোধনাগার বন্ধ হবার উপক্রম হয়েছে। এইসব শোধনাগার এবং এদের ওপর নির্ভরশীল আরও কয়েকটি প্রতিষ্ঠানের প্রায় ৫০০ শ্রমিক কর্মচারী বেকার হতে বসেছেন। এবং এর ফলে এই রাজ্যের সর্বত্র নিয়মিতভাবে নির্দিষ্টমানের রেপসিড তেল সরবরাহও বিঘ্নিত হবে। রাজ্য সরকারের পক্ষ থেকে বারে বারে অনুরোধ জানানো সত্ত্বেও কেন্দ্রীয় সরকার এই রাজ্যের শোধনাগারগুলির জন্য অশোধিত রেপসিড় তেল সরবরাহ করছেন না।

[1-10—1-20 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থা আজকে একটা গুরুতর সঙ্কটের মধ্যে এসে পৌছেছে। হাউসের সবাই সেটা শুনেছেন মাননীয় খাদ্যমন্ত্রীর বিবৃতির মধ্যে। আমি প্রস্তাব করছি, এই বিধানসভা থেকে এই ব্যাপারে একটি সর্বদলীয় ডেলিগেশন দিল্লিতে পাঠানো হোক। আমাদের এই ডেলিগেশনে থাকবেন শ্রী নির্মলকুমার বসু, মিনিস্টার-ইন-চার্জ, ফুড অ্যান্ড সাপ্লাই ডিপার্টমেন্ট, উনি থাকবেন লিডার অফ দি ডেলিগেশন হিসাবে। এছাড়া থাকবেন শ্রী লক্ষ্মীকান্ত দে, শ্রী আব্দুল বাসার, শ্রীমতী কমল সেনগুপ্ত, শ্রীমতী অঞ্জু কর, শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি, শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি, শ্রীমতী শান্তি চ্যাটার্জি, শ্রী

লক্ষ্মণচন্দ্র শেঠ, শ্রী প্রকাশ মিঞ্জ, শ্রী অমৃতেন্দু মুখার্জি, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী সুভাষ নস্কর, শ্রী শক্তিপ্রসাদ বল, শ্রী প্রবোধচন্দ্র সিংহ, শ্রী বিমলানন্দ মুখার্জি, শ্রী জ্ঞান সিং সোহনপাল, এবং শ্রী সত্যরঞ্জন বাপুলি। এই ১৮ জনের নাম এখানে প্রস্তাব করছি।

**মিঃ স্পিকার** : Mr. Sattar, do you agree to the All party proposal to go to Delhi as regards the food problem in the State? মিঃ সাত্তার, আপনি কি রাজি আছেন যে প্রস্তাব শ্রী সুমন্ত হীরা মহাশয় দিলেন?

**শ্রী আব্দুল সাত্তার** : তিনি কি সাজেশন দিলেন আমি বুঝলাম না এবং প্রস্তাবটা কোন ক্যাপাসিটিতে তিনি দিচ্ছেন সেটাও বুঝলাম না।

**শ্রী সুমন্তকুমার হীরা** : এ-ব্যাপারে জ্ঞান সিং সোহনপাল মহাশয়ের সঙ্গে আমার কথা হয়েছে।

**মিঃ স্পিকার** : এ-ব্যাপারে শচীন সেন মহাশয় সাত্তার সাহেবের সঙ্গে কথা বলে দেখুন। যদি ওঁরা রাজি হন—হবে, রাজি না হলে হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, একটি ভুল রেজলিউশনকে নিয়ে এখানে দীর্ঘদিন ধরে আলোচনা করছেন। আপনি আমাদের সম্মান করেছেন। তবে আপনার রুলিং এর বিরুদ্ধে আমার কোনও বক্তব্য নেই। তবে একটি শব্দের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যাতে সেটা কারেক্ট করে নিতে পারেন। গত কয়েকদিন ধরে ওয়াক আউটকে কেন্দ্র করে কেউ কেউ আমাদের অ্যান্টি ন্যাশনাল বলছেন। কিন্তু ওয়াক আউট কথাটা কোথাও মেনশন করেননি। উনি লাস্ট প্যারাগ্রাফে বলেছেন, that the acts of obstruction by the said members were not only improper and indecent but were also affront to the constitution, nation and that all the members said herein above therefore be suspended till the end of the current session. তারজন্য আমি বলছি ওয়াক আউটটা যদি ইমপ্রপার হয়ে থাকে তাহলে ওয়াক আউট শব্দটা রেজলিউশনের মধ্যে থাকবে।

**Mr. Speaker** : Both in Parliament and various State Legislatures that walking out is an act of obstruction under Rule 176(1) of the Constitution of India. No debate. I thing it is quite comprehensive. No debate on this please take your seat. Now Mr. Somendra Nath Mitra to speak.

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র** : মাননীয় স্পিকার মহাশয়, একটু আগে সুব্রতবাবু বলেছেন সুমন্ত হীরা যে অভিযোগ এনেছেন আমাদের বিরুদ্ধে সেই অভিযোগ কি সেটা যদি বোঝা না যায় তাহলে তার উত্তর আমরা কি করে দেব? সুব্রতবাবু একথাটা rightly point out

করেছেন। হাউসের ২ জন সদস্য জয়ন্তবাবু এবং সুমন্ত হীরা ২টি resolution এনেছেন। জয়ন্তবাবুর resolution-এ আছে ১৩ জন সদস্য Governor-কে obstruct করেছে। তাহলে আমাদের দিকের বাকি সদস্যদের বিরুদ্ধে অভিযোগ কি। স্যার, আপনি বলেছেন walkout হচ্ছে obstruction-এর সামিল। Walkout যদি obstruction-এর সামিল হয় তাহলে সেটা insult to the Nation কি করে হল? এখানে তো বলা হয়েছে—insult to the nation নাকি হয়েছে। আমাদের অভিযুক্ত করে কাঠগোড়ায় দাঁড় করিয়ে উত্তর চাচ্ছেন, অথচ জানতে পারলাম না আমাদের অপরাধ কি। বিরোধী দলের নেতা, সত্য বাপুলি জয়ন্ত বাবুর অভিযোগের উত্তর দিয়েছেন। আমাদের বিরুদ্ধে নানা কথা বলা হয়েছে। আমরা যখনই আমাদের কার্যকলাপের মাধ্যমে গভর্নরকে অসম্মান করতে চাইনি। রাজ্যপালের ভাষণ হচ্ছে রাজ্য সরকারের একটা গুরুত্বপূর্ণ দলিল। সেই দলিলের মধ্যে কিছু গুরুত্বপূর্ণ কথা ছিল না বলে আমরা সেটা সংশোধিত করবার জন্য রাজ্যপালের দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছিলাম। রাজ্যপালকে অসম্মান করার কোনও ইচ্ছাই আমাদের ছিল না। এটা জনগণের সরকার, কাজেই কোনও ঘটনা যদি ভাষণ থেকে বাদ পড়ে যায় তাহলে সেটা সংশোধিত করবার জন্য বলা কি অন্যায়? দেশের অবস্থা তো জনগণকে জানানো কর্তব্য। তাই সমস্ত ঘটনা রাজ্যপালের ভাষণে ছিল না বলে আমরা রাজ্যপালের দৃষ্টি আকর্ষণ করে সেগুলি সংশোধিত করবার জন্য অনুরোধ জানিয়েছিলাম। এই বিষয়গুলি খুবই গুরুত্বপূর্ণ ছিল বলে আমরা মনে করেছিলাম। এই সরকারের একজন মন্ত্রীর একটা note খবরের কাগজে প্রকাশিত হয় এবং সেই note-কে কেন্দ্র করে বামফ্রন্টের মিটিং হয়। মন্ত্রী মহাশয় যে note দিয়েছিলেন তাতে মুখ্যমন্ত্রীর প্রসঙ্গও ছিল। কিন্তু সেই note সম্বন্ধে কোনও কথা রাজ্যপালের ভাষণে লিপিবদ্ধ হল না। মুখ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর মধ্যে যে বিতর্ক তাতে আমরা আসতে চাইনা—যদিও ঘটনাটি খুবই বিতর্কিত। সেই note প্রকাশিত হবার পর মুখ্যমন্ত্রী বলেছিলেন, আমি কি চোরের সরকারের মুখ্যমন্ত্রী?

[1-20—1-30 P.M.]

অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোনও সুস্পষ্ট উত্তর নাই। তার পর দেখলাম যে যতীনবাবু পদত্যাগ করলেন এবং নোট প্রত্যাহার করা হল। কিন্তু যতীনবাবু বলেন সত্যিই আমি নোট প্রত্যাহার করি নি—তবে সত্যের জয় হোক।

**মিঃ স্পিকার** - আপনি যে সব কথা বলেছেন, এই রকমভাবে আমি বলতে দেব না—আমি এক্সপাঞ্জ করে দেব।

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** আপনি আমাকে ......

**মিঃ স্পিকার ঃ** আপনার এই সব কথা রেকর্ড হবে না।

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** এই হাউসে আপনি আমার বিরুদ্ধে অভিযোগ এনেছেন, আমি কাঠগড়ায় দাঁড়িয়ে আছি—যদি অভিযুক্তের কিছু বলার থাকে আপনি শুনবেন না। আমার কি

বলার অধিকার নাই যে আমি কেন অভিযুক্ত হলাম—কি কারণে?

**মিঃ স্পিকার ঃ** আপনি কি সারা পৃথিবীর কথা বলবেন—সেটা বলতে দেওয়া হবে না।

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** কেন আমি ওয়াক আউট করেছিলাম সেটা বলতে দিন। গত ২৭শে ফেব্রুয়ারি রাজ্যপালের ভাষণের সময় যে অপ্রীতিকর ঘটনা ঘটল ...

**মিঃ স্পিকার ঃ** এটা আমি মনে করছি যে ঐ ঘটনা হচ্ছে একটা অপ্রীতিকর ঘটনা।

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** আমাদের দলনেতা বলেছিলেন যে আমাদের ইচ্ছা ছিল না—কিন্তু তা সত্ত্বেও রাজ্যপালের ভাষণে অনেক কিছু না থাকার জন্য এই ঘটনা ঘটে গেল। আপনি বলছেন, ইট ইজ এন ইনসাল্ট টু দি নেশন, তাহলে অ্যান্টি ন্যাশনাল যে সে কি সদস্য পদে থাকতে পারে—সেই যোগ্যতা আছে কিনা সেটা আপনাকে বলতে হবে। অ্যান্টি ন্যাশনাল সদস্য পদে থাকতে পারে কিনা সেটা আপনি বিচার করবেন এবং এর উত্তর আপনি দেবেন।

**মিঃ স্পিকার ঃ** ওটা আমার উপর ছেড়ে দিন। যখন বিচার করব তখন আপনি শুনবেন।

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** আমার বিরুদ্ধে আপনি অভিযোগ করেছেন অ্যান্টি ন্যাশনাল। কেন অ্যান্টি ন্যাশনাল তার উত্তর আপনাকে দিতে হবে। রাজ্যপালের ভাষণ হচ্ছে রাজ্য সরকারের একটা গুরুত্বপূর্ণ দলিল। অপপ্রচার করা হয়েছে একথা বলা হয়েছে। একটা পুস্তিকা বেরিয়েছিল তাতে লেখা আছে যে যতীনবাবুর বুদ্ধিভ্রংশ হয়েছে। এটা এই পুস্তিকাতে আছে, আমার কথা নয়। আবার আমাকে আর এক দৃষ্টিভঙ্গিতে বলা হচ্ছে আমি অ্যান্টি ন্যাশনাল। আমার জিজ্ঞাস্য হচ্ছে তিনি সদস্য পদে থাকতে পারেন কিনা?

**Mr. Speaker :** I have heard the members against two notices by Shri Sachin Sen and Shri Sumanta Kumar Hira, Shri Sachin Sen Motion was against Shri Abdus Sattar, Shri Subrata Mukherjee, Shri Sultan Ahmed, Shri Sadhan Pande, Shri Mannan Hossain, Shri Prabuddha Laha, Dr. Tarun Adhikari, Shri Saugata Roy, Shri Gobinda Chandra Naskar, Shri Satya Ranjan Bapuli, Shri Asok Ghosh, Shri Amar Banerjee and Shri Supriya Basu. Shri Sumanta Kumar Hira's resolution was against Shri Sudip Bandyopadhyay, Shri Mrityunjoy Banerjee, Dr. Hoimi Basu, Shri Suhrid Basu Mallik, Shri Debiprasad Chattopadhyay, Shri Humayun Chowdhury, Shri Arun Kumar Goswami, Shri Gyan Singh Sohanpal, Shri Habibur Rahaman, Shri Apurbalal Majumdar, Shri Somen Mitra, Dr. Motahar Hossain, Shri Nurul Islam Chowdhury, Shri Khudiram Pahan, Shri Deokinandan Poddar, Shri Ram Pyare Ram, Dr. Sudipto Roy, Shri

Tuhin Samanta, Shri Ganga Prasad Shaw, and Shri Satyanarayan Singh. Shri Satyanarayan Singh who was reported to be unwell is now in the hospital. So the matter against him has been dropped. On the motion of Mr. Sachin Sen the honourable member against whom the motion was moved have made lengthy Statement trying to justify their action on what they did on the Governor Addressed on 27th February, 1989. They have also tried to justify the walkout as a democratic action. All of them except Shri Sultan Ahemed have expressed apology. Apology have to be unconditional. There cannot be conditional apology. Apology cannot be without explanation. Apology cannot be justifiable relating to the action done. If some body feels that they have done some thing wrong and tender apology, it is to be absolutely unconditional. But unfortunately that has not been done, yes, some members like Shri Apurbalal Majumdar, Shri Supriya Basu, Shri D.P. Chattopadhyay have been placed most specific in their apology though they have tried to give some explanation. An attempt has been made to say that walkout is not an affront, is not an insult to the Governor. The members of the Congress (I) party who are celebrating the centenary year of Pandit Jawaharlal Nehru. So I have no better authority quote then Pandit Jawaharlal Nehru himself. In his letters to the Chief Minister Dt. 18th May, 1952 in paragraph 10, he writes :- "I have noticed with some distress the recent procedure adopted by some members of Assemblies in walking out when the Governor or the Rajpramukhi came to deliver his address to the Assembly. The worst instance of this kind occurred in Madras Where a leading member of the Opposition actually interrupted the Governor, stood up and made a Statement and then walked out with his colleagues. This was not merely a personal affront to the Governor as an individual but I think that it was an affront to our Constitution. The Governor goes to the Assembly and functions otherwise as head of the State. He is a symbol of the State and it is not a question of a person liking him or disliking him. To honour him is to honour the State, to dishonour him is to dishonour oneself as a part of the State. We have to rise above personal considerations in such matters. There are certain symbols and emblems of the State or country which have to be honoured unless we are untrue to our country."

[1-30—1-40 P.M.]

"There is the national flag, the national anthem, the president and the Governor. We have to learn some discipline in our national life and

not bring in our personal prejudices and animosities in the consideration of matters which are above individual or party conflict. Let us have as much argument and even political conflict as we like, provided of course, that it is carried on with decency."

So, what Mr. Somendra Nath Mitra has tried to explain in his statement today is an affront to the Constitution, what Pandit Jawharlal Nehru has said is as it is. I have not said it. It is their liberty, it is their national leader. In his centenary year, I quote from what he has said as early as 1952.

(Noise)

**(At this stage, Shri Saugata Roy Rose or speak)**

(Noise)

He has also referred to decency Mr. Saugata Roy. He has also referred to decency. Then, be decent. Take your seat. Have some patience. Then, no less a person that Shri Abdus Sattar under whose leadership the honourable members have claimed to derive inspiration, has behaved in a manner when the Governor was addressing the House. The Leader of the Opposition, Janwab Abdus Sattar was reading a statement. Did not Pandit Nehru say what had happened in Madras? Pandit Nehru pointed out that was an affront to the Governor, an affront to the Constitution. It cannot be done and here our friends have tried to explain that it is their democratic right. When they were the Ruling Party and also Opposition Party, they have done it. We have justified that. It cannot be taken of. I cannot agree to that. I am sorry. Then, they went further and beyond. Placards were thrown, placards were shown, paper balls were thrown, physical attempts were made physical assaults were made. How do we treat this? I think, if Pandit Jawharlal Nehru was alive today, he would have felt ashamed to lead this party, he would have felt ashamed, he would have felt disgraced that is it my party—am I the Leader of this party? Can it be claimed for people whom we represent? If we behave in this way, then, what are we trying to justify it. A shameful act, a disgraceful act, the act denigrading the democracy, the act downgrading the rights of the people and full throated attempts have been made. Justify it ? Full throated attempts—No remorse, no pains, no regrets—it is shameful, it is unfortunate.Bengal is a state of culture. We pride ourselves of the

culture. Syed Nurual Hassan was a man of culture. To be a man of culture was unfortunate—he is not the Governor here today. It is even more unfortunate in the way he departed, in the way he was made to depart. We should hang our heads in shame and feel remorse at what we have done. We should feel remorse.

(Noise) **(Shri Subrata Mukherjee—what about Shri Kiranmoy Nanda and Shri Malin Ghosh?)** (Noise)

Mr, Mukherjee, please take your seat.

(Noise) (Shri Subrata Mukherjee was still shouting)

Please take your seat, please, take your seat. Mr. Subrata Mukherjee, please take your seat. Mr. Mukherjee, please take your seat. (Shri Subrata Mukherjee was still shouting) Mr. Mukherjee, please take your seat for the last time. (Noise) Mr. Mukherjee, please take your seat for the last time. Mr. Mukherjee, for the last time, please take your seat. (Noise) (Shri Mukherjee was still shouting) Mr. Mukherjee, for the last time, don't disturb me. I did not disturb you when you told. Don't go into debate with me. Don't do that. (Shri Mukherjee was still shouting) Mr. Subrata Mukherjee, I name you ,under Rule 347. Please leave the House. Please, leave this House. Please withdraw from the House. (Shri Subrata Mukherjee, was found in his seat).Mr. Mukherjee, I have told you to withdraw from the House. Mr. Mukherjee, please withdraw from this House.

As I was saying earlier ... (Noise) ... And we are seeing to-day what is happening. There is no regret. There is no sincerity whatsoever in the apology that has been sought for. There is no sincerity, and that is the unfortunate part of the whole thing. I have seen your behaviour in the House to-day.

**Shri Abdus Sattar :** Please go through the records.

**Mr. Speaker :** Why I should go through the records? You are the Leader of the Opposition. Your members are sitting beside you, and you cannot control them. Then how can we control the House?

(Noise)

As I was saying that this calls for most serious action. Mr.

Somendra Nath Mitra asked that the membership should be terminated. I agree with him. The act that they have done demands that their membership should be terminated. But in a democracy this decision should be taken by the people. We leave it to the people to decide. We do not decide that, as I was telling you that we should leave it to the people. They are the best arbitrators of our behaviour and conduct. I should not go into this at this point of time. I feel, from the 27th February till to-day this matter has been discussed in great detail. People have taken great interest in it. Newspapers have reported it in great detail. I feel that at this stage no further action is required on this matter. I would request Mr. Sachin Sen to withdraw this motion we leave it to the people to decide. In line with the magnanimity of this house, we feel, it is good to be maganimous when we are in power. This House has got enormous strength of the ruling party to suspend them. Even we can terminate the membership, but it is not necessary. We leave it to the people to decide—as I told you that we leave it to the people—to the wisdom of the people—to decide. I would request Mr. Sachin Sen to withdraw his motion, and treat their behaviour with the contempt it deserves.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার বক্তব্য খুব মনোযোগ দিয়ে আমরা শুনেছি। আমাদের কাছে খুব আশ্চর্য লাগছে না। কারণ মাননীয় সদস্যরা আমাদেরই কলিগ এবং সকলেই নির্বাচিত প্রতিনিধি। আমাদের কতকগুলি দায়িত্ববোধ আছে। ঘটনা ঘটেছিল ২৭শে ফেব্রুয়ারি। প্রায় ৩ মাস হতে চলল। প্রথম আমার মোশন ২৮ তারিখে আনি। তখন ওরা চলে গেলেন। তারপরে এতদিন পরে আবার এখানে আসলেন এবং তাদের বক্তব্যগুলি রাখলেন।

[1-40—1-50 P.M.]

অধ্যক্ষ মহাশয়, এক্সপ্লেন করেছেন, দিল্লি যান বা যেখানেই যান, সেশন চললে—আমার অত্যন্ত দুঃখ লাগছে, সবাই, আমার মনে হয় একজন ছাড়া ঘুরিয়ে ফিরিয়ে সবাই দুঃখ প্রকাশ করেছেন, যা বলার যত গালাগালি দেবার সব দিয়েছে, একজন আমার যতদূর মনে পড়ছে, রেকর্ড দেখা দরকার, মাননীয় সদস্য সুলতান আহমেদ শুনেছি—এটা হচ্ছে আফটার থট—(গোলমাল)। পরবর্তী সময়ে বলে আমি বলেছি, উর্দু বুঝতে পারিনি। যাই হোক, যদি স্বীকার করে থাকেন তাহলে কেন স্বীকার করেন, কেন স্বীকার করলেন শেষ পর্যন্ত? এত বলার পরও? কারণ সংসদীয় রীতি নীতিতে যেটা বলা আছে, রাজ্যপাল, তিনি তাঁর সাংবিধানিক দায়িত্ব পালন করতে এসেছিলেন। যদিও স্পিকার মহাশয়, আপনাদের স্মরণ করিয়ে দিলেন যে পন্ডিত নেহেরুর শতবার্ষিকী পালন করবেন, তিনি এই কথা বলেছেন। আমি তার উদ্ধৃতি

দিতে চাই না। তিনি বলেছেন কি বলেন নি—পন্ডিত নেহেরু আমাদের আদর্শ নন, কিন্তু সংসদীয় রীতি নীতিতে—(গোলমাল)।

**মিঃ স্পিকার :** ডাঃ ভুঁইয়া বিহেভ ইয়োরসেল্ফ।

**শ্রী সৌগত রায় :** আপনাদের আদর্শ তাহলে দি স্ট্যালিন?

**শ্রী শচীন সেন :** মিঃ স্পিকার স্যার,—মাননীয় সৌগতবাবু রেগে গিয়ে বললেন স্ট্যালিন—এই কনস্টিটিউশনের মধ্যে স্ট্যালিন আসে না। কিন্তু একবার কেন, আমি একশোবার বলব স্ট্যালিন জিন্দাবাদ, স্ট্যালিন জিন্দাবাদ, স্ট্যালিন জিন্দাবাদ।

(গোলমাল)

এখন যেটা বলার, আমি আমার প্রস্তাবের মধ্যে আমি এই কথা বলেছিলাম রাজ্যপাল তাঁর সাংবিধানিক দায়িত্ব পালন করতে এসেছিলেন। করতে তিনি বাধ্য, সেই হাউসটা ছিল সেদিন রাজ্যপালের, স্পিকারের নয়। স্পিকার সদস্য হিসাবে তিনি এখানে ছিলেন। এখন ধরুন, কিছু কিছু রীতি নীতি হয়ে গেছে, সাত্তার সাহেব যে এবার প্রথম পড়েছেন তা নয়, অতীতেও তাই করে গেছেন। কিন্তু ঘটনা, রাজ্যপালকে ফিজিক্যালি অ্যাসল্ট করা—(সাত্তার সাহেবের প্রতি—আপনি কিছুই পড়তে পারলেন না), আপনার পড়ার কোনও অধিকারও নেই। কিন্তু রাজ্যপালকে শারীরিকভাবে আক্রমণ করা ঠিক নয়। যদিও স্পিকার মহাশয় অত্যন্ত কঠোর ভাষায় আমাদের দুজন মাননীয় সদস্যকে তিরস্কার করেছেন মাননীয় সদস্য কিরণময় নন্দ এবং মলিন ঘোষকে। যেহেতু তাঁরা ঐদিকে গিয়েছিলেন। তাঁরা গিয়েছিলেন রাজ্যপালকে রক্ষা করতে। রাজ্যপালকে রক্ষা করার দায়িত্ব আমাদের নয়। তাঁর সিকিউরিটি আছে, তারা করতে পারতেন। রাজ্যপালকে মেরে ফেললে পরে সেই ব্যবস্থা অন্য জায়গায় আছে, এটা আমাদের কর্ত্তব্য নয়। যদি শুধু ওয়াক আউট হত—মাননীয় সদস্য সোমেন বাবু দীর্ঘদিন পরে এসেছেন, মাননীয় সদস্য সোমেন বাবু বলেছেন কথাগুলো। শুধু কি হঠাৎ ওয়াক আউট করে পালিয়ে যাওয়ার জন্য এত কঠোর প্রস্তাব আনা হয়েছে? না, রাজ্যপালকে নিগ্রহ করার ঘটনা থেকেই এই অবস্থার সৃষ্টি হয়েছে। রাজ্যপালকে নিগ্রহ করার ঘটনা ইতিপূর্বে সংসদীয় ইতিহাসে কোনও দিন ঘটে নি। অতীতে রাজ্যপালকে ফিজিক্যালি অ্যাসল্ট করার ঘটনা কোনও দিন ঘটে নি। সেই ঘটনাই এখানে সেদিন ঘটেছে এবং তাকে কেন্দ্র করে সমস্ত বিষয়গুলি এসেছে। যাই হোক আমি আমার বক্তব্য দীর্ঘ করছি না। কারণ মিঃ স্পিকার আপনি নির্দেশ দিয়েছেন— আপনি যেহেতু অনুরোধ করেছেন এবং যেহেতু ওঁরা ওঁদের কাজের জন্য অনুতপ্ত, সেহেতু আমি আমার প্রস্তাবটি প্রত্যাহার করে নিচ্ছি। ওঁরা অনুতপ্ত হয়ে এখান থেকে পালিয়ে গেছিলেন, দিল্লি চলে গিয়েছিলেন এবং এক মাস পরে ফিরে এসে প্রতি দিনই জিজ্ঞাসা করছেন, কি হবে? যেহেতু ওঁরা যথেষ্ট শিক্ষা পেয়েছেন, শাস্তি পেয়েছেন, জনগণের সামনে ওঁদের মুখোস খুলে গেছে, জনগণই ফাইনাল বিচার করবেন, সেহেতু আমি

আপনার অনুরোধ রক্ষা করছি, আমার মোশন আমি প্রত্যাহার করছি এবং জনগণের ওপর সব ছেড়ে দিচ্ছি। জনগণ ওঁদের বিচার করবেন।

**মিঃ স্পিকার ঃ** এই মোশনটি উইথড্র করার জন্য আমি হাউসের অনুমতি চাইছি। শ্রী শচীন সেনের মোশনটি উইথড্র করার ক্ষেত্রে আশা করছি হাউসের মতামত আছে।

(একটি ধ্বনি ঃ— হ্যাঁ।)

**মিঃ স্পিকার ঃ** অতএব দি মোশন ইজ উইথড্রন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার রিজলিউশনের দুটো পয়েন্ট সম্বন্ধে অভিযুক্তদের পক্ষ থেকে প্রশ্ন তোলা হয়েছে। আমি প্রথমে ক্লারিফিকেশন দিতে চাইছি। বিশেষ করে সোমেনবাবু এখানে প্রশ্ন তুলেছেন যে, কনস্টিটিউশন বিরোধী কি অপরাধ তাঁরা করেছেন? আর অ্যান্টি-ন্যাশনালই বা তাঁরা কি করে হলেন? অবশ্যই আমি তাঁদের বিরুদ্ধে ঐ অভিযোগ দুটি করেছি। কারণ তাঁরা অ্যান্টি ন্যাশনাল কাজ করেছেন, সাংবিধান বিরোধী কাজ করেছেন। রাজ্যপালকে তাঁর দায়িত্ব পালন করার ক্ষেত্রে তাঁরা বাধা দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মনে করি রাজ্যপাল এখানে এসেছিলেন সংবিধানে আর্টিকেল ১৭৬(১) ধারা অনুসারে তাঁর সাংবিধানিক দায়িত্ব পালন করতে। সরকার এবং বিরোধী পক্ষের সকল সদস্যকে নিয়ে গঠিত এই হাউসে উপস্থিত হয়ে তিনি তাঁর যখন দায়িত্ব পালন করছিলেন, তখন আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা একযোগে দাঁড়িয়ে উঠে তাঁকে বাধা দিচ্ছিলেন। তাঁদের নেতা—বিরোধী পক্ষের নেতা—তাঁদের মুখপাত্র হয়ে রাজ্যপালের বিকল্প হিসাবে এখানে একটা ভাষণ পাঠ করতে শুরু করেছিলেন। আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের কাছে জিজ্ঞাসা করছি, ঐ সময়ে ঐ ভাষণ পাঠ কি রাজ্যপালের প্রতি অবমাননা নয়? ঐ ভাষণ পাঠ কি রাজ্যপাল যে সাংবিধানিক দায়িত্ব পালন করতে এখানে এসেছিলেন সেই দায়িত্ব পালনের ক্ষেত্রে বাধা দেওয়া নয়? ওঁদের কি বক্তব্য আছে? আমি অভিযোগ করেছি যে, ওঁরা সুনির্দিষ্টভাবে রাজ্যপালকে তাঁর কাজ করতে বাধা দিয়েছেন। আমি দ্বিতীয় যে কথা বলতে চাই, তা হচ্ছে, ওঁরা নিশ্চয়ই সংবিধান বিরোধী কাজ করেছেন। আমাদের সংবিধানের ১৭৬(১) ধারা অনুসারে রাজ্যপাল সেদিন যে সময়ে তাঁর দায়িত্ব পালন করছিলেন, সেদিন সে সময়ে ওঁরা তাঁকে তাঁর দায়িত্ব পালনে বাধা দিয়েছিলেন, ফলে ওঁরা সংবিধান বিরোধী কাজই করেছিলেন। সংবিধান বিরোধী কাজ করার অর্থই হচ্ছে জাতি বিরোধী কাজ এবং সেই কাজ ওঁরা করেছিলেন। ওঁরা সংবিধানের আর্টিকেল ১৭৬(১) ধারা বিরোধী কাজ করেছেন। অর্থাৎ ঐ ধারা অনুযায়ী রাজ্যপাল যখন তাঁর দায়িত্ব পালন করছিলেন তখন ওঁরা তাঁকে বাধা দিয়ে সংবিধান বিরোধী কাজ করেছেন। সংবিধানকে মানেন নি। আর সংবিধান বিরোধী কাজ করার অর্থই হচ্ছে জাতি বিরোধী কাজ করা, জাতিকে আনডারমাইনড করা এবং সেই কাজ ওঁরা করেছেন। সেইজন্যই আমি ওঁদের বিরুদ্ধে জাতি বিরোধিতার অভিযোগ এনেছি।

[1-50—2-00 P.M.]

আপনাদের জেলে পাঠালে জেল নোংরা হয়ে যাবে। যাইহোক, যে কথা বলতে চাই সেটা হচ্ছে, আপনারা এখানে সেদিন যে আচরণ করেছিলেন মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় তা বিস্তারিতভাবে বলেছেন। রাজ্যপাল একজন প্রবীণ লোক, শিক্ষাবিদ, তাঁর পিছনে গিয়ে ছুরি দিয়ে খোঁচাচ্ছেন। মাননীয় রাজ্যপাল তাঁর ব্যক্তিগত বন্ধুর কাছে বলেছেন, পিছনে ছুরি দিয়ে খোঁচানো হচ্ছিল না কলম দিয়ে খোঁচানো হচ্ছিল তা আমি বুঝতে পারিনি। যিনি কলম দিয়ে খোঁচাচ্ছিলেন না ছুরি দিয়ে খোঁচাচ্ছিলেন সেই মাননীয় সদস্যকে দেখছি না। তাঁকে জিজ্ঞাসা করবেন তিনি কলম দিয়ে খোঁচাচ্ছিলেন না ছুরি দিয়ে খোঁচাচ্ছিলেন। সেদিন মশি অসি হয়ে গিয়েছিল। সেদিন ঐ সদস্য সুলতান আহমেদ রাজ্যপালের গাড়ির উপর নেচেছিলেন, নিম্নতম ডিসেন্সি বোধ তাঁর নেই। ভারতবর্ষের একজন খ্যাতনামা শিক্ষাবিদ তাঁকে আপনারা অপদস্ত করেছেন অসভ্যের মতন। এই হাউসের মান-মর্যাদা ধুলোয় লুণ্ঠিত করেছেন। ঐ সুলতান আহমেদ তাঁর নিজের স্বরূপ জাহির করেছেন আবার বলছেন যা করেছেন ঠিক করেছেন। এই হাউসের সদস্য হওয়ার মতন যোগ্যতা আছে? যে কাজ করেছেন তাতে এই হাউসের মান-মর্যাদা ধূলায় লুণ্ঠিত করেছেন। এখানে কেউ কেউ বলেছেন, মাননীয় সদস্য শ্রী দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, শ্রী জ্ঞান সিং সোহনপাল এবং শ্রী অপূর্বলাল মজুমদার সেদিন নীরব ছিলেন সুতরাং তাঁদের বিরুদ্ধে কেন অভিযোগ এনেছেন। আমি তাঁর উত্তরে বলি, শ্রী দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, শ্রী জ্ঞান সিং সোহনপাল এবং শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়রা সেদিন খোঁচা-খুঁচির মধ্যে যাননি ঠিকই, কিম্বা কাগজের গোলা ছুড়ে মারেন নি, কিন্তু তাঁরা ওয়াক-আউট করেছিলেন। ঐ পরিস্থিতিতে ওয়াক-আউট করাটা রাজ্যপালের প্রতি অসম্মান দেখানো। সেই জন্য এই অভিযোগ এনেছি যে তাঁরাও সমান অপরাধে অপরাধী। তাঁরা তাঁদের দলের প্রবীণ এবং অন্যতম সদস্য, তাঁরা যদি তাঁদের দলের অন্যান্য সদস্যদের সেদিন সংযত করতেন তাহলে এই অভিযোগ আনতে হত না। সেদিন দলের অন্যান্য সদস্যরা যখন মাননীয় রাজ্যপালকে অপদস্ত করছিলেন, ঐসব প্রবীণ সদস্যরা তাঁদের বিরুদ্ধে একটি কথাও বলেন নি হাউসের মধ্যে, এমনকি বাইরে গিয়েও কোনও কথা বলেননি, পরোক্ষ সম্মতি জানিয়েছিলেন। তাই তাঁদের বিরুদ্ধে সমান অপরাধে অপরাধী বলে মনে করে এই বিধানসভায় অভিযোগ উত্থাপন করেছিলাম। মাননীয় স্পিকার মহাশয় বললেন, এঁদের অনেক শাস্তি হয়ে গেছে, ব্যাপারটা অনেকদিন ধরে চলছে আমাদের দেশের জনগণ খানিকটা এঁদের বিচার করেছেন। অনেক সদস্য ব্যক্তিগতভাবে বলেছেন আমরা মুখ দেখাতে পাচ্ছি না মানুষের কাছে। মানুষরা তাঁদের জিজ্ঞাসা করছে তোমরা রাজ্যপালকে অপমান করেছ। এই সমস্ত মাননীয় সদস্যরা বিধানসভায় এসে যে কাজ করেছেন জনগণ তার উপযুক্ত বিচার করেছেন। সুতরাং আমি যে প্রস্তাব নিয়েছি সেই প্রস্তাবটি তোলার জন্য আর ইনসিস্ট করছি না, আমি প্রত্যাহার করে নেবার জন্য প্রস্তাব রাখছি। আশা করি এই প্রস্তাব মাননীয় সদস্যরা গ্রহণ করবেন।

**Mr. Speaker** : I think the House has consent to withdraw the resolution of Shri Sumanta Kumar Hira.

The motion was then put and agreed to.

Before I part with this matter I would like to make a few comments. In the wisdom of the House, the House has decided that the two matters be treated as withdrawn on my recommendation. I have earlier said that since 27th February last much water has flown through the Ganges. The matter has been debated at length, all concerned members have been heard, their defence and arguments were also heard. In my opinion I think that there is no further need to proceed with the matter and hence the matter should be dropped.

I would like to remind the hon. members both of the Ruling party and the Opposition because I had the occasion to comment on the conduct of Shri Kiranmay Nanda and Shri Malin Ghosh earlier. Parliament is not that powerless. Hon. members should keep it in mind. Parliament is all powerful. I have heard some of the members commenting. 'send us to jail' What do they mean? It is a very cheap comment. These are childish comments. It should not be made in the parliament. I again warn the members. These childish comments, pranks, impish behaviour of members should never be carried on. Parliament has a particular place of responsibility. People has sent us here to discuss the problems, to find out solution to the problem.

The State is going on under severe drought condition. The people are facing immense problems and we have spent hours discussing on our behaviour to the erstwhile Governor. What can be more contradictory? And yet some people claim to be very brave, to have done very brave act and get their behaviour justified. Can it be explained? Can it be entertained? I hope, it should never done in future. That's all.

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, আমি আপনাকে একটা অনুরোধ জানাতে উঠেছি। স্যার, কিছুক্ষণ আগে আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলেন রিগার্ডিং অ্যাসল্ট হিম বাই কিরণময় নন্দ।

**মিঃ স্পিকার :** কিরণময় নন্দ এবং মলিন ঘোষকে কি আমি ছেড়ে দিয়েছিলাম, কি বলতে চান?

**শ্রী আব্দুস সাত্তার :** তাদের আপনি ভর্ৎসনা করেছেন, আমি শুনেছি। কিন্তু ডিফিকাল্টি

রেজ করেছে, ও মার খেয়েছে, সেজন্য কিছু বলতে চেয়েছিল, হয়ত একটু বাড়াবাড়ি করে ফেলেছে, সেজন্য আপনি তাকে আজকের দিনের জন্য সাসপেন্ড করেছেন সেজন্য আই রিকোয়েস্ট ইউ টু কাইন্ডলি উইথড্র দি সাসপেনশন অর্ডার।

**Mr. Speaker :** Mr. Sattar it is very unfortunate that you have no capacity to control your members.

**শ্রী আব্দুস সাত্তার :** কখনও কখনও আমরা করতে পারি না, এমন একটা অবস্থার সৃষ্টি হয় যে কন্ট্রোল করা যায় না, আপনি কি আপনার মন্ত্রীদের সব সময় কন্ট্রোল করতে পারেন?

**Mr Speaker :** If you take the responsibility I will consider your proposal otherwise not.

**শ্রী আব্দুস সাত্তার :** রিকনসিডার করার প্রশ্ন নয়, মেম্বারদের বলার অধিকার আছে। সেটা হয়ত কোনও খানে কিছু বাড়াবাড়ি হয়েছে। সেজন্য ফর দি ডে আপনি তাকে সাসপেন্ড করেছেন। আমি আপনাকে রিকোয়েস্ট করছি ওটা উইথড্র করুন, এবং চিফ গভর্নমেন্ট হুইপকেও অনুরোধ করছি। হি উইল এগ্রি উইথ মি।

**Mr. Speaker :** He may agree but I am the concerned person.

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধীদলের নেতার আবেদন শুনলাম। এটা খুবই আনফরচুনেট, একজন সদস্যকে বার বার এরকম করতে হয়, তিনি যখন দায়িত্ব নিয়ে বলছেন, আমরা চাইছি এ ধরনের ঘটনা ঘটা উচিত নয়। সাধারণভাবে মাননীয় স্পিকার মহাশয় যখন কথা বলেন আমরা অনেকেই দাঁড়িয়ে বলতে থাকি। তিনি বসাবার চেষ্টা করেন, তাঁকে ডিফাই করার চেষ্টা করি, এটা করা উচিত নয়। আমি মাননীয় স্পিকার মহাশয়কে অনুরোধ করছি, বিরোধীদলের নেতা আবেদন করছেন, দায়িত্ব নিচ্ছেন আমার মনে হয় এই আবেদনটা মঞ্জুর করা উচিত। সুব্রত মুখার্জি মাননীয় সদস্যকে এই সভায় আসতে দিন। আমি আশা করি এই দুদিন হাউসে তিনি চুপচাপ থাকবেন।

**Mr. Speaker :** Mr. Sattar, I have no objection to modify and to withdraw the order passed by me under Rule 347. But I have to take the approval of the House. I will pray for approval of the House. My only condition is that I request you earnestly and I am pleading to you with folded hands and humble humility to give me protection from your members. I will need protection. The Chair becomes helpless at times.

**শ্রী আব্দুস সাত্তার :** পার্লামেন্টারি ডেমোক্র্যাসিতে এইরকম কিছু কিছু হয়ে থাকে। পার্লামেন্টে কি হয় সেটা দেখুন না। সবাই যদি চুপচাপ থাকেন তাহলে পার্লামেন্ট জমে না।

আপনার কাছে ডিফেন্ড নয়, দাবি করছি।

**মিঃ স্পিকার :** পার্লামেন্টে যা হয়, এখানে তারচেয়ে বেশি হয়।

**শ্রী আব্দুস সাত্তার :** মিঃ স্পিকার স্যার, আর একটি বিষয়ে বলছি, যে বিষয়ে গতকাল আপনার দৃষ্টি আকর্ষণ করে আমরা ওয়াক আউট করেছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের ডিফাই করেছেন, গতকাল তিনি আমাদের দিকে দেখিয়ে কংগ্রেস দলকে চোর-জোচ্চোর বলেছেন। আপনি প্রসিডিংস দেখে সেটা এক্সপাঞ্জ করবেন বলেছিলেন। কাজেই প্রসিডিং থেকে সেটা এক্সপাঞ্জ করুন।

**Mr. Speaker :** You show your behaviour. I move a resolution that the order passed under Rule 347 be revoked. I think, I have the consent of the House.

(Voices-Yes)

Very well. It is revoked. I only request Mr. Mukherjee to behave well in future.

**শ্রী আব্দুস সাত্তার :** আপনি তো নিউজপেপারের উপর ভরসা রাখেন না। ভরসা রাখবেনও না।

**Mr. Speaker :** I have told you that I will look into the proceedings. If anything is unparliamentary, I will get it expunged. But first I will go through it. I have told the Department to give me a copy. I will go through it and then I will take the decision. But you see, Mr. Sattar, to-day in the newspaper I have read something about the parliament. There the Prime Minister referred to some Chief Minister as liars and says someone thief. What is going to happen in this country if the Prime Minister says liar. I know it is unparliamentary. I am saying it. I am not justifying anything. I am only saying what is going to happen in the parliamentary system, if the Prime Minister of India says it. I know it is unparliamentary. I say it. That gives encouragement to you, to his own cadre.

Now Zero Hour. Mr. Satya Ranjan Bapuli to speak.

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি, কারণ একটু আগে যা হয়েছিল আপনি তা ভালভাবে সমাধান করেছেন। আমার বক্তব্য হল,

আপনি জানেন, নবদ্বীপ ধাম, মায়াপুর—সেখানে যে মন্দির আছে সেই মন্দির ভাঙ্গনের মুখে পড়েছে। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, ঐ মায়াপুরের মন্দির আজকে নদী থেকে ১০০ গজ দূরে রয়েছে। লক্ষ লক্ষ টাকা খরচ করে ঐ মন্দির হয়েছে। ধর্মপ্রাণ ব্যক্তিদের ঐ মন্দির রক্ষা করবার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এটা কোনও রাজনৈতিক বক্তব্য নয়। আমরা সকলেই ধর্মে বিশ্বাসী এবং মাননীয় মুখ্যমন্ত্রীও ধর্ম বিশ্বাস করেন। তাই মায়াপুর মন্দির এবং তার সংলগ্ন জায়গা রক্ষা করবার জন্য আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনার হিঙ্গলগঞ্জ গ্রাম পঞ্চায়েত অফিসের নোটিশ বোর্ডে গত ৪-৪-৮৯ তারিখে একটি নোটিশ টাঙ্গানো হয়েছে এবং তার মেমো নম্বর হচ্ছে—৮৫(৬) ডেটেড ৪-৪-৮৯। এই নোটিশে টেন্ডার ডাকা হয়েছে। ইন্দিরা আবাস যোজনা প্রকল্প অনুসারে আদিবাসী এবং তফসিলিদের জন্য বাড়ি তৈরি করবার ব্যাপারে ১৭ লক্ষ ৭৮ হাজার ৬১৮ টাকার টেন্ডার ডাকা হয়েছে কনট্রাক্টরদের কাছ থেকে মাল সাপ্লাই করবার জন্য। ইন্দিরা আবাস যোজনা প্রকল্পের যে গাইড আছে তাতে বলা হয়েছে রাজ্য সরকার বা প্রশাসন কনট্রাক্টর নিয়োগ করে এই জিনিস করতে পারবেন না। ১৯৮৫ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় ৫৬ হাজার ৯৩৩টি বাড়ি তৈরি হবার কথা ছিল, কিন্তু হয়েছে মাত্র ২১ হাজার ১৮৬টি। এই রাজ্যে পঞ্চায়েতসমিতি কনট্রাক্টর নিয়োগ করে লক্ষ লক্ষ টাকা প্রাইভেট কনট্রাক্টরদের হাতে তুলে দিচ্ছে এবং তার ফলে আদিবাসী এবং তফসিলিদের এই প্রকল্প খুব ফলপ্রসু হচ্ছে না। এদের বাড়ির জন্য ৬ হাজার টাকা এবং ল্যাট্রিন তৈরি করবার জন্য ৩ হাজার টাকা দিচ্ছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি, সি পি এম প্রভাবিত পঞ্চায়েত এবং বি ডি ও-র সহায়তায় এই টাকা এক শ্রেণীর কনট্রাক্টরের হাতে তুলে দেওয়া হচ্ছে। সঞ্জীব জানা গত ১৮-৩-৮৯ তারিখে এই ঘটনা এস ডি ও এবং বি ডি ও-কে বলেন, কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। যাদের জন্য এই বাড়ি তৈরি হবে তারা নিজেরাই স্থানীয়ভাবে মালপত্র সংগ্রহ করে এগুলি তৈরি করবে এটা হল নিয়ম। কিন্তু সেই নিয়ম ভঙ্গ করে আদিবাসী এবং তফসিলিদের বাড়ি করার টাকা নিয়ে সি পি এম প্রভাবিত পঞ্চায়েত সমিতি ছিনিমিনি খেলছে। আমি দাবি করছি এই ব্যাপারে একটা এনকোয়ারি করা হোক। টেন্ডার ডেকে এই কাজ করার যে ব্যবস্থা হচ্ছে সেটা সম্পূর্ণ বেআইনি কাজেই অবিলম্বে এই যে লক্ষ লক্ষ টাকা তছরূপের ব্যবস্থা হয়েছে এটাকে একটা স্পেসিফিক কেস্ হিসেবে ধরে বিধানসভার সদস্যদের দিয়ে তদন্ত করানো হোক।

**শ্রী [illegible] মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের মানুষের কাছে একটা উদ্বেগের খবর এসেছে যারজন্য আমরাও খুব আতঙ্কিত। ভারতবর্ষের গণতন্ত্র আজকে এটা বিরাট বিপর্যয়ের সামনে এসে হাজির হয়েছে। আমার মতে, ডেথ নেল অব ডেমোক্রেসী ইজ বিয়িং হার্ড ইন দি হ্যান্ডস অব কংগ্রেস(আই)। ক্ষমতার মূল কেন্দ্র হচ্ছে দিল্লি। পার্লামেন্টে

পঞ্চায়েত বিল পাস হবার পর কেন্দ্রের মন্ত্রী শিবশঙ্কর বললেন এই বিলের মধ্যে যাঁরা মানবেন না তাঁদের ক্ষেত্রে ৩৫৬ ধারা জারি করা হবে। এই সভ্য জগতে গণতান্ত্রিক ব্যবস্থার ক্ষেত্রে এই যে থ্রেট করা হল এটা গণতান্ত্রিক মৃত্যু ঘন্টা। গণতন্ত্রের বিরুদ্ধে কোনও কাজ করার ব্যাপারে অতীতে দেশের মানুষ গর্জে উঠেছে এবং এবারও গর্জে উঠবে। লোকসভার সদস্য হলে তাঁর কথাবার্তার মধ্যে কিছুটা সীমাবদ্ধতা থাকা উচিত। বর্তমানে এই যে পঞ্চায়েত বিল আনা হয়েছে তাতে আমি মনে করি ভারতবর্ষের মানুষকে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে যে সমস্ত সুযোগ সুবিধা দেওয়া হয়েছে তাকে সংকুচিত করবে।

[2-10—2-20 P.M.]

এবং শুধু তাই নয়, যেসব রাজ্যপাল বিভিন্ন রাজ্যে আছে—সারকারিয়া কমিশন যে সুপারিশ করেছিল তাকে অমান্য করে তাদের ক্ষমতাকেও কেন্দ্রীভূত করে আনা হচ্ছে। প্রতিনিধিত্বমূলক গণতান্ত্রিক পদ্ধতিতে যেসব সরকার বিভিন্ন রাজ্যে গঠিত হয়েছে তাদের ক্ষমতাকেও সংকুচিত করা হচ্ছে—অর্থাৎ জনগণের যে গণতান্ত্রিক ক্ষমতা তাকেও কমিয়ে দেওয়া হচ্ছে। যেসব দপ্তর ও ক্ষমতা রাজ্যের এক্তিয়ারভুক্ত দিল্লি তাদের সেই ক্ষমতাকে কেড়ে নিচ্ছে। ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করার মধ্য দিয়ে আজকে পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মধ্য দিয়ে সাধারণ মানুষ যেসব সুযোগ সুবিধা পাচ্ছে—মানুষ যেভাবে সুখী হয়েছিল তারা পঞ্চায়েতের মধ্য দিয়ে সচেতন হচ্ছিল সেটা তুলে দেওয়া হচ্ছে—কারণ কংগ্রেস সরকারের প্রতি জনগণের অনাস্থা এসেছে। তারা সারা ভারতবর্ষে ক্ষমতা পঞ্জীভূত করেছিল তার প্রতি দেশের মানুষ আজকে সোচ্চার হয়ে উঠছে দেখে কংগ্রেস আজকে এই পথ নিয়েছে। কিন্তু তারা জানে না যে তাদের মৃত্যু ঘন্টা বেজে উঠেছে। আমি এর পরিপূর্ণ প্রতিবাদ করি, এবং এরজন্য ঘৃণা প্রকাশ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে অনুমতি নিয়ে একটি বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। একটা সরকারি সংস্থা গুরুতরভাবে স্বৈরাচারী শুরু করেছে, যা ট্রাম কোম্পানি কেলেঙ্কারিকেও ছাপিয়ে গিয়েছে। রাজ্য সরকার ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমার ১৭নং কনভেন্ট রোড, কলিকাতা-১৪ এই কোম্পানিটি রাজ্য সরকার প্রথমে অধিগ্রহণ করে পরে কেন্দ্রীয় সরকার এই কোম্পানিটিকে জাতীয়করণ করে। এই কোম্পানিটির যে জমি ছিল সেই জমিটা রানি রাসমণির জমি ৯ বিঘা ৪ কাঠা। সবচেয়ে উল্লেখযোগ্য হচ্ছে এক বছর হয়ে গেল লাভ করা তো দূরের কথা ভীষণভাবে লোকসান হচ্ছে। ঐ ৯ বিঘা ৪ কাঠা জমিটি ল্যান্ড অ্যাকয়ার আইন অনুসারে অ্যাকয়ার করে রাজ্য সরকার এটা অধিগ্রহণ করে। রিকুইজিশন করা হল ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমার ১৭নং কনভেন্ট রোড কলিকাতা-১৪ এটা requisitioned by 1st Land Acquisition collector Calcutta vide his memo No.4069 dt. 19-8-82 তে এটা রিকুইজিশন করা হল by 1st Land Acquisition collector vide Govt. order No.52/wsf/2a-2/85 dt 10-3-87 এর দাম করা হল ২ কোটি ৪৬ লক্ষ ৪১ হাজার টাকা। স্যার, আপনি

শুনলে আশ্চর্য হবেন পেমেন্ট অর্ডার দেওয়া হল ভাইড গভর্নমেন্ট অর্ডার এবং payment order made vide Govt. order No.52.WBF/2A-2/85 dt. 10-3-89 তারিখে—ঠিক নির্বাচনের আগে—জানি নির্বাচনে এই টাকার অংশ আছে এখন প্রশ্ন এই সরকারের কাছে এই টাকা কার কাছে গেল। এত বেশি টাকা দিয়ে কেন নেওয়া হল নির্বাচনের ঠিক ৭ দিন আগে? এই ধরনের পেমেন্ট অর্ডার ঠিক নির্বাচনের আগে। তাহলে কি তারা ওদের নির্বাচনের টাকা জুগিয়েছে?

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কয়েকদিন ধরে সংবাদপত্রের একটি সংবাদ দেখে আমরা সবাই খুব উদ্বিগ্নবোধ করছি। আমরা দেখতে পাচ্ছি কংগ্রেসি চরিত্রে একটা নতুন কালচার সংযোজিত হয়েছে। পশ্চিমবঙ্গের কোনও কংগ্রেস(ই)র নেতার আত্মীয়ের বাড়িতে ডাকাতি হল তার জন্য আগরতলায় সিপিএম-এর বাড়ি ঘর পুড়ল, সি পি এম কর্মীদের উপর আক্রমণ হল এবং আগরতলা জুড়ে খুন খারাপি শুরু হয়ে গেল। আমরা বুঝতে পারছি না কি করে এই জিনিসটা কংগ্রেসি কালচারে ঢুকে গেল। আজকে কংগ্রেস ফ্যাসিস্ট কায়দায় স্বৈরাচারী রাস্তায় চলতে শুরু করেছে। গোটা দলকে ফ্যাসিস্ট কায়দায় প্রশিক্ষিত করে তোলা হয়েছে। সমীর গুপ্তের বাড়িতে ডাকাতি হল, আর তার রিপারকেশন পড়ল ত্রিপুরার সি পি এম অফিসে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ হীরা, এর উপর চীফ্ মিনিস্টার স্টেটমেন্ট দিয়ে দিয়েছেন। এর উপর আর মেনশন হয় না। এই রকম আর করবেন না।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করতে চাই। আমাদের এই কলকাতার স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন হাসপাতালের সামনে একটি লেটার বক্স আছে। আমি নিজে দেখেছি সেই লেটার বক্সের উপর বৃটিশ ক্রাউনের একটি ফলক এখনও লাগানো আছে। স্বাধীনতার ৪২ বছর পরে ও বৃটিশ ক্রাউনের এই ফলকটি আজও লেটার বক্সের উপর শোভা পাচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে ডাক বিভাগের কাছে অনুরোধ করছি, অবিলম্বে এই লেটার বক্সের উপর থেকে বৃটিশ ক্রাউনের ফলকটি তুলে নেওয়ার ব্যবস্থা করা হোক। আমার আশঙ্কা হল এই যে, এই রকম আরও অনেক জায়গায় হয়ত বৃটিশ ফলক রয়েছে। সেইগুলিও যাতে দ্রুত তুলে নেওয়া হয় তার ব্যবস্থা করা হোক, আমি আপনার মাধ্যমে এই অনুরোধ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মুখ্যমন্ত্রী এবং সভার সামনে তুলে ধরছি। স্যার, মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর এবং রঘুনাথগঞ্জ শহরের সংযোগস্থলে ভাগিরথী নদী আছে। এই নদীর উপর কোনও ব্রিজ নেই। কংগ্রেস আমল থেকে শুরু করে আজ পর্যন্ত আমরা বহুবার আবেদন করেছি। আমরা কলিং অ্যাটেনশন দিয়েছি, কোয়েশ্চেন করেছি। এমন কি কংগ্রেসের প্রয়াত লুৎফুল হক সাহেবও এই ব্যাপারে বহুবার বলেছেন, কিন্তু কিছু হয়নি। কয়েকদিন আগে আমাদের আবুল

হাসানাত খান একটি প্রশ্ন করেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে মাননীয় মুখ্যমন্ত্রী তার উত্তরে বলেছিলেন, কংগ্রেসি সদস্য বন্ধুরা একটু মন দিয়ে শুনুন, রাজ্য সরকার ১৯৮০ সালের মে মাসে ফরাক্কা কর্তৃপক্ষ তথা কেন্দ্রীয় কর্তৃপক্ষের কাছে এই ব্রিজটি নির্মাণের জন্য আবেদন করেন। তারপর জুন মাসে কেন্দ্রীয় সরকার তাদের মতামত জানিয়ে বলেন, ঐ সেতুটি নির্মিত হলে নৌ চলাচল ব্যাহত হবে। তারপরে বলছেন, কিন্তু যদি রাজ্য সরকার রাজি থাকেন তাহলে নিজেরা এই ব্রিজটি করে নিতে পারেন। স্যার, আমি এটা বুঝতে পারলাম না যে, কেন্দ্রীয় সরকার যদি ব্রিজটি করেন তাহলে নৌ চলাচল ব্যাহত হবে, কিন্তু আমাদের রাজ্য সরকার যদি করেন তাহলে নৌ চলাচলের কোনও ব্যাঘাত হবে না এটা কি ব্যাপার আমি জানি না। তবে মাননীয় মুখ্যমন্ত্রী এই কোয়েশ্চেনের উত্তরে বলেছেন, তিনি চেষ্টা করছেন এবং ব্লুপ্রিন্ট ইত্যাদির অর্ডার দিয়েছেন। এরজন্য ৫/৭ কোটি টাকা খরচ হবে। তবে সেটা হতে অনেক দেরি হবে। কিন্তু এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্রিজ। সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, উনি যদি টেম্পরারি একটা পলটন ব্রিজ তৈরি করার ব্যবস্থা করেন তাহলে জনগণের যাতায়াতের সুবিধা হয়।

[2-20—3-00 P.M.]

তার সঙ্গে কয়েকটি স্পিডবোট দিয়ে যাতায়াতের যদি সুবিধা করে দেন তাহলে আমাদের জেলার বিভিন্ন অংশের সঙ্গে যোগাযোগ করা সহজ হবে, মানুষের সুবিধা হবে। স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে মাননীয় মুখ্যমন্ত্রীর এ দিকে দৃষ্টি আকর্ষণ করে আরও জানাচ্ছি, এখানে যোগাযোগের ব্যবস্থা হলে মুর্শিদাবাদ জেলার লালবাগ থানা ভগবানগোলা, জঙ্গীপুর প্রভৃতি অঞ্চলের সঙ্গে যোগাযোগ সহজ হবে। আবার নদীর অপর পারে গেলে ন্যাশনাল হাইওয়েতে পৌছানো যাবে। সেখানে পৌছালে সাগরদীঘি, সামসেরগঞ্জ, ফারাক্কা হয়ে নর্থ বেঙ্গলে যাওয়ার পথ শর্টকাট হয়ে যাবে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে সেখানে একটি পল্টন ব্রিজ করা হোক এবং কয়েকটি স্পিড বোটের ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত উদ্বেগজনক ঘটনার প্রতি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, কয়েকটি দৈনিক প্রভাতি সংবাদপত্রে একটি খবর দেখে আমি স্তম্ভিত হয়ে গেলাম এবং সেই খবরটির প্রতিই আমি সকলের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উড়িষ্যার ভুবনেশ্বরে সারা ভারত মহিলা কংগ্রেসের অধিবেশনে গত রবিবার যে ঘটনা ঘটেছে তা খুবই উদ্বেগজনক।

(নয়েজ)

**মিঃ স্পিকার :** শ্রীমতী অঞ্জু করের চিন্তা হচ্ছে যে, পশ্চিমবঙ্গ থেকে যে ডেলিগেটরা গিয়েছিলেন তারা নিরাপদে আছেন কিনা এবং সেটাই তিনি জানতে চাইছেন।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** স্যার, এই ঘটনার কথা শুনে আমি খুব স্তম্ভিত হয়ে গিয়েছি। কারণ এই অধিবেশনের দুজন ডেলিগেটস্, তারা যখন সম্মেলনের কাজ শেষ করে তাদের ক্যাম্পে ফিরছিলেন তখন একদল সমাজবিরোধী তাদের সেখান থেকে কিডন্যাপ করে এবং সেই সমাজবিরোধীরা নিজেদের যুব কংগ্রেসের ভলেনটিয়ার বলে পরিচয় দেয়। সেখান থেকে তাদের অন্য এক জায়গায় সরিয়ে নিয়ে গিয়ে সারা রাত ধরে তাদের শ্লীলতাহানি করা হয়। স্যার, অন্য একটি ঘটনায় আরও একজন প্রতিনিধি, তিনি নিজে অভিযোগ করেছেন যে রাত্রে শিবিরের ঘরে একদল যুব কংগ্রেসের স্বেচ্ছাসেবক তার ঘরে ঢোকে এবং শ্লীলতাহানি করে। সেখানে একজন ভলেনটিয়ারের নামও তিনি করেন। তিনি সেখানকার রাজ্য সরকারের পরিবহন বিভাগের একজন কর্মী, নাম, রসানন্দ বেহারা। তিনি যুব কংগ্রেসের ভলেনটিয়ার। আপনাদের লজ্জা হওয়া উচিত। স্যার, লোকসভার নির্বাচনের সামনে দাঁড়িয়ে আমরা দেখছি ওঁরা একদিকে জনগণের অর্দ্ধেক অংশ—নারী সমাজকে এন.পি.পি. ৩০ পারসেন্ট রিজারভেশন ইত্যাদির কথা বলে বিভ্রান্ত করছেন অন্য দিকে নিজেদের পার্টির বেহাল অবস্থার জন্য নারী সমাজের মর্যাদা ইজ্জত রক্ষা করা তো দূরের কথা সেখানে নিজেদের ঠেঙ্গাড়ে, মাস্তানি, গুন্ডাদের লেলিয়ে দিচ্ছেন নারী সমাজের উপর এবং তাদের শ্লীলতাহানি করাচ্ছেন। স্যার, আমি সারা ভারত গণতান্ত্রিক মহিলা সমিতির তরফ থেকে পশ্চিমবঙ্গ সহ সারা ভারতবর্ষের মানুষকে এই বিপদ সম্বন্ধে সতর্ক করার জন্য আপনার মাধ্যমে হাউসে এটা তুলে ধরলাম।

(At this stage the House was adjourned till 3-00 P.M.)

[3-00—3-10 P.M.] (After Adjournment)

**Mr. Speaker :** Before I take up the discussions on voting on Demands for Grants, I have an announcement to make for the benefit of our members here. I hereby inform the honourable members that a seminar on population control and Family welfare programme with the legislators of the State organised by the Department of Health and Family Welfare will be held on the 25th may, 1989, in the erstwhile Council Chamber of the Assembly House, Calcutta from 10.30 a.m. to 4-00 p.m. Shri Jyoti Basu, Honourable Chief Minister, will inaugurate the seminar. Shri Prasanta Kumar Sur, Honourable Health Minister, will be the Chief Guest and Shri Abdus Sattar, Leader of the Opposition, will be the Special Guest at the seminar. I have been requested to act as Chairperson.

Honourable Ministers and members are requested to attend the seminar. Separate letters of invitation will be sent to them by the Assembly Secretariat.

Today is the last day for voting on Demands for Grants. There are as many as 25 heads of Demand for Grants for disposal. In conformity with the previous practice and in pursuance of rule 209(3) of the Rules of procedure and conduct of Business in the West Bengal legislative Assembly, I fix that the House will sit today upto 7.00 p.m. and I also fix that the Guillotine will fall at 6-00 p.m. Immediately after 6-00 p.m. I shall put all the outstanding questions to vote without any debate. I hope members will try to be brief in their speeches.

Now voting on Demands for Grants.

## VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND NO. 4

**Mr. Speaker :** There are two cut motions to Demand No.4. Both the cut motions are in order and taken as moved as follows.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

### DEMAND NO. 8

**Mr. Speaker :** There are no cut motion to Demand No. 8.

Now I call upon Shri Satya Ranjan Bapuli to initiate the debate on the Demands.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দফাওয়ারী বাজেটের শেষদিনে আমাদের কাছে এমন একটা বিষয় এসেছে সেটা হচ্ছে বিচার। যদিও বিচার আজকে প্রহসনে পরিণত হয়েছে। তবুও বিচার মন্ত্রীর এই আনা বাজেটের বিতর্কে অংশ গ্রহণ করে আমি শুধু একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে গণতন্ত্রের সব চেয়ে বড় রক্ষক হল বিচার। আমি আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করছি এবং মন্ত্রী মহাশয়ের আনা বাজেটের বিরোধীতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গণতন্ত্রের সব চেয়ে বড় রক্ষক হল বিচার। কিন্তু আমাদের বিচার ব্যবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? বিচার যদি হয় নিশ্চয়ই গণতন্ত্র বাঁচে। আর বিচার যদি না হয়, যদি প্রহসন হয় তাহলে গণতন্ত্রের সমাধী হয়। আমাদের এই বামপন্থীরা আসার পরে গণতন্ত্রের সমাধী হয়েছে। বিচারের বাণী নিরবে নিভৃতে কাঁদে বলে একটা কথা আছে। আমি আপনাকে কয়েকটি তথ্য দিয়ে প্রমাণ করে দিতে চাই যে পশ্চিমবঙ্গে যেদিন থেকে বামফ্রন্ট সরকার এসেছে তাদের সম্বন্ধে কয়েকটি কথা স্মরণ করিয়ে দেব। আমাদের সময়ে আমরা জুডিশিয়াল অ্যান্ড একজিকিউটিভের সেপারেশন করেছিলাম। কারণ বিচার

ব্যবস্থাকে রাজনৈতিক হস্তক্ষেপ থেকে এবং একজিকিউটিভদের কাছ থেকে দূরে রাখতে চেয়েছিলাম। সেইভাবেই আমরা বিচার ব্যবস্থাকে রেখেছিলাম। যাতে বিচারকরা ঠিকমতো বিচার করতে পারেন তার জন্য আমরা উদ্যোগ নিয়েছিলাম। গণতন্ত্র যাতে প্রকৃত রূপ পেতে পারে তার জন্য আমরা উদ্যোগ নিয়েছিলাম। ফলে আমাদের সময়ে বিচার ব্যবস্থা এগিয়ে গিয়েছিল। কিন্তু আজকে বিচারের কণ্ঠরোধ করা হচ্ছে। আমরা চেয়েছিলাম বিচার হবে নিরপেক্ষ এবং তার জন্যই আমরা জুডিশিয়াল এবং একজিকিউটিভকে সেপারেট করেছিলাম। কিন্তু আজকে আমরা কী দেখছি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যদি আমরা অ্যাপয়েন্টমেন্ট অব পি.পি. থেকে দেখি তাহলে কি দেখব? পাবলিক প্রসিকিউটর নিয়োগ সম্বন্ধে আমি এখানে দাঁড়িয়ে হলফ করে বলতে পারি যে, নিচের কোর্ট থেকে আরম্ভ করে হাইকোর্ট পর্যন্ত ১০০ পারসেন্ট ক্ষেত্রেই পার্টি ক্যাডারদের প্রোভাইড করা হচ্ছে। রাজনৈতিকভাবে পি.পি. অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত ব্যক্তিদের পি.পি. করা হচ্ছে তাঁরা ইংরাজি জানা তো দূরের কথা, বাংলা পর্যন্ত ভাল করে জানেন না, আইন পড়তে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যখন আইনমন্ত্রী ছিলেন তখন আমি এই হাউসে বক্তৃতা করেছিলাম। আমি কি বলেছিলাম, তা নিশ্চয়ই আপনার মনে আছে। আপনার অভিজ্ঞতা আছে, আপনি কিছুটা দক্ষতার সঙ্গে এগিয়ে গিয়েছিলেন। কিন্তু তারপর থেকে দেখছি ডিজেনারেশন শুরু হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন যে-সমস্ত লোক পি.পি. হিসাবে অ্যাপয়েন্টমেন্ট পাচ্ছেন তাঁদের আইনের সাধারণ জ্ঞানটুকু পর্যন্ত নেই। কারণ ক্যাডার থেকে সব অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। আমি এখানে তাঁদের নাম বলে বিরক্তি সৃষ্টি করতে চাই না। কিন্তু আমার কাছে প্রচুর নাম এবং তথ্য আছে। তাঁরা সব স্ট্রিট কর্ণারে বক্তৃতা দেন, পার্টি অফিসে বসে থাকেন, সকাল—বিকেল পার্টি অফিসে যান। তাঁরাই আজকে পি.পি. হচ্ছেন। তাঁদের ন্যূনতম কোয়ালিফিকেশন কি, না, তাঁরা পার্টি ক্যাডার। আজকে পি.পি. হবার ন্যূনতম কোয়ালিফিকেশন হচ্ছে পার্টি ক্যাডার হতে হবে। আমি নিজে দেখেছি গঙ্গাধর ভট্টাচার্য মাঁর্ডার কেসে আই উইটনেসকে পাবলিক প্রসিকিউটর টেন্ডার করে দিলেন। আপনি টেন্ডার ভাল বোঝেন। বাদি পক্ষের আই উইটনেসকে টেন্ডার করে দিল। কেন, না যাতে সাক্ষী না আসে। এইভাবে খুনের মামলার বিচার হচ্ছে। স্যার, আপনি নিশ্চয়ই গঙ্গাধর ভট্টাচার্য মার্ডার কেসের রায় দেখেছেন। কয়েকজনের চোখের সামনে খুন হয়েছে, আই উইটনেস হল, পি.পি. বলল, একজামিন করব না। আই উইল নট একজামিন দেম। বিকজ পার্টি তাঁকে কন্ট্রোল করছে। স্যার, আমরা কোথায় দাঁড়িয়ে আছি? এই হচ্ছে অবস্থা। আমাদের ছেলে, মেয়ে, মা, বোন খুন হচ্ছে, আমরা দেখছি, বিচারালয় যাচ্ছি, কিন্তু বিচার পাচ্ছি না। এক দিকে সিপিএম-এর পি.পি. এবং সিপিএম-এর সমস্ত আসামীরা আর এক দিকে যারা খুন হচ্ছে তারা এবং কংগ্রেস কর্মীরা। স্যার, আমি এখানে একটা ঘটনা উল্লেখ করছি। I was appointed as a public prosecutor on the prayer of a bereaved mother. মাননীয় অধ্যক্ষ মহাশয়, দমদমের একটা মার্ডার কেসে আই ওয়াজ আপয়েন্টমেন্টেড অ্যাজ এ পাবলিক প্রসিকিউটর। মৃত ব্যক্তির মায়ের স্বীকারোক্তি অনুযায়ী আমাকে বিবেচনা করা

হয়েছিল। The Governor has been pleased to appoint Shri Satya Ranjan Bapuli as a special public prosecutor I was appointed as public prosecutor under section 24(3) of the Criminal Procedure Code to conduct the special case with a special fee. ডিস্ট্রিক্ট জজ্ আলিপুর সেভেন্থ এ.ডি.জে. তিনি বলেছেন Shri Satya Ranjan Bapuli has been appointed as public prosecutor by an order of the Governor. আর কি লিখছেন? The case diary has not been handed over to the special public prosecutor. কেস ডায়রি আমাকে দেয় নি, আমি কেস ডায়রি পাইনি। যেহেতু কংগ্রেস কর্মী খুন হয়েছে, সিপিএম-এর বিরুদ্ধে আমাকে কেস করতে হবে, সেহেতু একটা মার্ডার কেসের ডায়রি আমাকে দেয়নি।

[3-10—3-20 P.M.]

The Governor is hereby pleased to cancel the letter of appointment of Shri Satya Ranjan Bapuli as public prosecutor without asigning any reason. তারপরে কি চিঠি পেলাম? আমাকে ভোলা সেন বললেন হাইকোর্টে গিয়ে ২২৬ করে দাও। আমি বললাম করব না, তার একটাই কারণ ওঁরা বুঝুক। পূর্ণ ঘোষের মার্ডার কেসে আমি নিজে মন্ত্রী মহাশয়ের কাছে গিয়েছিলাম। সুদীপ বাবু আমাকে অনুরোধ করেছিলেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে গিয়ে বললাম পি.পি. হচ্ছে সি.পি.এম-এর লোক, ওনাকে পরিবর্তন করুন। উনি বললেন নো-কনফিডেন্স হয়। আমি আইন দেখিয়ে বললাম, The said public prosecutor can not conduct the case and so a special public prosecutor can be appointed to conduct the same. অদ্ভুত। অবনী সিন্‌হা যিনি জজ হয়ে গেছেন। পরবর্তী সময়ে; তিনি বলবেন পরিবর্তন করা যায়। কিন্তু মন্ত্রী করতে পারছেন না। কেন করতে পারছেন না? সেটা আমি জানি, মন্ত্রী মহাশয় আমাকে পরে বলেছেন, এখানে আমি বলতে পারব না, কারণ অসুবিধা আছে। ওনার সঙ্গে খোলা-খুলি কথাবার্তা হয়েছে। সুতরাং পার্টির চাপে বিচার হয় না। উনি বিচার মন্ত্রী থাকা সত্ত্বেও কিছু করতে পারছেন না। কোথায় দাঁড়িয়ে আছি আমরা? আমি একটা মার্ডার কেসে গিয়েছিলাম। কৃষ্ণকুমার শুক্লা পাঠালো, ডিফ্যাক্টো অ্যাপিয়ার করেছিলাম। জ্যাস্টিস জীতেন চৌধুরি তিনি হাইকোর্টের জজ হয়েছেন। তার কাছে অ্যাপিয়ার হয়েছিলাম, I have been allowed to conduct that case but he was appointed as a public prosecutor. মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাইকোর্টের জজ হচ্ছেন সি.পি.এমের ১ নম্বর ক্যাডার। আমি পি.পি.কেও বলেছিলাম, জজকেও বলেছিলাম, কোথায় দাঁড়িয়ে আছে বিচার ব্যবস্থা? জজকে সেখানে পার্টির ক্যাডার হতে হবে। আপনি জানেন, ক্রিমিন্যাল কেসে যদি পি.পি. হই, এই কেসে কেউ সাক্ষী দেবে না, কারও ক্ষমতা নেই সাক্ষী দেওয়ানোর। মীতেশ ভট্টাচার্যকে ট্রান্সফার করা হয়েছিল।

**Mr. Speaker :** Mr. Bapuli, you are not correct. I am sorry, I

have to correct you. I was a lawyer in the Saibari case and I was also a Minister. The District Judge Mr. J.C. Bhattacharyya was transferred under the order of the Central Government. The State Government has done nothing. The State Government has no power to appoint or transfer any Judicial Officer.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, The State Government issued the transfer order.

**Mr. Speaker :** The State Government is only the issuing authority of the order. The requisition was made by the Central Government and the State Government simply agreed to it. this is the procedure. You have no experience. You should not make any wrong statement in the House.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, the State Government made recommendation for his transfer.

**Mr. Speaker :** I disagree with you. The State Government made no recommendations. You do not know the procedure. The State Government has no right to the posting and transfer of the Judicial Officers. It is not done by the State Government. The order was issued by the Central Government.

You don't know the procedure. The State Government has nothing to do with the transfer and posting of the judicial officers. It is done by the High Court. The High Court recommends the State Government is only the issuing authority of orders. They have no other control on the judicial officers. You are not aware of the procedure of posting and transfer of the judges.The High Court controls the judicial officers. The State Government has no control over the judicial officers. You said that he was withdrawn. It is not true. He was transferred. What happened was pursuant to the action of the Central Government and the High Court. State Government has nothing to do with it. Mr. Bapuli I was a lawyer in the Saibari Case. I attended that case in Alipore Court. I was a Minister when it was withdrawn. District Judge refused, then went to the High Court. The High Court gave specific direction to the District Judge. Pursuant to such direction, the case was withdrawn. You don't know the procedure. You don't know anything. I am sorry.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, যখন আপনি এটা ডিফার করছেন তখন আর আমি কিছু বলতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কি দেখছি? আজকে পশ্চিমবঙ্গে একটা চিত্র, প্রত্যেকটি জায়গায় যান, সেখানে ঐ একই চিত্র দেখতে পাবেন। প্রথমত কেস ডায়রি যেভাবে তৈরি হয় পি.পি.র কাছে যখন আসে সেটা জানিয়ে আসে এবং পি.পি.র কাছে যখন আসে তখন The defence lawyer has got free access to see the case diary যায় না, কোর্টের কাছে যায় না। Because the PP's are from the Marxist Communist party defence lawyer of the Communist party. সুতরাং বিচার, কিসের বিচার? বিচার কে পাচ্ছে? আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। কোথাও বিচার নেই, বিচারের নামে সব জায়গায় একটা প্রহসন হচ্ছে। আপনাকে কটা উদাহরণ দেব? মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুর্ভাগ্যের বিষয় আজকে যে অবস্থা দাঁড়িয়েছে—মার্ডার কেসের সাক্ষীরা দে ওয়ার থ্রেটেন্ড তাতে বিচার মন্ত্রীকে সমর্থন করতে গেলে পশ্চিমবঙ্গের গণতন্ত্রের প্রতি বিশ্বাসঘাতকতা করা হবে, পশ্চিমবঙ্গে বিচার নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বার কাউন্সিলের কথা বলি। আপনারা অনেক সময় বড় বড় কথা বলেন, আমরা অনেক এগিয়ে আছি। বার কাউন্সিলে বহুদিন আগে অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ড যেটা বেঁচে আছে আনফরচুনেটলি ১৯৮২ সালে, The draft was prepared in consultation with the Finance Department and the Law Department. ঐটা যারা দাখিল করল তারা আছে কোথায়? বহু স্টেটে এটা হয়েছে—উত্তর প্রদেশে হয়েছে ১৯৭৪ সালে, কেরালায় হয়েছে ১৯৮০তে, মহারাষ্ট্র ১৯৮১তে, মধ্যপ্রদেশে ১৯৮২তে অন্ধ্রপ্রদেশে ১৯৮৭তে, এবং বিহারে ১৯৮৩তে, বাট আনফরচুনেটলি ইন ওয়েস্ট বেঙ্গলে দ্যাট ওয়াজ নট প্রিপেয়ার্ড আজকে ৬০ হাজার লইয়ার দে আর ইনভলভড উইথ দিস। আমি আপনাকে বলি এই পি.পিরা অ্যাপয়েন্ট হচ্ছে কলকাতায়। যে সমস্ত পি.পি অ্যাপয়েন্ট হয়ে আছে আমরা নিজেরা দেখি ডিস্ট্রিক্ট জাজের কাছে রিজেক্ট হচ্ছে। আমার সামনে শিরিষ মুখার্জির মার্ডার কেস দেন নি। কেস রেকর্ডে পি.পি. বলেছেন আই হ্যাভ নো অবজেকশন। কি বলছেন, কোথায় দাঁড়িয়ে আছি? আমরা চোখের সামনে দিনের পর দিন দেখছি প্রতিদিন কমরেড বাবুরা চিঠি দিচ্ছেন পি.পি.র অফিসে। পি.পি.র অফিস এখন পার্টি অফিস হয়ে গেছে। সেখানে মন্ত্রীর কথা বলব না, অনেকে খবর দেন, নাম বলতে পারছি না, প্রশ্ন হচ্ছে পার্টির চিঠিতে বেল হবে? মার্ডার কেসে দুদিন পরে বেল হয়, ৫ দিন পরে হয়। আজকে যারা মার্ডারড হয়েছে অবজেকশন ঠেকিয়ে দিয়ে আবার করবার জন্য ঘুর ঘুর করছে। ডবল মার্ডার কেস, মার্ডার কেস সব বিষয়ে এই রকম হচ্ছে। কংগ্রেসের কিছু নেই, কংগ্রেসকে জব্দ করতে হবে। পি.পি. দিনের পর দিন আপত্তি করছেন, কিসের বিচার হবে? সাক্ষী যখন যায় দরজার কাছে দাঁড়িয়ে থাকে বিধানসভার সদস্যকেও দরজার কাছে দাঁড়িয়ে থাকতে দেখেছি, সাক্ষী যাচ্ছে নাম বলতে পারব না।

[3-20—3-30 P.M.]

ল ক্লার্কস্ কাউন্সিল রুল করবার জন্য বহুদিন ধরে বসে আসছি। এরজন্য শঙ্করদাস ব্যানার্জি মহাশয় একটা ড্রাফটও করে দিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেটা হয়নি। ঐ ল ক্লার্কস্ কাউন্সিলের জন্য একটা আইন প্রণয়ন করা দরকার। আমি বলব, নিরপেক্ষ বিচার যতদিন না হবে ততদিন পর্যন্ত বিচারমন্ত্রী থাকা বা না থাকা সমান। সেটা পার্টিতন্ত্র হবে, ধ্বংসের কারখানা হবে। আপনি মন্ত্রী থাকাকালীন কিছু কোর্ট করে দিয়ে এসেছিলেন। আলিপুর সহ সেইসব কোর্টগুলি এখন ভাঙ্গা অবস্থায় পড়ে আছে। সেগুলো যেন গরুর খোঁয়াড়। আলিপুরে গিয়ে দেখেছি, সেকেন্ড জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট কোর্টে ম্যাজিস্ট্রেটরা ঢুকতে পারেন না। জুডিশিয়ালের উপর যাতে এক্জিকিউটিভদের কোনওরকম কন্ট্রোল না থাকে তারজন্য জুডিশিয়াল থেকে এক্জিকিউটিভকে সেপারেট করতে বলা হয়েছে, কিন্তু এখন দেখছি জুডিশিয়ালকে পার্টি কন্ট্রোল করছে। রবীন্দ্রনাথ লিখেছিলেন—বিচারের বানি নিরবে নিভৃতে কাঁদে। আমি বলি, আপনি নিজে অরবিন্দের যে কোর্টে বিচার হয়েছিল সেই কোর্ট গিয়ে দেখে এসেছেন। মিঃ সি.আর. দাশ অরবিন্দ সম্বন্ধে বলেছিলেন, He will be looked upon as a poet of patriotism, prophet of nationalism and the lover of humanity and his words will be echoed and re-echoed to the distant lands and seas. এবং সেটা ঐ কোর্টের দেয়ালে লেখা আছে। আলিপুর যেহেতু কংগ্রেস বার, তারজন্য আজকে বিভিন্ন অ্যাপিলিং, ফাইলিং সেখান থেকে সরিয়ে নিয়ে তার ডানা কেটে ছেটে দেওয়া হচ্ছে। এই কটি কথা বলে বাজেটের সম্পূর্ণ বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিচার-মন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি। বিরোধী দলের সদস্যরা বাজেটের যে ব্যাখ্যা দিলেন সেই ব্যাখ্যা ঠিক নয়। এই বাজেট হচ্ছে গতিশীল বাজেট। গতিশীল, কারণ কংগ্রেস আমলে মোটর ভিহিকল্স অ্যাক্সিডেন্টের যে কেসগুলি বহুদিন পড়েছিল, বামফ্রন্ট সরকার এসে ৭৫০ টি কেসের ফয়শালা করেছেন এবং কমপক্ষে ১৫,০০০ টাকা করে কমপেনসেশন দেবার ব্যবস্থা করেছেন। কাজেই ওদের লজ্জা পাওয়া উচিৎ। আরও বলব, ওরা ১৯৭২ থেকে ১৯৭৭-এই সময়ে অসীমা পোদ্দার এবং গীতা মুখার্জির কী অবস্থা করেছিলেন? সারা পশ্চিমবঙ্গকে জেলখানায় পরিণত করেছিলেন। শ্রমিক, কৃষক সবাইকে জেলখানায় ভরেছিলেন। আজকে বামফ্রন্ট সরকার লিগ্যাল এড্ চালু করে জোতদার জমিদারদের মাজা ভেঙ্গে দিয়েছেন। লিগ্যাল এড্ আজকে পশ্চিবঙ্গের পাশে দাঁড়িয়েছে। আগে যেখানে ৫০০০ পর্যন্ত বার্ষিক আয়ের লোকেরা এই সাহায্য পেত, আজকে ১২,০০০ পর্যন্ত আয়ের মানুষদের এই লিগ্যাল এড্ দেখার ব্যবস্থা আইনমন্ত্রী করেছেন। কাজেই এই বাজেট শুধু গতিশীলই নয়, প্রগতিশীল। আমরা যে মাতৃভাষার জন্য গর্ব অনুভব করি সেই বাংলা ভাষাকে মর্যাদা দিয়ে আজকে হুগলি, বীরভূম এবং মালদা এই তিনটি জেলার নিম্ন আদালত মাতৃভাষায় সওয়াল এবং জবাব দেবার ব্যবস্থা হয়েছে। আপনারা একে স্বাগত জানাবেন না? এর সঙ্গে সঙ্গে বলব

আইনজীবীদের কোনও সোশ্যাল সিকিউরিটি নেই, গ্র্যাচুইটি নেই, পেনশন নেই কিছু নেই। ওঁরা যতক্ষণ খাটবে ততক্ষণ খেতে পাবে। এই আইনজীবীদের মধ্যে শতকরা ৫ ভাগ হচ্ছে ধনিক শ্রেণী এবং শতকরা ৪০ ভাগ নিজেদের পেটের ভাত জোগাড় করতে পারে না। এই আইনজীবী সমাজে আইনজীবীদের জন্য যে ওয়েলফেয়ার অ্যাক্ট বামফ্রন্ট সরকার চালু করবার প্রচেষ্টা নিয়েছেন তার জন্য পশ্চিমবাংলার আইনজীবীরা আশির্বাদ জানাবে। এই রকম একটা আইন চালু করবার জন্য ৬০ লক্ষ টাকার একটা তহবিল সৃষ্টি করা হয়েছে যাতে আইনজীবীদের ভবিষ্যত রচনা করা যাবে। তাই ওঁদের এতো গায়ের জ্বালা। আপনারা প্রফেশনাল ট্যাক্স নিয়ে কথা বলেছেন। মোহরা (লাইসেন্সিয়েট ক্লার্কস) ওঁদের আমলের ১০০ বছরের উপর পুরানো আইন Rules regarding pleaders and Mukhters, Licensed Clerks under section 3/A of the Legal practitioners Act 1879, as amended by the Bengal Touts Act 1942. লজ্জা করে না আপনাদের, স্বাধীনতার পরে ৪১ বছর পার হয়ে গেল, এখনও এই মোহরাদের টাউটস করে রেখেছেন? আজকে আইনজীবী মোহরা এই আইন পরিবর্তন করার জন্য লড়াই চালিয়ে যাবে। আজকে গঠনমূলক কাজ করবার জন্য বক্তব্য বাজেটে আছে। যে সমস্ত আদালত ফাঁকা, যেখানে হাকিম নেই সেখানে ২১ জন মুনসেফ এবং ১১ জন এ.পি.পি. নিয়োগ করা হচ্ছে। যেখানে হাকিমদের বাসগৃহ নেই, ভাড়া বাড়িতে থাকতে হয় তাদের জন্য বাসগৃহ নির্মাণের জন্য ৭৪ লক্ষ ৭২ হাজার টাকা ধরা হয়েছে। মুসলিমদের জন্য তালাক বিল আনলেন তাদের জন্য ২৬ লক্ষ টাকা ওয়াকফকে দেওয়া হচ্ছে। ১৫ লক্ষ টাকা দিয়ে দিলখুসা স্ট্রিটে মেয়েদের জন্য একটা বাসগৃহ নির্মাণ করা হচ্ছে। ফাইলিং প্রথা যেটা ছিল সেটা ব্যাপক ভাবে জেলাগুলিতে চালু করা হবে। ৭০ কোটি টাকার যে শুল্ক ফাঁকি দিচ্ছে জোরদার জমিদাররা সেটা ৮০ এইচ ধারায় তার ব্যবস্থা করা হচ্ছে। সি.আর.পি.সি অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট করে সমস্ত গণতন্ত্রের সমাধি দেবার জন্য দিল্লি এগিয়ে যাচ্ছে। শুধু তাই নয় ভূপালের মামলার ব্যাপারে ওঁরা কি করলেন দেখুন। ওনারা আবার বলেন বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। ওঁনাদের সুপ্রিমকোর্ট কন্ট্রোল করে বিচার ব্যবস্থা। ওনাদের বিচার ব্যবস্থার মধ্যে দুর্নীতি আছে, বিচার ব্যবস্থার কাঠামোর মধ্যে দুর্নীতি আছে, বিচার ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে বৈষম্য আছে, ওনারা যে বিচারপতি নিয়োগের ক্ষেত্রে নিয়ন্ত্রণ করেন তার মধ্যে দুর্নীতি আছে। অল ইন্ডিয়া 'ল' ইয়ার কনফারেন্স এই কথা বলেছে, এটা আমার কথা নয়। দিল্লিতে যে পত্রিকা বেরিয়েছে সেখানে তাঁরা কী বলেছে? বলেছে, The recent supreme court order purporting to settle the claim on behalf of the 1.5 lakh victims of Bhopal gas tragedy against the Union Carbide in its entirely at 470 million dollars has come as a great shock to the legal fraternity as well as to the public at large. এই ক্ষেত্রে ভুপালের যে ব্যাপার হয়েছে এটা অত্যন্ত লজ্জার ব্যাপার, সারা পৃথিবীর মানুষের কাছে আমরা লজ্জা বোধ করছি যে আমরা এমন একটা দেশের নাগরিক। আপনাদের লজ্জা লাগে না? আমি বলতে চাই এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমাদের বামফ্রন্ট সরকারকে গণমুখি বিচার ব্যবস্থা

চালু করতে হবে। আমি কয়েকটি সাজেশন দিতে চাই। সুপ্রিম কোর্টের একটা সারকিট কোর্ট কলকাতায় করতে হবে এবং কলকাতার হাইকোর্টের একটা সারকিট কোর্ট উত্তরবঙ্গে করতে হবে। প্রতিটি জেলায় গণতন্ত্র রক্ষার জন্য যে বিচার ব্যবস্থা আছে সেটা চালু করতে হবে। লেবার কোর্ট সেইগুলি ব্লক ভিত্তিক করতে হবে। সেন্ট্রাল লাইব্রেরি যে আছে সেটা প্রতিটি জেলায় করতে হবে।

[3-30—3-40 P.M.]

ওদের টাকা পয়সা নেই, খেতে পায় না, ওখানে একটা লাইব্রেরি থাকলে তারা অন্তত পড়াশুনা করতে পারবে। সেই সঙ্গে সঙ্গে আর একটি কথা আমি এখানে বলতে চাই তা হচ্ছে, জন্ম-নিয়ন্ত্রণের ব্যবস্থা করতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং ওঁরা যেসব কাট মোশন এনেছেন তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও বিতর্কের উত্তর দেওয়া যায়, কিন্তু যাত্রার কোনও উত্তর দেওয়া যায় না। এটা কবির লড়াই নয়, তাই আমি যাত্রার লড়াইয়ের কোনও উত্তর দিতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পূর্ববর্তী বক্তা অত্যন্ত সঠিকভাবে বিরোধীতা করে এবং কাট-মোশনের সমর্থনে বক্তব্য রেখেছেন। আমি তাঁর সুরে সুর মিলিয়ে বলতে চাই, এই বিচার বিভাগ যেটা গণতন্ত্রের অন্যতম স্তম্ভ, এটা এদের হাতে শুধু পলিটিক্যালাইজড হয়নি, বামফ্রন্ট এর হাতে বিচার বিভাগ ধর্ষিত হচ্ছে। প্রতি পদে পদেই ধর্ষিত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন 'ল' ইয়ার, মাননীয় মুখ্যমন্ত্রী একজন ল ইয়ার, আমাদের ডেপুটি স্পিকার একজন ল ইয়ার। আমি যে কথাটা বিশেষ ভাবে বলতে চাই তা হচ্ছে কংগ্রেসের বিরুদ্ধে যে সমস্ত মামলা হচ্ছে—যেখানে সি.পি.এম. কংগ্রেসিদের খুন করছে সেই সমস্ত ক্ষেত্রে—সেই সমস্ত আসামী যারা খুনী তারা সহজেই বেল পেয়ে যাচ্ছে। গত শনিবার আলিপুর কোর্টে কংগ্রেস কর্মীদের উপরে হামলাকে কেন্দ্র করে একটা মামলা উঠেছিল। সি.পি.এম-এর আসামীরা, যারা হামলাকারী তাদের ওখানকার পি.পি. নো অবজেকশন করে বেল পাইয়ে দিয়েছেন। তারপর বাধ্য হয়ে, আইনজীবীদের চাপে বাধ্য হয়ে এস.ডি.জে.এম.কে বেল ক্যান্সেল করতে হয়েছে। আজকাল পত্রিকাতে এই ঘটনার কথা পরিষ্কার বেরিয়েছিল—আইনজীবীদের চাপে বাধ্য হয়ে এস.ডি.জে.এম. বেল ক্যান্সেল করেছেন।

**মিঃ স্পিকার ঃ** এটা কোন আইনে হয়?

**শ্রী সুপ্রিয় বসু ঃ** স্যার, সেটা এস.ডি.জে.এম. বলবেন। আমি আইনের পরীক্ষাটা পরে দেব। আমি বলতে চাই, কংগ্রেসিদের উপরে হামলা করার পরে যখন সি.পি.এম-এর কর্মীরা অ্যারেস্ট হলেন, আমরা তখন দেখলাম অযোগ্য পি.পি. নো অবজেকশন দিলেন এবং তারপর এস.ডি.জে.এম. বেল অর্ডার দিলেন। কিন্তু পরে এস.ডি.জে.এম. বাধ্য হয়ে সেই অর্ডার অব নো অবজেকশন তুলে নিয়ে বেল অর্ডার ক্যান্সেল করলেন। পূর্ণচন্দ্র ঘোষের

ব্যাপারে বলতে গিয়ে এই ক্লীব মন্ত্রীকে সুদীপ বন্দ্যোপাধ্যায়, সৌগত রায় ডিফেন্ড করেছেন। পি.পি.কে নিয়ে বৈঠক হয়েছে কিন্তু ক্লীব মন্ত্রী পারলেন না। এরপর আমরা দেখেছি হাইকোর্টে ৩নং বেল রিজেক্ট করেছে সুপ্রীম কোর্টে যখন মামলাটা হয়েছে তখন সরকার পক্ষের কোনও কৌশলী ছিল না। এই ভাবে সব ক্ষেত্রেই পলিটিক্যালাইজ হচ্ছে কংগ্রেসিরা। এমনকি যারা মার্ডার কেসের আসামী শুধু নয়, মার্ডার কেসে কনভিকটেড হয়েছে তাদের পি.পি. করা হচ্ছে। তুফানগঞ্জে এই রকম একজনকে পি.পি. হিসাবে নিযুক্ত করা হয়েছে। যার বিরুদ্ধে খুনের অভিযোগ ছিল, হাইকোর্টে যার বিরুদ্ধে খুনের মামলা হয়েছিল, দীপেন চৌধুরির বিরুদ্ধে ৩০২ ধারায় মামলা হয়েছিল এবং সে অভিযুক্ত হয়েছিল তাকে পি.পি. পদে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। একজন খুনি, ডাকাত ও বদমাস্‌কে এইভাবে নিযুক্ত করে পলিটিক্যালাইজড্‌ করে এই দপ্তরকে শেষ করে দেওয়া হচ্ছে। এর দ্বারা গণতন্ত্রকে ধ্বংস করে দেওয়া হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে এই ক্লীব মন্ত্রীকে বলতে চাই, রুল অব দ্য ল্য যদি ঠিক না থাকে তাহলে কিছু এসে যায় না, কিন্তু উনি পদত্যাগ করলে আমরা বরং খুশি হতাম। ওর কাজ তো একটাই, পরিষদীয় মন্ত্রী হিসাবে স্পিকার মহাশয় যখন বলেন কলিং অ্যাটেনশনের জবাব কবে দিতে পারবেন তার উত্তর দেওয়া। আর একটা কাজ অবশ্য আছে, তা হচ্ছে খুনিদের ডিরেক্টলি হেল্প করা। এছাড়া অন্য কোনও কাজ নেই। আমরা দেখলাম পাবলিক প্রসিকিউটারকে আপনারা পলিটিক্যালি অ্যাপয়েন্টমেন্ট দিয়ে থাকেন। ৩০ শে মে অ্যাডভোকেটরা এই নিয়ে ধর্মঘটে নামবেন ঠিক আছে। আমি কিছু দিন আগে বার কাউন্সিলের অফিসে গেছিলাম। মাননীয় স্পিকার মহাশয় আপনি বিচার মন্ত্রী ছিলেন, আপনিও গিয়েছিলেন।

**মিঃ স্পিকার ঃ** আমি বার কাউন্সিলে কখনও যাইনি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী হাবিবুল্লা সাহেব গিয়েছিলেন, আপনারা প্রগ্রেসিভ কমিউনিস্ট পার্টি, বামফ্রন্ট সরকার। এত প্রগ্রেসিভ হয়েও আপনারা কী করছেন? ১৯৮৩ সাল থেকে ওয়েস্ট বেঙ্গল অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ড পড়ে রয়েছে, কেন এটা পড়ে রয়েছে? আজকে আপনারা প্রফেশনালের কথা বলেন, আপনারা দেখুন ইঞ্জিনিয়ার, ডাক্তার এবং চার্টার্ড অ্যাকাউন্টেন্ট তাদের একরকম সার্ভিস সিকিউরিটি আছে, লাইফ সিকিউরিটি আছে। তারা পাশ করার সাথে সাথে ইনটার্নি বা হাউস সার্জেন কিছু না কিছুতে পেয়ে যান। কিছু না পেলে অন্তত এস আইতে চাকুরির সুযোগ পেয়ে যান। কিন্তু ল-ইয়ারদের কী অবস্থা? আপনি নিজে একজন আইনজীবী হয়ে আইনজীবীদের কথা চিন্তা করেন না। আপনি নিজে আইনমন্ত্রী হয়ে বক্তৃতা করেছেন ফিনান্স ডিপার্টমেন্টের কাছে ড্রাফট আছে ইনিশিয়াল স্টেজে। যেখানে ৬টি রাজ্যে হয়ে গেছে সেখানে এই রাজ্যে অনুমোদন পেল না কেন? মন্ত্রী হিসাবে সই করেও ৩০ লক্ষ টাকা দেবেন বলে ফেলে রেখে দিয়েছেন? অনেক ইনক্যাপাবেল, ইনডিজেন্ট ল-ইয়ার রয়েছেন তাদের কথা আপনাকে ভাবতে হবে। আপনি না ভাবলে বলব আইনজীবী হয়ে আইনজীবীদের বিরুদ্ধে। শুধু তাই নয় আইনজীবীদের উপরে যে ডবল ট্যাক্সেশন বসানো হয়েছে আজকে তার বিচার বিবেচনা করার কোনও ক্ষমতা

নেই। প্রফেশনাল ট্যাক্স কমাবার অর ক্যালকাটা কর্পোরেশনের এবং হাওড়া কর্পোরেশনের ট্যাক্স অন প্রফেশন কমাবার ক্ষমতা নেই। এই দপ্তরকে ভাববার দরকার আছে এবং তারজন্য অনেক স্কোপ আছে। প্রফেশনাল ট্যাক্সের ব্যাপার আমি জানাতে চাই সারা পশ্চিমবঙ্গের ল-ইয়াররা আন্দোলনে নামবেন। আপনারা তাদের কোনও সুযোগ-সুবিধা দিতে পারছেন না বলে সারা পশ্চিমবঙ্গের আইনজীবীরা গণ আন্দোলনে নামবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আইনজীবী হয়েও মন্ত্রী হিসাবে ঘোষণা করলেন যে ১০ বছর ধরে একটানা একজন উকিল যদি প্র্যাকটিশ করেন সে হাইকোর্টেই প্র্যাকটিশ করুন বা ডিস্ট্রিক্ট কোর্টে করুন বা সাব-ডিভিসনাল কোর্টেই প্র্যাকটিশ করুন তাতে ইনকাম যাই হোক না কেন প্রফেশনাল ট্যাক্স দিতেই হবে। ইনকামের কোনও নিরাপত্তা নেই। সাথে সাথে আর্টিকেল ২৭৬ অফ দি কনস্টিটিউশনটা দেখুন, সেখানে ট্যাক্স অন প্রফেশনের ক্ষেত্রে ডবল ট্যাক্স হয়েছে। আইনজীবীদের উপরে যে প্রফেশনাল ট্যাক্স বসানো হয়েছে তা ইনকামের দিকটা না দেখেই করা হয়েছে। কিছু দিন আগে মাননীয় বুদ্ধদেববাবু তো আরবান ডেভেলপমেন্ট নিয়ে অনেক কথা বলে গেলেন। তিনি তো কলকাতা ট্রেড লাইসেন্সের উপরে আবার নতুন টার্ন ওভার ট্যাক্স বসালেন। আপনারা যে এই প্রফেশনাল ট্যাক্স বসালেন, যাদের ইনকাম কম সেরকম প্র্যাকটিশ নেই তাদের ক্ষেত্রে কি হবে? কজনই বা সুপ্রিম কোর্ট বা হাইকোর্টে প্র্যাকটিশ করেন? আজকে আমাদের মুখ্যমন্ত্রী যদি মুখ্যমন্ত্রী না হয়ে ব্যারিস্টার থাকতেন তাহলে তাঁকেও ৯০০ টাকা করে ট্যাক্স দিতে হত। এই ট্যাক্স দিতে তিনি অস্বীকার করতে পারতেন না। তিনি মুখ্যমন্ত্রী না হয়ে ব্যারিস্টার হলে ট্যাক্স অন প্রফেশন বাই ক্যালকাটা কর্পোরেশন দিতে হত। আজকে এটা সম্ভব হচ্ছে তিনি প্র্যাকটিশ করেন না বলে। স্যার, আপনাকে বলছি আপনি আইন বিচারক হিসাবে ডবল ট্যাক্স এবং প্রফেশনাল ট্যাক্স বসিয়ে ব্যাখ্যা দেওয়ার চেষ্টা করেছেন। আমি বলছি বার কাউন্সিলের ল-ইয়ারদের বার কাউন্সিলের অফিসে বসার জায়গা নেই।

[3-40—3-50 P.M.]

আমি কিছু জায়গায় গিয়েছি, আমি আপনাকে চিঠি দিতে পারি, সেই চিঠিতে বলা হয়েছে—আজকে যতীনবাবু এখানে নেই থাকলে বলতেন, যতীনবাবু থাকাকালীন নিজে গিয়েছিলেন—১লক্ষ ৩৯ হাজার ৫০০ টাকা কনস্ট্রাকশনের জন্য স্যাংশন করেছিলেন বার কাউন্সিল অফিসের জন্য। আপনাদের এই সিটি সিভিল কোর্টে বার কাউন্সিলের অফিস নেই। অথচ আপনি বলেছেন সল্ট লেকে অফিস দিচ্ছেন, কিন্তু করেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিচার বিভাগীয় মন্ত্রীকে বলব আপনি সত্যিকারের একটু নজর দিন এবং বার কাউন্সিলের যে দাবি সেইগুলিকে মেনে নিতে চেষ্টা করুন। আমি আর একটি কথা বলতে চাই—আমি এই পয়েন্টটা মিস করেছি—অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ড-র দুটো দিক আছে, একটা হচ্ছে এককালীন অনুদান, আর একটা হচ্ছে গ্রুপ ইন্সিওরেন্স। এর জন্য বার কাউন্সিলের চেয়ারম্যান, ফিনান্স সেক্রেটারি এবং ইন্সিওরেন্স কোম্পানি প্রতিনিধি তাদের মধ্যে

একটা সভা হয়ে গিয়েছে, সমস্ত ঠিকঠাক হয়ে গিয়েছে, আপনারা সেটাও চালু করছেন না। আজকে যে সমস্ত আইনজীবী আছেন তারা জীবনের শেষ পর্যায়ে কোথায় দাঁড়াবেন এটা ঠিক করতে পারবেন না। অনেকে আছেন ভগবানের ইচ্ছায় ভাল রোজগার করছেন। আমি আপনাদের কাছ থেকে শুনতে চাই অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ড ইমিডিয়েটলি আপনারা চালু করবেন কিনা এবং বার কাউন্সিল চালু করার বা তৈরি করার সুযোগ দেবেন কিনা? অনেক চিঠি আমার কাছে আছে, যে চিঠিতে সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল তিনি চিঠি দিয়েছেন চেয়ারম্যানকে—সেই চিঠিতে বলতেন—যে বিল্ডিং ইজ আন্ডার একজামিনেশন ইন কনসালটেশন উইথ দি পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট, এবং তিনি বলছেন ১ লক্ষ ৩৯ হাজার ৫০০ টাকা স্যাংশন হয়েছে। আমি আরও কিছু বলতে চাই—যদিও আমার অভিজ্ঞতা কম—আপনারা বলেছেন যে কোর্টের পজিশন উন্নতি করছেন। আপনি আরও বলেছেন যারা বিচারক তাদের জন্য আপনারা থাকার বাসস্থান বা কোয়ার্টার করছেন, কোথায় করছেন? আমি আপনার সঙ্গে সারা পশ্চিমবাংলা ঘুরে দেখতে রাজি আছি, চলুন না, আপনি কোথায় কি করেছেন সেটা দেখতে পাওয়া যাবে। আপনি যদি হাওড়ায় যান দেখতে পাবেন উলুবেড়িয়াতে আইনজীবীরা নিজেদের পয়সা দিয়ে লাইব্রেরি তৈরি করলেন, ৪ তলা বাড়ি করেছেন, কিন্তু গভর্নমেন্টের ইনজাংশনের ফলে সেটা আজকে ইনকমপ্লিট হয়ে পড়ে আছে। আইনজীবীরা নিজেদের অর্থ দিয়ে লাইব্রেরি করেছেন, এটা আপনাদের লজ্জা। সরকার থাকতে তারা নিজেরা অর্থ দিয়ে লাইব্রেরি করার জন্য উলুবেরিয়াতে ৪ তলা বাড়ি করেছে। গভর্নমেন্টের ইনজাংশন থাকায় আমতা কোর্টে আইনজীবীদের বসার জায়গা নেই। বোলপুরে যাবেন দেখবেন সাব-জাজ কোর্টের জন্য ঘর করেছে, ল'ইয়াররা। শ্রীরামপুরে কোর্টের ওখানে সাব-জাজ কোর্টে করার জন্য অনেক জায়গা আছে, কিন্তু আপনি করছেন না। আপনি যদি এইগুলি না পারেন, আপনার দপ্তর উঠিয়ে দিন না। তোফাগঞ্জে আমি যা খবর পেয়েছি, সেখানেও এই অবস্থা। শ্রীরামপুরে ঘর করে দিয়েছে, কিন্তু করে দেবার পরেও আপনি শ্রীরামপুরে সাব-জাজ কোর্ট করছেন না। এটা করলে হয়ত আপনাদেরই অসুবিধা হবে। দুবরাজপুরে কি করেছেন—কোয়াটার্স হয়নি, ২৪-পরগনার দুটি ভাগ হয়েছে, এখানে দুটি ডিস্ট্রিক্ট জাজ করতে পেরেছেন? আলিপুর District judge প্রশাসন ভেবেচিন্তে আপনারা ২ ভাগে ভাগ করেছেন, কিন্তু ২ জন District Judge করতে পারেননি। এটাও কি কেন্দ্রীয় সরকারের দায়িত্ব? কেন্দ্রীয় সরকার আপনাদের টাকা দিচ্ছেন, কিন্তু আপনারা কিছু করতে পারছেন না। মন্ত্রী মহাশয় সর্ব দিকে ব্যর্থ হলেও আমি চাই উনি চিরদিন মন্ত্রীর পদে থাকুন। আবার তিনি কোর্টে ল'ইয়ার হিসেবে যাবেন এটা আমি চাই না। তবে Non-judicial stamp ৫ টাকায় পাওয়া যাচ্ছে না। এদিকে একটু লক্ষ্য রাখুন। আপনি এই দপ্তরকে নিরপেক্ষ রাখুন, রাজনৈতিক কলুষ মুক্ত রাখুন এবং খুনিদের প্রশ্রয় দেওয়া বন্ধ করুন। আপনি যে রাক্ষস সৃষ্টি করছেন সেটা কিন্তু একদিন আপনার ঘাড়ে গিয়ে পড়বে। একথা বলে আমাদের cut-motion সমর্থন করে এই বাজেটের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** স্যার, বিচারমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে পুরোপুরি সমর্থন করছি। ইতিপূর্বে সত্য বাপুলি এবং সুপ্রিয় বসু যে বক্তব্য রাখছেন তাতে দেখলাম সি.পি.এম ক্যাডারদের ধরে ধরে পাবলিক প্রসিকিউটর যারা হয়েছে এটাই তাঁরা বললেন। আমি তাঁদের কথা মানলাম যে এটা অন্যায় হয়েছে। তাঁরা এই সঙ্গে একথাটা যদি বলতেন যে, যাদের public prosecutor করা হয়েছে তাঁরা সেই পদে যোগ্য লোক কিনা তাহলে তাঁদের কথাটা বুঝতে পারতাম। মন্ত্রী মহাশয়কে তাঁরা বলেছেন ক্লীব মন্ত্রী আমরা গ্রামার পড়তে গিয়ে দেখেছি মাস কুলিন জেন্ডার ফেমিনাইন জেন্ডার এবং নিউটার জেন্ডার এই ৩টি জিনিস আছে মন্ত্রী মহাশয়কে তাঁরা নিউটার জেন্ডার এর মধ্যে ফেলে দেন। নিউটার জেন্ডার কথাটা নিউট্রাল থেকে এসেছে। আপনারা তো ফেমিনাইন জেন্ডার এর দিকে এক সায় দিলেন। ইন্দিরা গান্ধী কি করেছিলেন? সুপ্রিম কোর্টের প্রধান বিচারপতি হিসেবে মিঃ হেড্জ এর নাম ১ নম্বর ছিল। কিন্তু পরবর্তীকালে দেখা গেল যাঁর প্রাপ্য নয় সেরকম একজন বাঙালিকে ইন্দিরা গান্ধী সুপ্রিম কোর্টের প্রধান বিচারপতি করলেন। সহায়ক হুগলি, মালদহ এবং বীরভূমের কোর্ট-এ সওয়াল জবাব বাংলায় হবার যে ব্যবস্থা মন্ত্রী মহাশয় করেছেন এটা খুব সুন্দর কাজ হয়েছে এবং তাঁর এই কাজ প্রশংসনীয়। স্যার, আগেকার দিনে যাঁরা মোক্তার ছিলেন তাঁদের মুখে বাংলায় সওয়ালের একটা কাহিনী শুনেছিলাম। যেমন Hassimuddin and Nasimuddin began to মারামারি Near the Bera. তখন বিচারপতি জিজ্ঞাসা করলেন—what do you mean by bera ? আইনজ্ঞ তখন বললেন—Bera is nothing sir, it is a condition of bamboo and bakhari—আড়াআড়ি অ্যান্ড খাড়াখাড়ি বাইন্ডিং বাই সুতালির দড়ি। তখন বিচারপতি বললেন—ass, ass, ass,—অর্থাৎ Yes, yes, yes. এবারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে কয়েকটি জিনিস আনছি। সাব-রেজিস্ট্রি অফিসে কোর্ট ফি পাওয়া যাচ্ছে না। এটা দেখুন রেজিস্ট্রি দলিলগুলি যাতে তাড়াতাড়ি পাওয়া যায় সেই ব্যবস্থা করুন। ব্যারাকপুরে যাতে সিভিল কোর্ট হয় সেই ব্যবস্থা করুন। ২৪ পরগনাকে দুভাগে ভাগ করেছেন কিন্তু জুডিশিয়ালটা ভাগ হয়নি সেদিকে লক্ষ্য রাখুন।

[3-50—4-00 P.M.]

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বামফ্রন্ট সরকারের ১২ বছরের প্রশাসনকালে যে দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হয়েছে যে সাধারণ মানুষদের কাছে প্রশাসনের সমস্ত কিছু সুযোগ সুবিধা পৌঁছে দেওয়া সেই দৃষ্টিভঙ্গি বিচার বিভাগের মন্ত্রী মহাশয় তাঁর যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাতেও এটা প্রতিফলিত হয়েছে। উদ্বোধনী ভাষণে বিরোধী পক্ষের মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বললেন যে বিচারের বাণী নিরবে নিভৃতে কাঁদে। যেখানে ওঁদের যে দল কংগ্রেস দল কেন্দ্রীয় সরকার চালাচ্ছেন তারা প্রতি মুহূর্তে মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেবার চেষ্টা করছেন—নাসা আইন প্রয়োগ করছেন সেখানে ওনার মুখে বিচারের বাণী নিরবে নিভৃতে কাঁদে—এ কথা শোভা পায় না। তাহলে

কোনও সুস্থ মস্তিষ্কসম্পন্ন লোক বলে কেউ মনে করবে না। আজকে সাধারণ মানুষের কাছে বিচারের সুযোগসুবিধা পৌঁছে দেবার জন্য এক একটা পরিকল্পনা বামফ্রন্ট সরকার গ্রহণ করে চলেছেন। স্যার, আপনি জানেন গ্রামে যাদের বাস্তবিক ইনকাম ৫ হাজার টাকার নিচে এবং শহরে যাদের ইনকাম ৭ হাজার টাকার নিচে তাদের লিগ্যাল এড-এর সুবিধা দেওয়া হয়েছে আইনগতভাবে। আমি অনুরোধ করব এটাকে আরও শিথিল করবার জন্য—যাদের ১২ হাজারের নিচে ইনকাম তারা যাতে এই লিগ্যাল এড পায় সেই ব্যবস্থা করবার মন্ত্রী মহাশয় একটু চিন্তা ভাবনা করবেন। বিচারের সুবিধা আরও সাধারণ মানুষের কাছে পৌঁছে দেবার আপনি ব্যবস্থা করবেন বলে আশা রাখি। সত্য বাপুলি মহাশয় কতকগুলি নাটকীয়ভাবে বললেন—আমি যা শুনলাম যে আজকে বিচার ব্যবস্থা প্রহসনে পরিণত হয়েছে। তিনি নিজেই নিজের ঢাকও পেটালেন। আসল কথায় এলেন না। উনি নিশ্চয়ই জানেন যে আজকে স্পেশ্যাল পাবলিক প্রসিকিউটর নিয়োগ করা হয়েছে এবং রাজ্যপাল এটা নিয়োগ করে থাকেন। কেন্দ্রীয় সরকারের কথা উল্লেখ করা হয়েছে। কেন্দ্রীয় সরকার ''আইনগত সাহায্য সেবা আধিকারিক আইন—১৯৮৭ নামে একটি আইন প্রণয়ন করেছেন। এর ফলে আমাদের যে প্রশাসনিক কাঠামো এবং কার্য পদ্ধতি তার অনেক পরিবর্তন করতে হবে। মোটামুটিভাবে বিরোধী দল বিরোধীতা করবার জন্য কতকগুলি কথার অবতারণা করেছেন—বাজে সমালোচনা করেছেন, যার কোনও মানে হয় না। কিন্তু অন্য যেসব ভাল কাজ হয়েছে তার কোনও কিছুই উল্লেখ করলেন না। এই কথা বলে বিচার বিভাগের যে ব্যয়বরাদ্দ মন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে এবং যেসব কাট মোশন এসেছে তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই সমস্ত কাট মোশনের বিরোধীতা করছি। বিরোধী পক্ষ এমন কিছু বলেন নি যার উত্তর দেবার দরকার আছে বলে মনে করি না। কতকগুলি গল্প বলে গেলেন। বিচারের বাণী নিভৃতে নিরবে কাঁদে ইত্যাদি—এটা রবীন্দ্রনাথের কথা—সেই যুগে এই কথাটা প্রয়োগ করা যেত, বিচারের ব্যাপারে সেই অবস্থাই ছিল। এখন আর সে অবস্থা নেই। আজকে বিচারকে আরও উন্নত করার জন্য নানা রকম প্রচেষ্টা চলেছে যে আরও পরিবর্তন করা যায় কিনা। নূতন পাবলিক প্রসিকিউটর নিয়োগ করা হয়েছে। আমি তাকে এই কথা বলেছিলাম যে, হাই কোর্টের পি.পি. হচ্ছে আমাদের সব পি.পি. এবং তাকেই সুপ্রিম পি.পি. করে দেওয়া হয়েছে। তিনি সমস্ত পশ্চিমবাংলার পি.পি। তাকে পরিবর্তন করার অর্থই হল তার বিরুদ্ধে অনাস্থা জ্ঞাপন করা। তিনি আমাদের দ্বারা নিযুক্ত পি.পি। তিনি একটি কেস করছেন, ছাড়ছেন না। সেই কেস থেকে তাকে সরিয়ে দিয়ে নতুন পি.পি. দেওয়ার অর্থই হল সরকার তার বিরুদ্ধে অনাস্থা নিয়ে আসছে। সুপ্রিয়বাবু ম্যাজিস্ট্রেট কোর্টের কথা বললেন। ম্যাজিস্ট্রেট কোর্টে পি.পি. হয় না। বেল অবজেকশন করেছে। অবজেকশন বেলে জামিন হয় না। ম্যাজিস্ট্রেট কোর্টে এ.পি.পি থাকে। কারা এ.পি.পি অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিল? এই এ.পি.পি. অ্যাপয়েন্টমেন্ট ১৯৭৪ সালের পর কংগ্রেস দিয়ে

এসেছে। পশ্চিমবাংলার সর্বত্রই তাদের লোক ছিল। সেই লোক কি কাজ করেছে না করেছে, সব পি.পি বলে চালালে হবে না। অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ড বিভিন্ন রাজ্যে হয়েছে, আমরা করিনি। আমরা করব বলে প্রতিশ্রুতি দিচ্ছি। ১৯৪৩ সাল থেকে পড়ে আছে। তখন কারা সরকারে ছিল? কংগ্রেস দীর্ঘদিন ধরে এই অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ডের কথা চিন্তা করেনি। ১৯৮৩ সালে আমাদের সরকারের তৎকালীন মন্ত্রী বিচার বিবেচনা করেছিলেন এবং অ্যাডভোকেট জেনারেলের সঙ্গে নানান আলাপ আলোচনা চালাচ্ছিলেন। আমরা ঠিক করেছি খুব শীঘ্রই এই অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফান্ড চালু করব। আমরা সমস্ত পশ্চিমবাংলাব্যাপী নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষা চালু করবার চেষ্টা করছি। ভারতের বিভিন্ন রাজ্যে মাতৃভাষার মাধ্যমে বিচার বিভাগ পরিচালিত হয়। কোথাও হিন্দি কোথাও গুজরাটি, কোথাও তামিল ভাষায় চলছে। আমরাও পশ্চিমবাংলার সর্বত্র বাংলা ভাষায় চালু করার চেষ্টা করছি। প্রথমত আমরা ৩টি জেলা ঠিক করেছি। মালদহ, বীরভূম ও হুগলিতে আমরা শীঘ্রই চালু করব। সমস্ত ব্যবস্থা ঠিক হয়ে গেছে। আশা করছি এই বছরের মধ্যেই আমরা চালু করতে পারব। এইভাবে ধীরে ধীরে গোটা পশ্চিমবাংলায় আমরা নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষা চালু করতে পারব বলে মনে করছি। প্রথমে নানা রকম অসুবিধা হচ্ছিল। হাইকোর্ট প্রথমে একমত হচ্ছিল না, পরবর্তীকালে একমত হয়েছে। আমরা ধীরে ধীরে অগ্রসর হওয়ার চেষ্টা করছি। লিগ্যাল এড ব্যাপকভাবে আমরা চালু করার প্রচেষ্টা নিয়েছি। আপনারা তো অনেক বড় বড় কথা বলে গেলেন, কিন্তু ভারত সরকার লিগ্যাল এডে একটি পয়সাও আজ পর্যন্ত দেন নি। গত ৩ বছর পর পর আমরা ৭৫ লক্ষ টাকা এই লিগ্যাল এডে ব্যয় করেছি। এই বছর সেটা বাড়িয়ে ৭৭ লক্ষ টাকা করেছি। লিগ্যাল এডের মাধ্যমে বিভিন্ন মোকদ্দমা যাতে আমরা শেষ করতে পারি সেই প্রচেষ্টা নিয়েছি। এই কয়েকদিন আগে গত বছর আমরা ২১টি আদালত গৃহ তৈরি করেছি। পুরানো ভাঙ্গা বাড়ি, কংগ্রেস আমলে দীর্ঘদিন ধরে ওরা কোনও মেরামত করেন নি। জুডিশিয়াল সেপারেশনের ব্যাপার আমরা করেছি। কোথাও টালির শেড, কোথাও টিনের শেড আমরা করে দিয়েছি। এইভাবে আমরা ২১টি আদালত গৃহ নির্মাণ করে দিয়েছি। আইনজীবীদের বসার জায়গা মোহরারদের বসার জায়গা আমরা করে দিয়েছি। নানান অ্যামিনিটিজ দিয়েছি। ৭২টি কোয়ার্টার্স ফর দি অফিসার আমরা তৈরি করেছি। আরও অনেক কিছু কাজ ব্যাপকভাবে করার জন্য বাজেটে আমরা টাকা ধরে রেখেছি। আমার আর সময় নেই। তাই পরিশেষে সমস্ত কাট-মোশনের বিরোধীতা করে সকলকে অনুরোধ করব যে, আপনারা আমার এই বাজেটকে অনুমোদন করবেন।

**Demand No. 4**

The motion of Shri Subrata Mukherjee that the amount of Demand be reduced by Rs.100/- was then put and lost

The motion of Shri Abdul Quiyom Molla that a sum of Rs.18,79,59,000/- be granted for expenditure under Demand No.4, Major

Head: "2014—Administration of Justice". (This is inclusive of a total sum of Rs.4,69,90,000/- already voted on account in March, 1989), was then put and agreed to.

**Demand No. 8**

The motion of Shri Abdul Quiyom Molla that a sum of Rs.9,63,28,000/- be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration." (This is inclusive of a total sum of Rs. 2,40,82,000/- already voted on account in March, 1989), was put and agreeed to.

**Demand No. 27**

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 27 It is in order and taken as moved as follows.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs.100/-.

[4-00—4-10 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গিলোটিনমুক্ত একটি বাজেট এখন পেশ করা হয়েছে কিন্তু এই দপ্তরটি অতীতের পাপ থেকে মুক্ত হতে পারে নি। কাজেই স্যার, এই দপ্তরের জন্য যে ব্যয়বরাদ্দ রাখা হয়েছে তার সম্পূর্ণ বিরোধীতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, এককথায় বলতে গেলে বলতে হয় এই দপ্তরের যারা কাজ করেন তারা বিশ্রামাগারে থাকেন বা বেকারভাতা পান বলেই আমরা মনে করি। এই দপ্তরের কতকগুলি ভাগ আছে বা ইউনিট আছে—ওয়েস্ট বেঙ্গল সিভিল এমারজেন্সি ফোর্স, ওয়াটার উইং সিভিল ডিফেন্স, এল.ভি.এফ. ভলেন্টিয়ার্স হোম গার্ড ইত্যাদি ইত্যাদি। কিন্তু এদের কাজ কি? স্যার, আমি আপনাকে বলছি, পুরো দপ্তরটা একেবারে অথর্ব, জবুথবু দপ্তরে পরিণত হয়েছে। বর্তমানে যিনি মন্ত্রী আছেন তিনি একজন তরুন মন্ত্রী, তাঁকে আমি দায়ী করতে চাই না, ১৯৮৭ সালের পর তিনি মন্ত্রী হলেও মাত্র ২/৩ মাস পূর্ণ দায়িত্ব পেয়েছেন। আগে মাননীয় মুখ্যমন্ত্রী পূর্ণ দায়িত্বে ছিলেন, তার আগে স্বর্গীয় অন্যতম মন্ত্রী চট্টোপাধ্যায় মহাশয় এবং তাঁর ডেপুটি সেক্রেটারি [***]

**মিঃ স্পিকার :** ডেপুটি সেক্রেটারির নাম করা যায় না। সান্যাল নামটা বাদ যাবে।

**শ্রী সুপ্রিয় বসু :** প্রাক্তন মন্ত্রী এবং তার ডেপুটি সেক্রেটারির যৌথ উদ্যোগে এই দপ্তরটি ছারখার হয়ে গিয়েছে। আমি এই প্রসঙ্গে একটির পর একটি ঘটনার কথা বলছি।

Note : *Expunged as ordered by the chair

ওয়েস্ট বেঙ্গল সিভিল এমারজেন্সি ফোর্স, বর্তমানে এদের ৫২৫ জন কর্মী, তাদের অগ্রগামী বলে, তাদের দুটি ইউনিট, একটি হাওড়া ময়দানে এবং অপরটি বেলুড়ে। এই অগ্রগামীদের কাজ কি? তারা ১২ মাস মাহিনা পায় আর কাজ হচ্ছে কখনও গঙ্গাসাগরে মেলা হল, কখনও উলুবেড়িয়াতে পাড় ভাঙল, তাও পুরো যায় না, সারা বছর তারা কাজের প্রত্যাশায় বসে আছে কিন্তু কাজ পায় না। তাদের প্রতি ব্যাপক অবিচার হচ্ছে। স্যার, এই সিভিল এমারজেন্সি ফোর্সের ১২৫ জন কর্মীকে—তাদের অনেকগুলি ট্রেনিং দেওয়া হয়—সাঁতার, ফায়ার ট্রেনিং, রেসকিউ ট্রেনিং, অনেক রকম ট্রেনিং দেওয়া হয়—তাদের ১২৫ জনকে দমকল বাহিনীতে নেওয়া হয়েছে। তারপরে দমকলের যে পে-স্কেল তা তাদের দেওয়া হয়েছে। আর ওয়েস্ট বেঙ্গল সিভিল এমারজেন্সি ফোর্সের ৫২৫ জন, তারা কি করছে, তারা সেখানে তাদের সেই পুরানো স্ট্রাকচারেই পড়ছে। এ নিয়ে হাইকোর্টে মামলা হয়েছে এবং হাইকোর্ট সে ব্যাপারে রায়ও দিয়েছে যে এই অগ্রগামীদের দমকলের যে স্ট্রাকচার অব পেমেন্ট স্যালারিস স্ট্রাকচার তা দেওয়া উচিত। সেখানে কোর্ট জাজমেন্ট দিয়েছে কিন্তু এই দপ্তর তা পুরো অমান্য করছে। বামফ্রন্ট সরকারের একটা দপ্তর হাইকোর্টের রায়কে যদি অবমাননা করে তাহলে নিশ্চয় সেটা লজ্জার ব্যাপার। তারজন্য স্যার, কনটেম্পট অব কোর্ট হয়েছে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে। এটাও স্যার, লজ্জার কথা। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, ওয়েস্ট বেঙ্গল সিভিল এমারজেন্সি ফোর্সের ৫২৫ জন কর্মীর কথা ভেবে ইমিডিয়েটলি সেখানে হাইকোর্টের রায়কে বাস্তবায়িত করুন। হাওড়া ময়দানের মতন একটা ভালো জায়গায়, বিশাল জায়গায় তারা একটা ক্যাম্প করেছেন, কিন্তু সেখানে কি হয়েছে? প্রায় ২০ খানা গাড়ি অকেজো হয়ে পড়েছে। ৩টি চেসিস না আসায় এক বছর ধরে পড়ে রয়েছে এবং গাড়ি তৈরি হচ্ছে না। নিজেদের রিক্সাভ্যান আছে, নিজেদের দপ্তরে অ্যাম্বুলেন্স আছে অথচ গঙ্গা সাগর মেলায় এই অগ্রগামীরা যায় প্রাইভেট বাস ভাড়া করে। এটা লজ্জার কথা নয়? এর জন্য মেনটেনেন্স-এর টাকা আসছে কিন্তু কিছু হচ্ছে না, নাট-বল্টু চুরি হয়ে যাচ্ছে, মেনটেনেন্স হচ্ছে না। এর ফলে নিজস্ব গাড়ি থাকা সত্ত্বেও আমরা দেখছি যে তারা গাড়ি ভাড়া করে গঙ্গা সাগর মেলায় যাচ্ছে। সে জন্য আমি আপনাকে বলব যে দপ্তরের এই যে অসহায় অবস্থা সেটা তাড়াতাড়ি নিরসন করার চেষ্টা করুন। তারপরে ওয়াটার উইংস যেতে কি হচ্ছে? মন্ত্রীর ডেপুটি সেক্রেটারি আলিমুদ্দিন স্ট্রিটের ঘরে বসে তাদের রেকমেন্ডেশনে ৪৫০ জন কর্মী নিয়োগ করলেন। কবে বন্যা আসবে তার জন্য তাদের অপেক্ষা করতে হবে। আলিমুদ্দিন স্ট্রিটের ঘরে অপেক্ষা করবে, কবে আকাশে মেঘ দেখা দেবে, বন্যা হবে তারপরে কেন্দ্রের টাকা এলে সেই ঘরে বসে দেওয়া হবে। সেই জন্য তাদের প্রয়োজন হয়ে পড়েছে। আপনি জানেন যে এই ওয়াটার উইং-এর লোকেদের কোনও প্রমোশন হবে না। আপনি বাচ্চা মন্ত্রী, আপনি জানেন না যে এদের কোনও প্রমোশন হবে না। কারণ কোনও সেট আপ তৈরি হয় নি। এখানে কম্যান্ডান্ট ডেপুটি কম্যান্ডান্ট, অ্যাসিস্ট্যান্ট কম্যান্ডান্ট-এর কোনও কিছু সেট আপ হয় নি। জোর করে নীতি ভঙ্গ করে ৪৫০ জন লোককে ওয়াটার উইংসে আপনি নিয়োগ করলেন। কবে বন্যা হবে তার জন্য তারা সারা বছর বসে থাকবে, কবে উলুবেড়িয়ায় গঙ্গা

ভাঙ্গবে তবে তারা যাবে কিন্তু তাও যাচ্ছে না। কারণ এদের মধ্যে দুটো ভাগ আছে। আশা করি মন্ত্রী মহাশয় এই দপ্তরের স্টাফদের রেগুলার করার চেষ্টা করবেন। আপনি জানেন যে এদের সঙ্গে স্টাফ অফিসার আছে, সিভিল এমারজেন্সি স্টাফ অফিসার আছে। তারা কিছু পি.এস.সি থেকে এসেছে, আর কিছু পূর্বতন মন্ত্রীর আর্শীবাদ পুষ্ট হয়ে ডাইরেক্ট রিক্রুট হয়েছে। সিভিল এমারজেন্সি ফোর্স আমরা নিশ্চয়ই চাইব। কিন্তু তারা কি করেন? এক বছর ধরে যে ভোটার লিস্ট তৈরি হয় সেই ভোটার লিস্ট ইনকোয়ারি করেন, তাদের আর কোনও কাজ নেই। সিভিল ডিফেন্স এর কাজ হচ্ছে শিডিউল্ড কাস্টএর ব্যাপারে যে অ্যাপলিকেশন পড়ে সেগুলি তারা ইনকোয়ারি করেন, না হয় ভোটার লিস্টের ইনকোয়ারি করেন, না হয় অন্য কোনও কাজ করেন কিন্তু সিভিল ডিফেন্সের কোনও কাজ করে না। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে আপনি নতুন দায়িত্ব পেয়েছেন, এই নতুন দায়িত্বকে সঠিকভাবে পালন করুন। তা যদি করেন তাহলে আমরা আপনাকে সহযোগিতা করতে প্রস্তুত আছি। আপনার এই দপ্তর যে পিলফারেজ আছে সেগুলি আপনি জানার চেষ্টা করুন। আপনি জানার চেষ্টা করুন যে কত লোক আছে, কত ফোর্স আছে। আর একটা কথা আমি এখানে বলতে চাই। ১৯৮২ সালের আগে থেকে মাঝের হাটে একটা ট্রেনিং সেন্টার আছে। সেখানে ইন্সপেক্টর ট্রেনিং হয়। এই ইন্সপেক্টর ট্রেনিংয়ের দুটো ফেজ আছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে এই ইন্সপেক্টর ট্রেনিং হবার পরে ফার্স্ট ক্লাশ ফার্স্ট হলেন সমীর ভট্টাচার্য বলে একজন লোক। আপনারা জানেন যে ইন্সপেক্টরদের পরে বিভিন্ন চাকুরি দেওয়া হবে। অত্যন্ত দুঃখের কথা যে প্রাক্তন মন্ত্রী এবং প্রাক্তন ডেপুটি সেক্রেটারি অনেককে চাকুরি দিলেন কিন্তু ফার্স্ট ক্লাশ ফার্স্ট হয়ে যে মেডেল পেল সেই সমীর ভট্টাচার্য কোনও অ্যাপয়েন্টমেন্ট পেলেন না। যারা পেলেন তারা অত্যন্ত নিম্নমানের লোক বা যারা কোনও রকমে পাশ করেছেন তারা পেলেন। কিন্তু জেনুইন ব্যক্তি যিনি মেডেল পেলেন তিনি চাকুরি পেলেন না।

[4-10—4-20 P.M.]

এটা হয় না আমি ওনার কাছে প্রতিবেদন দিয়েছি এখনও উত্তর পাইনি। একজন জেনুইন ফার্স্ট ক্লাশ নিয়ে পাশ করা ক্যান্ডিডেটকে পশ্চিমবঙ্গ সরকার চাকরি দেয় নি। আমার কাছে কাগজ আছে, আমি সার্টিফিকেট দেখিয়ে বলতে পারি এই জিনিস হয়েছে। তাই বলছি আপনার দপ্তরে যে ভুরি ভুরি ঘটনা ঘটেছে বা ঘটছে তার দিকে নজর দিন। সমগ্র উত্তরবঙ্গের জন্য একটা ট্রেনিং সেন্টার আছে জলপাইগুড়িতে। মাননীয় সদস্যরা জানেন বোধ হয়, সেই ট্রেনিং সেন্টার বন্ধ হয়ে গেছে, উত্তরবঙ্গের সমস্ত সিভিল ডিফেন্স-এর কর্মীদের ট্রেনিং সেন্টারের জন্য সেখানে ৩ জন পারমানেন্ট কুক আছে। সারা বছর তারা খাচ্ছে আর ঘুমাচ্ছে। সেখানকার রেসিডেন্সিয়াল ট্রেনিং সেন্টারটা উঠে গেছে, ওয়েস্ট বেঙ্গল সিভিল এমারজেন্সি ফোর্স থেকে রোটেশন্যালি উত্তরবঙ্গে স্ক্রুটিনির জন্য যাচ্ছে, হয়তো কোথায় ধ্বস নামে, বন্যা হয়, অনেক কিছু আছে, এই সব করতে সেখানে যায়, সেই জন্য বলছি ওখানকার ঐ ট্রেনিং সেন্টার যদি চালু রাখেন তাহলে আমরা দেখব আপনারা সেখানকার—উত্তরবঙ্গের সমস্যাটা সঠিক ভাবে

অসামরিক প্রতিরক্ষাটা জোরদার করতে পারবেন। অসামরিক প্রতিরক্ষা জোরদার হোক এটা আমরা চাই। কিন্তু আপনার অর্থ বরাদ্দ কম, কিন্তু যে টুকু আপনার ইনফ্রাস্ট্রাকচার আছে, সেটাকে যদি ব্যবহার করতে না পারি, বসিয়ে রাখি, তাহলে তো খুব স্কিলের ব্যাপার, এবং এতে এর চেয়ে বেশি কিছু হবে না। তাই আপনাকে বলব, আপনি পূর্ণাঙ্গভাবে খতিয়ে দেখুন কোথায় কি আছে। জলপাইগুড়ি ট্রেনিং কুফ-এ এর অর্দ্ধেক জমি ফরেনসিক ডিপার্টমেন্টকে বেচে দিয়েছেন। এটা পরিতাপের বিষয়, এখানে মুখ্যমন্ত্রী নেই, এই দপ্তরের পূর্ণ চার্জে মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি এত পন্ডিত লোক, বিচক্ষণ, পরায়ণ অ্যাডমিনিস্ট্রেশন, তাঁর একটা দপ্তরে এই জিনিস হবে, এটা দুঃখের ব্যাপার, তাই আমি বলব উত্তরবঙ্গের জলপাইগুড়ি ট্রেনিং সেন্টারকে মজবুত করুন। সেখানে সারা বছর তিনজন কুক ঘুমিয়ে কাটাচ্ছে, রেসিডেন্সিয়াল ট্রেনিং সেন্টার নেই, ঘুমোবে না তো কি করবে? যদি এই দপ্তরকে আপনি ঠিক রাখতে চান—আমি জানি হয়ত বন্যা হয়েছে, আপনারা গেছেন, কখনও মিল্ক সাপ্লাই বিঘ্নিত হয়েছে, আপনারা গেছেন, পোর্ট স্ট্রাইক হয়েছে আপনারা গেছেন, কিন্তু আজকে দেখছি পুরোপুরি বসে গেছে আপনার দপ্তর। একটা সামান্য ঘটনা বলছি, ৫২৫ জন হাওড়ায় অসামরিক প্রতিরক্ষা দপ্তরের কর্মী আছে, অগ্রগামী আছে, তাদের জন্য একজন ডাক্তার বাবু আছেন, তার ১০টা থেকে ৫ টা পর্যন্ত থাকার কথা, কিন্তু তা তিনি কোনও দিনও থাকেন না। তিনি একদিনও সি.এল. নিয়ে আর আসেন নি। মেডিক্যাল নিয়ে বসে আছেন। সেই ডাক্তার ওখানে আর যান না। মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জির কেন্দ্রের মধ্যে হাওড়া ময়দানের যে ভাল জায়গাটাকে আপনি ঘিরে রেখে গ্যারেজ করে রেখেছেন, ঐ জায়গাটাকে আপনি মুক্ত করে দিন। বেলুড়ে অনেক জায়গা আছে, সেখানে আপনি একটা ইউনিফায়েড ইউনিট করুন। কর্মীরা থাকবে এ জায়গায়, গাড়ি এবং অন্যান্য সরঞ্জাম থাকবে আর এক জায়গায়, এভাবে কখনই চলতে পারে না। যেমন দমকল বাহিনীর গাড়ি, কর্মী সব এক জায়গায় থাকে, খবর চলে যায়, তেমনি আপনিও আপনার এই বিভাগকে করুন। হাওড়া ময়দানের ঐ ভ্যালুয়েবল জায়গা আজকে মুক্ত করা দরকার। বেলুড়ে অনেক জায়গা আছে, সেখানে কোয়ার্টারে অর্দ্ধেক স্টাফেরা থাকেন, সেখানে আরও কোয়ার্টারের ব্যবস্থা করে সবাইকে রাখবার ব্যবস্থা করতে পারেন। সেই সঙ্গে ওখানেই গাড়ি এবং অন্যান্য বিভিন্ন রকম সাজসরঞ্জাম রাখবার ব্যবস্থা করুন। আপনি হাওড়া ময়দানে গিয়ে দেখুন সেখানকার অবস্থা কি করে রাখা হয়েছে। সেখানে সমস্ত কিছু জ্যাম করে রাখা হয়েছে। গাড়ি নেই শুধু তিনটে চেসিস্ পড়ে রয়েছে। সেখানে জল পড়ছে, সব নষ্ট হয়ে যাচ্ছে। তারপরে টাটার কোনও গাড়ি আসার কথা ছিল, কোনও গাড়ি এসেছে, সেই নিয়ে একটা গোলমাল আছে, একটা ডিসপ্যুট আছে। সেটা আমি এখনই বলতে চাইছি না, কারণ আমি বিষয়টা বিস্তারিতভাবে জানি না। তবে একটা ডিসপ্যুট আছে শুনেছি এবং সেটা আমি মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করছি। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, এন.ভি.এফ-দের কল্যাণী, কার্শিয়ং, হালিশহর, কুচবিহারে যে ট্রেনিং সেন্টারগুলি ছিল সেগুলি বন্ধ হয়ে গেছে। কলকাতায় সিভিল ডিফেন্স যে ১২৫ এবং ১৩০ জন কর্মী কাজ করছেন তাদের মধ্যে ৭৫ পারসেন্ট

ট্রেনিং প্রাপ্ত। অথচ আজকে ট্রেনিং সেন্টারগুলি বন্ধ করে দেওয়া হয়েছে। আজকে হোম গার্ডদের অস্থায়ী অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে এবং অস্থায়ী অ্যাপয়েন্টমেন্ট দিয়ে তাদের পুলিশের সহকারি করে দেওয়া হচ্ছে। কিছু কিছু কে অন্য কাজও দেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যদি হোম গার্ডদের প্রতিরক্ষার একটা উইং করতে চান তাহলে পুলিশের সাথে তাদের যুক্ত করে দেবেন না। পুলিশের সাথে যুক্ত করে দিয়ে তাদের আপনি পুরোপুরি কোরাপটেড করে দিচ্ছেন। তারা আজকে রাস্তায় দাঁড়িয়ে পুলিশের সঙ্গে ট্রাফিক কন্ট্রোল করছে, তারা আর হোম গার্ড নেই, তারা হাত তুলে গাড়ি থামিয়ে পয়সা নিচ্ছে। এইভাবে যদি হোম গার্ডদের কোরাপটেড করে দেন তাহলে তাদের কাছ থেকে কী আশা করবেন? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মন্ত্রী থাকাকালীন হাওড়ায় হোম গার্ডদের দিয়ে রাজনীতি করানো হয়েছে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে তাদের ব্যবহার করা হয়েছে। বিগত হাওড়া কর্পোরেশন নির্বাচনে যে-সমস্ত হোম গার্ডদের নিযুক্ত করা হয়েছিল, তারা কারা? যদিও আমি আপনার কোনও নির্দেশে নয়, আপনার কোনও দায়িত্বে নয়, আপনার কোনও ইঙ্গিতে নয়, অন্য ভাবে তারা নিযুক্ত হয়েছিল। তাদের কোনও ইন্টারভিউ পর্যন্ত হয় নি। সিপিএম-এর পার্টি অফিস থেকে নির্বাচনে গুন্ডামি করার জন্য দু' হাজার হোম গার্ডকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল ঠিক নির্বাচনের আগে। অথচ আজকে এই অপকর্ম থেকে আপনি মুক্ত হতে পারবেন না। এই দু' হাজার হোম গার্ডকে অ্যাপয়েন্টমেন্ট কেন দেওয়া হয়েছিল? নিশ্চয়ই গুন্ডামি করার জন্য। তাই আমি আপনাকে বলছি আজকে বিভিন্ন ভাবে হোম গার্ডদের কোরাপটেড করে দেওয়া হচ্ছে। যারা পূর্বে হোম গার্ড হিসাবে কাজ করেছে, তাদের আজকে বাদ দিয়ে সব সিপিএম ক্যাডারদের ঢুকিয়ে দেওয়া হচ্ছে। যারা আগে অস্থায়ী ছিল তাদের পারমানেন্ট না করে, তাদের বাদ দিয়ে ক্যাডার ঢুকিয়ে দেওয়া হচ্ছে।

[4-20—4-30 P.M.]

কলকাতায় সিভিল ডিফেন্সে যে সমস্ত কর্মচারী কাজ করেন তার ৭৫ পারসেন্ট উইদাউট ট্রেনিং—অস্বীকার করতে পারবেন? এই দপ্তরটিকে গিলোটিন করে রাখা হয়েছিল। এখন এটা মুক্ত হয়েছে। কিন্তু দপ্তরটি গিলোটিনের অবস্থা থেকে এখন পর্যন্ত মুক্ত হয়নি। এই দপ্তরটি এখন আপনার হাতে বর্তেছে, আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের হাতে ছিল। মুখ্যমন্ত্রী মহাশয় এই দপ্তর চালাতে ব্যর্থ হয়েছেন। জানি না, আপনি পারবেন কিনা। আপনি এই দপ্তরের চার্জ নিয়েছেন। সুতরাং এখন আপনাকে মাছের মধ্যে তেলাপিয়া মাছ বলতে পারব না। আপনি রুই মাছ, কাতলা মাছের মতোন কাজ করুন। কিন্তু যদি কাজ না করতে পারেন তাহলে সামনের বছর সেইভাবে ব্যাখ্যা করব। তাই বলছি, এই দপ্তরের জন্য যে অর্থ বরাদ্দ হয়েছে তা একেবারে অ-প্রয়োজনীয়। কারণ এই দপ্তরের কোনও নির্দিষ্ট কাজ নেই। এই দপ্তরের যে এমারজেন্সি ফোর্স আছে, ওয়াটার উইং-এর যে স্টাফ অফিসাররা আছেন তাঁরা বিশ্রাম করেন, তাঁদের কোনও কাজ নেই, কোনও রকম সিস্টেম নেই, কোনও রকম চেঞ্জ নেই। সুতরাং এই কাজের জন্য টাকা দেওয়া অপব্যয় ছাড়া আর কিছু হবে না। তাইজন্য বলছি, এই দপ্তরকে

সচল করার চেষ্টা করুন। কি কি কাজ করবেন সারা বছর ধরে তারজন্য দাগ দিয়ে দিয়ে নির্দিষ্টভাবে কাজ করুন। সিভিল এমারজেন্সি ফোর্সের হাইকোর্টের যে রায় সেই রায় আপনি মেনে নিন। যদি মানেন তাহলে জানব জুডিশিয়ারীর প্রতি বামফ্রন্ট সরকারের আনুগত্য আছে। আর এই সমস্ত কর্মচারিদের দিয়ে কাজ করান। আপনি জানেন, এদের কনডিশন অফ সার্ভিস ছিল ফুড সাপ্লাই করা। তাঁরা খাবার পেত। পুলিশ যেমন রেশনিং সিস্টেম অনেক সুযোগ-সুবিধা পায় সেইরকম না হলেও এদের জন্য খাবারের সুযোগ দিয়েছিলেন, কিন্তু কেড়ে নিলেন। এরা আধা সামরিক-বাহিনীর মতোন কাজ করেন। এদের খাবারের সুযোগটা কেড়ে নিয়ে নির্দিষ্ট টাকা দেন আহারের জন্য। সুতরাং এই ব্যাপারে আপনাকে পুনর্বিবেচনা করতে হবে, কারণ এদের রাইট আপনি কেড়ে নিয়েছেন। আর কবে বন্যা হবে তারজন্য এরা বসে থাকবে? এদের আরও কাজে ব্যবহার করতে হবে। হোমগার্ডরা রাস্তায় দাঁড়িয়ে পুলিশের অর্থ কালেকশন করবে এইজন্য কি হোমগার্ড? আর ইলেকশানের সময় এই সমস্ত হোমগার্ডরা কংগ্রেসিদের পেটাবে---এইজন্য হোমগার্ড নয়। আলিমুদ্দিন স্ট্রিট থেকে যেভাবে নির্দেশ আসছে সেইভাবে দপ্তরকে ব্যবহার করছেন। আপনি এই ব্যাপার থেকে মুক্ত হয়েছেন সেটা দেখতে চাই। এ ব্যাপারে ডেপুটি সেক্রেটারি যে নোট দিয়েছেন সেটা দেখুন। এর আগেও আপনাকে বলেছিলাম। যদি অসুবিধা হয় আমাদের বলবেন, আমরা দায়িত্ব নিয়ে সাহায্য করব। হাওড়া ময়দান এলাকাটিকে আপনি মুক্ত করে দিন। এই ভ্যালুয়েবল ল্যান্ড মুক্ত না হওয়ার জন্য মানুষের খুব অসুবিধা হচ্ছে। মাননীয় সদস্য অম্বিকাবাবু এ ব্যাপারে বলেছেন আমিও বলেছি। ওখান থেকে ওদেরকে সরিয়ে দিন। সুন্দর পরিবেশ গড়ে তোলার জন্য ওদেরকে ওখান থেকে সরিয়ে দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আরও কিছু কিছু বলার ছিল, আমি বলছি আজকে যে অর্থ বরাদ্দ করা হয়েছে এই অর্থ বরাদ্দের মাধ্যমে এই দপ্তর যদি রেগুলারাইজ না করা হয় তাহলে এই অর্থ বরাদ্দ একেবারে নিরর্থক হবে। তাই আমি বলছি, আপাতত বিরোধীতা করছি, যদি আমরা দেখি যে সঠিকভাবে কাজ হচ্ছে তাহলে চিন্তা করে দেখব। এই কথা বলে কাট মোশনকে সমর্থন করে ব্যয় বরাদ্দের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, অসামরিক প্রতিরক্ষা দপ্তরের ব্যয় বরাদ্দের যে দাবি মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। এখানে হোমগার্ডদের এই দপ্তরের বিতর্ক বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর তখন হয় নি। এক সময়ে হোমগার্ড অসামরিক প্রতিরক্ষার বিতর্ক অত্যন্ত জীবন্ত ছিল। প্রয়াত শ্রদ্ধেয় রাম চ্যাটার্জি মহাশয় যখন মন্ত্রী ছিলেন। তারপর অনেক দিন এটা গিলোটিন হয়ে যাচ্ছে, এবারে বিতর্কের মধ্যে আসার খুব ভাল হয়েছে। কারণ আমাদের পুলিশ বাহিনীর সঙ্গে সঙ্গে হোমগার্ড একটা গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে চলেছে। বিভিন্ন সময়ে অসামরিক প্রতিরক্ষা দপ্তরের বিভিন্ন বিভাগ কি বন্যা, কি খরা, প্রাকৃতিক দুর্যোগ সমস্ত ক্ষেত্রেই গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে এসেছে। এখন এর সঙ্গে সঙ্গে কতকগুলি বিষয় এখানে বলার আছে, যেমন

একসময়ে হোমগার্ডরা যে ভাতাটা পেতেন ভলানটারি সার্ভিস অত্যন্ত কম ছিল, বামফ্রন্ট আসার পর ভাতাটা বাড়তে বাড়তে এখন ২৪ টাকা কত পয়সা যেন হয়েছে, আগে ছিল ৮ টাকা ৪০ পয়সা। এখন সেক্ষেত্রে বেড়েছে এখন তাদের সমিতিগুলি বিভিন্ন সময়ে যে সব দাবি দাওয়া করে আসছেন, যে তাদের মাসে প্রতিদিন কাজ দেওয়া,—আমি যতদূর শুনেছি তাঁরা ২৫/২৬ দিন কাজ পান—যারা এসছে তারা অত্যন্ত দুঃস্থ এবং সমাজের পশ্চাৎপদ অংশ থেকে এসেছে। ভলানটারি নেচার হলেও মাসের প্রতিদিন যাতে কাজ পায় সে সম্বন্ধে নিশ্চয়তা দিতে হবে। সঙ্গে সঙ্গে এখনও দেখা যাচ্ছে যে হোমগার্ডদের সঙ্গে বিভিন্ন সময়ে ও.সি. এবং উর্ধ্বতন কর্তৃপক্ষের সাথে কারণে অকারণে বিরোধ হচ্ছে এবং তারজন্য হ্যারাসমেন্ট হতে হচ্ছে। তাদের ট্রান্সফার করা হয় অনেক দূরে। রাজ্য সরকারের সিদ্ধান্ত হচ্ছে চতুর্থ শ্রেণী ক্লাশ ফোর এদের বাড়ির কাছে পোস্টিং করতে হবে, এরা বাড়ির ধারে কাছে থাকবে এরা অল্প পয়সা পায়। রাজ্য সরকারের কর্মচারীদের বেলায় এই নীতি অথচ হোমগার্ডদের বেলায় পুলিশের বড় কর্তারা যে ভূমিকা গ্রহণ করেন তাতে এদের অনেক দূরে ন্যূনতম ত্রুটিতেও পোস্টিং করছেন। এই ব্যাপারটি মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। এইভাবে রাজ্য সরকারের অন্যান্য কর্মচারীদের বেলায় যেটা হচ্ছে এদের বেলাতেও যাতে সেটা হয় দেখতে হবে। অসামরিক প্রতিরক্ষা দপ্তর একটা সময় অনেক রিক্রুটমেন্ট হলেও ওয়াটার উইং এই সব হলেও ওয়াটার উইং এই কর্মীরা অনেক ভাল কাজ করে, এই সব ছেলেরা খুবই দুঃসাহসী। যখন বন্যার সময় চারিদিক প্লাবিত ছিল তখন আমরা এদের কাজ দেখেছি। মাণিকতলায় এদের যে অফিস আছে সেখানে এদের বসার জায়গায় কোনও রকম শেড নেই, পানীয় জলের কোনও রকম ব্যবস্থা নেই। দপ্তর চলছে, বোঝা যাবে না, সেখানে একটা অব্যবস্থা চলছে। সেখানে তারা দাঁড়াতে পারে না। এই রকম অবস্থা, অথচ বিরাট সংখ্যক ছেলে কাজ করছে। আমার অভিজ্ঞতা আছে, আমি তাদের সাথে কাজ করেছি, বন্যার সময়ে দেখেছি বিশেষ করে এই ছেলেরা রাত্রি ১২টা পর্যন্ত স্পিড বোট ঘুরে এলাকায় এলাকায় কাজ করেছেন।

[4-30—4-40 P.M.]

স্বভাবতই তাদের দিকে দৃষ্টি দেওয়া দরকার। ঐ ওয়াটার উইং ঐ দপ্তরে কেন থাকবে? মাননীয় মন্ত্রী মহাশয়কে ব্যক্তিগতভাবে বলছি, ঐসব দপ্তরগুলি সাধারণভাবে প্রতি বছর যেসব জায়গায় বন্যায় বিপর্যস্ত হয়, খরা হয়, সেখানে স্থানান্তরিত করা দরকার। কলকাতা এবং হুগলিতে বোধ হয় অফিসগুলি আছে। কাজেই ওয়াটার উইং বন্যা ও খরা পিড়ীত জেলাগুলিতে স্থানান্তরিত করা উচিত। কিন্তু সেটা হচ্ছে না। একটা সময় যেভাবে সিভিল ডিফেন্সের উপর জোর দেওয়া হয়েছিল, আজকে কিন্তু সেটা বন্ধ হতে চলেছে। আমার মনে হয় সৈয়দ ওয়াহেদ রেজা মন্ত্রী হবার পর এক্ষেত্রে কোনও রিক্রুটমেন্ট হয়নি। এটা সর্বভারতীয় ব্যাপার। কাজেই এটা অন্য জায়গায় স্ট্রেনদেন করে শুধুমাত্র পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বঞ্চনা করা হচ্ছে কিনা সেটা মন্ত্রী মহাশয় নিশ্চয়ই বলবেন। স্টাফ, অফিসারের ব্যাপারে অনেক ছেলে ট্রেনিং

নিয়ে এসেছে। পূর্বতন মন্ত্রীর আমলে গ্র্যাজুয়েট ছেলেরা এক মাসের ট্রেনিং নিয়ে বসে আছে। ট্রেনিংটা নাগপুরে হয়। ঐসব মফঃস্বলে ছেলেরা নিজেদের টাকা-পয়সা খরচ করে নাগপুরে গিয়ে ঐ ট্রেনিং নিয়েছে। আজকে স্টাফ, অফিসারের ট্রেনিং এর জন্য এবং নিয়োগের ক্ষেত্রে যাতে মফঃস্বলের ছেলেরা সুযোগ পায় সেটা দেখতে হবে। আজকে বিশেষ করে নদীয়ায় বর্ডার হোম গার্ড আর নিয়োগ হচ্ছে না। অথচ বি.এস.এফ.এর চাইতে অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছেন তারা। বি.এস.এফ. সীমান্ত ডাকাতির সঙ্গে, গরু চুরির সঙ্গে যুক্ত। একবার যারা বি.এস.এফ. বাহিনীতে পোস্টিং পায় তারাই এই জুলুমটা চালায় এপার ওপার নির্বিচারে। করিমপুর, জলঙ্গী এলাকায় ঐসব ছেলেরা আইন-শৃঙ্খলা রক্ষা করবার জন্য লড়াই করে। সাধারণভাবে তারা ঐসব এলাকারই বাসিন্দা বলে স্বভাবতই নিজেদের এলাকার শান্তি-শৃঙ্খলা রাখবার জন্য তারা যে কাজ করেন সেটা বি.এস.এফ. করে না। কারণ তারা দুর্নীতিগ্রস্ত। ঐসব ছেলেরাই আজকে বর্ডার এলাকার শান্তি-শৃঙ্খলা রক্ষা করছেন। কাজেই ঐ অবস্থার অবসান চাই। আপনি তরুন, উৎসাহ নিয়ে কাজ করছেন, কিন্তু আপনার দপ্তরের শাখাগুলিতে অপ্রতুলতা আছে। সে-বিষয়ে আপনি যত্নবান হবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎ শ্মরণ বাগচী :** মিঃ স্পিকার স্যার, পশ্চিমবঙ্গের অসামরিক প্রতিরক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং মাননীয় সদস্য সুব্রত মুখার্জি যে ছাঁটাই প্রস্তাব এনেছেন আমি তার বিরোধীতা করছি। মিঃ স্পিকার স্যার, এখানে এক বিধায়ক, সুপ্রিয় বাবু বলছিলেন যে, সমস্তটাই নাকি মন্ত্রী আমাকে শিখিয়ে পড়িয়ে দিয়েছেন এবং সেটাই আমি উচ্চারণ করছি। আমি তাঁকে বলছি, সুপ্রিয়বাবুকে যাঁরা শিখিয়ে দিয়েছেন তাঁরা তাঁকে এটা শিখিয়েছেন যে, এন.ভি.এফ হচ্ছে সিভিল ডিফেন্সের অন্তর্ভুক্ত। কাজেই সুপ্রিয় বাবু, তাঁদের পরামর্শ সম্পর্কে সতর্ক হবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অসামরিক প্রতিরক্ষা দপ্তরের যে সমস্ত প্রতিরক্ষা বাহিনী আছে তারা সমাজের দুর্বলতর অংশের থেকে আসে। প্রতিকূল পরিস্থিতির মধ্যে সামান্য কিছু ভাতার বিনিময়ে তারা অত্যন্ত দুঃসাহসিক কাজ করে থাকে। এই স্বেচ্ছাসেবকবৃন্দ গত বছর বন্যা হয়েছে, তার আগের বছর বন্যা হয়েছে এবং গত বছর যে ন্যাচরাল ক্যালামিটি হয়েছে সেই ক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি তারা অত্যন্ত প্রতিকূলতার মধ্যে দিয়ে দুঃসাহসিক কাজ করে একটা নজির সৃষ্টি করেছে। সুপ্রিয় বাবু এই প্রসঙ্গে বক্তব্য রাখতে গিয়ে শেষ পর্যন্ত বললেন যে বাজেট সম্পূর্ণ বাতিল করে দেওয়া উচিত, এই ব্যয়-বরাদ্দ অযৌক্তিক এবং এটা অপব্যয় হবে। স্যার, আপনি জানেন সমাজের দুর্বলতর অংশের মানুষ এই বাহিনীতে আছে। স্বেচ্ছাসেবকবৃন্দের প্রতি দরদ দেখাতে গিয়ে সুপ্রিয়বাবু যে বক্তব্য রাখলেন সেটা যদি কার্যকর করা হয় তাহলে তাঁর দরদ যে কুম্ভিরাশ্রুর মতো এটা প্রমাণ হয়। স্যার, আমি আপনার কাছে একটা কথা বলতে চাই, সেটা হল সিভিল ডিফেন্সের উপর বক্তব্য রাখতে গিয়ে সুপ্রিয়বাবু যে বক্তব্য রাখলেন তাতে তিনি একটা প্রশ্নের উত্তর দেবেন কি, যে সেন্ট্রাল গভর্নমেন্ট যে পলিসি

নিয়েছে সেই পলিসিতে বিভিন্ন টাউনকে তাঁরা বাদ দিয়ে দেবার চেষ্টা করছেন, কেন? সিভিল ডিফেন্সের যে বিভিন্ন টাউনগুলি আছে সেইগুলি ডিগ্রেট করে দেওয়ার জন্য একটা চক্রান্ত করা হচ্ছে। আমি মনে করি যে প্রকৃতিক দুর্যোগ আমাদের দেশে একটা বাস্তব ঘটনা এটা অস্বীকার করার কোনও উপায় নেই। নানা ধরনের যে প্রাকৃতিক দুর্যোগ হয়, বন্যা প্লাবিত হয় বন্যা প্লাবিত যে এলাকা বা যে সমস্ত প্রকৃতিক দুর্যোগ ঘটে সেই ক্ষেত্রে সিভিল ডিফেন্সের বা অন্যান্য সংগঠনকে আরও একটু জোরদার করা দরকার। যেমন ধরুন বন্যার যে কাজ সেই কাজ আরও বেশি তরান্বিত হওয়া দরকার। তার জন্য সিভিল ডিফেন্সেকে ব্লক লেভেল পর্যন্ত প্রসারিত করা যায় এটা চিন্তা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষ ভাবে অনুরোধ করব সিভিল ডিফেন্সের নানা বাহিনীগুলিকে ব্লক স্তর পর্যন্ত প্রসারিত করা যায় কিনা, ওয়াটার উইংকে বন্যার সময় অঞ্চল অফিস পর্যন্ত নিয়ে যাওয়া যায় কিনা সেই ব্যাপারে ভাববার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আর একটা জিনিস মাননীয় মন্ত্রীকে অবহিত করব এবং সেই সম্পর্কে চিন্তা করতে বলব। সিভিল ডিফেন্সের বহু জায়গায় যে সমস্ত চিফ ওয়ার্ডেন হিসাবে নিযুক্ত হয়েছিল, স্বেচ্ছাসেবক হিসাবে দায়িত্ব নিয়েছিল, নানা কারণে দীর্ঘ দিন পরে তারা বৃদ্ধ হয়েছে, অনেকে উৎসাহহীন হয়ে পড়েছে। তরুন মন্ত্রীর কাছে অনুরোধ করব নতুন করে সিভিল ডিফেন্সে সংগঠনগুলি আরও ভাল করে ঢেলে সাজিয়ে তরুন শক্তির প্রাচুর্য ঘটিয়ে আরও শক্তিশালী করা যায় কিনা, গতিশীল করা যায় কিনা সেই ব্যাপারে ভাববার চেষ্টা করুন। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সিভিল ডিফেন্সের মন্ত্রী মহাশয়ের কাছে আরও কয়েকটি কথা বলতে চাই। উত্তরবঙ্গের বিভিন্ন স্থানে যে সমস্ত দুর্গম অঞ্চলগুলি আছে সেখানে সিভিল ডিফেন্স-এর অফিস খোলা যায় কিনা সেটা চিন্তা করতে বলব। স্যার, আমি আরও একটা কথা বলতে চাই সিভিল ডিফেন্সের যে বাহিনী রয়েছে সেটার এক অংশ পুলিশের সঙ্গে যুক্ত। হোম গার্ডদের একটা বাহিনী আছে, তাদের আলাদা কম্যান্ডেন্ট আছে, অফিস আছে। কিন্তু এই ক্ষেত্রে হোম গার্ডদের উপর পুলিশের একটা কর্তৃত্ব থাকে। কর্তৃত্ব থাকা উচিত এটা আমিও অনুভব করি। কিন্তু পুলিশদের সঙ্গে হোম গার্ডদের মধ্যে কো-অর্ডিনেশনের অভাব কোথায় যেন ঘটে যাচ্ছে।

[4-40—4-50 P.M.]

কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটু লক্ষ্য করতে বলব যে, এই হোম গার্ড বাহিনীর সঙ্গে পুলিশের একটা যে যোগসূত্র আছে তাতে যাতে কোনও ফাঁক না থাকে সেটা যেন কো-অর্ডিনেটেড ওয়েতে চলে, সে সম্বন্ধে ভাববার অনুরোধ করব। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে সমাজের দুর্বলতম অংশ থেকে আমাদের এই হোমগার্ড বাহিনীর লোকেরা স্বেচ্ছাসেবী হিসাবে আসেন, তাঁদেরকে পরিশ্রম করতে হয় পুলিশের চেয়ে অনেক সময়ে অনেক বেশি, অমানুষিক পরিশ্রম, দুঃসাহসিক প্ররিশ্রম করতে হয়। তাঁরা ন্যায়সঙ্গত ভাবে দাবি অনুযায়ী কাজ পান না। তাঁদের উপরওয়ালা যে সমস্ত অফিসাররা থাকেন তাঁরা এঁদের উপরে অন্যায় ব্যবহার করেন। তাঁদের দূরে বদলি করে দেওয়া হয়, অনেক সময়ে শো-কজ করে ছাঁটাই

করে দেওয়া হয়। তাঁদের ভাতা তাঁরা যাতে নিয়মিত ভাবে পেতে পারেন তার কোনও ব্যবস্থা করা হয় না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, হোমগার্ড, যাঁরা সমাজের দুর্বলতম অংশ থেকে এসে আমাদের আইনকে রক্ষা করেন, প্রাকৃতিক দুর্যোগে মানবিক সাহায্যার্থে আসেন তাঁদের সম্পর্কে আরও কিছু মানবিক ব্যবহার, তাঁদের সম্পর্কে কিছু করা যায় কিনা তাঁদের সংগঠনগুলি কিছু কিছু ন্যায়-সঙ্গত দাবি দাওয়া করছেন—সেগুলো রক্ষা করা যায় কিনা মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই একটু ভেবে দেখবেন। আমরা খুবই উদ্বিগ্ন, আমরা খবর পেলাম, বি.এস.এফ.এর সাথে যুক্ত যে হোমগার্ডের বর্ডার উইং আছে, তাঁরা সীমান্তবর্তী অঞ্চলে কাজ করছেন। এখন তাঁদের ছাঁটাই করে দেবার চেষ্টা চলছে। আমরা জানি, বর্ডার উইংয়ের এই সব কর্মীরা অত্যন্ত দুঃসাহসিক ভাবে সীমান্তবর্তী অঞ্চলে আইনশৃঙ্খলা রক্ষা করার দায়িত্ব বি.এস.এফ.এর সঙ্গে একই ভাবে রক্ষা করেন। অথচ এই বাহিনীকে ক্রমশ কমিয়ে দেওয়া হচ্ছে। তাঁদের বি.এস.এফ.এর মধ্যে ঢোকানো হবে বলে প্রতিশ্রুতি দিয়েও ঢোকানো হচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে এ সম্পর্কে ভাববার জন্য অনুরোধ করব। সর্বশেষে আমি বলব যে, সিভিল ডিফেন্সের যে উইংগুলো আছে সেই উইংগুলো যাতে সচল হয়, গতি পায় সেই ব্যাপারে মাননীয় সদস্যারা সুপ্রিয় বাবু যে নেতিবাচক দৃষ্টিভঙ্গির কথা বলেছেন, সেই দৃষ্টিভঙ্গিকে প্রশ্রয় না দিয়ে আপনি ইতিবাচক দৃষ্টিভঙ্গি গ্রহণ করে বিভিন্ন উইংকে ঢেলে সাজানো যায় কিনা তা ভেবে দেখুন। সিভিল ডিফেন্সের যে ওয়াটার উইং রয়েছে, যাঁরা ওয়াটার উইংয়ে কাজ করতে যান, বিশেষ করে বন্যার সময়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের নেতৃত্বে সিভিল ডিফেন্সের ওয়াটার উইং পশ্চিম দিনাজপুর, মালদহ এবং মুর্শিদাবাদের বিভিন্ন অঞ্চলে দুঃসাহসিকতার সঙ্গে কাজ করেছেন, সুতরাং আপনি এ সম্পর্কে জানেন, তাঁরা যে স্পিডবোট নিয়ে কাজ করেন সেগুলো ছোট মাপের। প্রাকৃতিক দুর্যোগের সময়ে, বন্যার সময়ে ঐ সমস্ত ছোট বোটে করে বিপন্ন মানুষকে উদ্ধার করতে বিলম্ব হয়ে যায়। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে একটা প্রভিসন রাখুন যাতে এই সমস্ত স্পিডবোটের সঙ্গে সঙ্গে কিছু কান্ট্রি বোটের ব্যবস্থা করতে পারেন কিনা, যার সঙ্গে একটা মেশিন সংযুক্ত করে দিতে পারলে বন্যার সময়ে, প্রাকৃতিক বিপর্যয়ের সময়ে, জরুরি অবস্থার সময়ে দ্রুততার সঙ্গে কাজ করা সম্ভব হবে। বন্যায় বিপর্যস্ত মানুষকে আর্ত মানুষকে রক্ষা করার ক্ষেত্রে আরও দ্রুত গতিতে কাজ করার জন্য আশা করি, মন্ত্রী মহাশয় এটি করবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি আমাদের সামনে পেশ করেছেন, সেই দাবির প্রতি আমার সমর্থন জ্ঞাপন করে এবং সঙ্গে সঙ্গে সুব্রতবাবু যে কাট-মোশন এনেছেন তার বিরোধীতা করছি। সুপ্রিয় বাবুকে এই সঙ্গে আশ্বস্ত করতে চাই, তিনি একটু সতর্ক হোন। তাঁর পরামর্শদাতারা ভুল তথ্য সরবরাহ করে তাঁকে ডিফিউস করে থাকেন এবং মন্ত্রী মহাশয় আমাকে যদি পরামর্শ দিয়েও থাকেন, তাহলেও সুপ্রিয়বাবু কি ভাবে সেই সিদ্ধান্তে এলেন? তাঁর পরামর্শ সম্বন্ধে আমরা যথেষ্ট পরিমাণে ওয়াকিবহাল। এই বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে কাট মোশনের বিরোধীতা করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী সৈয়দ ওয়াহেদ রেজ্জা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দপ্তরের যে কাটমোশন এসেছে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি নিয়ে এনেছেন তার বিরোধীতা করে, আমার বাজেটের সমর্থন করে বক্তৃতা শুরু করছি। মাননীয় সদস্য সুপ্রিয়বাবু অনেকক্ষণ ধরে এই বাজেটের উপরে বলে গেলেন। আমি মাননীয় সুপ্রিয়বাবুকে বলতে চাই যে, আপনি যদি মনে করেন যে বন্যার সময়ে ব্যাপক মানুষ ভেসে চলে যায় এবং তাতে মানুষের দুঃখকষ্ট বাড়ুক এবং তাহলে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে মানুষকে ক্ষেপানোর সুযোগ হবে তাহলে আমার বলার কিছু নেই। সেইদিক থেকে এটা আপনি ভালোই করেছেন বলে। বামফ্রন্ট সরকারের নানা দপ্তর বিশেষ করে সমস্ত জনমুখি দপ্তর যেভাবে তারা পশ্চিমবঙ্গে কাজ করছেন জনসাধারণের স্বার্থে তা যথেষ্ট। কিন্তু জনসাধারণের সব সমস্যা সমাধান করা সম্ভব নয়। প্রাকৃতিক বিপর্যয় মানুষের উপরে নেমে এলে তার থেকে মানুষকে উদ্ধার করার জন্য এবং মানুষকে রক্ষা করার জন্যে যে মেশিনারি বা প্রশাসনিক ব্যবস্থাপনা আছে তাতে কিছু অসুবিধা আছে। সুপ্রিয়বাবু এই দপ্তর সম্বন্ধে অনেক কথা বললেন কিন্তু তিনি তো এই দপ্তর সম্বন্ধে বিশেষ ওয়াকিবহাল ছিলেন। কিন্তু দেখলাম তাঁর এই দপ্তর সম্বন্ধে কোনও জ্ঞানই নেই। যেহেতু তিনি হাওড়া কর্পোরেশনিতে থাকেন সেই কারণে হাওড়া জেলার ব্যাপারে দু-একটি খবর দিলেন। তারমধ্যে তিনি এন.ভি.এফ সম্বন্ধে বলেছেন। সুপ্রিয়বাবুকে বলতে চাই হাওড়াতে যে এই অফিসটি আছে ডব্লিউ বি সি ই এফ অর্থাৎ ওয়েস্ট বেঙ্গল সিভিল এমারজেন্সি ফোর্স এই অফিসটি কেন্দ্রীয় সরকারের, এতে আমাদের স্টাফ নেই। পশ্চিমবঙ্গে আরেকটি অফিস আছে এম সি ই এফ অর্থাৎ মোবাইল সিভিল এমারজেন্সি ফোর্স, এরসাথে আবার যোগ করা হয়েছে ওয়াটার উইং জলবিভাগ সিভিল ডিফেন্সের মারফৎ। প্রাকৃতিক বিপর্যয় না হলে পরে এরা আর কি করবেন? তখন ওদের কোনই কাজ থাকবে না। প্রাকৃতিক বিপর্যয় ফাংশন করার জন্যেই তো এই ব্যবস্থা তৈরি করা হয়েছে। সুপ্রিয়বাবু অথচ বলে গেলেন যে এই বিভাগ কোনও কাজ করে না। আমি জানি না কেন তিনি এই ধরনের কথা বললেন, তিনি যেখানে এই দপ্তর সম্বন্ধে ওয়াকিবহাল। ওয়েস্ট বেঙ্গল সিভিল এমারজেন্সি ফোর্স এবং মোবাইল সিভিল এমারজেন্সি ফোর্স এবং জলবিভাগ, ওয়াটার উইং তারা খুব দ্রুততার সঙ্গে প্রাকৃতিক বিপর্যয়ের সময়ে মোকাবিলা করে। তারা সর্বস্তরের মানুষদের সাহায্য করার চেষ্টা করেন। আমি একথা কখনও বলছি না যে প্রাকৃতিক বিপর্যয় আসে যদি তাহলে সব কিছু উদ্ধার করে দিতে পারে কিন্তু ক্ষমতা অনুযায়ী যথেষ্ট করে থাকে। পশ্চিমবঙ্গে প্রাকৃতিক বিপর্যয়ের সময়ে সিভিল ডিফেন্স বিভাগ যথেষ্ট তৎপরতার সঙ্গে কাজ করেছিলেন। ডব্লিউ বি সি ই এফ এবং এম সি ই এফ এবং ওয়াটার উইং খুব তৎপরতার সঙ্গে কাজ করছে। তারা যেভাবে দুর্গত মানুষদের রেসকিউ করতে সাহায্য করেছে তা অনস্বীকার্য। প্রতিটি দুর্গত মানুষদের রিলিফ মেটেরিয়ালস্, বস্তা প্রভৃতি যোগান দিয়েছিল। তাদের এই কাজ প্রশংসাযোগ্য। তবে আপনাদের আরও বেশি করে অবহিত করতে চাই যে এই দপ্তরের নিজস্ব করার কোনও ক্ষমতা নেই। তবে আপনাদের যদি কিছু জিজ্ঞাসা থাকে আমার কাছে আসবেন আমি বিস্তারিতভাবে এর উত্তর দিতে পারব। এই হোমগার্ডস্ এবং সিভিল ডিফেন্স

বিভাগের আওতায় এবং কেন্দ্রীয় সরকার যে গাইড লাইন তৈরি করে সেই গাইড লাইন অনুযায়ী চলে। তাতে যে হোমগার্ডস্ অ্যাক্ট আছে হোমগার্ডস্ অ্যান্ড সিভিল ডিফেন্স অ্যাক্ট তা তৈরি করে কেন্দ্রীয় সরকার। সামগ্রিকভাবে আমরা একটা নিজস্ব পরিকল্পনা তৈরি করে কেন্দ্রের কাছে এই বিষয়ে সহযোগিতা চেয়েছিলাম। কিন্তু সেইভাবে সহযোগিতা দিতে নিষেধ আছে।

[4-50—5-00 P.M.]

এখানে আপনারা জানেন যে হোম গার্ড অর্গানাইজেশন হচ্ছে একটা স্বেচ্ছাসেবী সংগঠন, সেই হিসাবে এখানে সুব্রত বাবু যে কাটমোশন এনেছেন যে এদেরকে পার্মানেন্ট করে দেওয়া হোক, কিন্তু এদের যে মূল উদ্দেশ্য সেটা হচ্ছে মূলত স্বেচ্ছাসেবী সংগঠনের কাজ। এই হোম গার্ডের ব্যাপারে বলব যারা বেকার ছেলে শুধু তারাই যে অন্তর্ভুক্ত হয় তা নয় যারা চাকরি করেন তাদেরকেও অন্তর্ভুক্ত করা যায়। যদি তারা নিজেদের অফিস থেকে এই ব্যাপারে নো অবজেকশন সার্টিফিকেট আনতে পারেন। যদি তারা এই ধরনের সমাজ সেবা মূলক কাজে অংশ গ্রহণ করতে চান তাহলে তাদেরকে আমরা আনতে পারি। সেইজন্য এই ধরনের পার্মানেন্ট চাকরি কেন্দ্রীয় সরকার তৈরি করেননি, এটা মূলত কেন্দ্রের যে স্বরাষ্ট্র বিভাগ আছে তার সঙ্গে যুক্ত থেকে এই ধরনের কার্য পরিচালনা করা হয়। সেইজন্য এদেরকে পার্মানেন্ট করার অসুবিধা কেন্দ্রীয়ভাবে থাকার ফলে আমরা তাদেরকে পার্মানেন্ট করতে পারছি না—তা সত্ত্বেও এই হোমগার্ড বাহিনীর প্রতি আমাদের যথেষ্ট সহানুভূতি আছে। আপনারা সবাই জানেন এরা ট্রাফিক নিয়ন্ত্রণ করতে এবং প্রাকৃতিক বিপর্যয়ের সময় পাবলিককে বা জনগণকে এরা সাহায্য করেন, এটা নিশ্চয় প্রশংসাযোগ্য এই কারণে যে এদের অল্প রেমুনারেশন বা এরা অল্প ভাতা পান, কিন্তু তা সত্ত্বেও তারা উৎসাহজনকভাবে এই কাজের সঙ্গে যুক্ত থাকেন। বর্তমানে তাদের ভাতার পরিমাণ করা হয়েছে দৈনিক ২৪.৭১ টাকা। আমাদের ভারতবর্ষে দীর্ঘদিন ধরে যে বেকার সমস্যা এই সমস্যার সমাধান না হওয়ার ফলে পশ্চিমবঙ্গেও এই বেকার সমস্যা ক্রমান্বয়ে বাড়বে। যার ফলে আজকে যারা এই স্বেচ্ছাসেবী সংগঠনে আসছেন তারা ক্রমেই এই কাজে বেশি করে নির্ভরশীল হয়ে পড়ছেন। যার ফলে তাদেরকে অনেক সময় ৮/৯ মাস কাজের দায়িত্ব দেওয়া হয় এবং সেই হিসাবে বলা যেতে পারে এদের প্রতি আমাদের একটা সহানুভূতি আছে এবং সেটা তারা আমাদের কাছ থেকেই পেয়েছেন। তা সত্ত্বেও আমরা বলব সিভিল ডিফেন্স ও হোম গার্ড পরিচালনার ক্ষেত্রে এর পরিকাঠামোকে আরও উন্নত করা দরকার। এটার প্রতি আমাদের দৃষ্টিভঙ্গি থাকা সত্ত্বেও অনেক ক্ষেত্রে নানান যে স্ট্রাকচার আছে তার নীতিগত কিছু অসুবিধা থাকার ফলে সব সময় সব কিছু করা সম্ভব হচ্ছে না। আপনারা জানেন সিভিল ডিফেন্স-এর চিন্তা ধারায় এই বেসরকারি প্রতিনিধির সঙ্গে যারা সমাজসেবী হিসাবে যুক্ত তাদের যেমন আর একটা অর্গাইনাইজেশন আছে স্কুলের ম্যানেজিং কমিটি, তারা যেমন সেই স্কুলের ব্যাপারে সাহায্য করেন, ঠিক তেমনি এখানেও বেসরকারি প্রতিনিধিদের নিয়ে সিভিল ডিফেন্স পরিচালনা করা

হয়; এরা সকলেই নিষ্ঠা ও উৎসাহের সঙ্গে কাজ করে থাকেন। এই সংস্থায় যারা দীর্ঘদিন ধরে আছেন তাদের অনেকেরই বহুদিন থাকার ফলে বয়েস অনেক বেড়েছে, তাদের কর্ম ক্ষমতা অনেক কমে যাচ্ছে যার ফলে এই সংগঠনকে যেভাবে সহযোগিতা করে যাওয়ার দরকার ছিল সেটা তারা করতে পারছেন না; যার জন্য আমরা ভাবনা চিন্তা করছি। তার জন্য নতুনভাবে ছেলে-মেয়েদের নিয়ে এবং পুরানো যারা স্বেচ্ছাসেবী হিসাবে কাজ করতে চান বয়স হলেও নতুন ভাবে রেখে এই বেসরকারি সংগঠন সিভিল ডিফেন্সকে যাতে ভালভাবে করা যায় আশা করি এই ব্যাপারে বিরোধি সদস্যরাও সাহায্য করবেন। প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলায় এই সংস্থা বিশেষভাবে সাহায্য করে থাকেন। আর একটি কথা ওয়াটার উইং সম্বন্ধে বলেছেন জয়ন্ত বিশ্বাস এবং সুরজিৎ শরণ বাগচী, বন্যার সময় তারা কাজ করেন, কিন্তু বন্যার সময় সেন্ট্রালি তাদের অফিসে বসার ব্যবস্থা থাকলেও, বৃষ্টির জন্য তারা জলের ফলে ঠিকমতো বসতে পারে না।

পানীয় জলের ব্যবস্থা ছিল না বলে অনেক সময় অসুবিধা হত। আমরা পানীয় জলের ব্যবস্থা করেছি। এই ব্যাপারে ফিন্যান্স ডিপার্টমেন্ট টাকা মঞ্জুর করেছে। আশা করি আগামী দিনে অফিস-এর সমস্যাও মিটে যাবে। ট্রেনিং-এর যখন সুপ্রিয়বাবু বলেছেন এবং সিভিল ডিফেন্স বন্ধ হয়ে গেল কিনা জানতে চেয়েছেন। না, সিভিল ডিফেন্স এর ট্রেনিং বন্ধ হয়নি। তবে একটা কথা আপনাদের জানাচ্ছি—সিভিল ডিফেন্স এর ট্রেনিং যারা পেয়েছিলেন তাদের একটা ধারণা ছিল ট্রেনিং যখন পেয়েছি তখন ডিপার্টমেন্টে একটা চাকরি পাব। এর ফলে শতশত ছেলে সিভিল ডিফেন্স অফিস-এ গিয়ে হামলা করল এবং বলল আমরা ট্রেনিং নিয়েছি, আমাদের চাকরি দাও। এই হাজার হাজার ট্রেনিং প্রাপ্ত ছেলেরা সমাজে গিয়ে যাতে কাজ করতে পারে সেই ব্যবস্থা করেছি, কিন্তু তাদের জন্য চাকরির ব্যবস্থা করা যায়নি। যারা ট্রেনিং নিয়েছে তারা কিভাবে সমাজ সেবার কাজ চালাচ্ছে সেটা দেখার জন্য সাময়িকভাবে ট্রেনিং বন্ধ করেছি। তবে জলপাইগুড়ি এবং আরও বিভিন্ন জায়গায় ছেলেরা এখনও ট্রেনিং নিচ্ছে। রাইটার্স বিল্ডিং-এ বিভিন্ন জায়গা থেকে ছেলেরা আসছে ট্রেনিং নেবার জন্য। কাজেই সিভিল ডিফেন্স এর ট্রেনিং বন্ধ হয়েছে বলে সুব্রতবাবু যা বললেন সেটা ঠিক কথা নয়। ট্রেনিং নেবার লোকের সংখ্যা কম হতে পারে কিন্তু বন্ধ হয়নি। তারপর, ডব্লিউবিসিএস-এর সেন্ট্রাল অফিস তুলে দিয়ে কোথায় যাব? আমাদের নির্দিষ্ট অফিস এবং সেখানে ট্রেনিং দেওয়া হয়। ২/১ দিন এসে পালিয়ে যায় এটা ঠিক কথা নয়। অফিসারদের অ্যাপয়েন্টমেন্ট-এর ব্যাপারে যা বলা হয়েছে সেই বিতর্কে আমি যেতে চাই না। তবে আমি যতদূর জানি এটা বিচারাধীন অবস্থায় আছে, কাজেই এব্যাপারে কিছু বলতে পারব না, বর্ডার উইং হোমগার্ড এবং বি.এস.এফ. এর ব্যাপারে জয়ন্তবাবু এবং সুজিৎবাবু যা বলেছেন সেটা বিবেচনা করে দেখব। হোম গার্ড এবং সিভিল ডিফেন্স যাতে আরও সুন্দরভাবে করা যায় এবং কেন্দ্রীভূত করে না রেখে যাতে আরও ছড়িয়ে দেওয়া যায় সেটা দেখব। একথা বলে কাটমোশন এর বিরোধীতা করে আমার বক্তব্য সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Demand No. 27**

The Motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The Motion of Shri Syed Washed Reza that a sum of Rs.38,33,34,000 be granted for expenditure under Demand No.27 Major Head : "2070 Other Administrative Services (Excluding Fire Protection and Control)" (This is inclusive of a total sume of Rs.9,58,34,000 already voted on account in March, 1989) was then put and agreed to.

**Demand No. 48**

**Major Heads :** "2402—Soil and Water conservation and 4402—Capital outlay on Soil and water conservation.

**Mr. Speaker :** There are no cut motion to Demand No.48.

**Demand No. 52**

**Mr. Speaker :** The demand has already being moved. There is one cut motion on this demand. It is in order and taken as move as follows.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

[5-00—5-10 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি প্রথমেই এই বাজেট যিনি উত্থাপন করেছেন ডাঃ অম্বরীশ মুখার্জি—তাঁকে আমি একটি কথা বলব যে আপনার লিখিত বক্তৃতার ভাষা খুব সুন্দর হয়েছে, বেশ সুললিত লালিমা মন্ডিত ভাষায় আপনি লিখেছেন—তারজন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু তা সত্ত্বেও একটা কথা বলি যে আপনার টার্গেটটা কি সেটা বুঝতে পারলাম না। আমি ফিশারি বাজেটেও বলেছি যে আপনার টার্গেটটা কি—১৯৮৫ সাল থেকে আগামী পাঁচ বছরে আপনার টার্গেটটা কি—আমি তার একটা বই চেয়েছিলাম পাইনি—ওনার দপ্তরে গিয়েছি সেক্রেটারিকে বলেছি—কি প্ল্যান নিয়ে কাজ করছেন এবং টার্গেট সম্বন্ধে আমরা কিছু জানতে পারলাম না। নন্দবাবুর দপ্তর বলল আমাদের কাছে সে রকম কিছু নেই। আপনি বলেছেন এই করছি এই করছি ঐ করছি—কিন্তু ফিফথ ফাইভ ইয়ার প্ল্যানে আপনাদের টার্গেটটা কি তা জানতে পারি নি। নন্দবাবুকে বলেছি—তিনি বললেন আমি আপনাকে একটা ছাপানো বই দেব—কিন্তু এখনও পর্যন্ত তা পাই নি। সব বলে গেলেন এই সব কাজ করব—এই সব কাজ করেছি—what was the target upto

March 1985? Have you fulfilled your target? উনি পারেন নি। আমি অম্বরীশবাবুর দপ্তরে গিয়েছি এবং বলেছি আপনাদের প্ল্যান এবং টার্গেট কি তার একটা বই আমাকে দিতে পারেন? তারা বলেছেন আমাদের কাছে সেরকম কিছু নেই। আপনার সেক্রেটারির কাছে গিয়েছি—কিন্তু কিছুই পাইনি। কিন্তু আমি সেভেন্থ প্ল্যানে প্ল্যান অব দি সেন্ট্রাল গভর্নমেন্ট বই চান আমি আপনাকে দিয়ে দেব প্রিন্টেড কপি দিয়ে দেব—লাস্ট টারগেট কি তাতে সবই আছে। আমি আগেই বলেছি আপনি যে ভাষায় লিখেছেন তা খুবই সুন্দর হয়েছে—আপনি ভাল লিখতে পারেন, কিন্তু দু-একটি জায়গা পড়ে আমার খুবই মনকষ্ট হয়েছে। এই যে লিখেছেন কেন্দ্রীয় সরকারের উলঙ্গ ও নির্লজ্জ"—এই কথা ব্যবহার করা ঠিক হয় নি। তারপর একটু লিখেছেন—ঘোমটার আড়ালে কুটিল দৃষ্টি—এর কি মানে হয় আপনি জানেন। এই জায়গাটা একটু মার্জিত হলে খুবই ভাল হত। আপনি কেন্দ্রীয় সরকারের সমালোচনা করুন। কিন্তু আপনি ভাল লোক আপনাকে আমি শ্রদ্ধা করি—এই রকম ভাষা আমি আপনার কাছ থেকে আশা করি নি। এটা ঠিক হয় নি। বোধ হয় আপনি এটা লেখেন নি—জানি না কে লিখেছে। ন্যাচার‍্যালি দৃষ্টিভঙ্গির সৌন্দর্যের অভাব আছে। আপনাকে রেসপেক্ট করি আপনাকে মর্যাদা দিই—ভাষাটা একটু রুচিসম্পন্ন হওয়া উচিত ছিল। হয়ত উনি ড্রাফট করেন নি, অন্য কেউ ড্রাফট করে দিয়েছেন। যিনিই ড্রাফট করুন, এটা বোধ হয় ঠিক হয় নি। যাই হোক, ভাষার কথাটা ছেড়ে দিন। এবার অন্য কথায় আসুন। আপনার কত টার্গেট ছিল এবং আপনি কত দূর এগিয়েছেন, এই ৮/৯ পাতার বাজেট বই-এর কোথাও সেটা নেই। আপনার টার্গেট কি ছিল, কি ফুলফিল হয়ছে এবং কোথায় পারেন নি, কোথায় ব্যর্থ হয়েছেন, সেগুলি কোথাও নেই। এই বাজেট নিয়ে বিশেষ করে বিরোধি পক্ষের বক্তাদের বলা খুবই কষ্টসাধ্য ব্যাপার। তবে আমি অন্যান্য বই থেকে যেটুকু তথ্য সংগ্রহ করেছি সেটাই এখানে উল্লেখ করছি। আপনার সঙ্গে অমিল হলে আপনি কারেক্ট করে দেবেন। আমাদের এই পশ্চিমবাংলায় টোটাল কতটা ফরেস্ট এরিয়া আছে সেটা আপনি জানেন এবং সেই টোটাল ফরেস্ট এরিয়ার কোন জায়গায় আপনি দাঁড়িয়ে আছেন সেটা জানেন। আমাদের মোট ১১ হাজার ৮৩৭ স্কোয়ার কিলোমিটার বন আছে। এই এত স্কোয়ার কিলোমিটারে আপনার কত জিনিস উৎপাদন হচ্ছে? প্রথমে মাইনর প্রোডাক্টসে আসুন। আমাদের এই জমিতে মাইনর প্রোডাক্টস যা হচ্ছে টাকার অঙ্কে তার ভ্যালু দাঁড়াচ্ছে ৩৪ লক্ষ টাকা। কেরলে ১১ হাজার স্কোয়ার কিলোমিটার জমিতে ৫৯ লক্ষ টাকার মাইনর প্রোডাক্টস হচ্ছে। আমাদের চেয়ে জমি কম, অথচ তাদের প্রোডাকশন অনেক বেশি। হিমাচল প্রদেশে মাইনর প্রোডাক্টস ডাবলস হচ্ছে। হরিয়ানায় ১১.৮ হাজার স্কোয়ার কিলোমিটার জমিতে ৬ টাইমস মাইনর প্রোডাকশন হচ্ছে। গুজরাটে আমাদের চেয়ে থ্রি টাইমস বেশি হচ্ছে। কেরলে আমাদের চেয়ে কম জমিতে ডাবল প্রোডাকশন হচ্ছে। এবারে আপনি উড়িষ্যা, সিকিম, তামিলনাড়ুতে আসুন। উড়িষ্যার আমাদের চেয়ে একটু বেশি জমি আছে। পাঞ্জাবের জমি হচ্ছে ২ হাজার ২৪৪ স্কোয়ার কিলোমিটার। তারা প্রোডাকশন দিচ্ছে ৫৪ হাজার। রাজস্থান আমাদের চেয়ে ডাবল প্রোডাকশন দিচ্ছে। সিকিমের জমি কম। তারাও কিন্তু আমাদের কাছাকাছি প্রোডাকশন দিচ্ছে। তাদের জমি

মাত্র ৫ হাজার স্কোয়ার কিলোমিটার। তামিলনাড়ুর ২১ হাজার স্কোয়ার কিলোমিটার। তারা আমাদের চেয়ে টু টাইমস বেশি প্রোডাকশন দিচ্ছে। এই হচ্ছে মাইনর প্রোডাকশনের অবস্থা। এবারে মেজর প্রোডাকশনে আসুন। মেজর প্রোডাক্টস কি হচ্ছে?

[5-10—5-20 P.M.]

তারপর মেজর প্রডাক্টে টোটাল অ্যামাউন্ট অব ভ্যালু, সেখানে যা আমরা পাই তাতে দেখছি আমরা পশ্চিমবঙ্গে পেয়েছিলাম ৫ কোটি, ৫.৬৮ ক্রোরস। আর আমাদের পাশাপাশি যারা আছেন তাদের অবস্থাটা একটু দেখুন। গুজরাট, যাদের জায়গা হল ১৯, ডবলের কিছু কম তারা দিচ্ছে ১৮ কোটি। হিমাচল প্রদেশ, আমাদের টু অ্যান্ড হাফ টাইমস বেশি প্রডাকশন দিচ্ছে। জম্মু অ্যান্ড কাশ্মীর, তারা ফোর অ্যান্ড হাফ টাইমস বেশি প্রডাকশন দিচ্ছে। কেরালা, তাদের আমাদের থেকে জমি কম, তারা দিচ্ছে ৭ কোটি। তারাও আমাদের চেয়ে বেশি। তাহলে দেখুন, কেরালাও আমাদের চেয়ে বেশি দিচ্ছে। তামিলনাড়ুও বেশি দিচ্ছে। কাজেই এদের সঙ্গে কোনও তুলনা চলে না। তবে মাইনর প্রডাক্টস এবং মেজর প্রডাক্টসের আমরা টার্গেটই জানি না যে কোথায় গিয়ে পৌঁছাবেন কাজেই বেশি কথা বলতে পারছি না। তবে এইটুকু বলতে পারি যে ওরা অনেক বেশি দিচ্ছে। এখন টার্গেটই কি সেটাই জানতে পারছি না কাজেই আমাদের টার্গেট ফুলফিল হচ্ছে কিনা ধরতে পারছি না। এবারে আমি অন্য একটি প্রসঙ্গে আসি। আমাদের পশ্চিমবঙ্গে টোটাল টিম্বার প্রডাক্ট কত? ১৯৮১/৮২ সালে আমাদের টোটাল টিম্বার প্রোডাক্ট ছিল কিউবিক মিটারে থ্রি পয়েন্ট জিরো থ্রি লাক্স, সেখান থেকে আসতে আসতে আমরা কোথায় এসেছি সেটা দেখুন। ১৯৮২/৮৩ সালে টু পয়েন্ট নাইনটি ফোর ল্যাক্স কিউবিক মিটার আর ১৯৮৭/৮৮ সালে সেটা এসে দাঁড়িয়েছে ওয়ান পয়েন্ট ফর্টি থ্রি ল্যাক্স কিউবিক মিটারে। ১৯৮১/৮২ সালে যেখানে ছিল থ্রি পয়েন্ট জিরো থ্রি সেটা ১৯৮৭/৮৮ সালে হয়ে গেল ওয়ান পয়েন্ট ফর্টি থ্রি ল্যাক্স কিউবিক মিটার। আমরা এগুচ্ছি না পিছিয়ে যাচ্ছি সেটা মন্ত্রী মহাশয় একটু চিন্তা করে দেখুন। আপনার দপ্তর আমাকে টার্গেট দেয়নি কাজেই টার্গেটের ব্যাপারে আপনারা পিছিয়ে যাচ্ছেন কিনা আমি বুঝতে পারছি না এবং সেই কারণে আমি বুঝতে পারছি না আপনারা টার্গেট ফুলফিল করতে পেরেছেন কিনা। এবারে আমি ফায়ার উডের ব্যাপারে আসি। ফায়ার উড ১৯৮১/৮২ সালে টোটাল প্রডাকশন যা করতেন কিউবিক মিটারে, সেটা ছিল, সেভেন পয়েন্ট নাইন থ্রি ল্যাক্স কিউবিক মিটার। তার পরের বছর সিক্স পয়েন্ট ফর্টি থ্রি ল্যাক্স কিউবিক মিটার, তারপরে একটু বাড়ল বেড়ে হল সেভেন পয়েন্ট সেভেন এইট, কিন্তু তারপর আবার কমে গেল, কমে হল ফোর পয়েন্ট নাইন ওয়ান, তারপর ফোর পয়েন্ট ফাইভ ফোর, তারপর থ্রি পয়েন্ট জিরো থ্রি আর ১৯৮৭/৮৮ সালে হল টু পয়েন্ট ফাইভ এইট ল্যাক্স কিউবিক মিটার। এই ফিগার আপনি দেখুন প্রায় ৮ লক্ষ থেকে কমে হল টু পয়েন্ট ফাইভ এইট। তাহলে আমি কি করে বলব যে আপনার দপ্তরের সব লোক ভালো কাজ করছেন? সেটা আমি বলতে পারছি না। আপনি ভাষা দিয়ে সুন্দর করে অনেক কিছু বলবার চেষ্টা করেছেন কিন্তু ফিগারগুলি আসল কথা

বলে দিচ্ছে। এগুলি আপনাদের প্রকাশিত বই থেকে বলছি। আপনাদেরই প্রকাশিত বই থেকে বলছি। কাজেই আপনারা এটা অস্বীকার করতে পারবেন না। এত লক্ষ, এত হাজার সেক্টর আপনি অ্যাফরেস্টেশন করছেন তাতে কি জঙ্গলের পরিমাণ বাড়ছে? সেটা যে অবস্থায় ছিল সেই অবস্থাতেই আছে।১৯৭০-৭১ সালে যা ছিল তার থেকে হতে হতে ১৯৮৬/৮৭ সালও সেই ৩.৪ কিউবিক মিটারে এসে দাঁড়িয়েছে। এই পারসেন্টেজ আমি দিলাম। যে টোটাল ল্যান্ড, ব্লক ল্যান্ড আছে তাতে ১৩.৪ আমাদের বনাঞ্চল আছে। এই বনাঞ্চলের কথা কি আমরা ভেবেছিলাম? কাজেই আপনার একটুও বাড়ল না। আপনি এখানে বলেছেন যে এত হেক্টর নতুন করে বনাঞ্চল করেছি। যে সমস্ত ব্লক ল্যান্ড, ব্যারেল ল্যান্ড আছে, যেখানে ফসল ভাল হয় না সেগুলি আমরা এনেছি। কিন্তু এই যে ফিগারগুলি দিয়েছেন সেই ফিগারগুলি কিন্তু মোটেই সেকথা বলছে না। এটা গেল কিউবিক মিটারের হিসাব। এবারে অন্যান্য যে সমস্ত স্কীমগুলি করবার চেষ্টা করেছেন সে সম্পর্কে আমি আপনাকে বলি। আপনার দপ্তর থেকে বই না পেলেও একটা ড্রাফ্ট তৈরি হয়েছিল প্ল্যানিংয়ের জন্য। সেই ড্রাফ্ট এখন বাজারে পাওয়া যাচ্ছে না। আমি সৌভাগ্যক্রমে একজনের কাছ থেকে সেই ড্রাফ্টটা যোগাড় করেছি। সেই ড্রাফ্‌টে দেখেছি যে প্ল্যান্টেশন অব কুইক গ্রোয়িং স্পেসিস করবার এটা করা হয়েছিল। সেই ড্রাফ্‌টে একটা ফিগার দিয়েছে যে সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে ১০ হাজার হেক্টরে আমরা পাল্পউড করব ফর পেপার মিল। প্রতি বছর দুই হাজার করে করে টার্গেট কভার করব। গত ৪ বছরে আপনি কতটুকু করেছেন সেটা কিন্তু আপনার বইয়ে নেই। আপনি টার্গেট কতটা ফুলফিল করেছেন সেটা নেই। সেটা সাপ্রেস করে গেছেন। কাজেই আমি আপনাকে বলব যে আপনি ড্রাফটের ফিগারগুলি দিয়ে আমাদের জানাবেন। আপনি এগুলি দিলে আমরা বুঝতে পারব যে এগুলি কার্যকর হয়েছে না অকার্যকর হচ্ছে। প্লটের এখনও কোনও বই প্রকাশিত হয়নি বলে আমরা বলতে পারছি না। তারপরে আমি রবার্ট ফুয়েল উড প্ল্যান্টেশন-এ আসছি। রুর‍্যাল ফিউয়েলউড প্ল্যান্টেশনে সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে বলেছিলেন, এই ড্রাফটে আছে যে ফাইভ থাউজেন্ড হেক্টর এবং অ্যানুয়াল রেট ওয়ান থাউজেন্ড হেক্টর আমরা বাড়িয়ে যাব। তাহলে এই ৪ বছরে ৪ হাজার হেক্টর বেড়ে গেছে। আমি জানি না এটা হয়েছে কিনা কারণ তার কোনও বই আপনার দপ্তর থেকে খুঁজে পাইনি। এগুলি যদি ভাল ভাবে বলেন তাহলে আমাদের পক্ষে ভাল হয়। ইকনমিক প্ল্যান্টেশনকে আপনারা মূল্যবান বলেছেন। এই ইকনমিক প্ল্যান্টেশনে আপনারা বলেছেন যে সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে ৬০ হাজার হেক্টর ক্লিয়ার ফিল্ড এরিয়াস ইন হাই ফরেস্ট এবং নর্দার্ণ অ্যান্ড সাউদার্ণ বেঙ্গলে আমরা প্ল্যান্টেশন করব, ইকনমিক্যালি ভায়েবল স্পেসিস যেগুলি আছে সেগুলি আমরা প্ল্যান্টেশন করব। তার মধ্যে টিক-এর কথা বলেছেন, হার্ডউডের কথা বলেছেন, সারের কথা বলেছেন। সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে যে ৬০ হাজার হেক্টরে প্ল্যান্টেশন করবেন তার মধ্যে ভাল ভাল মূল্যবান গাছ লাগাবেন বলেছেন। সেগুলি কতদূর এগিয়েছে, সত্যি আপনি কোথায় প্ল্যান্টেশন করবেন, যদি এই ব্যাপারে ব্যর্থ হয়ে থাকেন তাহলে ব্যর্থ হবার কারণ কি, এগুলি দিলে আমাদের পক্ষে বক্তৃতা রাখার ক্ষেত্রে এবং সাজেশনস দেবার ক্ষেত্রে সুবিধা হত কিন্তু তা

নেই। আমি আশা করব সামনের বছর এগুলি নিয়ে যারা লেখাপড়া করেন, যারা ড্রাফ্‌ট তৈরি করবেন তারা দপ্তর থেকে খোঁজ-খবর নিয়ে সেই ভাবে করবেন। আপনার টার্গেট ফুলফিল করার প্রচেষ্টা আছে সেটা আমি স্বীকার করি। কিন্তু সেই প্রচেষ্টাগুলি আমরা ধরতে পারছি না। সেই কারণে কি হচ্ছে না হচ্ছে আমাদের বোঝা মুশকিল হয়ে পড়ছে। এটা গেল রুর‍্যাল সম্পর্কে। এবারে ডেভেলপমেন্ট অব টিম্বার অপারেশন স্কীমে আপনি বলেছেন যে সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে প্রোপোজাল হবে হার্ভেস্ট হবে ফাইভ মিলিয়ন টিম্বার।

[5-20—5-30 P.M.]

এই ৫.৫ মিলিয়ন অব টিম্বার অ্যান্ড পোলস্ কতটা হয়েছে, আমরা কিছু জানি না, এবার আপনার বইতে কোনও ফিগার দেন নি। তারপর বলেছেন, Agro silvo culture and silvo pisciculture project করেছিলেন। যারা ওখানে গরিব লোকেরা বাস করে, সেই সব গরিব লোকেদের জন্য যাতে অগমেন্ট করা যায় ইনকামটা তার জন্য। এই সম্পর্কে বইতে লেখা নেই, আপনি যে পুস্তিকা দিয়েছেন, সেই পুস্তিকায় কিছু লেখা নেই। সুতরাং এই সম্পর্কে বলা আমার পক্ষে নিরর্থক এবং এই যে বললেন ৫.৫ মিলিয়ন অব টিম্বার অ্যান্ড পোলস তৈরি করবেন, সেখানে কোথায় দাঁড়িয়ে আছেন বলবেন। Agro silvo culture and silvo pisciculture এই পিসিকালচারের যে আপনি কিছুটা দায়িত্ব নিয়েছেন, সমুদ্রের উপকূলে, আশেপাশে যে সমস্ত জায়গায় ব্যারেন ল্যান্ড আছে, যেখানে চাষ ভাল হয় না, সেখানে করবেন। পরিকল্পনাটা খারাপ আমি বলব না, পরিকল্পনা ভাল এবং এই ব্যাপারে এক্সটারনাল এইড্‌স পেয়েছেন কি না, এক্সটারনাল এইড্‌সগুলো আপনি কতটা পেয়েছেন, তা বলতে পারবেন? কারণ এখানে ক্লিয়ার কিছু নেই ফলে আমাদের অসুবিধা হচ্ছে। সেন্ট্রাল এইড্‌স কতটা পেয়েছেন? Development of Forest based industries. ফরেস্ট বেসড্ ইন্ডাস্ট্রি বলতে যেগুলো মিন করে, আপনি বলেছিলেন সেইগুলো করবেন। তসরের বিভিন্ন জায়গায় আপনি ব্যবস্থা করবেন। ইতিমধ্যে আপনি কি করেছেন জানি না, কারণ বইতে তসরের কোনও ব্যাপার পাইনি। Agro Forestry scheme for assistance to small and merginal farmers. এটা এর মধ্যে কিছু পাচ্ছি না, কোনও টার্গেট পাচ্ছি না, কতটা এগোল, তাও পাচ্ছি না। তারপর দেখুন ক্যাপিটাল আউটলে ইন ফরেস্ট ইকনমিক রিহ্যাবিলিটেশন অব দি ফিজিও পপুলেশন। আপনি বলেছিলেন সামান্য কিছু করবেন, তিন চার হাজার লোককে আমি দেব বলেছিলেন। কিন্তু এই সম্পর্কে কোনও বক্তব্য বইতে পাচ্ছি না। তারপর ধরুন Centrally sponsored scheme Economic upliftment, এর মধ্যে আছে, Irrigation water, fertilisers insecticides cattle husbandry and pisci-culture, এবং অন্যান্য যে সমস্ত জিনিস আছে, সেই সম্পর্কে কোনও কিছু দেওয়া নেই। ফরেস্ট প্রোটেকশন ফোর্স আজকে মাফিয়ারা যেভাবে ফরেস্টগুলোকে কেটে নিয়ে চলে যাচ্ছে, অ্যানিম্যালগুলো নষ্ট করে দিচ্ছে, সেখানে কতটুকু কি করলেন জবাবে বলবেন। কারণ

আপনি একটা প্রশ্নোত্তরে বলেছিলেন, আমরা একটু ভাল ভাবে কাজ করার চেষ্টা করছি। আমি তো আশা করেছিলাম যে ফরেস্টের ব্যাপারে আপনার কাছ থেকে কিছু জানতে পারব, কিছু কাজ এগিয়েছে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, যে মন্ত্রী মহাশয় ফরেস্টের কাজে একদম ব্যর্থতার পরিচয় দিয়েছেন, একদম এগোতে পারেন নি। এবং যে ফিগার দেওয়া হয়েছে, সেই ফিগারে it is eloquently spoken against this Department, যে ডিপার্টমেন্টে ঠিকভাবে কাজ করতে পারে নি। সেই জন্য আমি শুধু এইটুকু বলব, এই যে সেন্ট্রাল পলিসি, যেটা করা হয়েছে, ফরেস্ট পলিসি জওহর রোজগার যোজনা, সেটা ২৫ পারসেন্ট খরচ হবে এবং টাকা কিছু পাচ্ছেন—সব থেকে বেদনাদায়ক, ফরেস্টর আশে পাশে গরিব দুস্থ ট্রাইব্যাল পিপল যারা, তাদের ক্ষেত্রে সম্পূর্ণ নেগলেক্টেড হয়েছে, এই জন্য এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গুণধর মাইতি :** মাননীয় স্পিকার মহোদয়, আজকে বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ৫২ নং দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, আপনি জানেন যে, অক্সিজেন ছাড়া মানুষ সহ সমগ্র জীব জগৎ বাঁচতে পারে না। আবার কার্বন ডাইঅক্সাইড ছাড়া গাছ বাঁচতে পারে না। মানুষ কার্বন ডাই-অক্সাইড ত্যাগ করে, আর গাছ সেটা গ্রহণ করে। আর গাছ অক্সিজেন ত্যাগ করে, আর মানুষ সহ সমগ্র জীব জগৎ সেটা গ্রহণ করে। সুতরাং পরস্পর পরস্পরের ওপর নির্ভরশীল। একে ছাড়া অন্যে বাঁচতে পারে না। বৈজ্ঞানিক বিচার বিশ্লেষণে প্রমাণিত হয়েছে যে, মোট ভূখন্ডের শতকরা ৩৩ ভাগ বনাঞ্চল প্রয়োজন। কেন্দ্রীয় সমীক্ষায় জানা গেছে বর্তমানে ভারতবর্ষে মোট ভূ-খন্ডের শতকরা মাত্র ১৩ ভাগ বনাঞ্চল আছে। যেহেতু বর্তমান এবং ভবিষ্যৎ প্রজন্মের অস্তিত্ব নির্ভর করছে বনাঞ্চলের ওপর সেহেতু পরিকল্পনা-মাফিক বনাঞ্চল সৃষ্টি করতে হবে। বনাঞ্চল সৃষ্টি করার ক্ষেত্রে প্রধান হচ্ছে দুটি জিনিস, একটি হচ্ছে বনসৃজন এবং দ্বিতীয়টি হচ্ছে বনসংরক্ষণ। বনসৃজনকে আবার দুই ভাগে ভাগ করা যায়, এক স্বাভাবিক বনসৃজন, দুই সামাজিক বনসৃজন। দক্ষিণ এবং পূর্ব ভারতের পাহাড়ি এবং ঢালু জমিতে—যেখানে জমি খুব উর্বর অথচ অকৃষি জমি প্রচুর—হাজার হাজার একর স্বাভাবিক বনাঞ্চল রয়েছে। সেখানে আমরা দেখেছি যত দূর চোখ যায় শুধুই বন। অথচ তুলনামূলক ভাবে পশ্চিমবঙ্গে অকৃষি উর্বর জমি খুবই কম আছে। ফলে আমাদের স্বাভাবিক বনাঞ্চলের পরিমাণ ঐসব অঞ্চলের তুলনায় কম। তবে আমাদের সুন্দরবন অঞ্চলের সমুদ্র উপকূলবর্তী দ্বীপগুলিতে স্বাভাবিক বনসৃজনের সুযোগ আছে। তবে সয়েল্ বুঝে পরীক্ষা করে বনসৃজন করা দরকার। আমরা দেখছি সুন্দরবনের দ্বীপ গুলিতে জোয়ারের জল ঢুকে যায়, সেখানকার মাটি তরল-পাকের মাটি। সুতরাং সেখানে বানী গাছ জাতীয় গাছ লাগানো যেতে পারে। শক্ত সয়েলে যেসব গাছ হয় সেসব গাছ ওখানে হওয়া সম্ভব নয়। সুতরাং এই সব বিষয়গুলি চিন্তা ভাবনা করার প্রয়োজন। এখানে আমি একটা সমালোচনা করতে চাই যে, আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় আমরা দেখছি মাটি না বুঝেই বনসৃজন করা হচ্ছে, যেখানে সেখানে বানী গাছ লাগানো হচ্ছে, ফলে টাকা নষ্ট হচ্ছে।

এই কাজ যাঁরা করছেন তাঁদের পুঁথিগত বিদ্যা আছে, কিন্তু বাস্তব অভিজ্ঞতা নেই। সুতরাং মাটি পরীক্ষা না করে যেখানে সেখানে যে কোনও গাছ লাগিয়ে দিয়ে বনসৃজন করা সম্ভব হবে না। আগে যেখানে ১৫ ফুট, ১৬ ফুট উঁচু গাছ ছিল সেখানে আজকে আর সেই গাছ গুলি নেই। সব কেটে বনাঞ্চল নানা-ভাবে ধ্বংস করা হয়েছে। আজকে সেসব জায়গায় আর গাছ জন্মাতে দেওয়া হচ্ছে না। যদিও বা জন্মাচ্ছে বড় হবার আগেই কেটে ফেলা হচ্ছে। সেই জন্য আজকে পরিকল্পনা-মাফিক গাছ লাগাতে হবে এবং তাকে উপযুক্তভাবে সংরক্ষণ করতে হবে। সামাজিক বনসৃজনের ক্ষেত্রেও কিছু কিছু সমস্যা আছে, সেগুলি দূর করা প্রয়োজন। পশ্চিমবঙ্গের সর্বত্র গ্রামাঞ্চলে যে রাস্তাগুলি আছে সেই রাস্তাগুলির দু-পাশে সামাজিক বনসৃজন আরও ব্যাপকভাবে হওয়ার প্রয়োজন আছে। সুন্দরবন অঞ্চলে যে বাউন্ডারি আছে তার ভেতরের অংশের মাটি, মিঠে-মাটি, সেখানে বনাঞ্চল সৃষ্টি করা যেতে পারে। এরকম রাজ্যের সর্বত্র বহু জায়গা আছে যেসমস্ত জায়গায় এখনও ব্যাপকভাবে বন সৃষ্টি করা যেতে পারে। এখন প্রশ্ন হচ্ছে বনসংরক্ষণের বনাঞ্চল রক্ষণাবেক্ষণ শুধু মাত্র মাসের পর মাস বেতন দিয়ে করানো সম্ভব নয়। আন্তরিকভাবে বনাঞ্চলকে পরিচর্যা করার একটা প্রশ্নও এর সঙ্গে জনিত আছে।

[5-30—5-40 P.M.]

কিন্তু যদি বলা যায় সপ্তাহে দুইদিন রোজ দেওয়া যেতে পারে তাহলে সম্ভব হবে। যারা কঠোর পরিশ্রম করতে পারে সেইসব লোক দিয়ে হবে না, প্রতি বাড়িতে বয়স্ক যে সমস্ত বৃদ্ধ-বৃদ্ধা আছে যারা কোনও পরিশ্রমের কাজ করে না তারা এই সমস্ত গাছগুলিকে পরিচর্যা করতে পারে কিম্বা গ্রামাঞ্চলে গরিব ঘরের ১০/১১ বছরের যে সমস্ত ছেলে-মেয়ে আছে যারা স্কুলে যায় না তাদের এই কাজে দেওয়া যেতে পারে, তাহলে গাছগুলি বাঁচবে। আপনি জানেন, কেন্দ্রীয় সরকার কয়লার দর বাড়িয়ে দিয়েছেন, সেইজন্য জ্বালানির প্রয়োজনে কাঠের উপর প্রচন্ড চাপ পড়ছে। শুধু বনাঞ্চলের কাঠ ধ্বংস হচ্ছে না, গ্রামাঞ্চলের কাঠও চলে যাচ্ছে। কয়লার দর বাড়িয়ে দেওয়ার জন্য, জ্বালানির দর বাড়িয়ে দেওয়ার জন্য সমস্ত জিনিসের দর বেড়ে গেছে। অভাবের তাড়নায় মানুষেরা এই সমস্ত গাছ কাটছে। বন যেভাবে ধ্বংস হচ্ছে সেইভাবে সৃজন হচ্ছে না। সুতরাং এ ব্যাপারে কঠোর আইন করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় এক জায়গায় উত্থাপন করেছেন যে গাছ কাটা আত্ম হত্যা এবং নরহত্যার সামিল। এটা একটা সাংঘাতিক অপরাধ, সেখানে ৫২ নম্বর দাবিতে বলছেন ৩ মাসের জেল হতে পারে। কিন্তু ৩ মাসের জেল খেটে হাজার হাজার টাকা আয় করবে এই আইন কার্যকর হবে না, সুতরাং আপনাকে আরও কঠোর আইন আনতে হবে।

(এই সময় স্পিকার পরবর্তী বক্তাকে ডাকায় মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় মহাশয় বন বিভাগের বন সংরক্ষণ, বন-সৃজন, ভূমিক্ষয় নিবারণ, দূষণমুক্ত সাধন এবং

অভয়ারণ্য সৃজন ইত্যাদির ব্যাপারে যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি এবং তারসঙ্গে যে কাট-মোশন আছে এগুলির ছেদন করার কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ডানদিকে কংগ্রেসি ভাইরা বসে আছেন। আমাদের অনেকদিনের পুরানো অপূর্বভাইকে ব্যাধিতে পেয়েছে, সেটা হল টার্গেট। উনি কালকেও একটি বিষয়ে বলতে গিয়ে বললেন টার্গেট কি আছে বলুন এবং এত জোরে বলেন, অবশ্য বরাবরই ওনার জোরে বলা অভ্যেস, আমাদের সঙ্গে যখন ছিলেন এইরকম জোরে বলতেন। উনি টার্গেটের কথা বলেছেন। উনি হরিয়ানার কথা বলেছেন, হিমাচল প্রদেশের কথা বলেছেন, তামিলনাড়ুর কথা বলেছেন। আমি বুড়ো মানুষ হয়ে তাঁর কথাগুলি শুনলাম। কিন্তু আপনাদের সময়ে পশ্চিমবাংলায় সামাজিক বন-সৃজন প্রথা ছিল, তারপর স্বাভাবিক বন-সৃজন ছিল, এগুলির উন্নতি আপনাদের সময়ে কতখানি করেছেন? আপনারা সেগুলির কতখানি উন্নতি করেছেন? সেগুলি সম্বন্ধে তো কোনও কথা, কোনও পরিসংখ্যন, কোনও কিছুই বললেন না। আমাদিগকে বোকা বানালে হবে না, আসল কথা হল আমাদের সাধারণ মানুষের এই স্বাভাবিক বন-সৃজনের প্রচেষ্টা এবং এর প্রতি আকর্ষণ বেড়েছে। গ্রামে, গ্রামাঞ্চলে তো আপনি যান, দেখবেন আমরা তো কংগ্রেসের টাইমে কাজকর্ম করেছি, তখন দেখেছি গাছপালার নাম গন্ধও ছিল না—গ্রামের মধ্যে আশেপাশে দেখা যাবে বহু জায়গায় গাছপালা হয়েছে। তা ছাড়া আর একটা কথা হল চায়ের জন্য বনসৃজন, আমাদের কাঠের যথেষ্ট প্রয়োজন আছে। কৃষি জমির জন্য লাঙল, জোয়াল ইত্যাদির প্রয়োজন, সেজন্য কাঠের দরকার তাছাড়া পিউরিটি অফ এয়ার, ওয়াটার অ্যান্ড সয়েল ডিপেন্ডস অন দি কনজারভেসণ অফ ফরেস্ট এই জন্যই বন সৃজন। আমি আর বেশি সময় নেব না, একটা কথা বলি, বনসৃজন আমাদের বামফ্রন্ট সরকারের টাইমে যা হয়েছে সামাজিক এবং স্বাভাবিক বনসৃজনের মাধ্যমে আমাদের যা করা হয়েছে তা কংগ্রেস আমলে ছিল না। ওঁরা জানতেন না, ওঁরা কেবল ধ্বংস এবং চোরাপথে কাঠ বিক্রি করার পারমিট দিতেন। উনি একটা কথা বলেছেন উলঙ্গ, উনি শিক্ষিত মানুষ ওঁর মুখে এই কথাটা শুনে খুবই আঘাত পাচ্ছি। উনি বা ওনাদের পক্ষ থেকে বলা হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে ১০টি ডাক্তারি পোস্ট থাকে তাতে বলেছেন তিনি নাকি সেই পদ বিক্রি করেন, এর থেকে উলঙ্গ কথা আর কি হতে পারে? যাই হোক আমার আর বেশি সময় নেই, আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বন বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সম্পূর্ণ রূপে সমর্থন করে দু-একটি কথা বলে শেষ করব। আজকে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যেভাবে কয়লা এবং অন্যান্য জ্বালানির দাম এবং নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বাড়ানো হচ্ছে সেই সঙ্গে গ্রামের মানুষের কাছে বিদ্যুৎ সরবরাহের যে ব্যবস্থা সেটা আজকে সাধারণ মানুষের কাছে একটা বঞ্চনা হিসাবে দাঁড়িয়েছে। সেজন্য আজকে বনসম্পদের উপর যে চাপ পড়ছে এবং সেজন্যই বনসম্পদ সৃষ্টির জন্য পশ্চিমবঙ্গ সরকার রাস্তা থেকে শুরু করে সমস্ত পতিত জমি খরার হাত থেকে বাঁচাবার এবং মাটি,

জল, বায়ু প্রভৃতি দূষণের হাত থেকে শোধনের জন্য যে প্রয়াস চালাচ্ছেন তা সত্যই প্রশংসীয়। এর সঙ্গে কেন্দ্রীয় সরকারের আর.এল.ই.জি.পি. এবং এন.আর.ই.পি.র বন সৃজন প্রকল্পের যে টাকা সেই টাকা কমিয়ে দেবার ফলে আজকে পশ্চিমবঙ্গে সরকারের তরফ থেকে আশানুরূপ বনসৃজন সম্ভব হচ্ছে না। বনসৃজনের জন্য কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে টাকা দেওয়া দরকার ধীরে ধীরে তা কমে যাচ্ছে। সেজন্য পশ্চিমবঙ্গ সরকার বনসম্পদ সৃষ্টি এবং বনসৃজন প্রকল্প যেভাবে হাতে নিয়েছেন নিশ্চয়ই তা প্রশংসার দাবি রাখে। আজকে এই বন সম্পদের উপকারিতার সম্বন্ধে লক্ষ্য রেখে মাননীয় মন্ত্রী মহাশয় যে দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40—5-50 P.M.]

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বনমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি এবং কাট মোশনের বিরোধীতা করে কয়েকটি কথা বলছি। মাননীয় অপূর্ববাবু অনেক টার্গেটের কথা বলেছিলেন, কিন্তু তাঁদের আমলে বন কি ছিল এবং আমাদের আমলেই বা সেটা কি হয়েছে সেই হিসাবটা তিনি দিলেন না। আপনি জানেন কংগ্রেস আমলে বনমন্ত্রী ছিলেন আমাদের জেলার মাননীয় সীতারাম মাহাতো এবং আজকে যিনি বনমন্ত্রী তিনিও আমাদের জেলারই মানুষ। কংগ্রেস আমলে যেখানে তাঁরা বন-জঙ্গলকে ধ্বংস করেছেন, সেখানে আজকে এই সরকার প্রশাসনের মাধ্যমে জনগণের সাহায্য নিয়ে সেই জঙ্গলকে তাঁরা রক্ষা করছেন এবং নতুন করে বন সৃষ্টি করা হচ্ছে। যখন এই অবস্থা তখন দেখতে পাচ্ছি, কংগ্রেসিরা ঝাড়খন্ডীদের সঙ্গে হাত মিলিয়ে সেই জঙ্গল ধ্বংস করবার জন্য প্রয়াস চালাচ্ছে। আজকে পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলায় কংগ্রেসিদের সহায়তা নিয়ে ঝাড়খন্ডীরা তাদের আন্দোলন শুরু করেছেন। পশ্চিমবঙ্গে যেখানে বন-জঙ্গল রয়েছে, বিশেষ করে সেখানে আদিবাসীরা বাস করে। আজকে সেইসব আদিবাসীদের জীবনযাত্রার ক্ষেত্রে স্বাচ্ছন্দ এসেছে। কংগ্রেস আমলের চেয়ে এখন তাঁরা বন-সম্পদ থেকে অনেক বেশি পয়সা রোজগার করছেন। আগে ১০০টা কেন্দু পাতার জন্য যেখানে ১০ পয়সা পেত, আজকে সেই জায়গায় ২৫ পয়সা পাচ্ছে। আজকে বামফ্রন্ট সরকার গরিব মানুষের স্বার্থে বন-সম্পদের ভূমিকা বাড়িয়ে দিয়েছেন। শুধু বন-সম্পদ নয়, তার সাথে বিভিন্ন এলাকায় যেসব সম্পদ আছে তা কিভাবে রক্ষা করা যায় তারজন্য বামফ্রন্ট সরকার উদ্যোগ গ্রহণ করেছেন। কিন্তু কংগ্রেস আমলে এই উদ্যোগ দেখতে পাইনি। সেইজন্য মাননীয় বনমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কাট মোশনের বিরোধীতা করছি। সুব্রতবাবু সিরিয়াস নন, হাতির ব্যাপারে উনি বলেছেন, উনি এখানে নেই। অপূর্ববাবুর বক্তব্য আমি শুনলাম, উনি প্রশংসা করেছেন। আমার যে ভাষা সেই ভাষার মধ্যে ঢোকাবার প্রচেষ্টা করেছেন। আমি তাঁকে ধন্যবাদ দিয়ে শুরু করছি এই অ্যাপ্রিসিয়েশনের জন্য, বিশেষ

করে এটা কংগ্রেস বেঞ্চ থেকে হয়েছে। অপূর্ববাবু প্রতিষ্ঠিত হয়েছেন, যে কোনও ভাবেই হোক না কেন তিনি একটা নেতৃত্বে এসেছেন, বেশ কিছু দিন অবলিভিয়ান ছিলেন। আজকে তাঁর বক্তব্য শুনে, বিশেষ করে সমস্ত কিছু বুঝে-শুনে যে বক্তব্য রেখেছেন তাতে আমার আনন্দ হয়েছে, উৎসাহ হয়েছে। প্রথমে উনি টার্গেটের কথা বলেছেন। টার্গেট আমরা অ্যাচিভ করেছি, টার্গেটে আমরা ফেল করিনি। টার্গেট সম্বন্ধে আমার হিসাব-নিকাশ আছে, আপনি চাইলে সেটা দিতে পারি। যে টার্গেট আমরা নিয়েছি সেই টার্গেট আমরা একসিড করে গেছি। রেভিনিউ-এ আমরা পিছিয়ে নেই, সময় পেলে আপনাকে ডিটেলস জানিয়ে দিতে পারতাম। এই কথা বলতে পারি রেভিনিউ-এ আমরা পেছিয়ে নেই। সেই দিক থেকে আমাদের কোনও অসুবিধা নেই। বরং অ্যাফরেস্টেশনে যে টার্গেট ছিল তার চেয়ে আমরা প্রায় ৩০/৩২ হেক্টর এগিয়ে গেছি সোশ্যাল ফরেস্ট্রির ক্ষেত্রে। একটা কথা আপনাদের বিনীত ভাবে বলি আজকে ফরেস্টের হিসাব কিন্তু রেভিনিউ-এ নয়, আজকে রেভিনিউ কত হল না হল এটা কিন্তু মানদন্ড নয়। আজকে মানদন্ড হচ্ছে কনজারভেসন। আমি একটা কথা রেখেছি দেখবেন যেটা কাগজে বেরিয়েছে যে সারা বিশ্বব্যাপি হাহাকার পড়ে গেছে। আমেরিকা নানা কথা বলেন, গ্রীণ ফরেস্ট্রি এই সব করলে প্রোডাকশন, প্রডাকটিভিটি মার খাবে। গ্লোবল এনভায়রনমেন্টাল প্রবলেম ঠিক করতে গেলে ৩০ পারসেন্ট প্রাইস রাইজ ঘটবে। এখন তো থ্যাচার সবুজ জামা পরে ঘুরছে। আমেরিকা একটা কথার বিরোধীতা করেছিল কিন্তু এখন বলছে এটা ভাববার দরকার আছে, কারণ এখন ক্লাইমেট এবং রেন ফলের পরিবর্তন হয়েছে। অপূর্ববাবুকে বলি প্রকৃতি প্রতিশোধ নিতে ছাড়ে না। একটা কথা আপনাকে বলি, আপনি পড়াশোনা করেন, তাই আপনাকে বলছি। অ্যাঞ্জেল একটা কথা বলেছেন যে "প্রকৃতির উপর প্রাথমিক জয়ে উৎফুল্ল হবার কোনও কারণ নেই, কারণ যে সত্বগুলি যে প্রভাবগুলি পূর্বলক্ষিত নয় সেই গুলিকে সংগঠিত করে ২-৩ পর্যায়ে প্রতিশোধ নিতে শুরু করবে, তখন প্রাথমিক জয়ের সমস্ত চিহ্নগুলি সম্পূর্ণভাবে নিশ্চিহ্ন হয়ে যাবে।" মিস গ্রহরেন বার্টল্যান্ড একটা বই লিখেছেন তাতে তিনি বলেছেন—মিঃ রাজীব গান্ধী তাতে মুখবন্ধ লিখেছেন—এটা যদি প্রমাণ করতে বলেন তাহলে আমি প্রমাণ করতে পারব না, কিন্তু যখন প্রমাণ করতে পারব তখন করার আর কিছু থাকবে না। মিডস্ ১৯৭০ প্রকৃতির যে পুনর্জীবনের ক্ষমতা সেটা পার হয়ে গিয়েছে। আমরা একটা বই বার করেছি, সেটা আপনাদের কাছে দিয়েছি, বাড়িতে গিয়ে পড়বেন। সুন্দরবন প্রোটোকল-এ কি বলতে চেয়েছি? কনস্টিটিউশন, আর্টিকেল ৫১-এ ক্লজ (জি) সংবিধানে যে ডিউটিজ অফ সিটিজিয়ান করতে চেয়েছি সেটা আপনার শুনলে ভাল লাগবে। মিঃ ভেঙ্কটরামান দি প্রেসিডেন্ট অফ ইন্ডিয়া, আপনারা সবাই মিলে আমাকে দায়িত্ব দিয়েছেন, আমি ভাল কথা বলেছি, তিনি বলেছেন আপনি যেভাবে বলবেন আমি আপনার সঙ্গে থাকব, কারণ এই প্রথম নাগরিক কর্তব্য এবং প্রকৃতি সম্পর্কে একটা ডকুমেন্ট আপনি হাজির করতে পেরেছেন, সেটা সেন্ট্রাল অ্যান্ড স্টেট পলিউশন কন্ট্রোল বোর্ড সেটা মেনে নিয়েছে। ২৮ তম কনফারেন্সে দি সুন্দরবন প্রোটোকল গভর্নর নুরুল হাসান উদ্বোধন করেছেন। সুন্দরবনের বুকে দাঁড়িয়ে তিনি বলেছেন প্রকৃতিকে কিভাবে আমরা রক্ষা করতে পারি সেটা

চেষ্টা করে। বর্তমান বছরের এই সঙ্কটের সময়ে তারা কোথাও এক বিন্দু জল পাচ্ছে না। অস্বাভাবিক দুর্ভোগ ভোগ করছে। এই অবস্থায় আমি পরিষ্কারভাবে বলছি যে, একটা সর্বদলীয় কমিটি গঠন করে খরা মোকাবিলা করার জন্য যে অর্থ বরাদ্দ করা হচ্ছে সেই অর্থ ঠিক ঠিক খরচ করা হচ্ছে কিনা তা দেখা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খারা সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এখানে খরা নিয়ে আলোচনা করছি। বিরোধী বন্ধুরা চিৎকার করছেন যে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার খরা মোকাবিলায় ব্যর্থ হয়েছে। আমরা লক্ষ্য করছি পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকে পশ্চিমবাংলায় বার বার খরা, বন্যা এবং অন্যান্য প্রাকৃতিক বিপর্যয় দেখা দিচ্ছে এবং বামফ্রন্ট সরকার সঠিকভাবেই তার মোকাবিলা করে চলছে। বামফ্রন্টের আগে আমাদের বিরোধী বন্ধুরা এখানে ক্ষমতায় ছিলেন এবং তাঁদের সময়ে তাঁরা কিভাবে এইসব জিনিসের মোকাবিলা করতেন, তাও আমরা লক্ষ্য করেছি। অতীতে যখন খরা হত, তখন গ্রামেগঞ্জের গরিব মানুষদের এক হাতা খিচুড়ির জন্য লঙ্গরখানায় গিয়ে দাঁড়াতে হত এবং তাই খেয়ে দিন কাটাতে হত। সেসব দিনের কথা আজও গ্রামের মানুষ ভুলে যায়নি। বর্তমানে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে গোটা পশ্চিমবাংলায় খরা বা বন্যাকে মোকাবিলা করার জন্য যে প্রয়োজনীয় ব্যবস্থাগুলি গ্রহণ করেছেন তা প্রশংসনীয়। তথাপি আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, রাজ্যের বহু জায়গায় যে দ্রুততার সঙ্গে সেচ দপ্তরের পক্ষ থেকে ডিপ টিউবওয়েল বসানো দরকার ছিল, তা তাঁরা পারেননি বলে আজকে বহু ক্ষেত্রেই কৃষকদের বোরো চাষ একদম নষ্ট হয়ে গেছে। সেই সমস্ত কৃষকদের আজকে ক্ষতিপূরণ দেওয়া প্রয়োজন। বোরো চাষ করার জন্য গরিব কৃষকরা যে সমস্ত ঋণ গ্রহণ করেছিল তাও আজকে মকুব করা দরকার। ত্রাণ মন্ত্রীকে আমি অনুরোধ করছি বোরো চাষীদের দিকে দৃষ্টি দেবার জন্য। তা ছাড়া গ্রাম বাংলার গরিব মানুষ অধ্যুষিত এলাকাগুলিতে পানীয় জলের ব্যবস্থার জন্য ডিপ টিউবওয়েল স্থাপনের অনুরোধও জানাচ্ছি। যাতে আগামী দিনে খরার সময়ে তারা পানীয় জলের কষ্ট ভোগ না করেন। আজকে আমাদের বিরোধী বন্ধুরা অভিযোগ করলেন যে, রাজ্য সরকার খরা মোকাবিলায় ব্যর্থ হয়েছেন। কিন্তু আমরা জানি গ্রামাঞ্চলে গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে দ্রুত সিদ্ধান্ত গ্রহণ করে ডিপ টিউবওয়েল এবং নলকূপ বসাবার এবং মেরামত করার কাজ হয়েছে। ফলে অধিকাংশ ক্ষেত্রেই মানুষের জলের সমস্যা দূর করা সম্ভব হয়েছে। এখানে মন্ত্রী মহোদয়া উল্লেখ করেছেন যে, শুধু মাত্র পাট চাষেরই ক্ষতি হয়নি, সাথে সাথে আউস ধানেরও ক্ষতি হয়েছে এবং দিনমজুর ও ক্ষেতমজুরদের কাজের সমস্যা দেখা দিয়েছে। তাদের হাতে পয়সা না থাকায়, ক্রয় ক্ষমতা হ্রাস পাওয়ার ফলে তারা আজকে নিত্যপ্রয়োজনীয় জিনিস ক্রয় করতে পারছে না। আই টি ডি পি মৌজাগুলিতে রেশনের মাধ্যমে কম দামে যে খাদ্যদ্রব্য সরবরাহ করা হয়, বর্তমানে তার মাত্র ২০ শতাংশ সরবরাহ করা হচ্ছে। সেখানে অবিলম্বে—আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষদের মধ্যে—আরও ব্যাপকভাবে রেশনে খাদ্যদ্রব্য সরবরাহ করার জন্য আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। পাট এবং আউস ধানের যেমন ক্ষতি হয়েছে তেমন উত্তরবঙ্গে চা-এরও ক্ষতি হয়েছে। ফলে আজকে সেখানকার শ্রমিকরা সময় মতো কাজ পাচ্ছে না। সেদিকে একটু লক্ষ্য দিতে

হবে। এই ক'টি কথা বলে, এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খরা পরিস্থিতির উপর মাননীয় ত্রাণমন্ত্রী তিনি তাঁর দ্বিতীয় বিবৃতি দিয়েছেন এবং বর্তমানে পশ্চিমবাংলায় বৃষ্টি হওয়ায় তিনি স্বস্তির কথা বলেছেন। নিশ্চয়ই বৃষ্টি হওয়াতে খরা পরিস্থিতি যে আরও ভয়াবহ রূপ নিতে পারত সেই অর্থে স্বস্তি, কিন্তু ইতিমধ্যে এই খরা পরিস্থিতির ফলে পশ্চিমবাংলায় যে সর্বনাশ হয়ে গেল সেই সর্বনাশটাকে অস্বীকার করার কোনও সুযোগ নেই। চাষবাসের যা ক্ষতি হয়ে গেল তা মাননীয় কৃষিমন্ত্রীর বিবৃতি থেকে দেখলাম। তিনি বলেছেন আউস এবং বোরো চাষের ক্ষতির কথা এবং পাট চাষেরও ২৫ থেকে ৩০ পারসেন্ট ক্ষতির কথাও বলেছেন। ফলে একটা মারাত্মক সর্বনাশ হয়েছে। খরা পরিস্থিতি কি ভয়ঙ্কর রূপ নিয়েছিল আমি তা আর পুনরুল্লেখ করতে চাই না। সরকারি দলের সদস্যরা আমার সঙ্গে সহমত, তাঁরা সকলেই খরার সঙ্কটজনক পরিস্থিতির কথা বলেছেন। গ্রামাঞ্চলের মানুষকে নগদে জল কিনে খেতে হচ্ছে এইসব উদ্বেগের কথা শুধু বিরোধী দলের সদস্যরা নয়, সরকারি দলের সদস্যরাও উল্লেখ করেছেন। আমার যেটা প্রশ্ন, এই খরা পরিস্থিতি মোকাবিলা করার ক্ষেত্রে সরকারের যে দায়িত্ব সেই দায়িত্বের ক্ষেত্রে আমি দুটি দিক দিয়ে দেখাতে পারি, এক হচ্ছে, কতকগুলি আশু ব্যবস্থা গ্রহণ করা আর দ্বিতীয়টি হচ্ছে, দীর্ঘমেয়াদি ব্যবস্থা গ্রহণ করা। প্রথমত আশু ব্যবস্থা গ্রহণ করা আর দ্বিতীয়টি হচ্ছে, দীর্ঘমেয়াদি ব্যবস্থা গ্রহণ করা। প্রথমত আশু ব্যবস্থা গ্রহণ করার ক্ষেত্রে আজকে বিশেষ করে যখন এটা বন্যা নয়, খরা পরিস্থিতি তখন এ ব্যাপারে অনেক আগে থেকেই এর লক্ষ্যণগুলি বোঝা যায়। আপনার বিবৃতি থেকে দেখছি, আপনি বলছেন, কয়েক মাস ধরে বৃষ্টি হচ্ছে না, অনাবৃষ্টি, ৬-৭ মাস ধরে এই রকম অবস্থা। এছাড়া আবহাওয়া দপ্তরের রিপোর্ট রয়েছে। ইন্ডিয়ান স্পেস রিসার্চ অর্গানাইজেশন যাকে সংক্ষেপে ইস্রো বলে তার স্যাটেলাইটের মাধ্যমে যে জিও-হাইড্রোলজিক্যাল রিপোর্ট পাঠাচ্ছেন তার থেকে আপনি জানতে পারছেন। আপনার নিজেদের আন্ডারগ্রাউন্ড ওয়াটার সার্ভে করার যে বোর্ড আছে তার রিপোর্ট পাচ্ছেন, এত সমস্ত সংবাদ, তথ্য অনেক আগে থেকে জানা থাকা সত্ত্বেও আগাম ব্যবস্থা হিসাবে যেটা আমি বলেছিলাম আশু পদক্ষেপ কি নিয়েছেন? খরা পরিস্থিতি যে এইরকম ভয়াবহ অবস্থার সৃষ্টি করে দিল, এই যে পানীয় জলের সঙ্কট সৃষ্টি হল, আপনার রিপোর্টেই আন্ত্রিক রোগে যে ৩২ জন মারা গেল, সেই অমূল্য জীবন আর ফিরে আসবে না বৃষ্টি নামলেও—এইরকম যে একটা অবস্থার সৃষ্টি হল তারজন্য আপনি কি পদক্ষেপ নিয়েছেন একে মোকাবিলা করার জন্য? দ্বিতীয় কথা হচ্ছে, দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণ করার ক্ষেত্রে—আমরা জানি বিগত কংগ্রেস সরকার তারা কোনওদিন খরা এবং বন্যা পরিস্থিতি মোকাবিলা করার জন্য জনগণের স্বার্থে যে পদক্ষেপ নেওয়া দরকার তা তাঁরা নেননি। তাঁদের জনবিরোধী চরিত্রের কথা সকলের জানা আছে। কিন্তু যারা নিজেদের বামপন্থী বলে দাবি করেন, যারা নিজেদের জনমুখী বলে দাবি করেন, যারা এখানে কমপক্ষে একটানা ১২ বছর ধরে রাজত্ব চালাচ্ছেন, এই ১২ বছরে বামফ্রন্ট সরকারের রাজত্বে খরা পরিস্থিতি মোকাবিলা করার জন্য কার্যকর কি ব্যবস্থা নিয়েছেন? প্রযুক্তি বিজ্ঞান যুগে আজও পর্যন্ত তারা সেখানে ঐ প্রকৃতির উপর নির্ভর করে থাকছেন, বৃষ্টি নামলে তবেই খরা পরিস্থিতি মোকাবিলা করা যাবে।

[1-50—2-00 P.M.]

এই অবস্থাটাকে মোকাবিলা করার জন্য আপনি কার্যকর কি ব্যবস্থা নিয়েছেন? এখানে বার বার এই প্রশ্নগুলি আসছে যে, যদৃচ্ছ ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল পরিকল্পনা বিহীনভাবে বসানোর জন্য আন্ডার গ্রাউন্ড ওয়াটার পাওয়া যাচ্ছে না, ৮০ পারসেন্ট টিউবওয়েল খারাপ হয়ে গেছে। পারসেন্টেজ ভ্যারি করতে পারে। অসীমবাবু বলেছেন, আপনারাও বলেছেন। আন্ডার গ্রাউন্ড ওয়াটার নেমে যাচ্ছে, সেখানে কি বিকল্প ব্যবস্থা আছে? পশ্চিমবঙ্গ নদী মাতৃক দেশ, সেখানে নদীর জল সদ্ব্যবহার করা, যেখানে সারফেস ওয়াটার অর্থাৎ উপরিভাগের জল, বৃষ্টির এবং বর্ষার জলকে ধরে রেখে তাকে প্রিজার্ভ, সংরক্ষণ করা। খরা এবং বন্যার সময়ে ব্যবহার করার জন্য কোনও মাস্টার প্ল্যান পরিকল্পনা নেওয়া এই রকম কোনও দৃষ্টিভঙ্গী আছে কি? একটা জনমুখী সরকার এই রকম খরা পরিস্থিতিতে সম্মুখীন হয়ে যেখানে লক্ষ লক্ষ জীবন এবং সম্পদ নষ্ট হয়ে যাবার দাখিল হয়েছে সেখানে সেই সমস্ত জায়গায় সারফেস ওয়াটার অর্থাৎ উপরিভাগের জল সংরক্ষণ, সদ্ব্যবহার যাতে করা যায় তার জন্য পরিকল্পনা নেওয়া । ওয়ান ড্রপ অফ ওয়াটার, এক বিন্দু জল যাতে নষ্ট না হয় এই দৃষ্টিভঙ্গীতে দেখা উচিত। এটা ক্রিমিন্যাল নেগলিজেন্স, আপনাদের সরকারের তরফ থেকে এই রকম দীর্ঘস্থায়ী পরিকল্পনা গ্রহণ করে খরার মোকাবিলা করা দরকার। আমরা একবিংশ শতাব্দীর দিকে এগিয়ে চলেছি। কংগ্রেস সরকার কোনও পরিকল্পনা করেননি, বামফ্রন্ট যাঁরা নিজেদের জনমুখী সরকার বলেন তাঁরাও এই দৃষ্টিভঙ্গীতে একে দেখেননি ট্রাজিক, রিমার্ক, এটা অপ্রিয় সত্য হবে কিন্তু বলতে বাধ্য হচ্ছি, যে দৃষ্টিভঙ্গী থেকে খরা, বন্যা এবং প্রাকৃতিক দুর্যোগ যাই বলুন সরকারের যে ক্যাজুয়েল অ্যাটিচিউড এইগুলি দেখে সাধারণ মানুষের মনে হয় যে স্পেকুলেটররা ফাটকা কারবারীরা যেমন ফাটকা কারবার করে সেই রকম খরা এবং বন্যা পরিস্থিতি নিয়ে অসহায় মানুষের দুঃখ দুর্দশাকে পুঁজি করে সস্তা রাজনীতির ফায়দা লোটা হচ্ছে। খরা, বন্যাকে জিইয়ে রেখে উদ্দেশ্যসাধন করতে চায়। একটা সরকার কতখানি জনবিরোধী চরিত্র অর্জন করলে মানুষের দুঃখ-দুর্দশাকে পেটি পলিটিক্যাল ইন্টারেস্ট কাজে লাগাতে চায়। এটা বলতে বাধ্য হচ্ছি কি কেন্দ্র, কি রাজ্য, কি দক্ষিণ, কি বাম আমরা দেখতে পাচ্ছি এই ধরনের পরিস্থিতিতে শুধু বিবৃতি এবং পাল্টা বিবৃতি হেলিকপ্টারে করে একটু ঘোরা পরিদর্শন এইসব হচ্ছে, কার্যত পিপল কনসার্নড ফিল করে রিয়েলি কার্যকর পদক্ষেপ গ্রহণ করার কোনও দৃষ্টিভঙ্গী তো আমাদের চোখে পড়েনি। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণমন্ত্রী খরা পরিস্থিতির যে বিবৃতি উপস্থিত করেছেন তার সমর্থনে আমি ২-৪টি কথা বলছি। পশ্চিমবঙ্গে এই বছর ৭-৮ মাস বৃষ্টি না হওয়ায় খরা পরিস্থিতি ভয়াবহ অবস্থায় ছিল, ২-৩ দিন হল বৃষ্টি হয়েছে, আজও হাউসে বসে মেঘের গর্জন শুনছি। মাননীয় বিরোধী দলের সদস্যদের কাছে আমি বিনীতভাবে বলছি যে, খরা বা বন্যা নিয়ে তাঁরা রাজনীতি করার কথা বলছেন সেটা ঠিক নয়। এটাকে জাতীয় সঙ্কট হিসাবে দেখার জন্য বলছি, এটাকে জাতীয় সঙ্কট হিসাবে ভাবতে এবং বুঝতে হবে। গত ১৯৮২ সাল থেকে ১৯৮৬ সাল এবং তার পরে এই রকম সঙ্কট হয়েছিল বলে আমার জানা নেই। এই খরা পরিস্থিতি পশ্চিমবঙ্গের পক্ষে একটা বিপদের

কথা বটে। সমগ্র মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া এবং বীরভূম জেলা দারুণভাবে অ্যাফেক্টেড হয়েছে। নদী শুকিয়ে গেছে। একটা একটু বুঝতে হবে যে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে নিশ্চয় এই খরা পরিস্থিতির মোকাবিলা করার চেষ্টা করছেন। কেন্দ্র থেকে আজ পর্যন্ত কোনও অর্থ সাহায্য পাওয়া যায়নি, তা সত্ত্বেও মাননীয় মন্ত্রী মহাশয়াকে একটু ভাবতে বলি, যে খরাটা ঠিক আকস্মিক নয়, বন্যায় যেমন হঠাৎ জল আসে এটা তা নয়, এটা একটা দীর্ঘমেয়াদী পরিস্থিতি। সেপ্টেম্বর মাস থেকে বৃষ্টি হচ্ছে না আবহাওয়া দপ্তরের রিপোর্ট আপনাদের কাছে আসে, আন্ডার গ্রাউন্ড ওয়াটার লেবেল কমিটির রিপোর্টও আপনাদের কাছে আসে, কাজেই এই পরিস্থিতি সম্পর্কে আগে থেকে সতর্ক হওয়া উচিত ছিল, তাহলে আমরা আরও আগে থেকে এর মোকাবিলা করতে পারতাম। এটা আপনার জানার কথা, আপনি জানেন ধরে নিয়েই আমি বলব।

বিশেষজ্ঞরা বলেছেন, আমাদের রাজ্যে নাকি যথেচ্ছভাবে ব্যবহার করার জন্য, মিসইউজ করার জন্য আন্ডারগ্রাউন্ড ওয়াটার নিঃশেষ হয়ে যাচ্ছে। কাজেই এটা নিয়ে ভাবতে হবে। পশ্চিমবাংলার খরা পরিস্থিতিকে আজকে এইভাবে দেখলে হবে না। আজকে ভূগর্ভস্থ জলের ব্যবহার সম্পর্কে বিশেষজ্ঞদের সঙ্গে কনসাল্ট করতে হবে। ভূগর্ভস্থ জল ব্যবহার সম্পর্কে বৈজ্ঞানিক ভিত্তিতে তা নিয়ন্ত্রণের উপর জোর দিতে হবে এবং তাঁরা এ সম্পর্কে যে হুঁশিয়ারি দিয়েছেন সে-ব্যাপারে ব্যবস্থা নিতে হবে এবং এটা জাতীয় প্রশ্ন হিসাবে গ্রহণ করতে হবে। গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের ক্ষেত্রে দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণ করতে হবে এবং এই ব্যাপারে স্থায়ী পর্যবেক্ষণ, মেরামতি এবং জল অপচয় বন্ধ করতে হবে। খরার ক্ষেত্রে প্রত্যেক চাষীর ঋণ মকুব করতে হবে এবং তাদের জন্য রিলিফের ব্যবস্থা করতে হবে। আপনি জানেন যে, কো--অপারেটিভ ব্যাঙ্ক থেকে এই অবস্থায় গ্রামাঞ্চলে লোন আদায়ের তাগাদা চলছে, যখন খরা মোকাবিলায় জেলায় জেলায় কন্ট্রোল রুম খোলা হয়েছে এবং মন্ত্রীরা ছুটে বেড়াচ্ছেন। যখন এইরকম একটা ইমার্জেন্সি অবস্থা সেই সময় তারা কৃষকদের কাছে ঐ নোটিশ পাঠাচ্ছে। মেদিনীপুর জেলায় আমার কনস্টিটিউয়েন্সির কথা বলতে পারি, সেখানে এটা হচ্ছে। কিন্তু আপনি যদি চান তাহলে এইরকম বহু কেস আমি দিতে পারি। এটা অবিলম্বে বন্ধ করা দরকার। মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, আমি তাঁকে বলছি, এটা ইমিডিয়েট বন্ধ করুন। কারণ এই ব্যাপারে গরিবদের মধ্যে একটা প্রচণ্ড বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছে। কাজেই এই ঋণ আদায় অবিলম্বে বন্ধ করতে হবে। এই খরা মোকাবিলার জন্য আজকে সবাইকে নিয়ে মিটিং করুন, সেখানে আমাদের রাজ্যের এক্সপার্ট এবং প্রয়োজনে কেন্দ্রের যারা এক্সপার্ট আছেন তাঁদের নিয়ে বিষয়টা বিচার-বিবেচনা করুন, সেমিনারে বসুন। এ-ব্যাপারে স্থায়ী সমাধানের দিকে আমাদের যেতে হবে, তা না-হলে পশ্চিমবঙ্গে খরা সমস্যার সমাধান হবে না। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের মতো গরিবদরদী সরকার প্রতিষ্ঠিত আছে বলেই এই দাবি করছি। মাননীয় ত্রাণমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তাকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী এ কে এম হাসানউজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন আকাশে মেঘের গর্জন শুনা যাচ্ছে সেই সময় আমরা খরা পরিস্থিতি নিয়ে আলোচনা করছি। আর যখন খরার কারণে মাঠ-ঘাট, ফসল, পুকুর, নদীনালা শুকিয়ে সাহারা মরুভূমিতে পরিণত হল তখন খরা

পরিস্থিতি ঘোষণা করা যাবে, কি যাবে না, সেটা নিয়ে টালবাহানা চলল। বলা হল, রিলিফ ম্যানুয়াল খরা পরিস্থিতি ঘোষণার পক্ষে বাধা। এই রিলিফ ম্যানুয়াল যদি সেক্ষেত্রে বাধা হয়ে থাকে তাহলে সেটা পরিবর্তন করবার ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন জানি না। তবে এটা ঠিক যে, খরা পরিস্থিতি আজকে খুবই জটিল। আমার দেগঙ্গা কেন্দ্রের সমস্ত টিউবওয়েল আজকে চোকড্ আপ হয়ে গেছে। আজকে মালদায় ২০ ফুট নিচে মেশিন বসিয়ে সেখান থেকে জল তুলতে হচ্ছে। এইরকম যেখানে অবস্থা, ক্ষয়-ক্ষতি সম্পর্কে সবাই যখন একই কথা বলছেন, সেখানে আমি বলছি, কৃষকদের ঋণ মকুব করা হোক, খরা ঘোষণা করা হোক এবং কৃষকদের স্পেশাল রিলিফ দেওয়া হোক। আমি যে গ্রামে বাস করি—দক্ষিণ ২৪ পরগনার মগরাহাট থানার হরিহরপাড়া গ্রাম—সেই গ্রামে আজকে একটিও টিউবওয়েল নেই।

[2-00—2-10 P.M.]

আমার বাড়ির কাছাকাছি টিউবওয়েল ছিল। কংগ্রেস আমলে যেহেতু আমি কংগ্রেসের বিরোধী সেইজন্য সেই সময়কার কংগ্রেস এম এল এ সেই টিউবওয়েল তুলে নিয়ে যায়। আর আপনাদের এই ১২ বছরের রাজত্বে এখনও পর্যন্ত ওখানে কোনও টিউবওয়েল বসালেন না। আপনাদের বললে আপনারা বলেন ডিস্ট্রিক্ট প্ল্যানিং অফিসে বলুন। আমি এই বিধানসভায় উল্লেখ করেছিলাম, তাতেও কিছু হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয় বলেছিলেন—আমাদের নিজেদের এম এল এ যে কনস্টিটিউয়েন্সিতে বাড়ি শ্রী আব্দুস সোবাহান গাজি—আপনি এই ব্যাপারটা দেখুন। আমি ওনাকে বললাম ওখানে টিউবওয়েল বসাবার ব্যাপারে। উনি বললেন এটা আমার ব্যাপার নয়, এটা পঞ্চায়েত সমিতি দেখে, এই ব্যাপারে আমার কিছু করার নেই। এমন অবস্থায় পানীয় জল অনেক দূর থেকে আনতে হয়। সামনাসামনি টিউবওয়েল না থাকার জন্য আমাদের রান্না বা গোসল পুকুরের জল দিয়ে করতাম। কিন্তু এখন পুকুরের জল শুকিয়ে যাওয়ায় বাধ্য হয়ে আমার নিজের ফ্যামিলির লোকেরা কলিকাতায় চলে এসেছে জলের জন্য। এই হচ্ছে বাস্তব অবস্থা। অথচ বন্যার সময় দেখি যুদ্ধকালীন ভিত্তিতে বন্যার মোকাবিলা করার চেষ্টা করা হয়। কিন্তু খরার সময় দেখি এই সরকারের একটা অনীহা রয়েছে। মাননীয় অর্থমন্ত্রী এখানে ঘোষণা করলেন যে ১০ কোটি টাকা দিয়ে এই খরার মোকাবিলা করা হবে, সমস্ত জায়গায় পানীয় জল দেওয়ার ব্যবস্থা করা হবে। এখানে ত্রাণমন্ত্রী মহাশয় বিবৃতি দিলেন যে ১১ কোটি ৯ লক্ষ টাকা এই খরা মোকাবিলা করার কাজে লাগানো হবে। ব্লকের নিচের লেভেলে পর্যন্ত জল দেওয়া হবে বললেন। বললেন যে এর জন্য মনিটরিং সেল তৈরি করা হয়েছে, কন্ট্রোল রুম খোলা হয়েছে। কিন্তু সেটা এখনও ব্লক লেভেল পর্যন্ত পৌঁছে গেলেও এর ভিত্তিতে টিউবওয়েল তৈরি করার কাজ শুরু হয়নি। দেগঙ্গার কথা বলি, অন্য জায়গায় কথা বলতে পারব না, এই কাজ আরম্ভ হয়নি। এই সিরিয়াসনেস যদি অফিসারদের মধ্যে না আনা যায় তাহলে তো কিছুই হবে না। এখনই খরা এলাকা ঘোষণা না করলে অবস্থা আরও জটিল হয়ে দাঁড়াবে। বৃষ্টি হয়ত এখন হচ্ছে, তাহলেও তো এখনই সমস্যার সমাধান হয়ে যাবে না। আবার মাননীয়া মন্ত্রী মহাশয়া আশঙ্কা প্রকাশ করেছেন যে অতিবৃষ্টি যেন না হয়ে যায়, তাহলে অবস্থা আরও বিপজ্জনক হয়ে দাঁড়াবে। সেইজন্য মাননীয়া মন্ত্রী মহাশয়ার কাছে আমার দাবি খরা বলে ঘোষণা করা হোক এবং কৃষকদের সাহায্যের জন্য কৃষি ঋণ মকুব করে দেওয়া হোক। মাননীয় সদস্য শক্তি

প্রসাদ বল মহাশয় সঠিকভাবেই বলেছেন যে এই সময় কো-অপারেটিভ সোসাইটির সদস্যরা গ্রামে গ্রামে দৌড়োচ্ছে কৃষি ঋণের সুদ আদায় করার জন্য। যখন খরায় সমস্ত কৃষকের এই রকম একটা অবস্থা সেই সময় সুদ আদায় করা হচ্ছে। এর প্রতিকার বিধানের দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্তি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, খরার উপর মাননীয়া ত্রাণমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন আমি সেই বিবৃতিকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং এই ব্যাপারে দু-একটি কথা বলতে চাই। আজকে যে আলোচনা চলছে, খরার উপর আলোচনা করতে গিয়ে বিরোধী দলের কংগ্রেস পক্ষের মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন, হাসানুজ্জমান সাহেব যে বক্তব্য রেখেছেন এবং দেবপ্রসাদ সরকার মহাশয় যে বক্তব্য রেখেছেন আমি তাঁদের বক্তব্যের সঙ্গে একমত হতে পারছি না, ভিন্ন মত প্রকাশ করছি। এই সরকার খরার বিপদ থেকে পশ্চিমবাংলার মানুষকে রক্ষা করার জন্য দ্রুত যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন সেইজন্য অভিনন্দন জানাচ্ছি। তাঁরা তাঁদের কথা উল্লেখ করতে গিয়ে ত্রাণমন্ত্রী এবং অর্থমন্ত্রীর মধ্যে বিরোধী বক্তব্য খোঁজবার চেষ্টা করেছেন, সেটা তাঁদের ব্যর্থ প্রচেষ্টা আমি এই কথা বলব। আমি যে বিষয়ের উপর বেশি গুরুত্ব দিতে চাইছি সেটা হল আমাদের ডেপুটি স্পিকার খরার উপর আলোচনা করতে গিয়ে তিনি অত্যন্ত সঠিকভাবে এই খরা-বন্যার কারণ এবং খরা-বন্যা প্রতিরোধ করার দায়িত্ব কার সেটা তিনি নিখুঁতভাবে বর্ণনা করেছেন। সেইজন্য আমি বলতে চাই আজকে আমাদের দেশ ৪২ বছর স্বাধীনতা লাভ করেছে, তারপর এই খরা-বন্যার উপর আলোচনা করতে গিয়ে পরস্পর আক্রমণাত্মক আলোচনা করতে হচ্ছে।

এটা দুঃখের কথা, এটা বিপদের কথা। তাই এই কথা বলা যেতে পারে যে আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে পানীয় জলের এই সঙ্কটের হাত থেকে বাঁচানোর জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছেন এবং সেচ ব্যবস্থাকে উন্নতি করার জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছেন। কিন্তু তা সত্ত্বেও বন্যা ও খরা ইত্যাদির জন্য পশ্চিমবাংলা বিপদের মধ্যে পড়ছে, তার হাত থেকে বামফ্রন্ট সরকার রক্ষা করছেন। এ সম্পর্কে আমার কথা হচ্ছে, খরা হয়েছে ঠিকই কিন্তু....

(এই সময়ে ডেপুটি স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী সুখেন্দু খান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গ জলকষ্টজনিত খরা পরিস্থিতির সৃষ্টি হওয়ায় সেই বিষয়ে মাননীয়া ত্রাণমন্ত্রী যে বক্তব্য এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করে দু'চারটি কথা বলছি। বিগত একশ বছরের ইতিহাসে এই যে সাত-আট মাস বৃষ্টিপাত হয়নি, তারজন্য জলকষ্টজনিত যে খরা পরিস্থিতির সৃষ্টি হয়েছে কংগ্রেস বন্ধুরা সরকারি বেঞ্চ থাকলে আমার মনে হয়, পশ্চিমবাংলার অনেক বেশি মানুষ, লক্ষ লক্ষ মানুষ জল না খেতে পেয়ে মারা যেতেন। আজকে সাত-আট মাস ধরে বৃষ্টি হয়নি। বিভিন্ন জেলাতে যেখানে গড়ে ২৩১ মিলি মিটার বৃষ্টিপাত হওয়ার কথা সেখানে বৃষ্টিপাত হয়েছে ১-২ মিলি মিটার। বাঁকুড়া জেলায় যেসব কূয়ো এবং টিউবওয়েল আছে তারমধ্যে ৩০ ভাগ জলের স্তর ১০-১২ ফুট নিয়ে নেমে গিয়েছে। এইজন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার জেলাগুলিতে ১১ কোটি ৯ লক্ষ টাকা দিয়েছেন এবং তা দিয়ে আমরা কন্ট্রোল রুমের ব্যবস্থা করেছি। জেলা

পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের মধ্যে পঞ্চায়েত সমিতি খবর দিচ্ছে কোথায় কোন কোন পয়েন্টে জলকষ্ট আছে। সেখানে জলের স্তর খুঁজে জল বার করে দেওয়া হচ্ছে। এই কাজকে আমরা দু'ভাগে ভাগ করেছি। যে সমস্ত কূয়োর জলের স্তর নেমে গিয়েছে সেখানে পাইপ দিয়ে জলের স্তর বার করা হচ্ছে এবং যে সমস্ত পুকুর শুকিয়ে গিয়েছে—গরমেতে—টিউবওয়েল বসিয়ে জলকষ্ট দূর করার চেষ্টা হচ্ছে। বর্তমানে যা হয়েছে তা হল, ব্যবহারিক এবং প্রাকৃতিক সঙ্কট মেটাবার জন্য আশু ব্যবস্থা হিসাবে এটা করা হয়েছে। বাঁকুড়া জেলাতে বোরো চাষের ক্ষতি হয়েছে বলে আমরা শুনেছি। বোরো চাষের জন্য নয় হাজার একর ফিট জল যা দেওয়া হয়েছিল তা দিয়ে ২৫ হাজার একর জমিতে চাষ করা হয়েছে। কিন্তু ৩০শে মে জল বন্ধ করে দেবার জন্য বোরো চাষের অর্ধেক মারা গিয়েছে। মোট যে জমিতে চাষ করা হয়েছিল তারমধ্যে অর্ধেক জমিতে ফসল হবে না, ফসল নষ্ট হবে। সেজন্য আমি মাননীয় মন্ত্রীদের বলব যে, কেন্দ্রীয় সরকারের যে জল বন্টন নীতি তার বিরোধিতা করা সত্ত্বেও আমরা কিন্তু তাদের কাছ থেকে জল আদায় করতে পারিনি। ধান চাষের জন্য মাত্র এক কিউসেক জল দেওয়া হল এবং সেই জল জমিতে পৌঁছতে পৌঁছতে ধান মরে গেছে। রানিবাঁধ, নিমপুর প্রভৃতি অঞ্চলের উপর দিয়ে সেদিন যে ঘূর্ণী ঝড় বয়ে গিয়েছে তার ফলে সেখানে হাজার মানুষের ঘরবাড়ি ভেঙে গিয়েছে। এই সমস্ত প্রাকৃতিক বিপর্যয়ের মূল দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের কিন্তু তাঁরা তা পালন করছেন না। এখানে একজন বিধায়ক বলছিলেন যে ওখানে মাননীয় রাজ্যপাল গিয়েছিলেন। কংগ্রেসিরা তাঁর কাছে মিছিল করে গিয়ে বলেছিলেন—'আমাদের এখানে জল পাওয়া যাচ্ছে না।' তিনি সঠিক উত্তর দিয়েছিলেন, বলেছিলেন 'দিল্লিতেও তো সবসময়ে জল পাওয়া যায় না।' এখানে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে যে এইসব বলা হয় তা বাঁকুড়া জেলার মানুষ হাড়েহাড়ে উপলব্ধি করেছেন। তাঁরা এটা বুঝেছেন যে, বামফ্রন্ট সরকার যেহেতু এখানে আছে, সেইহেতু কেন্দ্রীয় সরকার এর মোকাবিলা করার দায়িত্ব গ্রহণ করছেন না। এরজন্য কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব যে সাহায্য এই রাজ্যকে করা দরকার তা তাঁদের করতে হবে।

(এই সময়ে ডেপুটি স্পিকার পরবর্তী বক্তাকে বলার জন্য ডাকায় মাইক অফ হয়ে যায়।)

[2-10—2-20 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন বৃষ্টি হচ্ছে। কোনও কোনও জেলা কেন, বলতে গেলে সব জেলাতেই বৃষ্টি হচ্ছে। এই বৃষ্টিতে পশ্চিমবঙ্গের লোক খুশি হয়েছে ঠিকই কিন্তু বিধানসভার কংগ্রেসি যাঁরা আছেন তাঁরা খুশি হননি। সেটা তাদের বক্তব্য থেকেই বোঝা যাচ্ছে কারণ জল হলে তো আর খরা নিয়ে রাজনীতি করা যাবে না। আপনারা জেনে রাখুন আপনাদের যে নেতা রাজীব গান্ধী, তিনি অত্যন্ত অসুবিধায় পড়ে বলেছেন যে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতি ব্যবস্থা প্রশংসনীয় এবং একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। এই পশ্চিমবঙ্গে ত্রিস্তরে পঞ্চায়েত কিভাবে খরার মোকাবিলা করেছে তার কোনও উল্লেখ করলেন না। শুধু খরার সময়ে নয়, খরার অনেক আগের থেকেই তারা এর মোকাবিলা করতে আরম্ভ করেছেন। এখন খুব কম গ্রামই পাওয়া যাবে যেখানে সিলিন্ডার

টিউবওয়েল নেই। যেখানে অনেক আগে থেকেই জল নেই সেখানে জলের ব্যবস্থা আমরা করেছি। এমনিতেই গরমের সময়ে জলের স্তর ক্রমশ নিচের দিকে নামতে থাকে ফলে জল পাওয়া যায় না। সুতরাং যেসব এলাকায় জল নিচে নেমে গেছে সেখানে বিকল্প ব্যবস্থা করেছি, সিলিন্ডার টিউবওয়েল করেছি। কোথাও বা গভীর নলকূপ করেছি একথা তো কেউ একবারও উল্লেখ করলেন না। এছাড়া কোলিয়ারি এলাকায় অর্থাৎ রানিগঞ্জ এবং ওই সমস্ত কোল বেল্ট এলাকায় যেখানে নিচের থেকে জল পাওয়া যায় না সেখানে অনেক প্রকল্প হয়েছে যথা কল্যাণীশ্বরী প্রকল্প এবং আর সি এস এ ১-২ করার ফলে সেখানে জলের সমস্যা যেরকম হওয়া উচিত ছিল সেইরকম আর নেই। গত ১২ বছরে যেভাবে জলের ব্যবস্থা করা হয়েছে এই খরার সময়ে তা অভাবনীয়। যেখানে জলের জন্য হাহাকার শুরু হওয়ার কথা ছিল তা হয়নি। শুধু তাই নয়, পাহাড় এলাকায় যে স্কীম আছে সেগুলি করা হয়েছে। পাহাড়ী এলাকায় প্রায় ৩৭২টি স্কীম আছে। পাহাড়ী এলাকায় জল পাওয়ার ব্যাপারে জি এন এল এফ অনেক কল কেটে রাখার ফলে জল ধরে রাখতে পারছে না। সেগুলোরও মোকাবিলা করা হচ্ছে। নেওড়াখালিতে পরে একটা বড় প্রকল্প করা হয়েছে। তাতে ঝর্ণা থেকে জল নিয়ে এসে ব্যবস্থা করা হবে। তাছাড়া নদীতে টিউবওয়েল বসিয়ে জলের ব্যবস্থা করা হবে। বিশেষ করে যেখানে মাটির নিচে জল নেই সেখানে জলের ব্যবস্থা করার জন্যে রিগ বোর টিউবওয়েলের সংখ্যা কম নয়। আমরা দেখেছি বিশেষ করে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর এবং বর্ধমান, বীরভূমে প্রতিটি মানুষের জন্য প্রায় ২২ হাজার রিগ বোর টিউবওয়েল করা হয়েছে। অবশ্যি তারমধ্যে ৫-৬ হাজার খারাপ হয়ে গেছে। সেখানে দুটি কারণে চলছে না। তারমধ্যে একটি হচ্ছে কোথাও কোথাও জলের স্তর নেমে গেছে বলে খারাপ হয়ে গেছে এবং কোনও কোনওটা সারানোর দরকার আছে। এছাড়া নতুন ব্যবস্থায় টেকনোলজি মিশন, এতে আমরা দেখেছি বাঁকুড়ায় ৪৪৩টি, মেদিনীপুরে ৬৩০টি এবং পুরুলিয়াতে ২৬৩টি কুয়ো করা হয়েছে। সুতরাং এই যে বলা হচ্ছে পানীয় জল খারাপ তা ঠিক নয়। পানীয় জলের কোনও সঙ্কট নেই। অনেক সময়ে দূরে হেঁটে জল নিয়ে আসতে হয়—সুতরাং এই যে বলা হচ্ছে ভয়াবহ রূপ ধারণ করেছে, মানুষ খারাপ জল খাচ্ছে তা আদৌ সত্যি নয়। গ্রামাঞ্চলের পরিস্থিতি তা নয় এবং এরজন্য যদি কেউ কৃতিত্বের দাবি করে থাকে তো পঞ্চায়েত করেছে।

শুধু তাই নয়, আমি জানি এই ফসলের ক্ষতি হয়েছে—অনেক ফসলের ক্ষতি হয়েছে—এই ব্যাপারে আমি বলব একটা ডিপ টিউবওয়েলও খারাপ হয়ে যায়নি। যে ডিপ টিউবওয়েলগুলি চলছে তাতে জলস্তর চলে যায়নি, মিনি ডিপ টিউবওয়েলগুলিও চলছে। যে ডি ভি সি এক লক্ষ ১০, ১৫, ২০ ফুট একরে জল দিত—এটা কমলবাবু ভাল বলতে পারবেন—এবারে সেখানে ৬২ ফুটের বেশি জল দেয়নি, ফলে একটা বড় অংশ সেখানে বোরো চাষ হয়নি। সুতরাং এই কথা বলে মাননীয় মন্ত্রী ছায়া বেরা যে বিবৃতি দিয়েছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছ থেকে ২-৪ মিনিট বেশি সময় প্রার্থনা করছি। আমি প্রথমেই একটি কথা বলে নিতে চাই যে, একটা রব উঠেছে ব্যাপকভাবে বোরো চাযের জন্য পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে—এই হিসাবটা

কিন্তু ঠিক নয়। গত বছরে ৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে বোরো চাষ হয়েছিল ৭ লক্ষ ৯২ হাজার ১৬৪ একরে। গত বছরে পানীয় জলের সঙ্কট এই ধরনের সমস্যা আমরা দেখিনি। এই বছরে কিন্তু ৭ লক্ষ ৯ হাজার হয়েছে, গতবারে ৭ লক্ষ ৯২ হাজার হয়েছিল, অর্থাৎ এই বছরে চাষ কম হয়েছে। গত বছর বেশি বোরো চাষ হওয়াতে সঙ্কট হয়নি। এবারে হল কেন—এবারে এইজন্য হল যে ৭৯ পারসেন্ট বৃষ্টিপাত হয়নি জানুয়ারি টু এপ্রিল পর্যন্ত বৃষ্টিপাতের ফলে মাটির তলায় যে জলের সঞ্চয় সৃষ্টি হয়, এবারে সেটা হয়নি। কাজেই অনেকে যে বলেছেন বোরো চাষ কমিয়ে দিতে হবে—এই ব্যাপারে একটা সর্বনাশা আওয়াজ খবরের কাগজ ওলারা দিচ্ছেন, প্রতিনিধিরা বলছেন, দেশপ্রেমিরাও বলছেন। কিন্তু আমাদের ভেবে বলতে হবে যদি বৃষ্টিপাত ঠিকমতো হয় তাহলে আমরা ৭ লক্ষ ৯২ হাজার একরে কেন যাব না। গত বছর বৃষ্টিপাত ঠিকমতো হয়েছিল। আমাদেরকে লক্ষ্য রাখতে হবে অক্টোবর থেকে বৃষ্টিপাত কি রকম হচ্ছে, নভেম্বরে কি রকম বৃষ্টিপাত হল, আবহাওয়া দপ্তর কি বলছে, এইগুলিকে লক্ষ্য রেখে আমাদেরকে বাড়ানো কমানো করতে হবে। কিন্তু একেবারে মিলিটারি শাসন করে দিলাম বোরো চাষ হবে না, এটা কিন্তু বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে বলা হচ্ছে না। দ্বিতীয় কথা হচ্ছে একবারও কংগ্রেসি বন্ধুরা বললেন না—আমি আমার বাজেটের জবাবি ভাষণে বলেছিলাম যে বোরো উৎপাদন কম হবে, তার কারণ হচ্ছে ডি ভি সি'র দায়িত্বজ্ঞানহীন কার্যকলাপ। আমাদের গত বছরে ডি ভি সি ৯৪ হাজার হেক্টরে জল দিয়েছিল, এবারে তারা বললেন ৪৫ হাজার হেক্টরের বেশি জল দিতে পারব না। অনেকে বলছেন এইসব দেখতে হবে কেন তৈরি হয়নি। আমরা ডি ভি সি'র সাথে বারে বারে বসেছি, আমাদের একটা কমিটি আছে, সেই কমিটির চেয়ারম্যান হচ্ছে মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়, সেই কমিটির সদস্য কৃষি মন্ত্রী হিসাবে আমি, বিদ্যুৎমন্ত্রী হিসাবে প্রবীরবাবু, সমবায় মন্ত্রী হিসাবে ভক্তিভূষণবাবু আছেন এবং ক্ষুদ্র সেচ হিসাবে কানাই ভৌমিক আছেন। আমরা মাঝে মাঝেই আলোচনায় বসি, এবং এই সমস্তগুলিকে নিয়ে আমরা মূল্যায়ন করি, বিচার করি।

[2-20—2-30 P.M.]

সমন্বয় কমিটি আছে, বারে বারে সেই কমিটি বসেছে। ডি ভি সি'র কথা বলি, আমরা ৭০ হাজার একর পর্যন্ত বাড়াতে পেরেছি ৪৫ হাজার থেকে, যেখানে গত বছর ৯৪ হাজার দিয়ে ছিলেন সেখানে এবারে দিলেন না। এবারে বৃষ্টি বেশি হয়ে গেছে, কেন ডি ভি সি'র জলাধারে জল নেই? অক্টোবরে এরা কারোর সাথে আলোচনা করলেন না—না জেলা পরিষদের সাথে, না জেলা শাসকের সাথে, না জেলা কৃষি দপ্তরের সাথে, বেহিসাবী বড়লোক জমিদারের উড়নচণ্ডী ছেলের মতো পায়রা উড়িয়ে বাইজী নাচিয়ে সেইভাবে ডি ভি সি কর্তৃপক্ষ অক্টোবর মাসে জল ছেড়ে দিলেন যখন কেউ জল চাইল না। এখন বলছেন জল দিতে পারব না। এটার জন্য বারে বারে বলেছি, যারজন্য কিছু সমস্যা দেখা দিয়েছেন। আমরা একথা আপনাদের কাছে বলতে চাই আমাদের কৃষিতে ক্ষতি হয়েছে। আমি আমার জবাবি ভাষণে একথা বলেছিলাম যে আমাদের ক্ষতি হলেও আমরা সারা বছর সমন্বয়ের মধ্য দিয়ে কাজ করি মন্ত্রী সভার তরফ থেকে, এটুকু আপনাদের আশ্বাস দিতে পারি যে গতবার ১ কোটি ৩ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছিল, এবারে ১ কোটি ৭ লক্ষ টন পাব। আমাদের

বেশি হবার আশা ছিল আমরা রেকর্ড করে যাব, আমাদের যে ঘাটতি ১ কোটি ২৫ লক্ষ টন সেই জায়গার কাছাকাছি পৌঁছে যাব যদি গতবারের মতো স্বাভাবিক অবস্থা থাকত। কিন্তু সেই অবস্থা নাই বলে খাদ্যশস্যের উৎপাদন গত বছরের চেয়ে বেশি হবে না কম হবে এই আশ্বাস আমরা দিতে পারছি না। আমাদের ২০০ কোটি টাকার মতো ক্ষতি হয়েছে। কৃষকদের যে ক্ষতি হয়েছে এতে আউস কমে গেল, পাট স্বাভাবিকভাবে কমে গেছে, বোরো কিন্তু একটা দিকে দেখতে গেলে কম হয়নি, কৃষক যারা আমাদের কথা শুনল না, আশায় আশায় যারা কমান্ড এরিয়ার বাইরে চাষ করে বসল তাদের নষ্ট হয়ে গেছে। কিন্তু যেখানে আমাদের ক্ষুদ্র সেচ আছে, যেখানে আমাদের সেচ ব্যবস্থা রয়েছে, যেখানে ডি ভি সি বা ময়ূরাক্ষী বা কংসাবতীর জল প্রকল্প আছে সেখানে কমান্ড এরিয়ায় ক্ষতি হয়নি, যারা আমাদের কমান্ড এরিয়ার বাইরে আশায় আশায় চাষ করেছিল যে মাঘ, ফাল্গুন মাসে বৃষ্টি হলে বোরো বেঁচে যাবে তাদের ক্ষতি হয়ে গেছে। আমরা এইসব ক্ষতির কথা চিন্তা করে চেষ্টা করছি কিভাবে বিকল্প চাষ বাড়িয়ে দেওয়া যায়। আমরা অড়হর, ভুট্টা, চীনা বাদাম, মুগ, ধান এইসব ক্ষতিগ্রস্ত কৃষকদের যাতে পৌঁছে দেওয়া যায় তার পরিকল্পনা নিয়েছি। শুধু তাই নয়, আউস এবং আমন ধানের বীজ যারা কিনবেন সেই ক্ষতিগ্রস্ত কৃষকদের ২ টাকা প্রতি কে জি ভর্তুকি দিয়ে পৌঁছে দেওয়ার ব্যবস্থা করছি। এরজন্য আমাদের ২ কোটি ৯৭ লক্ষ টাকা খরচ হচ্ছে। আমরা এই কাজগুলি করছি। আমি এবার একটা কথা বলি সেটা হচ্ছে আজকে বৃষ্টি হচ্ছে, এতে আমি কিন্তু খুশি নই। কারণ, খরা এমন একটা জিনিস যার ক্ষতি বৃষ্টি হলেই তাৎক্ষণিকভাবে পুষিয়ে নেওয়া যায় না। বন্যার ক্ষতি তাৎক্ষণিকভাবে পুষিয়ে নেওয়া যায় কিন্তু খরার ক্ষেত্রে তা হয় না। এই অভিজ্ঞতা লাভ করে ভবিষ্যতে এখন থেকে যদি আমরা পরিকল্পনা না করতে পারি তাহলে খুশি হবার কোনও কারণ নেই। ভবিষ্যতে এই ধরনের ক্ষতি হলে আমাদের মোকাবিলা করতে হবে, তারজন্য মন্ত্রিসভা আমরা সেইভাবে তৈরি থাকব।

আমি এই প্রসঙ্গে বলতে চাই, আসুন, সমবেতভাবে আমরা সেই চেষ্টা করি। আমাদের পশ্চিমবাংলায় একটা বৃহৎ সেচ প্রকল্প খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। এই প্রকল্প স্বার্থক হলে ৬২ লক্ষ টন বাড়তি খাদ্যোৎপাদন হবে। আমাদের ঘাটতি প্রায় ২০ লক্ষ টন। এই প্রকল্প চালু হলে আমাদের ঘাটতি পুষিয়ে ৪০ লক্ষ টন খাদ্যশস্য সারা ভারতের মানুষকে দিতে পারব। পশ্চিমবাংলায় যদি এই প্রকল্প চালু করতে পারি তাহলে আমাদের সমস্যার সমাধান হবে। এটা হচ্ছে তিস্তা প্রকল্প। আমি মনে করি তিস্তা প্রকল্প এখনই চালু করা দরকার। বক্রেশ্বর, হলদিয়াকে যেভাবে গুরুত্ব দেওয়া হচ্ছে সেইভাবে গুরুত্ব দিয়ে এই তিস্তা প্রকল্প কার্যকর করা দরকার। বাংলাদেশ তার এলাকায় তিস্তা প্রকল্পের কাজ শুরু করেছে। বাংলাদেশ যদি তিস্তা প্রকল্প আগে করে ফেলে তাহলে আমরা উজানে থাকা সত্ত্বেও জলের দিক থেকে আমাদের অসুবিধা হবে এবং কোনও সুফল আমরা পাব না। শুধু তাই না, তিস্তা প্রকল্প যদি বাংলাদেশের পরে আমরা করি তাহলে ওঁদের জলের অসুবিধা হলেই Joint River Commission-এর কাছে চলে যাবে এবং পশ্চিমবাংলার জল আটকে দেবে। তিস্তার বহাতিমাল forest-এর মধ্য দিয়ে যাবে।

কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তরকে জানানো হয়েছে যাতে forest-এর মধ্য দিয়ে খাল

কাটতে পারি। কিন্তু পশ্চিমবাংলার সেচ দপ্তরকে সেই অনুমতি দেওয়া হয়নি। রাজীব গান্ধী বলছেন পশ্চিমবাংলার জন্য চিন্তা করছি। বাস্তবে দেখুন, তিস্তা প্রকল্পে মাত্র ১০ কোটি টাকা দিয়েছেন—এঁদের লজ্জা হওয়া উচিত। পাঞ্জাব, উত্তরপ্রদেশে পুরো টাকা দিয়েছেন—কিন্তু তিস্তা প্রকল্পের জন্য মাত্র ১০ কোটি টাকা। উত্তরবঙ্গে চা-বাগান থেকে ১৬০০ কোটি টাকা নিয়ে যাচ্ছে এবং দিচ্ছে মাত্র ২০০ কোটি টাকা। আমরা যদি এই সমস্যার সমাধান করতে পারি তাহলে প্রায় ৪ কোটি mandage বেশি সৃষ্টি করতে পারব। পশ্চিমবাংলার মোট সম্পদ ৫৫০০ কোটি টাকা এবং এর মধ্যে ২ হাজার কোটি টাকা কৃষিতে আছে। তিস্তা প্রকল্প কার্যকর হলে ১ হাজার ১২৭ কোটি টাকার বাড়তি সম্পদ আমাদের সৃষ্টি হবে। আমি শুধু মন্ত্রী হিসেবে নয়, উত্তরবঙ্গের একজন নির্বাচিত সদস্য হিসেবে বলছি তিস্তা প্রকল্পের কথা কেন্দ্রীয় সরকার যেন চিন্তা করেন। খরার অভিজ্ঞতা নিয়ে এমন ব্যবস্থা করুন যাতে তিস্তা প্রকল্প রূপায়িত করে পশ্চিমবাংলাকে আমরা সুজলা, সুফলা করতে পারি। এই আবেদন হাউসে রেখে আমি বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খরার উপর মাননীয় ত্রাণমন্ত্রী বিবৃতি দিয়েছেন তাকে সমর্থন করে বক্তব্য রাখার আগে আমি অনুরোধ করব আমাকে একটু বেশি সময় দেবেন। মূলতঃ ত্রাণ দপ্তর, কৃষি দপ্তর, ক্ষুদ্র সেচ দপ্তর এবং জনস্বাস্থ্য Engineering দপ্তর—সরকারের এই যে ৪টি দপ্তর আছে তাদের দিকে তাকিয়ে এই খরা পরিস্থিতি দেখতে হবে। বৃষ্টি না হওয়ায় ভূজল নেমে যায়, ফসলের ক্ষতি হয় এবং পানীয় জলের সমস্যা হয়। ত্রাণমন্ত্রী জানুয়ারি মাস থেকে যে তথ্য দিয়েছেন আমি তার পুনরাবৃত্তি করছি না। এই তথ্য থেকে দেখছি গড়ে এই মাসগুলিতে স্বাভাবিকভাবে যে বৃষ্টিপাত হওয়া উচিত ছিল তার ৫০ থেকে ৯৫ শতাংশ বৃষ্টি কম হয়েছে। আবার কোনও কোনও জেলায় দেখা যাচ্ছে এর চেয়েও কম বৃষ্টিপাত হয়েছে। এর ফলে মাটির উপরের জল কমে গেছে, river lift-এর অসুবিধা হয়েছে। ভূজলের অবস্থান নেমে গেছে এটা যখন আমরা বলি তখন আমাদের বলা উচিত ভূজলের অবস্থান বর্ষার পূর্বে এবং বর্ষার পরে কোথায় থাকে। এই ব্যাপারে পশ্চিমবাংলায় ক্ষুদ্র সেচ দপ্তরের সঙ্গে যেসব রাজ্য যুক্ত আছে তাদের কাছ থেকে আমরা তথ্য সংগ্রহ করি।

[2-30—2-40 P.M.]

আমার কাছে তথ্য আছে আমি পরে বলব। আমরা যদি ১৯৮৮ সালের অক্টোবর, নভেম্বর থেকে ১৯৮৯ সালের এপ্রিল-মে মাস পর্যন্ত দেখি তাহলে দেখব যে বিভিন্ন জেলায়—কোথাও কোথাও ১০ ফুট আবার কোথাও কোথাও ৪০ ফুট জল নেমে গেছে। ফসল হানির কথা কৃষিমন্ত্রী বলেছেন—কৃষি জমির ক্ষেত্রে কোথাও কোথাও ২০ শতাংশ আবার কোথাও কোথাও ৩০ শতাংশ ক্ষতিগ্রস্ত হয়েছে। পানীয় জলের সমস্যা অনেকগুলি জেলায় দেখা দিয়েছে। আমি সামগ্রিকভাবে বলছি আমাদের এই রাজ্যের প্রতিটি জেলা খরাক্লিষ্ট হয়েছে—একথা অবশ্য মাননীয় ত্রাণ মন্ত্রী বলেছেন। এবং ৩৪১টি ব্লকের মধ্যে ১৯৬টি ব্লক ভীষণভাবে খরাক্লিষ্ট হয়েছে, ১৪৭১৭টি পৌরসভার মধ্যে ১১০টি পৌরসভা খরাক্লিষ্ট হয়েছে। তারমধ্যে ৩৬টি পৌরসভা ভীষণভাবে খরাক্লিষ্ট হয়েছে। প্রায় ১ কোটি ২৭

লক্ষ মানুষ খরার জন্য ক্ষতিগ্রস্ত হয়েছে। খরার কারণ কি তা বিশ্লেষণ করা দরকার। বিরোধী সদস্যরা যা বিশ্লেষণ করলেন তা ঠিক নয়। ১৯৮২-৮৩ সালে অন্ধ্র রাজ্য সরকার একটা পরিকল্পনা করেছিলেন—কেন্দ্রীয় সরকারের স্টেট ওয়াটার ইনভেস্টিগেশন ডাইরেক্টরেট-এর সাহায্য নিয়ে। তথ্য এখানে আছে এবং প্রতিটি ব্লকে সেটা পাঠিয়ে দেওয়া হয়েছে—এবং আমার কাছে ম্যাপও আছে দিয়ে দিতে পারি। তিনটি কারণে খরা হয়েছে—একটি হচ্ছে লাগাতার বৃষ্টি না হবার জন্য, দ্বিতীয়টি হচ্ছে অতিরিক্ত বোরো চাষ হবার জন্য এবং তৃতীয়টি হচ্ছে নিয়ম মাফিক নলকূপ না বসানোর জন্য—বেহিসাবি নলকূপ বসানো হয়েছে। কিন্তু স্থায়ীভাবে কারণ হচ্ছে জলের স্তর নেমে আসছে। গ্রাউন্ড ওয়াটার ম্যাক্সিমাম নেমে যাচ্ছে কিনা—এপ্রিল-মে মাসে এটা হয় তা আপনারা সকলেই জানেন। ১৯৮৮ সালের তুলনায় ১৯৮৯ সালের এপ্রিল-মে মাসে জলের স্তর বেশ কিছু বেশি নেমে গেছে। কোনও কোনও জেলায় তিন ফুট, কোনও কোনও জেলায় ১০ ফুটের মতো নেমে গেছে। পুরুলিয়া জেলায় যতগুলি পয়েন্ট আছে তার মধ্যে কোনও কোনও জেলায় আগের বছর ৩৩ ফুট তার আগের বছর ৩৩ ফুট—সেখানে এ বছর ৩৮ ফুটে এসেছে।

কিন্তু আপনারা লক্ষ্য করুন যে, বৃষ্টি হবার পরে কি হচ্ছে। আমরা বলেছি বৃষ্টি হবার পরে রি-চার্জিং হয়ে কোথায় যায়। বৃষ্টি হবার পরে রিচার্জিং হয়ে এই পুরুলিয়া জেলায় অক্টোবর, নভেম্বর মাসে ১২ ফুট-এ চলে যায়। ১৯৮৮-৮৭-৮৬ সালে এই রকম অবস্থায় চলে গিয়েছিল। এবারে আমরা দেখতে পাব কি? কোনও মাইনিং হয়নি। বাঁকুড়ায় কোনও ওয়াটার মাইনিং রিচার্জিং হয়নি। বৃষ্টি হবার পরে তার আগের অবস্থায় ১২ থেকে ১৫ ফুটে চলে আসছে। এপ্রিল, মে মাসে ২৯ ছিল, তার আগের বছর ছিল ৩৬। এইভাবে একটু আধটু কমেছে। বীরভূম, হুগলিতে খুব বেশি তফাৎ হচ্ছে। আমি দুটি জেলার উল্লেখ করছি। মেদিনীপুর এবং মুর্শিদাবাদ জেলার কিছু কিছু অংশের কথা আমি উল্লেখ করছি। মেদিনীপুর জেলার অবস্থাটা আপনারা একটু লক্ষ্য করুন যে, বর্ষার পরে এই জেলায় জল কোথায় উঠে দাঁড়ায়। ১৯৮৮ সালে এটা ১৫ ফুটের মতো ছিল, তার আগের বছর ১২ ফুট, তার আগের বছর ১২ ফুট ছিল। এই ৩ ফুটের ভ্যারিয়েশন হয়েছে। এই খরার সময় এবারে ৪২ ফুট হয়েছে, তার আগের বছর ৩৬ ফুট ছিল, তার আগের বছর ৩৬ ফুট ছিল। এবারে ভ্যারিয়েশন হয়েছে। মুর্শিদাবাদের কাঁন্দি একদিকে এবং লালগোলা, ভগবানগোলা আর এক দিকে, কাঁন্দি অঞ্চলটা আপনারা একটু লক্ষ্য করুন। বর্ষার পরের ওয়াটার টেবল আমি দিচ্ছি। ১৫ ফুট থেকে ১৭ ফুটে ফিরে আসছে। গত ৫ বছরের অবজারভেশন বলছি। কিন্তু এপ্রিল, মে মাসে খরার সময়কার তথ্য হচ্ছে এই রকম, এই বছর ৪৮ ফুট, তার আগের বছর ৪৫ ফুট, তার আগের বছরও একই রকম ছিল। কিন্তু ভগবানগোলা অঞ্চলের সমস্যাটা একটু অন্য রকম। সেখানে আমরা দেখতে পাচ্ছি খরার সময় এবারে সেখানে ১২ ফুট, তার আগের বারে ছিল ৯ ফুট, তার আগের বারে ছিল ৬ ফুট। এটা কেন হচ্ছে, এই বিষয়ে আমরা জিওলজিস্টদের সঙ্গে কথা বলেছি। এর সঙ্গে কিন্তু নলকূপ বসানোর ব্যাপারটার কোনও যুক্তি নেই। এর সঙ্গে পদ্মা নদী কিরকম বিহেভ করছে তার একটা ভীষণভাবে যোগ আছে। আপনারা অবগত আছেন যে, মুর্শিদাবাদ জেলার ভিতরে পদ্মা নদী ঠেলে ঢুকেছে। তার জন্য পদ্মার জলও ঢুকছে। বর্ষায় নদী বক্ষের জলস্তর ভূমি জলস্তরের উপরের দিকে

থাকছে। পদ্মার জল নদী বক্ষে অতিরিক্ত হচ্ছে। তার ফলে আপনারা লক্ষ্য করবেন যে, মাটির জল তাড়াতাড়ি নিচে নেমে উপরের দিকে উঠে আসছে। তার ফলে রিচার্জিং তাড়াতাড়ি হচ্ছে, এটা অবজার্ভ করে দেখা গেছে। বারংবার আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি এই জন্য যে, এর সঙ্গে পাশের রাজ্যের একটা যোগ আছে। পদ্মার জল নিয়ে বাংলাদেশের সঙ্গে একটা ব্যাপার জড়িত আছে। সেই জন্যই আমি দলমত নির্বিশেষে সকলের কাছে এই প্রশ্নটি তুলে ধরলাম। আমি আপনাদের ম্যাপটা দেখিয়ে দিচ্ছি। ১৯৮২-৮৩ সালে রাজ্য পরিকল্পনায় আমরা গ্রাউন্ড ওয়াটারের তথ্যকে প্রায় ৯ ভাগে ভাগ করে ফেলি। প্রতিটি জেলায় আমরা এটা পৌছে দিচ্ছি। প্রতি বছর জলের লেভেল ভ্যারিয়েশনের অবস্থানটা আমরা পৌছে দিচ্ছি জেলায় জেলায় এবং কোন জেলায় ব্লক লেভেলে ওয়াটার ভ্যারিয়েশন কি রকম সেটাও বলে দিচ্ছি। কোন ব্লকে কোন ধরনের টিউবওয়েল, হেভি ডিপ, মিডিয়াম ডিপ, লাইট ডিপ, মিনি ডিপ, শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল ইত্যাদি হবে সেটাও জানিয়ে দিচ্ছি। শুধু তাই নয়, একটি টিউবওয়েলের সঙ্গে আর একটি টিউবওয়েলের দুরত্ব কতখানি হবে সেটাও জেলাস্তরে বলে দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসে আশ্বস্ত করতে চাই যে, জেলাস্তরে সাইট সিলেকশন কমিটি আছে, যাতে জেলাপরিষদের সভাধিপতি, কৃষি দপ্তরের অফিসার, পি এইচ ই মাইনর ইরিগেশনের অফিসার আছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি যতগুলি সরকারি টিউবওয়েল পঞ্চায়েতের মাধ্যমে ডি আর ডি এ স্কীমে হয়েছে সেখানে জিওলজিস্ট, গ্রাউন্ড ওয়াটার বোর্ডের ক্লিয়ারেন্স ছাড়াই টিউবওয়েল করতে দেওয়া হচ্ছে না। কিন্তু যেখানে ব্যক্তিগত টিউবওয়েল নিজের অর্থে তৈরি করছে তার উপর রেস্ট্রিকশন ভারতবর্ষের কোনও রাজ্যেই নেই। এই ক্ষেত্রে আমরা চিন্তা করছি। আমাদের মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী বলেছেন যেখানে ব্যক্তিগত অর্থ দিয়ে টিউবওয়েল করছেন সেই ক্ষেত্রে তার উপর সামাজিক কোনও নিয়ন্ত্রণ আনতে পারা যায় কিনা—

[2-40—2-50 P.M.]

এটা মনে রেখে আমার বক্তব্য সংক্ষেপ করে দিচ্ছি—এই সমস্যা বিশ্লেষণ করে যখন আমরা নামলাম সমস্ত দপ্তর মিলে তখন আমাদের মূল দায়িত্বটা হল, হ্যাঁ, জলের স্তর নেমে গিয়েছে ঠিকই কিন্তু নেমে তো হারিয়ে যায়নি। সেখানে আগের বছরের তুলনায় এতটা না হয় নেমেছে। সেখানে আমরা বললাম যে, আমাদের কাজ হচ্ছে, নলকূপগুলি কোথাও রিসিংকিং করা ঠিক ঐ দৈর্ঘ্যে, আবার কোথাও বা রিপেয়ার করা। যদি জেলাওয়ারি তথ্য চান আমি তাও দিয়ে দিতে পারি। আমি বলে দিতে পারি কত রিপেয়ার করা হচ্ছে, কত টিউবওয়েল করা হচ্ছে, অর্থ দিয়ে কি কাজ হচ্ছে ইত্যাদি ইত্যাদি। পানীয় জলের ব্যাপারটা আগে বলছি কারণ এ ব্যাপারে প্রশ্ন উঠেছে। আমি ৯টি মূল খরাক্লিষ্ট জেলার তথ্য দিচ্ছি, আমার কাছে বাকিগুলিও আছে তাও দিয়ে দিতে পারি। পানীয় জলের টিউবওয়েল, এটা পঞ্চায়েতের মাধ্যমে এখন দেওয়া হয়। মোট ১ লক্ষ ৭৭ হাজার পানীয় জলের নলকূপের মধ্যে ১ লক্ষ ১৪ হাজার ফাংশন করছে, বাকিগুলির যে সমস্যা আছে তারমধ্যে এরই মধ্যে ১৭ হাজারকে রিপেয়ার করা হয়েছে এবং এরই মধ্যে নতুন ১ হাজার ২৯০টি টিউবওয়েল ঐ ৯টি জেলাতে আমরা বসাতে পেরেছি। আমি জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে সহমত হয়েই বলছি, সাধারণভাবে যেখানে গভীর নলকূপ মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের

ছিল সেই গভীর নলকূপ কিন্তু কোথাও জল নেমে যাবার জন্য ক্ষতিগ্রস্ত হয়নি, এতটা জল নামেনি। যারজন্য আমরা সিদ্ধান্ত নিয়েছি, মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের মন্ত্রী নির্দেশ দিয়েছেন যে ডিপ টিউবওয়েলের জল সেচ ও পানীয় জলের জন্য—অবশ্যই বিনা পয়সায় ব্যবহার করা যাবে। আর যেখানে পুকুর শুকিয়ে গিয়েছে—গবাদি পশুর ক্ষেত্রে এটা খুব গুরুত্বপূর্ণ বিষয়—সেখানে পুকুর ভরার জন্য সেই জল দেওয়া যাবে। এই প্রসঙ্গে একটা কথা বলি, শহরাঞ্চলে এবং নির্দিষ্ট জায়গায় আমাদের ট্যাঙ্কার দিতে হয়েছে। সেখানে ৩০৬টির মতন ট্যাঙ্কার ইতিমধ্যেই আমাদের ব্যবহার করতে হয়েছে। স্যার, এটা মোকাবিলা করার জন্য বিভিন্ন জেলাতে পঞ্চায়েত এবং পৌরসভাগুলি যেটা করেছে, স্যার, আপনি যদি নিয়মবহির্ভূত হয় কেটে দেবেন, যেহেতু মাননীয় রাজ্যপাল মহাশয়ের উদ্ধৃতি দেওয়া হয়েছে একটি কাগজ থেকে, আমি তাই বলছি, উনি একটি চিঠি দিয়েছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে, সেটা আমার দেখার সুযোগ হয়েছিল, সেই কথাটা আমি বলছি। তাতে উনি বলছেন খুব পরিষ্কারভাবে, যেভাবে এই খরা পরিস্থিতির মোকাবিলা পঞ্চায়েত এবং জেলা প্রশাসন করেছে তা প্রশংসার যোগ্য। এটা আমি জোর দিয়ে বলে দিলাম। উনি বলেছেন, কিছু কিছু খবর যা ওঁর মতে বেরিয়েছে সে খবর ঠিক বেরোয়নি। এটা উনি বলেছেন। এরপর আর একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করব। হেল্থ ডিপার্টমেন্টের ব্যাপার এবং তার সঙ্গে কর্মসংস্থানের ব্যাপারে কয়েকটি কথা বলব। কর্মসংস্থানের ব্যাপারে এই সময় সবচেয়ে যেটা ভাল কাজ হয়—জল নেমে গিয়েছে বলে সারফেস ওয়াটার স্টোরিং-এর কথা দেবপ্রসাদবাবু যেটা বলেছেন, জোড় বাঁধ করার কথা, পুকুরগুলি গভীরতা করার কথা, এগুলি হচ্ছে সবচেয়ে বড় সংগঠন করার সময়। এগুলির ব্যাপারে রাজ্যস্তরে, জেলাস্তরে কি করা হচ্ছে মাননীয়া ত্রাণমন্ত্রী বলেছেন। আমাদের কন্ট্রোল রুম থাকছে।

**মিঃ স্পিকার ঃ** এ সম্পর্কে আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল তা ২টা বেজে ৪০ মিনিটে শেষ হবার কথা, দেখা যাচ্ছে তারমধ্যে শেষ হবে না কারণ আরও একজন বক্তা আছেন। আমি তাই ১৫ মিনিট সময় বাড়িয়ে নিতে চাই। আশা করি আপনাদের সকলের সম্মতি আছে।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর সময় আরও ১৫ মিনিট বাড়ল।)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি যেটা বলছিলাম সে কথায় ফিরে আসছি। বোধহয় ১১.৫ তারিখে কেন্দ্রীয় সরকারকে আমরা পুরো রিপোর্টটা দিই। যেহেতু রাজ্য সরকার থেকে আমরা ১১ কোটি ৫ লক্ষ টাকা দিয়ে দিয়েছি এবং অর্থ দপ্তর থেকে আরও ১১ কোটির মতোন অর্থ দিতে আমরা প্রস্তুত আছি এবং এ ক্ষেত্রে যেহেতু আমাদের যেটা মার্জিন মানি খরা, বন্যার জন্য ১১ কোটি ৮৭ লক্ষ টাকা, তার কাছাকাছি চলে এসেছি, সেখানে নিয়মের মধ্যে থেকেই আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি, আপনারা আপনাদের মার্জিন মানিটা এবারে দিয়ে দিন। এটা ১১-৫ তারিখে আমরা জানিয়েছি, দেখা যাক কি হয়। এই প্রসঙ্গে একটি কথা বলি, যে ভয়ঙ্কর ঘূর্ণিঝড় হয়ে গিয়েছিল উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনাতে, তারপর সর্বদলীয় নেতাদের উপস্থিতিতে যেটা আমরা পাঠাই আমাদের রিপোর্ট সেখানে অর্থ কেটে দিয়েও কিন্তু একটি পয়সাও আজ পর্যন্ত আমাদের দেননি। এই ব্যাপারটা আমাদের একেবারেই

ভাল লাগেনি। পরিশেষে বলছি, আগামীদিনে কর্মসংস্থানে বিশেষ জোর থাকবে এবং এটা সংগঠনের ব্যাপারে রাজ্য, জেলা এবং ব্লক স্তরে যেটা আছে সেটা চালু থাকবে। ইতিমধ্যে কালবৈশাখী হয়ে যাওয়ায় কিছুটা রিলিফ হয়েছে ঠিকই কিন্তু এতে আত্মসন্তুষ্টির কোনও ব্যাপার নেই, এটা লাগাতার চালু রাখতে হবে এবং তারজন্য যা যা করা দরকার সে ব্যাপারে কৃষিমন্ত্রী মহাশয় বলেছেন এবং অন্যান্য দপ্তরও যা করছে সেটা চালু থাকবে।

এই কাজের সময়ে আমি আপনাদের অনুরোধ করব যে আপনারা সমস্ত রাজনীতির উর্ধে উঠে সকলে সহযোগিতা করবেন। এই প্রার্থনা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ডঃ দাশগুপ্ত, আমি একটা কথা এই চেয়ার থেকে বলব যে বিদেশে আমি দেখেছি যে ওয়াটার রিসোর্সের কনজার্ভেশন-এর একটা আইন করেছেন তারা, ন্যাচারাল ওয়াটার রিসোর্সের কনজার্ভেশন, জলবন্দী এলাকা যেগুলি হবে তার জন্য। আমাদের দেশে সেই ধরনের কোনও এফেকটিভ আইন নেই। আমার কেন্দ্রে দেখেছি যে অনেক এলাকায় বৃষ্টি হলে সেই এলাকা জলবন্দী হয়ে যায়। সেগুলিকে জল নিকাশি করে দেওয়া হয় কিন্তু এখন থাকে না কারণ বসতি হয়ে গেছে, চাষযোগ্য হয়ে গেছে। এই জলটা যদি নিকাশি হয়ে যায় তাহলে জলটা নষ্ট হয়ে যায়। এটা খুব ভ্যালুয়েবল ওয়াটার। এটাকে কনভার্ট করলে আরও অন্যান্য কাজে লাগানো যায়। এই রকম ওয়াটার কনজার্ভেশনের কোনও পরিকল্পনা করা যায় কিনা এর উপরে কোনও থিংকিং গভর্নমেন্টের আছে কিনা আমি জানি না। এটা কি আপনি বলতে পারবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী সদস্যদের আমি আশ্বস্ত করতে চাই যে গ্রাউন্ড ওয়াটার এবং সারফেস ওয়াটারের একটা কমপ্রিহেনসিভ প্ল্যানিংয়ের জন্য প্ল্যানিং বোর্ডের থেকে প্রতিটি জেলায় যে সেমিনারের কথা ডাঃ মানস ভুঁইয়া বললেন, এটা রাজ্যস্তরে ১৮৮৩-৮৪ সালে করেছিলাম। জেলাগুলির মধ্যে বাঁকুড়া জেলা এবং বীরভূম জেলায় করেছিলাম। মেদিনীপুর জেলায় আলাদাভাবে করিনি। তখন আমরা বলেছিলাম যে শুধু গ্রাউন্ড ওয়াটারই নয়, ভূগর্ভস্থ জলের দিক থেকেও এই অঞ্চলে ভবিষ্যতে copious giften in terms of ground water. তারা পুরো সদ্ব্যবহার আমাদের করতে হবে। কিন্তু একই সঙ্গে সারফেস ওয়াটারও কনজার্ভ করা দরকার। যেমন বাঁকুড়া, পুরুলিয়ায় বৃষ্টি যে খুব কম হয় তা নয়, কিন্তু সেই জলটা ধরে রাখা প্রয়োজন এবং এটা খরার সময়ে কর্ম সংস্থানের দিক থেকে তো বটেই তাছাড়া আরও নানা কাজ করতে সুবিধা হবে। এই কাজগুলি কিন্তু প্রতিটি অঞ্চল ধরে, শুধু ব্লক ধরে না, কয়েক মাস করতে পারব। পুরুলিয়ার জন্য পরিকল্পনা কমিটি রিপোর্ট সাবমিট করেছে, আমরা অ্যাপ্রুভ করেছি। এটা আপনার অনুরোধের জন্য জানালাম।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্যগণ এবং আমাদের সরকারি দলের সদস্যগণ আমার এই বিবৃতির উপরে যে আলোচনা করেছেন, সেই আলোচনা প্রসঙ্গে মাননীয় বিরোধী দলের সদস্যরা যে প্রশ্ন রেখেছেন, বিশেষ করে কংগ্রেসের সদস্য যে তিনজন বক্তব্য রেখেছেন, তারা প্রায় একই ধরনের বক্তব্য রেখেছেন, আমি তার উত্তর পরে দিচ্ছি। কিন্তু প্রশ্নগুলি ভিন্ন ভিন্ন ছিল, মাননীয় অসিত মাল বলেছেন যে বীরভূমে

আন্ত্রিক রোগ দেখা দিয়েছিল সেখানে কোনও ঔষধ পাঠান হয়নি। এই খবরটা সত্য নয়। কারণ ইতিমধ্যে বীরভূমে যে ঔষধ গেছে, আপনার অবগতির জন্য জানাচ্ছি যে হ্যালোজেন ট্যাবলেটস ১ লক্ষ ২০ হাজার পাঠানো হয়েছে। ওয়ারিস ৫০ হাজার, ব্লিচিং পাউডার দেড় শত কেজি এবং ডিসইনফেকশন ট্যাবলেট ২ লক্ষ পাঠানো হয়েছে। কাজেই একটু সংবাদ নেবেন এবং সংবাদ নিয়ে আপনারা যখন আলোচনা করবেন তখন বলবেন। এছাড়া মাননীয় সদস্য মান্নান হোসেন বললেন যে ব্রিটিশ আমলের ম্যানুয়াল, এর পরিবর্তন হওয়া দরকার। আমি তার অবগতির জন্য এটুকু বলতে চাই যে আপনার জানা নেই, ব্রিটিশ আমলের ম্যানুয়াল কংগ্রেস আমলে ১৯৫৯ সালে যখন প্রফুল্ল সেন খাদ্যমন্ত্রী এবং রিলিফ মন্ত্রী ছিলেন তখন তিনি ম্যানুয়াল পরিবর্তন করে এসব করেছিলেন। খরার ব্যাপারটা ঘোষণা না করার জন্য এটা উনি করেছিলেন। এরপরে মাননীয় সদস্য যারা বলেছেন, তারা সঠিকভাবেই সমৃদ্ধ করেছেন। আমরা দেখছি যে কংগ্রেস সদস্য কত দেউলিয়ার রাজনীতি করছেন। খরার জন্য তারা এত ক্রন্দন ধ্বনি তুলেছেন, অথচ আজকে এই বিধানসভার কক্ষে যখন মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের সুযোগ দিলেন তখন দেখলাম যে গত ১০ তারিখের পত্র-পত্রিকায় অর্থমন্ত্রী এবং ত্রাণমন্ত্রী কি বলেছেন সেই বিবৃতির উপরে তাদের বক্তব্য রেখে শেষ করলেন আমাদের পশ্চিমবঙ্গের সমস্ত খরাক্লিষ্ট মানুষের জন্য

[2-50—3-00 P.M.]

আমরা যেটা সমালোচনা চাইছি—

(গোলমাল)

আমরা দায়িত্বজ্ঞানহীন ছিলাম কি না, প্রশ্নটা ছিল দায়িত্ব জ্ঞানহীন ছিলাম কি না, আমরা সজাগ ছিলাম কি না, আমরা উদাসীন ছিলাম কি না,—আমি সেইজন্য প্রমাণ করে দিচ্ছি। আপনারা এখানে ১০ই মে'র সংবাদপত্রের ঘটনা নিয়ে আলোচনা করছিলেন। জানা উচিত ছিল আমার বিবৃতিতে আছে যে এপ্রিল মাসে আমরা কন্ট্রোল রুম খুলেছি ত্রাণ সচিবালয়ের কার্যালয়ে। যদি আমি সজাগ না থাকতাম, যদি আমাদের এইগুলো না জানবার আকাঙ্খা থাকত তাহলে কখনই খরা পীড়িত অঞ্চলে কোনওটা বা খরা পরিস্থিতি হয়েছে কি না, কত জন জলকষ্টের মধ্যে নিবদ্ধ হয়েছেন, এটা জানবার প্রচেষ্টা এপ্রিল মাসেই আমরা করেছি, এটা আপনাদের জানা উচিত। যদি রাজ্য সরকার উদাসীন হতেন, এই খরার ব্যাপারে, আপনাদের নিশ্চয়ই জানার কথা, হয়তো আপনাদের খারাপ লাগছে, কেন খারাপ লাগছে? রাজ্য সরকার উদাসীন হয়নি, এখানে সাম্প্রতিককালে পাশাপাশি রাজ্যে একটা খরার দৃষ্টান্ত পেয়েছি, পত্রপত্রিকায় লেখা হয়েছিল যে মা শিশুকে বিক্রি করেছে খাদ্যের জন্য। আমরা এখানে সেটা হতে দিইনি। হয়ত খারাপ লাগতে পারে আপনাদের, কিন্তু এই জলকষ্টের সমস্যাকে মোকাবিলা করার জন্য লক্ষ লক্ষ টাকা দিয়ে আমরা মুখ্যমন্ত্রীকে কোনও যজ্ঞাসনে বসিয়ে ঘৃতাহুতি দিয়ে টাকা নষ্ট করিনি। আমরা সেই টাকা গ্রামাঞ্চলে পাঠিয়েছি, যাতে নলকূপ বসানো হয়। আপনারা জানেন না, আপনারা খোঁজ নিন, রাজস্থানে কি হয়েছিল খরা মোকাবিলার জন্য? ভুলে গেছেন এর মধ্যে? আমরা এইভাবে, দায়িত্বজ্ঞানহীনভাবে কাজ করতে পারি না। আমরা সঠিকভাবে সম্পূর্ণ সঠিক সময়ে আমরা পর্যবেক্ষণ করে দেখেছি

যে খরা পরিস্থিতিতে মানুষের কি কষ্ট হতে পারে। এখন আমাদের সুবিধা হচ্ছে, আমাদের অন্যান্য মন্ত্রীরা পরিসংখ্যান,তথ্য দিয়ে তুলে ধরেছেন—ঐ যে মাননীয় মানসবাবু, উনি মেদিনীপুরের ইতিহাস দিয়েছিলেন, আমরা জানি মেদিনীপুরে আমার সঙ্গে কৃষিজীবী মানুষের সঙ্গে প্রত্যক্ষ যোগাযোগ রয়েছে, স্বভাবতই তারা মনে রাখবেন, আপনারা এইটুকু জেনে রাখুন যে ঐ দরিদ্র মানুষের জন্য আপনারা শুধু বিধানসভায় অপেক্ষা করেন কান্না শোনাবার রেকর্ডটা থাকবে বলে, বাদবাকি সময়ে মানুষের পাশে থাকেন না, তাই আজকে আপনারা ওখানে আছেন, আর আমরা কান্নার মর্মটা বুঝি বলেই আপনারা জানবেন যে দু'দুবার নয়, তিন, বার জনসাধারণ আমাদের এখানে এনেছেন। কারণ সেই কান্নার মর্ম কথা, এইটুকু আপনারা জেনে রাখবেন। আর আপনারা যখন ঐ ক্রন্দন ধ্বনি তোলেন—নিশ্চয়ই আমরা একটা গন্ধ পাচ্ছি না, এটা ভাববেন না, গন্ধ পাচ্ছি। মাননীয় কংগ্রেস সদস্যারা যখন এত খরা খরা বলে চিৎকার করছেন, গন্ধ পাচ্ছি, হয় লোকসভার নির্বাচন আসছে, তাই প্রমাণ করতে চাইছেন যে লোকসভার নির্বাচনে মানুষকে বলবেন যে আমরা কত তোমাদের পাশে আছি। এটা একটা উদ্দেশ্য, নয় তো আর একটা উদ্দেশ্য আছে, সেই উদ্দেশ্য কী, যে আপনাদের সঙ্গে যাদের বন্ধুত্ব আছে জানি, যে আতঙ্কগ্রস্ত করে তুললে, কিছু অসাধু ব্যবসায়ী আছে—তারা কিছু খাদ্যদ্রব্য গুদামজাত করবে, করে মানুষকে আরও দুরাবস্থা, কষ্টের মধ্যে ফেলবে, ওরা হয়তো এটাই চেয়েছিলেন। আমরা সেখানে মনিটারিং করে কাজ করেছি, জানি না পত্রপত্রিকা কী উদ্দেশ্যে, কী ভাষণ তারা লিখেছে, আমাদের মধ্যে তারা কী ব্যবহার দেখেছেন জানি না, তবে জেনে রাখুন, তারা যে প্রচেষ্টায় লিখে থাকুন, আমরা মানুষের দুঃখ-কষ্ট মোচনের জন্যই বদ্ধপরিকর এবং আমরা যে সমস্ত প্রতিটি সঙ্কটের সময়, কী খরা, কী বন্যা, কী ঘূর্ণিঝড়, সমস্ত সঙ্কটে মানুষকে সেইভাবে মোকাবিলা আমরা করে যাচ্ছি। আজও এই হাউসে আপনাদের কাছে এইটুকু বলতে চাই, রাজ্য সরকারের তরফ থেকে, আজকে যা চাষের ক্ষতি হয়েছে খরার জন্য, এই যে অবস্থাটা দেখা দিয়েছে জলকষ্টের জন্য, চাষের জন্য যেটুকু ক্ষতি হয়েছে, আমাদের কৃষি দপ্তর খতিয়ে দেখছেন, আমাদের সরকারের যে নিয়ম আছে তাতে আজকে যে সমস্ত কৃষিজীবী হয়তো বোরো চাষ করেছে, তাদের হয়তো কিছু ক্ষতি হয়েছে, সেই সম্পর্কে কৃষি দপ্তরের হিসাব হয়ত ১৬-১৭ ভাগ নষ্ট হয়েছে, ব্যক্তিগতভাবে যে কৃষিজীবী মানুষের ফসল নষ্ট হয়েছে, তাদের পক্ষে যদি আগামী ফসল কিংবা পরিবর্তিত ফসল করার ক্ষেত্রে আমাদের সরকারি সাহায্য যেটুকু আমাদের বিধি মতে তাদের পাশে দাঁড়িয়ে থেকে তাদের দাঁড় করানো, তাদের জীবন সংগ্রামে যেভাবে এগিয়ে যাওয়া দরকার, তা আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে নৈতিক কর্তব্য বলে মনে করি এবং আমরা সেটুকু করব।

সুতরাং আপনাদের বক্তব্যের জন্য আমরা অপেক্ষা করে নেই, খরা মোকাবিলার প্রয়োজনীয় কাজ আমরা করে চলেছি। আপনারা জানেন প্রতিবার আমরা বন্যা, খরার যেভাবে মোকাবিলা করে আসছি, আগামী দিনেও সেইভাবে করব। কাজেই আপনারা খরা ডিক্লেয়ার-এর প্রশ্ন নিয়ে যেটা করবার চেষ্টা করলেন, সেটার সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, আমরা আপনাদের মতো নিয়মবহির্ভুত কাজ করতে পারি না। ম্যানুয়াল পরিবর্তন করা হবে, কি হবে না, সেটা অন্য প্রশ্ন। তবুও আমি আপনারদের কাছে বলব যে, আপনারাও আমাদের এবিষয়ে সহযোগিতা করুন। আমরা ১১ কোটি ৯ লক্ষ টাকা খরচ করছি, আপনারাও আমাদের সঙ্গে চলুন ম্যাচিং

গ্রান্ট আনবার জন্য। আপনারাও চলুন, বলুন কেন্দ্রীয় সরকারকে, ঐ ডিক্লেয়ারেশনের জন্য টাকা দেন কিনা সেটা পরীক্ষা করে দেখবেন না? আসুন, পশ্চিমবঙ্গবাসীদের জন্য আমরা একসঙ্গে যাই। আপনারা সহযোগিতা করবেন কিনা জানি না, তবুও আমি আপনাদের সহযোগিতা চাইছি। আমরা খরা মোকাবিলা করবই, আপনারা থাকুন, আর না থাকুন, আমি জানি পশ্চিমবাংলার মানুষ আমাদের পাশে থাকবে এবং তাদের সাথে নিয়ে আমরা এই খরার মোকাবিলা করে যাব। এই কথা বলে আমি আপনাদের আশ্বস্ত করতে চাইছি।

[3-00—3-10 P.M.]

**Mr. Speaker :** The discussion now stands closed.

## The Resolution for the Constitution of Assembly Committees

**Mr. Speaker :** Whereas terms of members of the following Assembly Committee constituted on 26th June, 1988, shall expire on 25th June, 1989, other than the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, which shall expire on 7th July, 1989 :–

1. Committee on Public Accounts,
2. Committee on Estimates,
3. Committee on Public Undertakings,
4. Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes,
5. Committee on Petitions,
6. Committee on Privileges,
7. Committee on Government Assurances,
8. Committee on Subordinate Legislation,
9. Committee on Rules,
10. House Committee,
11. Libarary Committee,
12. Committee on Environment,
13. Committee on Entitlement of Members (term shall expire on the constitution of the new Committee).

And whereas a convention has developed to reconstitute the Committees on the same date when the House is in Session.

Notwithstanding anything contained in the Rules of Procedure and

Conduct of Business in the West Bengal Legislative Assembly in so far as it relates to the constitution of different Committees it is hereby resolved that aforesaid Assembly Committees be reconstituted and that the reconstituted Committee shall resume office with effect from 26th June, 1989.

Now I would make an announcement on the constitution of different committees for the year 1989-90.

**Committee on Public Accounts**

I nominate the following members under rule 302 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, to constitute the Committee on Public Accounts.

1. Shri Abdus Sobahan Gazi,
2. Shri Jamini Bhuson Saha,
3. Shri Kamakhya Charan Ghosh,
4. Shri Kripa Sindhu Saha,
5. Shri M. Ansaruddin,
6. Shri Madhabendu Mohanta,
7. Shri Nirupam Sen,
8. Shri Pulin Bera,
9. Shri Rabindra Nath Mandal,
10. Shri Sachin Sen,
11. Shri Sadhan Pande,
12. Shri Santasri Chattopadhyay,
13. Shri Saugata Roy,
14. Shri Shish Mohammad, and
15. Shri Subrata Mukherjee.

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Subrata Mukherjee, the Chairman of the Committee on Public Accounts.

**Committee On Estimates**

I nominate the following members under rule 303B(1) of the Rules

of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to constitute the Committee on Estimates.

1. Shri Balai Banerjee,
2. Shri Bansa Gopal Chowdhury,
3. Shri Deba Prasad Sarkar,
4. Shri Deokinandan Poddar,
5. Shri Gyan Singh Sohanpal,
6. Shri Jayanta Kumar Biswas,
7. Shri Kamakhya Nandan Das Mahapatra,
8. Shri Manabendra Mukherjee,
9. Dr. Motahar Hossain,
10. Shri Manindra Nath Barma,
11. Shir Nani Kar,
12. Shri Nihar Basu,
13. Shri Nitai Charan Adak,
14. Shri Sattick Kumar Roy,
15. Shri Sailen Sarkar,
16. Shri Sudhir Giri,
17. Shri Sunil Santra,
18. Shri Sukhendu Khan, and
19. Shri Touab Ali.

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Nani Kar, the Chairman of the Committee on Estimates.

**Committee on Public Undertakings**

I nominate the following members under rule 303D(2) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, to constitute the Committee on Public Undertakings.

1. Shri A. K. M. Hassan Uzzaman,
2. Shri Rabin Mukherjee,

৩৮ হাজার কারখানা পশ্চিমবাংলায় বন্ধ রয়েছে। স্টেট গভর্নমেন্টের কোনও ইনিসিয়েটিভ, কোনও উদ্যোগ এই কারখানাগুলি খোলার ব্যাপারে ছিল? আমি যেকথা আগেরদিন বলেছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী চেম্বার অফ কমার্সে ভাষণ দিয়েছেন, মুখ্যমন্ত্রী অনেক জায়গায় গেছেন, কিন্তু ইন্ডাস্ট্রিয়ালিস্টরা এই রাজ্যে বিনিয়োগ করছেন না। আসল যেটা ব্যাপার, এই রাজ্যে নতুন কারখানা তৈরি হচ্ছে না। আমার কাছে ফিগার আছে, আমি ফিগার আগে দিয়েছি যে পশ্চিমবাংলায় ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন তাদের বছরে ডিসবার্সমেন্ট কত? ২৬ কোটি, ৩০ কোটি। তাদের মেইন নোডল এজেন্সি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টে ২৬ কোটি টাকা থেকে ৩০ কোটি টাকা করে। আপনি ডিসবার্সমেন্ট করার কথা বলেছেন, ইন্ডাস্ট্রিয়ালিস্টরা করবেন? গত বছরের ইমপ্লিমেন্টেশনে কটা কারখানা হয়েছে? ৭০০ কোটি টাকায় গত বছরে নতুন প্রজেক্ট ইমপ্লিমেন্টেশন হয়েছে। আড়াই লক্ষ টাকা ইনভেস্ট করে যদি একজন লোকের চাকরি হয় তাহলে ১ কোটি টাকা ইনভেস্ট করলে ৪০ জন লোকের চাকরি হয় আর ৭০ কোটি টাকা ইনভেস্ট করলে ২ হাজার ৮০০ লোকের চাকরি হয়, অথচ পশ্চিমবাংলায় ৪৩ লক্ষ লোক বেকার। সুতরাং কোথায় ম্যাসিভ ইনভেস্টমেন্ট? হলদিয়া, বক্রেশ্বরের কথা পরে আসছি। কিন্তু আপনার সো-কল্ড ইনসেনটিভ কোথায়? সো-কল্ড সিটু নেতারা মালিকের সঙ্গে দালালি করার জন্য ইনভেস্টমেন্ট হচ্ছে না। আজকে অসীমবাবু বলুন, কেন্দ্রীয় সরকার ক'টা লেটার অফ ইনটেন্টে আপত্তি করেছে? ক'টা ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দিতে আপত্তি করেছে? আপনারা করেছেন বিগ শোপিস হিসাবে গোয়েঙ্কার অ্যাক্রিলিক ফাইবার আর বিড়লার পলিয়েস্টার ফিলামেন্ট আর্ন। দুটোই কেন্দ্রীয় সরকার দিয়েছেন, আপনারা করুন, তাড়াতাড়ি, ইমপ্লিমেন্টেশন করতে পারছেন না কেন? এত বছর ধরে বসে আছেন কেন? আপনারা দেখাতে পারেননি যে পশ্চিমবাংলায় ইনফ্রাস্ট্রাকচার আছে। পশ্চিমবাংলায় শিল্পপতিদের ইনসেনটিভ দিতে পারবেন? সব কোলাপসিং ইনফ্রাস্ট্রাকচার। বিদ্যুৎ ২ দিন ভাল হয় তো তিন দিনের দিন কোলাঘাট বন্ধ হয়ে যায়, চার দিনের দিন সাঁওতালডিহি বন্ধ হয়ে যায়। এরফলে কারখানা দিনের পর দিন বন্ধ থাকে। পশ্চিমবাংলায় ভাল রাস্তা নেই, ট্রাকে করে মাল নিয়ে যেতে হলে নিয়ে যাওয়া যায় না, কারণ রাস্তা সব গর্তে ভর্তি, রাস্তাঘাট খারাপ হয়ে গেছে, রোড কমিউনিকেশন বাড়েনি। অন্যান্য সব সিস্টেম অফ কমিউনিকেশন কোলাপ্স হয়ে গেছে। কি দেখে ইন্ডাস্ট্রি হবে? আপনি মডার্ন সিভিক অ্যামিনিটিজ দিতে পারেননি। কি দেখে ম্যানেজাররা আসবে, কি দেখে ইন্টারপ্রেনিউয়াররা আসবে? ১২ বছর ধরে ক্ষমতায় থেকে আপনারা তৈরি করতে পারলেন না। অন্যান্য রাজ্য দিল্লিতে গিয়ে বসে থাকে। সেন্টারে যখন কোনও নতুন স্কীম বেরুচ্ছে তারা তাদের রাজ্যে সেই স্কীম নিয়ে আসছে, ব্যাকওয়ার্ড এরিয়াকে ইনসেনটিভ দিচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্ট আর এই রাজ্য এইসব ব্যাকওয়ার্ড এরিয়ার স্কীমগুলিকে ব্যবহার করতে পারেনি। এরা খালি ৫০ মাইলের মধ্যে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট গড়ে তুললেন। ৫০ মাইলের বাইরে ব্যাকওয়ার্ড এরিয়ার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের যে ইনসেনটিভ পাওয়া যেত তার সুযোগ নিতে পারলেন না।

তার ফলে অন্যান্য রাজ্য আপনাদের বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে নিয়ে চলে গেল। আর আমাদের এখানে ছাবারিয়ার মতোন শিল্পপতিরা এসে নতুন কারখানা স্থাপন করার বদলে স-ওয়ালেশ কেনে, ডানলপ কেনে। বলুন না, নতুন কারখানা তৈরি করতে? করবেন না, গোয়েঙ্কা সি ই

এস সি'কে কিনল কিন্তু ওরাই মাদ্রাজে নতুন কারখানা তৈরি করছে। আর পি গোয়েঙ্কার গ্রুপের নতুন করে পশ্চিমবাংলায় কোনও ইনভেস্টমেন্ট দেখিনি। এগজিসটিং কারখানাকে বিদেশে টাকা লেনদেন করার জন্য কিনে নেওয়া যায়, কিন্তু পশ্চিমবাংলায় নতুন ইনভেস্ট করার কোনওরকম উদ্যোগ আপনাদের কিছু দেখা যায় না। আমার দুটি প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় একজন অর্থনীতিবিদ, তিনি উত্তর দেবেন। হলদিয়া এবং বক্রেশ্বর এই দুটি বড় শিল্প ছাড়া আর কিছু দেখাতে পারলেন না। ছোট শিল্পের আপনারা ক্লেম করছেন যে ২৫ হাজার ৩০ হাজার ইউনিট হয়েছে কিন্তু তার কোনও রিফ্লেকশন নেই। রিফ্লেকশন অন এমপ্লয়মেন্ট কোথায়? রিফ্লেকশন অন ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন কোথায়? ভারতবর্ষে যেখানে ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন বেড়েছে ১০ পারসেন্ট হারে আর আপনাদের ১২৬ থেকে ১৩২ হয়েছে। এই রেটে ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন বাড়লে পশ্চিমবাংলা এগুবে কি করে? ইনডেক্স অন ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন নিজেদের মতোন তৈরি করছেন, তাতে আপনারা দেখাচ্ছেন আপনাদের ইউনিট তৈরি হচ্ছে। কিন্তু রিফ্লেকশন কোথায়? ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশনের রিফ্লেকশন কোথায়? ইন্ডাস্ট্রিয়াল এমপ্লয়মেন্টের রিফ্লেকশন কোথায়?

[4-40—4-50 P.M.]

কোথায় আপনার রেট অফ গ্রোথ? আপনার হোল ইকনমিক রিভিউতে খুঁজলাম। এগ্রিকালচারে রেট অফ গ্রোথ যেটা কেন্দ্রীয় সরকারের ইকনমিক সার্ভেতে থাকে, আপনি কোথাও দিয়েছেন কিনা দেখছি না, খুব ক্লেভারলি আপনার বক্তব্যে আপনি অ্যাভয়েড করে গিয়েছেন। আপনি পারলেন না। আপনি বলেছেন বক্রেশ্বর করবেন, আমি আগেই বলেছি এই হাউসে বক্রেশ্বর নিয়ে যে লড়াই করছেন ইট ইজ নট ওয়ারদি। এন টি পি সি করলে অনেক তাড়াতাড়ি বিদ্যুৎ পেতেন, অনেক এফিসিয়েন্সি ছিল। আজকে কোলাঘাট কোলান্স করছে। সেখানে এন টি পি সি, ফরাক্কায় একমাত্র এন টি পি সি ই বিদ্যুৎ জিইয়ে রাখছে। আজকে আপনি বক্রেশ্বর করবেন বলে সেখানে ৯১ কোটি টাকা দিতে চাইছেন। আপনি জানেন বক্রেশ্বরের কৃষকেরা বলছে যে, বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্ল্যান্ট হলে জল লাগবে আর সেই জল নিলে তাদের ক্ষতি হবে, মাছ মরে যাবে। সাধারণ মানুষ বক্রেশ্বর হতে দিতে চাইছে না। সাধারণ কৃষক রেসিস্টেন্স করছে। আপনি নিজে অর্থমন্ত্রী হয়ে অর্থনীতিকে রেসিস্ট করবার ব্যাপারে প্ল্যান্টের জন্য সাড়ে ৫ হাজার কোটি রক্ত দিয়ে ২০০ কোটি টাকা হোত। বক্রেশ্বর আপনাদের আত্মমর্যাদার ব্যাপার। এর আগে কেন্দ্রীয় সরকার এন টি পি সি করলেন ফরাক্কায়, প্ল্যান স্যাংশন হল, ডি ভি সি হল, ভুটানে হাইড্রাল পাওয়ার হল, তাতেও আত্মমর্যাদার প্রশ্ন ওঠেনি। হঠাৎ বক্রেশ্বর নিয়ে আত্মমর্যাদার প্রশ্ন এল কেন? ৯১ কোটি টাকা বক্রেশ্বরে দেওয়া হল কি পারপাসে? ফর হোয়াট পারপাস? আমি মনে করি পারপাসকে কনট্রোলে রাখতে হবে। কন্ট্রাক্ট দেওয়া, পাওয়ার কন্ট্রোল সম্পূর্ণ আছে, কন্ট্রোল পেয়েছেন কোলাঘাটে। লোকসভার ভোটের আগে মানুষকে বলছেন, বেকার যুবকদের বলছেন, নতুন করে আলো দেখাতে হবে, নতুন করে চাকরির সুযোগ হবে। বুদ্ধদেববাবু বলেছেন, দুর্গাপুরে ইলেকশন করতে গিয়ে বলেছেন চাকরি হবে। হলদিয়া একইভাবে আছে, কাজ এগোয়নি, আমাদের ইনফরমেশন, গোয়েঙ্কা সাই হয়ে গেছে। হলদিয়ার ব্যাপার আগেই বলেছি। এখানে বলেছেন দেড়লক্ষ লোকের চাকরি হবে, কোথা থেকে এস্টিমেটস পেলেন? কোন স্কীমে?

ডাউন স্কীম বলছেন—কোনও দিন প্রেট্রোকেমিকেল কমপ্লেক্স দেখেননি, আমি বরোদায় দেখেছি। এইসব মানুষকে ভুজং ভাজুং দিয়ে ইন্ডাস্ট্রি করতে গেলে তার জন্য ১৫০০ কোটি টাকার প্ল্যান্ট করতে হয়। আপনি এক দিকে আই সি পি এল প্ল্যান্ট, পলিথিন ইন্ডাস্ট্রি প্ল্যান্ট করতে পারেননি, টেক্সটাইল মিল করতে পারলেন না, জুট পারলেন না। গ্রানিউল একজিস্টিং ইন্ডাস্ট্রি কেন্দ্রীয় সরকার যে ক'টি পারলেন করলেন। আপনার নিজের রাজত্বে যে কটা মডার্নাইজ ইউনিল্যাটার‍্যাল ফার্ম আছে সরকারের অধীনে সেগুলিতে কাজ হচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রীর ঘনিষ্ঠ আত্মীয় যে সংস্থার চেয়ারম্যান, অ্যাডভান্স ওয়েস্টিং হাউস, সব কাজ সেখানে করতে পারছে না। স্যাকসবি ফার্মার ইউনিট লোকসানটা না হলে ভাল চলত। স্টেট ট্রান্সপোর্টে লোকসান কমাতে পারলেন না, ওগুলো তো সরকারের হাতে, সরকারের হাতে কারখানা, চালাতে পারছেন না কেন?

তার কারণ, ঐ পার্টির ওরা অ্যাজিটেশনিস্ট, লাঠিসোটা হাতে নিতে পারে, কিন্তু কারখানা চালাবার ম্যানেজারিয়াল টেকনিক তাদের জানা নেই, ম্যানেজারিয়াল কমপিটেন্স নেই, মডার্ন ইন্ডাস্ট্রি বোঝে না। শুধু জ্যোতিবাবুর কথা শুনে শ্লোগান দেয় তারা। ইন্ডাস্ট্রি এইভাবে চলতে পারে না। একটা কোলাপসিং ইনফ্রাস্ট্রাকচারের মধ্যে, অ্যান্টি-প্রোডাক্ট ক্যাম্পেনের মধ্যে অ্যান্টি-ওয়ার্কএথিক্স-এর মধ্যে ইন্ডাস্ট্রি তৈরি হয় না। আজকে পশ্চিমবঙ্গ কোথাও প্রডাক্টিভিটির শ্লোগান দিলে 'সিটু' বাধা দিচ্ছে। মডার্নাইজেশন, র‍্যাশনালাইজেশন বা ডাইভারসিফিকেশনের কথা বললে বাধা দিচ্ছে 'সিটু'। কারণ তলার লেভেলে সংগঠনটা তো রাখতে হবে। হলদিয়া প্রজেক্ট সম্বন্ধে কেন্দ্রীয় সরকার বলেছেন যে, এক্ষেত্রে তাঁরা ছাড় দিতে রাজি আছেন। অসীমবাবুই একথা মিটিংয়ে বলেছেন। এই হলদিয়া প্রজেক্ট একটা আলাদিনের আশ্চর্য প্রদীপের মতো লোকসভা ইলেকশন পর্যন্ত ঝুলে থাকবে, তারপর আর পি গোয়েঙ্কা উইথড্র করে নেবে এবং সেটা ড্রপড করে যাবে, যেমন অনেক ক্ষেত্রেই হয়েছে। সাধারণভাবে এটা ভাববার প্রয়োজন আছে যখন পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রিয়াল স্ট্যাগনেশন একটা চূড়ান্ত পর্যায়ে গিয়ে পৌঁছেছে তখন ভারতবর্ষ কিন্তু এক্ষেত্রে এগিয়ে চলেছে। পশ্চিমবঙ্গের ছেলেরা অন্যান্য রাজ্যে গিয়ে ভাল ভাল চাকরি করছে। তারা সেখানে আধুনিক কারিগরি এবং বিজ্ঞানের ক্ষেত্রে অ্যাটমিক পাওয়ার প্ল্যান্ট চালাচ্ছে, সুপার কম্প্যুটার রিসার্চে অংশগ্রহণ করছে। এই আধুনিক শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ কি করছে? এক্ষেত্রে পশ্চিমবঙ্গ পিছিয়ে রয়েছে। আজকে অসীমবাবু যদি দাবি করতেন যে, পশ্চিমবঙ্গ একটা নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট চাই বুঝতাম, কিন্তু সেটা তিনি করলেন না। আমাদের কাছে বক্রেশ্বরই হল একমাত্র বড় প্রশ্ন। ওদেরকে কি হবে টাকা দিয়ে? পশ্চিমবঙ্গের বড় বড় কারখানাগুলিতে আজকে লোকসান বেড়েই চলেছে। আধুনিকীকরণ না করবার কারণে কারখানাগুলি আজকে বন্ধ হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা শিক্ষা এবং স্বাস্থ্যে বেশি খরচ করেন বলে থাকেন। কিন্তু ওদেরই ইকোনোমিক রিভিউ বলছে, নাম্বার অফ হসপিটালস্ যা রয়েছে সেখানে কত বেড রয়েছে। ১৯৮৬ সালে যেখানে বেডের সংখ্যা ছিল ৫৩,৮৩৭, সেটা ১৯৮৭ সালে বেড়ে ৫৩,৮৪৭ হয়েছে। অর্থাৎ হাসপাতালে বেডের সংখ্যা এখানে বাড়ছে না। পশ্চিমবঙ্গ টোটাল বাজেটের মধ্যে এডুকেশন বাজেটে প্রাথমিক শিক্ষার জন্য যত পারসেন্ট খরচ হয় সেটা বিহার থেকে কম। আজকে লিটারেসিতে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান ত্রয়োদশ। তারফলে আজকে এই রাজ্যে মধ্যযুগীয় অন্ধকার

নেমে এসেছে। শহরগুলিতেও এরফলে আস্তে আস্তে হতাশা নেমে আসছে, শিল্প-কাঠামো ভেঙে পড়ছে। ফলে হতাশাগ্রস্ত শিক্ষিত যুবকেরা চুরি-ডাকাতি করতে গিয়ে মারা যাচ্ছে। সেখানে কোনও নতুন আশার আলোকবর্তিকা এই সরকার দেখাতে পারেননি। একটির পর একটি দপ্তর বেড়েছে, কিন্তু সেখানে স্বয়ং মুখ্যমন্ত্রীকে সেখানে সাত-আটটি দপ্তরের দায়িত্ব সামলাতে হয়, অর্থমন্ত্রীকে কখনও পরিবহন মন্ত্রী, আবার কখনও পানীয় জলের মন্ত্রী আবার কখনও ত্রাণমন্ত্রী হতে হয়। ডব্লু বি আই ডি সি'তে পার্টির লোক নিয়ে আসতে হবে যাতে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স দেবার সময় সুবিধা পাওয়া যায়। বসুমতী কর্পোরেশনের উপর কন্ট্রোল রাখতে হবে, তাই সেখানে ডি এস পি'র প্রবোধ সিন্হাকে নিয়ে আসতে হবে। আমি যদি এটুকু বলতে পারতাম যে, Your ministry or your department is geared to take advantage of all the Central schemes offered to West Bengal. যদি বলতে পারতাম, Your Ministry was able to offer minimum infrastructure for the welfare activities in West Bengal.

[4-50—5-00 P.M.]

তাঁহলে খুশি হতাম। কিন্তু আমি এই কথা বলতে পারলাম না। সেইজন্য আমি আগেই আপনাদের বলেছি বাজেট অধিবেশন শুরু হয়েছিল, সরকারের উপর একটা দুর্নীতির একটা কেলেঙ্কারির অভিযোগ মাথার উপর ছিল আজকে সেই মাসরুম ক্লাউড দুর্নীতি দূর করতে পারলেন না। আপনাদের সর্ব শরীর আস্তে আস্তে অবশ হয়ে আসবে তখন তাগা বেঁধেও কিছু করতে পারবেন না। পশ্চিমবাংলার অর্থনীতি যেভাবে নিম্নগামী করেছেন, পশ্চিমবাংলার অর্থনীতি যেভাবে দুর্বল অবস্থায় নিয়ে গেছেন সেখানে আপনাদের কিছু করার নেই। আপনারা বসে বসে দেখবেন সল্ট লেকের জমি চলে যাবে তাদের হাতে যাদের হাতে যাওয়ার কথা ছিল না, মন্ত্রীদের স্পেশাল রেকমেন্ডেশনে সল্ট লেকের জমি তাদের হাতে পৌছে দেবেন। আপনারা বসে বসে দেখবেন কলিকাতার বাজার, পার্ক বিক্রি হয়ে যাবে তাদের হাতে যাদের সঙ্গে আপনাদের মূল লড়াই ছিল। আপনারা বসে বসে দেখবেন মন্ত্রীদের সামনে যারা বসে প্রতিশ্রুতি দিচ্ছে ১২ বছর ধরে যে পশ্চিমবাংলায় শিল্পের আবহাওয়া গড়ে তুলবে তারা ১২ বছর ধরে একটা শিল্প গড়ে তোলেনি। আপনারা বসে বসে দেখবেন এম এল এ'রা, যে জেলায় সভাধিপতি গাড়ি নিয়ে ঘুরছে, তখন তারা নতুন এমপায়ার একটা ফিউডাল ক্লাসের গ্রামে তৈরি করেছে যাতে প্রোডাকটিভ ফোর্স, উৎপাদক শক্তি রিলিজ হবে না। তাই আমি আজকে সি পি এম প্রতিনিধিদের বলি এই পুরো অধিবেশন আপনাদের কাছে আবেদন করছি যে আপনারা বুকে হাত দিয়ে বলুন তো পশ্চিমবাংলার সরকারি দপ্তরগুলি ঠিকভাবে কাজ করছে কি করছে না? একবার আপনারা বুকে হাত দিয়ে বলুন তো পশ্চিমবাংলার আমলাতন্ত্র গতিশীল এবং উন্নয়নমূলক হয়েছে কিনা? যদি বলেন হয়নি তাহলে একবার অন্তত বোতাম টিপে এই অ্যাপ্রোপিয়েশন বিলের বিরোধিতা করুন এই আবেদন আপনার সামনে রাখছি। এই কথা বলে অ্যাপ্রোপিয়েশন বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীহার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে উপযোজন বিল সভায়

পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, বিরোধীরা এই বিষয়ের উপর দীর্ঘ সময় ধরে আলোচনা করেছেন। মূলত আজকে এই সভায় যে আলোচনা হচ্ছে, দীর্ঘ সময় ধরে বাজেট আলোচনার ক্ষেত্রে খাতে খাতে সমস্ত আলোচনা হয়ে গেছে। এই আলোচনা পুনরাবৃত্তি ছাড়া কিছু নয়। বিরোধী সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয়, বিরোধীদের ওপেনিং ব্যাটসম্যান। কিন্তু আলোচনা তিনি যা করলেন, তিনি যে কি বলতে চেয়েছেন আমি অন্তত তাঁর কিছুই বুঝতে পারলাম না। একটা কথা তিনি জোরের সঙ্গে বলেছেন যে মন্ত্রীরা এবং মুখ্যমন্ত্রী সব পার্টি করে বেড়াচ্ছেন সরকার চলবে কি করে। আমি সত্য বাপুলি মহাশয়কে বলি সংসদীয় গণতন্ত্রে দলই সরকার চালায়। জনগণ যে দলের প্রার্থীদের নির্বাচিত করেন এবং দলই সরকার গঠন করেন এবং সরকার দলই পরিচালনা করেন। আমরা এই যে বাজেট নিয়ে আলোচনা করছি এই যে বাজেট রচনা করা হয়েছে, প্রতিটি রাজনৈতিক দল সমাজের একটা বিশেষ শ্রেণীর স্বার্থে প্রতিনিধিত্ব করেন এবং সেই সরকারের কর্মসূচি এবং তার বাজেট নিশ্চিতভাবে সেটা সেই সরকারের শ্রেণী চরিত্রের প্রতিফলন।

সুতরাং সেই দৃষ্টিকোণ থেকে আমরা যদি এই বাজেটকে আলোচনা করি, পর্যালোচনা করি তাহলে হয়ত আমরা একটা ইতিবাচক জায়গায় পৌছতে পারি। নইলে খালি এই ধরনের নেতিবাচক আলোচনা করে আলোচনায় আমরা বিতর্কই পেতে পারি। আমরা যদি ইতিবাচক কিছু পেতে চাই তা এর দ্বারা সম্ভব নয়। সৌগতবাবু দীর্ঘ সময় ধরে এখানে হাত পা নেড়ে আলোচনা করলেন, তিনি অনেক বড় বড় কথা বললেন। তাঁর যে স্বভাব, আমি আগেও তাঁর বক্তৃতা শুনেছি, তিনি দফায় দফায় রাজীব গান্ধী, কেন্দ্রীয় সরকারের কথা বলেছেন। আমি যে কথাটা বলতে চাই, পশ্চিমবঙ্গ তো আর ভারতবর্ষের বাইরে নেই, দেশে যে শাসন ব্যবস্থা আছে, সেই শাসন ব্যবস্থার মধ্যে থেকেই এই সরকারকে পরিচালনা করতে হচ্ছে। সুতরাং আমরা মৌলিক পরিবর্তন কিছু করতে পারব, এই কথা কখনও বলিনি। তবে বলেছি যে মৌলিক কিছু পরিবর্তন হচ্ছে না, হওয়া সম্ভবও নয়। উনি বললেন পশ্চিমবঙ্গে ৩৮ হাজার কারখানা বন্ধ আছে। উনি কি এর মধ্যে ১৯৭২-৭৭ সালের হিসাবটা জুড়েছেন? সেই হিসাবটা জুড়লে কত হাজার কারখানা বন্ধ রেখে গিয়েছিলেন তা বোঝা যেত। উনি রাজীব গান্ধীর কথা বললেন। ভারতবর্ষের দেনা ২ লক্ষ কোটি টাকা—৭০০ হাজার কোটি টাকা বৈদেশিক দেনা আর ১ লক্ষ ৩০ হাজার হচ্ছে আভ্যন্তরীণ দেনা। একটা সমীক্ষায় দেখছিলাম যে কেন্দ্রীয় সরকার যত ঋণ করেছেন সেই পরিমাণ সম্পদ কেন্দ্রীয় সরকারের নেই। অর্থাৎ তার সম্পদের থেকে ঋণের পরিমাণ বেশি। কারও সম্পদের থেকে যদি ঋণের পরিমাণ বেশি হয় তাহলে সে নিশ্চয়ই দেউলিয়া? কেন্দ্রীয় সরকার দেউলিয়া হয়ে এই কথা বলছেন। এটা আজকে বাস্তব অবস্থায় এসে দাঁড়িয়েছে। সারা ভারতবর্ষে এক লক্ষ কারখানা বন্ধ। উনি গ্রামের দরিদ্র মানুষের কথা বলছেন। আমাদের দেশে এখনও শতকরা চল্লিশ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করে। সারা ভারতবর্ষে চার কোটি চল্লিশ লক্ষ পরিবার দারিদ্র্য সীমার নিচে। উনি বেকারের কথা বলছেন? সারা ভারতবর্ষে প্রায় চার কোটি বেকার আছে—এই হচ্ছে দেশের অবস্থা। এই অবস্থার উপরে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট বারো বছর কিভাবে সরকার চালাচ্ছেন আজকে আমাদের তা বিচার করতে হবে এবং সেটার বিচার আমরা যদি যথাযথভাবে করতে পারি তাহলে আমরা দেখব যে, পশ্চিমবঙ্গের এই সরকার

নিশ্চয়ই উন্নয়ন করেছেন। সৌগতবাবু বলে গেলেন যে গ্রামে গ্রামে যে সমস্ত শ্যালো টিউবওয়েলগুলো চলছে সেগুলো সরকারের নিজের নয়, কৃষকরা নিজেরা এগুলো কিনে চালাচ্ছেন। কৃষক যদি এগুলো নিজেরা বসাবার ক্ষমতা রাখেন তাহলে তো বলতে হয় তাঁরা ক্ষমতা অর্জন করেছেন, গ্রামীণ অর্থনীতির নিশ্চয়ই উন্নতি হয়েছে? এই কথার মধ্য দিয়ে তো এটাই প্রতিফলিত হচ্ছে? শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যে অগ্রগতি ঘটিয়েছে এই কথা উনি বললেন না। উনি বললেন যে কলেজের শিক্ষকরা ঠিকমতো বেতন পাচ্ছেন না, এটা ওঁর অভিযোগ। কিন্তু বারো বছরে পশ্চিমবঙ্গের শিক্ষার ক্ষেত্রে যে অগ্রগতি ঘটেছে, সে সম্বন্ধে কিছু বললেন না। আমরা দেখছি যে পশ্চিমবঙ্গ কৃষিতে স্বয়ংসম্পূর্ণ হতে চলেছে। এই সভাতে আজকে কৃষিমন্ত্রী তিস্তার কথা বলেছেন। তিস্তা প্রকল্প আমরা যদি চালু করতে পারি, তাহলে উত্তরবঙ্গে যে উৎপাদন হবে তাতে কেবলমাত্র খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা নয়, বাড়তি খাদ্য পশ্চিমবঙ্গে উৎপাদিত হবে। সেই তিস্তা প্রকল্প আজকে কেন হচ্ছে না? কেন্দ্রীয় সরকার এই ধরনের বৃহৎ প্রকল্প অন্যান্য রাজ্যে করেন আর এই রাজ্যে করেন না।

[5-00—5-10 P.M.]

পশ্চিমবঙ্গের ক্ষেত্রে শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকার বলেছে পশ্চিমবঙ্গকে ২০০০ কোটি টাকা তিস্তা প্রকল্পের জন্য দেওয়া হয়েছে। আরও ২০০ কোটি টাকা পরে দেবে। কিন্তু এই প্রকল্প চালু হয়ে গেল অথচ এর সম্প্রসারণের জন্য বাড়তি টাকা আর দিলেন না। এই নিয়ে কংগ্রেসিরা তো কিছু বললেন না। তারপরে বিদ্যুৎ নিয়ে বলে গেলেন। লোডশেডিং বাড়ছে বলছেন, এতো বাড়বেই কারণ যেখানে চাহিদার তুলনায় যোগান কম সেখানে লোডশেডিং বাড়তে বাধ্য। দেশ স্বাধীন হবার ২০ বছর পর্যন্ত আপনারা বিদ্যুৎ নিয়ে কোনও চিন্তা-ভাবনা করলেন না। বিদ্যুতের যে চাহিদা হতে পারে এবং তারজন্য পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কোনও হিসাবনিকাশ করা হয়নি। বিদ্যুতের প্ল্যান্ট স্থাপন করার জন্যে কোনও পরিকল্পনা ছিল না। তার ফলে আজকে এই দুর্ভোগ হবেই, কিছু করার নেই। যে সমস্ত প্ল্যান্টগুলো ছিল তা নিয়ে আপনারা রাজনীতি করেছেন। দেশের চাহিদা অনুযায়ী আপনারা বিদ্যুৎ উৎপাদন করতে পারেননি তার ফলে লোডশেডিং আজকে বাড়বেই। আপনারা কেবল বক্রেশ্বরের উপর, খুব জোর দিয়েছেন। একটা অদ্ভুত কথা শুনলাম যে বক্রেশ্বর হলে পরে নাকি ওখানকার কৃষকরা চাষের জল পাবে না বলেছেন। এই প্রথমতো এই কথা শুনলাম। কৃষকদের যাতে জলের কোনও অসুবিধা না হয়, তাদের জলের চাহিদার কোনও হেরফের না হয় সেইদিকে দৃষ্টি রেখেই তো বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র খোলা হবে। বক্রেশ্বরের ক্ষেত্রে যে জলের প্রয়োজন তার চাহিদাও মেটানো হবে। তারপরে বললেন যে বক্রেশ্বর নিয়ে নাকি রাজনীতি হচ্ছে। আমরা বক্রেশ্বর নিয়ে রাজনীতি করছি না কেন্দ্রের যে বঞ্চনা, সেই বঞ্চনার বিরুদ্ধে বক্রেশ্বরকে সফল করার ক্ষেত্রে মুখ্যমন্ত্রীর যে ডাক, সেই ডাকে হাজার হাজার ছেলে রক্ত দিয়েছেন এবং হাজার হাজার সরকারি কর্মচারী তাদের বেতনের টাকা বক্রেশ্বর তহবিলে জমা দিয়েছে এই প্রকল্পটিকে সার্থক রূপায়ণ করার জন্যে। বক্রেশ্বরের আজকে প্রয়োজন আছে এবং সেকথা পশ্চিমবঙ্গের মানুষ বুঝতে পেরেছে। আপনারা তো শুধু গালাগালি, কটূক্তি ছাড়া কিছু জানেন না। অনেক তো ইতিবাচক সমালোচনা আছে যার উপরে বিতর্ক তৈরি করা যেতে পারে এবং সরকারি কাজ পরিচালনার ক্ষেত্রেও সুবিধা হয়। সৌগতবাবুর বক্তৃতার মধ্যে দেখা যায় সর্বদা

তিনি বিভিন্ন বিভাগীয় মন্ত্রীদের এবং মুখ্যমন্ত্রীকে আক্রমণ করে কথা বলেন। এটা ঠিক শোভনীয় ব্যাপার নয়, আলোচনার বিষয়বস্তু একটু সীমাবদ্ধ থাকবে। পশ্চিমবঙ্গের এই বামফ্রন্ট সরকার এই ১২ বছরে তার সীমিত ক্ষমতার মধ্যে যে কাজ করতে পেরেছে তা ইতিমধ্যে পশ্চিমবঙ্গ ছাড়া সারা ভারতবর্ষের কোনও রাজ্য পারেনি। তারমধ্যে কেন্দ্রের বঞ্চনা আছে। রাজনৈতিক কারণেই বঞ্চনা। তারপরে আপনারা ৩ হাজার কারখানা বন্ধ বলে বেকার যুবকরা আজ কোথায় যাবে বলে চিন্তা করলেন। কিন্তু আপনারা কেউ তো হলদিয়া প্রকল্পের কথা বললেন না, তার উপরে কোনও গুরুত্ব দিলেন না। আজকে হলদিয়া প্রকল্প হলে পরে লক্ষ লক্ষ বেকার যুবকদের যে রুজি-রোজগারের ব্যবস্থা হতে পারে সেইকথা কেউ বললেন না?

এবং সেই হলদিয়া পেট্রোকেমিক্যালস দেওয়া হচ্ছে না, কেন দিচ্ছে না। রাজনৈতিক কারণে যেখানে মহারাষ্ট্র পেতে পারে, যেখানে বামফ্রন্ট তার রাজনীতির বাইরে গিয়ে যৌথ উদ্যোগ হলদিয়াকে কার্যকর করতে চাচ্ছে, খাল লাইসেন্স পাওয়ার ব্যাপারটা আজকে দেওয়া হচ্ছে না। আর ওরা এখানে দাঁড়িয়ে চেঁচাচ্ছেন বেকারি বাড়ছে, এই সরকার ব্যর্থ। এই সরকার যদি ব্যর্থ হত তাহলে হলদিয়া প্রকল্প নিয়ে চ্যালেঞ্জ নিতে পারত না। এই সরকার যদি ব্যর্থ হত তাহলে বক্রেশ্বরকে নিয়ে চ্যালেঞ্জ নিতে পারত না। সুতরাং এইটা বামফ্রন্ট সরকারের ব্যর্থতা নয়, এটা সরকারি পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে তারা সঠিক এবং বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। শিক্ষার ক্ষেত্রে তো আমরা দেখেছি—আমি যে কথা আপনাদেরকে বলেছি—এই সরকারের যা কিছু কর্মসূচি সেই কর্মসূচি পশ্চিমবঙ্গের সাধারণ মেহনতী মানুষ, গরিব মানুষ তাদের কল্যাণের প্রশ্নটা সামনে রেখে এবং যে কর্মসূচি আছে তাকে সামনে রেখে আমাদেরকে বিশ্লেষণ করে দেখতে হবে। শিক্ষার ক্ষেত্রে দেখা গিয়েছে যে, আজকে প্রাথমিক শিক্ষা সারা পৃথিবীতে প্রায় ৫০ ভাগ মানুষেরই অক্ষর জ্ঞান নেই। সেখানে কেন্দ্রীয় সরকার তাদের যে শিক্ষানীতি রচনা করেছেন সেখানে তারা শিক্ষার প্রতি অবহেলা করেছেন। বিত্তশালী ব্যক্তিদের জন্য আরও ভাল শিক্ষার সুযোগ সৃষ্টি করা হচ্ছে। কিন্তু আমাদের এখানে পশ্চিমবাংলায় যে ৩৮ হাজার গ্রাম আছে, সেখানে সর্বত্র আমরা শিক্ষাকে পৌঁছে দিতে পেরেছি, এই যে অ্যাচিভমেন্ট, এই অ্যাচিভমেন্ট ওরা স্বীকার করেন না। ওরা বলেন কোনও স্কুলে ব্লাক বোর্ড নেই, কোনও স্কুল পচা খাবার দিচ্ছে। দেশ তো চালাচ্ছে ওরা, যে দেশে কামান কিনতে গিয়ে হাজার হাজার কোটি টাকা ঘুষ চলে, যে দৃষ্টিভঙ্গী নিয়ে তোমরা দেশটাকে দেখ, সেই দেশের কোনও ব্যবসায়ী বাজে চাল বাজে খাবার চালাতে পারে। কিন্তু সরকারের যে ব্যবস্থা প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে ছেলেদের জন্য খাবার ব্যবস্থা করা এবং এই যে প্রকল্প চালু আছে তাতে আমরা দেখেছি বেশি করে এই প্রকল্পের মাধ্যমে প্রাথমিক শিক্ষায় ছেলেমেয়েদের ধরে রাখা যায়। তারা বলেন এই প্রকল্পের উদ্দেশ্য, যেভাবে চলছে মোটেই সফল হয়নি। কিন্তু এই প্রকল্পের মাধ্যমে গ্রামের গরিব সাধারণ মানুষের ছেলেমেয়েদেরকে স্কুলে ধরে রাখতে পারা গিয়েছে, এইটা হচ্ছে বড় কথা। সাধারণ গরিব মানুষের মধ্যে শিক্ষাকে পৌঁছে দেওয়া এটাকে সার্বজনীন করা এবং উচ্চশিক্ষার মাধ্যমে—বর্তমানে বারো ক্লাস অবধি ফ্রি আছে—যাতে আরও শিক্ষা দেওয়া যায় তার জন্য আমাদের আরও প্রচেষ্টা থাকা দরকার। এই শিক্ষার স্তরে পশ্চিমবাংলায় আমরা ১৬ বছরের মধ্যে অনেক ছেলেকে

আনতে পেরেছি। এই কথা ওরা বুঝতে চান না। তাদের কেন্দ্রীয় সরকারের যে শিক্ষানীতি আর এখানকার যে শিক্ষা পদ্ধতি তার সঙ্গে মৌলিক একটা পার্থক্য রয়েছে। এটা হচ্ছে গরিব মানুষের শিক্ষানীতি, আর কেন্দ্রীয় সরকারের শিক্ষানীতি হচ্ছে বিত্তশালী শিক্ষানীতি। কেন্দ্রীয় সরকার বিত্তশালী মানুষের সরকার, পশ্চিমবঙ্গ সরকার গরিব মানুষের সরকার। সুতরাং তাদের কর্মসূচির সঙ্গে আমাদের পার্থক্য থাকবেই।

[5-10—5-20 P.M.]

কৃষিতে যে উন্নতি সেটা এঁদের দৃষ্টিতে আসেনি। এঁরা বললেন একের সাথে অপরের সমন্বয় নেই, এক মন্ত্রীর কথা অন্যমন্ত্রী শোনেন না। এইসব ছেঁদো কথা না বলে পশ্চিমবঙ্গে যে কৃষি প্রকল্প চালু আছে এবং যে প্রকল্পের মধ্য দিয়ে ক্ষেতে খামারে আজকে উৎপাদন বাড়াতে পেরেছি, যে ভূমি সংস্কারের মধ্য দিয়ে আমরা পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ গরিব কৃষকের হাতে জমি তুলে দিতে পেরেছি এবং যে কৃষি ব্যবস্থায় ৭০ ভাগ কৃষকদের কৃষি ব্যবস্থার সাথে যুক্ত করতে পেরেছি এটা বিচার বিশ্লেষণ করুন। আপনাদের দৃষ্টিভঙ্গী দিয়ে এর বিচার বিশ্লেষণ করতে পারবেন না, কারণ, আপনারা রাজীব গান্ধীর দল, আপনারা যেভাবে সমস্যা দেখেন এবং তার সমাধানের কথা যেভাবে চিন্তা করেন এই সরকার তার উল্টোভাবে চিন্তা করেন। এই সরকার গরিব লোকের সরকার, সাধারণ মানুষের সরকার, সুতরাং এর চিন্তাধারা, এর কর্মকাণ্ড আপনাদের পছন্দ হবে না, স্বাভাবিকভাবে আপনারা এর বিরোধিতা করবেন। আপনারা মৌলিক বিষয়ের অবতারণা না করে ব্যক্তিগতভাবে আক্রমণ করে সুফল বিতর্কের সুযোগ সৃষ্টি করতে পারবেন না এবং সেই সুফল বিতর্কের সৃষ্টি করতে পারলে আমরা সকলে লাভবান হতে পারতাম, তা করতে আপনারা ব্যর্থ হয়েছেন, আপনারা বিরোধিতা করার জন্য বিরোধিতা করেছেন, এই অভিযোগ আপনাদের সামনে রেখে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তাঁর অ্যাপ্রোপ্রিয়েশন বাজেট উপস্থাপিত করেছেন, তার উপর মাননীয় সদস্য নীহার বসু মহাশয়ের বক্তব্য শুনছিলাম। তিনি দৃষ্টিভঙ্গীর কথা বলছিলেন, দৃষ্টিভঙ্গীর কথা বলতে গিয়ে শিক্ষা, কৃষি বিশেষ করে জোর দিয়ে সাংবিধানিক কাঠামোয় সীমিত ক্ষমতার কথা বলেছেন। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে, তার বাইরে নয়। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে ৩২টি রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলের একটি। মহারাষ্ট্র ভারতবর্ষের মধ্যে সংবিধানের ছাতার তলায় ৩২টি রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলের একটি। পারস্পেকটিভ ডিসকাশন যদি করতে হয়, সাবজেকটিভ, অবজেকটিভ ডিসকাশন যদি করতে হয়, আমাদের কয়েক বছরের শাসক দলের যাঁরা বহু অভিজ্ঞ এবং রেসপনসিবল মেম্বার যিনি এক সময় মন্ত্রীও ছিলেন তাঁদের কাছে যদি এই রকম কমপ্যারেটিভ ডিসকাশন শুনতাম যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একদিকে আর মহারাষ্ট্র, কর্ণাটক, কেরালা, গুজরাট আর একদিকে তাহলে শুনতে ভাল লাগত, আমাদের কিছু জানা হত, আমাদের বক্তব্যের মধ্যে কিছু উপাদান সংযোজিত হতে পারত। কিন্তু এটা হয়নি। যেকথা আমি বার বার বলেছি, আগেও বলেছি সেটা রিপিট করতে চাই সেটা হচ্ছে

দৃষ্টিভঙ্গীর কথা। অসীমবাবু প্রথম যেদিন বাজেট সামগ্রিকভাবে পেশ করেছিলেন তাতে একটা নতুন দৃষ্টিভঙ্গীর কথা আমাদের শুনিয়ে ছিলেন যদিও দুর্ভাগ্যক্রমে সেদিন এই হাউসে আমরা ছিলাম না।

১৯৮৯-৯০ সালের আর্থিক বাজেটে পশ্চিমবাংলায় অর্থমন্ত্রী বলেছেন বামফ্রন্ট সরকারের সবচেয়ে গুরুত্বপূর্ণ কাজ হচ্ছে প্রায় ৩৪ শতাংশ টাকা বিদ্যুতে দেওয়া হয়েছে। তাহলে অবস্থাটা কি? টাকা দিচ্ছেন এটা অর্থমন্ত্রীর বক্তব্য। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, এটা তো গৌরি সেনের টাকা নয়, কাজেই দেশের মানুষের সেই টাকার effective utilisation কোথায় হচ্ছে? এটা টাকার effective implementation grass root level-এ কোথায় হচ্ছে? আমি গ্রামীণ উন্নয়ন দপ্তরের কথা বলছি। মন্ত্রী মহাশয় বলছেন de-centralisation-এর কথা, বলছেন district planning board-এর কথা। তিনি আরও বলছেন সব জায়গায় বিকেন্দ্রীকরণ করছি। আমি এই ব্যাপারে সরকারি দলের MLA-দের বক্তব্য জানতে চাই। মন্ত্রী মহাশয় বলুন এম এল এ'দের ভূমিকা কি হবে? বিদ্যুৎ মন্ত্রীর কাছে কিছু বলতে গেলে তিনি বলেন জেলা পরিষদে যান। জেলা পরিষদে গেলে তাঁরা বলেন পঞ্চায়েত সমিতিতে যান। মাননীয় সদস্যোরা নিশ্চয়ই জানেন নীতি নির্ধারণের ক্ষেত্রে আমাদের কোনও বক্তব্য রাখার সুযোগ নেই। আমরা জেলা পরিষদে plainning committe-র সদস্য নই। একজন এম এল এ যে শাসকগোষ্ঠীর হোক বা বিরোধী দলেরই হোক জেলা স্তরে একটা খাল কাটার ব্যাপারে বা একটা টিউবওয়েল কোথায় বসবে সেই ব্যাপারে যে কোনও suggestion দিতে পারে না। Block-এ বি ডি ও পদাধিকার বলে executive officer হিসাবে রয়েছেন, তিনিই সব করবেন। আমাদের হাত-পা তো বাঁধা। জেলা পরিষদের কাছ থেকে নির্দেশ আসবে। কিন্তু আমরা জেলা পরিষদকে কিছু বলতে পারছি না। কারণ বছরে ১টি মিটিং হয় general body-র এবং আমাদের হাত তুলে ভোট দিতে হয়—আমাদের কোনও effective suggestion সেখানে included হয় না। তাহলে এই যে বলছেন, de-centralisation of the plaining in the lower level সেটা কোথায় হল? আমরাও চাই de-centralisation হোক, full utilisation of allocation হোক। কিন্তু নামে থাকবে decentralisation এবং কার্যকর ক্ষেত্রে একটা particular militant force তৈরি হবে, নতুন একটা factory power তৈরি হবে মার্কসবাদী কায়দায় এখানেই আমাদের বিরোধিতা। এই কয়েক বছর ধরে এই পবিত্র সভায় বসে মার্কসবাদীদের কাছ থেকে শুনছি ভারতবর্ষের মধ্যে land reform-এর ব্যাপারে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার হচ্ছে Champion. আমি কয়েকদিন আগে এই land reform-এর ব্যাপারে অসীমবাবুর কাছে যে প্রশ্ন রেখেছিলাম তার উত্তর আমি পাইনি—আশা করি আজকে উত্তর দেবেন। গত ১০ই এপ্রিল সাংবাদিক সুমন চট্টোপাধ্যায়ের সঙ্গে অসীমবাবু যে interview দিয়েছিলেন তাতে তিনি বলেছেন ১৯৭৮ সালে আমরা ক্ষমতায় এসেছি, কিন্তু তার আগেই ১২ লক্ষ ৫৮ হাজার একর জমির মধ্যে সাড়ে ১১ লক্ষ একর জমি সরকারে মাস হিসেবে ন্যস্ত হয়েছে।

[5-20—5-30 P.M.]

তাই যদি হয় তাহলে ১৯৭৮ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত এই ১২ বছরে

কেবলমাত্র ১ লক্ষ ৮ হাজার একর জমি বামফ্রন্ট সরকারে ন্যস্ত হয়েছে খাস জমি হিসাবে। এবং ১ লক্ষ ৮ হাজার একর জমি কোন্ কোন্ পরিবারদের দেওয়া হয়েছে স্পেসিফিক্যালি আমরা সে স্টেটমেন্ট পাইনি। কতজন বর্গা রেকর্ড হয়েছে ১৯৭৮ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত তার একটা স্টেটমেন্ট অসীমবাবু দিলে খুশি হব। এই ব্যাপার নিয়ে বিনয়বাবু গত কয়েক বছর ধরে কোনও স্টেটমেন্ট এখানে দেননি। তাই যদি হয় তাহলে আমি অসীমবাবুকে ধন্যবাদ জানাই, কারণ তিনি শঠতা করেননি। অসীমবাবু পরিষ্কারভাবে বলেছেন ১৯৪৫ সালের ভূমি সংস্কার আইন—যেটা ১৯৭৫ সালে আবার অ্যামেন্ডমেন্ট হয় এবং '৭৮ সাল পর্যন্ত ১১ লক্ষ একর জমি সরকারে খাস হিসাবে ন্যস্ত হয় এবং তা বিলিও হয়। তাই যদি হয় তাহলে কেন এই স্টেটমেন্ট দিতে ১২ বছর ধরে এত টালবাহনা, কেন এই দৈনতা? মুখ্যমন্ত্রীর মতে কংগ্রেস মানেই জোচ্চর, কংগ্রেস মানেই চোতা কাগজে লিখে চাকরি দেয়, কংগ্রেস মানেই একটা ভুতুড়ে কিছু। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস দেশলাই-দর বাক্সে লিখে চাকরি দেওয়ার জন্য স্টেট ইলেকট্রিসিটি বোর্ড আজ পঙ্গু হয়ে গেছে। প্রবীরবাবু গত কয়েক বছর ধরে এবং মুখ্যমন্ত্রী আরও আগে থেকেই এই জিনিস করে চলেছেন। সেইজন্য কি আজকে বিদ্যুতের এই দুরাবস্থা। ওঁরা আজকে কংগ্রেসের নামে ভুত দেখছেন। সাঁওতালদিতে আজকে কি দুরাবস্থা! এবং সর্বত্রই আজকে বিপদ সংকেত। পশ্চিমবাংলার অগ্রগতি তাহলে আজকে হবে কি করে? আজকে স্বাস্থ্য দপ্তরের বাজেটের অ্যাপ্রোপ্রিয়েশন বিল মঞ্জুর করা উচিত কি? আপনারা বুকে হাত দিয়ে বলুন একথা। স্বাস্থ্য দপ্তর একটা ভুতুড়ে মাঠে পরিণত হয়েছে। আপনি প্রসিডিংস দেখুন, এই সভায় পরিষ্কারভাবে আলোচনা হয়ে গেছে, কয়েকজন সদস্য, ওঁদের পক্ষের সদস্যই অভিযোগ করেছেন যে, হেল্‌থ সেন্টারে ডাক্তার নাই, নার্স নাই, বিল্ডিং ভেঙে পড়ছে, বিপজ্জনক অবস্থা, রুগিরা মারা যেতে পারে। একজন সরকারি পক্ষের সদস্য সেদিন একথা বলেছিলেন। সি পি আই দলের শক্তি বল মহাশয় অভিযোগ করেছেন যে, বিল্ডিং পড়ে আছে, অথচ কোনও কাজ হচ্ছে না। আমরা সব সময় লক্ষ্য করেছি স্বাস্থ্য দপ্তরের সঙ্গে পি ডব্লু ডি'র কোনও যোগাযোগ নাই। আজ পর্যন্ত আপনারা কোনও সমন্বয় গড়ে তুলতে পারেনি। স্বাস্থ্য মন্ত্রী স্বাস্থ্য বিভাগের ব্যবস্থা এমন জায়গায় এনে ফেলেছেন যে তার কিছু সুরাহা হবে কিনা সন্দেহ! একটা ভুতুড়ে মন্ত্রীর নেতৃত্বে অ্যাডমিনিস্ট্রেশন এইভাবে যদি চলে তাহলে কাজ কোনওদিনই হবে না। ডাক্তারদের তিনি ভয় দেখাচ্ছেন, নার্সদের ভয় দেখাচ্ছেন, একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে স্বাস্থ্য দপ্তর চলছে। এই অ্যাপ্রিহেনসিভ ওয়ার্কের ফলে চতুর্থ শ্রেণীর কর্মচারীরা ভীত, নার্সরা স্তব্ধ, ডাক্তাররা কাঁপছে। সুপারিনটেন্ডেন্ট ঘন ঘন প্রস্রাব ঘরে ঢুকছেন। এইসব আজকে স্বাস্থ্য দপ্তরে চলছে।

যে রাজ্যে আজকে কুকুরে কামড়ানোর অ্যান্টি র‍্যাবিশ ভ্যাকসিন পাওয়া যায় না প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে, যে রাজ্যে সাব-ডিভিসন্যাল হসপিটাল থেকে সদ্য প্রসূত সন্তানকে কুকুরে কামড়ে খুবলে খুবলে জঙ্গলে টেনে নিয়ে যায় ঝাড়গ্রামের, যে রাজ্যে স্বাস্থ্য দপ্তরের প্রতিটি ইঞ্চিতে ইঞ্চিতে অস্বাস্থ্যকর পরিবেশ তৈরি হয়েছে সেই রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী কি মনে করেন যে, এই দপ্তরের জন্য আজকে টাকা বরাদ্দ করা উচিত? আমরা কি মনে করতে পারি, কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় ইন্ডিয়ান পপুলেশন প্রজেক্ট ৪ যেটা চলছে, তার জন্য কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে, এই আই পি পি ৪ প্রকল্পের কাজের ক্ষেত্রে

সঠিক মূল্যায়ন করা হচ্ছে? করা যাচ্ছে না। আজকে একটা ভয়ঙ্কর পরিস্থিতি সরকারি হসপিটালের হয়েছে। একটি হসপিটালের এক্স-রে মেশিন ৮-৯ মাস ধরে খারাপ হয়ে পড়ে আছে। কলকাতার বুকে অবস্থিত বড় বড় হসপিটালগুলিতে চেষ্ট এক্স-রে'র ডেট ৬ মাসের আগে পাওয়া যায় না, স্কাল এক্স-রে'র ডেট ৯ মাসের আগে পাওয়া যায় না। আমরা সেই আদিম, অসভ্য বর্বর যুগে বাস করছি। আমরা অসহায়, নিরুপায় মানুষের মতো সরকারের দিকে তাকিয়ে বসে আছি। এই ভয়ঙ্কর অবস্থা প্রশাসনকে দলের কাজে লাগিয়ে সারা পশ্চিমবাংলাকে নরককুণ্ডে পরিণত করেছেন। তারই বিরুদ্ধে আমাদের জেহাদ, প্রতিবাদ—কাজেই এই দপ্তরকে একটি টাকাও দেওয়া যায় না। তারই বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে মাননীয় প্রধানমন্ত্রী পশ্চিমবঙ্গের মানুষের কাছে জওহর যোজনা প্রকল্প উপহার দিয়েছেন। জানি না এই সরকার সেটা মানুষের কাছে পৌঁছে দিতে পারবেন কিনা। এই কথা বলে অ্যাপ্রোপ্রিয়েসন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মাধবেন্দ্র মহান্ত ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া তার বক্তব্য রাখার সময় তিনি বললেন "ক্ষ্যাপা স্বাস্থ্যমন্ত্রী"। আমি মনে করি এটা আন-পার্লামেন্টারি শব্দ। এটা এক্সপাঞ্জ হওয়া উচিত।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, আমি প্রসিডিংসটা দেখব, কি আছে। মিঃ জ্ঞান সিং সোহনপাল, ইন অ্যান অ্যাপ্রোপ্রিয়েশন বিল হোয়াট ইজ দি স্কোপ অব ডিসকাশন? উনি তো স্বাস্থ্য বাজেটের ব্যাপারে আলোচনা করলেন, রিলিফ বাজেটেরও আংশিক আলোচনা করলেন, কিন্তু অ্যাপ্রোপ্রিয়েশনের আলোচনা করলেন না। মেম্বারদের নিয়ে বসে একটু ক্লাস-টাস করুন।

**শ্রী জ্ঞান সিং সোহনপাল ঃ** স্যার, উনি মিস-অ্যাপ্রোপ্রিয়েশনটা এক্সপ্লেন করেছেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ জ্ঞান সিং সোহনপাল, একটু ক্লাস-টাস করে অ্যাপ্রোপ্রিয়েশনটা বুঝিয়ে দিন। পার্লামেন্টারি ডেমোক্রাসিতে সদস্য হয়েছেন, অথচ সাবজেক্ট বোঝেন না, কি হবে! আমাদের ডাক্তারদের একেবারে ঠেলে বাথ রুমে পাঠিয়ে দিলেন, অথচ অ্যাপ্রোপ্রিয়েশনের কিছুই বললেন না। কি আর বলব? বলবার কিছু নেই, সবই শুনতে হবে। গণতান্ত্রিক ব্যবস্থায় বলার কিছু নেই!

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় বিরোধী দলের বন্ধুরা তাঁদের সমালোচনার মধ্য দিয়ে যে সমস্ত বক্তব্য তাঁরা রেখেছেন সেইগুলি আমাদের পশ্চিমবাংলার পক্ষে কতখানি বাস্তব সত্য সেই ব্যাপারে আমি দু-একটি কথা বলব। মাননীয় সদস্য সত্য বাপুলি মশাই, সৌগত রায় এবং মানস ভুঁইয়া আমাদের সরকারের প্রতি কটাক্ষ করে বলেছেন যে, বামফ্রন্ট সরকারের রাজত্বে পশ্চিমবাংলার কোনও উন্নতি হয়নি। এই রাজ্যের মানুষ নানা বিধ দুঃখ-যন্ত্রণার মধ্যে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যতটুকু বুঝি, জানি তাতে এইটুকু বলতে পারি যে, একটি অর্থনীতি বিকাশের পরিকাঠামো যদি সঠিকভাবে মূল্যায়ন করা না হয় তাহলে শুধু বিবৃতি দিয়ে কিম্বা ফাঁকি দেওয়ার কথা বলে কোনও কাজ হয় না। ১৯৪৭

সালের ১৫ই আগস্ট দেশ ভাগ করলেন এই কংগ্রেস দল। সেদিন ওরা শুধু পশ্চিমবাংলার মানুষের কাছে নয়, সারা ভারতবর্ষের মানুষের কাছে কতকগুলি প্রতিশ্রুতি দিয়েছিলেন বিশেষ করে পূর্ববাংলার মানুষের কাছে।

[5-30—5-40 P.M.]

যে এই দেশ বিভাগের ফলে যদি কোনও দুঃখদুর্দশা হয় তাহলে স্বাধীন ভারতবর্ষের সরকার তার দায়দায়িত্ব নেবেন। আজকে তার কি প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি? তাঁরা হয়ত বলবেন যে তাঁরা অনেক কিছু করেছেন, আমি স্যার, এই প্রসঙ্গে তুলনা করার জন্য শুধু দুটি দেশের কথা উল্লেখ করতে চাই। এই দুটি দেশও আবার পুঁজিবাদী দেশ, সমাজতান্ত্রিক দেশ নয়। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পশ্চিম জার্মানী ধ্বংস হয়ে গিয়েছিল, পুঁজিবাদী দেশ জাপান ধ্বংস হয়ে গিয়েছিল, এই দুটি দেশই মার্কিন সাম্রাজ্যবাদের আর্থিক সাহায্য বা সহায়তা নিয়ে তাদের উদ্বাস্তু সমস্যারই শুধু সমাধান করেনি, তারা তাদের শিল্পকে পুনর্গঠন করেছে, অর্থনীতিকে পুনর্গঠন করেছে। আর তা করে তারা আজকে দুনিয়ার বুকে একটা শক্তিশালী দেশ হিসাবে নিজেদের প্রতিষ্ঠিত করেছে। আর আমাদের ভারতবর্ষে স্বাধীনতার পর কংগ্রেসের শাসনে আমাদের কি অবস্থা হয়েছে? ১৯৪৭ সালে দেশ স্বাধীন হবার সময় আমাদের দেশের আর্থিক বুনিয়াদ যে জায়গায় ছিল তাতে দেখছি ভারতবর্ষের কোনও বৈদেশিক দেনা ছিল না। সেখানে ব্যাঙ্ক অব ইংল্যান্ডের কাছে ভারতবর্ষের ৬শো কোটি পাউন্ড পাওনা ছিল, আর আজকে সেখানে কি অবস্থা? আজকে বিভিন্ন আন্তর্জাতিক সংস্থা থেকে ভারত সরকার যেভাবে ঋণ গ্রহণ করেছেন এবং প্রতি বছর তারজন্য যে সুদ দিতে হয় সেটা দেবার টাকা পর্যন্ত আমাদের নেই। একথা কেন বলছি? একটা দেশের স্থিতিশীল আর্থিক ব্যবস্থা যদি না থাকে, সে চিন্তাধারা যদি না থাকে, দেশের বুনিয়াদ কিভাবে গড়ে উঠবে সে দিকে যদি চিন্তা না থাকে এবং সর্বোপরি দেশের সাধারণ মানুষের দুঃখদুর্দশা কিভাবে লাঘব করা যায় সে দিকে যদি সরকারের দৃষ্টি না থাকে তাহলে সে দেশের সামগ্রিক উন্নতি হতে পারে না। পশ্চিমবঙ্গ সেই রকম দেশেরই একটা অঙ্গরাজ্য মাত্র। ভারতবর্ষের কথা স্যার, ওঁরা একবারও উল্লেখ করলেন না। স্যার, পশ্চিমবঙ্গের শিল্প বিকাশের কথা ওঁরা বলেছেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, প্রয়াত হুমায়ুন কবির যখন কেন্দ্রের জাহাজ দপ্তরের মন্ত্রী ছিলেন তখন ভারত সরকার বিদেশি এক্সপার্টদের এনে সমস্ত ভারতবর্ষ পরিদর্শন করিয়ে স্থির করেছিলেন যে পশ্চিমবঙ্গের মেদিনীপুর জেলার গেঁয়োখালি অঞ্চল হচ্ছে জাহাজ নির্মাণ কারখানার উপযুক্ত স্থান। সেদিন পণ্ডিত নেহেরু জীবিত ছিলেন এবং ভারতবর্ষের প্রধানমন্ত্রী হিসাবে তিনি বলেছিলেন, হ্যাঁ, গেঁয়োখালিতে সেটা হবে। কিন্তু সেখানে জাহাজ নির্মাণ কারখানা হল না। জাহাজ নির্মাণ কারখানা এখানে হলে আমাদের একদিকে যেমন শিল্পের বিকাশ হত অপর দিকে এর ফলে বেকার ভাইরা চাকরি পাবার সুযোগও পেত। পরবর্তীকালে যিনি প্রধানমন্ত্রী হলেন তিনি বললেন, পশ্চিমবাংলার অর্থনীতির স্বার্থে মেদিনীপুরের কাছে একটা জাহাজ মেরামতির কারখানা হবে কিন্তু সেটাও বাস্তবে রূপায়িত হল না। তাই স্যার, বলি, কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি, বাণিজ্য নীতি, আর্থিক বিলিবন্টন ব্যবস্থা সেই ব্যবস্থায় থেকে আমরা কোনও অবস্থাতেই মুক্তি পেতে পারি না। কাজেই এই পটভূমিকায় একটা অঙ্গরাজ্যের অর্থমন্ত্রী হিসাবে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যেভাবে অর্থ বন্টন ব্যবস্থা চালু করেছেন তারজন্য আমি

তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, বিগত ১২ বছরে একটা জিনিস আমরা প্রমাণ করেছি যে আমাদের এই রাজ্য সরকারের যে লক্ষ্য সেটা হচ্ছে, খেটে খাওয়া মানুষ, দিনদরিদ্র মানুষ যারা গ্রামেগঞ্জে বাস করে, যাদের অস্তিত্ব আজকে বিপন্ন হতে চলেছে এই সরকার তাদের আজকে একটা আশা ভরসার জায়গায় নিয়ে এসেছেন। এই রাজ্য সরকার যতদিন ক্ষমতায় থাকবে আমরা বলতে পারি ততদিন এই সরকার পশ্চিমবাংলার একটা মানুষকেও না খেতে পেয়ে মরতে দেবেন না। আমি কংগ্রেসি বন্ধুদের বলি, স্বাধীনতার পর থেকে কংগ্রেসি আমলে কলকাতা এবং কলকাতা শহরতলীতে প্রতিদিন কত ভিখারি দেখেছেন এবং আজ কলকাতা এবং শহরতলীতে ভিখারির সংখ্যা কিভাবে কমে আসছে সেটা সাধারণ মানুষ প্রত্যক্ষ করছেন।

এতদ্বারা ইঙ্গিত করে যে গ্রামে যারা বাস করে তাদের বাঁচার একটা সংস্থান তৈরি হয়েছে। আজকে পঞ্চায়েতের মাধ্যমে তার প্রতিফলন ঘটতে চলেছে। পঞ্চায়েতের মধ্যে দিয়ে গ্রামের আত্মমর্যাদা যাতে আগামীদিনে বাড়ে তার জন্য আমরা চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বলেছেন যে পশ্চিমবঙ্গের আর্থিক অবস্থার কোনও উন্নতি হচ্ছে না। আমি একথা বলতে চাই যে ইন্দিরা গান্ধী যখন জীবিত ছিলেন তখন এই বিধানসভা থেকে আমরা সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহণ করেছিলাম। সেই প্রস্তাবে ছিল অন্তত দেশের সাধারণ মানুষ, নিম্ন, মধ্যবিত্ত মানুষ, তাদের স্বার্থে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম যাতে কেন্দ্রীয় সরকার বেঁধে দেন এবং রাজ্য সরকারগুলির মধ্যে সেই জিনিসগুলি যাতে সুসম বন্টন হয় এবং গোটা রাজ্যের সাধারণ মানুষ, নিম্ন-মধ্যবিত্ত মানুষ, কলকারখানার মানুষ যাতে তার সুযোগ পায় সেই দাবি আমরা করেছিলাম। সেই কাজ করতে সেদিন কেন্দ্রীয় বাজেট থেকে প্রয়োজন ছিল মাত্র ১৪ থেকে ১৫ শত কোটি টাকা ভর্তুকি দেওয়া। প্রয়াত ইন্দিরা গান্ধীর কাছে এই বিধানসভার প্রস্তাবের উপরে আমি ডেপুটেশনে গিয়েছিলাম। কিন্তু তারা তাতে সহমত পোষণ করেননি। আজকে কংগ্রেসের বন্ধুরা বলছেন যে এই রাজ্যের মানুষের দুঃখ-দুর্দশা বাড়ছে। আমরা বার বার বলেছি যে কেন্দ্রীয় সরকার জিনিসের দাম যেভাবে বাড়াচ্ছে—ইস্পাতের দাম বাড়ছে, সিমেন্টের দাম বাড়ছে, কেরোসিনের দাম বাড়ছে, ডিজেল-এর দাম বাড়ছে—তাতে সাধারণ মানুষের দুর্দশা বাড়বেই। আমাদের দেশের ট্যাক্স চালু করার যে পদ্ধতি তাতে ক্রেতা সাধারণকেই ট্যাক্স দিতে হয়। আজকে আমাদের দেশের সম্পদ দেখা যাচ্ছে যে, ৭৫টি পরিবারের মধ্যে কুক্ষিগত হয়ে যাচ্ছে। আমাদের দেশের মানুষের যে শ্রম সেটা তারা চুরি করে নিচ্ছে। তাদের মুনাফার পাহাড় যেভাবে বেড়ে চলেছে তার জন্য কেন্দ্রীয় সরকার কোনও বিকল্প ব্যবস্থা করছেন না। এখানে আরও বলা হয়েছে যে, পশ্চিমবঙ্গে নতুন কোনও শিল্প, কারখানা গড়ে ওঠেনি। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন যে যে কয়েকটা শিল্প প্রতিষ্ঠান, শিল্পপতি, তারা পশ্চিমবঙ্গের পরিবেশ বিবেচনা করে নতুন শিল্পোদ্যোগ গড়ে তোলার জন্য লাইসেন্স চেয়েছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার পরবর্তীকালে তাদের পরোক্ষভাবে হুমকি দিয়ে বলেছেন যে পশ্চিমবঙ্গে শিল্প করতে গেলে অসুবিধা হবে, আমাদের সহযোগিতা পাবেন না। অপানারা অন্য রাজ্যে চলে গেলে আমাদের সহযোগিতার হাত বাড়িয়ে দেব। শিল্পপতিরা বাধ্য হয়ে পশ্চিমবঙ্গ ছেড়ে অন্য রাজ্যে গিয়ে শিল্প গড়ছে আমাদের দেশের শিল্পপতিরা। আজকে যদি মহারাষ্ট্রের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখব যে সেখানে অধিকাংশ শিল্পপতি হচ্ছে গুজরাটি, পার্শি। সেখানে মারোয়াড়ির সংখ্যা কম। পশ্চিমবঙ্গে বাঙালীদের হাতে আর্থিক

ক্ষমতা নেই। আজকে যে কয়টা বাঙালী শিল্পপতি হিসাবে দেখা দিয়েছিল তাদেরও অস্তিত্ব প্রায় অবলুপ্ত। আজকে পশ্চিমবঙ্গে যে কেন্দ্রীয় আর্থিক প্রতিষ্ঠানগুলি আছে, ব্যাঙ্কগুলি আছে সেখানে আমাদের এই রাজ্যের মানুষ যে পরিমাণ অর্থ সঞ্চয় করে, গচ্ছিত রাখে, অন্য রাজ্যের ব্যাঙ্কগুলি থেকে সেই রাজ্যের সাধারণ মানুষ যেভাবে ঋণ পাবার সুযোগ পায়, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেই সুযোগ তারা পায় না। আজকে সেই ব্যাপারে একটি কথাও তারা বললেন না। আমাদের এই রাজ্যে আর্থিক বন্টনের ক্ষেত্রে, কাঁচা মাল বন্টনের ক্ষেত্রে যে অবস্থা দাঁড়িয়েছে, ওদের একজন নেতা, তিনি পশ্চিমবাংলার লোকসভার সদস্য ছিলেন, তিনি এক সময়ে কেন্দ্রীয় শিল্প মন্ত্রীও ছিলেন, কেন্দ্রীয় সরকারের কাঁচামাল বন্টনের ব্যাপারে একটা কমিটি ছিল। সেই সময়ে সেই শিল্পমন্ত্রী এমন দাবি পেশ করেছিলেন যা ওড়িষ্যার থেকেও কম।

[5-40—5-50 P.M.]

তাই আজকে পশ্চিমবাংলায় যে সঙ্কট তৈরি হয়েছে, যে সঙ্কটের বোঝা আমাদের বহন করতে হচ্ছে, সেটা হচ্ছে ফার্মাসিটিক্যাল ইন্ডাস্ট্রি এবং আরও কয়েকটি প্লাস্টিক ইন্ডাস্ট্রিতে যে কাঁচামাল দরকার, আজকে নতুন করে যদি কারখানা তৈরি করতে হয়, তার জন্য কাঁচামাল দরকার। যদি সুতাকলের জন্য যে তুলো দরকার, সেই তুলো মহারাষ্ট্র থেকে আসে, গুজরাট, পাঞ্জাব থেকে আসে, সেই তুলোর ব্যাপারে ফ্রেইট ইকোয়েলাইজেশন, যে বৈষম্য আজকে চলছে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে, আমাদের রাজ্য থেকে লোহা, কয়লা যাবে, সমস্ত ভারতবর্ষে এক দরে তারা পাবে, আমরা যখন সেই কাঁচামাল আমাদের রাজ্য সরকারের শিল্পের প্রয়োজনে আনবো, কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যের জন্য নীতি প্রয়োগ করে বসছেন, কৈ কংগ্রেসিরা তো এই বিষয়ে একটা কথা বললেন না? আর্থিক বন্টনের ক্ষেত্রে যে সমস্যা তা থেকে আমাদের রাজ্য মুক্তি পাচ্ছে না। কারণ কেন্দ্রীয় সরকারের যে পুঁজিবাদী তোষণ করার নীতি, তাদের মদত দেবার যে নীতি, আর যে নীতি তারা চালিয়ে যাচ্ছেন। পশ্চিমবঙ্গ সরকারের নীতি হচ্ছে সাধারণ মানুষের যাতে আর্থিক অবস্থা শক্ত হতে পারে, সেইজন্য আমরা এই সীমিত ক্ষমতার মধ্যে সেই আর্থিক ব্যবস্থা থেকে বিভিন্ন দপ্তরের মধ্যে আর্থিক বন্টনের সমন্বয় রেখে চলেছি। সেই জন্য আজকে স্বাস্থ্য দপ্তরের ক্ষেত্রে, শিক্ষা দপ্তরের ক্ষেত্রে, দেখতে পাচ্ছি অন্যান্য রাজ্যের তুলনায় বেশি শক্ত হয়েছে। আমাদের আর্থিক ক্ষমতা কম হওয়ার আর একটা কারণ হল, কেন্দ্রীয় সরকার প্রতি বছর এই পশ্চিমবঙ্গ থেকে যথেচ্ছ টাকা তুলে নিয়ে যান, কিন্তু অর্থ কমিশনের রিপোর্ট অনুযায়ী যে টাকা আমাদের পাওয়া দরকার তা আমাদের রাজ্য পাচ্ছে না। দুর্নীতির কথা ওঁরা বলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি দু-একটা উজ্জ্বল দৃষ্টান্ত দিচ্ছি, আমাদের এই পশ্চিমবাংলায় চটকল মাত্র ছয়টি শিল্পপতির হাতে, তারা এই ঘটনার সঙ্গে জড়িত। ফার্টিলাইজার এবং কেমিক্যালের জন্য ৩০০ কোটি টাকার অর্ডার দেওয়া হয়েছিল, পলিথিন ব্যাগ কেনার জন্য। আমি এই বিধানসভায় দায়িত্ব নিয়ে বলছি, সেখানে ৩০০ কোটি টাকার লেনদেন করার চেষ্টা চলেছে, সেখানে কেন্দ্রের একজন মন্ত্রী এর সঙ্গে জড়িত। তিনি বলছেন যে আগামী নির্বাচনে কংগ্রেস ফান্ডে ১০ কোটি টাকা দিতে হবে, তাহলে তোমাদের আমরা কারখানাগুলিতে সেই অর্ডার দেব। এই ঘটনাকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় যারা ছোট কারখানার মালিক, যারা ব্যাগ তৈরি করে,

তারা তাদের আপত্তি জানিয়েছে এবং হাইকোর্টে তারা মামলা করেছে। এতে হাইকোর্ট রায় দিয়েছে যে এর মধ্যে প্রচুর গলতি আছে। আমি সেইজন্য এই কথা বলছি, কেন্দ্রীয় প্রশাসন-এ যে দুর্নীতি, দেশের মানুষের হাজার হাজার কোটি টাকা নিয়ে লুণ্ঠন করেছেন, সেই টাকা যদি দেশ গড়ার কাজে লাগানো হত—গত ৪০ বছর ধরে আগে পণ্ডিত নেহেরু যা চালিয়েছিলেন, ইন্দিরা গান্ধীর আমলে যা চলেছে, আজকে রাজীব গান্ধীর আমলেও যা চলছে, সেই টাকা যদি দেশ গড়ার কাজে লাগানো হত তাহলে পৃথিবীর মধ্যে একটা অন্যতম দেশ হত।

কিন্তু আজকে কি দেখা যাচ্ছে, আজকে ভারতবর্ষ পৃথিবীর মধ্যে অন্যতম ভিখারি দেশে পরিণত হয়েছে, এটা কংগ্রেসিদের কাজ। সেই জায়গায় পশ্চিমবঙ্গ ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য, মানুষ হিসাবে মান মর্যাদা নিয়ে যাতে পশ্চিমবাংলার মানুষ বাঁচতে পারে, তার জন্য এই বামফ্রন্ট সরকার এই সীমিত আর্থিক ব্যবস্থার মধ্যে সততার সঙ্গে প্রয়োজন মতো সেই অর্থ বন্টন বিভিন্ন দপ্তরের মধ্যে করেছেন, ভাগাভাগি করেছেন।

আমি আর দু-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। অর্থ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সেগুলির মধ্যে একটা প্রকৃত সমন্বয় থাকা দরকার। ইতিপূর্বে আমি এই বিধানসভার একটা কমিটির চেয়ারম্যান হিসাবে সুপারিশ করেছিলাম যে, মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা নতুন দপ্তর আমাদের রাজ্যে সৃষ্টি করা দরকার। সেই দপ্তর হবে, ডিপার্টমেন্ট ফর কো-অর্ডিনেশন অ্যান্ড ইমপ্লিমেন্টেশন। এটা যদি আমরা করতে পারি, তাহলে আমাদের রাজ্য সরকারের গতিশীলতা বাড়বে, আমাদের রাজ্য সরকারের যে পরিকল্পনাগুলি আছে, সেই পরিকল্পনাগুলি আমাদের মাঝে মাঝে সৃষ্টি হয় সেগুলি আমরা দূর করতে পারব। এই কথা বলে আমাদেঁর মাননীয় অর্থমন্ত্রী আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের সামনে পেশ করেছেন তাকে দ্বিতীয়বার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.45—5-50 P.M.]

**Mr. Deputy Speaker :** Now Shri Subrata Mukherjee.

(Shri Subrata Mukherjee Was not present).

**Mr. Deputy Speaker :** Now, Shri Sumanta Kumar Hira.

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ইতিপূর্বে বিরোধী পক্ষের তিন জন মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি, শ্রী সৌগত রায় এবং ডাঃ মানস ভুঁইয়া এই সভায় এই বিলের ওপর তাঁদের বক্তব্য রেখেছেন। সামগ্রিকভাবে তাঁদের বক্তব্যের যা প্রতিপাদ্য বিষয় তা আমার মনে হয় গত ১২ বছরের বামফ্রন্ট রাজত্বে পশ্চিমবঙ্গের অগ্রগতি সম্পূর্ণ অচল হয়ে গেছে; স্ট্যাগনেশনে ভরে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাঁদের এই বক্তব্যের একটা উপযুক্ত জবাব আমি দিতে চাই। আমাদের বামফ্রন্ট সরকারের ১৯৮৮-৮৯ সালের যে ইকনমিক রিভিউ বা আর্থিক সমীক্ষাটি প্রকাশিত হয়েছে তার ১৯ পাতার ৩(৩) টেবিলে পরিষ্কারভাবে উল্লেখ করা হয়েছে যে, আমাদের রাজ্যে ১৯৭০ সালে উৎপাদন কত হয়েছিল এবং ১৯৮৮ সালেই বা কত উৎপাদন হয়েছে। ১৯৭০ সালে, যখন ওঁরা রাজ্য শাসন করতেন তখন

থেকে আরম্ভ করে ১৯৮৮ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের উৎপাদনের পরিমাণের একটা পরিসংখ্যান ওখানে দেওয়া আছে। পরিসংখ্যানটা যদি ওঁরা একটু দেখতেন তাহলে অন্তত ওঁরা ঐ স্ট্যাগনেশন শব্দটা ব্যবহার করতেন না। এটাই আমার ধারণা। আমার ধারণা আজকে ঐ তিনজন কংগ্রেস সদস্য দারিদ্র্যপূর্ণ বক্তৃতা রাখলেন, যার ভেতরে বিন্দুমাত্র সারমর্ম নেই। আমি সেই পরিসংখ্যানটাই এখানে একটু তুলে ধরছে। ১৯৭৬-৭৭ সালে যখন ওঁরা এই রাজ্যের ক্ষমতা থেকে বিতাড়িত হন, পশ্চিমবঙ্গের জনগণ যখন ওঁদের বিতাড়িত করেন তখন কারেন্ট প্রাইসে, বর্তমান মূল্যে এই রাজ্যে টোটাল যা উৎপাদন হয়েছিল, তার পরিমাণ হচ্ছে, ৬০৫১ কোটি ৬৮ লক্ষ টাকা। অর্থাৎ এই পরিমাণ টাকার সামগ্রী উৎপন্ন হয়েছিল পশ্চিমবঙ্গে। আর পার ক্যাপিটার পরিমাণ ছিল ১২১৪ টাকা ৬৬ পয়সা। আর যদি ১৯৭০-৭১ সালের প্রাইসকে যদি ধরতে বলেন, তাহলেও দেখা যাবে ঐ সময়ে ৩৮১৮ কোটি ৪৫ লক্ষ টাকার সামগ্রী উৎপন্ন হয়েছিল। আর পার ক্যাপিটা ৭৬৬ টাকা ৪২ পয়সা। ওঁরা যখন ক্ষমতা থেকে চলে যান তখন আমাদের রাজ্যের আর্থিক চিত্রটা এই ছিল। আজকে ১৯৮৭-৮৮ সালে যখন বামফ্রন্ট সরকার তাঁর রাজত্বের ১২ বছর পূর্ণ করছেন তখন আমরা দেখছি পশ্চিমবঙ্গে কারেন্ট প্রাইসে, বর্তমান মূল্যে টোটাল উৎপন্ন হচ্ছে ১৯৮১৫ কোটি ২৪ লক্ষ টাকার সামগ্রী। তাহলে এটা কতগুণ বেশি? ৬ থেকে ১৯, অর্থাৎ ৩ গুণের ওপর পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের সময় উৎপাদন সামগ্রী বেড়েছে তিন গুণের ওপর বিগত ১২ বছরে। এটাকে কি পিছিয়ে যাওয়া বলে? এটা কি স্ট্যাগনেশন? এটা কি অচল হয়ে যাওয়া, না অগ্রগতি? আমি শুধু এটাই আপনার কাছে বলতে চাই যে, এই পরিসংখ্যানটি ওঁদের চোখ এড়িয়ে গেছে, অথবা এটা পড়ার ওঁরা সুযোগ পাননি। আমি বুঝতে পারছি না কি করে এটা ওঁরা দেখতে পেলেন না! দ্বিতীয় কথা হচ্ছে, যদি আমি ৭০ সালের প্রাইস ধরি, তাহলে তাতেও আমি দেখছি যে, ওঁদের সময়ে যেখানে ৩৮১৮ কোটি টাকার সামগ্রী উৎপন্ন হয়েছিল; সেখানে আজকে ১৯ হাজার কোটি টাকার সামগ্রী উৎপন্ন হয়েছে। বর্তমানে মূল্য বৃদ্ধি ঘটেছে, জিনিসের দাম বেড়েছে, সুতরাং সে কথা ওঁরা বলতে পারেন। তাহলেও ঐ ৭০ সালের প্রাইস যদি আমরা ধরি, তাহলেও দেখছি যে, সেক্ষেত্রেও ৩ হাজার ৮ শো টাকা বেড়ে ৫ হাজার ৫ শো কোটি টাকার সামগ্রী উৎপন্ন হয়েছে। অর্থাৎ ১২ বছরে এই অগ্রগতি ঘটেছে।

[5-50—6-00 P.M.]

তারপর ওঁরা বলতে চাইছেন—আপনি নিশ্চয়ই শুনেছেন—যে দেশে বেকার ছেয়ে গেছে, দেশের অগ্রগতি হচ্ছে না। আমি তাঁদের প্রশ্ন করতে চাই, এই আর্থিক দুরাবস্থা যদি কিছু ঘটে থাকে তার জন্য দায়ী কি রাজ্য সরকার, না কেন্দ্রীয় সরকার দায়ী? মূল আর্থিক ক্ষমতা যাদের কাছে তারা দায়ী, না রাজ্য সরকার দায়ী? আমি শুধু আপনার দৃষ্টিতে আনতে চাই কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নিয়োগনীতির কথা। ১৯৭০ সালে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে যে নিয়োগ ছিল তার সংখ্যা হচ্ছে ৪ লক্ষ ১০ হাজার ৫০০ জন। ১৯৭০ সালে কেন্দ্রীয় সরকার তার দপ্তরে এবং বিভিন্ন আন্ডারটেকিং-এ যা নিয়োগ করেছেন তার সংখ্যা হচ্ছে ৪ লক্ষ ১০ হাজার ৫০০ জন। আর ১৯৮৭ সালে আজকে থেকে ২ বছর আগে অর্থাৎ এই ১৭ বছরে নিয়োগের সংখ্যা বেড়ে গিয়ে দাঁড়িয়েছে ৪ লক্ষ ২০ হাজার। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে নিয়োগনীতি। তারা অনেক নিয়োগ কমিয়ে

দিয়েছেন, নিয়োগ আর করছেন না, সর্বত্র লোক ছাঁটাই করছেন, কর্মচারী ছাঁটাই করছেন, শ্রমিক ছাঁটাই করছেন। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের নিয়োগনীতি। আর এখানে বসে আপনারা বড় বড় কথা বলছেন? বলছেন, বেকার দেশে ছেয়ে গেছে? কেন্দ্রীয় সরকারের নীতির জন্য আজকে ভারতবর্ষে বেকার বেড়ে গেছে, বেকার সমস্যা বাড়ছে। কেন্দ্রীয় সরকারের দপ্তরে এবং তার বিভিন্ন আন্ডারটেকিং সংস্থাগুলিতে এই ১৭ বছরে যে বাড়তি নিয়োগ করেছেন তার সংখ্যা হচ্ছে ১০ হাজার। এর মধ্যে অনেকে মারা গেছেন, অনেকে রিটায়ার করেছেন। অথচ সেই জায়গায় তাঁরা নিয়োগ করছেন না। কেন্দ্রীয় সরকার এমপ্লয়মেন্টে একটা স্টাগনেশন তৈরি করেছেন, এর ফলে গোটা দেশে বেকার ছেয়ে গেছে। পাশাপাশি পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের যদি চিত্র দেখেন, তাহলে দেখবেন ১৯৭০ সালে যখন কংগ্রেস রাজত্বে আছে তখন সরকারি দপ্তর এবং বিভিন্ন ক্ষেত্রে নিয়োগের সংখ্যা ছিল ২ লক্ষ ৮৪ হাজার জন। বামফ্রন্ট সরকার আসল ১৯৭৭ সালে। বামফ্রন্ট সরকার এই ১০ বছরে অর্থাৎ ১৯৮৭ সালের মধ্যে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে নিয়োগ বাড়িয়ে ২ লক্ষ ৮৪ হাজার-এর জায়গায় করল ৪ লক্ষ ২০ হাজার। সুতরাং বামফ্রন্ট সরকার আরও নিয়োগ বাড়িয়েছে, লোককে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে, চাকরি দিয়েছে। রাজ্য সরকার তার জনমুখী নীতির জন্য যতখানি সম্ভব বেকার ছেলেদের চাকরি দেবার চেষ্টা করে যাচ্ছে। কংগ্রেসিরা রাজ্য সরকারের সমালোচনা করলেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের যে বন্ধ্যা নীতি সেই বন্ধ্যা নীতির বিরুদ্ধে একটি কথাও বললেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনেছেন, কেন্দ্রীয় সরকার জহর রোজগার স্কীমের কথা ঘোষণা করেছেন। তারা এরজন্য নানাভাবে ঢাকঢোল পেটাচ্ছেন। নির্বাচনের বছর বলে এই স্কীম ঘোষণা করে গ্রামাঞ্চলের অশিক্ষিত দরিদ্র মানুষের ভোট কেড়ে নেবার ষড়যন্ত্র করছেন। এখানে সৌগতবাবু না পড়ে বক্তৃতা করে গেলেন। আমি তাঁকে জানাতে চাই, জহর রোজগার যোজনা যেটা কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন—আমি পশ্চিমবাংলার কথা বলছি, সারা ভারতবর্ষের কথা ছেড়ে দিলাম—পশ্চিমবাংলায় যে সমস্ত ছেলে স্কুল ফাইনাল পাশ করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে তাদের সংখ্যা হচ্ছে ১২ লক্ষ ৭০ হাজার ২০০ আর ইঞ্জিনিয়ার যারা বেকার হয়ে আছে তাদের সংখ্যা ২ হাজার আর ৩ হাজার ৩০০ জন ডাক্তার বেকার হয়ে পড়ে আছে। কেন্দ্রের সরকার নেহেরুর নামে যে রোজগার যোজনার কথা ঘোষণা করলেন সেই যোজনার কাজ হচ্ছে মাটি কাটা এবং গ্রামের মানুষকে এই স্কীমে ১০০ দিন কাজ দেবেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, এই সমস্ত শিক্ষিত বেকার ছেলেদের জন্য আপনারা কি করলেন? এই যে ১২ লক্ষ শিক্ষিত বেকার যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে বসে আছে এই সমস্ত হতভাগ্য যুবকদের জন্য আপনারা কি স্কীম গ্রহণ করেছেন? এর উত্তর আপনাদের কাছে আছে? কোনও উত্তর নেই।

কোনও উত্তর নাই। আপনারা বেকার তৈরি করেছেন। আমরা জানি এই হচ্ছে আপনাদের নীতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বড় বড় কথা বললেন এন অর ই পি, আর এল ই জি পি স্কীম তাঁরা করেছেন, আমি শুধু ওঁদের বলতে চাই যে, এই এন আর ই পি, আর এল ই জি পি স্কীমে পশ্চিমবঙ্গকে যেভাবে নেগলেক্ট করা হচ্ছে তাতে ওঁদের লজ্জা পাওয়া উচিত। লক্ষ্য করবেন পরিসংখ্যানটা এইখানে দেওয়া আছে। ১৯৮৬-৮৭ সালে যেখানে এন আর ই পি স্কীমে খরচ হয়েছিল ৪৪ কোটি ৪২ লক্ষ ২৭ হাজার টাকা, খাদ্যশস্যের

পরিমাণ ছিল ৫,৬৪৯ টন, সেটা কমে গিয়ে তার পরের বছর তাঁরা কি করলেন ৪৪ কোটিও খরচ করলেন না। এন আর ই পি স্কীমে কত খরচ হল ৪০ কোটি ৮৬ লক্ষ ২৮ হাজার টাকা, ৪ কোটি টাকা কমে গেল। খাদ্যশস্য? সেটাও কমে গিয়ে হল ৬ হাজার থেকে ৫ হাজারে চলে এল। শ্রম দিবস, শ্রমিক দিবস আগের বছরের প্রায় অর্ধেক হয়ে গিয়ে ২ লক্ষ ১৭ হাজার ৬১০ দিন পরের বছর ৮৭ সালে, আর ১৯৮৮-৮৯ সালে ১ লক্ষ ৬১ হাজার ৬৭০ গিয়ে দাঁড়াল। ওঁরা গরিব মানুষের চোখের জল এবং বেকারদের বেকারি দূর করবেন। গরিবী হঠাও স্লোগান দিলেন, গরিব এবং বেকার যুবকদের বিভ্রান্ত করে প্রলুব্ধ করে ভোট নেবার জন্য করেছেন, কাজের কাজ কিছুই নয়। কৃষি উৎপাদনের কথা বললেন, বড় বড় কথা বললেন, কৃষিতে স্ট্যাগনেশন, পরিসংখ্যানটা ওঁদের একটু দেখতে বলছি, কৃষিতে যে হারে বেড়েছে ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে বিরোধী বন্ধুদের দৃষ্টিতে আনতে চাই। ১৯৭০-৭১ সালকে ইন্ডেক্স ধরলে ১৯৮২-৮৩তে ছিল আমরা তখন মাত্র ২-৩ বছর গভর্নমেন্টে এসেছি—৮২.৮৯ উৎপাদনের হার কৃষিতে বেড়েছে সেটা বলছেন না। একটা আইটেম ৮২-৮৯ যে ছিল ইন্ডেক্স সেটা ১৯৮৭-৮৮ সালে কি দাঁড়িয়েছে ১৩২.২০, এটা কি কমে গেল? স্ট্যাগনেন্ট না অগ্রগতি, বিরাট অগ্রগতি। পশ্চিমবঙ্গ কৃষিতে যে কোনও রাজ্যের উপরে উঠে গেছে, অস্বীকার করতে পারেন? পশ্চিমবঙ্গের প্রতি বৈষম্যর কথা একটু বলি। নাবার্ড, অনেক ঢাক ঢোল পিটিয়ে বলতেন গোটা পশ্চিমবঙ্গে এগ্রিকালচার, কো-অপারেটিভ ইত্যাদি হবে, রিজার্ভ ব্যাঙ্ক হাজার কোটি টাকা খরচ করবে, এবারে বোধহয় দেশ এগিয়ে যাবে। পশ্চিমবঙ্গে কি ধরনের বৈষম্য, শুনলে আপনিও লজ্জা পাবেন। কেন্দ্রীয় সরকারের নির্লজ্জের মতো কাজকর্ম রাজ্য সরকারের প্রতি, এটা সহ্য করা যায় না। গোটা পশ্চিমবঙ্গে নাবার্ড ১৬৫টি স্কীম গ্রহণ করেছে মহারাষ্ট্রে তখন ১১৫৬টি স্কীম গ্রহণ করেছে। নাবার্ডে টাকার পরিমাণ কত, আমাদের রাজ্যে জুটল ৩৯ কোটি, মহারাষ্ট্রে জুটল ১৬৪ কোটি, জনসংখ্যার কথা যদি বলেন আমাদের থেকে মহারাষ্ট্রে জনসংখ্যা কম। ইলেকট্রিসিটির কথা বললেন, ইলেকট্রিসিটি আমরা কিছু করতে পারিনি, ইলেকট্রিসিটির বিষয়ে আমি শুধু বলতে চাই যে—ইলেকট্রিসিটির ক্ষেত্রে ইনডেক্সটা দেখে নেবেন।

[6-00—6-10 P.M.]

ইলেকট্রিসিটি ইনডেক্স যেখানে ১৯৭৫ সালে ছিল ৯৯.৯, আজকে ১৯৮৮ সালে সেটা দাঁড়িয়েছে ২৬৬.৩তে। আমাদের ইলেকট্রিসিটি প্রডাকশন, পাওয়ার প্রডাকশন বেড়েছে, না, কমে গেছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা শিল্পে স্ট্যাগনেশন, কারখানা হচ্ছে না ইত্যাদি নানারকম নাকি কান্না কেঁদে গেলেন। আমি জানতে চাই, বৈষম্যটা কোথা থেকে হচ্ছে? এই বৈষম্যের জন্যই আজকে পশ্চিমবঙ্গ পিছিয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার লেটার অফ ইনটেন্ট এবং ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স যে নীতিতে দিয়ে থাকেন তাতে পশ্চিমবঙ্গ পিছিয়ে যেতে বাধ্য। আমি এক্ষেত্রে দুটি রাজ্য—পশ্চিমবঙ্গ এবং মহারাষ্ট্রের উদাহরণ দিচ্ছি। লেটার অফ ইনটেন্ট ১৯৭৩ যেখানে আমাদের ছিল ৬২টি, সেখানে ওদের ছিল ২৪০টি। আর ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্সের ক্ষেত্রে ১৯৮৭ সালে যেখানে আমাদের ৩৯টি জুটেছিল, সেখানে মহারাষ্ট্র পেয়েছিল ১৩৭টি। এর কি উত্তর দেবেন? তাহলে কার জন্য আজকে আমাদের এখানে শিল্প পিছিয়ে যাচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এক সময় মন্ত্রী ছিলেন। আপনি জানেন যে, পশ্চিমবঙ্গকে

আজকে একটা ফিনান্সিয়ালি হ্যান্ডিক্যাপড্ রাজ্যে পরিণত করা হয়েছে ডেলিবারেটলি এবং সেটা করেছেন দিল্লির কংগ্রেস সরকার। আমরা নাকি ষড়যন্ত্র করি! কিন্তু দেখতে পাচ্ছি, আমরা যাতে রিসোর্স মবিলাইজেশন করতে না পারি তারজন্য তাঁরা নীতি ঘোষণা করে রেখেছেন। আমি ফ্রেট ইকিউলাইজেশনের কথা বলছি। ইন্টার-স্টেট রিলেশন উন্নত করতে গিয়ে আমাদের স্বার্থ ক্ষুণ্ণ করা হল। কিন্তু তাতে রিলেশন ইম্প্রুভড্ হল কি? কিন্তু এর জন্য আমাদের কোনও ক্ষতিপূরণ দেওয়া হল না। রিফিউজি ইনফাকসের ফলে লক্ষ লক্ষ মানুষ পশ্চিমবঙ্গে এসে দাঁড়াল, কিন্তু তার দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিলেন না। আমাদের রিসোর্স মবিলাইজেশন কমে গেল ফ্রেট ইকিউলাইজেশন এবং কতগুলি জিনিসকে সেল্‌স ট্যাক্সের আওতার বাইরে নিয়ে যাওয়ার ফলে। এসব করার ফলে পশ্চিমবঙ্গ একটা হ্যান্ডিক্যাপ অবস্থায় দাঁড়াল রিসোর্স মবিলাইজেশনের ক্ষেত্রে। কেন্দ্রীয় সরকারের জন্য আমরা রিসোর্স মবিলাইজেশন করতে পারছি না। তাদের জন্যই আমাদের এই হ্যান্ডিক্যাপ অবস্থা। আমাদের সরকারের সঙ্কট কাটাবার জন্য ওভারড্রাফ্ট নেবার যতটুকু সুযোগ ছিল রিজার্ভ ব্যাঙ্ক থেকে, সেক্ষেত্রেও তাঁরা যুদ্ধ ঘোষণা করলেন। সেইজন্য আমাদের অর্থমন্ত্রীকে অস্টারিটি করতে হল, আমাদের যতটুকু আছে তা দিয়েই চালিয়ে নিয়ে যেতে হল। ওভারড্রাফ্টের জন্য আমাদের কিছু ইন্টারেস্ট দিতে হল ট্রেজারি বিলে। সেন্ট্রাল গভর্নমেন্ট রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভারড্রাফ্ট নেবার সময় যেখানে ৪ পারসেন্ট ইন্টারেস্টে লোন তোলেন, সেখানে আমাদের ১৩ পারসেন্ট হারে ইন্টারেস্ট দিতে হল। এখানে ওঁরা হল কেন্দ্রীয় সরকারের মুখপত্র, সেজন্য মুখে যা খুশি তাই বলে যাচ্ছেন। ভেবেছিলাম আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আলোচনাকালে বিধানসভায় ওঁরা ভাল বিতর্ক রাখবেন, কিন্তু সত্য বাপুলি শুরু করলেন কোথায় কুকুর, বেড়াল দেখেছিলেন তা দিয়ে। কিন্তু উনি ছুঁচো দেখেননি সম্ভবত। কিন্তু আমি ছুঁচো দেখলাম; সেই ছুঁচো হচ্ছেন সত্য বাপুলি মহাশয়। সৌগত রায় মহাশয় হতাশাগ্রস্ত, কারণ তিনি আশা করেছিলেন মন্ত্রী হবেন এবং সেইজন্যই তিনি হতাশাগ্রস্ত। কিন্তু পশ্চিমবঙ্গের যুবকেরা হতাশাগ্রস্ত নয়। তাঁরা জীবনে প্রতিষ্ঠিত হবে, নতুনভাবে তারা পশ্চিমবঙ্গকে গড়ে তুলবে এবং আগামী দিনে পশ্চিমবঙ্গ একটা নতুন রূপ নেবে।

স্যার, আপনি জানেন গত ১২ বছরের এই বামফ্রন্ট সরকারের সব চেয়ে বড় অ্যাচিভমেন্ট যেটা সেটা সমস্ত লোক স্বীকার করবে। ১৯৭৭ সালের আগে কংগ্রেস আমলে গ্রামে যাওয়া যেত না, গ্রামে কোর্টের সামনে যাওয়া যেতে না। কারণ গরিব লোকেরা সেখানে দলিল নিয়ে লাইন দিয়ে দাঁড়িয়ে থাকতো জমি বিক্রি করার জন্য, কংগ্রেসের মোড়োল, মহাজন এবং জোরদারদের জমি জায়গা ছেড়ে দিতে হত। সেই জায়গায় এই বামফ্রন্ট সরকার বিগত ১২ বছরে এক ছটাকও জমি গরিব লোকেদের হাত থেকে যেতে দেয়নি, অ্যামিলিয়োরেশন অফ ল্যান্ড গ্রামাঞ্চলে হতে দেয়নি। এটা একটা মস্ত বড় অ্যাচিভমেন্ট, এই অ্যাচিভমেন্ট ওনারা যদি কেউ অস্বীকার করেন তাহলে আমাদের কিছু করার নেই। আজকে কংগ্রেসিরা হতাশাগ্রস্ত, তাঁদের আর কেউ এসে কিছু বলে না। পশ্চিমবাংলার মানুষ আন্দোলন চালিয়ে যাবে এবং আশা নিয়ে আছে পশ্চিমবাংলাকে আবার তারা গড়ে তুলবে। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** ডঃ অসীম দাশগুপ্ত বলার আগে আমি শুধু মেম্বারদের অবগতির জন্য জানাচ্ছি অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর উভয় পক্ষের সদস্যরা যেভাবে বক্তব্য রাখলেন তাতে ৯০ পারসেন্ট হয় না। সুমন্ত হীরা মহাশয় বলে যাচ্ছেন তো বলেই যাচ্ছেন, আইন অনুযায়ী বলা যায় না। ওই একইভাবে সৌগত রায় বলে গেলেন, সত্য বাপুলি বলে গেলেন এবং মানস ভুঁইয়া বলে গেলেন। বই পড়েননি। বই যদি না পড়েন তাহলে আমাকে পড়ে দিতে হয়। এখানে কাউল অ্যান্ড সাকদের, থার্ড এডিসন, পেজ ৬১৩ বলেছে Scope of discussion : The debate on an Appropriation Bill is restricted to matters of public importance on administration policy implied in the grants covered by the Hill and which have not already be raised while the relevant demands for grants were under discussion. এখন অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর ডিসকাসন করতে গেলে matter of urgent importance and government policy on the concerned grants. আপনি ডিবেট করতে পারেন। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর সেইভাবে কোনও সদস্য বললেন না। সারা ডিবেটের মধ্যে কোন নতুন কথা এল আমি জানি না। সেই পাওয়ার, ফুড গ্রেনস, কেন্দ্র, রাজ্য, খরা, বন্যা সব এসে গেল, মনে হচ্ছে যেন তার উপর ডিবেট হচ্ছে। সেখানে ডাক্তারকে তো বাথরুমে পাঠিয়ে দিলেন। অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর কি বলতে হবে সেটা তো চিন্তা করে বলতে হবে। ৪ ঘন্টা সময় দেওয়া হয়েছে, বলতে হবে তাই বলে গেলেন। প্রকৃত যদি কিছু বলার না থাকে তাহলে বলবেন না।

(এই সময় শ্রী সত্যরঞ্জন বাপুলি কিছু বলতে ওঠেন)

আপনি বসুন, আমি জানি you are a very efficient and distinguished parliamentarian. I have already described you as afficient and distinguished species.

আরও যেটা বলছে further the various points that have been discussed at length during the course of the debates relating to the various Demands for Grants cannot be the subject-matter of discussion on Appropriation Bills.

সমস্ত কথা পুনরাবৃত্তি হচ্ছে। একই কথা একবার বলা হল, দু'বার বলা হল এবং রোজ বলা হয়েছে। অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর বলতে গেলে নতুন কথা যদি কোনও বাদ গিয়ে থাকে, ইমপর্টেন্ট পয়েন্ট যদি কিছু মিস হয়ে থাকে, গভর্নমেন্ট পলিসি টু অ্যাট্রাক্ট ফ্রম ডিফারেন্ট অ্যাংগেল যদি কিছু বলার থাকে বলতে পারেন। যদি কিছু বলার না থাকে তাহলে শুধু বলতে হয় 'আই অপোজ দি বিল।' যেহেতু বলার সময় আছে সেইহেতু বলতে হবে, রোজ যে গালমন্দ দিচ্ছেন সেটা এই বিলের উপর দিতে হবে? আমি উভয় পক্ষকেই বলছি, কি সরকার পক্ষ কি বিরোধী পক্ষ। আপনাদের গালমন্দের একটা তালিকা আছে সেই তালিকা ধরে গালমন্দ দিয়ে যেতে হবে? এটা বলা যায় না। This is very unpracticable.

This should not be done. You are all responsible members.

তারপর কি বলছে? Subjects on which cut motions were moved and negatived during the discussion on demands for grants are not permitted to be discussed again during the discussion on Appropriation Bills.

অলরেডি কাট মোশান দিয়েছেন, ডিবেট করেছেন, ভোটেড আউট হয়ে গেছে, আবার রিপিটেশন। এতো অদ্ভুদ ব্যাপার। এতো নেভার এনডিং হয়ে যাবে। খুব বিপদ। পাবলিক বিরক্ত হয়ে যাবে, আরগুমেন্টের ফোর্স কমে যায়। তারপর বলছে কি Whatever is not relevant to the discussion on demands for grants is also not relevant to the debate on the Appropriation Bills.

[6-10—6-20 P.M.]

তারপর ডাক্তার বাথরুমে চলে গেলেন, এটা রেলিভ্যান্ট হয়ে গেল। এটা ডিমান্ড ফর গ্রান্টে বলা যায় না, এটা আপনারা অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপরে বললেন। তারপর বলেছেন matters of detail are not gone into during the discussion on an Appropriation Bill. জবাব দিতে হবে? নট কল্ড আপন টু রিপ্লাই—এই অবস্থা দাঁড়িয়েছে। The Speaker may, in order to avoid repetetion of debate, require members desiring to take part in discussion on an Appropriation Bill to give advance intimation of the specific points they intend to raise, and he may withhold permission for raising such of the points as in his opinion appear to be repetitions of the matters discussed on a Demand for Grant or as may not be of sufficient public importance. When a member raises certain points, with the permission of the Speaker, on the motion for consideration of an Appropriation Bill, the Minister concerned must be present in the House to answer those points. The Speaker has observed that separate notices for raising points concerning each Ministry should be given by members and that notices received by 10.00 hours would be sent to Ministers concerned and they would be required to be present in the House. Also that notices should be sent direct to Minister concerned as sometimes time was short and Members were not available.

মানে ভবিষ্যতে আমাকে বলতে হবে যে, আপনারা নোটিশ দিন কি বলবেন। আমি সব দেখে বলতে পারবেন কি পারবেন না তা বলব। In a House the role of the opposition is more important that the role of the ruling party the House belongs to the opposition. এটা আপনারা বুঝবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ উপযোজনা ২ নং বিলের উপরে যে বক্তব্য রাখা হয়েছে, বিশেষ করে মাননীয় বিরোধী সদস্যরা যা রেখেছেন তার উপরে উত্তর দিতে গিয়ে আমার প্রথমেই বলা উচিত আপনি যেটা বললেন, যেহেতু

আমাকে উত্তর দিতে হবে, তাই তার উপরে উত্তর দিতে হচ্ছে। মাননীয় সদস্যরা যে প্রশ্নগুলো রেখেছেন তার নোট নিয়ে আমি উত্তর দেবার চেষ্টা করছি। বক্তব্য রাখা হয়েছে যে, পশ্চিমবাংলায় ইদানিংকালে কৃষির উৎপাদনে কেন আশার আলো দেখা যাচ্ছে না। বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে বলা হয়েছে মাননীয় প্রধানমন্ত্রী নাকি এটা শুরু করেছেন। সেই বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে পঞ্চায়েত কাজ করছে। কিন্তু কৈ, কি অ্যাসেট তৈরি করছে? তার হিসাব পাওয়া যাচ্ছে না ছোট শিল্পে। উৎপাদন বৃদ্ধির সেই প্রতিফলন কৈ—বিশেষ করে শিল্পের যে উৎপাদনসূচক তাতে ওঁরা কিছু দেখতে পাচ্ছেন না? বলা হয়েছে, দৈনন্দিন কাজে সরকারের সমন্বয় নেই। বলা হয়েছে বক্রেশ্বরের আর প্রয়োজন কেন? যেগুলো আছে সেগুলোর উৎপাদন ক্ষমতা আরও একটু বেশি করলে বক্রেশ্বরের প্রয়োজন মিটে যেত। মাননীয় সৌগত রায় আমাকে সরাসরি জিজ্ঞাসা করেছেন, আধুনিকীকরণ সম্বন্ধে কি ভাবছেন এবং এই ব্যাপারে আমাদের দৃষ্টিভঙ্গী কি? এছাড়া মানস ভুঁইয়া ভূমি সংস্কারের উপরে বলেছেন এবং জেলা পরিকল্পনা কমিটিতে বিধায়কদের স্থান কি এ সম্পর্কে বলেছেন। মাননীয় বিধায়ক সৌগতবাবু একটা গুরুত্বপূর্ণ প্রশ্নের দিকে অঙ্গুলি সংকেত করেছেন—সেটা হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গীটা কি, সেটা উনি বুঝতে পারছেন না—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা খুব গুরুত্ব দিয়ে দেখছি। আমি শুরুটা এখান দিয়েই করছি যে, আমাদের দৃষ্টিভঙ্গীটা কি?

একটু পুনরাবৃত্তি এসে যাবে কিন্তু সত্যি দৃষ্টিভঙ্গীর একটু তফাৎ হচ্ছে আমরা যদিও বলি যে আমরা একটা অঙ্গরাজ্যের মধ্যে দাঁড়িয়ে বাজেটের এই বন্টনের ক্ষেত্রে আদান-প্রদান মতের পার্থক্য আছে কিন্তু তবুও আমরা মনে করি এই মুহূর্তে ভারতবর্ষের ক্ষেত্রে আর্থিক উন্নতির ব্যাপারে ২টি বিকল্প দৃষ্টিভঙ্গী নিয়ে এগোনো যায়। একটা দৃষ্টিভঙ্গী হল মালিকানার যে বন্টন আছে সেটা কৃষিজ জমিতেও হতে পারে অথবা শহরাঞ্চলের মূলত শিল্পের জন্যও হতে পারে। এবং সেই মালিকানার বন্টন অসম হতে পারে এই শর্তটা মেনে নিয়েই অর্থনৈতিক উন্নতির ক্ষেত্রে আধুনিকীরণ ইত্যাদি ব্যাপারে আমি মনে করছি উল্লেখযোগ্য কিছু হচ্ছে এটা মেনে নিয়েই আমি বলছি কৃষিক্ষেত্রে আমাদের দেশের ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের গত বছরের মিটিং-এ জাতীয় নমুনার উপরে একটা সমীক্ষা হয়, তাতে তথ্য দিয়ে বলা হয়েছে যে সাধারণভাবে যেকোনও একটা গ্রামে ছোট কৃষক, প্রান্তিক কৃষক, খেটে খাওয়া মানুষ তারা আজকে ১৯ শতাংশ জমির মালিক এবং এটা মেনে নিয়েই কৃষির উন্নতির কথা বলছি কিন্তু তাতেও জাতীয় স্তরে এই মুহূর্তে ভূমিসংস্কারের কথা বলতে গিয়ে পবিত্র থেকে পবিত্রতরভাবে বলার পরেও বলছি যে সারা ভারতবর্ষে এক শতাংশ জমিও ভূমি সংস্কারের মাধ্যমে বন্টন হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষির উন্নতির ব্যাপারে আমাদের ভাল লাগুক আর নাই লাগুক, উন্নতিটা দেখতে হবে জমিদার-জোতদারদের চোখ দিয়ে। কারণ যেহেতু তাদের হাতেই জমি আছে এবং সিদ্ধান্ত তারাই নিয়ে থাকেন। সুতরাং খরচ যা হয় তাদের চোখ দিয়েই দেখতে হবে। তাঁরা নিজেরা কাজ করবেন না, তাঁদের শ্রম ক্ষমতা নেই, আছে অর্থ এবং সেই অর্থ দিয়েই, পুঁজি দিয়েই যন্ত্রপাতি কেনে। এক ধরনের আধুনিক যন্ত্রপাতি বিদেশ থেকে আমদানি করে কৃষিতে লাগাবার জন্যে ব্যবহার করে। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিংয়ে কেন্দ্রীয় যোজনা কমিশন যে পেপার দিয়েছিলেন তা দ্বিতীয় অধ্যায়ে আছে। ভারতবর্ষে এখন কৃষিতে আধুনিকীকরণের নামে দায়িত্ব নিয়ে বলছি, সম্ভবত ৩১

পাতার লেখা আছে—আধুনিকীকরণের নামে যেটা চলছে তা হচ্ছে কৃষিতে শ্রমিক ছাঁটাই হচ্ছে। এটাই সর্বনাশ হতে চলেছে। ভূমি সংস্কারের নামে যদি শ্রমিক ছাঁটাই চলতে থাকে তাহলে সর্বনাশের ব্যাপার। এই জিনিস কারখানার ক্ষেত্রেও ঘটছে, সুতরাং এই তো হচ্ছে ঘটনা। আজকে ৪০টি পরিবার হাতে গোনা যায় তারা হচ্ছে পুঁজির মালিক এবং তাদের হাতেই সবকিছু আছে। ধরুন বললেন যে আমরা অসম বন্টন ভাঙছি না। তাহলে আপনি কারখানা আধুনিকীকরণই বলুন আর বন্ধ কারখানাই বলুন তাতে আপনাদের ভাল লাগুক আর নাই লাগুক আপনাকে কিন্তু দেখতে হবে তাঁদের চোখ দিয়ে। তাঁদের শ্রম ক্ষমতা নেই, তাঁদের আছে পুঁজি, সেই পুঁজি দিয়ে শ্রমিক ছাঁটাই করে। আমি তথ্য দিয়ে বলছি যে কেন্দ্রীয় সরকারের প্রকাশিত তথ্য, তাতে বলা হয়েছে ১৯৬০ সালে সংগঠিত শিল্পে কারখানা পিছু ৮৩ জন শ্রমিক কাজ পেত কিন্তু আজকে সেখানে কারখানা পিছু ৪০ জন শ্রমিক কাজ পায়। বর্তমানে শ্রমিক ছাঁটাই এতো বেড়ে গেছে যে চিন্তা করা যায় না। আমি যদি কেন্দ্রীয় একটা সংস্থা ধরি তাহলে দেখা যাবে ইছাপুরে একটা সংস্থা ৫ বছর আগে সেখানে ২০ হাজার শ্রমিক কাজ করতেন, ডিফেন্সের সঙ্গে যুক্ত একটি পুরনো সংস্থা আজকে সেখানে ১ হাজার শ্রমিক কাজ করেন। এই কি আমাদের দৃষ্টিভঙ্গী যে আধুনিকীকরণের নামে শ্রমিক ছাঁটাই করতে হবে? আপনি একটু শ্রমিকের চোখ দিয়ে দেখুন, সাধারণের চোখ দিয়ে দেখুন তাহলে দেখবেন এতে সর্বনাশ হয়ে যাবে। একটি কথা বলছি আপনারা যদি এইরকমভাবে এগোন তাহলে কিন্তু অসুবিধা হবে। যন্ত্রপাতি আধুনিকীকরণের নামে এই জিনিস চলতে পারে না। আমি এমন একটা উৎপাদন ব্যবস্থার মধ্যে যাচ্ছি যেখানে সাধারণ শ্রমিককে এর থেকে দূরে রাখা হয়েছে। তাদের ক্রয় ক্ষমতা বাড়বে না। সবচেয়ে বড় উদাহরণ পাচ্ছি এই ব্যাপারে সূতী বস্ত্রশিল্পের ক্ষেত্রে—যেমন মহারাষ্ট্র, গুজরাট এলাকায় যদি সমস্ত কারখানা খোলা থাকে তাহলে একটা বছরে ৩০০ মিটারের মতো সূতী বস্ত্র তৈরি হতে পারে, তার আবার সব কারখানা খোলা নেই, ২৫ শতাংশ বন্ধ, না-হয় রুগ্ন অবস্থায় রয়েছে।

[6-20—6-30 P.M.]

কেন জানেন, কেনার মানুষ নেই, তার তথ্য ইকনমিক সার্ভেতে আছে। ভাবুন তো একটা বিকল্প অবস্থা—এটা ভেবেই তো প্রযুক্তির পাশে ভূমি সংস্কার হয়েছে। আজকে সাধারণ মানুষ একটু বেশি কাজ পাচ্ছে, একটা ক্রয়ক্ষমতা বেড়েছে। ভাবুন তো আমাদের যে ৮০ কোটি জনসংখ্যা তার ৬০ কোটি হচ্ছে সাধারণ মানুষ, তাদের আজকে ক্রয় ক্ষমতা বেড়েছে। মা-বোনেরা একটার জায়গায় দুটি শাড়ি কিনতে পারছেন, পুরুষ মানুষ একটির জায়গায় দুটি ধুতি কিনতে পারছেন; যার দৈর্ঘ্য হবে ৫ মিটার অর্থাৎ ৬০ কোটি × ৫ মিটার মানে অতিরিক্ত ৩০০ কোটি মিটার চাহিদা আপনারা সৃষ্টি করতে পারতেন। অর্থাৎ যে কারখানাগুলি বন্ধ হয়ে আছে ২৫ শতাংশ শুধু যে সেগুলির দরজা খুলবে তাই নয়, দ্বিগুণ সংখ্যক কারখানাও শুরু হতে পারত। তাই আমরা বিকল্প দৃষ্টিভঙ্গীতে বলছি কম্পোজিট ফাইবারের সঙ্গে মিক্সড ফাইবারকে মেলালে একই হচ্ছে, কিন্তু তার যেটা পার ক্যাপিটা কোথাও কনজামশন সেটার ফল করছে, তাই এর মুখোমুখি দাঁড়িয়ে একটা জিনিস বলা যায় দেশে না হলে কি হয়েছে বিদেশে আমরা রপ্তানি করব—দেশে যদি বাজার না থাকে। রপ্তানি তো বাড়ছে না, তার চেয়ে বেশি বাড়ছে আমদানি। এই অবস্থায় দাঁড়িয়ে বিদেশি ঋণ নেয়—যেটা

৫ বছরে দাঁড়ায়—৩১ হাজার কোটি টাকা, এখন সরকারিভাবে বলা হচ্ছে ৫৬ হাজার কোটি টাকা। এটা আপনারা জানেন, তাই আমি আর পুনরাবৃত্তি করছি না। এর মুখোমুখি দাঁড়িয়ে আমরা কিন্তু একটা বিকল্প দৃষ্টিভঙ্গীর কথা বলছি। আমরা অসম বন্টন মানছি না, আমাদের গ্রামাঞ্চলে তাই যাত্রা শুরু ভূমি সংস্কার দিয়ে। এবং এই ক্ষেত্রে ঐ জাতীয় নমুনা সমীক্ষার তথ্য উল্লেখ করছি যাতে কোনও তর্ক না থাকে—আমার তথ্য বনাম তোমার তথ্য। এক জাতীয় নমুনা সমীক্ষায় বলছে একমাত্র পশ্চিমবাংলায় ভূমি সংস্কার হচ্ছে পরে। এটা কিন্তু ১৯৭৮ সালের পরের ধাপে হয়েছে। এবং এতটুকু যেন আমাদের চিন্তার ভুল না থাকে, আমি তথ্যগুলি পরে বলছি—ভূমিসংস্কারের ক্ষেত্রে প্রথম বড় ধাক্কা আসে দ্বিতীয় যুক্ত ফ্রন্টের সময়। এখানে আমি আর একটি কথা বলতে চাই—একজন এখানে একটি কাগজের কথা উল্লেখ করলেন যে, সেখানে উল্লেখ হয়েছে কোনও কন্ট্রাডিকশন হয়নি, কিন্তু দেখবেন আর গত কয়েক দিনের মধ্যে তিনি আবার পরিষ্কারভাবে লিখেছেন। কারণ, আমি ওকে ডেকে বলেছিলাম, ভাই আপনি এইরকম কেন লিখবেন, আমি তো আপনাকে বলে দিয়েছি; তখন উনি পরেতে পরিষ্কারভাবে লিখে দিয়েছেন কোন সময়ে ভূমি সংস্কার হয়েছিল, এইজন্য সংশোধনটা ঐখানে হয়েছে। আমি আবার বলছি—যেহেতু আপনি প্রশ্নটা ভূমি সংস্কারের উপর করলেন। ভূমি সংস্কার নিয়ে আর্থিক সমীক্ষায় '৭৮-৭৯টা যদি দেখেন তাহলে দেখবেন এটাকে দুইভাবে আমি ভেঙেছি—একটি হচ্ছে জমি সরকারের হাতে ন্যস্ত করা, তারপরে তার বন্টন করা। এই দুইটি পার্টের মূলটা প্রথম এবং দ্বিতীয় যুক্ত ফ্রন্টের সময় হয়। বছরভাবে যেটা চেয়েছেন সেটা আমি বর্গাদারের হিসাবে পাচ্ছি, ভূমি সংস্কারটা আমি বলে দিচ্ছি যেহেতু আমি ওর সঙ্গে যুক্ত ছিলাম। এটা ৭৮-৭৯-র আর্থিক সমীক্ষায় আছে, চ্যাপ্টার হচ্ছে তৃতীয় চ্যাপ্টার, ৪-৫ পাতায় বছরের হিসাব আছে। তারপরেও আপনি কতকগুলি জিনিস জানতে চেয়েছেন ১২ লক্ষ ৫৭ হাজার জমি সরকারের হাতে ন্যস্ত-এর মধ্যে বন্টন কত হয়েছে সেটা বোধহয় জানতে চেয়েছিলেন? এর মধ্যে ১ লক্ষ ৮৮২ হাজার জমি মাননীয় আদালত ইনজাংশনের দরুন আটকে আছে। ওটা বাদ দিলে ১০ লক্ষ ৭৫ হাজার থাকে; তার মধ্যে বিতরণ হয়েছে ৮ লক্ষ ৭৬ হাজার, এটা ভূমিহীন কৃষক বা ঐ শ্রেণীর মানুষের মধ্যে।

তাছাড়া ২ লক্ষ ৩৯ হাজার বাকি থাকল, এর মধ্যে ৫২ হাজার সেচ দপ্তরকে দেওয়া হয়েছে, এদের ১ লক্ষ ৮৭ হাজারের মধ্যে ১ লক্ষ ৮২ হাজার পঞ্চায়েতকে দেওয়া হয়েছে সরাসরি বন্টন করতে অথবা বনসৃজন বা সামাজিক ব্যবহারে লাগাতে। এর মধ্যে ২৪ হাজার আবার দেওয়া হয়েছে ভূমিহীন কৃষককে। এই হচ্ছে বন্টনের হিসাব। বর্গাদারের হিসাবও আমার কাছে আছে—৩ লক্ষ ৫০ হাজার যখন প্রথম বামফ্রন্ট আসে, এখন তার থেকে উপকৃত ১৩ লক্ষ ৯৪ হাজার। আর উপকৃতর সংখ্যা জমি বন্টনে ১৮ লক্ষ আর ১৪ লক্ষ—যোগ করলে ৩২ লক্ষ হয়। আমি সরাসরি যোগ করব না, কারণ ডাবল কাউন্টিং কিছুটা আছে। আমি তাই মনে করি বর্গায় এবং জমি বন্টন ঠিকমতো করলে ২৫ লক্ষ থেকে ২৭ লক্ষ অতিরিক্ত পরিবার এর থেকে উপকৃত হয়েছে।

একটা প্রশ্ন শুধু তো জমি বন্টন নয় এক খণ্ড জমি, যখন শুরু হয় ন্যস্ত হওয়াটা তখন ৬৬ লক্ষ ছিল প্রথম যুক্তফ্রন্টের সময়ে। শুধু জমি দেওয়া নয়, জমির সঙ্গে অন্যান্য উপকরণ এবং সেখানে সবচেয়ে গুরুত্বপূর্ণ সেচ, বীজ এবং সার দেওয়া হয়। যখন জমি

বন্টনটা পরিবর্তন হল, এখানে প্রযুক্তির ক্ষেত্রে কিন্তু আমরা আধুনিক প্রযুক্তি বলছি, উৎপাদন রেখা উর্ধে উঠুক এটা চাইছি, কিন্তু কিভাবে হবে, তখন আমরা বলছি শ্রম এবং স্থানীয় সম্পদ উন্নতভাবে ব্যবহার করে হবে। দু'ধরনের আধুনিকীকরণ হয়—বিদেশে যেখানে শ্রম ক্ষমতা কম পুঁজি বেশি সেখানে আধুনিকীকরণ হয় শ্রমকে বাদ দিয়ে পুঁজি ব্যবহার করে। আমরা আধুনিকীকরণের ক্ষেত্রে বলছি সেচের ক্ষেত্রে আমরা ক্ষুদ্র সেচের পরীক্ষা করছি এবং সারের ক্ষেত্রে জৈব সারের ব্যবহার স্থানীয়ভাবে করার চেষ্টা হচ্ছে। কৃষি উৎপাদন বিমুখ কিনা প্রশ্ন করা হয়েছে এবং আপনি বলেছেন রেট অব গ্রোথ দেখানো হয়নি কেন। ১৯৭৬-৭৭ সালে খাদ্যশস্যের উৎপাদন ৭৫ লক্ষ টন ছিল, ১৯৮৫-৮৬ সালে ৯১ লক্ষ টন হয়, ১৯৮৬-৮৭ সালে ৯৬ লক্ষ টন হয় এবং ১৯৮৭-৮৮ সালে ১০৩ লক্ষ টন হয়। এবারে এত খরার পরেও আমরা মনে করি ১০৩ লক্ষ টন বৃদ্ধি পেয়ে ১০৭ লক্ষ টনের কাছাকাছি যাবে। আপনি জিজ্ঞাসা করেছিলেন বৃদ্ধির হার কত—৯৬ থেকে ১০৭ হলে বৃদ্ধির হার আপনি জানেন এবং এর সঙ্গে একটা ধারণা করা প্রয়োজন ১৯৮৭-৮৮ সালে সারা ভারতবর্ষে কি হয়েছিল। মনে রাখবেন সেই বছরে পশ্চিমবঙ্গে খরা এবং বন্যা দুইই হয়। সারা পশ্চিমবঙ্গে যেখানে ৭.২ শতাংশ হারে কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে, ভারতবর্ষে সেখানে ২.১ শতাংশ পড়ে যায়। একটা কথা বলা ভাল উর্ধমুখীতা শুধু মোট উৎপাদনে নয় হেক্টর পিছু উৎপাদনশীলতা যদি দেখেন তাহলে দেখবেন আমাদের ১৯৮৬-৮৭ সালে খাদ্যশস্যের উৎপাদন ১ হাজার ৫৩০ কেজি ছিল, তার পরের বছর ১ হাজার ৬৯৩ কেজি হেক্টর পিছু যেটা সারা ভারতবর্ষে ১ হাজার ১৬৩ কেজি হেক্টর পিছুর চেয়ে অনেক উঁচু। যদি এই বছর বাদ দেন তাহলে অন্য বছরেও উঁচু। আমি আর একবার বলছি ধানের উৎপাদনে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে। শস্যের উৎপাদন গত ৫ বছরে ৩ গুণ বৃদ্ধি পেয়েছে। আপনি প্রশ্ন তুলেছেন যে এর সঙ্গে মানুষের বেকারি দূর করার তাদের আর্থিক অবস্থার সুবিধা করার কি করেছেন—এখানে বলছি গড় মজুরি ১৯৭৬-৭৭ সালে ছিল সাড়ে ৫ টাকা, সাধারণভাবে এখন গড় মজুরি দিনে ১৬ টাকা অতিক্রম করেছে, কোনও কোনও জায়গায় ২৫ টাকা হয়ত অতিক্রম করেছে। গত বছর ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলিতে অশোক রুদ্র, একজন অর্থনীতিবিদ, তিনি বন্ধুভাবাপন্ন নন, লিখেছিলেন যে তিনি পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর অঞ্চল ট্যুর করেন এবং আই এস আই কাজটা করেন, তাঁরা খুব বিস্ময়ের সঙ্গে বলেছিলেন এগুলি সবচেয়ে দরিদ্রতম জেলা, এখানে সূতী বস্ত্র এবং অন্যান্য প্রয়োজনীয় জিনিসের চাহিদা প্রায় ৭০ শতাংশ বৃদ্ধি পেয়েছে। যেখানে সর্ব ভারতীয় ক্ষেত্রে কমেছে সেখানে এখানে বৃদ্ধি পেয়েছে। এই পথ বেয়ে ছোট শিল্প বিশেষ করে তাঁত শিল্পের উৎপাদন বৃদ্ধি পাবে। আমরা আগেই বলেছি রেজিস্ট্রিকৃত ছোট শিল্প ১ লক্ষ ছিল, ১৯৭৬-৭৭ সালে ৩ লক্ষের কাছাকাছি এসেছে। কেউ প্রশ্ন করতে পারেন এর মধ্যে কত জীবিত, কত মৃত। আমি সারা ভারতবর্ষের সিক স্মল ইন্ডাস্ট্রিজের তথ্য বাদ দিয়েই বলছি জীবিত ছোট শিল্পের ক্ষেত্রে সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের স্থান প্রথমে ঠিক ভূমি সংস্কারে মতো এবং তাঁত শিল্পের উৎপাদ দ্বিগুন বৃদ্ধি পেয়েছে। মাননীয় সদস্য সৌগত রায় প্রশ্ন করেছিলেন এর প্রতিফলন কেন উৎপাদনসূচকে পড়েনি, এটা আমি ঠিক আশা করিনি। শিল্পের উৎপাদন ইকনমিক সার্ভে ইকনমিক রিভিউতে দেখুন, সেটা কটেজ অ্যান্ড স্মল ইন্ডাস্ট্রিকে বাদ দিয়ে, শুধু বড় এবং মাঝারি শিল্পকে নিয়ে। আজ পর্যন্ত ভারতবর্ষের কোনও রাজ্যে ছোট শিল্পকে নিয়ে কোনও সূচক হয়নি, তাই দেখেননি।

[6-30—6-40 P.M.]

এবারে আসুন এমপ্লয়মেন্টের ব্যাপারে। আই আর ডি পি প্রকল্পে ৫০ ভাগ রাজ্য, ৫০ ভাগ কেন্দ্র এবং বাকীটা ব্যাঙ্ক। এক্ষেত্রে আড়াই লক্ষের কর্ম সংস্থানের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের concurrent evaluation study চলছে। তারা বলছে অ্যাসেট সবচেয়ে বেশি হয়েছে আই আর ডি পি প্রকল্পে এবং এই ব্যাপারে যা কিছু করতে পেরেছে সেটা হচ্ছে পশ্চিমবাংলা। এবারে বলছি এই অ্যাসেট কিভাবে তৈরি হয়েছে। এন আর ই পি-র একটা concurrent evaluation study হয়েছিল এবং তাতে বলছে একমাত্র পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মাধ্যমে ১০০ শতাংশ ক্ষেত্রে felt need of the people reflected হয়েছে। সৌগতবাবু বলছেন অ্যাসেটের তথ্য পাইনি। Economic review হাতে নিয়ে কি করে তিনি একথা বলছেন বুঝতে পারছি না। আপনি এই বইয়ের ১৭-১৮-১৯ পৃষ্ঠা দেখুন কি আছে। ওখানেই তো রয়েছে সোস্যাল অ্যাসেট যত created হয়েছে।

**Shri Saugata Roy** : Average value created কোথায় নেই।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** : আমি দিয়েছি। যদি প্রশ্ন আসে অ্যাসেট তৈরি হয়েছে কিনা, আমি খোলা চ্যালেঞ্জ দিচ্ছি। পুরুলিয়া জেলায় ১টি ব্লক দেখুন অ্যাসেট হয়েছে কিনা। এই ব্যাপারে আমার খোলা চ্যালেঞ্জ রইল। এবারে আমি বড় এবং মাঝারি শিল্পের ক্ষেত্র উৎপাদনের সূচক বলছি, এটা খুব লক্ষ্য করার মতো যে, ৬০ দশকের প্রথম দিকে ছিল ১২০। এক্ষেত্রে মনে রাখবেন ভারতে প্রথম দিকে ছিল পশ্চিমবাংলা। তারপর সূচক সংখ্যা কমতে কমতে ১০৫ হয়ে যায়। এখন সেটা বেড়ে হয়েছে ১৭০। মাননীয় সদস্যরা হয়ত বলবেন এটা আস্তে আস্তে কেন হল, এই যে U shape curb এটা কেন হল? আপনারা মাশুল সমীকরণের কথা জানেন, কাজেই আর পুনরাবৃত্তি করছি না। আর একটা কথা বলা হয়েছে পশ্চিমবাংলায় আর্থিক উন্নতি হয়েছে কিনা। Central statistical organisation যেটা গ্রহণ করেন তাকে ভিত্তি করে সমস্ত রাজ্যের সঙ্গে আমি তুলনা করে দেখাচ্ছি। State domestic products-এর স্থায়ী মূল্যমানের ভিত্তিতে আমাদের ৭.১ দশমিক হারে বৃদ্ধি হয়েছে, আর সেখানে সমস্ত দেশে ৩ দশমিক হারে বৃদ্ধি হয়েছে। আর একটা কথা এখানে বলা হয়েছে infrastructure যথেষ্ট নেই।

বিশেষ করে একটা প্রশ্ন করা হয়েছে যে ইনফ্রাস্ট্রাকচার যথেষ্ট নয়। একটা কথা এখানে বলি, মাননীয় সদস্য সৌগত রায় এখানে আছেন, তিনি একটি তথ্য দিয়েছেন, সেন্টার ফর মনিটরিং ইন্ডিয়ান ইকনমির কথা তিনি বলেছেন, আমি ওয়েটেজ অ্যাভারেজ-এর কথা বলেছিলাম। আমাদের কাছে তথ্য আছে ১৯৮৫-৮৬ সালে সর্ব ভারতীয় গড় যদি ধরা হয় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলা ১২৩, মহারাষ্ট্র ১১৯ এইভাবে চলেছে। আমি এখানে রাজনীতি করতে চাই না। উনি যে বক্তব্য বলেছেন সেটা সত্য নয়। ক্রেডিট ডিপোজিট রেশিও আমাদের বাড়ছে। পশ্চিমবাংলার কৃষির ক্ষেত্রে আই আর ডি পি ইত্যাদি পরিকল্পনার ক্ষেত্রে পশ্চিমবাংলার রেকর্ড সবচেয়ে ভাল। স্বনিযুক্তির ক্ষেত্রে ৯০ ভাগ ঋণ ফেরত দেওয়া হয়—এটা একটা রেকর্ড। অনেকে দিতে চায় না, কিন্তু শেষ পর্যন্ত আদায় করা হয়। মাননীয় সদস্যকে কি বলব, রেশন্যাল বেসিসে তিনি একটু বিবেচনা করে দেখবেন। এর মধ্যে অনেক

সমস্যা আছে। হলদিয়া সম্বন্ধে কতকগুলি অপ্রাসঙ্গিক কথা বিরোধীপক্ষের সদস্যরা বলেছেন। হলদিয়া সম্পর্কে বিরোধীপক্ষের সদস্যরা একটা প্রশ্ন তুলেছেন যে এখানে কর্মসংস্থান হবে দেড় লক্ষ, সেটা কোথা থেকে হবে? ন্যাশনাল কাউন্সিল ফর অ্যাপ্লায়েড ইকনমি এটা মনে করে না। আই ডি বি আই এটা কিন্তু করেন। ন্যাপথা ক্র্যাকার প্লান চালু হলে অনেক ছোট ছোট প্লাস্টিক কোম্পানি উন্নত হবে। রবার কোম্পানির উন্নতি হবে। যেগুলো সব ডাউনস্ট্রিম হয়ে যাচ্ছিল সেগুলির সব উন্নতি হবে, সেগুলি সব আপ স্ট্রিমের দিকে চলে যাবে। এতে শুধু পুরুলিয়া নয়, আরও অনেক জেলার উন্নতি হবে। কাঁচা মালের উপাদান এথিলিন সংগ্রহ করা সম্ভব হবে। এই ধরনের আরও অনেক জিনিস এখানে হবে এবং এটা শুধু মেদিনীপুর জেলার জন্য নয়, আশেপাশে অনেক জেলা উপকৃত হতে পারবে। এইজন্যই দেড়লক্ষ লোকের কর্মসংস্থানের কথা বলা হয়। এই কারণে আমরা উল্লেখ করেছি যে পরিকল্পনার খরচ বাবদ যে এক হাজার চারশ' সত্তর কোটি টাকা ব্যয় হবে তারমধ্যে চারশ' সত্তর কোটি টাকা ব্যাঙ্কের ঋণ। পশ্চিমবাংলায় মোট বার হাজার কোটি টাকা আছে, কিন্তু আমরা পাচ্ছি মাত্র এই পরিমাণ। এই রেখাচিত্রটি দেখা উচিত। এই হচ্ছে আসল ঘটনা। জাপানের সঙ্গে আমরা চুক্তি করেছি, এম ডবু প্লান্ট-এর ব্যাপারে চুক্তি হয়েছে। প্লান্ট লোড ফ্যাক্টর সম্বন্ধে আলোচনা হয়েছে। ৩০ শতাংশ আমরা তাদের কাছ থেকে পাব, ৪০ শতাংশ আমরা জোগাড় করতে পেরেছি। তারমধ্যে সর্ব ভারতীয় গড় যেটা, আমরা সেখানে পৌছতে পেরেছি। এবং ব্যাঙ্ক কিন্তু সেভাবে আমাদের সাহায্য করছে না। এটা খুবই দুঃখের কথা। এতে আমাদের যে সর্বনাশ হবে, সেই প্রসঙ্গে এবারে আমি আসছি।

[6-40—6-50 P.M.]

এখন ৪০ শতাংশ হয়েছে। কিন্তু আমি বলে রাখি যে, ৭০ দশকে সাঁওতালদির একটি ইউনিট বসানোর জন্য যেখানে প্ল্যান্ট লোড ফ্যাক্টর ১৬ শতাংশ ছিল সেটা যদি বাদ দিয়ে দেওয়া যায় তাহলে সমস্ত রাজ্যের ক্ষেত্রে গড় বেড়ে ৫০ শতাংশ হয়ে যায়, যেটা মোটামুটি জাতীয় গড়ের কাছাকাছি গিয়ে দাঁড়ায়। এই প্ল্যান্ট লোড ফ্যাক্টরের ক্ষমতা বাড়ালেও কি বক্রেশ্বরের প্রয়োজন নেই? ঠিক আছে, ১০ শতাংশ বাড়ানো গেল। ১৫০০ মেগাওয়াটের ১০ শতাংশ বাড়ানো মানে হচ্ছে ১৫০ মেগাওয়াট। ১৫০ মেগাওয়াটের জন্য আমরা বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প চাচ্ছি না, আমরা ৮৪০ মেগাওয়াটের জন্য চাচ্ছি। কাজেই এটা কোনও আর্গুমেন্ট নয় এবং বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প সম্পর্কে কেন এটা বলা হচ্ছে যে, মুখ্যমন্ত্রীর ব্যক্তিগত আত্মমর্যদার ব্যাপার? এটা উনি একবারও বলেননি এবং এটা শুধু ওঁর নয়, সমস্ত পশ্চিমবাংলার মানুষের, আপনাদেরও আত্মমর্যাদার প্রশ্ন। আপনারা জানেন এটা ১ হাজার কোটি টাকার প্রকল্প এবং এখানে ৭০০ কোটি টাকা সোভিয়েত ইউনিয়ন ঋণ হিসাবে দিতে চেয়েছিলেন, আমরা ৩০০ কোটি টাকা দেব বলেছিলাম। রাজ্য সরকারের প্রকল্প হিসাবে। সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি ১৯৮৫ সালের জুলাই মাসে অ্যাপ্রুভ করে জল, কয়লার যে প্রজন্মগুলি তোলা হচ্ছে সেইগুলি দেখে নিয়েই তারা এটা ঠিক করেন। এখন যেন এটা নিয়ে আর বাধা সৃষ্টি করা না হয় এই সমস্ত আর্গুমেন্ট তুলে। আমাদের মনে আছে, কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ মন্ত্রী ১৯৮৭ সালের আগস্ট মাসে বণিক সভার মিটিং-এ এসে বলে গেছেন। উনি হঠাৎ ২৯শে অক্টোবর আমাদের মুখ্যমন্ত্রীকে একটি চিঠি লিখলেন যে, না, ঋণটা দেওয়া যাচ্ছে না।

কারণ সোভিয়েত কর্তৃপক্ষ বলছেন, রাজ্য থেকে কেন্দ্রতে এটা না হলে ঋণটা দেওয়া যাবে না। সোভিয়েত রাষ্ট্রদূত যখন এখানে আসেন তাকে এই প্রশ্নটি করা হলে তিনি আকাশ থেকে পড়েন। তিনি বলেন তারা কোনও শর্ত আরোপ করেননি। মাননীয় কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রীকে মুখ্যমন্ত্রী যখন প্রশ্নটি করেন সেই সময় আমি উপস্থিত ছিলাম। উনি যা বললেন সেটা প্রায় এই রকমই দাঁড়ায় যে, আমি ঠিক রাশিয়ানদের ইংরাজিটা বুঝতে পারিনি। এখানে দাঁড়িয়ে আপনারা বলছেন সোভিয়েত ঋণ দেওয়া যায় না। ১৯৮৫ সালের কেন্দ্রীয় অর্থমন্ত্রকের একটি স্ট্যান্ডিং অর্ডারে পরিষ্কার বলা আছে, যদি কোনও সময় বিদেশী ঋণ সরাসরি গোটাটা দিতে অসুবিধা থাকে তাহলেও অন্তত তার ৭০ ভাগ ঋণ যে কোনও সময় দেওয়া যায়—এটা সম্ভবত আগস্ট ১৯৮৫ সালের মিনিস্ট্রি অব ফিন্যান্সের সার্কুলার, ওভার রাইডিং সার্কুলার। অর্থাৎ ৭০০ কোটি টাকা ঋণের ৭০ ভাগ হচ্ছে ৪৯০ কোটি টাকা এবং এই টাকাটা যে কোনও সময় দেওয়া যায়। আমরা সেটা মেনে নিয়েছিলাম। তাই নিয়েই আমরা বলেছিলাম ৫১০ কোটি টাকা জোগাড় করব। আমি দায়িত্ব নিয়ে বলছি, মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী এবং তখন যিনি সচীব ছিলেন তারা এটা মেনে নেন। যখন দেওয়া হয়নি তখন আমরা মনে করছি যে, এটা একটা আত্মমর্যাদার প্রশ্ন। এটাতে আপনারা এই রকম ভাবছেন কেন? আপনারা লক্ষ্য করবেন যে, এই প্রকল্পটিকে আমি কিন্তু ৫ বছরের মধ্যেই রাখব না। এর ব্যর্থ চার্টটা আমি বলে দিচ্ছি। প্রথম ৩ মাসের মধ্যে যা করার কথা ছিল সেটা আমরা পঞ্চায়েতকে দিয়েই করাচ্ছি, কন্ট্রাক্টরকে বাদ দিয়ে এবং কম টাকা কম সময়ের মধ্যেই সেটা শেষ হতে চলেছে। আমি বলছি এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পে প্রথম যে দিন চিমনি থেকে ধোঁয়া বেরুবে, বিদ্যুৎ আসবে সেটা মাননীয় সৌগতবাবুর বাড়ি, আপনার আমার সবার বাড়িতেই আসবে, রাজনীতি বেছে বেছে আসবে না। তাই এই প্রকল্পটিকে আমরা সবারই আত্মমর্যাদার প্রশ্ন বলে মনে করছি। এর বেশি আর যুক্তি আমি দিচ্ছি না। একটি প্রশ্ন করা হয়েছে যে, আপনারা ইনসেন্টিভ স্কীমের খোঁজ রাখেন না। আপনারা কেন্দ্রীয় সরকারের ইনসেনটিভ স্কীমটি একটু লক্ষ্য করে দেখুন। আপনারা জানেন কেন্দ্রীয় সরকারের ১৯৮৩ সালে একটি ইনসেনটিভ স্কীম ছিল। অক্টোবর ১৯৮৮ সালে সেটা শেষ হয়ে গেছে। এখন আর কোনও ইনসেনটিভ স্কীম নেই। যেখানে ইনসেনটিভ স্কীমই নেই সেটার আর কি খোঁজ নেব? ব্যাক্-ওয়ার্ড ডিস্ট্রিক্টের জন্য ওরা কি টাকা ধরেছেন? আমি সেই তথ্য পাঠিয়ে দিয়েছি। কোন রাজ্য পেয়েছে? কেউ পায়নি। এখানে দাঁড়িয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা একটা ইনসেনটিভ স্কীম রেখেছি। কেন্দ্রীয় সরকারের আগের ইনসেনটিভ স্কীমটি হচ্ছে মূলধনের ১০ শতাংশ থেকে ২৫ শতাংশ পর্যন্ত সাবসিডি দেওয়া হত। কলকাতা থেকে যত দূরে যাবে সেটা ১৫ শতাংশ থেকে ৩০ শতাংশ পর্যন্ত তোলার কথা আমরা বলেছি। আপনারা আধুনিকীকরণের প্রশ্ন তুলেছেন। আমি গ্রামাঞ্চলের আধুনিকীকরণের কথা বলেছিলাম। শহরাঞ্চলের কোনও আধুনিকীকরণ আপনারা চান? জুট মিল আধুনিকীকরণের কথা বলছেন। তাতে ১৫০ কোটি টাকা ধরা ছিল। ১ হাজার ৭ কোটি টাকার প্যাকেজে ১৪ কোটি টাকার বেশি আসেনি। আপনারা জানেন আধুনিকীকরণের মানে কি? তাতে সাধারণভাবে ৩০ শতাংশ শ্রমিকের কাজ যাবে। এটা আপনারা জানেন কি? তার বিকল্প কি? আধুনিকীকরণ সম্বন্ধে আপনারা যা চিন্তা করছেন সেটা একটু বলি। প্ল্যানিং বোর্ড থেকে ৪ বছর আগে আমরা একই প্রশ্ন গ্রাম সম্বন্ধে করেছিলাম। এখন থেকে ৪ বছর আগে আমরা বলেছিলাম চট শিল্পে আধুনিকীকরণ চাই,

কিন্তু শ্রমিক ছাঁটাই করে নয়। শ্রমিকদের উন্নতভাবে ব্যবহার করে, কাঁচা পাট ঠিকমতোভাবে ব্যবহার করে, এটা আমরা করতে চাই। এই কাজটি আমরা একটা সংস্থাকে দিই। তারপর নিউ সেন্ট্রাল জুটমিলকে দিয়ে সেই মেশিন বানাই। তাতে ১১ লক্ষ টাকা লাগে।

কিছুদিন আগে একটা জায়গায় সেই মেশিনটা উদ্বোধন করা হয়েছে এবং আমরা চেষ্টা করছি, এখন যেসব ব্লকে পাট তৈরি হয় সেখানে এটা দিতে। ১১ লক্ষ টাকা খরচ করলে প্রায় ১০০ মানুষ কাজ পেতে পারেন। যে সমস্ত রুগ্ন এবং বন্ধ চটকল রয়েছে, যেখানে মালিকরা দরজা বন্ধ করে রেখে দিয়েছেন, খুলতে দিচ্ছেন না সেখানে আমরা এই মিনি জুট মিল নিয়ে ঢুকবো একথা ভাবছি। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় জিজ্ঞাসা করেছেন, আপনারা বন্ধ ও রুগ্ন কলকারখানা খোলার জন্য বিশেষ কোনও ফান্ড খোলেননি কেন? এটা কিন্তু আপনার কাছে আশা করি না। আর সবাই ব্যস্ত থাকলেও আপনি তো খুঁটিয়ে পড়েন, কাজেই এটা আপনার কাছে আশা করিনি। আমাদের বাজেটের একটা প্রোপোজাল কিন্তু ছিল ২০ কোটি টাকার শুধু এই কারণে, রুগ্ন এবং বন্ধ কলকারখানা খোলার জন্য। সেই পাতার ঐ অনুচ্ছেদটি আপনার চোখে পড়েনি। এখানে একটা কথা বলছি, শুধু খোলার জন্য নয়, সেখানে আমরা বলেছি, যেখানে বন্ধ কারখানার শ্রমিকরা সমবায়ের ভিত্তিতে এগিয়ে আসছেন, যেভাবে এগিয়ে এসেছেন সেখানে আমরা এ পর্যন্ত ২ কোটি টাকার গ্যারান্টি ছাড়াও এখন সব মিলিয়ে দেড় কোটি টাকার মতোন অর্থ দিয়েছি। যদি বলেন জয়েন্ট সেক্টার তাহলে বলব, এটা রাজ্য সরকারের সঙ্গে শ্রমিকদের জয়েন্ট সেক্টার। বেঙ্গল ল্যাম্প নিয়েও প্রশ্ন উঠেছে। আমি এ প্রশ্ন না উঠলে বলতাম না, হ্যা, বেঙ্গল ল্যাম্প ঠিক মতোন চালাবার জন্য রাজ্য সরকার এখন চিন্তা করছেন বেঙ্গল ল্যাম্পের শ্রমিকদের সমবায় করে ওটা খোলার এবং তাদের মাধ্যমে এর কাজটা চালানোর। এই নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা এগুচ্ছি। একটা কথা এখানে বলি। একটা প্রশ্ন উঠেছে পরিকল্পনার বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে। এটা আমার মনে হয় তাড়াতাড়িতে বলতে গিয়ে বলে ফেলেছেন অথবা একটু অতি শ্রদ্ধার ভিত্তিতে বলে ফেলেছেন মাননীয় প্রধানমন্ত্রী যে বিকেন্দ্রীকরণ শুরু করেছেন সে সম্পর্কে। এটা সাধারণত এরকমভাবে আমরা বলি না কিন্তু যেহেতু তথ্য দিয়ে চিত্রটা বদলাচ্ছি সেইজন্য বলছি। ৫ বছর আগেই এই বিকেন্দ্রীকরণ শুরু করি রাজ্যস্তরে পঞ্চায়েতকে নিয়ে। ১৯৭৮ সালে এটা শুরু হয়েছিল। পঞ্চায়েতের মাধ্যমে জেলা পরিকল্পনা কমিটি, ব্লক পরিকল্পনা কমিটিতে কাজ করতে করতে একটা স্তরে যাবার পর আমরা মনে করছি পঞ্চায়েতের সঙ্গে অন্যান্য দপ্তরের সমন্বয় দরকার, তাই জেলা পরিকল্পনা কমিটি, ব্লক পরিকল্পনা কমিটি। মাননীয় সদস্য মানস ভুঁইয়া প্রশ্ন তুলেছেন, এই পরিকল্পনা কমিটিতে এম এল এ-দের স্থান কোথায়? আগেও বলেছিলেন একথা। ডি পি সি সি-তে আছে, পি সি-তে নেই। আমরা একটা স্থান থাকা উচিত একথা মনে করি। একটা পরীক্ষা হিসাবে মেদিনীপুর জেলাতে এটা প্রথম করি। সমন্বয়ের কথাটা উঠেছে, আমি এ প্রসঙ্গে কয়েকটি কথা বলছি। সমন্বয় তো উপর থেকে শুধু আসে না, সমন্বয় নিচে থেকেও করার প্রয়োজন হয়। এই সমন্বয়ের কাজ জেলা ও ব্লকে করার জন্য এই কমিটি। পরিকল্পনার ৫০ ভাগ অর্থ সেখানে যাচ্ছে। এই কমিটিতে প্রতি দপ্তরের জেলা স্তরের অফিসাররা আছেন, পঞ্চায়েত এবং পৌরসভা আছেন। আমরা ঠিক করলাম এত কমিটি জেলা স্তরে না রেখে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির নিচে ১০টি মেজর ওয়ার্কিং গ্রুপ করে

দেব গোটা প্ল্যানটা করার সময়। সেই ওয়ার্কিং গ্রুপ করে এটা আমরা বলেছিলাম, যেহেতু মাননীয় সদস্যরা এই প্রশ্নটা দু-তিনবার রেখেছেন সেইহেতু বলছি, প্রতিটি বিধায়ক এবং সাংসদ যাঁরা আছেন সেই জেলার তাঁদের সেখানে ডাকার কথা। আপনাকেও ডাকা হয়েছিল, আপনি ব্যস্ত ছিলেন, আপনি আসতে পারেননি সেই ওয়ার্কিং গ্রুপে।

(গোলমাল)

**(ডাঃ মানস ভুঁইয়া ঃ ডাকা হয়নি, আপনার নির্দেশ পালিত হয়নি অসীমবাবু।)**

মিনিটস আছে দেখিয়ে দেব। আমি ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কথা বলছি।

(গোলমাল)

এখানে দাঁড়িয়ে একথা আমি বলছি যেহেতু সমন্বয়ের কথাটা, মনিটারিং-এর প্রশ্নটা উঠেছে সেইহেতু বলছি, রাজ্য স্তরের বিষয়গুলি রাজ্য যোজনা পর্ষদ, প্রতিটি দপ্তর মাননীয় মুখ্যমন্ত্রী নিজে এই মনিটারিংগুলি করছেন। জেলা স্তরে এবং ব্লক স্তরে জেলা পরিকল্পনা কমিটি, ব্লক পরিকল্পনা কমিটির মাধ্যমে হবে। কিভাবে এম এল এ-দের, এম পি-দের যুক্ত করা যায় আমরা এটা প্রথম করার চেষ্টা করছি। আপনারা এটা ওয়ার্ক করিনি বলছেন, ব্যাপারটি আমরা দেখব।

[6-50—7-00 P.M.]

আমাদের যে বাজেট সেই বাজেটের যদি ১৯৮৭-৮৮ সালের অংশ দেখেন তাহলে সেখানে দেখবেন যে ৯৫১ কোটি টাকা পরিকল্পনা খাতে ছিল। এবাবে ১ হাজার ১১৫ কোটি টাকা হয়েছে। বার বার বলা হয়েছে যে এই ৯৫১ কোটি টাকার মধ্যে ৩১ শতাংশ কেন্দ্রীয় সরকারের ছিল, আর ৬৯ শতাংশ রাজ্য সরকারের। কিন্তু কেন্দ্রীয় সরকারের ভাগে এবারে কমে গেছে, ২৯ শতাংশ, আর রাজ্য সরকারের ৭১ শতাংশ। কেন্দ্রীয় সরকারের এই সাহায্যের মধ্যে ৭০ শতাংশ ঋণ। ঋণের ভাগ যা অর্থ পাচ্ছি তার থেকে বেশি। কিন্তু পরিকল্পনা এবং পরিকল্পনা বহির্ভূত বাজেট যদি একত্রিত করেন, রেভিনিউ এবং ক্যাপিটাল অ্যাকাউন্স যদি একত্রিত করেন তাহলে পুরো চিত্রটা বেরিয়ে আসবে। ৭০ দশকের পরে পশ্চিমবঙ্গের মতো একটা রাজ্য বাজেটে revaluation, revenue, capital অ্যাকাউন্টসয়েতে অর্থ কেন্দ্রীয় সরকার থেকে আসত। আর ৬০ শতাংশ রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহ থেকে আসত। এখন সেটা ৪০ শতাংশ নেই, ৩০ শতাংশ হয়েছে, কমে গেছে। এখানে দাঁড়িয়ে যেহেতু একটা প্রশ্নে মাননীয় সদস্য সৌগত রায় বললেন যে এরা কি রেভিনিউ তুলবেন, আমি সেজন্য এটা এখানে বলছি। ১৯৮৭-৮৮ সালে মূলত প্রতিটি করের লক্ষ্যমাত্রা অতিরিক্ত করা সম্ভব সেকথা রাজ্য বাজেট স্পিচে আমি বলেছি। ১৯৮৮-৮৯ সাল থেকে আর্থিক বছরের শেষ পর্যন্ত বিক্রয় করের লক্ষ্যমাত্রা বাড়াই। ১৯৮৬-৮৭ সালে বিক্রয় কর ছিল ৬০৫ কোটি টাকা। আমরা ১৯৮৮-৮৯ সালে সেটা বাড়িয়ে ৯৫৩ কোটি টাকা লক্ষ্যমাত্রা স্থির করে এবছর শেষ করেছি। আমাদের টার্গেট ছিল ১০১ কোটি টাকা সেখানে ১৩২ কোটি টাকা দিয়ে আমরা বছর শেষ করেছি। আবগারিতে ৯৫ কোটি টাকা টার্গেট ছিল সেখানে

১১৭৭ কোটি টাকা দিয়ে বছর শেষ করেছি। আর স্বল্প সঞ্চয়ে ৩০০ কোটি টাকা টার্গেট ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩০০ কোটি টাকা আমাদের টার্গেট ছিল সেখানে ৬০০ কোটি টাকা স্বল্প সঞ্চয়ে আমরা তুলতে পেরেছি। তার একটি কারণ এই যে বিকেন্দ্রীকরণ করা হয়েছে প্রতিটি অঞ্চলকে টার্গেট করে। আপনারা জানবেন যে এই টার্গেটটা কেন্দ্রীয় সরকার করে দেন, ন্যাশন্যাল সেভিংস অ্যাডভাইসরি কমিটি করে দেন এবং প্রতিটি রাজ্যের জন্য করে দেন। এটা সম্ভব হয়েছে বিকেন্দ্রীয়করণ করে, লক্ষ্যমাত্রাগুলি ভেঙে অতিরিক্ত যা পাবেন, সেই অঞ্চল অর্থ পাবেন এবং বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পকে এর সঙ্গে যুক্ত করে পাবেন।

আর একটা কথা বলি কারণ এখানে একটা প্রশ্ন তোলা হয়েছে যে অর্থমন্ত্রীর ঘরে ফাইল গেলে পাহাড় হয়ে থাকে, এটা নাকি একটা গ্রেভিয়ার্ড। ফাইল অর্থ দপ্তরে রুলস অব বিজনেস অনুযায়ী আসে। ফাইল আসে রুলস অব বিজনেস-এর ক্লজ ১০ অনুযায়ী খরচ করার অনুমতি দেবার জন্য। ১৯৮৭-৮৮, ৮৮-৮৯ এবং তার আগের বছর যদি নেন তাহলে এই প্রথম পরিকল্পনা খাতে যা অর্থ বরাদ্দ ছিল, আগে আমরা পারিনি নানারকম অসুবিধা ছিল, ৯৫ শতাংশ খরচ করা সম্ভব হয়েছে। এটা আগে কখনও সম্ভব হয়নি। পরিকল্পনা বহির্ভূত খাতে ১০০ শতাংশ খরচ করা সম্ভব হয়েছে। কাজেই ফাইল যদি জমা থাকত তাহলে এই খরচ করা সম্ভব হত না। যেহেতু খরচ করা হয়েছে সেহেতু ফাইল জমা থাকতে পারে না। তবুও যেহেতু প্রশ্নটা উঠেছে সে জন্য বলছি যে আমরা সাধারণত ৯-১০ টা পর্যন্ত থাকি, আপনি যে কোনও সন্ধাবেলা সারপ্রাইজ ভিজিট করতে পারেন যে ফাইল কি অবস্থায় আছে।

**শ্রী সৌগত রায় ঃ** আমি ফাইলের টার্নওভারের কথা বলেছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ফাইলের টার্নওভার আমরা নিয়মিতভাবে করছি। আমরা যেভাবে করছি, আমি জানি না অন্য কোনও রাজ্যে এই রকম আছে কিনা। আমাদের অনেকগুলি গ্রুপস আছে। কোন গ্রুপে কতগুলি ফাইল আউটস্ট্যান্ডিং আছে সেগুলি আমাদের কাছে রিপোর্ট সাবমিট করেছে তার থেকে দেখতে পাবেন। আপনি তো তথ্যের ভিত্তিতে বলেন সে জন্য এটা বললাম।

সর্বশেষ বলি, এই বিকেন্দ্রীয়করণের ক্ষেত্রে একটা কাজ আমরা আগামীদিনে করব, যেটা গ্রামাঞ্চলে হয়েছে, শহরাঞ্চলেও করব। এই বিষয়ে মাননীয় তথ্যমন্ত্রী যা বলেছেন, যে কোনও পৌরসভার বিভিন্ন কাজ, তা ব্লক প্ল্যানিং কমিটির মাধ্যমে করতে চাই। আমরা পরিকল্পনা প্রথমে জেলাস্তর থেকে শুরু করতে চাই, সমন্বয় ওখান থেকেই শুরু হবে। আমরা যখন এই কাজ করব, আপনারা যে অঞ্চল থেকে নির্বাচিত, সেই অঞ্চলে আপনাদের সহযোগিতা কামনা করব। প্রতিটি পয়েন্ট আমার মনে হয় আমি খণ্ডন করতে পেরেছি। এই বলে আমার বক্তব্য আমি শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No. 2) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and the Preamble**

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The Motion was then put and agreed to.

**The West Bengal Appropriation (Excess Expenditure, 1978-79, 1979-80, 1980-81 & 1981-82) Bill, 1989.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Excess Expenditure, 1978-79, 1979-80, 1980-81 and 1981-82) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Excess Expenditure, 1978-79, 1979-80, 1980-81 and 1981-82) Bill, 1989 be taken into consideration.

Sir, Under Article 266(3) of the constitution of India, no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with the law and for the purposes and in the manner provided in the Constitution.

The Excesses over the Voted Grants and Charged Appropriation for the years 1978-79, 1979-80, 1980-81 and 1981-82 were shown by the Comptroller and Auditor General in the Audit Reports on the Appropriation Accounts for the years 1978-79, 1979-80, 1980-81 and 1981-82 respectively and the reasons for the excesses in these years were duly considered by the Public Accounts Committee appointed by this House which has recommended that the excess expenditure under the Voted and Charged heads for each of those years be regularised under Article 205 of the Constitution.

The Bill is introduced in pursuance of Article 205 of the Constitution of India Read with Article 204 thereof, to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal, moneys required to meet the Excess Expenditure which have been so voted by the Assembly and also to regularise further expenditure charged on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Consititution.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for acceptance of the House.

[7-00—7-10 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজকে দি ওয়েস্টবেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (একসেস এক্সপেন্ডিচার, ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১ অ্যান্ড ১৯৮১-৮২) বিল, ১৯৮৯, এখানে মাননীয় অর্থমন্ত্রী উপস্থাপিত করলেন। এই খরচটা ইতিপূর্বে হয়ে গেছে, এখন এটাকে নিয়ম সিদ্ধ করার জন্য আজকে এই বিলটি এখানে উপস্থাপিত করা হয়েছে। আগের দিন আমি একসেস এক্সপেন্ডিচারের ওপর আলোচনায় অংশগ্রহণ করে যে কথাগুলি বলেছিলাম, আমার প্রত্যাশা ছিল অর্থমন্ত্রী সেগুলির উত্তর দেবেন, কিন্তু সেদিন আমি তাঁর কাছ থেকে কোনও উত্তর পাইনি। অবশ্য যতদিন অসীমবাবু শুধু অর্থমন্ত্রী হিসাবেই তাঁর দায়িত্ব পালন করছিলেন ততদিন তিনি আমাদের বক্তব্যের এবং প্রশ্নের ভালভাবে উত্তর দিচ্ছিলেন। কিন্তু অর্থমন্ত্রীর দায়িত্বে সঙ্গে সঙ্গে রাজনৈতিক দায়িত্ব তিনি সেদিন থেকে নিতে শুরু করেছেন, সেদিন থেকেই তিনি তাঁর উত্তরের মধ্যে রাজনীতিকে জড়িয়ে ফেলছেন, ফলে তাঁর উত্তরের মধ্যে রাজনৈতিক চটকদারিতা বেশি থাকছে। তথাপি আমি আজকে তাঁর কাছে কতকগুলি সুনির্দিষ্ট প্রশ্ন রাখছি, আশা করছি, প্রত্যাশা করছি অর্থমন্ত্রী প্রশ্নগুলি এড়িয়ে না গিয়ে যথাযথ উত্তর দেবেন। এই যে বিল উপস্থাপিত করা হয়েছে, এতে দেখছি ১৯৭৮-৭৯ সালে অতিরিক্ত খরচ হয়েছে ১০৭ কোটি ৭৮ লক্ষ ৪৭ হাজার ৪০১ টাকা। ১৯৭৯-৮০ সালে ৪১ কোটি ৭৩ লক্ষ ১১ হাজার ১৪৮৮ টাকা অতিরিক্ত খরচ হয়েছে। ১৯৮০-৮১ সালে অতিরিক্ত খরচ হয়েছে ৭৬ কোটি ৫৮ লক্ষ ৬৬ হাজার ৪৮৩ টাকা। এবং ১৯৮১-৮২ সালে অতিরিক্ত খরচ হয়েছে ৫৬ কোটি ৫০ লক্ষ ৭৭৫ হাজার ৮৯৬ টাকা। অর্থাৎ এই চার বছরে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় মোট অতিরিক্ত খরচ করেছে ২৮২ কোটি ৬১ লক্ষ এবং ৯২৮ টাকা। অসীমবাবু, আপনার ঐ চার বছরে এই ২৮২ কোটি ৬১ লক্ষ ৯২৮ টাকা অতিরিক্ত খরচ করেছেন। আমি মনে করি আজকে আমাদের এখান থেকে আপনাকে এই অতিরিক্ত খরচের অ্যাপ্রোপ্রিয়েশন দেওয়া উচিত নয়। তার কারণ আপনি নিশ্চয়ই আমার সঙ্গে এক মত হবেন যে, অ্যানুয়াল বাজেট আগে পেশ করা হয়, তারপর সাপ্লিমেন্টারি গ্রান্ট হয়, তারপরে কনটিনজেন্সি ফান্ড থেকে টাকা নেওয়ার ব্যবস্থা আছে। তারপরে একসেস এক্সপেন্ডিচারের প্রশ্ন। এখন আপনি আমাকে বলুন যে, ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ সালের অতিরিক্ত খরচের অনুমোদন ১৯৮৯ সালে কেন চাইছেন? ১৯৭৮-৭৯ সালের অতিরিক্ত খরচের অ্যাপ্রোপ্রিয়েশন আজকে ১১ বছর পরে কেন নিয়ে আসছেন? এটা বামফ্রন্ট সরকারের ব্যর্থতা কিনা? হ্যাঁ, কি না? যখন এই টাকা খরচ

করা হয়েছিল তখন এই দপ্তরের আপনি মন্ত্রী ছিলেন না। ১৯৭৮-৭৯ সালের একসেস এক্সপেন্ডিচার আপনি ১৯৮৯ সালে হাজির করছেন এবং সেটাকে রেগুলারাইজ করার চেষ্টা করছেন। ১১ বছর পরে আজকে যেভাবে অতিরিক্ত বরাদ্দের অনুমোদন চাওয়া হচ্ছে তাতে আমার মনে হয় এটা এই সরকারের চরম ব্যর্থতারই পরিচয়। এর দ্বারা রাজ্যের আর্থিক শৃঙ্খলা সম্পূর্ণভাবে বিপর্যস্ত হয়ে পড়েছে। এই সরকার ১৯৭৮-৭৯ সালের বরাদ্দকৃত টাকাই খরচ করতে পারেননি। ১৯৭৮-৭৯ সালে গ্রান্ট ফর অ্যাপ্রোপ্রিয়েশন ছিল ১৮০২ কোটি ৬৪ লক্ষ ৭২ হাজার ৫৫০ টাকা, আর খরচ করেছিলেন ১৭৯৩ কোটি ১০ লক্ষ ৮০ হাজার ৩২৮ টাকা। সেখানে সেভিংস ইন এক্সপেন্ডিচার ছিল ১১৭ কোটি ৩৫ লক্ষ ৩৯ হাজার ৬২৩ টাকা। আপনারা একদিকে বরাদ্দকৃত টাকা খরচ করতে পারছেন না। যে যে দপ্তরের জন্য যে যে টাকা বরাদ্দ ছিল সেই সেই টাকা খরচ করতে পারেননি, অপর দিকে সেই সেই দপ্তরের জন্য অতিরিক্ত খরচ করতে হয়েছে। এটা কি করে সম্ভব? বরাদ্দকৃত টাকা যেখানে খরচ হচ্ছে না, সেখানে কি করে আবার অতিরিক্ত টাকা খরচ করতে হচ্ছে? এই অবস্থায় আমার মনে হয় এটা একসেস এক্সপেন্ডিচার নয়, এটা আনঅথরাইজ এক্সপেন্ডিচার। পাবলিক অ্যাকাউন্‌স কমিটির রিপোর্টটি আমার কাছে আছে, ১৯৮৫-৮৬ সালের পি এ কমিটিতে আপনাদের পক্ষের সত্যপদ ভট্টাচার্য, এম আনসারুদ্দিন, কৃপাসিন্ধু সাহা, শচীন সেন প্রভৃতি সদস্যরা ছিলেন। তাঁরা ঐ চার বছরের একসেস এক্সপেন্ডিচারের ওপর একটা রিপোর্ট দিয়েছিলেন। তাতে তাঁরা তাঁদের মতামত ব্যক্ত করেছিলেন, যে, আপনাদের প্রত্যেকটি দপ্তরের যে সময়ের মধ্যে অতিরিক্ত খরচের হিসাব দাখিল করা উচিত ছিল, তাঁরা তা করতে পারেননি।

আপনি বরাদ্দ টাকা খরচ করতে পারছেন না অথচ অতিরক্ত বরাদ্দের জন্য সাপ্লিমেন্টারি গ্রান্টস না এনে আপনি চলে যাচ্ছেন অতিরিক্ত খরচের জন্য। আপনি বরাদ্দ টাকার জন্য চাচ্ছেন গ্রান্টস, অতিরিক্ত বরাদ্দের জন্য গ্রান্টস আনছেন না, কনটিনজেন্সি ফান্ড থেকেও টাকা নিচ্ছেন না, আপনি সরাসরি একসেস এক্সপেন্ডিচারে চলে গেছেন। আমি ১৯৭৯-৮০ বছরে সাকুল্যে বলছি ১০৮ কোটি টাকার মতোন অতিরিক্ত খরচ করেছেন। এটা কেন, এর দ্বারা আর্থিক শৃঙ্খলার চিহ্ন বহন করে না। এই কারণে আমি আপনার কাছে যে কথাটা বলতে চাই, মূলত কতকগুলি দপ্তর অতিরিক্ত খরচের ক্ষেত্রে রেকর্ড সৃষ্টি করেছেন। এই ৪ বছরে পি ডব্লু ডি অতিরিক্ত টাকা খরচ করেছে ৩৮ কোটি ৩২ লক্ষ ২৯ হাজার ৬৭৯ টাকা। হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট অতিরিক্ত খরচ করেছে ১১ কোটি ৬৯ লক্ষ ৮৫ হাজার ১৪৩ টাকা। কো-অপারেশন ডিপার্টমেন্ট অতিরিক্ত খরচ করেছেন ১১ কোটি ৩০ লক্ষ ২৫ হাজার ২৩১ টাকা। আপনার ইরিগেশন অ্যান্ড ওয়াটারওয়েজ ডিপার্টমেন্ট অতিরিক্ত খরচ করেছে ৩৮ কোটি ৫৩ লক্ষ ৬১ হাজার ৭৫৮ টাকা, আপনারা পাবলিক ওয়ার্কাস (রোড্‌স) অতিরিক্ত খরচা করেছেন ২৫ কোটি ৩৮ লক্ষ ৩১ হাজার ৪৯৪ টাকা। আপনি আগের দিনে শতকরা আনুপাতিক হার দিয়েছিলেন। শতকরা আনুপাতিক সংগ্রহের সঙ্গে তুলনামূলক বিচার করে আপনি বোঝাবার চেষ্টা করেছিলেন, কিন্তু আপনি বাস্তব সত্য মেনে নিতে পারেননি। ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১, ১৯৮১-৮২ সালের যে পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট সেটা পেশ করল ১১ এপ্রিল, ১৯৮৬ সালে সেটা আপনারা

১৯৮৭ সালে পেশ করতে পারতেন। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের ফিনান্স ডিপার্টমেন্ট এই স্টেটমেন্টগুলি ১৯৮৭ সালে প্রিন্ট করে পাবলিশ করে দিয়েছেন। কিন্তু এটা আনলেন ১৯৮৯ সালে কেন? এইটা আপনার নিজস্ব ব্যর্থতা। ১৯৮৭ সালে এটা করতে পারতেন। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট ১১ এপ্রিল, ১৯৮৬ সালে বার করল আর সেটা আপনার নিজস্ব দপ্তরে ফিনান্স ডিপার্টমেন্টে যে একসেস এক্সপেন্ডিচার পুস্তিকা আলিপুরের ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট প্রেস থেকে ১৯৮৭ সালে রিপোর্ট বার করল আর আপনি আনছেন ১৯৮৯ সালে। এইটা আপনার নিজস্ব ব্যর্থতা, এই ব্যর্থতা থেকে মুক্ত হবার উপায় নেই। কারণ আপনার কাছে অন্যান্য দপ্তরগুলি রিপোর্ট পেশ করেনি। তার এক্সপ্ল্যানেটরি নোট হয়েছে, কনসোলিডেটেড নোটসহ। এ জি'র কাছে একসেস এক্সপেন্ডিচার নিয়ে আলোচনা করে তারপর রিপোর্ট তৈরি করতে সময় লাগল। কিন্তু এতদিন লাগবে কেন? এটা আপনার নিজস্ব ব্যর্থতা। একসেস এক্সপেন্ডিচারের ক্ষেত্রে ফিনান্সের ডিসিপ্লিন থাকা দরকার। এ বিষয়ে আপনাকে যথেষ্ট গুরুত্ব দিতে হবে। এবং যে যে দপ্তর আপনার গ্রান্টের পরেও সাপ্লিমেন্টারি গ্রান্টস না নিয়ে একসেস এক্সপেন্ডিচার করেছেন সেই বিষয়ে আপনাকে ভেবে দেখতে হবে। প্রত্যেক দপ্তরের আর্থিক শৃঙ্খলা ফিরিয়ে আনতে হবে। বিভিন্ন দপ্তরের বরাদ্দের পরেও সাপ্লিমেন্টারি গ্রান্টস-এ না গিয়ে অতিরিক্ত যদি খরচ করে থাকে তাহলে সেক্ষেত্রে রেস্ট্রিকশন অ্যাপ্লাই করতে পারেন কিনা, সেই রেস্ট্রিকশন অ্যাপ্লাই করার মধ্য দিয়ে আর্থিক শৃঙ্খলাবোধ ফিরিয়ে আনতে পারেন কিনা সেই বিষয়ে আপনাকে ভাবতে হবে। অতিরিক্ত খরচের নিয়ম আছে। মুখ্যমন্ত্রীর বাথরুম সারানোর জন্য ১২ লক্ষ টাকা খরচা হল—এইকথা মানুষকে বলতে হবে না? এটা তো অতিরিক্ত খরচ। কোনও এক সময় সিদ্ধার্থ রায়ের জন্য ২ লক্ষ টাকা খরচা হয়েছিল বলে সারা দেশে আপনারা সোরগোল তুলেছিলেন। বিনা সাপ্লিমেন্টারি গ্রান্টস একসেস এক্সপেন্ডিচার করেছে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি, পি ডব্লু ডি এডুকেশন, ইরিগেশন অ্যান্ড ওয়াটারওয়েজ। পাবলিক অ্যাকাউন্টস কমিটি যে রিপোর্ট পেশ করেছে সেই কমিটিতে শচীন সেন মহাশয় সদস্য ছিলেন।

[7-10—7-20 P.M.]

তাদের দেওয়া রিপোর্ট যে আপনারা স্বীকার করেছেন যে এই ফাইনান্সিয়াল ইন্ডিসিপ্লিন একটা সরকারের ক্ষেত্রে প্রকৃত শৃঙ্খলার মধ্যে কখনও চলতে পারে না। আজকে চার বছরের যে অতিরিক্ত খরচের কথা বলা হয়েছে, আমি আগের দিনে আপনাদের কাছে বিস্তৃতভাবে এক্সপেন্ডিচারের কথা বলেছিলাম। আমার যেটা মনে হয়েছে, অর্থনৈতিক ক্ষেত্রে আপনাদের কোনও নিয়ন্ত্রণ নেই। আপনাদের অদূরদর্শিতা এবং বাস্তববোধের অভাবের জন্যই আজকে সম্পূর্ণভাবে এই অতিরিক্ত খরচ হচ্ছে। আমার স্যার, আপনার কাছে অনুরোধ, আপনি স্পিকার, খুব গুরুত্বপূর্ণ আসনে রয়েছেন, যে বিলম্ব মাননীয় অর্থমন্ত্রী মহাশয় করেছেন, ১৯৭৮ সালের বরাদ্দ আজকে পেশ করে তিনি হাউসকে বিভ্রান্ত করছেন। এরজন্য ওঁর তিরস্কৃত হওয়া উচিত। এই সভার মাধ্যমে আপনার কাছে আবেদন করছি, আপনার নিরপেক্ষতা এবং মর্যাদা প্রশংসনীয়। এটা উপযুক্ত সময়ে দাখিল না করে আজকে অর্থমন্ত্রী ১৯৭৮-৭৯ সালকে কেন্দ্র করে ১১ বছরের একসেস এক্সপেন্ডিচারের জন্য অ্যাপ্রোপ্রিয়েশন নিতে এসেছেন, তার জন্য অর্থমন্ত্রীকে এই হাউসের পক্ষ থেকে তিরস্কার করা উচিত। এই হাউসে একটা

সুনির্দিষ্ট একজাম্পল হয়ে থাকে, ভবিষ্যতে অর্থনৈতিক দিক থেকে শৃঙ্খলার ক্ষেত্রে একটা নজির থাকবে। এই রকম সংখ্যাগরিষ্ঠতার জোরে এক একটা অ্যাপ্রোপ্রিয়েশন নিয়ে এসে পাশ হয়ে যাবে, সংখ্যাগরিষ্ঠতার জোরে ১০-১১ বছর পরে অ্যাপ্রোপ্রিয়েশন উপস্থিত করে ইয়েস, নো করে পাশ করিয়ে নেবেন, সরকারি এই ব্যর্থতা বার বার করে চিহ্নিত হবে। পশ্চিমবঙ্গে অর্থনৈতিক নীতি সুদৃঢ় করতে হবে। যে দলেরই সরকার থাক না কেন অর্থনৈতিক বিশৃঙ্খলার জন্য সমগ্র বাংলাকে অসুবিধার সম্মুখীন হতে হয়, অর্থনৈতিক নীতি স্তব্ধ হয়ে থাকে। অর্থনীতির শৃঙ্খলা, যা আজকে ইন্ডিসিপ্লিনে পরিণত হয়েছে, এর একমাত্র কারণ হচ্ছে এই নীতি। শুধু ইয়েস, নো বলে পাশ করিয়ে নেওয়া। মাননীয় স্পিকার মহাশয়, আপনি কিছুক্ষণ আগে আমাকে লক্ষ্য করেই বলেছিলেন বিরোধীদের বিধানসভা। আমি একদিনের জন্য বিধানসভায় এসে তা দেখিনি, আমি দেখেছি সংখ্যাগরিষ্ঠতার জোরে বিরোধী দলগুলির বার বার কণ্ঠরুদ্ধ করে দেওয়া হয়েছে। আজ আপনার আসন থেকে বিভিন্নভাবে সরকার পক্ষকে নির্দেশ দিয়ে আমাদের বিরুদ্ধে রাজ্যপালকে নিগ্রহের অভিযোগ সম্বন্ধে, যেটা এখন মিটে গেছে, সকলেই আপনার কথা শুনে আমরা একবাক্যে তা মেনে নিয়েছি—সেই রকম অর্থমন্ত্রীকে তিরস্কারের প্রশ্ন আজ বিরোধীদের পক্ষ থেকে বক্তব্য বা দাবি যাই বলুন একটা স্ট্রিকচারের দরকার হচ্ছে সরকারের উদ্দেশ্য যাতে ভবিষ্যতে সঠিকভাবে এবং উপযুক্ত সময়ে ব্যয় করা হয়।

সুতরাং এই পর্যন্ত আপনার কাছে আবেদন যে আপনি একটা নজির স্থাপন করুন এবং সেই নজির স্থাপনের মধ্যে দিয়ে অর্থদপ্তরের শৃঙ্খলা আনুন, কেননা যে বিশৃঙ্খলা এবং অযোগ্যতায় অর্থ দপ্তর ভেসে যাচ্ছে এবং রাজ্য সরকারের অর্থনৈতিক শৃঙ্খলা যেভাবে বিপর্যস্ত হচ্ছে তাতে আমার মনে হচ্ছে এই রকম অযোগ্য অর্থদপ্তর হলে এর বেশি আর প্রত্যাশা করা যায় না। আজকে রাজ্য সরকারের অর্থনৈতিক দিক থেকে অযোগ্য ব্যর্থতা, ম্যানেজেরিয়াল ইনএফিসিয়েন্সি, সর্ব দিক থেকে আজকে এই ম্যানেজেরিয়াল ইনএফিসিয়েন্সি নিয়ে যে অ্যাপ্রোপ্রিয়েশন পেশ করেছেন তা সংখ্যাগরিষ্ঠতার জোরে পাশ করিয়ে নেবেন, এটা উচিত নয়। এই কথা বলে আজকে এর তীব্র বিরোধিতা করে আমি অমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** পাবলিক অ্যাকাউন্টস কমিটিতে এটা কতদিন ছিল?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** ১৯৮৬ সালের ১১ই এপ্রিল তারিখে পেশ হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** গেছে কখন?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** সি এ জি ১৯৮৫ সালে জমা দিয়ে দিয়েছে, এক বছর হল।

**মিঃ স্পিকার ঃ** সি এ জি ১৯৭৭-৭৮ সালে রিপোর্ট দেখে ১৯৮৫ সালে দিল, কতদিন নিল?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমি বলে দিচ্ছি স্যার। ১৯৮৫ সালে তাঁরা দিয়েছেন।

মিঃ স্পিকার স্যার, ১৯৭৮-৭৯ সালেরটা ১৯৮৫ সালে দিয়েছেন বললেন। সেক্ষেত্রে তাঁদেরই লাগল সাত-আট বছর। কিন্তু আপনি ১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০ এবং ১৯৮০-৮১—এই তিনটির যে এক্সপ্ল্যানেটরি কনসোলিডেটেড নোট যেটা অ্যাকাউন্টটেন্ট জেনারেল দিয়েছেন সেটা তাঁরা পাঠিয়েছেন ৫-১০-১৯৮৩তে।

**Mr. Speaker :** This is not relevant. When they submitted this report?

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** ঐ তিনটি বছরের ক্ষেত্রে যে নোট তাঁরা পাঠিয়েছেন তার তারিখ হল ৫-১০-৮৩, এটা হচ্ছে অন রেকর্ড। আর ১৯৮১-৮২ যে রিপোর্ট তাঁরা দিয়েছেন তার তারিখ হল ২৮-১২-১৯৮৩।

**মিঃ স্পিকার :** আই অ্যাম ভেরি সরি। উত্তরটা হল না। আমাদের কাছে সি এ জি রিপোর্ট না দিলে পি এ সি সেটা নিয়ে ডিল করতে পারে না এবং পি এ সি রিপোর্ট না দিলে উনিও বিল আনতে পারেন না। এখানে প্রশ্ন হচ্ছে, The CAG will give the report first. The Public Accounts Committee will go into it and make their recommendation. After that the matter will be taken up by the department and proceed with the Bill. এই হচ্ছে প্রসিডিওর।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নানা ধরনের প্রভোকেটিং কথার মাধ্যমে মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এখানে বলেছেন যে, ১৯৮৭ সালে যে বইটা ছাপা হয়েছে সেটা কেন ১৯৮৯-৯০ সালে পেশ করছি। এই এক বছর দেরি হয়েছে কেন? এর উত্তর আমি আগেও দিয়েছি। এক্ষেত্রে পি এ সি এক বছর নিয়েছিলেন। এটা কিন্তু প্রথাগত ব্যাপার। তবে যে একসেস এক্সপেন্ডিচার হল, সেক্ষেত্রে সেটা সরলীকরণ করে ছয় মাসের মধ্যে করতে পারলেই ভাল হত। কিন্তু এটা একটা অর্থনৈতিক বিশৃঙ্খলা, সেটা কিন্তু নয়। এই দপ্তরের ক্ষেত্রে ভারসাম্যের অভাব রয়েছে বলে মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। এটা ১৯৭৮-৭৯ সালে সবচেয়ে বেশি হয়েছিল, ৭.৮৮ শতাংশ। তারপর কমতে কমতে সেটা ২.৫ শতাংশ হয়ে যায়। ১৯৮১-৮২ সালে সেটা ২.১১ শতাংশ হয়। এরমধ্যে কোনও রাজনীতি নেই জানবেন। ফার্স্ট লেফট ফ্রন্ট গভর্নমেন্টের সময় ৯.৮৩ শতাংশ একসেস এক্সপেন্ডিচার হয়েছিল।

[7-20—7-30 P.M.]

আমাকে দেখতে হবে কেন সেই সময় করতে হয়েছিল। কোনও বিচ্ছিন্ন বছর নয়, ১৯৭৫-৭৬ সালে ৯.৯ শতাংশ গোটা বাজেটের একসেস এক্সপেন্ডিচার হয়েছিল। সুতরাং এই একসেস এক্সপেন্ডিচার হয়েছে। ওই মুহূর্তে অন্যান্য রাজ্য সরকার করেন। এখন আমরা এখানে সর্বশেষ দেখছি দুই শতাংশ। কোনটা ফ্রেস হোল্ড ভ্যালু এক শতাংশ না দুই শতাংশ সেটা আমি স্টাডি করে বলি। ইন এনি কেস এটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছে যেতে পারেনি কারণ ডেফিসিট এক্সপেন্ডিচার। এই একসেস এক্সপেন্ডিচারের এখানে যে হারটা তার তুলনায় নগন্য মাত্র। তবে বলি এই ক্ষেত্রে কি কারণে হয়েছিল। ১৯৭৮-৭৯ সালে অঙ্কটা

সবচেয়ে বেশি হয়। কারণ ১৯৭৮-৭৯ সাল ছিল বিধ্বংসী বন্যার বছর এবং সব চেয়ে বড় কারণটা বলা দরকার সেটা হল ওভার ড্রাফট লোন নেওয়াটা ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত চালু ছিল। সব রাজ্য সরকারই তাই নিতেন। কিন্তু ওভার ড্রাফ্‌ট লোন নেবার পরে প্রতিটি রাজ্য সরকার চেষ্টা করেন কি করে লোন শোধ দেওয়া যায়। ধরে নিলাম ওভার ড্রাফ্‌ট আমরা নিজের ক্ষমতায় করি না, প্রতিটি রাজ্য সরকার এটা করছে। ওয়েজ অ্যান্ড মিনস বেড়েছে ইনফ্লেশন হাফ দি রেটে। ৫০ কোটি টাকা ওয়েজেস অ্যান্ড মিনস এটা ১৯৭৮-৭৯ সালে যে বিধ্বংসী বন্যা হয়েছিল সেই বছর। মূল বাজেটের যে প্রতিবেদন করা হয় সেই বাজেটের পর সাপ্লিমেন্টারি গ্রান্ট করা হয় এবং সাপ্লিমেন্টারি গ্রান্টের পরে ১৫ দিন থেকে ৩ সপ্তাহের মধ্যে যে সরকার চলে তাতে এই এক্সপেন্ডিচার হয়। সেই ওভার ড্রাফ্‌ট লোন ফেরত দেওয়াটা ১০ কোটি টাকা—এটা ১৯৭৮-৭৯ সালে হয়। সবচেয়ে বড় টাকাটা এটার মূল শতাংশ, ২৮৩ কোটি টাকা যেটা বললাম সেটা ওভার ড্রাফ্‌ট লোন ফেরত দেওয়া হয়, সেটা ওই বন্যার বছর হয়। দ্বিতীয়ত যেটা হয়েছে সেটা কিন্তু ইঞ্জিনিয়ারিং দপ্তরগুলিতে হয়েছে। কারণটা আমরা দেখেছি কতকগুলি রেট কনট্রাক্ট, ডি জি এস অ্যান্ড ডি রেট কনট্রাক্ট যেটা রাজ্যের বাইরে থেকে এই কনট্রাক্টগুলি করা হয়। এটা একটা সময়ে হয়, শীতকালের সময় ডি জি এস অ্যান্ড রেট কনট্রাক্ট হয় এটা কিন্তু এডজাস্টমেন্ট ৩১শে মার্চের মধ্যে হয় না, একটা রাজ্য এটা করতে পারে না। এবং সব চেয়ে বেশি যেটা ইনভলেন্টারি একসেস এক্সপেন্ডিচার হয়ে যায় তার একটা অংশ ডি জি এস অ্যান্ড ডি রেট কনট্রাক্টের সঙ্গে যুক্ত। তৃতীয় কারণটা অদ্ভুত, এটা একেবারে টেকনিক্যাল। সপ্তম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী কেন্দ্রীয় সরকার বলেন একটা লোন কেন্দ্রীয় সরকারকে যেটা দেওয়ার ছিল সেটা রাজ্য সরকারকে আর দিতে হবে না। ওঁরা এটা টেকনিক্যালি এডজাস্টমেন্ট করেন। সেই লোন রাজ্য সরকারকে দিয়ে বলেন আপনারা এই লোনটা নিন এবং ফেরত দিন। এটা একেবারে শেষ মুহূর্তে জানানো হয়। এটা একেবারে ইনভলেন্টারি, এটা করার কিছু ছিল না। সমবায় ব্যাঙ্কের ব্যাপারে আমরা একেবারে ২৮-২৯ তারিখে পাই। পেনশনের ক্ষেত্রে একটা বিরাট অংশ এর যোগফল ২৩৬ কোটি টাকা এটা ২৮৩ কোটি টাকার ৮৫ শতাংশ প্রতিটি ৩ সপ্তাহের মধ্যে আসে, অর্থাৎ এটা অবধারিত। আমরা এটা দেখছি তাড়াতাড়ি করা যায় কিনা। এটাকে ফুলিয়ে ফাঁপিয়ে কিছু করা যাবে না।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Excess Expenditure, 1978-79, 1979-80, 1980-81 and 1981-82) Bill, 1989 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule I. II, III and IV and Preamble.**

The question that Clauses 1 to 3, Schedule I, II, III and IV and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Excess Expenditure, 1978-79, 1979-80, 1980-81 and 1981-82) Bill, 1989 as settle in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal State Tax on Prefessions, Trades, Callings and Employments (Amendment) Bill, 1989.**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Amendment) Bill. 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta** _ Sir, I beg to move the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Amendment) Bill, 1989 be taken into consideration.

Sir, at present sub-section (1) of Section 26 provides for exemption to members of armed forces of Union from payment of profession tax. It has been held by the Supreme Court in a case that the expression of 'armed forces' is wide enough to include civilian employees in the defence establishment who are not governed by the Army Act, the Navy Act or the Air Force Act. The intent of law was to restrict the exemption only to the combatant members of the armed forces and accordingly the tax was levied and collected from non-combatant civilian members of the armed forces. Now, the taxes so collected may become refundable unless the law is changed suitably. To avoid refund of a sizeable amount of tax, it is proposed to amend retrospectively sub-section(1) of section 26 of the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments Act, 1979 by substituting the expression "Persons who are subject to the Army Act, 1950, the Navy Act, 1957 or the Air Force Act, 1950 and are "for the expression" members of armed forces of the Union". I like to mention for information of the Members that the Karnataka Government and the Maharashtra Government have also made similar amendments.

I believe hon. members will support the measures proposed in the Bill in the revenue interest of the State.

With these words Sir, I commend my motion for the acceptance of the House.

**শ্রী অপূর্বলাল মজুমদার** ঃ মাননীয় স্পিকার মহোদয়, আমি প্রথমেই বলছি যে বিষয়টি উনি এখানে এনেছেন, সেই সামান্য বিষয়ের উপরে আমি সীমাবদ্ধ না রেখে Section 26. He has opened the schedule যদি এই দুটি আপনি পড়ে থাকেন তাহলে দেখবেন সমস্ত সিডিউলটা আমাদের কাছে এসে যায়। আমার প্রথম বক্তব্য হল, একজন অর্থনীতিবিদ্

এবং পণ্ডিত ব্যক্তি হিসাবে আপনার কাছে আশা করেছিলাম, এই বিলটি আপনি একবার ১৯৮১ সালে সংশোধন করেছেন, আজকে সেটাকে আর একবার সংশোধনী নিয়ে এসে মোট দু'বার সংশোধন করছেন। আপনি দু'বার সংশোধনের মধ্যে আর একটি আইন যা পাশ করে নিয়েছেন সেটি একই রকম সিডিউল নয়—দু'রকম সিডিউল হয়ে গেল। আপনি এই আইনটি ক'দিন আগে পাস করেছেন The Bengal Taxation Law Amendment Act, 1989. আমি আপনাকে এবারে বলছি আপনি এটাকে কনসোলিডেট করছেন না কেন? কোনও একজন মাননীয় সদস্যের পক্ষে এই আইনের মধ্যে যে সমস্ত সিডিউল দেওয়া রয়েছে, আর একটি আইন এনে, কিছু রাখলেন, কিছু কমালেন, এই আইনটির সঙ্গে তার অমিল আছে অনেকখানি। আপনার কাছে আশা করেছিলাম—আমি জানি না, আপনি কতবার পাশ করেছেন—West Bengal Taxation Law Amendment Act of 1989 তার সিডিউলটা খালি দেখুন, একজাক্টলি যে সিডিউল আছে, সেই সিডিউল তুলে ধরেছেন, কিন্তু টাকার পরিমাণ আস্তে আস্তে বেড়ে গেছে।

[7-30—7-40 P.M.]

যেমন ধরুন ১১ নং সিডিউলে স্যালারি অ্যান্ড ওয়েজেসের ক্ষেত্রে আপটু টু হান্ড্রেড অ্যাবাভ তাঁদের ট্যাক্স ধরেছিলেন ২৫ টাকা পার অ্যানাম আর এইবার যে নতুন বিল এনেছেন সেখানে আপটু এইট হান্ড্রেড অ্যাবাভের স্যালারি অ্যান্ড ওয়েজেস যা আছে তাতে ৭৫ টাকা করে দিয়েছেন। অর্থাৎ যেখানে ২০০ টাকা অ্যান্ড অ্যাবাভ ছিল সেখানে ২৫০ টাকা পার অ্যানাম এবং যেখানে ৮ হাজার টাকা যাদের মাইনে তারা ৭৫৫ টাকা করে দেবেন। তারপরে আরেকটা জিনিস দেখুন যে ২-৩টি আইন একই জিনিস হয়ে রয়েছে এই দুটো তিনটে আইন না করে একটা ভাল আইন করুন। সেইজন্য আপনাকে অনুরোধ করব ওই যে ২-৩টে করে আইন দেখে কাজ করতে হয় তা যাতে না করতে হয়। আপনি যে আইন করলেন সেই আইনের বিষয়টা পরিষ্কার করে বলে দিতে হবে যে কত দিতে হবে বা না হবে ইত্যাদি। সুতরাং এই যে মাল্টিফেরর বিভিন্ন আইন আছে সেটা সংশোধন করা দরকার। সবগুলো থেকে যোগাড় করার খুব অসুবিধা হয়। এবং এতে একটা জায়গায় পৌঁছতে খুব অসুবিধা হয়। এতে একটা কনফিউসন থেকে যাচ্ছে! আপনি তো পণ্ডিত লোক, আপনি কেন আমাদের কনফিউজ করছেন? ১৯৮০ সালে যে আবার নতুন আইন পাশ করলেন তা না করে পুরনো যে আইন আছে সেই আইনটা সবশুদ্ধ সংশোধন করে নিতে পারতেন। তাহলে না হয় বুঝতে পারতাম কিছু করলেন। নেকসট পয়েন্ট হচ্ছে যারা ল-ইয়ারস, ডাক্তার তাদের ক্ষেত্রে দেখুন—২৫০ টাকা যাদের ম্যাক্সিমাম অ্যামাউন্ট সেটা কোথায় নিয়ে গেছেন? সেই ম্যাক্সিমাম অ্যামাউন্ট ল-ইয়ারসদের ক্ষেত্রে নিয়ে গেছেন একেবারে ৯০ টাকায়। আমি আপনার কাছে রিকোয়েস্ট করব যে ইনকাম ট্যাক্স যারা দেয় না তাদের ক্ষেত্রে আপনি একটু সেফগার্ড দিয়েছেন। তাদের ক্ষেত্রে ২৫০ টাকা হলেই ঠিক করেছেন। আপনি কি জানেন সবাই হাইকোর্টের বড় বড় ব্যারিস্টার বা অ্যাডভোকেট নয়। আমরা ডিস্ট্রিক্টেও আছি, সাব-ডিভিশনেও আছি, আমতা কোর্টেও আছি। সেইসব কোর্টে যেসব ল-ইয়াররা প্রাকটিস করেন, যারা মাত্র ২৫ টাকা, ১০ টাকা ড্র করেই খুশি থাকে তাদের ক্ষেত্রে কি হবে? মফঃস্বলে যেসব ল-ইয়াররা আছে তাদের যা রেট, আপনি শুনলে অবাক হয়ে যাবেন।

আপনার ধারণা নেই যারা বনগাঁ কোর্ট থেকে উলুবেড়িয়া কোর্ট থেকে এবং আমতা কোর্ট থেকে আসে তাদের কি অবস্থা? আমাকে বহু কোর্টে ঘুরে বেড়াতে হয় সেখানে গিয়ে দেখেছি ওইসব ল-ইয়ারদের মধ্যে কিছু আছে যাঁরা ছেঁড়া কোর্ট, ছেঁড়া প্যান্ট, ছেঁড়া স্যান্ডেল পরে পায়ে হেঁটে চলাফেরা করে। যেহেতু তাঁরা ১৫ বছর ধরে আছেন সেইহেতু তাঁদের ২৫০ টাকা করে দিতে হবে। যারা স্যালারি অফিসার তারা তো ইনক্রিমেন্ট পাচ্ছেন কিন্তু ল-ইয়াররা কি কোনও ইনক্রিমেন্ট পান প্রতি বছর? সুতরাং আপনি এই বিষয়টা চিন্তা করুন।

**মিঃ স্পিকার :** মিঃ মজুমদার, এই বিলটা নিয়ে আসা হয়েছে আর্মড ফোর্সের জন্যে, সৈনিকদের জন্যে এবং উনি সেটিকে নিয়ে এসেছেন।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** সেকশন ২৬-এর সিডিউলটা দেখুন, এটার আর ওটা একই কিন্তু তা সত্ত্বেও এই বিলের মধ্যে কেন করলেন? এই পরিবর্তনটা আগের বিলটার মধ্যে করলেই তো হয়ে যেত। যারা ইন্ডাস্ট্রি ওনারস তাদের মোর দ্যান ১৫ পার্সেন্ট লোকের উপরে কাজ করাচ্ছে, তাদেরও ৯০০ টাকা করে দেওয়া হয়েছে।

স্যার, আমি শুধু ল-ইয়ার নয় যারা ইন্ডাস্ট্রিয়ালিস্ট আছেন, তাছাড়া যারা কারখানার মালিক আছেন জুট মিলের মালিক আছেন, রাইস মিলের মালিক আছেন তাদের জন্য ৯০০ টাকা আর সাধারণ ল-ইয়ার হচ্ছে মিনিমাম আড়াই শত টাকা, কিন্তু ১৫ বছর হয়ে গেলে তাকে সব টাকা দিতে হবে। ইনকাম ট্যাক্স না দিলে তাদের ওর মধ্যে রাখবার চেষ্টা করছেন। যার টার্ন ওভার ২৫ লক্ষ টাকার উপর তাদেরও ৯০০ টাকা করেছেন। মিঃ স্পিকার স্যার, প্রত্যেকটি ক্ষেত্রে আপনি দেখলে অবাক হবেন যেখানে আপনি তো হাইকোর্টে প্রাকটিস করেন, আপনার পক্ষে এটা দেওয়া শক্ত নয়, কারণ আপনার ইনকাম অনেক বেশি—ডায়মন্ডহারবার থেকে আমাদের ল মিনিস্টার এসেছেন উনি জানেন ছেঁড়া প্যান্ট কোর্ট পরে ওখানে অনেকে কাজ করেন, অনেকে অত্যন্ত দুঃস্থ অবস্থার মধ্যে আছেন, উনি এটা ভাল করেই জানেন এবং আমিও এরকম অনেকেই আছেন। এখন অবশ্য উনি প্রাকটিস করছেন না। যারা মদের দোকানে মদ তৈরি করেন, ডিস্ট্রিলারিজ যাদের আছে এবং যারা বিভিন্ন মদ তৈরি করে তাদের ক্ষেত্রেও ৯০০ টাকা, একজন অর্ডিনারি কর্মচারীর ক্ষেত্রেও ৯০০ টাকা, জুট মিলের মালিক তারও ৯০০ টাকা, রাইস মিলের মালিক তারও ৯০০ টাকা, এই বিলের মধ্যে আপনি করেছেন। এই ব্যাপারটি নিয়ে আপনার চিন্তা-ভাবনা করা দরকার। আমি নেকসট অন্য একটি পয়েন্টে আসছি বিভিন্ন ফার্ম যাদের আছে লেস দ্যান রুপিস টুয়েন্টি ফাইভ ল্যাক্স তাদের ৪০০ টাকা, টার্ন ওভার যাদের মোর দ্যান রুপিস টুয়েন্টি ফাইভ ল্যাক্স তাদের ৯০০ টাকা। আমরা সকলেই যদি এক পর্যায়ে পড়ি কি জুট মিল, কি রাইস মিল এবং টার্ন ওভারে যারা বিজনেস করে তাদের ২৫ লক্ষ টাকার উর্ধে যদি যায় তাহলে এখানে তারা পড়ছেন, তাই বলব এই সমস্ত বিষয়ে যাতে একটা অ্যানোমেলিস না হয়, সেইজন্য ওনাকে অনুরোধ করব এই দুটো বিলকে পাশাপাশি রেখে যাতে একটা করেন। হয় এটাকে ছেড়ে দিন, না হয় এটাকে রাখুন। উনি যেটা দিয়েছেন তাতে আমার আপত্তি নেই। এমন কি ৮ হাজার টাকা মাইনে পাওয়ার পরেও যদি ৭৫ টাকা প্রফেশনাল ট্যাক্স হয়ে থাকে সেক্ষেত্রে বলতে হয় সব ল-ইয়ার কি মাসে ৮ হাজার টাকা পর্যন্ত আয় করেন, যদি এই

টাকা তারা আয় করেন তাহলে তাদের ৭৫ টাকা দিতে হবে। অর্থাৎ আমাদের সেক্রেটারি যারা আছেন ৮,০০০ টাকা পর্যন্ত যারা যেতে পারেন অর্থাৎ আমাদের হোম সেক্রেটারি ডিস্ট্রিক্ট সেক্রেটারি, এখানকার বিধানসভার সেক্রেটারি ওরাও ৮,০০০ টাকার উপর পায় তাদের ক্ষেত্রে ৭৫ টাকা পার মান্থ। আর আমাদের ক্ষেত্রে যদি এই হয় এবং অপর দিকের বিজনেস ম্যানদের ক্ষেত্রে যদি এই রকমভাবে নেওয়া হয়, রাইস মিল ওনার থেকে আরম্ভ করে সমস্ত ক্ষেত্রে যদি এই রকমভাবে নেওয়া হয়—যদিও আমরা জানি আপনি বলেছেন ইনক্যাম ট্যাক্স যদি নেওয়া হয় তাহলে একটু কম দিতে হবে, আড়াইশত টাকা দিলেই চলবে। কিন্তু ইনকাম ট্যাক্স যারা দেয় না, ২৫০ টাকাও যাদের দেবার ক্ষমতা নেই তাদের ক্ষেত্রে যেমন আপনি নামিয়ে এনেছেন ৭৫ টাকায়, তেমনি এই ক্ষেত্রেও কেবল যারা ছোট ছোট ব্যবসা করেন তাদের ক্ষেত্রেও সেটা কনসিডার করা উচিত। ২৫ লক্ষ বা ২৫ লক্ষ টাকার উর্ধে রাইস মিল বা জুট মিলের মালিকের ক্ষেত্রে নয়। এই কথা বলে দুটি আইনকে রেখে আরও যদি কিছু থাকে সবগুলিকে ভেঙেচুরে একটা আইন করা দরকার। ট্যাক্সেশন বিলের উপর একটা আইন আনুন। এটা কমপ্লিকেটেড অফ ল' হচ্ছে; একাধিক আইন হচ্ছে, সেইজন্য কনসলিডেটেড ফর্মে নিয়ে আসুন। ট্যাক্সেশন অফ ল' শুড বি সিম্পেল। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি, দুটিকে ভেঙে এক সাথে করার জন্য বক্তব্য রাখছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, The West Bengal State Tax on Professions, Trades, callings and Employments (Amendment) Bill, 1989 এই বিলটির উপর মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার যে আর্গুমেন্ট করলেন তা আমি শুনেছি। কিন্তু দুঃখের বিষয় এই বিলটার যা আছে সেটার উপর একটি বাক্যও আপনি বলেননি। আমি ধরে নিচ্ছি এই বিলের উপর কিছু বক্তব্য নেই, কিন্তু আপনি একটা জিনিস বলবেন বলে ভেবে এসেছিলেন, এইরকম জায়গায় আপনি একটা আর্গুমেন্ট করলেন এই বিলটার সঙ্গে আগের বিলটা একত্রিত করা উচিত ছিল। এটা কিন্তু দেড় মাস আগেই পাস্‌ড হয়ে গিয়েছে। যদিও মতভেদ এর মধ্যে থাকে তবুও এটার উপর আমার বলা উচিত নয়। কিন্তু তাহলেও আমি এটার উত্তর দেব, যেহেতু আমি ব্যাক্তিগতভাবে আপনাকে সমর্থন করি।

[7-40—7-47 P.M.]

কিন্তু তার আগে বিলের উপর আর একটা কথা বলতে হয় কেন এটা আনতে গেলাম। এটা আনতে গেলাম এই কারণে ১৯৭৯ সালে যখন এই বিলটা ইন্ট্রোডিউস করা হয় তখন শুধু সামরিকবাহিনীতে যারা আছে তাদের উপর বলা হয়। তারপর যেটা বলা হয় এই রাজ্যে ৩৫টি সংস্থা আছে যারা কোনও জিনিস সাপ্লাই করে ডিফেন্স মিনিস্ট্রিকে তারা এই বিলকে ব্যবহার করে কর ফাঁকি দিচ্ছিল। সেজন্য এটাকে অ্যামেন্ড করা হল যে যারা আর্মি, নেভি, এয়ার ফোর্স শুধু তারাই, অ্যাক্টে এর বেশি কিছু নয়। আপনি যেটা বললেন দুটোর উদ্দেশ্য একেবারে আলাদা বিল এবং এই বিলের। এটা এতই ছোট এবং এতই সরল যে এটা আগের বিলের উপর উঠলে আর কমপ্লিকেশন হয় না যে কমপ্লিকেশন নিয়ে আপনারা ল-ইয়ারসরা বাঁচেন। তার তুলনায় এটা কিছুই নয়, আর্গুমেন্টটা ভ্যালিড নয়। তবুও আপনি

এখানে যেটা বলছেন আমি সেটাতে আসছি। আমি এটা নিয়ে অনেকবার আ'লোচনা করেছি, বার কাউন্সিলের সঙ্গে আলোচনা হয়েছে। কেন্দ্রীয় সরকার আবার কনস্টিটিউশন অ্যামেন্ড করে প্রফেসন্যাল ট্যাক্স ২৫০ টাকা বৃদ্ধি করেছিলেন, সেটা ২৫০০ টাকা করে দেন। ...ক রাজ্য লাফিয়ে একেবারে ২৫০০ টাকা করে দেন, যেমন গুজরাট ২৫০০ টাকা করে। সেটার তুলনায় আমরা অল্প একটু বৃদ্ধি করি। বৃদ্ধি কত হয়েছে সেটা একটু বলি। যেহেতু সিরিয়াল ১ বললেন সিরিয়াল ২ সঙ্গত কারণের আইনজ্ঞদের নিয়ে করতে হয়েছে। ওখানে যাদের আমরা টাচ করিনি সেটা হচ্ছে ২ হাজার ১ টাকা পর্যন্ত যাঁদের আয়, মাইনে করা কর্মচারী যাঁরা তাঁদের ৯০ শতাংশ সেখানে পড়ে যান, তাঁদের উপর বৃদ্ধি হয়েছে মাসে ৫ টাকা এবং একেবারে উঁচু স্তরে যাঁরা তাঁদের সম্বন্ধে বলেছি মাসে ২৫ টাকা। আইনজ্ঞদের ক্ষেত্রে কি হয়েছে—আইনজ্ঞদের ক্ষেত্রে ৩ বছরের নিচে যাঁরা আছেন তাঁদের কোনও ট্যাক্স দিতে হবে না। ৩ থেকে ৫ বছরের যাঁরা আছেন তাঁদের যা ছিল ১০০ টাকা বছরে সেই ১০০ টাকাই থাকল। আমরা যে হিসাবটা করছিলাম ফ্রিকোয়েন্সি ডিস্ট্রিবিউশন সেটা যা ছিল তাই আছে, যদি কোথাও না দিয়ে থাকে অন্য কথা। এটা ঠিকই সবাই সাকসেসফুল ল-ইয়ার নন। এখন ইনকাম ট্যাক্সের আওতার বাইরে যেতে গেলে সাধারণভাবে বলছি যদি আপনার ৩০ হাজার টাকা বছরে উপার্জন না হয় তাহলে আপনি ইনকাম ট্যাক্সের আওতার বাইরে যেতে পারেন। এই যে বৃদ্ধি হয়েছে উপরের দিকে যে রেট কোর্ট করলেন সেটা অধিকাংশ ল-ইয়ারের ক্ষেত্রে অ্যাপ্লিকেবল নয়। বৃদ্ধি কোথায় হচ্ছে, না, ১৫০ টাকা ২৫০ টাকা হচ্ছে, তার মানে ১০০ টাকা বছরে, মাসে ৮ টাকার মতো। এটাই অতিরিক্ত হল। আর একটা কথা এখানে বলে রাখি যেহেতু আমাদের নজরে এসেছে অন্যান্য কিছু সংস্থা যাঁরা সংবিধান বলে প্রফেসন্যাল ট্যাক্স দিতে পারেন। এটাতে আমরা চিন্তিত, ডবল ট্যাক্সেশন হোক এটা আমরা চাই না। এজন্য একটা কমিটি করা হয়েছে, আমাদের অর্থ সচিব এ বি নিয়োগি তার চেয়ারম্যান ঐ অংশটুকু আমরা আর একবার দেখছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble :**

The question that Clauses 1, 2 and the Preamble do stand part of the bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.—The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-47 p.m. till 12 p.m. on Thursday, the 18th May 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday the 18th May, 1989 at 12.00 noon.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 7 Ministers of State, and 133 Members.

### Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

**কয়লাখনি হইতে রয়ালটি বাবদ রাজ্য সরকারের প্রাপ্য অর্থের পরিমাণ**

৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯২।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সাল হইতে ১৯৮৮ সাল পর্যন্ত কয়লাখনি অঞ্চল হইতে রয়ালটি বাবদ সরকারের প্রাপ্য অর্থের পরিমাণ কত (বৎসরওয়ারি হিসাবে); এবং

(খ) রয়ালটি বাবদ সরকারের প্রাপ্য কোনও অর্থ বকেয়া আছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক)

| বৎসর | টাকা (রয়ালটি বাবদ) |
|---|---|
| ১৯৮৪-৮৫ | ১১.৪৫ কোটি |
| ১৯৮৫-৮৬ | ১১.৯২ কোটি |
| ১৯৮৬-৮৭ | ১২.০৩ কোটি |
| ১৯৮৭-৮৮ | *৮.২৫ কোটি |

*ইহাতে ১-১-১৯৮৮—৩১-৩-১৯৮৮ এই পর্বের বর্ধমান জেলায় ই সি এল নিয়ন্ত্রণাধীন কয়লাখনিগুলি হইতে প্রাপ্য অর্থের পরিমাণ ধরা হয় নাই।

(খ) হ্যাঁ।

**মেদিনীপুর জেলার দীনবন্ধুপুরের বাগুলিচক নদীর ভাঙ্গন রোধের কাজ**

৩৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৬।) **শ্রী শক্তিপ্রসাদ বল :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দীনবন্ধুপুরের বাশুলীচক নদীর ভাঙ্গন রোধের কাজ কবে নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায়; এবং

(খ) উক্ত কাজটির জন্য আনুমানিক ব্যয়ের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ঐ স্থানের ভাঙ্গন রোধের জন্য একটি পরিকল্পনা প্রস্তুত করা হচ্ছে। প্রকল্পের অনুমোদন ও আর্থিক বরাদ্দ সাপেক্ষে কাজ শুরু করা যাবে।

(খ) প্রাথমিকভাবে আনুমানিক ধার্য ব্যয় ২৩ লক্ষ টাকা।

**রাজ্যে নূতন কলেজ অনুমোদন**

৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং **১২১৬**।) **শ্রী অশোক ঘোষ :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৮ সাল থেকে ১৯৮৮-র ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যে মোট কতগুলি নূতন কলেজ অনুমোদন করা হয়েছে; এবং

(খ) নূতন কলেজ খোলার ক্ষেত্রে কি কি বিষয় বিচার করা হয়ে থাকে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৭৮ সাল থেকে ১৯৮৮-র ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট ৯৮টি নূতন কলেজ অনুমোদন লাভ করেছে।

(খ) নূতন বে-সরকারি কলেজ খোলার জন্য পশ্চিমবঙ্গ শিক্ষা অধিকারের কাছে—

১। একটি নির্দিষ্ট আবেদনপত্রে সঠিক তথ্য সম্বলিত প্রস্তাব ও সরকারি নিয়ম মেনে চলার অঙ্গীকার প্রতিষ্ঠাতা/উদ্যোক্তা কমিটিকে করতে হয়।

২। ঐ প্রস্তাবের যোগ্যতা বিচারের জন্য শিক্ষা অধিকার থেকে প্রথমেই অকুস্থল পরিদর্শন (স্পট ইনস্পেকশন) করা হয়।

৩। প্রস্তাবিত কলেজের ভৌগোলিক অবস্থান, যোগাযোগ ব্যবস্থা ও আদর্শ পরিবেশ ইত্যাদি বিবেচনা করা হয়।

৪। দেখা হয় প্রস্তাবিত কলেজের নিজস্ব উপযুক্ত পরিমাণ জমি, বাড়ি ও গচ্ছিত অর্থ/মূলধন আছে কিনা।

৫। নূতন কলেজের প্রস্তাবিত পাঠক্রম অনুযায়ী শিক্ষক, অশিক্ষক কর্মচারী, অফিস ও গ্রন্থাগার ইত্যাদি বাবদ সরকারের আর্থিক দায় ও সামাজিক ফলশ্রুতি বিবেচনা করা হয়।

৬। উচ্চ শিক্ষার সর্বাঙ্গীন বিকাশ ও রাজ্যের বৃহত্তর আঞ্চলিক ভারসাম্য বজায় রাখার পরিপ্রেক্ষিতে নূতন কলেজের স্থানীয় চাহিদা পূরণের প্রয়োজনীয়তা বিচার করা হয়।

৭। শিক্ষা অধিকার দ্বিতীয় পর্যায়ে সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয়ের নিকট হইতে প্রাপ্ত নূতন কলেজ সম্বন্ধে তাহাদের সুচিন্তিত অভিমত বিবেচনা করেন।

৮। তৃতীয় পর্যায়ে শিক্ষা বিভাগ ও অর্থ বিভাগ শিক্ষা অধিকারের ও বিশ্ববিদ্যালয়ের সুপারিশ বিবেচনা করেন এবং সম্ভব মনে করলে নূতন কলেজকে শর্তসাপেক্ষে অনুমোদন করেন।

## Improvement in the production of foodgrains in West Bengal

**363.** (Admitted question No. **1772.**) **Shri Deokinandan Poddar** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of Agriculture Department be pleased to state—

(a) Whether there has been any improvement in the production of foodgrains in West Bengal during last ten years: and

(b) If so, to what extent the per capita availability of foodgrains production in West Bengal has increased during the above period?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হয়েছে। এ বিষয়ে একটি তালিকা নিম্নে উপস্থাপিত করা হল।

(খ) ১৯৭৮-৭৯ সালে মাথাপিছু দৈনিক লভ্য নিট খাদ্যশস্যের পরিমাণ ছিল ৩৮৬ গ্রাম, ১৯৮৭-৮৮ সালে এটা বেড়ে দাঁড়িয়েছে ৪১১ গ্রাম। সংযুক্ত তালিকায় বিষয়টি আরও বিস্তৃতভাবে দেখানো হল।

প্রশ্ন নং ৩৬৩ (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭২)-এর "ক" অংশের উত্তরের বিবরণী

| কৃষি বর্ষ | মোট খাদ্যশস্য উৎপাদন (লক্ষ মেট্রিকটন) |
|---|---|
| ১৯৭৮-৭৯ | ৮০.৪ |
| ১৯৭৯-৮০ | ৭০.৬ |
| ১৯৮০-৮১ | ৮২.৮ |
| ১৯৮১-৮২ | ৬৫.৬ |
| ১৯৮২-৮৩ | ৫৮.৭ |
| ১৯৮৩-৮৪ | ৯১.৭ |
| ১৯৮৪-৮৫ | ৯২.৬ |
| ১৯৮৫-৮৬ | ৯১.৩ |
| ১৯৮৬-৮৭ | ৯৬.১ |
| ১৯৮৭-৮৮ | ১০৩.০ |

| কৃষি বর্ষ | অনুমিত জনসংখ্যা (শতকরা ২.১ হারে জন বৃদ্ধি) (লক্ষ জন) | শতকরা ১০ ভাগ বীজ ও ক্ষয়ক্ষতি বাবদ বাদ দিলে মাথাপিছু দৈনিক নিট লভ্য |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১৯৭৮-৭৯ .. .. | ৫১৩ | ৩৮৬ |
| ১৯৭৯-৮০ .. .. | ৫২৪ | ৩৩০ |
| ১৯৮০-৮১ .. .. | ৫৩৫ | ৩৮২ |
| ১৯৮১-৮২ .. .. | ৫৪৬ | ২৯৬ |
| ১৯৮২-৮৩ .. .. | ৫৫৭ | ২৫৯ |
| ১৯৮৩-৮৪ .. .. | ৫৬৯ | ৩৯৭ |
| ১৯৮৪-৮৫ .. .. | ৫৮১ | ৩৯২ |
| ১৯৮৫-৮৬ .. .. | ৫৯৩ | ৩৭৯ |
| ১৯৮৬-৮৭ .. .. | ৬০৫ | ৩৯১ |
| ১৯৮৭-৮৮ .. .. | ৬১৮ | ৪১১ |

### দেগঙ্গা, ব্লকে বৈদ্যু[illegible]ের কাজ

৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৯।) শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪-পরগনা জেলায় দেগঙ্গা ব্লকের কোন কোন মৌজায় বৈদ্যুতীকরণের কাজ হইয়াছে;

(খ) ঐ ব্লকের কতগুলি মৌজায় এখনও বৈদ্যুতীকরণ করা হয় নাই; এবং

(গ) উক্ত গ্রামগুলি বৈদ্যুতীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**Guidelines of the State Government/Tramways authorities for declaring stores and spare parts of Calcutta Tramways Co. as scrap**

**365.** (Admitted question No. **2359.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) the brief outlines of the guidelines, if any, issued by the State Government/Tramways authorities for declaring the Stores and Spare Parts of Calcutta Tramways Co. as scrap;

(b) the brief outlines of the procedure prescribed for disposal of such scrap by the CTC Limited; and

(c) the total receipts of CTC Ltd. through Scrap Sale during the period from 1977-78 to 1988-89 ?

**Minister-in-charge of the Transport Department :**

(a) The unusable Stores and Spare parts of the CTC Ltd. are initially examined by a Departmental Committee and a proposal for condemnation of the unusable materials is submitted to the Condemnation Committee. This Condemnation Committee, if satisfied after physical verification of the related materials, recommends for condemnation of the unusable stores and spare parts. The Condemnation Committee consists of the representatives of WBSEB, Metro Railway and a Director of the Company basides some officers of the Company and a representative of the Transport Department. The recommendations of this committee are then placed before the Board of Directors of the Company for taking final decision in the matter.

(b) The materials accepted as scrap by the Board of Directors of the Company are put on sale through Press Tender and the offers received in response to such Press Tender are placed before the Tender Acceptance Committee for consideration and taking deci-

sion in the matter. The Tender acceptance Committee likewise consists of the officers of the Company and representatives of WBSEB and the Metro railway. On the basis of the decision of the Tender Acceptance Committee the purchaser is required to deposit the full value of the materials and after receipt of full value, delivery of such materials is made to the purchaser in presence of the officials of the different departments e.g. Accounts, Security, concerned Department and Stores.

(c) During the period from 1977-78 to 1988-89 the total amount of Rs. 3,18,87,220/- has been received by the Company through Scrap Sale.

**পুরুলিয়া জেলায় জয়পুর ব্লকে বৈদ্যুতীকরণ**

৩৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮৩।) **শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮-৮৯ সালের মধ্যে পুরুলিয়া জেলায় জয়পুর ব্লকের মধ্যে কতগুলি মৌজায় বিদ্যুৎ পৌঁছেছে; এবং

(খ) ১৯৮৯-৯০ সালে ঐ জেলায় কতগুলি মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেবার সিদ্ধান্ত হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

(খ) ১৯৮৯-৯০ সালে পুরুলিয়া জেলায় ২১০ টি মৌজা বৈদ্যুতীকরণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**জলপাইগুড়ি জেলায় কুমারগ্রাম ব্লকে বৈদ্যুতীকরণ**

৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৩০।) **শ্রী সালিব টুপ্পো ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার কুমারগ্রাম ব্লকটি বৈদ্যুতীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'হাঁ' হলে, কবে নাগাদ ঐ কাজ শুরু ও সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ঘূর্ণিঝড়ে বিদ্ধস্ত জি পি গুলিতে পাওয়ার টিলার সরবরাহ**

**৩৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২৬৩৭।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** কৃষি বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঘূর্ণিঝড়ে বিধ্বস্ত জি পি গুলিতে পাওয়ার টিলার সরবরাহ করা হয়েছে;

(খ) সত্য হলে, কোন জেলার কোন থানায় কতগুলি সরবরাহ করা হয়েছে; এবং

(গ) ঐগুলি মেরামত করার জন্য সরকার কোনও মেকানিক দিয়েছেন কিনা?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, যেসব ব্লকগুলি বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে সেই সব ব্লকে পাওয়ার টিলার সরবরাহ করা হয়েছে যাতে জি পি গুলির প্রয়োজন মেটানো যায়

(খ) ২৪-পরগনা (উত্তর ও দক্ষিণ) জেলা দুটিতে মোট ১০০টি পাওয়ার টিলার সরবরাহ করা হয়েছে। ব্লকওয়ারি সরবরাহের একটি তালিকা নিম্নে দেওয়া হল।

(গ) সরবরাহের দিন হইতে ৬ মাস পর্যন্ত পাওয়ার টিলারগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্ব পশ্চিমবঙ্গ অ্যাগ্রো ইণ্ডাষ্ট্রিজ কর্পোরেশনের উপর দেওয়া হয়েছে।

প্রশ্ন নং ৩৬৮ (অনুমোদিত প্রশ্ন নং ২৬৩৭)-এর "খ" অংশের বিবরণী ঘূর্ণিঝড় বিধ্বস্ত ২৪-পরগনা (উঃ ও দঃ) এলাকায় ব্লক ভিত্তিক পাওয়ার টিলার সরবরাহ

**২৪-পরগনা (দক্ষিণ)**

| | | |
|---|---|---|
| ১। | বাসন্তী .. .. .. | ১২ |
| ২। | ক্যানিং-১ .. .. .. | ৮ |
| ৩। | ক্যানিং-২ .. .. .. | ৪ |
| ৪। | কুলতলি .. .. .. | ৪ |
| ৫। | পাথরপ্রতিমা .. .. .. | ৪ |
| ৬। | গোসাবা .. .. .. | ১৮ |
| | **মোট** .. | ৫০ |

২৪-পরগনা (উত্তর)

| | | |
|---|---|---|
| ১। | সন্দেশখালি-১ | ৩ |
| ২। | সন্দেশখালি-২ | ৭ |
| ৩। | হাসনাবাদ | ৪ |
| ৪। | হারোয়া | ২ |
| ৫। | মিনাখান | ২ |
| ৬। | বসিরহাট-১ | ২ |
| ৭। | বসিরহাট-২ | ২ |
| ৮। | স্বরূপনগর | ২ |
| ৯। | দেগঙ্গা | ২ |
| ১০। | বনগাঁ | ২ |
| ১১। | বাগদা | ২ |
| ১২। | গাইঘাটা | ২ |
| ১৩। | বারাসাত-১ | ২ |
| ১৪। | বারাসাত-২ | ২ |
| ১৫। | হিঙ্গলগঞ্জ | ১৪ |
| | মোট | ৫০ |

**শিল্পে ব্যবহৃত অ্যালকোহল উৎপাদনের পরিকল্পনা**

৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৪২।) **শ্রীমতী আরতি দাশগুপ্ত :** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরকারি পরিচালনায় শিল্পে ব্যবহৃত অ্যালকোহল উৎপাদনের কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি; এবং

(খ) হলে, কোথায় কোথায় সেগুলি স্থাপিত হবে?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) একমাত্র দক্ষিণ ২৪-পরগনায় নীমপীঠে সুন্দরবন সুগারবিট প্রোসেসিং কোম্পানি লিমিটেড নামক সরকারি সংস্থার মাধ্যমে শিল্পে ব্যবহৃত অ্যালকোহল তৈরির প্রকল্প স্থাপিত হতে চলেছে।

[12-00 – 12-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Mannan Hossain on the subject of non-availability of beds and medicines at Baharampur Sadar Hospital for enteric patients. The Minister-in-charge of Health and Family Welfare Department made a statement in the House on this subject on 26.4.89 in reply to a Calling Attention notice tabled by Shri Mannan Hossain on 20.4.89.

I, therefore, do not accept this motion.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received one Calling Attention Notice from Shri Mannan Hossain on the subject of tension at Beldanga P.S. area of Murshidabad district following the death of a person and arrest of a lawyer.

I have selected the notice.

The Minister-in-charge may please make a statement today, if possible.

**Shri Abdul Quiyom Molla :** Sir, today it is not possible.

## Presentation of Petition

**Mr. Speaker :** Now I call upon Shri Dhirendra Let, MLA. to present a petition regarding proposal for enacting suitable laws or making amendments to the existing laws, if any, for controlling the Video Shows/Games in West Bengal, under rule 156 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**... (Honourable member Shri Dhirendra Let was not present in the House)...**

## LAYING OF REPORTS

**The Annual Accounts and Audit report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1980-81**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay the Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1980-81.

**The Eleventh, Twelfth, Thirteenth and Fourteenth Annual Reports and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the years 1984-85, 1985-86, 1986-87 and 1987-88.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay the Eleventh, Twelfth, Thirteenth and Fourteenth Annual Reports and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the years 1984-85, 1985-86, 1986-87 and 1987-88.

## DISCUSSION ON PRIVILEGE COMMITTEE REPORT

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়; আপনার কাছে আবেদন করছি—তাতে আপনি যে সিদ্ধান্ত নেবেন সেটাই মেনে নেব—আপনি বিবেচনা করুন যে, যে পর্যন্ত আপনি হাউস চালান—তার পরের দিন অনেকে আসতে পারে না। প্রতিদিন তাড়াহুড়া করে কাজ করতে হয়। তার এই যে ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট ওয়েস্ট বেঙ্গল আনছেন, এতে গভর্নর দু এক জায়গায় আপত্তি জানিয়েছে। তবুও এটাকে তাড়াহুড়া করে পাশ করিয়ে নিয়ে যাবেন—আমাদের পক্ষে এটা ওভারবাউন হয়ে যাচ্ছে। এবং আপনার ও আপনার স্টাফদের উপর খুবই চাপ পড়ছে। সেই জন্য বলছি দু এক দিন হাউস বাড়িয়ে দিন—হাউসটা কনটিনিউ করুন—এটা হল নং ওয়ান, নং টু সেই লর্ড ক্লাইভের আমল থেকে দেখছি এম. এল. এ-দের বিশেষ করে মফঃস্বলের এম. এল. এ-দের দিনের হাফ অব দি ডে ওয়েস্টেজ হয়—তারা ব্রেক ফাস্ট করে ঘুমিয়ে পরে হাউসে আসে।

আপনি অনেক কিছু পরিবর্তন করেছেন। আমাদের অনেক সময় নষ্ট হয়ে যায়। ফলে রিপোর্টাররা কোনও রিপোর্টিং করতে পারে না বিশেষ করে ন্যাশন্যাল লেভেলে। আমি সব মিলিয়ে আপনার কাছে এটা বলতে চাই যে, আপনি একটা ফাণ্ডামেন্টাল চেঞ্জ করুন। এতে কারো কোনও আপত্তি হবে না এবং আপনি যদি একটু ইনিসিয়েটিভ নিয়ে এটা করেন তাহলে হাউসটা আর একটু গুরুত্বপূর্ণ হয়, অ্যাকটিভ হয় বলে আমার নিজের ধারণা।

**মিঃ স্পিকার :** এটা কয়েক বার আলোচনা হয়েছে। অল পার্টি আলোচনা না করে এই ভাবে সিদ্ধান্তে আসা যায় না। কারণ, একদল বলছেন একটার সময় থেকে হবে, আর একদল বলছেন ৯টার সময় থেকে করা হোক, আর একদল বলছেন ১১টার সময় থেকে হোক। একদল বলছেন আপনি ১১টার সময় থেকে করুন এবং আপনি দুপুরে লাঞ্চ খাওয়ার ব্যবস্থা করে দিন। এটা খুব গোলমালের ব্যাপার আছে। সেই জন্য আমি অল পার্টি মিটিং ডাকব। অল পার্টির সাথে বসে আমি কথা বলব। আমি'ও ফিল করেছি যে, অনেক সময়ই অনেক রাত হয়ে যায়। আজকাল আবার নিউজ পেপার রিপোর্টিং-এর পদ্ধতির'ও একটা

পরিবর্তন হয়েছে। একটু তাড়াতাড়ি নিউজ না পেলে ন্যাশন্যাল কভারেজগুলি পাওয়া যায় না। সুব্রতবাবু এক্সপেন্ড হলেন, আর সেটা ন্যাশন্যাল কভারেজ পেল না, এটা ঠিক নয়। ঠিকই বলছেন, অসুবিধা আছে। সেই জন্য অল পার্টি নিয়ে বসে যখন আমরা এটা বিবেচনা করব তখন এতে যা কনসেনসাস হবে, তাই হবে। আমি একা কোনও ডিসিসন নেব না। ইট উইল বি এ কালেকটিভ ডিসিসন। হাউস আমার একার প্রপার্টি নয়, এটা হচ্ছে এভরিবডি'জ প্রপার্টি।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, "দি ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউটস (ওয়েস্ট বেঙ্গল সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৬ এটা আপনি বন্ধ রাখুন। স্যার, এটাতে অনেক গলদ আছে। গভর্নর এটাকে ফেরত পাঠিয়েছেন। এটাকে তাড়াহুড়ো করে পাস না করে পেণ্ডিং রাখলে অসুবিধা হবে?

**মিঃ স্পিকার :** পেণ্ডিং রাখলে অসুবিধা হবে। একটা সময়ের মধ্যে বিলটি পাস না করলে ল্যাপ্স হয়ে যাবে। আইনের একটা কনসিডারেশন বার আছে। ল্যাপ্স করলে প্রবলেম হবে। এটা ছেড়ে দিন। এই ভাবে ওটা করা যাবে না।

## Consideration of the Second Report of the Committee of Privileges, '88-89

**Mr. Speaker :** I have received a letter from Hon'ble Member, Shri Gyan Singh Sohanpal together with the following documents :

1. Nine Questions;

2. Copy of letter dt. 16.1.89 addressed to the Chairman of the Committee by Shri Gyan Singh Sohanpal;

3. Copy of the Joint noted submitted by Shri D.P. Chattopadhyay, Shri Apurbalal Majumdar and Shri Gyan Singh Sohanpal at the meeting of the Committee on 28.2.89;

4. Copy of joint letter dated 14.4.89 addressed to the Hon'ble Speaker by Shri D.P. Chattopadhyay, Shri Apurbalal Majumdar and Shri Gyan Singh Sohanpal.

I have gone through these documents. These documents have already been placed before the Committee. Mr. Sohanpal. if you have any new materials, submit those.

[12-10 - 12-20 P.M.]

**Shri Gyan Singh Sohanpal :** Sir, our case is that the committee while investigating the privilege case against Dr. Manas Bhunia raised by Shri Amalendra Roy has not followed the prescribed rules. The

Committee whether deliberately or wilfully, I do not know, have not followed the provisions of the rules prescribed in this regard. In support of our contention we have submitted yesterday that during the sittings of the committee a number of question were asked to the witness and some of which he replied. When the proceedings of the meeting were circulated we were shocked and surprised to find that it was not a verbatim record of the proceedings as required under rule 269(v). Most of the questions which we asked were not recorded.

**Mr. Speaker** : Mr. Sohanpal, one moment. I think I have to suspend the rule i.e. rule 306(2) because we cannot complete our debate within half-an-hour. So with the consent of the House I suspend the provision of Rule 306(2) so that we can proceed our discussion beyond half-an-hour.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, we were surprised to find that most of the questions we asked were not properly recorded and some of the replies, some of the answers given by the witness were carefully omitted as a result of which the complete document, the complete evidence was not placed before the committee and in the absence of the full evidence, the committee has come to a conclusion. If the full facts and the statements of the evidence would have been placed before the committee, I am sure, the decision of the committee would have been otherwise. So we have submitted yesterday that the question of this privilege should be referred back to the committee again so that these infirmities, these defects and irregularities which have been occurred may be omitted and a fresh investigation may be held. Sir, if this is done we can get an opportunity to examine the withness more carefully and note down the replies and on the basis of which we can come to a conclusion. This is what we submitted yesterday.

**Mr. Speaker** : Mr. Sohanpal, you have submitted a list of questions. In the first question in the last paragraph you have said, We all know that the onus of proof lies on the complainant and not on the accused as regards the charge raised against the accused. Since you have brought the charge against Dr. Bhunia, the Committee would like to know from you whether you have any proof/evidence in support of your contention/claim. I cannot agree with your contention here because under the Criminal Law also if any person has special knowledge of a case or circumstances or situation of an incidence, it is that person who have to prove that. The accused person will have to prove that and not the prosecutor. So, Mr. Sohanpal, I am sorry, I cannot agree with the first question of the last paragraph submitted to me.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I will not go into the merits or demerits of the question which you have just read. I would like to submit most modestly that these questions are not meant for the Speaker. these questions are meant for the witness only.

**Mr. Speaker :** No. These questions are made for the purpose of debate here. You have supplied these materials. These are the materials on which you have framed you case. You have said yesterday that you could not procure your materials. Now you have given me these materials.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to differ. I wanted to ask some questions, some of which have been answered and some of which have not been answered. these were not properly recorded. What were those questions—I have given you a copy of that. These questions are not meant for you or for anybody else.

**Mr. Speaker :** Mr. Sohanpal, the Chairman of the Committee is the Presiding Officer of the Committee. He has to decide whether a question is permissible or not?

**Shri Gyan Singh Sohanpal :** I have not come across any such power. Sir, the Chairman without deciding the mode of procedure and the nature of question to be asked under rule 269(1), can ignore it.

**Mr. Speaker :** So, your contention is that no question can be over-ruled. You can ask anything. You can ask about the distance of earth from the sun, time taken for coming of light from the sun to the earth, etc. etc.

**Shri Gyan Singh Sohanpal :** That is not my contention, Sir. I am narrating what the rules are permitting.

**Mr Speaker :** The rule authorises the Chairman to act in the same capacity as the Speaker acts in the House.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to differ.

**Mr. Speaker :** You may beg to differ but that is the rule.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, there is vast difference between the Presiding Officer of the House and the Chairman of the Committee. the Chairman is not above the Members. He is just presiding over a meeting.

**Mr. Speaker :** I have heard you. Your arguments are not convincing. I am sorry.

[ 18th May, 1989 ]

**Shri Gyan Singh Sohanpal :** Let me finish, Sir. In this House, you have an authority to overrule anything right or wrong. You may accept it. You may not accept it. Your decision cannot be challenged neither here nor outside.

**Mr. Speaker :** May it be challenged in the world after, I mean, in the next world.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I only want to submit that I have given you a copy of questions which is not meant for you. I wanted to raise these questions in the Committee.

**Mr. Speaker :** These questions have been disallowed. these questions have been rejected. the Chairman has the power to reject it.

**Shri Gyan Singh Sohanpal :** I beg to differ, Sir.

**Mr. Speaker :** O.K. I have heard you. Now, Sri Subrata Mukherjee.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে একটা পয়েন্টের অবতারনা করতে চাই যদি আপনি কনসিডার করেন। ডাঃ মানস ভূঁইয়া যে কথা বলেছেন, আমাদের এই হাউসের প্রথা হচ্ছে এক্সটেম্পো বলতে হবে, কোনও স্পিচ দেখে সদস্যরা বলতে পারবে না আদার দ্যান মিনিস্টার। তবে কোনও কোনও ক্ষেত্রে তার ব্যতিক্রম হয়। কিছুদিন আগে এডুকেশন ডিপার্টমেন্টের বাজেটে মাননীয় সদস্য পুরো স্পিচ দেখে রিড করেছেন। এই ব্যাপারে আপনি কাউকে অ্যালাউ করতে পারেন, আবার নাও করতে পারেন। এক্সটেম্পো বলতে গেলে—আপনি যদি পৃথিবীর কোনও জায়গায় যান তাহলে দেখবেন যে এর কতকগুলি সাধারণ ব্যাখ্যা আছে, কতকগুলি প্রথাগত ধারণার ভিত্তিতে করে দেওয়া হয়। এখন কথা হচ্ছে যে আপনি জানেন যে মনে করার উপরে কোনও মামলা হয়না।

**Mr. Speaker :** That is to be argued in the Committee. That is not for here.

[12-20 – 12-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এই ব্যাপারে আপনার রুলিং আছে। আমি এর আগে একবার বলেছিলাম যে কেউ যদি মনে করে, তখন আপনি বলেছিলেন যে মনে করার উপরে ভিত্তি করে কিছু হবেনা। Therefore, that is my point. আমি যদি মনে করি খাতায় আছে, চুরি করে পেয়েছে তাহলেও সেটা প্রিভিলেজের আওতারে পড়বে না। আমি মনে করি। এখন মনে করতে গেলে সাবস্টিটিউট করা যায় না। ও যদি স্ট্রেট ওয়েতে বলে যে আপনি কোটি টাকা চুরি করেছেন, তখন কিন্তু আর মনে করার পর্যায়ে পড়বে না। তখন একেবারে চার্জ and, therefore, has to substantiate. যে কোটি টাকা চুরি করেছেন। আমি নিজে একটা মামলা করতে গিয়েছিলাম, আমি এখানে সেটা রেফারেন্স হিসাবে বলছি, নেতাজীর

ছবির ডুপ্লিকেট করা নিয়ে একটা মামলা হয়েছিল। আমি বলছি যে অর্থটা ঐ হিসাবে করতে হবে, If it is charged direetly. এটাকে কিন্তু সাবস্ট্যানশিয়েট করতে হবে। কিন্তু ওর যদি ভাবটা হয় যে আমি মনে করি, তাহলে মাই সাবমিশন। নাম্বার টু, যার প্রসঙ্গে এনার বক্তব্য, সরাসরি উনি যদি প্রিভিলেজ আনতেন তাহলে একটা ম্যাটার হত। সরাসরি না এনে থার্ড পার্টি প্রিভিলেজ হচ্ছে এটা। থার্ড পার্টি Privilege means contempt of the House. It is a contempt of the House. হয়ে যায়। আমি নিজে মনে করি যদি একান্তই নিজে অভিযোগ করতেন উনি, তাহলে প্রিভিলেজের নামে কোনও মোশন এখানে আসতে পারে না। সর্ব শেষ হত, বিরোধিতা অল্প আসতে পারে, তাহলে কনটেম্পট হতে পারে, কনটেম্প অব দি হাউজ, বিকজ হি ইজ থার্ড পার্টি। আমি স্যার, আপনাকে একটা রেফারেন্স দিচ্ছি, হলডিরালাল এর মিথ অ্যাণ্ড ল অ্যাণ্ড দি পার্লামেন্টারি প্রিভিলেজেস এবং এখানে আমি বলতে চাই যে মোশনটা ইনভ্যালিড হয়ে যাচ্ছে, মোশনটা আসছে না। কিন্তু আবার যদি কনটেম্পট করে মোশন নিয়ে আসেন তাহলে আর একটা বিতর্কের অবকাশ থাকে। কিন্তু তাহলেও মোশনটা বাতিল হওয়া দরকার। স্যার আপনি যদি ৮২ পাতা দেখেন, যেখানে বলছে।

"The reflection of the members which could be treated as the contempt of the House and had been so treated in the past under the unwritten law and custom of the Parliament. But the principle which will guide the decision of the House in these matters is that only reflections upon the members when particular members are not named, or otherwise indicated, would be regarded as amounting to reflections on the House. Selective references would not be taken as reflections on the House, because the members concerned can have their remedy in law counts.' Categorically যাকে পার্টি করেছেন বলে মনে করেছেন, তিনি কিন্তু ব্রিচ অব প্রিভিলেজ আনেননি। সো দেয়ারফোর, মোশন যদি থার্ড পার্টির মোশন হয়, এটা কনটেম্পট অব মোশন হবে এবং কনটেম্পট অব দি হাউজ হবে। এটা কিন্তু ক্যাটাগোরিক্যালি বলে দেওয়া হয়েছে। আমি আর একটা অনুরূপ ভাবে পার্লামেন্টারি প্রিভিলেজ ইন ইণ্ডিয়া, ডঃ রঞ্জন অরোরা, অনুরূপ ভাবে তিনি ব্যাখ্যা করেছেন এবং সেই ক্ষেত্রে তিনি মেজ কে কোট করেছেন। আমি সেটাও আপনাকে পড়ে শোনাচ্ছি, যাতে দেখা যাবে হোল মোশনটা ইল্লিগ্যাল মোশন। সুতরাং মোশনটাকে নুতন করে আনতে হবে, এই ভাবে মোশন আনা যায় না। সেখানে ৯৯ পাতায় বলছেন, আমি পড়ে দিচ্ছি, The whole motion means breach of privilege motion—page 99, Parliamentary Privileges in India—Dr. Ranjan Arora. তাতে বলা হচ্ছে

"There is a difference between the breach of privilege and contempt of the House, though the two concepts are often used inter changeably. When any of the immunities, which are the privileges of the members individual or of the House collectively, are disregarded or violated by any person or body, it involves a breach of privilege in the

presence of the world. Such privileges can be punished by the House. But there are certain actions which are affront to the dignity of the House and can be termed as contempt of the House. According to May, each House also claims a right to punish actions which, while not breaches of any specific privilege.

According to May, Each House also claims a right to punish actions which, while not breaches of any specific privilege, are offences against its authority or dignity such as disobedience to its legitimate commands or libels upon itself, its officers or its members. Such actions though often called 'breaches of privilege' are more properly distinguished as 'contempts.'

Therefore, my submission is that the motion of privilege does not exist at all. You connot send it to the Privileges Committee. Let it cancel straightway and a fresh motion be taken and the House will consider on it.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমার মেন মোশন হাউস ডিসএগ্রি করে; সেটা নিয়ে আমি পরে বলব। এখন যে প্রশ্নটি মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপাল তুলেছেন সে ব্যাপারে আমি পয়েন্ট অফ অর্ডার রেজ করতে চাই। স্যার, উনি বললেন যে, আমাদের দলের বক্তা বা সদস্য ওখানে প্রশ্ন করেছিলেন, কিন্তু চেয়ারম্যান তা ওভাররুল করেছিলেন এবং আপনি ফাইনাল রুলিং না দিয়ে অবজারভেশন করলেন, 'তা তো করতেই পারেন, চেয়ারম্যানের পাওয়ার স্পিকারের মতো।' আমি আগেই বলেছি যে, যে নিয়ম আমাদের আছে—২৬৯'তে এই রকম কোনও পাওয়ার চেয়ারম্যানের আছে কি? না কোনও পাওয়ার নেই। প্রোসিডিয়র ফর একজামিনিং উইটনেস ২৬৯ যে রুল আছে তাতে চেয়ারম্যানের এরকম কোনও ওভাররুল করার পাওয়ার নেই। স্যার, আপনি জানেন থাকতে পারত, যদি কমিটি তাঁদের ফাংশনিং-এর জন্য ইন্টারনাল রুলস তৈরি করতে পারত। ৩০৩(এইচ)-তে আছে,

Power of Committee to frame Internal Working Rules. A Committee may frame internal working rules regarding selection of subjects for its examination and report, collection of preliminary meterials from various departments, public undertakings or other statutory bodies, appointment of sub-committee or study groups, study tours, examination of withnesses, preparation and submission of reports and follow-up actions.

স্যার আমাদের পশ্চিমবঙ্গে বিধানসভার প্রিভিলেজ কমিটি কখনো কোনও ইন্টারনাল রুলস তৈরি করেন নি। যদি এটা ক্লিয়ার থাকত, তাহলে Chairman will control asking of questions and he can over rule anybody asking any question. তাহলে অন্য কথা হত. যেটা হলে আমাদের এখানে ভাল হত। তার কারণ আপনি জানেন প্রিভিলেজ কমিটিতে যাঁরা বসে আছেন তাঁরা সবাই কোয়াসি জুডিসিয়াল ফাংশনিং করছে, They are all functioning as judges. বড় জোর চেয়ারম্যান চিফ জাস্টিসের মতো

হতে পারেন। স্যার, আপনি কোনও দিন কোনও কোর্টে শুনবেন না যে, একজন জজ প্রশ্ন করছেন, চিফ জাস্টিস তাঁকে বলছেন, 'তোমার প্রশ্ন করার দরকার নেই।' স্যার, জ্ঞান সিং সোহনপাল সেটাই বলছিলেন যে, প্রিভিলেজ কমিটিতে ইন অ্যাবসেন্স অফ এ স্পেসিফিক রুল কোনও মেম্বার যদি উইটনেসকে প্রশ্ন করেন, তাহলে চেয়ারম্যানের সেই কোশ্চেন আউট অব অর্ডার করার কোনও ক্ষমতা নেই। এরকম কোনও রুল নেই। Such rules are not given in the rules of procedure. Such rules are no according to the Judicial Practice. সুতরাং স্যার, চেয়ারম্যান যদি সেটা করে থাকেন, তাহলে আমার মনে হয় চেয়ারম্যান সেটা ঠিক করেন নি, চেয়ারম্যানের কাজটা ঠিক হয় নি।

[12-30 – 12-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রোসিডিয়র সম্পর্কে যেসব প্রশ্ন মাননীয় জ্ঞান সিং সোহনপাল তুলেছেন সেসব সম্পর্কে আমি কয়েকটা কথা বলতে চাই। প্রথমে চেয়ারম্যানের পাওয়ার সম্পর্কে প্রশ্ন উঠেছে। আমার সেটা ক্লিয়ার করে দেওয়া দরকার বলে মনে হচ্ছে। স্যার, আপনি দেখুন কাউল অ্যাণ্ড শকদেরের বই-এর ১০৪ পৃষ্ঠায় চেয়ারম্যান'স ডিউটিস অ্যাণ্ড পাওয়ারস সেখানে ডিফাইন করা হয়েছে। Chairman has duties and powers in respect of proceedings of the committee more or less similiar to these of the speaker in respect of the proceeding and deliberations of the House. এটা কোয়াইট ক্লিয়ার, কোনও কনফিউশনের কারণ নেই। secondly any procedural matter orising at the sittings of the Committee is decided by the Chairman. এটা পরিষ্কার।

There is no two opinions if any doubt arises on any point of procedure or otherwise, the Chairman may, if he thinks fit, refer the point to the speaker whose decision is final. ক্লিয়ার, নো অ্যাম্বিগুইটি। তারপরে মিনিটস সম্পর্কে প্রশ্ন তুলেছেন। Minutes of the sittings of a Committee are approved by the Chairman, whatever is approved by the Chairman, are the minutes of the sittings, He has also the power to correct patent errors or matters of factual nature in the report, etc. আর বেশি পড়ার দরকার নেই। কাজেই duties and powers of the chairman or the speaker actually. the committees are the Mini assembly. Mini parliament. এখানে এইকথা বললে হবে না ক্যাবিনেটের ক্ষেত্রে খাটে, কাউনসিল অফ মিনিস্টারের ক্ষেত্রে খাটে। শ্রী জ্ঞানসিং সোহনপাল কালকে বলেছিলেন ফাস্ট অ্যামঙ ইকুয়ালস। কাউনসিল অব মিনিস্টারস একটা প্রিন্সিপাল নিয়ে চলে But, it is Legislative the Assembly, it is the Parliament, where the Speaker is supreme. And in the Committee the Chairman is supreme সেকেগুলি প্রসিডুবালটা অন্য ব্যাপারে পাবেন। কাউল অ্যাণ্ড শাকদেরের পেজ ৭৩১ দেখুন, সেখানে কি আছে, সেখানে অনেকখানি ডিসকাসন আছে। আমি পেজ ৭৩১ যেটা আছে সেটা উল্লেখ করতে চাচ্ছি। এখানে কমপ্লিকেটেড থিং সব ব্যবহার করা হচ্ছে, here dealing with the main question of Privilege. when-

ever the privilege of the House is breached. অথবা হয় কনটেম্পট কোশ্চেন, তাহলে সেটা করপোরেটেড ক্যাপাসিটি। যে কোনও মেম্বার প্রশ্ন তুলতে পারেন, যদি তোলেন, হি জাস্ট রেজ দি কোশ্চেন। কোশ্চেন হবে সেটা বলা আছে, প্রিসিডেন্ট ভিত্তিতে হোক, কনভেনশন ভিত্তিতে হোক, রুলের ভিত্তিতে হোক, কিন্তু এখানে কি কোশ্চেন ইনভলভ? হচ্ছে আমাদের ফ্রিজম অফ স্পিচ টু দি সার্টেন এক্সটেন্ট এখানে সীমাবদ্ধ। লিমিটেড কোথায়? আমরা এমন কিছু বলতে পারব না বা পারি না যেটা আমি সাবসটানসিয়েট করতে না পারি, এমন কিছু বলতে পারব না যেটা আমি জেনেশুনে, ডেলিবারেটলি, নোইংলি আমি বলছি হাউসকে মিসলিড করার জন্য এই ধরণের বলতে পারি না। জেনারেলি আইনের ধারা আছে। কোনও ধারাকে আপনি লঙ্ঘন করলে জেনারেলি সেই আইন-মোতাবেক আপনাকে ধরা হবে, তেমনি এটা প্রিভিলেজ আমাদের হাউসের যে আপনি মিসলিড করতে পারেন না। আপনি ডেলিবারেটলি এবং নোইংলি, উইলফুলি এমন কিছু ফ্যাক্টস এখানে রাখতে পারেন না যা ম্যালিসিয়াসলি ফলস। তাহলে আইনের ধারা মোতাবেক আপনার বিরুদ্ধে চার্জ আনা হবে। সেই ভাবে চার্জ আসে না, any member can raise that question of privilege against that Particular member. এবং সঙ্গে সঙ্গে সেটা হয়ত মোশন আকারে আসতে পারে এবং প্রিভিলেজ কমিটির কাছে যেতে পারে। এটা যিনি তুলবেন, তিনি জাস্ট রেইজ করেছেন, দ্যাট ইজ নট এ কোশ্চেন অফ প্রিভিলেজ। এটা হাউস বিচার করবেন, নয় কমিটি বিচার করবেন। ইনভেস্টিগেশন, এগজামিনেশন এবং রিপোর্টিং হচ্ছে কমিটির দায়িত্ব। যিনি রেইজ করলেন তাদের দায়িত্ব হচ্ছে তারা তাকে ডাকতে পারে। এখানে পরিষ্কার বলা হচ্ছে, কমিটি মে হিয়ার, শ্যাল কথাটা ব্যবহার করা হয়নি। তার কথা শুনতে হবে, কারণ তিনি রেইজ করেছেন। প্রশ্ন হচ্ছে, কারও বিষয়ে ন্যাচারাল জাস্টিস দিতে গেলে তার বক্তব্য আগে শোনা উচিৎ। এক্ষেত্রে দি মেম্বার সুড রেইজ কোয়েশ্চেন প্রথম হচ্ছে তাঁর কথা, তারপর হচ্ছে দি মেম্বার, দি ইনক্রিমিনেটেড মেম্বার তাঁকে ইন রাইটিং দিতে হবে বা ইন পার্সন তাঁকে অ্যাপিয়ার হতে হবে কমিটির কাছে এবং পজিশনটা কি সেটা ক্লারিফাই করতে হবে। সেখানে বলা হয়েছে the committee may hear the member who raised the question of privilege. যিনি প্রিভিলেজ কোয়েশ্চেনটা তুলেছেন সেটা তিনি অধিকার মনে করলে কমিটি আপনাদের ডিসিসনের উপর নির্ভর করে তাঁদের কথা শুনবেন। সেকেণ্ডলি হচ্ছে on permit him to explain his case in a written statement. তার অ্যাপিয়ার করবার কোনও কমপালসনের কথা এখানে বলা হয় নি। এই প্রসিডিওরে বলা হচ্ছে ইন রাইটিং দিতে কমিটি তাকে পারমিট করতে পারে, তার কেসটা ক্লারিফাই করার জন্য তা পেশ করতে পারেন। এটা হচ্ছে যিনি কোয়েশ্চেন রেজ করেছেন সেই মেম্বার সম্পর্কে। এইবার এই সংক্রান্ত মামলার যখন বিচার হয়—মামলা কথাটা বলছি Any member of this House আমি এই সম্পর্কে কিছু বক্তব্য রাখছি। এখানে It is up to the committee to permit him to appear before the committee. একজন মেম্বারের বিরুদ্ধে যখন অভিযোগ আসছে প্রসিডিওর অনুযায়ী তিনি ন্যাচার্যাল জাস্টিস পেতে পারেন। তার আগে ইন রাইটিং কমিটির সামনে পারসনালি অ্যাপিয়ার হতে হবে এবং প্রসিডিওর অনুযায়ী তাকে তার যুক্তির স্বপক্ষে কিছু ডকুমেন্ট প্লেস করতে হবে, এটাই প্রসিডিওর। এই প্রসিডিওর সম্বন্ধে বলা হয়েছে "The committee decides in each

জন্য যা যা মেজার নিয়েছিলেন সেগুলি কি কমপ্লিট হয়ে গেছে? সেগুলি যদি কমপ্লিট না হয়ে থাকে তাহলে বক্রেশ্বরের এই মেজার কে এগুলি বাদ দিয়ে, অবহেলা করে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প করার জন্য চীৎকার, চেঁচামেচি হৈ চৈ করে তথাকথিত উদ্যোগের জেশচার দেওয়া হচ্ছে তাতে বিদ্যুতের সমস্যার সমাধান হবে কি না এটাই মানুষের জিজ্ঞাস্য? আমি আর একটি প্রশ্ন জিজ্ঞাসা করতে চেয়েছিলাম, সেটা হচ্ছে এই যে বিদ্যুতের সঙ্কট এর মূল কারণটা কি? কারণগুলি অনুসন্ধান করে দেখেছেন? সেখানে যে ত্রুটি বিচ্যুতি প্ল্যান রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে আছে, ঠিক মতো রক্ষণাবেক্ষণ হচ্ছে কিনা, সময় মতো মেরামত হচ্ছে কিনা? ঠিকমতো কাজ হচ্ছে না, দলবাজি হচ্ছে, যোগ্য লোককে সরিয়ে দিয়ে দলীয় স্বার্থে অযোগ্য লোককে বসানো হচ্ছে, তাতেই বিদ্যুৎ উৎপাদন ব্যাহত হচ্ছে। যেখানে ইউনিয়ন আছে, সেখানে সংখ্যালঘু ইউনিয়ন সিটুর বিদ্যুৎ কর্মীদের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে। এই ধরণের পদক্ষেপের ফলে বিদ্যুৎ উৎপাদনের স্বাভাবিক পরিবেশ বিপর্যস্ত হচ্ছে কিনা, তার জন্য বিদ্যুৎ উৎপাদন ব্যাহত হচ্ছে না অন্য কারণে হচ্ছে এই রকম সঙ্কটের অন্যান্য কারণ গুলির মধ্যে এটাই একটা অন্যতম কারণ। সেজন্য আমাদের দলের পক্ষ থেকে আমরা প্রস্তাব করেছিলাম যে এগুলি অনুসন্ধানের জন্য সরকার একটি উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করুন। সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধি এবং বিশিষ্ট নাগরিকদের নিয়ে উচ্চ ক্ষমতা সম্পন্ন তদন্ত কমিটি গঠন করা হোক এবং তাঁরা সমস্ত কারণগুলিকে অনুসন্ধান করে তার ভিত্তিতে বিদ্যুৎ সমস্যা নিরসনের বাস্তব পথ নির্দেশ করুন, যে পদক্ষেপ নিলে এই বিদ্যুৎ সমস্যা নিরসনের উপায় বার করা যাবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় বিদ্যুৎ সম্পর্কে একটা বিবৃতি আমাদের এই সভায় পেশ করেছেন। বিদ্যুৎ সম্বন্ধে বলতে গেলে প্রথমেই বলতে হয় যে চাহিদার তুলনায় উৎপাদন কম। এটাকে স্বীকার করে নিয়ে এবং মেনে নিয়ে বিদ্যুৎ সম্বন্ধে আলোচনা করছি। আপনারা মাননীয় সদস্যরা জানেন যে আমাদের বিদ্যুৎ পাবার কতকগুলি জায়গা রয়েছে। সেটা হচ্ছে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ডি. পি. এল., এন. টি. পি. সি., চুখা, কোলাঘাট, সাঁওতালডি, এদের অবস্থা এখন যা দাঁড়িয়েছে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর স্টেটমেন্টে সেটা দেখতে পাওয়া গেছে। সমস্ত জায়গা গুলিতেই বিদ্যুৎ উৎপাদন অধিকভাবে ব্যাহত হয়েছে। আমাদের বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে আসার আগে যে উৎপাদন ছিল তার চেয়ে প্রায় দ্বিগুণেরও কিছু বেশি উৎপাদন বর্তমানে হচ্ছে। কিন্তু এই উৎপাদনটা মাঝে মাঝে ব্যাহত হয়ে যাওয়ার জন্য পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সঙ্কট দেখা দিচ্ছে, বিদ্যুৎ সঙ্কট রয়েছে। আমরা একথা মনে করিনা এবং বিশ্বাস করিনা যে পশ্চিমবাংলায় বিদ্যুৎ সঙ্কট নেই, বিদ্যুৎ সঙ্কট আছে এবং দিন দিন বাড়ছে কারণ গার্হস্থ্য এলাকায় বিদ্যুতের কানেকশন নেবার জন্য গ্রাম এবং শহরের বিভিন্ন জায়গায় হাজার হাজার দরখাস্ত পড়ে আছে। ছোট খাট শিল্প যেগুলি তৈরি হচ্ছে তাদেরও বিদ্যুতের প্রয়োজন, বড় বড় কারখানা রয়েছে। তাহলে প্রশ্নটা এখানে, যতই উৎপাদন করুন না কেন আমাদের তার চেয়ে প্রয়োজনটা বেশি। এই বেশি প্রয়োজন থাকার জন্য মাঝে মাঝে সঙ্কট দেখা দিচ্ছে এবং এই সঙ্কটটাকে কাটিয়ে ওঠবার জন্য আপ্রাণ চেষ্টা করা হচ্ছে। বিদ্যুৎ মন্ত্রীর বিবৃতিতে এই কথাটা পরিষ্কার ভাবে বলা হয়েছে। এখন একটা কথা বলতে চাই। মাননীয়

স্পিকার মহাশয় ভেলের কাছ থেকে আমরা যে সব যন্ত্রপাতি খরিদ করেছি প্রত্যেকটি অকোজো হয়ে গেছে। ভেলের যন্ত্রপাতি ব্যবহার করতে গিয়ে বিদ্যুৎ পরিস্থিতি অনেক খারাপের দিকে চলে গেছে। বহু জায়গায় বহু ইউনিট বন্ধ হয়ে গেছে। ডি. পি. এল. কোলাঘাট বন্ধ। সাঁওতালডির কথা বাদ দিলাম। কিন্তু আমাদের বিদ্যুৎ পর্ষদ, আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী অত্যন্ত সজাগ দৃষ্টিতে এগুলো দেখবার চেষ্টা করছেন যাতে করে আগামী দিনে আমরা এই সঙ্কট কাটিয়ে উঠতে পারি। এই প্রসঙ্গে কয়েকটি কথা আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বলি, আপনি সময়-অসময়ে এমন সব বিবৃতি দেন যার ফলে বামফ্রন্ট সদস্যদের তারজন্য কৈফিয়ত দিতে হয়। সেইজন্য জিনিসটাকে গভীরভাবে দেখতে হবে এবং বিদ্যুৎ বিভাগে কর্তৃপক্ষ যাঁরা রয়েছেন তাঁদের সঙ্গে আলোচনা করে এই সমস্ত স্টেটমেন্টগুলি যদি দেন তাহলে আমাদের পক্ষে অত্যন্ত উপকারে লাগবে সেটা। তৃতীয়ত, আমাদের বর্তমানে একটা জিনিসের অভাব হয়ে গেছে যেটা আমরা নিজেরা বুঝতে পারছি। সেটা হচ্ছে, যতটুকু আমাদের মেশিনারি আছে, যতটুকু বিদ্যুৎ গ্রহণ করবার ব্যবস্থা আছে সেগুলোর মেনটেনেন্স কিন্তু ঠিকভাবে হচ্ছে না। এই মেনটেনেন্সের অভাবে আরও বিদ্যুৎ যেখানে যাবার কথা সেখানে সেই বিদ্যুৎ গিয়ে পৌছাতে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার নিবেদন, আজকে মেনটেনেন্সের কাজটাকে যদি ত্বরান্বিত করা যায়, মেনটেনেন্সের কাজটা যদি ঠিকভাবে করা যায়, তাহলে আমার বিশ্বাস, আমরা অনেক পরিমান বিদ্যুৎ পেতে পারব এবং প্রয়োজনে সেই বিদ্যুৎ বিভিন্ন জায়গায় দিতে পারব। আমি একটি কথা বলি, ট্রান্সফর্মারগুলিতে একটা তেল লাগে এবং সেটা দামী তেল। সেই তেল আমাদের স্টোরে আছে। কিন্তু দুর্নীতি এমন জায়গায় দাঁড়িয়েছে যে, সেই তেল ঠিকভাবে ট্রান্সফর্মারে দেওয়া হয় না, সেটা বাজারে বিক্রি হয়ে যায়। এরফলে ট্রান্সফর্মারগুলি আজকে অচল হয়ে যাচ্ছে এবং পরবর্তীকালে দেখতে পাচ্ছি, সেই অচল ট্রান্সফর্মারগুলি বদলে সেখানে নতুন ট্রান্সফর্মার লাগাতে হচ্ছে কারণ সেগুলো মেরামতের অযোগ্য হয়ে যাচ্ছে। আমি এ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি এ বিষয়ে তিনি ব্যবস্থা গ্রহণ করবেন। এই বলে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এই সভায় যে বিবৃতি দিয়েছেন তাকে সমর্থন করে শেষ করছি।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার বর্তমান অধিবেশনের সমাপ্তির দিনে বিদ্যুৎ পরিস্থিতি নিয়ে আমাদের যে আলোচনার সুযোগ এসেছে সেই সুযোগ পাবার জন্য অভিনন্দন জানাচ্ছি। পশ্চিমবঙ্গের বিদ্যুৎ পরিস্থিতি এবং বিদ্যুৎ ঘাটতি নিয়ে সাধারণ মানুষ খুবই উদ্বেগের মধ্যে আছে। এই সম্পর্কে কোনও বিতর্ক হতে পারে না এবং বিতর্ক নেইও। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী সম্প্রতি বিদ্যুৎ ঘাটতি সম্পর্কে যে প্রতিবেদন আমাদের সামনে উপস্থাপিত করেছেন সেই সম্পর্কে কারণগুলি তিনি নির্দ্বিধায় ব্যাখ্যা করেছেন। কংগ্রেস আমলে বিদ্যুতের উৎপাদনের পরিমান যা ছিল এবং বিগত ১২ বছরে বামফ্রন্ট সরকারের আমলে যা উৎপাদন বেড়েছে সেটা যদি আমরা পাশাপাশি মেলাই তাহলে এই বৃদ্ধিটা স্পষ্ট করে চোখে পড়ে। আমি বিস্তারিতে যাচ্ছি না, তবে বিরোধীবিহীন বিধানসভাতে কতগুলো বিষয় উত্থাপন করছি, কারণ আমাদের সকলের কাছেই সেটা স্পষ্ট হওয়া দরকার আছে। এগুলো হয়ত বিরোধীপক্ষ থেকেই উঠতো। সেই দৃষ্টিভঙ্গী থেকে কয়েকটি প্রশ্ন তাঁর সামনে

রাখছি। প্রথম প্রশ্ন, আমলাদের একটা অংশ নিশ্চয়ই বামফ্রন্টের প্রতি সহানুভূতিশীল নন, কারণ তাঁরা বিভিন্ন সময় বিভিন্নভাবে ভুল তথ্য উপস্থাপিত করছেন। তার ভিত্তিতে সম্ভবত মাননীয় মন্ত্রী মহাশয় বিধানসভায় স্টেটমেন্ট করলেন যে মাত্র ২ ঘন্টা করে লোড শেডিং চলছে। কিন্তু বাস্তব অবস্থা তা নয়, আমলারা আপনাকে ভুল তথ্য পরিবেশন করেছে। আমি কলিকাতা, মফঃস্বল এবং গ্রামাঞ্চলে সর্ব্বত্র দেখেছি বিগত কয়েক মাস ধরে কিন্তু ৮ থেকে ১০ ঘন্টা লোড শেডিং হয়েছে। কলিকাতায় যে হাউসিং কমপ্লেক্স গুলি আছে সেখানে আমাকে কর্মসূত্রে যেতে হয়েছে, সেই দিকে আপনি যদি তাকান তাহলে দেখবেন একই ঘটনা। আজকে বিদ্যুৎ সঙ্কট বেড়েছে তার কারণ হল বিদ্যুতের ব্যবহার বেড়েছে, অনেক মানুষ গ্রাহক হয়েছে, কারখানা বেড়েছে এই সব ঘটনা সব সত্য। আজকে আমরা দেখতে পাচ্ছি ছাপাখানা শিল্প যেটা প্রাদেশিকতার প্রশ্ন না তুলে বলা যায় যে পুরোপুরি বাঙ্গালীদের হাতে ছিল, ঘন ঘন লোড শেডিং-এর ফলে ক্রমশ সেটা ধ্বংস হয়ে যেতে বসেছে। মাননীয় স্পিকার স্যার, আমি আরও একটা বড় ঘটনা বলছি সেটা হল এই গুলো তো বাস্তব কথা যে পরীক্ষার সময়, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষার সময় পরীক্ষার্থীরা অসুবিধায় পড়েছে রাত্রে লোড শেডিং হওয়ার জন্য এই গুলি কোনও দোষারোপের প্রশ্ন নয়, এই গুলি হচ্ছে ঘটনা। এই সমস্ত ঘটনার কারণ গুলি আপনি ব্যাখ্যা করে বলবেন। আমি এই যে প্রশ্ন গুলি উত্থাপন করেছি সেই ক্ষেত্রে আমি দেখেছি যে সেখানে অসুবিধা হয়েছে। আমি আরও একটা বড় প্রশ্ন এখানে উত্থাপন করতে চাই। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প নিশ্চই আমাদের কাছে আত্ম মর্যাদার প্রতীক। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের মধ্যে দিয়ে গোটা পশ্চিমবাংলার মানুষ কেন্দ্রের বিরুদ্ধে লড়াই-এর একটা জোরালো ধাপ উত্তীর্ণ হচ্ছে। ফলে এখন একটা আত্ম মর্যাদার প্রশ্ন এসে দাঁড়িয়েছে। বক্রেশ্বর প্রকল্পের জন্য যে রক্ত দানের প্রোগ্রাম আছে আমি মনে করি এর একটা ভাল দিক আছে। আগে ব্লাড ডোনেশনের ব্যাপারে একটা কুসংস্কার ছিল, সেটা এই পরিকল্পনার মধ্যে দিয়ে ভেঙ্গে গেছে। মানুষ আরও সতস্ফুর্ত্ত ভাবে ব্লাড ডোনেশন করছে। যাই হোক আমি খবরের কাগজে একটা উদ্বেগ জনক খবর দেখেছি। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের জন্য যে জল লাগবে তা হল ৬৬ একর ফিট এবং সেটা তিলপাড়া ব্যারেজ থেকে নেওয়া হবে। বিভিন্ন মন্ত্রীরা মিলে যে মনিটরিং সেল করেছেন এবং বৈঠক করেছেন তাতে বলেছেন যে এর ফলে বীরভূম এবং কাঁদি সাব-ডিভিসনের ভরতপুর থেকে বড়ঞ্চার ব্যাপক এলাকা চাষের জল মার খাবে এবং সেখানে তার বিকল্প হিসাবে ডিপ টিউবওয়েলের ব্যবস্থা করা হবে। আমি আপনার কাছে এই বিষয়টা জানতে চাই। কাঁদি সাব-ডিভিসনে, আমার যেটা জানা আছে, এই ক্ষেত্রে এখানে যা ওয়াটার লেভেল তাতে ওয়াটার বোর্ড টিউবওয়েল করতে ব্যর্থ হয়েছে। খুব স্বাভাবিক ভাবে বক্রেশ্বর প্রকল্পের সাথে সাথে সিদ্ধেশ্বরী প্রকল্পের উপর জোর দিতে হবে। আমাদের কৃষি যাতে মার না খায়, বক্রেশ্বর প্রকল্পের জন্য তিলপাড়া ব্যারেজ থেকে জল নিতে গেলে সিদ্ধেশ্বরী প্রকল্পকে কার্যকর করতে হবে। এই কথা বলে আপনার কাছে আবেদন করছি পুঙ্খানুপুঙ্খ ভাবে বিদ্যুৎ সঙ্কটের কারণ গুলি ব্যাখ্যা করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের উপর আলোচনা করতে গিয়ে সবাই স্বীকার করেছেন বিদ্যুতের ঘাটতি এবং লোড শেডিং হয়েছে। মাননীয় মন্ত্রী

মহাশয় বলেছেন যে ২ ঘন্টার বেশি লোড শেডিং হয় না। আমি যে বাড়িতে থাকি সেখানে ৩ ঘন্টা করে লোড শেডিং হয়েছে।

(এ ভয়েস ঃ- আপনার বাড়িটা কোথায়, আপনি কোথায় থাকেন)

আলিমুদ্দিন স্ট্রিটে যে আপনাদের বাড়ি আছে তার পাশেই থাকি। সেখানে ৩ ঘন্টা করে লোড শেডিং হয়েছে। এই হচ্ছে বাস্তব অবস্থা। আমি মনে করি লোড শেডিং-এর কারণ হল বিদ্যুৎ সম্পর্কে আপনাদের সঠিক পরিকল্পনার অভাব। মাননীয় মন্ত্রী মহাশয় পাওয়ার দপ্তরে যে প্লানিং করেন লোয়ার সেকশন অফিসাররা সেই ব্যাপারে সহযোগিতা করেন না। আজকে যদি বিদ্যুতের মেনটেনেন্স ঠিক ভাবে হোত তাহলে মন্দিরবাজারে যে বিরাট অ্যাকসিডেন্ট হয়েছে তা হোত না। আপনার কাছে আমার প্রশ্ন হচ্ছে, প্লানিং এবং ডিস্ট্রিবিউশন কোন ভিত্তিতে হবে? ব্লক ভিত্তিতে হবে, থানা ভিত্তিতে হবে? আজকে জেলা প্লানিং বোর্ডে প্লানিং কমিটি আছে, ব্লক প্লানিং কমিটি আছে, অথচ আপনার কাছে ব্লক ভিত্তিতে কোনও হিসাব নেই। আজকে আপনি হাউসে ডিস্ট্রিবিউশন করেছেন—একাদশ তালিকায় রিটিন অ্যানসার দিয়েছেন। আমি আমার প্রশ্নের মধ্যে (প্রশ্ন নং *৩৬৪, অনুমোদিত প্রশ্ন নং ১৯২৯) জানতে চেয়েছিলাম—'দেগঙ্গা ব্লকের কোন কোন মৌজায় বৈদ্যুতীকরণের কাজ হইয়াছে?' আপনার জবাবে আপনি বলেছেন—'ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।' অর্থাৎ জেলা ভিত্তিক পরিসংখ্যান রাখার ব্যবস্থা আছে, কিন্তু ব্লক ভিত্তিতে কোনও পরিসংখ্যান রাখার ব্যবস্থা নেই। ব্লক ভিত্তিক পরিসংখ্যান কেন রাখা হয় না? এই যদি অবস্থা হয় তাহলে অন্যান্য দপ্তরের সঙ্গে—ব্লকের প্লানিংয়ের সঙ্গে বিদ্যুতের প্লানিংয়ের কোনও সংযোগ নেই, এই কথাই বলতে হয়? আজকে হাউসে আমি ব্লক ভিত্তিতে পরিসংখ্যানের কথা যা জানতে চেয়েছিলাম তা আপনি সার্কুলেট করেছেন। আপনার টেবিলেও এটা হয়ত দেওয়া হয়েছে। আপনার যদি কোনও প্ল্যানিং না থাকে তাহলে মাননীয় অর্থমন্ত্রীর সাথে বসে এটা যাতে হয় তা আপনার দেখা উচিত। আমি ১৯৮৭ সাল থেকে লেখালেখি করে আসছি যে, দেগঙ্গার বিশ্বনাথপুর মৌজায় একটা দুটো খুঁটি পুঁতে বলা হচ্ছে গোটা এলাকাটি ইলেকট্রিফায়েড হয়ে গিয়েছে। সেখানে আপনার প্লানিংয়ের অভাব রয়েছে। অথচ সেখানে রিয়েল কনজুমার, ইনটেনডিং কনজুমার যারা তারা দরখাস্তের পর দরখাস্ত করার পরেও বিদ্যুৎ সংযোগ পাচ্ছে না। খবরের কাগজে দেখলাম যে ঐ সমস্ত দরখাস্ত চিফ ইনজিনিয়ারের কাছে পাঠানো হয়েছে। অনেক জায়গা আছে যেখানে মিটারের বিল পাঠাবার নাম করে অ্যাভারেজ মিটার বিল আসছে। ডিস্ট্রিবিউশন এবং মেনটেনেন্সের ব্যাপারে উৎপাদনের ক্ষেত্রে অব্যবস্থা দেখা দিয়েছে, এই কথা আপনি নিজেই স্বীকার করেছেন। বিদ্যুতের চাহিদা দিনের পর দিন বাড়ছে, কিন্তু চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে আপনার অফিস এবং অ্যাডমিনিস্ট্রেশন কাজ করতে পারছে না। এটা যাতে একই টিউনিংয়ে চলে তারজন্য আপনি বিশেষ তৎপর হোন।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আলোচনায় অংশ নিতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই বিদ্যুৎ ঘাটতির ব্যাপারটি সর্ব ভারতীয় একটি ব্যাপার। সব রাজ্যের কমবেশি এই বিদ্যুৎ ঘাটতি আছে, শুধুমাত্র পশ্চিমবাংলায় আছে তা নয়। তবে একথা ঠিক যে পশ্চিমবাংলার এই ঘটনা বাস্তব। একে হাল্কা করে দেখা উচিত নয়। কেউ কেউ এটাকে

হালকা করে দেখছেন—এরজন্য মূলত দায়ী পূর্বতন কংগ্রেস সরকার। এরজন্য আমরা যেটা লক্ষ্য করি তা হচ্ছে, তাঁরা অনেক অপরিকল্পিত ভাবে বিদ্যুৎ দপ্তরে কর্মী নিয়োগ করে গেছেন। এর ফলে আজকে এই ঘাটতি দেখা দিচ্ছে এবং এই অবস্থাকে আজ সঙ্কটজনক করে তুলেছে। বিগত দুটি টার্ম যে যুক্তফ্রন্ট এখানে ক্ষমতায় ছিলেন সেই সময়ে ক্রটি বিচ্যুতি কিছু ছিল ঠিকই, কিন্তু সেটা গৌণ। কারণ তাঁরা অনেক কম সময়ের জন্য ক্ষমতায় ছিলেন। ওই সময়ে নতুন করে কোনও পরিকল্পনা গ্রহণ করা সম্ভব ছিল না। আমরা এটা মেনে নিয়েছি, অন্যরাও মেনে নেবেন যে বক্রেশ্বর প্রকল্প পশ্চিমবাংলার বর্তমান ও ভবিষ্যতে বিদ্যুৎ সমস্যার ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে ভূমিকা নিয়েছেন তা খুবই নক্কারজনক। এর বিরুদ্ধে বামফ্রন্ট সরকার যে সদর্থক ও সাহসিক ভূমিকা নিয়েছেন আমরা তাকে অভিনন্দন জানাই। কিন্তু তা সত্ত্বেও বিদ্যুৎ ঘাটতি থেকে যাবে। আমরা যখন একবিংশ শতাব্দীতে প্রবেশ করবো তখন ডি. ভি. সি.র সমগ্র কম্যাণ্ড এরিয়ায় ৩,৫০০ মেগাওয়াট', এর মধ্যে ডি. ভি. সি., মেজিয়া, বোকারো, এন. টি. পি. সি.র ফরাক্কা, বিহারের কাহেলগঞ্জ, ওড়িষ্যার তালচের—এই সমস্ত মিলিয়ে ৭০০ মেগাওয়াটের বেশি বিদ্যুৎ পাওয়া সম্ভব নয়। সুতরাং আমাদের বর্তমান ঘাটতি মেটাতে গেলে ২,৮০০ মেগাওয়াট, ৫,৫০০ মেগাওয়াট বিদ্যুৎ প্রয়োজন হবে। কিন্তু আমাদের বর্তমানে যে উৎপাদন ক্ষমতা তা থেকে ২,৩৪১ মেগাওয়াটের সঙ্গে কোলাঘাটের ৮৪০ মেগাওয়াট, বক্রেশ্বরের ৬৩০ মেগাওয়াট, রাম্মাম এবং তিস্তার ১১৮ মেগাওয়াট এবং সি. ই. এস. সি.র ১৩৫ মেগাওয়াটকে আমরা ধরতে পারি।

[2-10 – 2-20 P.M.]

তাহলে আমাদের উৎপাদন ক্ষমতা এই নিয়ে ১৭২০ মোট দাঁড়াবে। ৪০৬৪ যেখানে আমাদের মোট প্ল্যান্ট লোড ফ্যাক্টর হওয়া উচিত সেখানে কম হচ্ছে ৬০ পার্শেন্ট তা হলে ঘাটতি হবে ৮৫০ মেগাওয়াট মতো এই যে বিদ্যুতের ঘাটতি তা সব জায়গাতেই চাহিদার তুলনায় উৎপাদন ক্ষমতা কম। উৎপাদন ক্ষমতার তুলনায় প্রকৃত উৎপাদন কম। ডি. ভি. সি প্রতিশ্রুতি অনুযায়ী যোগান দেয় না। উৎপাদন বন্টনে সমন্বয়ের অভাব। ফরাক্কার উৎপাদন ও জল সরবরাহের অনিশ্চিয়তা, বিদ্যুৎ চুরি প্রভৃতি রয়েছে। বিদ্যুৎ লাইন থেকে লাইন নিয়ে চার্জড করা হচ্ছে। অথচ লোকেরা কানেকশন চেয়ে পাচ্ছেন না, লক্ষ লক্ষ কানেকশনের জন্য দরখাস্ত দিয়েও ফেলে রাখা হয়েছে এবং শেষ পর্যন্ত হুকিং করে বিদ্যুৎ চুরি করছে। তারফলে আমাদের ঘাটতি আরও বেড়ে যাচ্ছে। তাছাড়া প্রশাসনিক যে কাঠামো আছে তাতে অনেক সময়ে আমলা নির্ভরতা রয়েছে। এটা কাটানো দরকার। এইরকমও অভিযোগ এসেছে যে কিছু অযোগ্য ও অদক্ষ কর্মচারী আছে তাদের উৎপাদন এবং বন্টন ব্যবস্থার মাথায় বসিয়ে রাখা হয়েছে। এই অভিযোগগুলি সরকারের পুঙ্খানুপুঙ্খরূপে খুঁটিয়ে নেওয়া দরকার আছে। এইরকম ক্ষেত্রে নিশ্চয় প্রতিবিধান করা দরকার এবং এই যে ঘাটতি হচ্ছে বিদ্যুৎ কর্মীদের গাফিলতির জন্যে তার একটা ব্যবস্থা নেওয়া দরকার। আমি শুধু একটি প্রস্তাব বিদ্যুৎমন্ত্রীর বিবেচনার জন্য পেশ করতে চাই। সেটা হচ্ছে সংস্থা পরিচালনার জন্য পুরানো ধ্যানধারনার পরিবর্তন করে গণতান্ত্রিক ব্যবস্থার মাধ্যমে শ্রমিক—কর্মচারিদের ও তাদের সংগঠন গুলির উপযুক্ত স্বীকৃতি ও মর্যাদা দিয়ে এঁদের সহযোগিতা অর্জনের চেষ্টা করতে হবে। তাছাড়া উৎপাদন ও বন্টনের

জন্য দৈনন্দিন বিভিন্ন ইউনিটের উৎপাদন ও সামগ্রিক বন্টনের ব্যাপারটা দেখার ও সমন্বয় সাধনের জন্য একটা স্থায়ী মনিটারিং সেল পাওয়ার কমিশনারের নেতৃত্বে থাকা প্রয়োজন। এতে প্রত্যেকটি বিদ্যুৎ সংস্থার একজন করে প্রতিনিধি থাকবে। এই সেল প্রত্যেকটি সংস্থার ইউনিটগুলিতে কখন কত উৎপাদন করবে এবং উৎপাদিত বিদ্যুৎ কিভাবে বন্টিত হবে তার সমন্বয় সাধন করবে।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যরা একটা বিতর্ক চেয়েছিলেন এবং আমিও চেয়েছিলাম যে এই বিদ্যুতের ব্যাপারটা নিয়ে আমি একটু আপনাদের সামনে তুলে ধরতে পারি। এমন কি এই ধরণের কথা শুনতে হচ্ছে যে দেশের লোকেরা না খেয়ে, অনাহারে মরছে এই বিদ্যুৎ না থাকার জন্যে এবং জল না পাওয়ার জন্যে, সর্বত্র একটা হাহাকার সৃষ্টি হয়েছে। এই পরিস্থিতির সৃষ্টি করে বিরোধীরা তো আবার হ্যারিকেন তৈরি করে একটা শোভাযাত্রা করে হাউসে ঢুকলেন এবং এই বিদ্যুতের ব্যাপার নিয়ে একটা বিতর্ক চাইলেন। কিন্তু দুঃখের বিষয় আজকেই তাঁরা থাকলেন না এবং কিছু বললেন না। অবশ্যি দেবপ্রসাদ সরকার মহাশয় কিছু প্রশ্ন রেখেছেন তার আমি প্রত্যুত্তর দেবার চেষ্টা করছি। চাহিদা অনুযায়ী অগ্রগতি যে কিভাবে বেড়েছে দেখুন। যেখানে ১৯৭৬-৭৭ সালে ৮১ মেগাওয়াট বিদ্যুৎ ছিল এখন সেটা ১ হাজার ৭৭৮। ১৯৭৬-৭৭ সালে যেখানে চাহিদা হচ্ছে ৪ হাজার ৫৩৭ মিলিয়ান ইউনিট সেখানে বেড়েছে ৮৮০৬ মিলিয়ন ইউনিট। শুধু তাই নয় যেখানে কৃষির চেহারা ছিল শতকরা ৪ থেকে ৮ পার্শেন্ট সেখানে ১২ থেকে ১৫ পার্শেন্ট দাঁড়িয়েছে। এইরকম অবস্থায় চাহিদা যেমন বেড়েছে তেমনি উৎপাদনও বেড়েছে। এই বছরই পি এল এফ ৩৩০ মেগাওয়াট বেড়েছে কিন্তু চাহিদা যে হারে বাড়ছে তাতে ক্ষুদ্র সেচ, মাঝারি সেচ প্রভৃতি কিছু কিছু হচ্ছে। কিন্তু বড় শিল্প করা যায় না তাতে কেন্দ্রীয় সরকারের অনুমতি চাই। ক্ষুদ্র সেচ অনেকগুলি হয়েছে, সেইদিক থেকে চাহিদা বেড়েছে। সরকার পক্ষ থেকেও অনেক সময়ে বিভ্রান্ত মূলক প্রচারের ফলে তারা বিভ্রান্ত হয়ে বিদ্যুৎ নেই বলে প্রশ্ন করে থাকেন। পি. এল. এফ. যেটা হয় তার শতকরা উৎপাদন হার এমন কিছু খারাপ নয়। ভেল সাঁওতালডিতে এটা প্রথম পরীক্ষা নিরীক্ষা করেছে কিন্তু এই ব্যাপারে তাদের ওখানে ডিজাইন বা ম্যাপ কিছুই নেই। তারা যে টারবাইন করেছিল, সেইগুলির পরীক্ষা নিরীক্ষা নিশ্চয় করতে হবে। তারা এইগুলির কোনও ডিজাইনও রাখেনি। এখন ভেলের এঞ্জিনি স্বীকার করা উচিত মেশিনগুলি খুলে দেখতে হবে, এখন ওদের ম্যাপ-ট্যাপ সব হারিয়ে গেছে, কিন্তু তা সত্ত্বেও এইগুলি দেখতে হবে কি করা যায়। আমাদের এখানে পি. এল. এফ. হচ্ছে ৪২.৮। এখানে শুধু এই পশ্চিমবাংলায় ব্যাণ্ডেল এবং কোলাঘাট এরা দুইবার প্রাইজ পেয়েছে ভাল উৎপাদন করার জন্য। সাথে সাথে বলব ডি. ভি. সি.-র ২৯.৯ পারসেন্ট হচ্ছে পি. এল. এফ., এন. টি. পি. সি.-র ফরাক্কায় সেখানে ৩৭ পারসেন্ট হচ্ছে তাদের পি. এল. এফ.। আর অন্য রাজ্যে যদি দেখেন তাহলে দেখবেন সেখানে প্রধানত তাপবিদ্যুতের ক্ষেত্রে বিহারে হচ্ছে ৩৬.২, আসামে যদি দেখেন তাহলে দেখবেন ২৭.৫ আর উড়িষ্যায় ৩০.২ এটা এই জন্য হচ্ছে। কিন্তু পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে এখানে জলবিদ্যুৎ নেই, এখানে তাপ-বিদ্যুতের উপর নির্ভর করতে হচ্ছে। শুধু বিদ্যুৎ যে সব সময় উৎপাদন করা যাচ্ছে তা নয়, অনেক সময় তা কমাতেও হচ্ছে। এর একটা হিসাব বলা যায় যে গত বছর কোলাঘাটে শতকরা ৮ ভাগ, ব্যাণ্ডেল

সাড়ে ৪ ভাগ ব্যাক ডাউন করতে হচ্ছে। এখানে যদি জল বিদ্যুৎ থাকত তাহলে তাপ-বিদ্যুৎগুলিকে বেস্ট লোড হিসাবে তারা উৎপাদন করতে পারত কিন্তু ওরা তা পারে না। অনেকে বলেছেন ৬০/৭০ ভাগ উৎপাদন করতে হবে কিন্তু এখানে করা যাবে না। ই. আর. ই. বি. একটা সংস্থা আছে সেখানে ডি. ভি. সি., এন. টি. পি. সি., ডি. পি. এল., পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে তারা আলোচনা করেছিলেন যে এখানে এই পূর্বাঞ্চলে কি সমস্যা আছে, তারা বলেছিলেন এখানে তাপ বিদ্যুৎ ৪০-র বেশি করা মুস্কিল। এখানে এই জলবিদ্যুতের কোনও ব্যাকিং নেই। এখানে এটা বোঝা দরকার পি. এল. এফ. এখানে সেই রকম করা যায়নি। গত নভেম্বরে যদি ধরা যায় কোলাঘাটে ৭১.৮ পারসেন্ট হচ্ছে উৎপাদন তার মানে এর সাথে ব্যাণ্ডেলের ৫টা ইউনিটকে যদি ধরা যায় তাহলে—ব্যাণ্ডেলের ইউনিটগুলির কোনও ইন্টারাপশন ছাড়া—বেস লোড হয়ে যাবে ১০০ ইউনিট, তাহলে তখন এটা প্রাইজ পাওয়ার মতো অবস্থা হবে। পশ্চিমবঙ্গে যারা এখনকার কর্মী, যারা ইঞ্জিনিয়ার তাদের যোগ্যতা কম বা এটা করছেন না, এটা ঠিক নয়। এখানে প্রধান কারণ হচ্ছে জলবিদ্যুৎ এখানে নেই। এ ছাড়া অনেকেই বলেছেন লোড শেডিং সম্পর্কে, এবং এই ব্যাপারে অনেকেই পরামর্শও দিলেন যে আপনি একটা বিবৃতি দেবেন। এখানে পশ্চিমবাংলায় অনেকগুলি কাগজ আছে ঐ আনন্দবাজার তারা পরিকল্পনা করে—ঐ গ্রুপের যারা আছেন—মিথ্যা প্রচার করছেন যে সল্ট লেক এলাকায় ১২ ঘন্টা বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না, লোড শেডিং হচ্ছে। সল্ট লেক এলাকায় আমি নিজে থাকি, অন্যান্য ২/৩ জন সদস্যও থাকেন, তাই সল্ট লেকে ১২ ঘন্টা বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না, সল্ট লেকের ইতিহাসে ১২ ঘন্টা কখনও লোড শেডিং হয়নি। সাধারণত ২ ঘন্টার বেশি হয়না। আমার কাছে হিসাব আছে, আমি হিসাব করে বলতে পারি যত লোডশেডিং হয়। সি. ই. এস. সি এলাকায় মার্চ মাসে সকালে ১৯ মেগাওয়াট, বিকালে ৭২ মেগাওয়াট। এপ্রিলের সকালে ১৫ মেগাওয়াট, সন্ধ্যায় ১১০ মেগাওয়াট। রাজ্য বিদ্যুৎ পর্ষদের মার্চ মাসে সরকারে ২৯, সন্ধ্যায় ৮১ মেগাওয়াট হয়েছে।

[2-20 – 2-30 P.M.]

এপ্রিল মাসে সকালে ১০ এবং সন্ধ্যায় ৯৫। এটা যদি ভাল করে হিসাব করা যায় তাহলে আমি যা বলেছিলাম ২ ঘন্টার বেশি লোডশেডিং হবার কথা নয়। কিন্তু ঘটনা কি হল—আমি যেদিন বলেছিলাম তারপরে এক সাথে ৭টি ইউনিট ডি. ভি. সি'র বন্ধ হয়ে গেল। তারপর দেখা গেল আমাদের কোলাঘাটের একটি ইউনিট চলছিল, তার টিউব লিকেজ হওয়ার জন্য সেটা বন্ধ হয়ে গেল। তারপর দেখা গেল ব্যাণ্ডেলের ৪ নং ইউনিট এর এমন অবস্থা হল যে তাকে বন্ধ করে দিতে হল। তারপর এন টি পি সি'র ৩টি ইউনিট ২১০ মেগাওয়াটের তাঁরা চালাতে পারলেন না। চুখায় যেখানে বরফ গলা জল নিয়ে বিদ্যুৎ হবে, যেখানে গ্রীষ্ম কালে পূর্ণ বিদ্যুৎ পাওয়ার কথা সেখানে সেই সময় দেখা গেল একটা ইউনিট খারাপ হয়ে গেল, ট্রান্সমিশন লাইনে গণ্ডগোল হয়ে গেল, সার্কিট লাইনে গণ্ডগোল হয়ে গেল। আমার বলার পর ২ ঘন্টার পরিস্থিতি থাকল না, পরিস্থিতি বদলে গেল। এত যে হাজার হাজার সার্কিট কিলো মিটার লাইন এই লাইন অনেক সময় ব্রেক ডাউন হয়, অনেক সময় ট্রান্সফর্মারে অসুবিধা দেখা দেয়, নানা রকম হয়, কোনওখানে লাইন খারাপ হয়ে গেল, লোডশেডিং লাইন খারাপ হওয়ার জন্য হল। সুতরাং এটা আলাদা করে দেখতে হবে।

দেবপ্রসাদ সরকার বললেন যে নদীয়াতে গত বছর এই লোডশেডিং-এর জন্য চাষ হয়নি। আমি বলছি একটু খোঁজ নিয়ে দেখুন, গত বছর নদীয়ায় তার আগের বছরে যে চাষ হয়েছিল তার থেকে বেশি হয়েছে। কংগ্রেস এবং নক্সাল মিলে এমন একটা পরিস্থিতি সৃষ্টি করল যে ২৬টি টাওয়ার ভেঙ্গে পড়ল, সেখানে গুলি চালাতে বাধ্য হল। সেজন্য নদীয়া এবং মুর্শিদাবাদকে ভাগ করে দেওয়া হয়েছে, ১০ ঘন্টা বিদ্যুৎ দিলে সেচের সমস্ত প্রয়োজন মেটানো যাবে, সেজন্য দুটো ভাগ করে দিয়েছি। আপনি খবর নেবেন গত বছর তার আগের বছরের চেয়ে নদীয়া মুর্শিদাবাদে বেশি চাষ হয়েছিল কিনা। অথচ একই কথা বলে যাচ্ছেন। বললেন যে এখানে কৃষির ক্ষতি হয়ে গেছে। কৃষির কিছু ক্ষতি হয়নি। কালকে কৃষি মন্ত্রী বলেছেন যে বিদ্যুৎ বা অন্য কোনও কারণে ক্ষতি হয়নি, ক্ষতি হয়েছে ডি. ভি. সি. যে পরিমান জল প্রতি বছর দেয় তার থেকে কম দিয়েছে। বলছেন যে এমন লোডশেডিং হয়ে গেছে যে শ্রমিকরা লে অফ হয়ে গেছে। বিদ্যুতের জন্য ক্ষতি হয়ে গেছে তা নয়, উৎপাদন কিছুটা ব্যাহত হয়েছে অন্য কারণে। এমন ব্যাপক লোডশেডিং হয়ে যায়নি যার জন্য শ্রমিক লে অফ হয়ে গেছে, কারখানায় ছাঁটাই হচ্ছে। তারপর ছাপাখানার সমস্যার কথা বললেন। ছাপাখানার ব্যাপারে ভুল বোঝা হচ্ছে। ছাপাখানার সমস্যা অন্য। নতুন ছাপাখানা কোটি কোটি টাকা খরচ করে তৈরি করছে, তার সঙ্গে প্রতিযোগিতায় পারছে না, সেজন্য মার খাচ্ছে, বিদ্যুতের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। আনন্দবাজার, যুগান্তর, টি. ভি'র প্রচারে বিরোধী দলের সদস্যরা বিভ্রান্ত হয়ে পড়েন। আর একটা কথা আমি বলতে চাই সেটা হচ্ছে দেবপ্রসাদ বাবু বলেছেন জ্যোতি বাবু বলেছেন যে সমন্বয়ের অভাব। আমি জানি না, আমি কোনও কাগজে এটা দেখিনি, কোনও বক্তব্য দেখিনি, কোথাও কিছু এই সম্বন্ধে দেখিনি। এই ব্যাপারে আমার কথা হচ্ছে পশ্চিমবঙ্গে যতগুলি বিদ্যুৎ সংস্থা আছে সেই সংস্থাগুলিকে সমন্বয় করেছি। ডি আর ই পি বলে একটা সংস্থা আছে যেখান থেকে বসে ঠিক হয় কোথায় কিভাবে লোডশেডিং হবে, কোনটা কিভাবে মেরামত করতে হবে।

সুতরাং যে ঘটনা ঘটেছে সেটা বোঝা দরকার। এখন দেখা যাচ্ছে শীতকালে কিছু Unit-এর বাৎসরিক মেরামতির দরকার হয়। কিন্তু ঐ শীতকালে দেখা গেল কতগুলি Unit leak হয়ে বসে গেল এবং May মাসে সেগুলির কাজ করা গেলনা। DPL-এ আমাদের ১১০ মেগাওয়াটের একটা ইউনিট আছে। ৬নং Unit BHEL-এর করবার কথা। কিন্তু BHEL সেটা জেনেও সংশোধন না করে সেখানে কাজ করল এবং তার ফলে earth fault দেখা দিল। আমরা তাদের বললাম এটা তোমাদের দোষের জন্য হয়েছে কাজেই সারিয়ে দাও। তাঁরা বলছে আমাদের টাকা দিন। তারপর মন্ত্রীর হস্তক্ষেপের ফলে এটা করা হয়েছে। এতে আমাদের ভীষণ ক্ষতি হয়েছে। কোলাঘাটে December ১৯৮৮ সাল, June ১৯৮৯ সাল এবং December ১৯৮৯-তে ৪/৫ এবং ৬নং Unit আসবার কথা ছিল। কিন্তু AVV বন্ধ করে দিল কারণ কেন্দ্রীয় সরকার তাদের কোনও order দিলেননা। আমরা ভেবেছিলাম ৭ দিনের মধ্যে একটা ফয়সালা হবে। এদিকে কোলাঘাটের Unit-টাও হোলনা। আমরা ৮০ কোটি টাকা বেশি দিয়েছি ১৯৮৮ সালে। কথা ছিল ১৯৮৯ সালের December মাসে একটা আসবে। কিন্তু দেখা গেল ১ বছর হয়ে যাওয়া সত্ত্বেও তারা দিতে পারলনা কারণ প্রতি বছর চাহিদা বাড়ছে। আমরা ভেবেছিলাম প্রতি বছর একটা করে ১১০ মেগাওয়াটের

Unit আসবে। এছাড়া আমাদের আর একটা যে ত্রুটি ছিল সেটা সংশোধন করা হয়েছে। তবে ৬০% ৭০% যেটা অনেক সদস্য বলেছেন সেটা ঠিক কথা নয়। Load sheding-এর ফলে মানুষের অসুবিধা হচ্ছে এটা স্বীকার করি। আশা করি ১৫ দিনের মধ্যে এই অবস্থার অগ্রগতি হবে। হয়ত বিকেলের দিকে ২/১ ঘন্টা Load sheding হতে পারে, উৎপাদন হচ্ছে না এটা ঠিক কথা নয়। পশ্চিমবাংলার সমস্ত মানুষের জানার জন্য আমি এই বক্তব্য হাউসে রাখলাম।

**Mr. Speaker :** Discussion stands closed.

## LEGISLATION

### The Bengal Agricultural Income-Tax (Amendment) Bill, 1989

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the Bengal Agricultural Income-Tax (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the Bengal Agricultural Income Tax (Amendment) Bill, 1989 be taken into consideration.

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে দি ওয়েস্ট বেঙ্গল এগ্রিকালচার ইনকাম ট্যাক্স (অমেণ্ডমেন্ট) বিল ১৯৮৯ তাকে সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। এই সংশোধনীটি খুব সামান্য। আপনারা সকলেই জানেন যে চা বাগান অর্থাৎ চা বাগীচার উপর দীর্ঘ দিন ধরে কৃষি আয় কর দেবার ব্যবস্থা ছিল। এবং সরকার বেস একটা মোটা টাকা এই থেকে পেতো। সরকার এগ্রিকালচার ইনকামট্যাক্স এসেসমেন্ট করে সরকার চা বাগিচা থেকে শতকরা ৬০ ভাগ কৃষি আয় কর হিসাবে পেতো। কিন্তু সুপ্রিম কোর্টে রিট পিটিশন করার ফলে সেটা বন্ধ হয়ে গিয়েছিল। এখন অনেক তদ্বীর-তাগাদা করে তার ক্লিয়ারেন্স পাওয়া গিয়েছে। এখন এই সংশোধনী আনা হয়েছে শতকরা ৬০ ভাগ আয়ের ৬০ ভাগ কৃষি ঋণ ঐ চা বাগিচার উপর বসবে। এই এই হিসাবে গত ২৭শে এই ব্যাপারে একটা অর্ডিন্যান্স করেন। হাইকোর্ট রায় দিয়েছে। অর্ডিন্যান্স করা হয়েছিল বলে এই সেসনেই এই সংশোধনীটি আনতে হয়েছে। আমাদের রিসোরস মবিলাইজেশন করার স্থান খুবই কম। আমরা যে কয়লা থেকে আদায় করতে পারি সেটা এখানে আর হবে না। রয়ালটি বাবদ প্যার টনেজ ইনকাম ট্যাক্স কেন্দ্রীয় সরকার নিয়ে নিচ্ছে, আমরা একটি পয়সাও তা থেকে পাচ্ছি না—ফলে আমরা বাড়তি পয়সাও পাই না। এর জন্য আমাদের বিরাট টাকা—কোটি কোটি টাকা ক্ষতিগ্রস্ত হয়েছে। তার জন্য এই সংশোধনী। এই কথা বলে আবার মন্ত্রী মহাশয় যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্পিকার স্যার কৃষি আয় কর ক্ষেত্রে চা বাগিচা থেকে আমরা

যে কৃষি আয় কর পেতাম, সেটা বন্ধ হয়ে—সুপ্রিম কোর্টে রিট পিটিশন করার জন্য এই জিনিস হয়েছে। বর্তমানে তার ক্লিয়ারেন্স পাওয়া গিয়েছে। তারপর অর্ডন্যান্স করা হয় এবং আজকে সেই সংশোধনীটি এখানে এসেছে। এটা সমর্থনযোগ্য। আর একটা জিনিস হচ্ছে। আজকে কৃষকদের হাতে জমি কম থাকায় সেখান থেকে কৃষ্টি নেওয়া হয় না। আপনি জানেন ছোট ছোট কৃষক—তাদের জমি এখন এমনই কম যে ইনকাম ট্যাক্স তাদের উপর পড়ে না। এখন মন্ত্রী মহাশয়কে অনুরোধ সেই অফিস স্টাফ আছে—অফিস আছে, খরচ না বেশি হয়ে যায় সেই দিকে একটু লক্ষ রাখবেন। কৃষি ঋণের অ্যাসেসমেন্ট করতে করতে যেখানে অনেক কৃষি ঋণ তাবাদী হয়। এটার দিকে একটু লক্ষ রাখবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বঙ্গীয় কৃষি আয়কর বিলের উপর এই সংশোধনী আনার কারণটি আমি খুব সংক্ষেপে বলছি। এখানে কালপঞ্জিটি পরিষ্কার করে বলা উচিত যে, ১৯৪৪ সালে বঙ্গীয় কৃষি আয়কর মূল আইনটি যখন পাস হয় তখন এই আইনে উল্লেখ ছিল চা বাগিচা থেকে যে আয় হবে তজ্জনিত যে কর, তার বিভাজন এই রকম ছিল। আয় থেকে ৬০ শতাংশ কৃষি আয় বলে পরিগণিত হবে এবং রাজ্য সরকার সেটা আদায় করবেন। আর বাকি ৪০ শতাংশ বানিজ্যিক আয় হিসাবে, করপোরেট ইনকাম ট্যাক্স হিসাবে কেন্দ্রীয় সরকার ইনকাম ট্যাক্স হিসাবে নেবেন, এটাই ছিল তখনকার নিয়ম। এর পরে সুপ্রিম কোর্টে একটি মামলা হয় ১৯৭৯ সালে সেলস ট্যাক্স কমিশনার, লক্ষ্ণৌ বনাম শ্রী বিস্ট এবং অন্যান্য—এদের সঙ্গে এই মামলাটি হয়। তাতে ১৯৭৯ সালে সুপ্রিম কোর্ট রায় দেন। সুপ্রিম কোর্টের এই রায়টি তখন খুব গুরুত্বপূর্ণ ছিল। চা পাতা থেকে শুরু করে কারখানার উৎপাদন পর্যন্ত সমস্ত ক্ষেত্রের আয়কেই তারা একটা কৃষিজাত দ্রব্য—এই কথা বলেন। যেই চা পাতা থেকে শুরু করে সর্বস্তর পর্যন্ত কে তারা কৃষিজাত দ্রব্য বললেন অমনি তার ভিত্তিতে একটা মূল্যায়ন হয়ে গেল এবং রাজ্য সরকার ১৯৮০ সালের আগের বঙ্গীয় কৃষি আয়টার একটার সংশোধনী আনেন। যেহেতু সমস্তটাকেই বলা হয়েছে কৃষিজাত চা, তাই সেই অ্যামেণ্ডমেন্টে বলা হল ১০০ ভাগই কৃষি আয় হিসাবে বিবেচনা করুন এবং এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স যেহেতু স্টেট, রাজ্য তালিকাভুক্ত তাই রাজ্য সরকার সমস্ত আয়টা নিতে পারবেন। এই অ্যামেণ্ডমেন্ট করা হয়েছিল। আইনে ছিল, যেহেতু রাজ্য সরকার এটা নিতে পারবেন তাই করের হারটা একটু কমানো হয় ১৯৮০ সালে। কিন্তু ঠিক এর পরেই ১৯৮১ সালে চা-এর সঙ্গে যুক্ত কিছু বড় বড় কোম্পানি তারা সুপ্রিম কোর্টে যান। প্রথমে হাই কোর্টে যান, তারপরে সুপ্রিম কোর্টে যান। তারা সেখানে গিয়ে বলেন যে, রাজ্য বিধানসভার কোনও এক্তিয়ারই নেই এই চা'এর ক্ষেত্রটাকে কৃষি আয় বলে সমস্ত আয় নেওয়ার এবং যে বিলটি আনা হয়েছে তার সমস্ত ব্যাপারেই লেজিসলেটিভ কমপিটেন্সি নেই। এই মর্মে তারা প্রথমে হাই কোর্ট এবং পরে সুপ্রিম কোর্টে মামলা করেন বড় বড় কয়েকটি কোম্পানি। ১৯৮১ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত এই মামলা চলে। ১৯৮৮ সালের মে মাসে সুপ্রিম কোর্ট রায় দিয়েছেন যে, চা থেকে মোট যা আয় হয় তার মাত্র ৬০ শতাংশের উপর কর বসানোর এক্তিয়ার রাজ্য সরকারের এবং রাজ্য বিধানসভার এই মর্মে আইন করার ক্ষমতা আছে। অর্থাৎ পুরানো পরিস্থিতিতে আবার ফিরে আসা হল। আমরা তাই বাধ্য

হয়েছি এটা আনতে। সুপ্রিম কোর্ট ১৯৮৮ সালের মে মাসে আমাদের এটা জানান। পুরানো অবস্থার কথা যখন আমাদের বলা হল তখন বিধানসভার অধিবেশন ছিল না। তাই তখন অর্ডিন্যান্স জারি করা হয় ১০ই জানুয়ারী ১৯৮৯ সালে। তখন বলা হয় চা থেকে যে আয় হয় সেটা আগের মতোই রাজ্য সরকার তা নেবেন, বাকিটা কেন্দ্রীয় সরকার নেবেন। এই বাজেট অধিবেশনে আমরা সেই সুযোগ পাচ্ছি। অর্ডিন্যান্স আকারে যেটা ছিল সেটাকেই বিল আকারে নিয়ে আসা হয়েছে। এই প্রসঙ্গে একটু বলা উচিত যে, মাননীয় বিধায়ক যা বললেন—প্রথমে হাই কোর্ট এবং পরে সুপ্রিম কোর্টে যখন কিছু কোম্পানি গেল তখন আমরা দেখলাম আয় কর দেবার ক্ষেত্রে প্রচণ্ড টালবাহানা শুরু হয়ে গেল। মাননীয় বিধায়ক যে প্রশ্নটি করেছেন আমি তার উত্তরে বলছি যে, চা থেকে আয় কর অ্যাসেসমেন্টের ঠিক পর থেকেই কালেকশন একটু কমতে শুরু করে এবং কমতে শুরু করার মুখে দাঁড়িয়ে—ঠিক উনি যে কথাটি বললেন যে, কর আদায়ের তুলনায় খরচ বেশি—তখন সেটাই বেশি করে লাগতে শুরু করে। কিন্তু মূল কারণ একটু টালবাহানা শুরু করতেই গোটা জিনিসের ট্যাক্স কালেকশন ক্ষতিগ্রস্ত হয়। এর মুখোমুখী দাঁড়িয়ে আমরা অর্ডিন্যান্স এনেছি, সুপ্রিম কোর্টের জাজমেন্টের পরে এবং তারপর এই বিলটি এনেছি। এর মূল অপারেটিভ ক্লজ হচ্ছে ক্লজ ৩, সেকসান এইট(৪)— যেখানে বলা হয়েছে ৬০ ভাগ, ৪০ ভাগের কথা।

[2-40 – 2-50 P.M.]

এখানে যেহেতু ইনকাম ট্যাক্সকে রেফার করা হয়েছে, আগে ইনকাম ট্যাক্স অ্যাক্ট একাধিক ছিল—১৯২২ সালের একটা ছিল, আর ১৯৬১ সালে। ১৯২২ সালেরটা এখন রিপিলড হয়েছে এবং তারজন্য সংশ্লিষ্ট পরিবর্তন করতে হয়েছে একাধিক জায়গায়। এখানে ইনকাম ট্যাক্স অ্যাক্ট, ৬১ ছিল, সেখানে শুধু ইনকাম ট্যাক্স বলতে হয়েছে এবং এরজন্য ক্লশ টু, ক্লশ থ্রি, ক্লশ ফোর, ক্লশ ফাইভ, ক্লশ সেভেন, ক্লশ এইট, ক্লশ নাইন, ক্লশ টেনের পরিবর্তন শুধু তারজন্য। আর যেহেতু ৪০ ভাগ কেন্দ্রীয় সরকারের আর ৬০ ভাগ রাজ্য সরকারের সেই পুরানো নিয়মেই এলো সেইজন্য রাজ্যসরকারের দিক থেকে যারা নেবেন, কালেক্ট করবেন, অ্যাসেসমেন্ট করবেন, সে ব্যাপারে প্রশ্ন তুলবেন তাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের যারা করবেন তাদের যোগাযোগের সূত্র হিসাবে ক্লশ থ্রি (ওয়ান, বি)তে একটা পরিবর্তন করতে হয়েছে এবং কিছু সংশ্লিষ্ট পরিবর্তন ক্লশ সিক্সে করতে হয়েছে। ক্লশ—১১-এর প্রয়োজন এই কারণে; যেহেতু আমরা পুরো ১০০ শতাংশ করেছিলাম সেটা এখন ছেড়ে দিতে হল এবং ১৯৪৪ সালের পুরানো আইনের অবস্থাতে ফিরে যাচ্ছি, তাহলে সেখানে যে করের ব্যাপারে একটা হ্রাস দেওয়া হয়েছিল সেটা তুলে নিচ্ছি। ১৯৪৪ সালে যে করের হার ছিল সেখানেই ফিরে গেলাম। তাই ক্লশ-১১-এ সেটা বলবৎ করা হয়েছে। ১৯৪৪ সালে যেটা ছিল সেটা মনে করিয়ে দেওয়া হয়েছে। আর শেষে একটা সেভিং ক্লশ আছে। এই হচ্ছে বিলটির মোটামুটি বিষয়বস্তু। আমি আশা করছি, এতে কর দেবার ক্ষেত্রে যে টালবাহানা চলছিল সেটা চলে যাবে: আর মাননীয় বিধায়ক যেটা বলেছেন, করের আদায় বাড়বে। আমি আশা করবো মাননীয় সদস্যগণ এই বিলকে সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the Bengal Agri-

cultural Income-Tax (Amendment) Bill, 1989 be taken into Consideration was then put and agreed to.

**Clauses 1 to 12 and Preamble**

The question that the Clauses 1 to 12 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir I beg to move that the Bengal Agricultural Income-Tax (Amendment) Bill 1989, as settled in the Assembly, be passed.

The Motion was then put and agreed to.

**শ্রী শচীন সেন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬.৫.৮৯ তারিখে বিধানসভায় দিল্লিতে একটি ডেলিগেশন পাঠানোর ব্যাপারে প্রস্তাব গৃহীত হয়েছিল এবং তাতে ১৮ জন মাননীয় সদস্যের নাম ছিল. আমি তার সঙ্গে আরও দুটি নাম যুক্ত করতে চাইছি। যে ১৮ জন সদস্যের নাম সেদিন বিধানসভায় স্থিরিকৃত হয়েছিল তাঁরা হলেন, শ্রী নির্মল কুমার বোস, মিনিস্টার ইন চার্জ, ফুড অ্যাণ্ড সাপ্লাই, শ্রী লক্ষ্মীকান্ত দে, শ্রী আবুল বাসার, শ্রমতী কমল সেনগুপ্ত, শ্রীমতী অঞ্জু কর, শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি, শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি, শ্রমতী শান্তি চ্যাটার্জি, শ্রী লক্ষণচন্দ্র শেঠ, শ্রী প্রকাশ মিঞ্জ, শ্রী অমৃতেন্দু মুখার্জি, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী সুভাষ নস্কর, শ্রী শক্তি প্রসাদ বল, শ্রী প্রবোধ চন্দ্র সিনহা, শ্রী বিমলানন্দ মুখার্জি, শ্রী জ্ঞানসিং সোহনপাল, শ্রী সত্যরঞ্জন বাপুলি। আমি স্যার, প্রস্তাব করছি যে শ্রী দেবপ্রসাদ সরকার ও শ্রী এ. কে. এম. হাসানুজ্জমানের নাম এই ডেলিগেশন লিস্টে ইনক্লুড করা হোক।

**মিঃ স্পিকার** : আশা করি মাননীয় সদস্যদের এতে সম্মতি আছে।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর) এই প্রস্তাব গৃহীত হল।

## LEGISLATION

### The Bengal Medical (Amendment) Bill, 1989

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to introduce the Bengal Medical (Amendment) Bill, 1989,

....(Secretary then read the Title of the Bill)....

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to move that the Bengal Medical (Amendment) Bill, 1989, be taken into comsideration.

**শ্রী গৌরিপদ দত্ত** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বেঙ্গল মেডিকেল (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৯ এখানে আনা হয়েছে, আমি মনে করি এটা অত্যন্ত সময়োচিত এবং বিশেষ প্রয়োজনীয় এই সুযোগে আমি আপনার অনুমতী নিয়ে একথা বলতে চাই যে এই বেঙ্গল

মেডিকেল অ্যাক্ট ১৯১৪ সালে এখানে প্রতিষ্ঠিত হয়েছিল। এর আগে ১৯১২ সালে বোম্বে মেডিকেল অ্যাক্ট বোম্বেতে চালু হয়। এই দুটোর যে উদ্দেশ্য ছিল সেটা হচ্ছে, আমাদের এখানে ১৮২২ সালে কলকাতায় প্রথম মেডিকেল স্কুল তৈরি হয় এবং ১৮৩৫ সালে মেডিকেল কলেজ তৈরি হয়। এই স্কুল এবং কলেজগুলির প্রয়োজনীয় শিক্ষা ব্যবস্থার জন্য বেঙ্গল মেডিকেল কাউন্সিল এবং স্টেট মেডিকেল কাউন্সিল তৈরি হয়। এর একটা দীর্ঘ ইতিহাস আছে। প্রাথমিক ভাবে এর যে রেজিস্ট্রেশান হত সেটা গ্রেট ব্রিটেনের জি এম সি'র আণ্ডারে হত। তারপরে পর্যায়ক্রমে ১৯১৬ সালে বেঙ্গল মেডিকেল অ্যাক্ট হয় এবং তারপরে ১৯৩৩ সালে ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিল তৈরি হয়। এই যে বেঙ্গল মেডিকেল অ্যাক্ট, এটা পরবর্তীকালে পরিবর্তিত হয় ১৯৫৪ সালে স্বাধীনতার পরে। তারপরে অনেক ঘটনা ঘটেছে। তখন শুধু মেডিকেল শিক্ষা হত কলকাতা বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে। তারপরে আরও দুটি বিশ্ববিদ্যালয় তৈরি হয়েছে এবং সেখানে মেডিকেল কলেজ প্রতিষ্ঠিত হয়েছে যাকে বলে নর্থ বেঙ্গল মেডিকেল কলেজ এবং বর্ধমান মেডিকেল কলেজ। এই দুটি মেডিকেল কলেজের কোন responsible হওয়া সম্ভব হচ্ছিল না। ওয়েস্ট বেঙ্গল মেডিকেল কাউন্সিলের যে ফাংশন তাতে এদের কাজ হচ্ছে যে সমস্ত ডাক্তার ডাক্তারি শিক্ষায় পাশ করছেন তাদের একটা রেজিস্ট্রেশন করা এবং সেখানে কিভাবে পড়াশুনা হচ্ছে সেগুলি বিভিন্ন জায়গায় গিয়ে পরীক্ষা-নিরীক্ষা করা। কিন্তু স্বাধীনতার দীর্ঘদিন পরে ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিল তারা স্টেট মেডিকেল কাউন্সিলের যে সমস্ত কমিটি ছিল তাদের ক্ষমতাগুলি অধিগ্রহণ করে নেয়। তার ফলে তাদের হাতে থাকে শুধু একটা একজিকিউটিভ কমিটি, আর এই registration. শেষ যে ইলেকশন হয়ে গেছে বেঙ্গল মেডিকেল কাউন্সিলের সেটা নিয়ে পরবর্তীকালে আরও আলোচনা হবে। ১৯৭০ সাল থেকে আজ পর্যন্ত তার ইলেকশন করা হয়নি। ইতিমধ্যে যে দুটো মেডিকেল কলেজ হয়েছে তা নয়, মেডিকেল শিক্ষারও প্রবর্তন হয়েছে। একটা সময়ে আমাদের এখানে লাইসেনসিয়েট যারা ছিলেন, ডিপলোমা কোর্সের যারা ছিলেন তাদের সংখ্যা বেশি ছিল এবং গভর্নমেন্ট nominate council বেশি ছিল। তারপরে গ্রাজুয়েটের সংখ্যা বেড়েছে, লাইসেনসিয়েট কোর্সও বন্ধ হয়ে গেছে। সুতরাং এখানে দুটো অ্যাক্টের যে প্রভিশন আছে, এটা মোর ডেমোক্রাটিক করা হয়েছে। যারা অ্যাকাডেমিক পার্সন আছেন বিভিন্ন ইউনিভার্সিটিতে তাদের licentiate course এর সংখ্যা অনুযায়ী শিক্ষকদের মধ্যে থেকে লোক নেওয়া হচ্ছে। এটা ডেমোক্রাটিক ভাবেই নেওয়া হচ্ছে। সবচেয়ে আর একটা গুরুত্বপূর্ণ কাজ করা হয়েছে সেটা হচ্ছে, ডাইরেক্টর অব মেডিকেল এডুকেশন এবং আই. এম. এ'র প্রেসিডেন্ট যিনি আছেন, তারা বেঙ্গল মেডিকেল কাউন্সিলের Ex officio সদস্য হবেন। এই সমস্ত পরিবর্তন করা হয়েছে। সুতরাং এটা শুধু অভিনন্দনযোগ্য নয়, এটা গুরুত্বপূর্ণও। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর সঙ্গে আমি আর একটা বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে নিবেদন করব। সেটা হচ্ছে, আপনারা হয়ত অনেকেই জানেন যে এখন ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিলের একটা অ্যামেণ্ডমেন্ট করছেন কেন্দ্রীয় সরকার। সেই অ্যামেণ্ডমেন্টের উদ্দেশ্য হচ্ছে বিশেষ ভাবে এই সমস্ত যে স্টেট কাউন্সিল আছে তার ক্ষমতা অধিগ্রহণ করা। ওরা বলেছেন সমস্ত ইউনিভার্সিটি করা হবে। কিন্তু এর নামে সমস্ত কিছু তারা নিয়ে নেবেন এই স্টেট কাউন্সিলকে প্রায় উঠিয়ে দিয়ে এখানে স্টেট চ্যাপ্টার করবেন। এই অ্যামেণ্ডমেন্ট সেটা আলোচিত হওয়ার কোনও সুযোগ নেই। কিন্তু আমি সেটা সদস্যদের কাছে নিবেদন করতে চাই, আপনাদের কাছে

নিবেদন করতে চাই, আপনাদের কাছে উপস্থিত হতে হবে এই নিয়ে একটা আন্দোলন করার জন্য—ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিল, তার যে অ্যামেণ্ডমেন্ট ওরা করছেন, কেন্দ্রীয় সরকার, অর্থাৎ স্টেটের যে ক্ষমতা রেজিস্ট্রেশন করা এবং স্টেটের এই যে ক্ষমতাটা, এখানকার মেডিকেল এডুকেশন কেমন চলছে, অর্থাৎ একটা ফেডারেল স্ট্রাকচার চলছিল। আগে যেটা ছিল ১৯১৪ সালে বেঙ্গল মেডিকেল অ্যাক্ট, তার এই সংশোধন ১৯৫৪ সালে হয়েছে এবং আজকে আবার তার সংশোধন হচ্ছে, এই সংশোধন অত্যন্ত গুরুত্বপূর্ণ।

[2-50 – 3-00 P.M.]

এই সুযোগে আমাদের এখান থেকে একটা সিদ্ধান্ত নিতে হবে যাতে এই বেঙ্গল মেডিকেল অ্যাক্টের মাধ্যমে আমরা যে কাউন্সিল তৈরি করবো, সেই কাউন্সিল ক্ষমতাতে যাতে কেন্দ্রীয় সরকার কোন হস্তক্ষেপ না করতে পারে, তার জন্য আমাদের এখান থেকে প্রতিশ্রুতি বদ্ধ হতে হবে এবং সেই হিসাবে আমাদের প্রস্তুত থাকতে হবে, এই রকম একটা অশুভ ইঙ্গিত দেখা যাচ্ছে ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিল, ওরা একটা অ্যামেণ্ডমেন্ট করছেন, তার প্রতিবাদ আমরা করেছি বিভিন্ন জায়গা থেকে। ইণ্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েশন করেছে এবং আমরা এডিটোরিয়্যাল লিখেছি। কিন্তু এটা ওদের এখনও ডিসিশন হয়নি, সেটা আপনাদের অবগতির জন্য জানালাম। সেই জন্য আমি মনে করি যে আমাদের এখানকার চিকিৎসা শিক্ষা ব্যবস্থাকে সুচারু ভাবে যদি সংগঠিত করতে হয়, আমাদের বর্ধমান মেডিকেল কলেজ এবং নর্থ বেঙ্গল মেডিকেল কলেজকে যথাযোগ্য সম্মান দিতে হবে। তারা যদি এখানে অংশ গ্রহণ করতে না পারে তাহলে সেই সমস্ত ইউনিভার্সিটি ফাংশানের উপর আমাদের যে দৃষ্টিপাত করার ক্ষমতা, সেটা থাকবে না। আর একটা দেখবেন, অ্যামেণ্ডমেন্টের মধ্যে আছে, লাইসেন্সিয়েটদের প্রোপোরশন্যাল রিপ্রেজেন্টেশন। লাইসেনসিয়েট যারা ছিলেন, আগে সংখ্যায় তারা অনেক বেশি ছিলেন, এখানে এখন একটা রিজেনেবল্ চেঞ্জ হয়েছে যে সাত জনের মধ্যে অন্তত দুই জন হচ্ছেন লাইসেনসিয়েট এবং পাঁচ জন হচ্ছে গ্রাজুয়েট। এই যে পরিবর্তনগুলো সূচিত এখানে হয়েছে, ডিরেক্টার অব মেডিকেল এডুকেশনকে নেওয়া হয়েছে, ডিন অব দি মেডিকেল ফ্যাকাল্টি কে নেওয়া হয়েছে। প্রত্যেকটির যে এক্সপল্যানেটারি নোট দেওয়া হয়েছে, আমি মনে করি এটা আমাদের ভবিষ্যতের কার্যক্রমের পক্ষে সুবিধা হবে। সেই জন্য এই বিলটা যাতে সকলে গ্রহণ করেন এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ** আমাদের মাননীয় সদস্য ডাঃ গৌরিপদ দত্ত মহাশয়, এটাকে সমর্থন করেছেন এবং মোটামুটি মূল অ্যামেণ্ডমেন্টটাকে বিস্তারিত ভাবে বর্ণনা করেছেন। এটা কিছুই নয়, শুধু ১৯১৪ সালের যে মেডিকেল কাউন্সিল ছিল সেটা পুনরায় যে অ্যামেণ্ডমেন্ট হয়েছে ১৯৫৪ সালে তার ক্লজ ফোরটাকে চেঞ্জ করে নুতন কমিটি করার ব্যাপারে রিঅর্গানাইজ করা হচ্ছে, নুতন রিঅর্গানাইজেশনের মধ্যে কতগুলো ভাল ভাল জিনিস দেখা গেছে, সেইগুলো হল যে ডিরেক্টারকে এক্সঅফিসিও সেক্রেটারি করা হয়েছে, আমাদের আই. এম. এ.'র সদস্য নেওয়া হয়েছে, তা ছাড়া ডিন অব দি ফ্যাকাল্টি নেওয়া হচ্ছে এবং সবচেয়ে বড় কথা হল প্রাকটিশনারদের মধ্যে কেবল মাত্র যে সমস্ত লাইসেনসিয়েট পার্সন ছিলেন, এল. এম. এফ. যে সমস্ত ডাক্তার ছিলেন তাদের মধ্যে দুজনকে নিতে হবে, এই ভাবে একটা গণতান্ত্রিক

পদ্ধিতে নুতন জিনিস করা হয়েছে। এর আবার একটা সুদুর প্রসারী কারণ আছে, সেটা হল এই যে কেবল মাত্র ক্যালকাটা ইউনিভার্সিটির জন্য এই কাউন্সিলে আগে যারা ছিল, সেটা ক্যালকাটা ইউনিভার্সিটিকে কভার করতো, এখন বর্ধমান ইউনিভার্সিটি, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, এই যে সমস্ত মেডিকেল কলেজগুলো আছে, সেইগুলোকেও কভার করবে, আগে এটা করত না। এখন এই আইনের মধ্যে বিভিন্ন ইউনিভার্সিটি ওয়েস্ট বেঙ্গলে, যেখানে যত মেডিকেল কলেজ থাকবে বা ভবিষ্যতে হবে, সবগুলো এই কমিটির ধারা কভার করবে, এটাই হচ্ছে মূল উদ্দেশ্য। এছাড়া ক্লজ টেন, যেটা অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে, সেটা হল এই যদি কোনও সদস্য মারা যান বা যদি কোনও সদস্য অনিচ্ছুক হন, তিনি কমিটিতে থাকতে, তার জন্য আবার নুতন করে ইলেকশন না করে সেকেণ্ড যিনি হয়েছেন নির্বাচনে, তাকে গ্রহণ করা হবে, এটা সবচেয়ে বড় কথা। যাই হোক আমি আর বিশেষ কিছু বলছি না, মাননীয় সদস্যরা আশা করি সকলে এটাকে গ্রহণ করবেন।

The Motion of Shri Abdul Quiyom Molla that the Bengal Medical Amendment, (Bill) 1989 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Bengal Medical (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Medical Council (Temporary Supersession) (Amendment) Bill, 1989

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the West Bengal Medical Council (Temporary Supersession) (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the West Bengal Council (Temporary Supersession) (Amendment) Bill, 1989, be taken into consideration.

**ডাঃ গৌরিপদ দত্ত ঃ** স্যার, একটু আগেই আমি আপনার অনুমতি নিয়ে নিবেদন করলাম যে, এখানে একটা প্রশ্ন উঠতে পারে, আমরা এই ওয়েস্ট বেঙ্গল মেডিকেল কাউনসিলকে সুপারসেশন করেছিলাম, তারপরে তাকে এক্সটেণ্ড করেছিলাম, এখন আবার এক্সটেণ্ড করতে হচ্ছে কেন? আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, ১৯৭০ সালে কাউন্সিলের শেষ ইলেকশন হয়েছিল, কিন্তু কথা ছিল প্রতি দু বছর অন্তর ইলেকশন করতে হবে। অথচ ১৯৭০ সালের পর আর ওখানে কোনও ইলেকশন হয় নি। ইতিমধ্যে

তদানিন্তন কাউন্সিলের অনেক মেম্বার মারা গেছেন, অনেকে চলে গেছেন। সেখানে যে রেজিস্টারটি ছিল সেটিকে আমাদের পূর্বসূরি কংগ্রেস শাসকরা এমন অবস্থায় রেখে গিয়েছিলেন যে, সেখান থেকে তাকে উদ্ধার করা সাংঘাতিক ব্যাপার হয়ে দাঁড়ায়। তাঁরা বেআইনিভাবে বহু দিন কাউন্সিল চালিয়ে ছিলেন। অবশ্য আমাদের দিক থেকেও কিছু ত্রুটি হয়েছে এবং সে প্রশ্ন এখানে অবশ্যই উঠতে পারে। ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পরই আমাদের এ দিকে নজর দেওয়া উচিত ছিল। আমাদেরও কিছু দেরি হয়ে গেছে। দীর্ঘ দিন ধরে বেআইনিভাবে কাউন্সিল চলেছে, ফলে ডাক্তারদের রেজিস্ট্রির ব্যাপারে যে কোনও সময়ে ঘোরতর বিপদ দেখা দিতে পারত। অনীহার জন্য অথবা ইচ্ছাকৃতভাবে—বোধ হয় দুটোই ইন্টারলিংকড আছে—স্টেট কাউন্সিলের সমস্ত অধিকার কেড়ে নিয়ে সমস্ত কিছু কেন্দ্রীভূত করার চেষ্টা করছে। আমাদের এখান থেকে এটা সরিয়ে নিতে চাইছে। যাই হোক কাউন্সিল দীর্ঘ দিন বেআইনিভাবে চলছিল, ১৯৮৫ সালে যখন অধিগ্রহণ করা হল, তখন দেখা গেল যে, প্রায় ৩২ হাজার রেজিস্টার্ড ডাক্তার, যাঁরা মডার্ন মেডিসিন প্র্যাকটিস করেন, তাঁদের কোনও কিছুর সেখানে ঠিক ঠিকানা নেই। অনেকে মারা গেছেন, অনেকে চলে গেছেন, নতুন অনেকে এসেছেন, নতুন নতুন ডিগ্রি করেছেন, কিন্তু কোনওটাই নথিভুক্ত নেই। ফলে আমাদের কাজ করায় অসুবিধা হচ্ছিল, স্যার, আপনি জানেন এখন যাঁরা অ্যাড-হক কাউন্সিলে আছেন তাঁরা এই সব অসুবিধা দূর করে সমস্ত কমপ্লিট করেছেন এবং কমপ্লিট করার পরে তাঁরা ইলেকশনের ব্যবস্থা করতে যাচ্ছেন। যদিও '৮৫ সালে অধিগ্রহণ করা হয়েছিল, কিন্তু আপনি জানেন যে, কোনও আইনের প্রেসিডেন্ট অ্যাসেন্ট নিতে হলে অনেক সময় চলে যায়। সেই হিসাবে ৭ মাস সময় চলে গেছিল। তারপরে অ্যাড-হক কাউন্সিল গঠিত হয়। সেই কাউনসিল যথা সম্ভব দ্রুত কাজ করে সমস্ত কিছু আপ টু ডেট করে ফেলেছে। এবং ইলেকশন করার জন্য প্রস্তুতি নিয়েছে। প্রস্তুতি পর্বের জন্যও কিছু সময়ের প্রয়োজন হয়। সেই সময় না দিলে ইলেকশন করা যাবে না। সেই জন্য আমি মাননীয় সদস্যদের কাছে এই সংশোধনী বিধেয়কটি অনুমোদন করার জন্য অনুরোধ করছি। টেম্পোরারি সুপারশেসনের পর যে আড-হক কমিটি আছে তারা ইলেকশন প্রস্তুতি চালাচ্ছে। তাদের সেই কাজ করার জন্য আরও কিছু সময় দিতে হবে। কারণ আমি আগেই বলেছি, আমাদের নমিনেশন যে গুলি হবে—যে সমস্ত কনসটিটিউয়েন্সির লোক আসবে, কারণ আমরা ডেমোক্রেটাইজড করছি, ডেমোক্রেটিক অর্গানাইজেশন গুলির রিপ্রেজেনটিটিভদের নিচ্ছি—তাদের মধ্যে টিচিং কমিউনিটির লেকচারার, প্রফেসর, ডাইরেক্টর, ডি. এম. ই. ইউনিভার্সিটির মেডিকেল ফ্যাকালটির ডিনরা থাকবেন। অর্থাৎ পরিপূর্ণভাবে শিক্ষা চালাবার জন্য এবং ডেমোক্রেটাইজেশনের জন্য যা দরকার তা পুরোপুরি ভাবে করার চেষ্টা করা হচ্ছে। তবে ইলেকশন করতে গেলে সময় দরকার। সেই জন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি টেম্পোরারি সুপারসেসনের মেয়াদ বাড়াবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এখানে যে বিলটি উত্থাপন করেছেন তাঁকে সর্বান্তকরণে সমর্থন করুন। বিরোধী পক্ষের লোকেরা থাকলে তাঁদের কাছে জানতে চাইতাম যে, '৭০ থেকে '৭৭ সাল পর্যন্ত তাঁরা কেন কাউনসিলকে বেআইনিভাবে চালিয়েছিলেন? যেহেতু তাঁরা এখন এখানে উপস্থিত নেই তাই তাঁদের কাছে এই প্রশ্ন রাখবার সুযোগ নেই। তাঁরা এখানে উপস্থিত থাকলে হয়ত আমরা তাঁদের কাছ থেকে জানতে পারতাম যে, কি কারণে দীর্ঘ দিন ধরে চিকিৎসা জগতের সঙ্গে ওতপ্রোত ভাবে জড়িত একটি গুরুত্বপূর্ণ সংস্থাকে কেন বেআইনিভাবে চালিয়েছিলেন। কিন্তু

তাঁদের অনুপস্থিতিতে সেটা জানার সুযোগ হল না। সাথে সাথে ইণ্ডিয়ান মেডিকেল কাউনসিলের পক্ষ থেকে সমস্ত ক্ষমতা কুক্ষিগত করার বিষয়েও তাঁদের মতামত জানতে পারতাম। কিন্তু তাঁদের অনুপস্থিতিতে তাও জানার সুযোগ হ'ল না।

[3-00 – 3-30 P.M.] (Including adjournment)

সেইজন্য মতামত জানার সুযোগ হল না। আশা করি সমস্ত সদস্যরা এই অধিগ্রহণ করার ক্ষমতা দেবেন যাতে সুষ্ঠুভাবে ইলেকশন করে এই বেঙ্গল মেডিক্যাল অ্যাড-হক যে কাউনসিল আছে তা পূর্ণাঙ্গ মেডিক্যাল কাউনসিল তৈরি করতে পারেন। এই মেডিক্যাল কাউন্সিলের ক্ষমতা থাকবে যাতে করে শিক্ষা ব্যবস্থার উপর নিয়ন্ত্রণ, পর্যবেক্ষন এবং রেজিস্টার যে সমস্ত ডাক্তাররা আছেন তাঁদের যে তালিকা সেটা কমপ্লিট করবেন পূর্ণাঙ্গভাবে রূপ দিয়ে ভবিষ্যৎ কাজের জন্য সুবিধা করে দেবেন। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটির সঙ্গে আগে যে বিলটি পেশ করেছিলাম এই দুটি বিল পারস্পরিক যুক্ত বলে ধরে নেওয়া যায়। সে সমস্ত অ্যাড-হক কমিটি আছে সেই সমস্ত অ্যাড-হক কমিটির টাইম ল্যাপ্স করছে ১০ মার্চ, ১৯৮৯। থ্রি-ইয়ার্স যে অ্যাড-হক কমিটি করা হয়েছিল সেটা ১১ মার্চ, ১৯৮৬ সালে করা হয়েছিল। এগুলির টার্ম কমপ্লিট হয়ে যাচ্ছে। আগে যে বিলটা পাশ করালাম যে কমিটি আছে তাদের দ্বারা তৈরি করা অসম্ভব। ভোটার লিস্ট কিভাবে তৈরি করা হবে এই সময়ের মধ্যে করা যাবে না। যদি না করা যায় তাহলে সুষ্ঠু ভাবে নির্বাচন করা যাবে না। সেইজন্য আমি ২ বৎসর এক্সটেন্ট করতে চাচ্ছি। অ্যাড-হক কমিটির টাইম পিরিওডটা করতে চাচ্ছি ২ বছরের মধ্যে সুষ্ঠুভাবে নির্বাচন করে প্রতিটি মেডিক্যাল কলেজে গণতান্ত্রিক পদ্ধতিতে যে কমিটি তৈরি হবে তাদের হাতে ক্ষমতা অর্পন করা হবে। আমি সদস্যদের অনুরোধ করছি তাঁরা যেন এই বিলটিকে গ্রহন করেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Council (Temporary Supersession) (Amendment) Bill, 1989, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2, 3, and Preamble**

The question that clauses 1, 2, 3, and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the West Bengal Council (Temporary Supersession) (Amendment) Bill, 1989 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed ot.

(At this stage the House was adjourned till 3.30 p.m.)

(After Recess) .

[3-30 - 3-40 P.M.]

**The Great Eastern Hotel (Acquisition of Undertaking) (Amendment) Bill, 1989.**

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to introduce the Great Eastern Hotel (Acquisition of Undertaking (Amendment) Bill, 1989.

...(Secretary then read the Title of the Bill)...

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to move that the Great Eastern Hotel (Acquisition of Undertaking) (Amendment) Bill, 1989, be taken into consideration.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রেট ইস্টার্ন হেটেল সংক্রান্ত যে বিল পেশ হয়েছে এবং তার মধ্যে দিয়ে গ্রেট ইস্টার্ন হোটেল আধুনিকীকরণের যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে সংক্ষেপে যে কথা বলতে চাই তা হল, এই বিলের মধ্যে আমার বক্তব্য রাখার চেষ্টা করব। আজকে এই পর্যটন দপ্তরের অধীনে গ্রেট ইস্টার্ন হোটেল এটা আজকে রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার এবং সরকারি পরিচালনাধীন বিভিন্ন সংস্থার কাছে গ্রেট ইস্টার্ন হোটেল অত্যন্ত প্রয়োজনীয় হয়ে দেখা দিয়েছে। আজকে উত্তরোত্তর আয়েও বৃদ্ধি হচ্ছে। আপনি জানেন ভারতবর্ষ এবং পৃথিবীর বিভিন্ন দেশ থেকে যে সব পর্যটক যে সব মানুষ ভারতবর্ষে আসেন কলকাতা না দেখলে তাঁদের কাছে ভারতবর্ষকে আর ভারতবর্ষ বলে মনে হয় না। বিশেষ করে আজকের বামফ্রন্ট সরকারের পশ্চিমবঙ্গ না দেখলে পর্যটকদের যে তৃষ্ণা সেই তৃষ্ণা দূর হয় না। এটা সমস্ত পর্যটকদের কাছে এত বেশি গুরুত্বপূর্ণ এবং আকর্ষণীয় হয়ে উঠেছে। এটা স্বাভাবিক, পশ্চিমবঙ্গের একটা সাংস্কৃতিক ঐতিহ্য আছে, পর্যটকরা সাংস্কৃতিক ঐতিহ্যের মধ্যে দিয়ে তাঁদের নিজেদের সাংস্কৃতিক চেতনা বাড়িয়ে নিয়ে যান। সেদিক থেকে পশ্চিমবঙ্গের পর্যটন কেন্দ্র অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা একটা জিনিস লক্ষ্য করেছি তা হল এই গ্রেট ইস্টার্ন হোটেলকে কেন্দ্র করে আমাদের কাছে—অন্তত আমার যেটা মনে হয়েছে—বৈদেশিক মুদ্রা আর্ন করার ক্ষেত্রে ট্যুরিজম ডিপার্টমেন্ট অন্তত সিংগল ফরেন এক্সচেঞ্জ আর্নার অফ দি কান্ট্রি হিসাবে একটা উল্লেখ যোগ্য জায়গায় দেখার দরকার আছে। এই দপ্তরটি কিন্তু সবচেয়ে গুরুত্বপূর্ণ। যে কথাটা আমি আপনাদের কাছে বলতে চাই তা হল এই পর্যটন ব্যবস্থার উন্নয়নের ক্ষেত্রে আমরা যদি কলকাতার দিকে তাকাই তাহলে দেখব আঞ্চলিক বৈষম্য বিভিন্ন সংস্থা কি ভাবে করে যাচ্ছে। আঞ্চলিক বৈষম্য দেখা যাবে, কলকাতার বিভিন্ন সময়ে কি রকম বিপর্যস্ত হচ্ছে। আপনারা জানেন দিল্লি থেকে বার বার বলছে এটা একটা অকংগ্রেসি শাস্তিত রাজ্য, প্রবলেম প্রভিন্স, মিছিল নগরী। মৃত নগরী, এইসব কথা কলকাতা সম্পর্কে বলার চেষ্টা করা হচ্ছে এবং এই বদনাম আমাদের আছে। আজকে আমাদের কলকাতা বিভিন্ন পর্যটনের অন্যতম আকর্ষণীয় জায়গা হয়ে দাঁড়িয়েছে, আজকে আমার মনে হয় হোটেলগুলি যে ভাবে আছে সেগুলিতে এমন ভাবে থাকার বন্দোবস্ত আছে এবং হোটেলের যে সংখ্যা তা দিল্লি এবং বোম্বের হোটেলের তুলনায় অনেক কম।

মানুষ বেড়েছে, গ্রেটার ক্যালক্যাটা সিটিতে পর্যটকদের চাহিদা বেড়েছে, সেই তুলনায় ফাইভ স্টার হোটেল একটা দুটোর বেশি নেই। সে তুলনায় আমাদের এখানে ফাইভ স্টার একটি দুটি ছাড়া নেই। ইতিমধ্যে তাজ গ্রুপ সর্বাধুনিক একটা হোটেল করতে চলেছে। কিন্তু পর্যটকরা চায় সরকারি নিয়ন্ত্রণাধীন আধুনিক ফাইভ স্টার হোটেল। আজকে কলকাতা বেড়েছে, সিটি বেড়েছে, মানুষ বেড়েছে। সেদিক থেকে কলকাতা শহরকে আকর্ষিত করবার জন্য বন্দোবস্ত করা দরকার। অন্তত পক্ষে বামফ্রন্ট সরকার সেদিক থেকে বাস্তবসম্মত দৃষ্টিভঙ্গী নিয়ে এগোচ্ছে এবং তারজন্য আমি এই অ্যামেণ্ডমেন্ট বিলকে সর্বান্তকরণে সমর্থন করছি। বামফ্রন্ট সরকারের একটা সুনির্দিষ্ট কর্মসূচি আছে। বাস্তবসম্মত সেইসব কর্মসূচির মধ্যে বর্তমান ঘটনার প্রতি গুরুত্ব দিয়ে সেদিক থেকে যথাযথভাবে তাঁরা কাজ করছেন। যদিও দেখতে পাচ্ছি, কিভাবে আজকে পশ্চিমবঙ্গ অবহেলিত হচ্ছে। আমি কেন্দ্রীয় সরকারের বৈষম্যের কথা বলছিলাম। দিল্লিতে ১৯৮২ সালের এশিয়াডে গিয়েছিলাম। দেখেছিলাম, এশিয়াড উপলক্ষ্যে তাঁরা দিল্লি শহরকে হোটেল-নগরীতে পরিণত করেছিলেন। নিশ্চয়ই হোটেল দরকার আছে, কিন্তু যেভাবে বার-চৌদ্দ কোটি টাকা সেখানে খরচ করা হোল সেই তুলনায় কলকাতার প্রতি দৃষ্টি দেওয়া হয়নি। তাঁদের কাছে আমরা যেন বিমাতার সন্তান। এই অবিচারের কথা আপনারা স্বীকার করবেন না? কলকাতা শহরে যেভাবে পর্যটকরা আসছে সেক্ষত্রে তাদের যাতায়াতের জন্য চাই সুষ্ঠু ব্যবস্থা। কলকাতা বিমান-বন্দর হল একটি অন্যতম আন্তর্জাতিক বিমান বন্দর। সেক্ষেত্রে ভারতের অন্যান্য বিমান বন্দরে যেখানে আন্তর্জাতিক বিমানের সংখ্যা ক্রমশ বাড়ছে, সেখানে কলকাতা বিমান বন্দরে তার সংখ্যা ক্রমশ কমিয়ে এনে কলকাতার গুরুত্ব তাঁরা কমিয়ে দিচ্ছেন। এটা ঠিক যে, ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় কলকাতার অবস্থা অনেক ভাল এবং এটা একটা গুরুত্বপূর্ণ সিটি। কিন্তু এই জায়গার প্রতি বৈষম্য করা হচ্ছে এবং সেই বৈষম্য করে চলেছেন দিল্লির কংগ্রেস সরকার। কতদিন আর এই বৈষম্য স্বীকার করে নেব আমরা? আমাদের এই রাজ্যের মানুষ সাংস্কৃতিক চেতনাসম্পন্ন এবং সেই চেতনা দিয়ে মানুষকে তাঁরা আকর্ষিত করছে ঠিকই, কিন্তু তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের এই শহরের প্রতি বিশেষ নজর দেওয়া দরকার। পর্যটকরা চায় এমন জায়গায় যেতে যেখানে শান্তি-শৃঙ্খলা আছে, সুন্দর পরিবেশ আছে। ভারতবর্ষের অন্যান্য অংশের তুলনায় পশ্চিমবঙ্গে একটা সুষ্ঠু সুন্দর পরিবেশ জনগণের সাহায্যে বামফ্রন্ট সরকার তৈরি করতে পেরেছেন এবং তাতে পর্যটকরা আকর্ষিত হয়ে কলকাতায় তাঁরা আসছেন। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বিভিন্ন প্রশ্নে আমাদের যাবার সুযোগ হয়েছে। সেখানে গিয়ে দেখেছি, একটা দুরূহ অবস্থা চলছে সেখানে। কাগজে পড়েছি, কয়েকদিন আগে বেলেঘাটা থেকে তিনজন যুবক বাসে করে উত্তর প্রদেশে গিয়েছিলেন তারা, কিন্তু সেখানে বাস থেকে তাদের সমস্ত কিছু কেড়ে নেওয়া হয়েছে। কাজেই দেখা যাচ্ছে অন্যান্য রাজ্যে আজকে পর্যটকদের নিরাপত্তা নেই। ঐসব রাজ্যে যখন এই অবস্থা, সেখানে আমাদের এই রাজ্যে শান্তি-শৃঙ্খলা আছে, পর্যটকদের নিরাপত্তা আছে। সেইজন্যই আমাদের দেশের প্রধানমন্ত্রী এই রাজ্যে এসে নিরুপদ্রোবে চলাফেরা করতে পারেন, কিন্তু ভারতবর্ষের অন্যান্য রাজ্যে সেক্ষেত্রে অসুবিধা আছে। সেদিক থেকে পর্যটনের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের একটা সর্বভারতীয় দৃষ্টিভঙ্গী থাকা উচিত। দুর্ভাগ্যক্রমে সেক্ষেত্রে তাঁদের দৃষ্টিভঙ্গীটা আত্মকেন্দ্রীক হয়ে যাচ্ছে এবং ক্রমশ সেটা রাজনৈতিক রূপ নিচ্ছে। এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। এই অবস্থা চলতে পারে না। এমন একটা অবস্থার মধ্যে বামফ্রন্ট সরকার পর্যটন

ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যেতে চাইছেন এবং তারজন্য যা করার সেটা তাঁরা করছেন। বিভিন্ন রকম অসুবিধা থাকা সত্ত্বেও পর্যটনের প্রতি তাঁরা নজর দিয়েছেন। এই গ্রেট ইস্টার্ন হোটেল আগের তুলনায় অনেক বেশি লাভ করছে সরকার এটা নেওয়ার ফলে। স্যার, আপনি জানেন কিছু সাময়িক ক্যাজুয়াল কর্মী এখানে আছে। সরকারি নীতি আছে এমপ্লয়মেন্ট সংক্রান্ত বিষয়ে। আমি জানিনা তাদের রেগুলারাইজ করার ব্যাপারে কোনও অসুবিধা আছে কিনা। তারা এই ভাবে থাকবে কিনা, তাদের কি ভাবে নেওয়া হল এই ব্যাপারটা আমি কিছু জানিনা। যে কোন উপায়ে তাদের দায়িত্ব আমাদের উপর এসেছে। নিয়মনীতি তাদের ব্যাপারটা দেখা উচিত বলে আমি মনে করি এবং এটা দেখা উচিতই। যে প্রশ্ন নিয়ে আজকে এই বিল এসেছে যে এই হোটেলকে সর্ব্বাধুনিক করা হবে, ৫ তারা হোটেলে উন্নিত করার চেষ্টা করা হবে, সরকারের এই নীতি সমর্থন যোগ্য। এই বিলে যে ভাবে আধুনিককরনের কথা আছে তাতে ব্যক্তিগত ভাবে আমার সমর্থন আছে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে The Great Eastern Hotel (Acquisition of undertaking) (Amendment) Bill. এনেছেন সেটা খুব গুরুত্বপূর্ণ এবং সময়োপযোগী হয়েছে। ১৯৭৫ সালের নাইন্থ মে এই বিল করে সরকার এই হোটেলটি অধিগ্রহণ করেন। তারপর অনেক দিন চলার পর ১৯৮০ সালের নাইন্থ জুলাই আইন করে এই হোটেলটি সরকারের তত্বাবধানে আনা হয়। এখন প্রশ্ন হচ্ছে যে আবার একটা নূতন বিল করে আনবার কি যুক্তি আছে? এখন কথা হচ্ছে কলিকাতা একটা মহানগরী, এখানে বহু বিদেশি এবং কলিকাতার বাইরের মানুষ কলিকাতায় আসে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কলিকাতায় সেই রকম কোন সাজানো গোছানো হোটেল নেই। বিশেষ করে বাইরে থেকে যে সমস্ত আগন্তুক বা বিজনেস ম্যান কলিকাতায় আসেন তাঁরা এখানে থাকবার ব্যবস্থা পান না। সেই জন্য কলিকাতার মতো একটা মহানগরীতে একটা ভাল ডিলাক্স ফাইভ-স্টার হোটেল সরকারের তত্ত্বাবধানে থাকা দরকার। তার জন্যই এই বিল আনা হয়েছে। সরকার যদি এই ব্যাপারে ইনটারেসটেড না হয়, সরকারকে যদি এই ব্যাপারে ইনভলবড না করানো যায় তাহলে হোটেল রিনোভেসনের জন্য যে ২০ কোটি টাকা দরকার সেটা কোথা থেকে পাওয়া যাবে? গ্রেট ইস্টার্ন হোটেল অথরিটি এবং ইণ্ডিয়ান ম্যানেজমেন্ট এই উভয় যৌথ সংস্থা এই হোটেলটি রিনোভেট করতে চান, এখন সরকারকে এই ব্যাপারে ইনভলবড না করতে পারলে এই ২০ কোটি টাকা আসবে কোথা থেকে? সরকার যদি ইনভলবড হয় আইন সংগত ভাবে কর্তৃত্ব সরকারের হাতে থাকা দরকার। তার জন্য এই বিলটি আনা হয়েছে। এই বিল আনা যথেষ্ট যুক্তি-যুক্ত, প্রাগমাটিক এবং লজিক্যালি হয়েছে। তাই আমি এই বিলকে সমর্থন করছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এখানে যে The Great Eastern Hotel (Acquisition of undertaking) (Amendment) Bill. উত্থাপিত হয়েছে এর আগে এই বিধানসভাতে যখন এই গ্রেট ইস্টার্ন হোটেল অধিগ্রহণ বিধি এসেছিল

তখন আমরা বলেছিলাম যে হ্যাঁ এটাকে গ্রহণ করতে হবে। তার ফলে এখানকার কলকাতা বাসিরা এবং কলিকাতা ছাড়াও বাইরের অনেক অতিথি এবং ভ্রমনকারীরা এই গ্রেট ইস্টার্ন হোটেলে থাকতে আসেন। এক সময় এই গ্রেট ইস্টার্ন হোটেল ওয়াজ রানিং উইথ লস। তারপর এই হোটেল অধিগ্রহন করার পরে মাননীয় মন্ত্রী মহাশয়ের যে স্টেটমেন্ট আছে তাতে দেখতে পাচ্ছি যে হোটেলটি মোটামুটি প্রফিটে রান করছে। এই কলিকাতার যে ব্যাপকতা, কলিকাতা হচ্ছে একটা কসমোপলিটান সিটি, কলিকাতা এক সময় সারা ভারতবর্ষের রাজধানী ছিল, কলিকাতার সৌন্দর্য্য এবং ব্যাপকতার প্রশ্নে ভারতবর্ষের কোনও স্টেটের কোনও নগর নেই যে কলিকাতার সাথে এক সাথে চলতে পারে। কলকাতায় বিভিন্ন ধরণের মানুষ আসেন। কলকাতায় বিস্তীর্ণ এলাকা আছে, সেই সমস্ত এলাকায় এমন এমন মানুষ আসেন, থাকবার জন্য তাঁরা ভালভাবে থাকবার জায়গা পান না। অথচ কলকাতার এই সৌন্দর্যকে সারা বিশ্বের কাছে উপস্তাপিত করার প্রশ্নে বিদেশি অতিথিরা বা দেশের মধ্যে থেকে অন্য রাজ্যের যে সমস্ত অতিথিরা আসেন তাঁরা হোটেলে থাকবার প্রয়োজন বোধ করেন। কিন্তু সেই রকম ব্যবস্থা কলকাতায় সীমিত। আমরা বিভিন্ন সময়ে দিল্লিতে যাই, সেখানকার হোটেলগুলোকে দেখি। সেখানকার হোটেলগুলো পাঁচতারা হোটেল। সেখানে বিশাল বিশাল হোটেল রয়েছে, অথচ কলকাতায় যাঁরা আসেন তাঁদের থাকবার মতো ভাল ব্যবস্থা নেই। এই কারণেই এই অ্যামেণ্ডমেন্ট বিল আনবার প্রয়োজন হয়েছে। কলকাতার এই গ্রেট ইস্টার্ন হোটেলের যে ভবন এবং জায়গা রয়েছে, এই হোটেলকে ডিলুক্স এবং পাঁচতারা হোটেলে পরিণত যাতে করা যায় তারজন্য এটিকে সরকারের হাতে নেওয়া প্রয়োজন এবং সেই প্রয়োজনীয় আইন এই বিলটিতে আছে। এটি না আনা হলে গোটা পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে, বিশেষ করে পর্যটন বিভাগের প্রসারতার স্বার্থে—কারণ পশ্চিমবাংলা পর্যটন কেন্দ্র হিসাবে স্বীকৃতি লাভ করেছে, সর্বজনীন ভাবে স্বীকৃত হয়েছে, শুধু মাত্র কলকাতা নয় গোটা পশ্চিমবাংলা এই স্বীকৃতি লাভ করেছে—বিশেষ আঘাত আসতে পারে। সারা পশ্চিমবাংলা ব্যাপী যে বিরাট পর্যটন কেন্দ্র গড়ে উঠতে পারে, সেই হিসাবে এই গ্রেট ইস্টার্ন হোটেল (অ্যামেণ্ডমেন্ট) যে বিল এসেছে তাকে সমর্থন করা উচিত। আমি একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলটি নিয়ে আসার কারণ হল গ্রেট ইস্টার্ন হোটেলকে ফাইভ-স্টার ল্যাকজুরিয়াস ডিলুক্স করে গড়ে তোলা। আমাদের কলকাতা শহর ইন্টারন্যাশানাল খ্যাতি সম্পন্ন। বিভিন্ন কারণে কলকাতাতে বিভিন্ন পর্যটকরা আসেন—শুধু মাত্র ভারতের নয়, পৃথিবীর বিভিন্ন দেশ থেকে এখানে পর্যটকরা আসেন। কিন্তু আমাদের এই কলকাতার এমন একটা অবস্থা যে এখানে এমন একটা স্থান নেই যেখানে তাঁরা থাকতে পারেন। ভারতের বিভিন্ন শহরে, যেমন, বোম্বে, ম্যাড্রাস প্রভৃতি শহরে বিভিন্ন হোটেল আছে। কিন্তু কলকাতায় ঐ সমস্ত স্থানের মতো ভাল হোটেল নেই। ঐ সমস্ত মানুষেরা যাঁরা এখানে পর্যটক হিসাবে আসেন, তাঁদের যে ধরণের থাকার জায়গা থাকা উচিত, সেই ধরণের ব্যবস্থা এখানে নেই। তাই কলকাতার এই গ্রেট ইস্টার্ন হোটেলকে একটা ফাইভ স্টার হোটেল হিসাবে গড়ে তোলার জন্য ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্ট'এর সঙ্গে বসে যে প্লান তৈরি করা হয়েছে তাতে দেখা যাচ্ছে ২০ কোটি

টাকার মতো ব্যয় হতে পারে। কিন্তু বর্তমানে যাঁরা গ্রেট ইস্টার্ন এর ম্যানেজমেন্টে আছেন, সেই অথরিটির ২০ কোটি টাকা ব্যয় করার ক্ষমতা নেই। অতএব, সরকার যদি এটা গ্রহণ করতে না পারে তাহলে এটাকে ফাইভ-স্টার হোটেল হিসাবে তৈরি করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের গ্রেট ইস্টার্ন হোটেলটি কলকাতা শহরের মধ্যবর্তী স্থানে অবস্থিত। সেখানে আমরা যদি অবস্থাসম্পন্ন বহিরাগত যে সমস্ত ব্যক্তিরা আসেন তাঁদের থাকার সুবন্দোবস্ত না করতে পারি, তাহলে তাঁরা কখনও ভাল ভাবে থাকতে পারবেন না। বর্তমানে আমাদের গ্রেট ইস্টার্ন হোটেলের যে অথরিটি আছেন তাঁদের এত টাকা ব্যয় করার মতো ক্ষমতা নেই। সরকার সমস্তটা গ্রহণ করে, অ্যাকুইজিশন করে সরকারি প্রচেষ্টায় ২০ কোটি টাকা ব্যয় করে ফাইভ-স্টার হোটেলে রূপায়িত করতে পারে এবং বহিরাগত যে সমস্ত অতিথিরা এখানে আসবেন, তাঁদের যে ধরণের সুযোগ-সুবিধা দেওয়া দরকার তা দেবার জন্য এই আইনটা করা হচ্ছে। আমি আশা করি মাননীয় সদস্যগণ এই যে বিলটি আনা হয়েছে তা তাঁরা সমর্থন করবেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the Great Eastern Hotel (Acquisition on the Undertakings) (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agree to.

### Clauses 1 to 3 & Preamble

The question that clauses 1 to 3 & Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** I beg to move that the Great Eastern Hotel (Acquisition of Undertaking) (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1989

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill be taken into consideration.

**Mr. Deputy Speaker :** Now, Shri Lakshmi Kanta Dey.

[3-50 – 4-00 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ক্যালকাটা কর্পোরেশান আইনের কিছু পরিবর্তন আনা হয়েছে। সেই পরিবর্তনটি কেবলমাত্র বিল্ডিং অ্যাডমিনিস্ট্রেশানকে কেন্দ্র

করেই হবে যে, যেখানে বড় বড় বাড়ি তৈরি হয় সে ক্ষেত্রে ২ জনকে সেখানে যোগ করার ব্যাপার আছে। তাতে বলা হয়েছে যে কমিটি আছে সেই কমিটিতে এ পর্যন্ত ৩ জন আছেন যথা সি. এম. ডি. এর একজন কমিশনার তাঁকেই চেয়ারম্যান করা হয়েছে, একজন বিল্ডিং কর্পোরেশানের যিনি হেড তাকে কনভেনার করা হয়েছে। তাছাড়া ৩জন আছেন এবং তারসঙ্গে দুটি পদ যুক্ত করা হবে। একজন টেকনিক্যাল হ্যাণ্ড যুক্ত করা হবে, তাতে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে একজন মনোনীত ব্যক্তিকে এতে যোগ করা হবে। আইনে আছে যে মাসে ৩ বার অন্তত এই কমিটি বসবে। বড় বড় ৫০০ স্কোয়ার মিটারের যে বাড়ি গুলি আছে, সেই বাড়িগুলির ক্ষেত্রে এই যে বিল্ডিং কমিটি আছে তারা বসে বিল্ডিং প্ল্যান স্যাংশন করবেন এবং তা মেয়র-ইন কাউন্সিলের কাছে নিয়ে যাবেন এবং তবেই এই প্ল্যান স্যাংশন হবে। এই বিলকে এই কারণে বেশি করে সমর্থন করতে হবে যে কলিকাতা শহরে এখন ফ্ল্যাট কেনার একটা প্রবণতা দেখা দিয়েছে। প্রাইভেট ফ্ল্যাট কেনার ক্ষমতা সাধারণ মানুষ এবং মধ্যবিত্ত মানুষেরও বাড়ছে। কলিকাতা শহর যেহেতু ছড়িয়ে পড়ছে না এবং কলকাতা শহরকে বাড়ানোর কোনও সুযোগ নেই আশেপাশের দিকে সেইজন্য মানুষ এখন কলকাতায় থাকার প্রবণতা বাড়ছে। রেলওয়ের যোগাযোগ বলুন, ট্রান্সপোর্টের যোগাযোগ বলুন এখানে সেরকম নেই। বিশেষ করে রেলের যোগাযোগ নেই, যার ফলে কলকাতা সেইভাবে আশেপাশের অঞ্চলের মধ্যে ছড়িয়ে পড়ছে না। বম্বের মতো ছড়িয়ে পড়বার সুযোগ নেই। সেখানে রেলওয়ে ব্যবস্থা এমনভাবে যে বহুদূর পর্যন্ত রেল চলে গেছে। রেল চলে গেছে সুদূর সমুদ্রবর্তী তীর পর্যন্ত। এই রেল ব্যবস্থা চলে যাবার ফলে বম্বে শহর অরিজিন্যাল টাউনশিপ থেকে অনেক বেশি বিস্তৃত হয়ে গেছে। কিন্তু কলকাতায় সেই সুযোগ নেই। যার ফলে বড়লোক, সাধারণ মানুষ এবং মধ্যবিত্ত মানুষের টেনডেন্সি দেখা যাচ্ছে যে কলকাতায় থাকবে। কলকাতা থেকে সহজে অফিস, কাছারি, ব্যবসা-বাণিজ্য করা চলে। এইজন্য যেমন একদিকে ফ্ল্যাট কেনার প্রবণতা দেখা দিয়েছে তেমনি ফ্ল্যাট বিক্রি হওয়ারও বিরাট প্রবণতা দেখা দিয়েছে। কলকাতা শহরের উপরে এই কারণে দেখা যাচ্ছে বেআইনি ভাবে মাল্টি-স্টোরিড বিল্ডিং তৈরি হয়ে যাচ্ছে যা কিছু কিছু প্রোমোটর তারা যেটা করেছেন তা হচ্ছে কলকাতা শহরের বিভিন্ন জায়গায় জমি কিনে বড় বড় বাড়ি তৈরি করা হচ্ছে এবং অনেক ক্ষেত্রে বেআইনি ভাবে এই বাড়ি তৈরি করার প্রবণতা আরও দেখা যাচ্ছে।

এই ক্ষেত্রে কলকাতা কর্পোরেশন সি. এম. ডি. এর এলাকায় কয়েকটি অথরিটির হাতে জায়গাটা ছেড়ে দেওয়ায় যারা প্রমোটার আছে, যারা এই কলকাতা শহরে মাল্টি স্টোরেড বিল্ডিং করছেন এবং করে অফিস হিসাবে বিক্রি করছেন, তাদের বিভিন্ন ভাবে আইনের বাইরে বেরিয়ে যাওয়ার প্রবণতা আছে, যেহেতু তারা বড় বড় ব্যবসায়ী তাই তারা বিভিন্ন রকমভাবে আইনের কারচুপি করে তারা বেরিয়ে যাওয়ার চেষ্টা করছেন। এই ব্যাপারে আমার নিজেরই অভিজ্ঞতা আছে। আমার অঞ্চলকে ঘিরে এই রকম মাল্টি স্টোরিড বিল্ডিং হচ্ছে, সেখানে কিন্তু কৌশলে প্লান পাস হয়ে যাচ্ছে। আমি এই ব্যাপারে এক সময় ভিজিলেন্স করেছিলাম। এই রকম ভাবে প্লান পাস হওয়া উচিত নয়, কিন্তু হয়ে যাচ্ছে। এই ব্যাপারে সরকারের পক্ষ থেকে কড়া ব্যবস্থা গ্রহণ করা উচিত। আজকে পশ্চিমবঙ্গ সরকার যে উদ্যোগ গ্রহণ করেছেন অন্তত পক্ষে তাতে কর্পোরেশনের লোক যদি সি. আই. টি, সি. এম. ডি. এ.

থাকত তাহলে ভাল হোত। কেবলমাত্র কর্পোরেশনের এটাকে গাইড করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের একজন ইঞ্জিনিয়ার লেভেলে যিনি টেকনিক্যাল নো হাউ সম্বন্ধে অভিজ্ঞ এবং একজন মনোনীত ব্যক্তিকে নিয়ে এটা আমার মতে কন্ট্রোল করা উচিত। নাহলে কলকাতা শহর একটা অন্ধকারের দিকে চলে যাবে তাই এই ব্যাপারটা বিশেষ দৃষ্টি নিয়ে দেখা উচিত। আমি আশা করি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে উদ্বিগ্ন উপস্থিত করা হয়েছে তাতে কেবলমাত্র নিয়ম নীতি ধরার জন্যই নয়, ঠিকভাবে ব্যাপরটা যাতে পাশ হয় সেটা দেখার জন্যও বলছি আমি এই বিলের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই আইনগুলি হয়েছে কলকাতা কর্পোরেশনের যে বিল্ডিং কমিটি আছে তার নানা ইরেগুলারিটিস লক্ষ্য করে এটা করা হয়েছে। বিশেষ করে দেখা যাচ্ছে বড় বড় মাল্টি স্টোরেড বিল্ডিং-র ক্ষেত্রে নানা ভাবে, অন্যায়ভাবে অনেক কিছু ফাঁকি দেওয়া হচ্ছে। সরকার অনেক সময় ঠিকমতো কাগজপত্র পাচ্ছে না এই অবস্থাকে দূরীকরণের জন্য আরও দৃষ্টি দেওয়া দরকার। বর্তমানে তিনজন মেম্বার আছে, একজন হচ্ছে চেয়ারম্যান,—কাউন্সিল চেয়ারম্যান, একজন কনভেনার, আর একজন সদস্য, আর আছেন নমিনি সি. এম. ডি. এ., নমিনি পুলিশ কমিশনার, নমিনি ফায়ার সার্ভিস, এর সঙ্গে আরও দুইজন সদস্যকে যোগ করা হয়েছে একজন টেকনিসিয়ান তারা একজনকে অ্যাডমিনিস্ট্রেটিভ সাইড থেকে যুক্ত করা হয়েছে। One shall be a nominee of the State Government and one shall be the Chief Engineer, Municipal Engineering Directorate, Department of Local Government and Urban Development, Government of West Bengal এই যোগটার মূল উদ্দেশ্য হল এই যে বিল্ডিং কমিটি হয়েছে, এতে সরকারের কন্ট্রোল থাকবে, এখন যারা বাড়ি করছেন তারা নানাভাবে কাগজপত্র ফাঁকি দিচ্ছেন, তাই সরাসরি শহরের জন্য এটা পেশ করা হয়েছে। এই হচ্ছে মূল আইন, আমি আশা করছি মাননীয় সদস্যগণ এই বিলটাকে সমর্থন করবেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

**Clause 1.**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2.**

**Mr. Speaker :** There is one amendment on this clause given by Shri Supriya Basu. But as he is not present in the House, it is not moved.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Industrial Desputes (West Bengal Second Amendment) Bill, 1986, as returned by the Governor.**

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move the amendments to the provisions of the Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986, as recommended by the Governor, be taken into consideration.

The amendment to Clause 4 of the bill has been so drafted as to do away with the necessity of making any amendment in Clause 7.

[4-00 – 4-10 P.M.]

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই বিধান সভায় ১৯৮৬ সালের ৩০শে এপ্রিল এই ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টের অ্যামেণ্ডমেন্ট করা হয়েছিল, ৩ বছর বাদে আবার সেটা আমাদের কাছে ফিরে এসেছে। গভর্নর নিজে সংবিধানের ২০০ ধারা মতে সেটা অনুমোদন না করে রাষ্ট্রপতির কাছে পাঠান, রাষ্ট্রপতি সেটা রাজ্যপালের মাধ্যমে আমাদের কাছে পাঠিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এবং বিলের মধ্যে আছে যে রাজ্যপাল কিছু অ্যামেণ্ডমেন্ট করে, আমাদের যে অ্যামেণ্ডমেন্ট ছিল তার মধ্যে কিছু অ্যামেণ্ড করে পাঠিয়েছেন যাতে সমস্ত বিলটা যেভাবে সেটেলড হয়েছিল সেইভাবে অনুমোদন দেওয়া যায়। সুতরাং রাজ্যপালের রেকমেণ্ডেশন সমেত আজকে আমাদের কাছে সেই বিলটা গ্রহণের জন্য মাননীয় মন্ত্রী উপস্থিত করেছেন। আমি প্রথমে এটাকে সমর্থন করছি, করছি এইজন্য যে আমি সমস্ত প্যারাগ্রাফে যাব না, আমরা যারা ট্রেড ইউনিয়ন আন্দোলনের সঙ্গে আছি আমরা জানি এই হাউসে বহুবার আলোচনা হয়েছে যে সারা পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষে বন্ধের একটা জোয়ার হচ্ছে, সারা কারখানা বন্ধ হচ্ছে, দুর্বল হচ্ছে। এই সম্বন্ধে সরকার থেকে কি বিধি ব্যবস্থা করা যায় তা নিয়ে অনেক তর্ক-বিতর্ক ছিল। এই ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের যেটা মেজর অ্যামেণ্ডমেন্ট হয়েছিল ১৯৭৬ সালে সেটা খুব গুরুত্বপূর্ণ বিষয় লক আউট, ক্লোজার হলে সরকার কিভাবে সেটাকে দেখবেন। আমরা দেখেছি যে ২৫(বি) যেখানে আছে আইনের সংশোধন করা হয়েছিল সেই ধারাতে যে ১৯৭৬ সাল পর্যন্ত যে সমস্ত কারখানা বন্ধ ছিল সেই সম্পর্কে গভর্নমেন্টের কিছু বিধি ব্যবস্থা করার ব্যবস্থা ছিল। কিন্তু ১৯৭৬ সালের পর আর সেই বন্ধ কারখানা সম্বন্ধে সরকারের

বিধি ব্যবস্থা করার এক্তিয়ারের বহির্ভূত হয়ে পড়ে যারজন্য এই ধরণের অ্যামেণ্ডমেন্ট আনতে হয়। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় সঠিকভাবেই এই অ্যামেণ্ডমেন্ট এনেছিলেন যে ১৯৭৬ সালের পরবর্তীকালে যে কারখানাগুলি বন্ধ হচ্ছে তাদের সম্পর্কে কনসিডার করে বিচার বিবেচনা করা এবং বেআইনি বন্ধ হলে সেই কারখানাগুলি খোলার জন্য বিধি ব্যবস্থা করা এই অ্যামেণ্ডমেন্ট তিনি এনেছেন। এই সম্পর্কে আমরা লক্ষ্য করেছি অ্যামেণ্ডমেন্ট যা ছিল, এখন রাজ্যপাল যা রেকমেণ্ডেশন করেছেন মূল অ্যাক্ট ১৯৭৬ সালের জায়গায় ১৯৮৬ সাল করা হলেও রাজ্যপাল এখন বলছেন যে মালিকদের কিছু সুযোগ-সুবিধা দিতে হবে যে তারা কেন বন্ধ করেছেন এই সম্পর্কে তাঁদের কথা যাতে রাজ্য সরকার শোনেন তার একটা ব্যবস্থা রাখতে হবে এবং সঠিকভাবে কোনও রকম আইনের সুযোগ যাতে নিতে না পারে তারজন্য শ্রমমন্ত্রী সেই অ্যামেণ্ডমেন্ট গ্রহণ করেছেন। আমরা দেখছি কথায় কথায় মালিকরা এই আইনের বিরুদ্ধে হাইকোর্টে সুপ্রীম কোর্টে যায়, এর ফলে সব ঝুলে থাকে। সেই অবস্থাকে এড়াবার জন্য শ্রমমন্ত্রী সেই ধারা এনেছেন রাজ্যপাল যেমন সুপারিশ করেছেন, আমরা তাকে স্বাগত জানাই। এবং সেই ভাবে এই বিল উপস্থাপিত হয়েছে। আমি শ্রমমন্ত্রীকে একটা জিনিস জানাতে চাই—যেহেতু লক আউট এবং ক্লোজারের ক্ষেত্রে আইনের দিক থেকে কিছু বাধা রয়েছে, সরকার হয়ত কোনও রকম বিধি ব্যবস্থা নিতে পারেন সে জন্য মালিকরা নূতন কায়দা একটা নিয়েছে। তারা কেন আর লক আউট, ক্লোজার বলছে না—নূতন একটা পদার্থ আবিষ্কার করেছে সাসপেনশন অব ওয়ার্ক। আমাদের "লেবার ইন ওয়েস্ট বেঙ্গল" এ শ্রমমন্ত্রী সেকথা উল্লেখ করেছেন। আজকে দেশে যে সঙ্কট চলেছে তাতে মালিকরা এই নতুন কৌশল অবলম্বন করেছেন। আমি এই ধরণের একটা নোটিশ আপনার কাছে উপস্থাপিত করছি। সোয়ন মিল, বাসন্তি কটন মিল একটি বিরাট কারখানা। ১৯৮৭ সালের ২৯শে মে ওখানকার অ্যাক্টিং ম্যানেজার শ্রী জে. চৌধুরি, একটি ছোট্ট নোটিশ দিয়ে কারখানাটা বন্ধ করে দিলেন। ঐ নোটিশে তিনি বললেন, যে The Company regrets that due to unavoidable circumstances the Bill will remain closed from 6 hours on 30th May, 1987 on the basis of no work no pay until further orders. স্যার, কোনও অশান্তি নেই, কোনও বিরোধ কিন্তু হঠাৎ কারখানাটি বন্ধ করে দেওয়া হল। একটা কারখানা বন্ধ করলে সেটা ঠিক কি বেঠিক কাজ হল সেই বিচার করবেন অ্যাপ্রোপ্রিয়েট অথরিটি অর্থাৎ সেই অধিকার একমাত্র সারকারেরই আছে। কাজেই কারখানা খোলার ব্যাপারে অ্যামেণ্ডমেন্ট যে ভাবে এসেছে সেটা আমি নিশ্চয়ই সমর্থন করছি। পশ্চিমবঙ্গে আজকে যে অবস্থা চলছে সে সম্পর্কে কংগ্রেস দল কেন্দ্রীয় সরকারকে কেন বলছেন না? শ্রমিকের স্বার্থে কথা বলছেন না কেন? এই ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট কেন্দ্রীয় সরকারের আইন এবং এটা নূতন করে অ্যামেণ্ড করছেন। আমরা লক আউট, ক্লোজার ইত্যাদি বন্ধ করার জন্য বলছি, কিন্তু কেন্দ্রীয় সরকার সেখানে ১৪ দিনের নোটিশ দেবার কথা বলছেন, লক আউট করার জন্য। যদিও বিলটি রাজ্য সভায় এখনও পড়ে আছে কারণ আইনের কিছু বাধা আছে। কিন্তু যে কোনও মুহূর্তে এটা আনতে পারেন। কারণ এখানে বলছেন, Provided that the employer, may, in case where there is an imminent threat of violence or damage of property, declare lock out in his establishment without giving any notice of 14 days under clause(d). স্যার, এই হল তাদের বক্তব্য।

রা যেখানে কারখানা খোলার বিধি-ব্যবস্থা করতে চাই সেখানে কেন্দ্রীয় সরকার আই, ডি. ক্টের পরিবর্তন করে মালিকরা যাতে আরও বেশি করে লক আট করার সুযোগ পায় তার স্থা করে দিচ্ছেন। আমরা সকলে জানি আজকে শ্রমিক অশান্তির জন্য কারখানা বড় একটা হয়না—হয়ত ২ পারসেন্ট, ৩ পারসেন্ট বন্ধ হতে পারে। মালিকদের অপদার্থতার জন্য, দর চুরীর জন্য কারখানা বন্ধ হচ্ছে। আশ্চর্য বিষয় কেন্দ্রীয় সরকার সেখানে উদাসীন চ্ছেন এবং তারা চাইছেন পুরানো এস্ট্যাবলিসমেন্টে যে কারখানা আছে সেটা বন্ধ হয়ে । রাজীব গান্ধী বলেছেন যে নুতন পদ্ধতিতে কারখানা চলবে, পুরানো পদ্ধতিতে কারখানা । চলবে না। আশ্চর্য্যের বিষয় যেখানে বেশি সংখ্যক শ্রমিক রয়েছে তাদের কথা তিনি ছেন না। নুতন অটোমেটিক মেসিন এনেও কমপিউটার মেসিন দিয়ে কারখানা খোলার । করছেন। অর্থাৎ তিনি মডার্নাইজেশনের দিকে যাচ্ছেন। পশ্চিমবাংলায় লেবার ইনটেনসিভ খানাগুলিতে শত শত শ্রমিক কাজ করে, তারাতো তাহলে মারা যাবে যদি কারখানা গুলি হয়ে যায়। ভারতবর্ষের পশ্চিম অংশে নুতন করে শিল্প গড়ার চেষ্টা করছেন। আজকে ছি বোম্বের পুরানো সুতাকল বন্ধ হয়ে যাচ্ছে। এই অবস্থায় আই ডি অ্যাক্টের সংশোধন । বামফ্রন্ট সরকার যে বিধি-ব্যবস্থা চালু করতে চাচ্ছেন তাকে সাধুবাদ না দিয়ে পারিনা।

[4-10 – 4-20 P.M.]

আমি লক্ষ্য করেছি যে বিভিন্ন অসুবিধা রয়েছে—ছোট ছোট আইনের সংশোধন করার দিয়ে সরকারের যে দৃষ্টিভঙ্গী শ্রমিকদের সম্পর্কে সেটা প্রতিফলিত হয়েছে। মালিকরা ন তখন লক আউট ক্লোজার করে শ্রমিকদের কমপেনসেশন যেটা তাদের পাওনা সেটা কিরা দেয় না। সেই কমপেনসেশন শ্রমিকরা যাতে পায় তার জন্য আইনে একটা ধারা হয়েছে। মন্ত্রী মহাশয় সঠিকভাবেই এটা করেছেন এবং আরও কিছু অ্যামেণ্ডমেন্ট ছেন—শ্রমিকরা যাতে কমপেনসেশন অব ওয়ার্ক পায় সেটা শ্রমিকদের দিতে হবে। পুরানো আইন ছিল তাতে যে ফাঁক ছিল যার জন্য মালিকরা শ্রমিকদের পাওনা টাকা দিত —এখন যে অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে সেটা বন্ধ হবে। রাজ্যপালের সুপারিশ বাদ দিলেও নের অ্যামেণ্ডমেন্টে এটা ছিল। কমপেনসেশন দিতে হবে, রিটায়ারমেন্ট বেনিফিট দিতে হবে ং শ্রমিকদের যে লিগ্যাল ডিউজ ইত্যাদি পাবার ব্যবস্থা মন্ত্রী মহাশয় করেছেন। এগুলোও নের মধ্যে ইনক্লুড করা হয়েছে। অর্থাৎ শ্রমিকদের যে পাওনা টাকা সেটা দিতে হবে। নো অ্যামেণ্ডমেন্টে দিতে বলা হয়েছিল—কিন্তু মালিকরা তা দেয় নি। এখন প্রশ্ন দাঁড়িয়েছে কদের সারা জীবনের অর্জিত অর্থ—গ্রাচুইটি প্রভিডেণ্ড ফাণ্ড ই এস আই এই ব্যাপারে টিশ দিতে হবে আইনে এই কথা বলা হয়েছে। তার পর অ্যাপ্রোপ্রিয়েট অথরিটি অব র্নমেন্ট ঠিক করবে সেটা ঠিক হয়েছে কিনা—এবং দেখবে যে সেই শ্রমিক তার পাওনা মতো পেয়েছে কিনা। শ্রমিকদের ব্যাপারে রাজ্য সরকার এই আইন করে শ্রমিকদের ত্ব গ্রহণ করেছেন এবং শ্রমিকদের যে দাবি সেটা সরকার আদায় করে দেবার যে দায়িত্ব করেছেন তার জন্য আমি শ্রম মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। রাজ্যপাল তিন বছর আগে যে অ্যামেণ্ডমেন্ট করা হয়েছিল সেটা ফেলে রেখে দিয়েছেন—এটা যাতে তাড়াতাড়ি সেন্ট পায় তার ব্যবস্থা করবেন। এই কথা বলে মন্ত্রী মহাশয়ের অ্যামেণ্ডমেন্টকে সমর্থন র আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিল, এই বিল অনেক দিন আগে এখানে পাশ হয়ে গিয়েছিল। আমি আজকে কিছুক্ষণ আগে শ্রম মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলছিলাম, এই বিলে এখনও কতকগুলি ক্রটি রয়ে গিয়েছে। তবে যেহেতু এটা আগে পাশ হয়ে গিয়েছে—রাজ্যপাল ফেরত পাঠিয়েছেন তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ যেটা ৪নং ধারা—তার জন্য আমি শ্রম মন্ত্রীকে ধন্যবাদ জানাই। তবে একটা মুস্কিল ছিল—পশ্চিমবঙ্গ সরকারের লোক শ্রমিকদের শালিসিতে যাবে, কি ট্রাইবুন্যালে যাবে সেটা ঠিক করবে এই যেটা করা হয়েছে এবং যাতে অহেতুক ছাঁটাই না হয় সেটা সরকারের তরফ থেকে দেখা হবে। যদি ইউনিয়ন রাজী না হয় তাহলে আজকে শ্রমিকরা ব্যক্তিগত ভাবে তার দাবি এপ্রোপ্রিয়েট অথরিটি গভর্নমেন্টের কাছে যেতে পারবে এবং টাইম টু টাইম যেতে পারবে। ৭ দিনের মধ্যে ঐ অথরিটি একটা সার্টিফিকেট দেবে।

যে এখনো সালিসি চলেছে, কনসিলিয়েসন চলেছে। আর সেটা পাবার পর সরকারকে কনসিলিয়েসন অফিসার একটি কপি পাঠিয়ে দেবেন এবং ৭ দিনের মধ্যে, ২ মাসের মধ্যে সরাসরি শ্রমিক ব্যক্তিগত ভাবে লেবার কোর্ট বা ট্রাইবুন্যালে যেতে পারবেন। অবশ্য ট্রাইবুন্যালের কাজ কর্ম যেভাবে চলে, লেবার কোর্টের কাজ যে ভাবে চলে—সেখানে বহু মামলা ঝুলে আছে। কিন্তু তবুও একটা মস্ত বড় রিলিফ ইনডিভিজুয়াল ওয়ার্কারদের দেওয়া হল যে, সার্টিফিকেট পাবার পরে ২ মাসের মধ্যে সরাসরি এই শ্রমিকরা লেবার কোর্ট বা ট্রাইবুন্যালে তাদের দাবি নিয়ে দরখাস্ত করতে পারবে। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় আরও বলেছেন যে, ক্লোজারের যে ধারা আছে যেটা পাসড হয়ে গেছে তার মধ্যেও ক্রটি আছে। কারণ স্ট্যাটুটরি এবং লিগ্যাল যে পাওনা সেই পাওনা ছাড়া অন্য কোনও পাওনা যদি কেউ না দেয়—এমনিতেই তো মালিকরা ক্লোজারের পরে টাকা পয়সা দিতে চায় না তাদের যে পাওনা আছে। কিন্তু এখানে স্ট্যাটুটরি এবং লিগ্যাল এমন অনেক দাবি থাকে, পাওনা থাকে—শ্রমিকরা লিগ্যাল ওয়েজ তো পায় না, তারপর এটা স্ট্যাটুটরিও নয়, লিগ্যাল'ও নয়, সেটা তারা পায় না। সুতরাং সেই সম্পর্কে আমাদের মাননীয় শ্রমমন্ত্রী পরে একটু আশ্বাস নিশ্চয় দেবেন এবং রুলসের মধ্যে একটি ক্রটি রয়েছে ফ্রম অ্যাণ্ড ম্যানার, অথচ আইনে আছে ম্যানার অ্যাণ্ড ফ্রম-এর সঙ্গে সামঞ্জস্য রেখে রুলস তৈরি করতে হবে। আমি এই বিলটিকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি বিশেষ করে ইণ্ডিভিজুয়্যাল ওয়ার্কারের ক্ষেত্রে এই সংশোধনীটি আনা হয়েছে, এতে তাদের খুবই সুবিধা হবে। ইণ্ডিভিজুয়্যাল ওয়ার্কাররা সরাসরি ৭ দিনের মধ্যে কোর্ট, লেবার কোর্ট কিম্বা ট্রাইবুন্যালে যেতে পারবে। এই ধারার জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু সঙ্গে সঙ্গে তাঁর কাছে এই অনুরোধ করছি যে, কিছুদিনের মধ্যে তিনি যেন আবার শ্রম উপদেষ্টা বোর্ডের সভা ডাকেন। এর মধ্যে যে ক্রটিগুলি রয়ে গেছে এবং যেটার সুযোগ নিয়ে মালিকরা আবার কোর্টে যেতে পারে এবং আপনি যে উদ্দেশ্য নিয়ে এই বিলটি এনেছেন সেই বিলের উদ্দেশ্য অনেক জায়গাতেই ব্যর্থ করে দিতে পারে, সেই বিষয়ে আলোচনার জন্য আপনি শ্রম উপদেষ্টা বোর্ডের একটি সভা ডাকুন। আমি নিজে আমাদের সগঠনের পক্ষ থেকে উপস্থিত থেকে যে সংশোধনীগুলি আনতে চাই সেটা উল্লেখ করব এবং আপনি আবার নতুন করে একটা বিল আগামী বিধানসভার অধিবেশনে আনবেন বলে আমার বিশ্বাস আছে, এই আশ্বাস আপনার কাছ থেকে চাইছি। এই কথা বলে বিলটিকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় শ্রমমন্ত্রী যে অ্যামেণ্ডমেন্ট বিল এখানে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। এই অ্যামেণ্ডমেন্ট বিল আনার মধ্য দিয়ে এটা পরিষ্কার বোঝা যাচ্ছে যে, আমরা জানি এই মিশ্র অর্থনীতি এবং পুঁজিবাদী ব্যবস্থায় মালিক থাকবে, শ্রমিক'ও থাকবে। কিন্তু ভারত সরকারের শ্রম নীতির সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের শ্রম নীতিকে পাশাপাশি রেখে যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে, শ্রমিকদের পক্ষে বহু ক্ষেত্রেই আইনটা খুবই দুর্বল। কার্যত শ্রমিকদের পক্ষে ভারতবর্ষে বলিষ্ঠ কোনও আইন নেই। সেই ক্ষেত্রে আমাদের এই অ্যামেণ্ডমেন্টের মধ্য দিয়ে এটা খুব পরিষ্কার হয়ে গেল যে, শ্রমিকদের সামনে একটা বড় সুযোগ এল যে, তারা কোর্ট কিম্বা ট্রাইবুন্যালে যেতে পারবে, যেটা অতীতে ছিল না। মালিকদের পক্ষেই আইনটা ছিল।

[4-20 – 4-30 P.M.]

ভারতসরকার এটা ফেরত পাঠিয়েছেন, মাননীয় রাজ্যপাল দিয়েছেন আমাদের শ্রমমন্ত্রীর কাছে এটা পুনর্বিবেচনা করার জন্য। স্যার, ইণ্ডাস্ট্রিতে শান্তি বজায় রাখার জন্য এবং সুসম্পর্ক বজায় রাখার জন্য এখানে মালিকদেরও সুযোগ রয়েছে, তারাও অ্যাপিল করতে পারবেন। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, ভারতসরকারের যে শ্রম আইন আছে তার অনেক কিছুর আজ অ্যামেণ্ডমেন্ট করার প্রয়োজন আছে। যে হারে ভারতবর্ষে কারখানা বন্ধ হচ্ছে তাতে আমরা দেখছি মালিকরা আইনের কোনও তোয়াক্কা না করে সরাসরি কারখানা বন্ধ করে দিচ্ছে। হঠাৎ সন্ধ্যাবেলায় ঠিক করলো আর পরের দিন সকাল থেকে কারখানা বন্ধ করে দিল। সেখানে শ্রমিকদের সঙ্গে তারা স্লেভের মতোন ব্যবহার করছে। আজকাল আবার নতুন যেটা শুরু হয়েছে দেখছি, মালিকরা বলছেন, এত শ্রমিককে ছাঁটাই করতে দিতে হবে, এত পে কাট করতে দিতে হবে ইত্যাদি ইত্যাদি। আমরা ১১ দফা দাবি পেশ করি তো মালিকরা ৩০/৪০ দফা দাবি পেশ করে কারখানা বন্ধ করে দেন। এটা রোখার জন্য আজকে ভারত সরকারকে ব্যবস্থা করতে হবে। পশ্চিমবঙ্গের মতোন একটা অঙ্গ রাজ্যের সাংবিধানিক এবং আর্থিক ক্ষমতা যা রয়েছে সেটা আপনারা সকলেই জানেন যে খুবই সীমিত ক্ষমতা। কাজেই মালিকরা আজ যা শুরু করেছে তা রোখার জন্য অবশ্যই কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে। স্যার, আমরা লক্ষ্য করছি, ফাইনানসিয়াল ইনস্টিটিউশনগুলি থেকে টাকা নেবার জন্য মালিকরা মাঝে মাঝে অনেক সুচতুর উপায় অবলম্বন করছেন এবং তা করে কারখানা বন্ধ করে দিচ্ছেন এবং টাকা অন্যত্র সরিয়ে নিয়ে যাচ্ছেন। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় জানেন, অনেক কারখানার শ্রমিকরা সেখানে নমনীয় মনোভাব নিয়ে কারখানা খুলতে চাইলেও মালিকরা ৩০/৪০ দফা দাবি পেশ করছেন এবং তা করে বলছেন এইসব দাবির মীমাংসা না হলে কারখানা খুলবো না। এই অবস্থায় আমাদের মাননীয় শ্রমমন্ত্রী এই অ্যামেণ্ডমেন্ট এনে পরিষ্কার ভাবে বুঝিয়ে দিয়েছেন যে এই শ্রম আইন প্রগতিশীল আইন এবং এটা শ্রমিকদের পক্ষে। এখানে শ্রমিকদের অ্যাপিল করার সুযোগ ছিল না, প্রভিডেন্ট ফাণ্ডের টাকা মেরে দিয়েছে মালিক, সেখানে কিছু করার ছিল না, এই বিলে শ্রমিকরা শক্তি পেল। সেখানে অন্তত বুর্জোয়া কোর্টের কাছে অ্যাপিল করতে পারবে, ট্রাইবুন্যালে অ্যাপিল করতে পারবে, অতীতে সে সুযোগও ছিল না। আজকে আমাদের ভারতবর্ষের অবস্থা কি সেটা সকলেই জানেন। ১ লক্ষ ৮০ হাজার কারখানা বন্ধ। আর আমাদের পশ্চিমবঙ্গে পত্রিকাগুলি এবং

এখানকার বিরোধীদল এমনভাবে প্রচার করছেন যেন পশ্চিমবঙ্গে সব কলকারখানা বন্ধ হয়ে গিয়েছে। আমি এই প্রসঙ্গে বিরেধীদলের কাছে প্রশ্ন রাখি—বম্বের অবস্থা কি সেটা একটু দয়া করে খতিয়ে দেখবেন? বম্বের ১০০ সূতাকল বন্ধ করে দিয়ে তার মালিকরা গ্রামের দিকে গিয়ে পাওয়ারলুমে ১৫ টাকা রোজ দিয়ে কাপড় তৈরি করিয়ে তাতে বম্বে মিলের সিল মেরে সেই কাপড় বিক্রি করছে। এরকম ভয়াবহ অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে। সে জায়গায় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অত্যন্ত সহনশীলতার সঙ্গে চেষ্টা করে বন্ধ কারখানা খোলার চেষ্টা করছেন এবং কি ভাবে ইণ্ডাষ্ট্রিতে শান্তি বজায় থাকে সে চেষ্টা করছেন। একটা রিজিড মনোভাব না নিয়ে আলাদা ভাবে সেখানে শ্রমিকদের বোঝাচ্ছেন, মালিকদেরও বোঝাচ্ছেন এবং যৌথভাবে শ্রমিক, মালিকদের ডেকে কারখানা খোলার চেষ্টা করছেন। কল্যানীতে জানি, কয়েকটি কারখানা এইভাবে খুলেছে এবং কয়েকটির ব্যাপারে আলোচনা চলছে। এখানে শ্রমমন্ত্রী নিজে ব্যাপারগুলি টেক আপ করেন যা অতীতে দেখা যেত না। অতীতে আমরা দেখেছি, ব্যারকপুরে লেবার কমিশনের অফিসে গিয়েছি কনসিলিয়েশনের মিটিং-এ, সেখানে সেই অফিসের ভেতরে মালিকদের গুণ্ডারা ঢুকে বলেছে, কোনও কনসিলিয়েশন চলবে না। আমি নিজে এসব ব্যাপারে ভুক্তভোগী। আজ কিন্তু সেসব আর হয়না, সেখানে সকলে ন্যায়বিচার পাচ্ছেন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট বিল গভর্নরের রেকমেণ্ডেশনের ব্যাপারে যেটা এনেছি সেটা মাননীয় সদস্যরা সমর্থন করেছেন বলে আমি তাদের আন্তরিক ভাবে ধন্যবাদ জানাচ্ছি। এই বিল পাশ হয়েছিল ১৯৮৬ সালের ৩০শে এপ্রিল। এই বিলে কয়েকটি মুখ্য জিনিস ছিল যেমন কলসিলিয়েশন, ট্রাইবুন্যাল, অ্যাডজুডিকেশন। কি ভাবে কনসিলিয়েশন থেকে অ্যাডজুডিকেশন ট্রাইবুন্যালে যাবে এই সব ব্যাপার ছিল। আমরা বলেছিলাম যে ৬০ দিনের মধ্যে কনসিলিয়েশন শেষ করতে হবে এবং সেই অনুযায়ী কনসিলিয়েশন অফিসারকে একটা সার্টিফিকেট দিতে হবে। কেন্দ্রীয় সরকার এতে আপত্তি করলো। ওরা বললো যে সার্টিফিকেটের দরকার নেই ৬০ দিন হয়ে গেলে পর সঙ্গে সঙ্গে দরজা খোলা, থাকছে অ্যাডজুডিকেশন, ট্রাইবুন্যাল বা লেবার কোর্টে যাবার। আমরা এটা স্বীকার করিনা। আমরা যে স্বীকার করিনা তার কারণ হল আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে এই যে অনেক সময়ে দেখা যায় মালিকরা আসেনা। লেবার কোর্টে ট্রেড ইউনিয়নের অনেক অসুবিধা হয় কারণ আলোচনা চলাকালীন দেখা যায় ৬০ দিনের মধ্যে এটা শেষ হয়না। সার্টিফিকেট অফিসারের একটা সার্টিফিকেট দরকার হয়। সাত দিন পর নমিন্যালি হয়ে গেল তো হয়ে গেল—অন্যথা অসুবিধা হয়। আমরা সে জন্য বলেছি, আমরা এটা করতে পারি যদি কন্সিলিয়েশন শেষ হবার সাত দিনের মধ্যে উনি একটা সার্টিফিকেট দেবেন। তারা বললেন, সার্টিফিকেট যদি সাত দিনের মধ্যে না আসে তাহলে কি হবে? আমরা বললাম যে সাত দিনের মধ্যে যদি কনসিলিয়েশন না হয়, কনসিলিয়েশন অফিসার ফেল করেন তাহলে পার্টি উইল হ্যাভ দি রাইট উইথদিন ৬০ ডেজ টু গো কোর্ট, অ্যাডজুডিকেশন বা ট্রাইবুন্যাল। আমাদের এটা তারা অ্যাকসেপ্ট করেছেন। গভর্নরের রেকমেণ্ডেশনেও আছে। তবে একটা অসুবিধা ছিল যে কোনও বিষয় যাবে? তারা

বললো যে সমস্ত বিষয় যাবে। অর্থাৎ সার্ভিস কনডিশনটা পুরো যাবে। আমরা এতে আপত্তি করেছি। আমরা বলেছি, রিট্রেন্সমেন্ট, ডিসমিজ্যাল, রিফিউজাল টু গিভ এমপ্লয়মেন্ট ইত্যাদি যাবে। চটকলে ইণ্ডাস্ট্রি ওয়াইজ মাইনা রয়েছে। কাজেই মালিক পক্ষ হয়ত এই ব্যাপারে ট্রাইবুন্যালে চলে গেলেন বা অ্যাডজুডিকেশনে চলে গেলেন ফলে সমস্ত কিছু বিশৃঙ্খলাহয়ে যাবে এবং ট্রাইবুন্যাল যদি রায় দেন ইট মে বি অ্যাগেনস্ট ইন্টারেস্ট অব দি মেজরিটি। ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট যেটা এনেছেন তাতে এই জিনিস আরও ঢুকেছে। আমরা সমস্ত ট্রেড ইউনিয়নের পক্ষে থেকে আপত্তি করে বলেছি, এটা হবেনা। এটাকে কন্ট্রোল করতে হবে, সার্ভিস কনডিশন ওভাবে যাবেনা—স্পেসিফাই করে দিতে হবে। রিট্রেন্সমেন্ট, ডিসমিজ্যাল, রিফিউজাল টু গিভ এমপ্লয়মেন্ট ইত্যাদি ব্যাপারে দেখছি কিছু বলেছি। মনে হয় এটা তারা স্বীকার করেছেন। তারপর যেটা হল সেটা হচ্ছে, যে সমস্ত কারখানা বন্ধ হয়ে রয়েছে সেগুলো খোলার ব্যাপারটা। ১৯৭৬ সালের আইনে ছিল, বিফোর ১৯৭৬ সালে যেগুলি বন্ধ হয়ে ছিল সেটাকে রিস্টার্ট করবার অর্ডার গভর্নমেন্ট দিতে পারে। তার পরের পিরিয়েডটা আমরা ১৯৮৬ সালের আইনে কভার করেছি, সেটা যদিও এখনও পাশ হয়নি। আমরা বলেছি অল স্ট্যাটিউটরি ডিউজ, অল কমপেনসেশন, লিগ্যাল ডিউজ এগুলি দেবার গ্যারান্টি দিয়ে কারখানা বন্ধ করবার অ্যাপলিকেশন দিতে হবে। এতে ওরা আপত্তি করেছে। তারা বললেন যেহেতু এটা আই. ডি. অ্যাক্টের অ্যামেণ্ডমেন্ট সেহেতু শুধু মাত্র আই. ডি. অ্যাক্টের যে ডিউস সেটা দাবি করতে পারে। অর্থাৎ আমি প্রভিডেন্ট ফাণ্ড দাবি করতে পারবো না, এই. এস. আই. গ্রাচুইটি দাবী করতে পারবো না, বোনাস দাবী করতে পারবো না। আমি যদি এগুলি স্বীকার করে নেই তাহলে মাইনে বাকী থাকলেও পেমেন্ট অব ওয়েজেস অ্যাক্ট অনুসারে সেটাও দাবি করতে পারবো না।

[4-30 – 4-40 P.M.]

আইনে যদি বাকি থাকে তাহলে পেমেন্ট অব ওয়েজেস অ্যাক্টে আমি দাবি করতে পারি না। যা কিছু আছে, এই সমস্ত পেমেন্ট গ্যারান্টি দিয়ে করতে হবে, অ্যাপ্লিকেশন করতে হবে, তারপর যেটা, আমাদের পরে যেটা ছিল, সেটা হচ্ছে গভর্নমেন্ট সমস্ত কিছু শুনবেন, দুই পক্ষের কথা শুনবেন. মালিকের কথা শুনবেন, এমপ্লয়ারের কথা শুনবেন এমপ্লয়ির কথা শুনবেন, ইউনিয়নের কথা শুনবেন। শুনে একটা অর্ডার দেবেন। ওরা বললেন এটা তো কোর্টেও এই রকম হয়। কোর্টে শুনে একটা রায় দিলেন হাকিম, তার পরও ওপরের কোর্টে যাবার অধিকার থাকে। একটা আপিলের স্কোপ দিতে হবে। এমপ্লয়ারের সেই অধিকার হল, সে আপিল করতে পারে। যে কোনও অর্ডার গভর্নমেন্ট দেয়, আমরা সেখানে সেটা রাজী হয়েছি, তাহলে বলেছেন যে ব্যাড ইন ল হয়ে যাবে। ২৫৩ স্ট্রাইক অফ হয়ে গেল, কিন্তু ঐ আপিলটা প্রথমে ছিল না। আমি বললাম যে ঠিক আছে, আপিল হবে এবং বোথ পার্টিজ উইল বি হার্ড এগেন। শুধু এমপ্লয়ার নয়, এমপ্লয়ার যদি বলে যে কারখানা খুলতে পারবো না, তাহলে ইউনিয়নকেও ডাকবো, তারও কী মত আছে সেটা শুনবো এবং তারপর আমরা আমাদের অর্ডার দেব এবং এখানেও আমরা দরকার হলে আমরাই ইস্যুকে ট্রাইবুন্যাল, অ্যাডজুডিকেশন ইত্যাদিতে পাঠাতে পারবো। এতে আমরা রাজী হয়ে গেছি। রুলসে যেটা আছে, সেটা ওরা বললেন যে রুলস অ্যামেণ্ড করা, আমরা বলেছি তার দরকার হবে না।

কারণ ওয়াইড পাওয়ার আমরা নিয়েছি, আমাদের রুলসে সেই সম্বন্ধে আছে, সুতরাং এই যে অ্যামেণ্ডমেন্টগুলো আছে, এইগুলো ইনকরপোরেট করে নেবো রুলসের মধ্যে। আর মাননীয় সদস্য যতীন বাবু যেটা বলেছেন যে এই বিলকে কী ভাবে আরও উন্নত করা যায় ইত্যাদি। শুধু এই বিল নয়, আমাদের একটা কমিটি আছে এবং সেই কমিটিতে আমরা মোটামুটি ভাবে আলোচনা করি যে বিভিন্ন ভাবে ওয়ার্কারদের ইন্টারেস্টে বা অন্যান্য ইণ্ডাস্ট্রিয়্যাল রিলেশনের ব্যাপারে যে সমস্ত আছে, স্ট্যাণ্ডিং অর্ডার আছে, রুলস আছে, এইগুলো কী কী সংশোধন করা যায় না যায় এবং সেই কমিটির মিটিং-এ উনি যখন আসতে রাজী হয়েছে, আমি ধন্যবাদ জানাচ্ছি এবং তাঁকে আমন্ত্রন জানাবো, যখন পরবর্ত্তীকালে এই সব বিষয়ে বা অন্য বিষয়ে সকলে আলোচনা করবো। সুতরাং এই বলে এই আবেদন করবো যে বিলটা আনা হয়েছে, তাকে গ্রহণ আপনারা করুন।

The motion moved by Shri Santi Ranjan Ghatak that the amendment to the provisions of the Industrial Disputes (West Bengal Second Amendment) Bill, 1986, as recommended by the Government, be taken into consideration was then put and agreed to.

## The West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1989

**Shri Kanti Biwwas :** Sir, I beg to introduce the West Bengal Council of Higher Secondary Education (Admendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1989, be taken into consideration.

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় যে উচ্চ মাধ্যমিক শিক্ষা পর্ষদ সংশোধনী বিধেয়ক, ১৯৮৯ বিলটি সংশোধনী বিধেয়ক, ১৯৮৯ বিলটি পেশ করলেন সেটিকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়কে আন্তরিক ধন্যবাদ ও অভিনন্দন জানাচ্ছি। মাননীয় স্পিকার স্যার, এই বিলের মধ্যে দিয়ে হায়ার সেকেণ্ডারি কাউনসিল পরিচালন ব্যবস্থায় কর্মচারিদের নির্বাচিত প্রতিনিধিত্ব স্বীকৃত হচ্ছে। এর মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের যে মৌলিক দৃষ্টিভঙ্গী, গণতন্ত্রের প্রতি যে শ্রদ্ধা, নিষ্ঠা, আস্থা এবং গণতন্ত্রকে সম্প্রসারিত করার যে অঙ্গিকার তা গৌরবান্বিত হচ্ছে। এই মূল আইনটি তৈরি হয়েছিল ১৯৭৫ সালে। অর্থাৎ পশ্চিমবঙ্গ তথা সারা ভারতবর্ষের ক্ষেত্রে যে স্বৈরশাসনের কলঙ্কময় যুগ, সেই যুগে এই আইন তৈরি হয়েছিল। সুতরাং মূল আইনের মধ্যে কর্মচারিদের প্রতিনিধিত্ব স্বীকৃত হওয়া আমরা নিশ্চয়ই আশা করতে পারি না। মাননীয় স্পিকার স্যার, ১৯৭২ সাল থেকে কংগ্রেস জামানায় আমরা অনেক গুলি নতুন শব্দ শিখেছি। সেই শব্দ গুলি হচ্ছে, রিগিং, গণটোকাটুকি, অ্যাড-হক ইত্যাদি। কিন্তু মাননীয় স্পিকার স্যার, 'গণতন্ত্রে'র মতো সুপরিচিত এবং প্রিয়

কথাটিকে কংগ্রেসি জামানায় লোপাট করে দেওয়া হয়েছিল। আজকে যখন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তৃতীয়বার অনেক শক্তিশালী হয়ে সুপ্রতিষ্ঠিত হয়েছে তখন নিশ্চয়ই আমাদের সরকারের পক্ষ থেকে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে গণতন্ত্রকে সম্প্রসারিত করার অঙ্গিকার অনুযায়ী এই বিল এখানে আনা হয়েছে। এই বিলের মধ্যে দিয়ে গণতন্ত্রকেই সুপ্রতিষ্ঠিত করা হচ্ছে। যে দলে গণতন্ত্র নেই সেই দলের পরিচালিত সরকারের কাছে নিশ্চয়ই আমরা গণতন্ত্র আশা করতে পারি না। তাঁদের তৈরি প্রশাসনিক সংগঠনের মধ্যে নিশ্চয়ই এটা আমরা আশা করতে পারি না। তাঁদের তৈরী সেই প্রশাসনিক সংগঠনের মধ্যে কখনই কর্মচারী প্রতিনিধিত্ব থাকতে পারে না। আজ যখন পশ্চিমবঙ্গের জনগণ তৃতীয়বার বামফ্রন্ট সরকারকে সুপ্রতিষ্ঠিত করেছেন তখন সর্বস্তরের শ্রমিক, কর্মচারী, শ্রমজীবী মানুষের গণতান্ত্রিক অধিকার সুপ্রতিষ্ঠিত হয়েছে এবং তা সম্প্রসারিত হচ্ছে। সে সময়ে এ-রকম একটা বিল নিশ্চয়ই সময়োপযোগী এবং নিশ্চয়ই প্রত্যাশিত। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে আমরা দেখছি শিক্ষা ক্ষেত্রের সর্বস্তরে, কলেজ কমিটি গুলিতে, বিশ্ববিদ্যালয় সিনেটে, মধ্যশিক্ষা পর্ষদ পরিচালন ব্যবস্থায় কর্মচারী প্রতিনিধিত্বকে স্বীকার করা হচ্ছে এবং তাঁদের মর্যাদা দেওয়া হচ্ছে। উচ্চ মাধ্যমিক শিক্ষা পর্ষদের ক্ষেত্রে ইতিপূর্বে যে মূল আইন তৈরি হয়েছিল সেই আইনে কর্মচারিদের এই গণতান্ত্রিক অধিকার ছিল না। ঐরকম যে সরকারের দ্বারা মূল আইনটি রচিত হয়েছিল সেই আইনকে নিশ্চিতভাবে সংশোধন করা প্রয়োজন এবং সেই প্রয়োজনেই আজকে এই সংশোধনী এখানে উপস্থিত করা হয়েছে। আজকে মাননীয় শিক্ষামন্ত্রী এই বিলের মধ্যে দিয়ে আমাদের শ্রমজীবী কর্মচারিদের প্রশাসনিক কাঠামোর মধ্যে অংশ গ্রহণের সুযোগ করে দিচ্ছেন বলে আমি তাঁকে আর একবার অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি এবং তিনি এই যে বিলটি এনেছেন এই বিলটিকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা পরিষদ সংশোধনী বিধেয়ক '৮৯ যেটা উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি এবং এই বিলে উচ্চ মাধ্যমিক কাউনসিলে গণতন্ত্রীকরণের জন্য কর্মচারিদের প্রতিনিধি মনোনয়নের জন্য যে নির্বাচনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি। স্বাভাবতই আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর সর্বস্তরে যে গণতান্ত্রিক ফোরামগুলি আছে সেগুলিকে ক্রমশ গণতন্ত্রীকরণ করা হচ্ছে আর এই একটা প্রয়োজনীয় কাজ বাকি ছিল, মন্ত্রী মহাশয় উদ্যোগ নিয়ে করছেন। আমি তাঁকে সেই জন্য ধন্যবাদ জানিয়ে কয়েকটি কথা বলি, আজকে হায়ার সেকেণ্ডারি কাউনসিলে—সংখ্যাটা আমি জানি না—আমলাতন্ত্রের প্রাধান্য আছে, তাঁরাই প্রতিনিধিত্ব করছেন। সেখানে আমার বক্তব্য, হায়ার সেকেণ্ডারি কাউনসিলে—যেসব বিদ্যালয় জেলাভিত্তিক আছে—টিচিং এবং নন-টিচিং জেলাভিত্তিক প্রতিনিধি নির্বাচিত করা যায় কিনা দেখবেন। সংখ্যাটা আপনি সীমাবদ্ধ রাখতে চান, রাখতে পারেন, জেলা ভিত্তিক যদি টিচিং এবং নন-টিচিং প্রতিনিধি (নির্বাচিত) কাউনসিলে যেতে পারে তাহলে তারা বেশি করে তাদের জেলার সমস্যার কথা উত্থাপন করার সুযোগ পান। কারণ শিক্ষক হিসাবে আমরা অনেক সময় বাস্তব সমস্যার সম্মুখীন হই, বহু জায়গায় নতুন করে হায়ার সেকেণ্ডারি স্কুল করার প্রয়োজন আছে, ছাত্র ভর্তির সমস্যা খুব তীব্র আকার ধারণ

করে। ব্লক স্তরে একটি করে হায়ার সেকেণ্ডারি স্কুল আছে আবার কোনও কোনও ক্ষেত্রে ব্যতিক্রম আছে, ২টি হায়ার সেকেণ্ডারি স্কুলও আছে। প্রতি বছর ছাত্রভর্তির সমস্যার সম্মুখীন হতে হয়। অনেক জায়গায় সব আছে, ঘরবাড়ি আছে, শিক্ষক আছে অথচ হায়ার সেকেণ্ডারি কাউনসিলের কাছে অনুমোদনের জন্য বারবার আবেদন করেও বারবার রিফিউসড হই। অর্থাৎ সেখানে সামগ্রিকভাবে জেলাভিত্তিক প্রতিনিধি না থাকার ফলে সমস্যাগুলি তারা অনুধাবন করতে পারে না। আমার অভিজ্ঞতা আছে, ছাত্র ভর্তির সমস্যার পরিপ্রেক্ষিতে একটি স্কুলকে হায়ার সেকেণ্ডারি করার জন্য—যে স্কুলের বাড়ি ঘর, কোয়ালিফায়েড শিক্ষক সব আছে—আমি বারবার আবেদন করে যাই কিন্তু প্রত্যাখ্যান হই প্রতি বছর। সেইজন্য বিবেচনা করে দেখতে বলবো জেলাভিত্তিক প্রতিনিধি যেন সঠিকভাবে হয় এবং সঙ্গে সঙ্গে আর একটি বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, গণতন্ত্র কেবল উপর তলায় করলেই হবে না, বিকেন্দ্রীকরণ যেমন অন্যান্য ক্ষেত্রে করা হয়েছে পঞ্চায়েত ব্যবস্থায় সেইরকম গ্রাসরুট লেভেলেও গণতন্ত্রকে দৃঢ় প্রোথিত করতে হবে। সেইদিক থেকে শিক্ষাক্ষেত্রে গণতন্ত্রীকরণ করতে গেলে আরও নিচের স্তরে করতে হবে, সামগ্রিক ভাবে করতে হবে এবং এটা ধাপে-ধাপে করবেন। আমি আর একটি বিষয়ে উল্লেখ করতে চাইছি, প্রত্যেক জেলায় যে ইন্সপেকটিং টিম আছে সেই ইন্সপেকটিং টিম হায়ার সেকেণ্ডারি স্কুল অনুমোদনের জন্য বলুন, কিম্বা সেকেণ্ডারির অনুমোদনের জন্য বলুন সেখানে প্রকৃতপক্ষে গণতান্ত্রিক ব্যাপারটা হচ্ছে না, যার ফলে বহু জায়গায় যেখানে হায়ার সেকেণ্ডারি স্কুল করা উচিত সেইসব ক্ষেত্রে পক্ষপাতিত্ব থেকে যাচ্ছে। এইরকম অভিজ্ঞতা আমাদের আছে। যেখানে স্কুল খুব প্রয়োজন অথচ সেখানে স্কুল হতে পাচ্ছে না। সেক্ষেত্রে আমার সাজেশন হচ্ছে, যে সমস্ত স্বীকৃতি শিক্ষকদের সংগঠনগুলি আছে, সরকার যে সমস্ত শিক্ষক সংগঠনগুলিকে স্বীকৃত দিয়েছেন সেই সমস্ত সংগঠনের প্রতিনিধিদের নিয়ে যদি সেখানে ইন্সপেকটিং টিম হয় তাহলে সেক্ষেত্রে বৃহত্তর সংগঠনের বৃহত্তর প্রতিনিধিত্ব থাকছে, আপত্তির কারণ নেই। কিন্তু অন্যান্য দলের প্রতীকি হিসাবেও একজন করে প্রতিনিধি থাকেন ইন্সপেকটিং টিমে তাহলে আমরা আরও অনেক খানি সঠিকভাবে অগ্রসর হতে পারব। বিষয়টা আপনি ভেবে দেখবেন। এই অনুরোধ জানাচ্ছি এই জন্য যে, আজকের শিক্ষক আন্দোলন আগেকার দিনের মতো একটি মাত্র শিক্ষক সংগঠনের নেতৃত্বে চলছে না, নানা ভাবে বিভক্ত এবং স্বীকৃত শিক্ষক সংগঠনের প্রতিনিধিত্ব সে ক্ষেত্রে মাপকাঠি ঠিক করুন। শিক্ষক আন্দোলনে যদি বেশি প্রতিনিধি থাকেন, সংখ্যাগরিষ্ঠ থাকেন—যেমন স্কুল বোর্ড গুলিতে আছে—আপত্তির কোনও কারণ নেই, স্কুল বোর্ডের মতো ঠিক সেই রমক ভাবে অন্যান্য সংগঠনের প্রতিনিধিত্ব রাখার বিষয়টা আপনি বিবেচনা করবেন এবং তাহলে বামফ্রন্ট সরকার আজকের শিক্ষার ক্ষেত্রে যে সুদুর প্রসারী পরিবর্তন আনতে চলেছেন এবং বাস্তবে অনেক পরিবর্তন এনেছেন তাকে আরও সুষ্ঠুভাবে পরিচালনার জন্য তার সহায়ক হবে বলে আমি মনে করি। এই বলে এই কথা কয়টি আপনার সামনে নিবেদন করে এই বিল যা আপনি উত্থাপন করেছেন তাকে পুনর্বার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের এই সভায় পশ্চিমবঙ্গের উচ্চ মাধ্যমিক শিক্ষা সংশোধনী যে বিধেয়ক আমি উত্থাপন করেছি তাকে সমর্থন জানিয়ে দুজন মাননীয় বিধায়ক যে বক্তব্য রেখেছেন তার জন্য তাঁদের আন্তরিকভাবে অভিনন্দন জানাচ্ছি।

আমরা যখন পশ্চিমবঙ্গের মানুষের সেবা করবার সুযোগ পেয়েছিলাম সেই থেকে আজ পর্যন্ত বিশ্ববিদ্যালয় স্তর থেকে প্রাথমিক স্তর পর্যন্ত যাবতীয় শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনার ব্যবস্থায় গণতান্ত্রিক আবহাওয়াকে প্রতিষ্ঠিত করবার জন্য উদ্যোগ গ্রহণ করেছি। কোথাও কোথাও সফলকাম হয়েছি, কোথাও কোথাও বা অনিবার্য কারণে—মূলত আদালতের নিশেধাজ্ঞা থাকার জন্য—আমরা সেই ব্যাপারে সফলকাম হতে পারিনি। মূলত বলা যেতে পারে প্রাথমিক শিক্ষা আইন তৈরি হওয়া সত্ত্বেও প্রাথমিক শিক্ষা পর্ষদ গঠন করবার ক্ষেত্রে এই আইনে কিছু জটিল নিষেধাজ্ঞা থাকার জন্য এখানে আমাদের যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা বাধা প্রাপ্ত হয়েছে। উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের ক্ষেত্রে প্রথমে সর্ব সাকুল্যে মোট ২২ জন সদস্য রাখবার সংস্থান আছে। এই ২২ জনের মধ্যে ১০ জন নির্বাচিত সদস্য, তার মধ্যে ২ জন এই বিধানসভা থেকে মাননীয় সদস্যদের দ্বারা নির্বাচিত দুজন সদস্য থাকবার ব্যবস্থা আছে। শিক্ষকদের পক্ষ থেকে নির্বাচিত সদস্যের ব্যবস্থা আছে, বিভিন্ন বিশ্ববিদ্যালয়—কলকাতা, বর্ধমান, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় থেকে নির্বাচিত প্রতিনিধি থাকার ব্যবস্থা আছে। আজকে যে বিল আমি উত্থাপন করেছি এই সভার অনুমোদনের জন্য সেখানে ঐ একজন সংসদের কর্মচারিদের পক্ষ থেকে নির্বাচিত প্রতিনিধি আসবেন। এই বিল অনুমোদিত হলে সংসদের মোট ২৩ জন সদস্যের মধ্যে ১১ জন হবেন নির্বাচিত সদস্য এবং যে প্রস্তাব এখানে এসেছে মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয়ের কাছ থেকে যাতে অন্তত পক্ষে সংখ্যাগরিষ্ঠ নির্বাচিত সদস্য থাকতে পারেন তার সংস্থান রাখা যায় কিনা, জেলার প্রতিনিধি রাখার ব্যবস্থা করা যায় কিনা এই বিষয়টি ভেবে দেখার জন্য নিশ্চয় আমরা এটিকে গুরুত্ব দিয়ে দেখব। যেটা আমাদের এখানে সমস্যা আছে যে উচ্চ মাধ্যমিক যে পাঠক্রম এটা যেমন ১১/১২ ক্লাশে কিছু বিদ্যালয়ে প্রবর্তিত আছে, কিছু পঞ্চম থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত সীমিত যে বিদ্যালয় সেই বিদ্যালয়ে এটা আছে, আবার কিছু স্নাতক স্তর মহাবিদ্যালয়ের সাথে এই পাঠক্রম যুক্ত আছে। যদি শিক্ষকদের দ্বারা প্রতিনিধিত্ব আনতে হয় নির্বাচিত প্রতিনিধি আনতে হয় তাহলে কিছু আইনগত অসুবিধার সম্মুখীন আমাদের হতে হয়েছে। আমি আশা করছি এই অসুবিধা থেকে আমরা পরিত্রাণ পাব এবং শিক্ষকদের পক্ষ থেকে শিক্ষকদের দ্বারা নির্বাচিত প্রতিনিধি আমরা অবিলম্বে এই সংসদে আনতে পারব। ব্যবস্থা করতে পারব। উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে স্বীকৃতির প্রশ্নে যে পরিদর্শক দলের কথা এখানে উল্লেখ করা হয়েছে সেই পরিদর্শক দল গণতান্ত্রিক ভাবে করবার সুযোগ খুব সম্ভবত নেই, বাস্তবেও নয়, তবে মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় যেটা বলেছেন যে, সে সমস্ত স্বীকৃত শিক্ষক সংস্থা আছে সেই স্বীকৃত শিক্ষক সংগঠনের যে শক্তি সেই শক্তির মানদণ্ডে বিচার করে যদি প্রতিনিধি রাখা যায় তাহলে বর্তমানে যে ব্যবস্থা আছে তার থেকে অপেক্ষাকৃত বেশি গ্রহণ যোগ্য হতে পারে এই বিষয়টি নিশ্চয় প্রণিধান করে বিবেচনা করার যোগ্য এবং এ ক্ষেত্রে কোনও সুযোগ সৃষ্টি করা যায় নিশ্চয় আমাদের পক্ষ থেকে উদ্যোগ নিয়ে সেটাকে দেখতে হবে। আজকে খুব সুনির্দিষ্ট ভাবে যে প্রস্তাব আমরা এখানে উত্থাপন করেছি যে সংসদের কর্মচারিদের কোনও প্রতিনিধি ছিল না এবং আমি মনে করি একটা সংস্থার পক্ষ থেকে শিক্ষা ব্যবস্থা পরিচালিত করতে হয় তাদের যারা কর্মচারী আছেন, আধিকারিক আছেন তাদের সাথে যুক্ত শিক্ষক, শিক্ষাবিদ মিলিত প্রয়াসের মধ্য দিয়ে সেই সংস্থা প্রকৃত পক্ষে গণতান্ত্রিক পদ্ধতিতে তাদের কার্য এবং দায়িত্ব সম্পাদন করতে পারে এই ঘাটতি আমরা এই বিধেয়কের মধ্যে দিয়ে পরিপূরণ করতে চাইছি। আমি আশা করি এটা

অনুমোদিত হবে এবং আরও গণতান্ত্রিক পথে ব্যবস্থাকে প্রসারিত করার জন্য যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমরা গুরুত্ব দিয়ে বিবেচনা করব যাতে আরও সুষ্ঠুভাবে আরও অধিক সংখ্যক মানুষের আরও অধিক সংখ্যক শিক্ষাবিদ, শিক্ষক এবং শিক্ষা কর্মীদের সহযোগিতার মধ্যে দিয়ে আমাদের শিক্ষা ব্যবস্থাকে পরিচালিত করতে পারি সেই ব্যবস্থা আমরা করব। সেই বিশ্বাস বাস্তবায়িত হবে এই আশা রেখে এই বিষয়ের সমর্থন করতে আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kanti Biswas that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The question that Caluses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles Bill, 1989**

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the West Bengal Additional Tax and one-time on Motor Vehicles Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Qyiyom Molla :** Sir, I beg to move the West Bengal Additional tax and One-time tax on Motor Vehicles Bill, 1989, be taken into consideration.

[4-50 – 5-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে রেকর্ডকৃত গাড়ির সংখ্যা হল ৬,৯৭,২৪০, কিন্তু মোটর ভিকলস ট্যাক্স আদায় হয় অত্যন্ত কম। এই ট্যাক্স আদায় হয়েছে ১৯৮৬-৮৭ সালে ৩৯.৬৮ কোটি, ১৯৮৭-৮৮ সালে ৪১.৯৭ কোটি এবং ১৯৮৮-৮৯ সালে ৪৬.২৫ কোটি টাকা। কিন্তু দেখা যাচ্ছে মহারাষ্ট্র এই ট্যাক্স আদায় করেছে ১৯৮৭-৮৮ সালে ২৫৪.৪৪ কোটি টাকা এবং গুজরাট আদায় করেছে ১৯১.৩৪ কোটি টাকা। কাজেই দেখা যাচ্ছে, পশ্চিমবঙ্গে মোটর ভিকলস ট্যাক্স আদায়ের পরিমানটা কম। কারণ আমাদের রাজ্যে গুডস ট্যাক্স, প্যাসেঞ্জার ট্যাক্স নেই, কিন্তু উড়িষ্যা বা কর্ণাটকে এই অ্যাডিশনাল ট্যাক্স আছে। অন্যান্য রাজ্য থেকে যেসব বাস, লরি আমাদের রাজ্যে আসছে তারা কোনও অ্যাডিশনাল ট্যাক্স দিচ্ছে

না, তারা ইন্টার-স্টেট পারমিট নিয়ে আসছে। কিন্তু আমাদের রাজ্যের বাস বা লরি অন্য কোনও রাজ্যে গেলে তাদের এই অ্যাডিশনাল ট্যাক্স—গুডস ট্যাক্স, প্যাসেঞ্জার ট্যাক্স দিতে হয়। কিন্তু দেখা যাচ্ছে, অন্যান্য রাজ্যের যেসব বাস, লরি ইত্যাদি এই রাজ্যে আসছে তারা আমাদের পানীয় জল, রাস্তা এবং অন্যান্য সুযোগ-সুবিধা ভোগ করছে, কিন্তু ট্যাক্স দিচ্ছে না। সেই কারণে যাতে ঐ অতিরিক্ত ট্যাক্সটা আদায় করা যায় তারজন্য বিভিন্ন কারণে এই বিলটা গ্রহণ করা হচ্ছে। এর দ্বারা আমরা অ্যাডিশনাল ট্যাক্সটা আরোপ করতে পারবো। এর ফলে দ্বিচক্রযানের ক্ষেত্রে ওয়ান টাইম ট্যাক্স ছাড়া এই অ্যাডিশনাল ট্যাক্স চাপানো হচ্ছে না। প্রাইভেট প্যাসেঞ্জার বাস, ডিলাক্স বাস ট্যুরিস্ট বাস, কোম্পানির মালিকানাধীন ব্যবহার্য বাস ইত্যাদির ক্ষেত্রে এই অতিরিক্ত কর চাপানো হচ্ছে। কিন্তু স্টেট ক্যারেজ, শহরাঞ্চলের বাস, ট্যাক্সি বা অটো-রিক্সা ইত্যাদির উপর কোনও কর চাপানো হয়নি। বাইরে থেকে আসা বাস, লরি ইত্যাদির উপর এই অ্যাডিশনাল ট্যাক্সটা চাপানো হয়েছে। মোটর সাইকেল, স্কুটার ইত্যাদি দ্বিচক্রযানের উপর এই ট্যাক্সটা চাপান হয়নি। সেক্ষেত্রে বছর বছর ট্যাক্স দেবার হ্যারাসমেন্ট এড়াতে এককালীন ট্যাক্স প্রবর্তন করবো এই ব্যবস্থা করা হয়েছে। অনেক সময় এমনও দেখা গেছে যে পশ্চিমবাংলার কোনও ব্যক্তি স্কুটার বা মটর বা মটর সাইকেল কিনে এখান থেকে লাইসেন্স নিয়ে অন্য রাজ্যে বা অন্য জায়গায় চলে যায়। কেনার সময় এককালীন যে ট্যাক্স প্রদান করে সেই ট্যাক্স ফেরত দেবার ব্যবস্থা করা হয়েছে। এই আইনের মূল কথা এই ভাবে যদি আমরা এই বিলটা গ্রহণ করি তাহলে প্রতি বছর অতিরিক্ত ২০ কোটি টাকা আমরা বাড়তি কর আদায় করতে পারবো। সেই জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করবো আমি এই যে বিল উত্থাপন করেছি সেটা গ্রহণ করা হোক।

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles Bill, 1989, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 24, Schedule and Preamble

The question that clauses 1 to 24, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the West Bengal Additional Tax and One-time Tax on Motor Vehicles Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Motion for Constitution of an Ad-hoc Committee on the Questions of Subject Committees.

**Mr. Speaker :** I beg to move the following motion for the constitution of the Ad-hoc committee on the questions of Subject Committees :-

That the Ad-hoc Committee on the questions of Subject Committees be constituted consisting of nine members for the following reasons :-

Three Subject Committees namely : Subject Committee on Health and Family Welfare, Subject Committee on Education and the Subject Committee on Panchayat have been constituted by three separate motions adopted in the House on 27th March, 1989. The three Subject Committees have brought out their Reports which were presented to the Assembly during the current Session. Some difficulties have been faced both by the Committee and Departments in drawing up the Report and implementing their recommendations.

(2) For overcoming these difficulties and thorough scrutiny for study on the working of the Committees on Subjects.

(3) The functions of the aforesaid Ad-hoc Committee shall be :-

(i) to recommend formation of Subject Committees on other subjects, suggest guidelines for the smooth and effective functioning of the Subject Committees in close co-operation with the concerned Departments and recommend effective measures for implementing the recommendations of the Subject Committees;

(ii) to submit its report to the House within six months from the date of its constitution;

(4) The Chairman of the Subject Committees shall be members of the Committee: and

(5) The Chairman shall be appointed by the Speaker from amongst the nominated members;

The motion was then put and agreed to.

**Motion for Composition of the "Ad-hoc Committee"**

**Mr. Speaker :** In pursuance of provision of the paragraph 1 of the Motion regarding constitution of the "Ad-hoc Committee on the Questions of Subject Committees" adopted in the House on 18th May, 1989, I make the following announcement for the composition of the Committee :-

I nominate the following members to form the Ad-hoc Committee on the Questions of Subject Committees :-

(1) Shri Amalendra Roy,

(2) Shri Partha De,

(3) Dr. Gouri Pada Dutta,

(4) Shri Sunil Kumar Majumdar,

(5) Shrimati Sandhya Chattopadhyay,

(6) Shri Nani Kar,

(7) Shri Surajit Swaran Bagchi,

(8) Shri Kripa Sindhu Saha, and

(9) Shri Gyan Singh Sohanpal.

In pursuance of paragraph 5 of the said motion, I appoint Shri Amalendra Roy the Chairman of the Committee.

Today is the Last day of the present Session. Before I adjourn the House sine-die, I would like to make an announcement regarding questions. Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies thereto would be circulated to the Members.

Now I shall narrate in brief about the business transacted during Budget Session, 1989.

**(Position as on the 18th May, 1989)**

**Questions**

| | | | | |
|---|---|---|---|---|
| (1) | Total number of notices received | :- | — | 2928 |
| | (a) Short Notice | | — | 04 |
| | (b) Starred | | — | 1922 |
| | (c) Un-starred | | — | 1002 |
| (2) | Half-an-hour Discussion | :- | — | 01 |
| (3) | Number of Questions admitted as | :- | — | |
| | (a) Short Notice | | — | 01 |
| | (b) Starred | | — | 946 |
| | (c) Un-starred | | — | 664 |
| (4) | Number of Questions replied as | :- | — | |
| | (a) Short Notice | | — | 01 |

| | | | |
|---|---|---|---|
| (b) | Starred | — | 841 |
| (c) | Un-starred | — | 369 |
| | Total number of Questions replied | — | 1211 |
| | Total number of Questions disallowed | — | 92 |
| | Half-an-hour Discussion disallowed | — | 1 |

**Government Bills**

| | | |
|---|---|---|
| Notices recieved | — | 24 |
| No. of Bills Introduced | — | 23 |
| Bills passed | — | 23 |
| Bill returned and passed again with amendments as recommended by the Governor | — | 1 |

**Laying Rules**

Notices Received — 6

Rules laid — 6

**Ordinance**

Number of Notices for laying of Ordinances — 5

Number of Ordinances laid — 5

**Adjournment Motion**

| | | |
|---|---|---|
| Notices Recived | — | 64 |
| Consent Given | — | Nil |
| Consent Withheld | — | 47 |
| Notices Out of order | — | 17 |

**Calling Attention Notice**

| | | |
|---|---|---|
| Notices Received | — | 165 |
| Notices Admitted | — | 37 |
| Statement made | — | 37 |

**Motion Under Rule 185**

Notice Received—32, Admitted—27, Disallowed—5, Discussed—23,

Not Discussed—4, Adopted—18, Lost—4, Fell through—1.

**Government Resolution**

Notice Received—1, Admitted—1, Discussed and Adopted—1,

**Resolution for Ratification of the Constitution Amendment Bill**

Notice Received—1, Discussed and Adopted—1,

**Laying of Annual Reports and Accounts, Government Companies and Undertakings.**

Notices Received—24, Reports laid—23.

**Privilege Issues**

Notices Received—19, Disallowed—17, Admitted and referred to the Committee of Privileges—2,

Mention Cases—526, Zero Hour Mention—130, Number of Sittings—43 days, Total Hour of Sittings—316.55 minutes. (up till now).

[5-00 - 5-10 P.M.]

## FELICITATION

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শেষ দিন। আমি আপনাকে এবং আপনার মাধ্যমে সমস্ত সদস্যদের এবং বিরোধী সদস্যদের এই বাজেট সেশনের সময়ে যে সহযোগিতা পেয়েছি তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। আমি বিধানসভার সর্বস্তরের কর্মীদের আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বাজেট অধিবেশনই সব থেকে গুরুত্বপূর্ণ অধিবেশন। দীর্ঘ তিন মাস প্রায় এই অধিবেশন চললো, বহু সদস্য গুরুত্বপূর্ণ আলোচনা করেছেন। আপনি অনেক নতুন নতুন রুলিং দিয়েছেন। সব মিলিয়ে এবারকার এই অধিবেশন নিশ্চিত ভাবে খুব গুরুত্বপূর্ণ অধিবেশন। আপনার নিরপেক্ষ ভূমিকায় সমস্ত সদস্যদের যে অধিকার তা সুরক্ষিত হয়েছে। দীর্ঘ সময় এই অধিবেশন চলেছে—নানা ঘাত প্রতিঘাতের মধ্যে এই অধিবেশন পরিচালনা করে আপনার উপরে চাপ সৃষ্টি হয়েছে, আপনাকে অঢেল শ্রম দিতে হয়েছে। তবে আপনার সুষ্ঠু নেতৃত্বে এই অধিবেশনকে সফল করে তুলেছেন। আমার পার্টির সদস্যবৃন্দের পক্ষ থেকে এবং ব্যক্তিগত ভাবে আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি উপাধ্যক্ষকে। কারণ আপনার অনুপস্থিতিতে তিনি এই সভার কাজ পরিচালনা করেছেন। এই বিধানসভার অফিসার, কর্মচারীবৃন্দ যাঁরা আছেন, তাঁদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি। কারণ এই অধিবেশনকে সফল করে তোলার ক্ষেত্রে তাঁদের শ্রম, নিরলস পরিশ্রম,

প্রচেষ্টা নিশ্চিত ভাবেই ছিল। আমি আমার বক্তব্য শেষ করার আগে আপনাকে আরও একবার ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, ২৭শে ফেব্রুয়ারি থেকে আজ পর্যন্ত এই দীর্ঘ বাজেট অধিবেশন অনুষ্ঠিত হয়েছে। এবারের অধিবেশনের বৈশিষ্ট্য হচ্ছে যে আমরা এই অধিবেশনে দেখেছি যে, পরিষদীয় বিতর্কের ক্ষেত্রে একটা উল্লেখযোগ্য এবং স্মরণীয় ঘটনা ঘটেছে। এই অধিবেশন অত্যন্ত স্মরণীয় হয়ে থাকবে। বারবার স্বাধিকার ভঙ্গের প্রস্তাব উত্থাপিত হয়েছে এবং সেই বিষয়কে কেন্দ্র করে আমরা এখানে উচ্চাঙ্গের মনোজ্ঞ বিতর্ক শুনেছি। সেই ক্ষেত্রে অসাধারণ ভূমিকা গ্রহণ করেছেন অনেক সদস্য, বিশেষ করে অমলেন্দ্র রায়, বিরোধী পক্ষ থেকে জ্ঞান সিং সোহনপাল, সৌগত রায় এবং সুব্রত মুখার্জি এঁরা অংশ গ্রহণ করেছেন। আমরা পণ্ডিত, বিজ্ঞ এবং উচ্চমান তাঁর মধ্যে লক্ষ্য করেছি। মাননীয় স্পিকার মহাশয় আরেকটি বিষয়ে বলবো এই দীর্ঘ বিস্তর জীবনে মনে হয়েছে এই অধিবেশনের একটা বৈশিষ্ট্য আছে এই কারণে যে, এবারকাবের আমাদের বিধানসভা কার্য পরিচালনার যে বিধি তা অনুসরণ করার ক্ষেত্রে সবার মধ্যে একটা প্রবণতা দেখা দিয়েছে। অতীতের অধিবেশনের ক্ষেত্রে কাউস অ্যাণ্ড সাকদার এবং মুখার্জি পার্লামেন্টারি প্রাকটিশ এবং মেস পার্লামেন্টারি প্রাকটিশ এইসব খুব বেশি দরকার হোত না। এইবার সেই বইগুলি অনুসরণ করার চেষ্টা করা হয়েছে। যার ফলে অনেক বেশি রীতি বর্হিভূত, নীতি, বর্হিভূত বাদানুবাদ বিধানসভা পরিচালনা করার ক্ষেত্রে ঘটেছে। এরফলে মানবিক উন্নতি ঘটেছে। এই যে বিতর্ক হয়েছে এতে প্রত্যেকেই মোটামুটি অংশগ্রহণ করেছেন। এরজন্য আপনাকে ধন্যবাদ জানাই। আমি আরও ধন্যবাদ জানাই এই কারণে যে আমি বিভিন্ন কমিটির সদস্য হিসাবে পশ্চিমবঙ্গের বাইরে যখনই গেছি সর্বত্র অন্যান্য রাজ্যের স্পিকাররা আপনার ভূয়সী প্রশংসা করেছেন, আমরা তাতে গর্ববোধ করেছি। [* * * * * *]

**মিঃ স্পিকার ঃ** না না ওটা বলবেন না, ওটা বাদ যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** উত্তরপ্রদেশের স্পিকার আপনাকে ভূয়সী প্রশংসা করেছেন। তাঁর কাছ থেকেই শুনেছি যে আপনি সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে উচ্চমানে তুলে ধরার জন্যে যথেষ্ট চেষ্টা করেছেন এরজন্য আপনাকে আন্তরিক অভিনন্দন জানাই। এইবারে বিধানসভা অধিবেশন অন্য বারের চেয়ে যে পৃথক তা অনস্বীকার্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় শ্রী অনিল মুখার্জি তিনিও বিভিন্ন সময়ে ওই আসনে বসেছেন এবং অত্যন্ত সুদক্ষভাবে পরিচালনা করেছেন। অনিলদা আমার সখ্য এবং সেই সখ্যতা নিয়েই ওইখানে বসে আছেন। অনেক দিনের সখ্যতার সুবাদে তিনি কিন্তু কোনও সময়ে ৫ মিঃ জায়গায় ৬মিঃ বক্তৃতা দিতে সুযোগ দেন নি। তখন তিনি যেন একজন অন্য মানুষ হয়ে ওই আসনে বসে আছেন। সেইদিক থেকে প্রাক্তন ডেপুটি স্পিকার কলিমুদ্দিন সামসের কাছ থেকে জাজমেন্ট সিট অপ বিক্রমাদিত্যের কথা। বিরোধী দলও কিছুটা দায়িত্বশীলতার পরিচয় দিয়েছেন। একজন ওয়াক আউট করলেও অন্যরা ওয়াক আউট করেন নি এমনও নজির আছে। তাঁরাও দায়িত্বশীল হবার চেষ্টা করেছেন কিন্তু আজকে শেষ দিনে তাঁরা থাকলে ভালো হোত। তারপরে বিধানসভার কর্মচারী যাঁরা

[* Expunged as ordered by the chair]

আছেন তারা প্রতিদিন আমাদের কাজের সঙ্গে যুক্ত। পশ্চিমবঙ্গের বিধানসভার যে কর্মচারী আছেন তারা অন্যান্য সরকারি প্রতিষ্ঠানের ক্ষেত্রে মডেল হওয়া উচিত। অন্যান্য প্রতিষ্ঠানে যেমন শোনা যায় সরকারি কর্মচারী সম্বন্ধে কিন্তু এই বিধানসভা কর্মচারীরা তাদের কাছে মডেলের মতো। এরজন্য তাদের আন্তরিক ধন্যবাদ জানাই। আমি আরও ধন্যবাদ জানাই সংবাদ পত্রগুলিকে। তাঁদের অভিনন্দন জানাই এই কারণে যে তারা যথাযথ ভাবে সংবাদ পরিবেশন করে জনসাধারণের মধ্যে একটা রিফ্লেকশন বা আলোকপাত করার চেষ্টা করেছেন। এইবার একটা জিনিস লক্ষ্য করা গেছে যে যখন স্পিকার কোনও ব্যাপার এক্সপাঞ্জ করে দিয়েছেন সেটা তারা আবার প্রকাশ করেন নি। তারা যথেষ্ট ভালো ভূমিকা সেইদিক থেকে নিয়েছেন। তার জন্য তাদের অসংখ্য ধন্যবাদ জানাই। সমস্ত দিক থেকে ঐ ২৭ ফেব্রুয়ারি থেকে যে দীর্ঘ অধিবেশন চলল, এই অধিবেশন আমাদের কাছে অত্যন্ত প্রাণবন্ত মনে হয়েছে, অত্যন্ত চমৎকার। এই দিনগুলি অতিক্রম করার সঙ্গে সঙ্গে—যদিও প্রাকৃতিক বিপর্যয় আছে—বলব আমরা এই বিধানসভার মধ্যে এসে অত্যন্ত দায়িত্বশীলভাবে জনগণের যে বক্তব্য তার প্রতিফলন ঘটাতে পেরেছি। সেইদিক থেকে এইবারের অধিবেশন আমাদের কাছে স্মরণীয় হয়ে থাকবে। সর্বোপরি আপনাকে ধন্যবাদ দেব আপনার স্মরণীয় ভূমিকার জন্য। এই পশ্চিমবাংলায় বিধানসভায় স্বাধীনতার পর থেকে বহু স্মরণীয় ঘটনা এই বিধানসভায় অত্যুজ্জ্বল হয়ে আছে, স্বর্ণোজ্বল হয়ে আছে, আপনার যা ভূমিকা তাকে আপনি আরও উজ্জ্বল করে তুলেছেন, হীরোকজ্বল করে তুলেছেন, সেইজন্য আপনাকে আবার অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, এবারের বাজেট অধিশেনে আপনি একটা দুর্দান্ত ভূমিকা নিয়েছেন এবং যে বিশিষ্ট ভূমিকা নিয়েছেন তার দৃষ্টান্ত বিরল। আমার কাছে মনে হয়েছে, আপনি কি সরকার পক্ষ কি বিরোধী পক্ষ কোনও সদস্যের অধিকারের উপর হস্তক্ষেপ করেননি। বিধান পরিষদের আইনের ভিত্তিতে আপনি সম্পূর্ণ নীরপেক্ষভাবে এই বিধানসভা পরিচালনা করেছেন এবং আপনি সরকার পক্ষ থেকে বিরোধী পক্ষের কোনও বিষয়ের উপর আলোচনার সময় যদি কোনও আলোচনার দাবি থাকে তার জন্য সময় দিয়েছেন এবং বন্ধুত্বপূর্ণ ভাবে তার সমালোচনা করেছেন এবং শিক্ষা দিয়েছেন। এ ছাড়া আজকে ভারতবর্ষে যে সমস্ত রাজ্য বিধানসভা আছে তাদের যে স্পিকাররা আছেন তাদের মধ্যে আপনার একটা বিশিষ্ট ভূমিকা আছে। এবং ধরে নেওয়া যেতে পারে সারা ভারতবর্ষের মধ্যে আপনি শীর্ষ স্থান অধিকার করেছেন এই সঙ্গে বলা দরকার ডেপুটি স্পিকারের ভূমিকাও বিরাট। আপনার সময়ের যখনই অভাব হয়েছে তখনই তিনি কার্য পরিচালনা করতে এগিয়ে এসেছেন—তার কর্তব্যের প্রতি অবহেলা তিনি করেননি। তিনি বাড়তি সুযোগও কাউকে দেননি। এই সঙ্গে বলব আমাদের বিধায়ক যারা কি সরকার পক্ষ কি বিরোধী পক্ষ অনেক সময়ই ভায়োলেন্ট এবং ডিরুলেস্ট ঘটনা যখন ঘটেছে তখন আপনি সংযমের সঙ্গে আইনের মধ্যে দিয়ে তাদের বক্তব্য শুনে উত্তর দিয়েছেন। বিধানসভার কর্মচারী তারা আদর্শনিষ্ঠা দিয়ে কাজ করেছেন এবং সাংবাদিকরা আমাদের বক্তব্য বিধানসভা থেকে সাধারণ মানুষের সামনে তুলে ধরেছেন এবং এবারে বিধানসভা যে সফল হয়েছে তার জন্য প্রধানত ভূমিকা আপনার

আছে এবং এইজন্য আপনাদের সকলকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার দীর্ঘায়িত বাজেট অধিবেশনের আজকেই শেষ দিন। এই অধিবেশনে পশ্চিমবঙ্গের সংসদীয় ইতিহাসে নানা দিক থেকে স্মরণীয় হয়ে থাকবে। এই অধিবেশনে বিভিন্ন ঘটনা যেমন বিভিন্ন ক্ষেত্রে রয়েছে, ঠিক তেমনি এই অধিবেশনের পরিচালনার ক্ষেত্রে আপনি যে ভূমিকা পালন করেছেন এবং সংসদীয় রীতিনীতিকে প্রকাশ করার জন্য যে মানুষের দৃঢ়তা এবং সহনশীলতার পরিচয় দিয়েছেন তার ফলে আপনি সংসদীয় ইতিহাসে একটা দৃঢ়তার পরিচয় দিয়েছেন—এই কথা অস্বীকার করবার উপায় নেই যে বিধানসভা পরিচালনা একটা অত্যন্ত কষ্টকর এবং গ্লানিকর। কাজেই যা দাঁড়িয়েছে বিভিন্ন রাজ্যগুলিতে যে ঘটনা ঘটে চলেছে সেটা সাধারণ মানুষের কাছে অভিপ্রেত নয়, এটা অবাঞ্চিতও বটে। কিন্তু আপনি সংসদীয় গণতন্ত্রের রীতিনীতিকে তুলে ধরার জন্য জাতিকে রক্ষা করার জন্য শক্ত হাতে যে নিয়মশৃঙ্খলা আপনি সংযোজন করার চেষ্টা করছেন তার জন্য আপনি শুধু সংসদীয় ইতিহাসকে মহিমান্বিত করেননি, আপনি আপনার নিজের কর্ম ক্ষমতা যোগ্যতা এবং দৃঢ় প্রত্যয়ের ছাপ এবং পরিচয় রেখেছেন। একথা ঠিকই যে আজকে ভারতবর্ষে যেভাবে সংসদীয় গণতন্ত্র চলছে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আপনি একটা কঠিন কাজ পরিচালনা করে চলেছেন, তারজন্য আমি আমার এবং আমার দলের পক্ষ থেকে আপনাকে কৃতজ্ঞতা জানাই, অভিনন্দন জানাই। সেই সাথে সাথে উপাধ্যক্ষ মহাশয়ও আপনার অবর্তমানে যে দায়িত্ব পালন করেছেন যোগ্যতার সাথে তারজন্য তাঁকে আমার আন্তরিক ধন্যবাদ জানাই। বিধানসভার যে সমস্ত কর্মচারী এবং অফিসাররা নিত্যনৈমিত্তিক এই অধিবেশনকে সাফল্যমণ্ডিত করেছেন তারজন্য তাঁদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে এবং পুনরায় আপনাকে আন্তরিক কৃতজ্ঞতা, ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই অধিবেশন যে দক্ষতার সাথে পরিচালনা করলেন যেটা অনেকে বলেছেন এবং আমরা জানি সারা ভারতবর্ষে যত অধ্যক্ষ আছেন তাঁদের কাছে আপনি যে গৌরব অর্জন করেছেন তাতে আমরা সবাই আপনার মাধ্যমে গৌরবান্বিত। এই বিধানসভা ২৭ তারিখে খুব গরম হয়েছিল, তারপর আর গরম হয়নি। একটু আধটু হয়েছে ঠিকই, কিন্তু সমস্ত কিছু সামলানোর দায়িত্ব আপনার, আপনি সেখানে সবাইকে শান্ত করে তাঁদের এই অধিবেশনে আবার এনেছেন, এনে তাঁদের বক্তব্য রাখবার সুযোগ করে দিয়েছেন। আমাদের যে অর্থনৈতিক বাজেট পাশ হল, মন্ত্রী মহাশয়রা যে ব্যয়-বরাদ্দ রেখেছিলেন সেই বরাদ্দে তাঁরা নিশ্চয়ই সমর্থন পেয়েছেন, তাঁদেরও আপনার সঙ্গে আমার অভিনন্দন জানাচ্ছি। আমাদের উপাধ্যক্ষ মহাশয় যিনি আপনার অবর্তমানে সভা পরিচালনা করেছেন, সভা পরিচালনা করার ক্ষেত্রে কাউকে একটু বেশি সময় না দিয়েও ঠিক ঠিক সময় রক্ষা করে আইনগতভাবে তিনি যে কাজ করেছেন তারজন্য তাঁকেও আমি ধন্যবাদ দিচ্ছি। আমাদের যে সমস্ত বিধানসভার রিপোর্টারা আজ পর্যন্ত অক্লান্ত পরিশ্রম করে কাজ করেছেন তারজন্য তাঁদেরও ধন্যবাদ জানাচ্ছি এবং খবরের কাগজের যে সমস্ত রিপোর্টাররা এসে তাঁদের রিপোর্টে আমদের বক্তব্যকে তুলে ধরেছেন তারজন্য আমার দলের পক্ষ থেকে এবং ব্যক্তিগত ভাবে আমি তাঁদের ধন্যবাদ দিচ্ছি। আর সর্বশেষে আমি আপনাকে ধন্যবাদ

জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৭শে ফেব্রুয়ারি আমাদের বাজেট অধিবেশন আরম্ভ হয়েছে এবং আজকে ২৮শে মে বাজেট অধিবেশনের শেষ দিন, এই দীর্ঘ সময় আপনি আপনার সঠিক ভূমিকা পালন করেছেন। মাঝে মাঝে বিরোধী পক্ষ খুব ঝড় তুলেছেন, কিন্তু সেই ঝড় সামলে আপনি আপনার ভূমিকা পালন করেছেন, বিধানসভাকে শান্তভাবে চালিয়েছেন। আজকে লাস্ট দিন, বিরোধীপক্ষরা থাকলে ভাল হত, কিন্তু আজকে তাঁরা নেই, এটা আমাদের পক্ষে খুব দুঃখজনক। যাই হোক, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সকল সদস্য, কাগজের রিপোর্টাররা এবং কর্মকর্তা যাঁরা এখানে আছেন তাঁদের সকলকে আমার অভিনন্দন জানিয়ে এবং আপনাকে আমার অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

[5-20 – 5-30 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৭শে April থেকে আমাদের বাজেট অধিবেশন শুরু হয়েছে এবং working days ৮১ দিনের মতো হয়েছে। এত দীর্ঘ অধিবেশন বোধ হয় এর আগে আর হয়নি। এই দীর্ঘ বাজেট অধিবেশন চলাকালীন আলোচনা প্রসঙ্গে এখানে নানারকম উত্তাপ সৃষ্টি হয়েছে, নানা রকম মত পার্থক্য দেখা দিয়েছে। আজকে কংগ্রেস দল সভায় থাকলে খুশী হতাম। গণতন্ত্রে মত পার্থক্য হয় এটা খুব স্বাভাবিক কথা। স্পিকার মহাশয় যে ধৈর্য্য এবং দক্ষতার সঙ্গে এই সভা পরিচালনা করেছেন তারজন্য নিঃসন্দেহে তিনি প্রশংসা পাবার যোগ্য। সভা চালাতে গিয়ে বিভিন্ন subject-এ তিনি যে দক্ষতার পরিচয় দিয়েছেন, আইনের বিশ্লেষণ যেভাবে করেছেন তাতে আমি বুঝলাম বিভিন্ন ব্যাপারে আপনার জ্ঞানের গভীরতা অত্যন্ত বেশি। আমাদের প্রাক্তন স্পিকার নৌসের আলি যে রকম ঐতিহাসিক ruling এখানে দিয়েছিলেন আপনিও অনেক সময় সেই রকম ruling দিয়েছেন। আপনি অনেক পুরানো ruling পাল্টেও দিয়েছেন। সভা চালাতে গিয়ে আপনি অনেক সময় যে humour বোধ, wit-এর পরিচয় দিয়েছেন তাতে আমরা খুব আনন্দ উপভোগ করেছি। মাঝে মাঝে আপনি যে সমস্ত remarks করেছেন তাতেও খুব আনন্দ পেয়েছি। সব মিলিয়ে বলতে হয় নিঃসন্দেহে এক বিরল ব্যক্তি হিসেবে আপনি এই সভা চালিয়ে গেছেন। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়ও দক্ষতার সঙ্গে House চালিয়েছেন। আপনি আপনার ব্যক্তিত্ব দিয়ে প্রতিদিন ৮/৯ ঘন্টা খাটিয়ে নিয়েছেন। এত পরিশ্রমেও আমরা কিন্তু কোনও রকম ক্লান্তি বোধ করিনি। Assembly-র কর্মচারীরাও অক্লান্ত পরিশ্রম করেছেন, Assembly-র secretary-ও আক্লান্ত পরিশ্রম করেছেন। আমি তাঁদের সকলকে অভিনন্দন জানাই। আমাদের অর্থমন্ত্রী অসীমকুমার যে পরিশ্রম করেছেন তারজন্য তাঁকে আন্তরিক অভিনন্দন জানাই। আজকে House sine die হচ্ছে—আমি সদস্যদের কাছে অনুরোধ জানাই আলোচনাকালীন যে সমস্ত বিতর্ক এবং উত্তাপের সৃষ্টি হয়েছে তাতে যেন আমরা আমাদের পুরানো বন্ধুত্ব রাখতে পারি। একথা বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে বাজেট অধিবেশনের শেষ দিন। আজকে এখানে বিরোধীপক্ষ উপস্থিত থাকলে ভাল হোত এবং এটা সকলের

কাছেই কাম্য ছিল। আমাদের এই অধিবেশন এবারে দীর্ঘদিন চলেছে। সারা দেশে গণতন্ত্র এবং গণতান্ত্রিক মূল্যবোধ সংক্রান্ত রীতিনীতির যে অবনমন ঘটেছে তার সঙ্গে সঙ্গতি রেখে সারা ভারতবর্ষে সংসদীয় গণতন্ত্রের যে অবনমন ঘটেছে তার প্রতিফলন থেকে পশ্চিমবাংলা মুক্ত একথা বললে সত্যের অপলাপ হবে। ঐ অবনমনের ঢেউ পশ্চিমবাংলায়ও লেগেছে একথা অস্বীকার করবার উপায় নেই। তবে এরকম একটা অবস্থার মধ্যে থেকেও আমাদের এই বিধানসভার অধিবেশন যেভাবে চলেছে সেটা খুব বৈচিত্র এবং তাৎপর্য্যপূর্ণ ঘটনা। নানা রকম সীমাবদ্ধতার মধ্যে থেকেও এই বিধানসভাকে মাননীয় স্পিকার মহাশয় এবং ডেপুটি স্পিকার মহাশয় যে রকম সুষ্ঠুভাবে পরিচালনা করেছেন সম্ভাব্য শক্তি দিয়ে তারজন্য আমাদের দলের পক্ষ থেকে আপনাদের উভয়কেই ধন্যবাদ জানাই। এরকম একটা অবনমনের মধ্যে থেকেও সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের শুভবুদ্ধি সম্পন্ন যাঁরা রয়েছেন তাঁরা সকলেই এই বিপদ উপলব্ধি করে সভার মর্যাদা রক্ষা করার জন্য যে রকম চিন্তা করেছেন তাঁদের সেই মহৎ প্রচেষ্টা ভবিষ্যতে বৃদ্ধি হোক এই কামনা করি। এই সভার কাজ সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য তারাও যাঁরা যুক্ত ছিলেন তাঁদের সকলকে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** অধ্যক্ষ মহাশয়, এবারে বাজেট অধিবেশন শুরু হয়েছিল উত্তেজনা ও উত্তাপের মধ্য দিয়ে। আনন্দ হচ্ছে শেষ হচ্ছে শান্ত পরিবেশের মধ্য দিয়ে, অবশ্য কংগ্রেসরা ওয়াক আউট করেছে। অনেক বৈচিত্র অনেক কিছু হয়েছে এবং এটা স্বাভাবিক। অধ্যক্ষ মহাশয় অত্যন্ত সুষ্ঠুভাবে এই সভা পরিচালনা করেছেন—তার জন্য আমি আপনাকে অভিনন্দন জানাই, এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ও যেভাবে এইসভা পরিচালনা করেছেন তাই তাঁকেও আমি অভিনন্দন জানাচ্ছি। কর্মচারিদের এবং সচিব ও উপসচিব এবং সহ সচিবদের আমি ধন্যবাদ জানাচ্ছি—তারা যে এই সভা পরিচালনার ক্ষেত্রে সাহায্য করেছেন তার জন্য তারা প্রশংসার যোগ্য। এই সভার সমস্ত সদস্যদেরও সংবাদিকদের অভিনন্দন জানাচ্ছি। আমি আবার সকলকে ধন্যবাদ ও শুভেচ্ছা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার বলিষ্ঠ নেতৃত্ব, সুক্ষ্ম রসিকতাবোধ, কঠোর নিরপেক্ষতা আমাদের, মহিলাদেরও গভীরভাবে মুগ্ধ করেছে। আমরা একান্ত ভাবে আপনার গুণগ্রাহী। ২৭শে ফেব্রুয়ারি যে উত্তাল ঝড়ের মধ্যে দিয়ে এবং উত্তাপের মধ্যে দিয়ে গভর্নারের গাড়ির ওপর মাননীয় সদস্যের ফেমিঙ্গ ড্যান্স হয়েছিল তার উপর দিয়ে যে অধিবেশন শুরু হল তাতে আমরা ভেবেছিলাম সেই ঝড়ের উত্তাল হাওয়া এসে এই হাউসকে বারেবারে উড়িয়ে দিয়ে যাবে। কিন্তু আপনার কঠোর এবং কঠিন নিরপেক্ষতা তা হতে দেয়নি। আপনি যেমনভাবে আমরা যারা সরকারপক্ষে আছি আমাদের ভৎর্সনা করেছেন, অন্য দিকে যাঁরা আছেন তাঁদেরও আপনি তেমনভাবে সস্নেহ ভৎসনা করেছেন। আপনি জানতেন যে বিরোধীপক্ষে যাঁরা আছেন তাঁরা আপনাকে অনেক সময় অনেক কঠোর ও কঠিন কথা বলছেন, কিন্তু সেই কথাগুলোর মধ্যে দিয়ে আমাদের যে একটা কথা আছে—'অকথা, কুকথা বলে বেশি চোর হলে, আর অকাজ কুকাজ করে বুদ্ধিভ্রংশ হলে—সেইজন্যই এগুলি তাঁরা করেছেন, আপনি বুঝতে পেরেছিলেন এবং বোঝার জন্যই আপনি আইনের মধ্যে দিয়ে, আপনার সুন্দর ব্যবহারের মধ্যে দিয়ে তাঁদের এতদিন পর্যন্ত এই বিধানসভায় আটকে রাখতে পেরেছিলেন। আমরা দুঃখিত আজকের দিনেও তাঁরা এখানে

থাকলেন না। আজ থাকলে আমরা হয়ত তাঁদের কাছে বলতে পারতাম যে অন্ততপক্ষে আমাদের যে ঈদের নিমন্ত্রনটা হয়, সাত্তার সাহেব আমাদের করেন সেটা পর্যন্ত এ বছর তাঁরা করলেন না। আমি এই সঙ্গে আমাদের মহিলাদের পক্ষ থেকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে আমাদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি অ্যাসেম্বলির স্টাফেদের, বিশেষ করে অভিনন্দন জানাচ্ছি আমাদের মহিলারুমের যে সমস্ত কর্মীরা আছেন, যাঁরা অক্লান্ত ভাবে আমাদের জন্য কাজ করে গেছেন। এই প্রসঙ্গে আপনার কাছে আর একটা অনুরোধ করবো যেহেতু আমি ট্রেড ইউনিয়ান করি, এখানকার কর্মচারীরা আমি শুনলাম রাত্রি ১০টা পর্যন্ত থাকলেও মাত্র ৫ টাকা করে পান। এই ব্যাপারে আপনি যদি বিবেচনা করেন তাহলে আমি খুশী হব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 – 5-40 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের পক্ষ থেকে নেতৃত্ব যা বলেছেন বা অন্য সকলে যা বলেছেন আমার বলার সেই অধিকার নেই। আমি একজন সাধারণ সদস্য হিসাবে আপনাদের বলি যে, এই হাউসে যারা উপস্থিত আছেন তাদের মধ্যে আমিই সব চেয়ে প্রবীন এবং আমার চেয়ে বয়সে বেশি কেউ নেই। আমাদের মন বজ্রের মতো কঠিন এবং পুষ্পের মতো নমনীয়, কোমল। আপনি কেবলমাত্র শুধু আমাদের সদস্যদের প্রতি নয়, আমাদের চেয়ে উপর তলায় মন্ত্রী যিনি আছেন, তাঁদের'ও অনেক সময় ঠিক রাস্তায় চলার জন্য অনেক কথা বলেছেন। আমি যুক্তফ্রন্টের সময় থেকে এই হাউসের সদস্য আছি। আমি লক্ষ্য করে দেখেছি যে, আপনি মাঝে মাঝে মিষ্টি হাসি হেসে সকলকে প্রীত করেন, এটা সত্যিই অনবদ্য। আপনার পারিষদ বর্গ যারা আপনার সঙ্গে কাজকর্ম করেছেন তাদেরকে'ও আমি আপনার সঙ্গে আন্তরিক শুভেচ্ছা এবং ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে আমাদের ভাতৃপ্রতিম দলীয় কর্মী, যিনি দীর্ঘদিন আপনার সহকর্মী হিসাবে আপনার সাথে যুক্ত আছেন মাননীয় ডেপুটি স্পিকার শ্রী অনিল মুখার্জি মহাশয় তিনি'ও যেভাবে উদ্বুদ্ধ হয়ে কাজ করে চলেছেন সেটা সত্যিই প্রশংসনীয়। আপনি আমাকে যে বলবার সুযোগ দিয়েছেন তার জন্য আপনাকে অশেষ ধন্যবাদ জানাচ্ছি। আমি আর বলবার সুযোগ পাব কিনা জানি না বয়সের ভারে হয়ত আমার নাড়ি ভুঁড়ি ছিঁড়ে যাবে, আমি আর বেশি দিন বাঁচব না, আর কথা বলার সুযোগ'ও পাব না। তাই আমি আবার আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার অধিবেশন যখন অনির্দিষ্ট কালের জন্য স্থগিত হয়ে যায় তখন শেষ দিনে এই ধরণের একটা আলোচনা করার রেওয়াজ আছে। আমার বক্তব্য হয়ত খানিকটা অন্য দিকে চলে যেতে পারে সেই জন্য আমি আগেই আপনার কাছে ক্ষমা চেয়ে নিচ্ছি। আপনাকে আমি ধন্যবাদ জানাব, ডেপুটি স্পিকারকে'ও ধন্যবাদ জানাব এবং সমস্ত কর্মচারিদের'ও ধন্যবাদ জানাব। মুখ্য সচেতক হিসাবে এই বারের অধিবেশনে আমি প্রথম যোগদান করি এবং আমার একটা নতুন অভিজ্ঞতা হয়েছে। আমি প্রথমেই যেটা বলবার চেষ্টা করেছিলাম সেটা হল এই, একটা উপমা দেওয়া হয়েছে। কারণ এই কথা ঠিক যে, আমাদের বিরোধী পক্ষের নেতৃত্বের মধ্যে অনেকেই বিভিন্ন সময় নিজেরাই

স্বীকার করেছেন হাসিম আবদুল হালিম হচ্ছেন ভারতের সমস্ত রাজ্যের অধ্যক্ষদের মধ্যে সব চেয়ে উপযুক্ত এবং সব চেয়ে কর্মঠ। তাঁর উপযুক্ততা সব চেয়ে বেশি, এটা তাঁরাও স্বীকার করেছেন। এটা কেন বলা হয়? পার্লামেন্টের স্পিকার যিনি আছেন তাঁর সঙ্গে যদি আমরা তুলনা করি তাহলে একটু ভুল হয়ে যাবে। মাননীয় সদস্য হয়ত ভুল বশত একটা কথা বলে ফেলেছেন। পার্লামেন্টের স্পিকার বলরাম জাখর সম্পর্কে একটু তুলনা করে দেখা যাক।

**মিঃ স্পিকার** ঃ না, না, এই সব তুলনা করবেন না।

**শ্রী শচীন সেন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে'ও একটি বিষয় আমাকে বলতেই হবে। আমি অন্য তুলনায় যাচ্ছি না, কিন্তু আমাদের স্পিকার সম্পর্কেই বলব। আমি দেখেছি একাধিকবার সংসদীয় গণতন্ত্র পালন করতে গিয়ে, তিনি সব সময় আইন-কানুন যেগুলি আছে চালাবার দিক থেকে সেগুলি লক্ষ্য করে তিনি চলার চেষ্টা করেন। অনেকে বুঝতে পারেন না বলে কোনও কোনও সময় তাঁর নিরেপেক্ষতার যে দৃষ্টান্ত তা নিয়ে প্রশ্ন তোলেন। স্পিকারকে আইন পুরোপুরি মেনেই চলতে হয় যদিও তিনি একজন রাজনৈতিক দলের বিশিষ্ট কর্মী। আমরা দেখেছি বিভিন্ন বিষয়ের আলোচনার সময়—এবারের অধিবেশনেও তিনি যে দৃষ্টান্ত রেখেছেন ভারতবর্ষের আর কোথাও তা আছে কিনা জানি না। পার্লামেন্টে তো নেই। যখন ঐ বেঙ্গল ল্যাম্প এবং তথাকথিত ট্রাম কেলেঙ্কারি নিয়ে এখানে আলোচনা হয়, স্পিকার যখন আইনমন্ত্রী ছিলেন ঘটনা তখন ঘটেছিল, তাঁকে জড়িয়ে ফেলা হয়। তিনি তখন বলেন, আমি একজন বিধানসভার সদস্য হিসাবে বক্তব্য রাখবো, জবাব দেব। স্পিকারের আসনে বসে বিরোধীরা যে অভিযোগ এনেছেন তাতে বলা উচিত নয়, বলা যায়না। সেখানে তিনি দৃষ্টান্ত রেখেছেন। আমি তুলনা করছিলাম না কিন্তু বলতে হচ্ছে পার্লামেন্টে সেটা হয়নি, হচ্ছে না। গতকালও স্যার, আপনি একটা দৃষ্টান্ত রাখলেন। অনেকের ধারনা ছিল, আমার মনে হয় বিরোধী সদস্যদেরও ধারনা ছিল—এবারে তো লোকসভায় পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান করার ব্যাপারে চিরকালের যা কনভেনসন তা ভেঙ্গে দলীয় সমর্থককে সেখানে চেয়ারম্যান করা হয়। কিন্তু এখানে আপনি, যেটা আপনার ক্ষমতায় সেখানে সেই কনভেনসন আপনি রক্ষা করেছেন—বিরোধীদলের সদস্যকে এবারেও আপনি পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান নিযুক্ত করেছেন। কাজেই তফাৎ বহু জায়গায় আছে। স্যার, আপনার কাছে এবারে অনেক কিছু শেখবার চেষ্টা করেছি, ঘনিষ্ঠভাবে আপনার সঙ্গে মেশবার সুবাদে এবারে বুঝেছিও অনেকখানি যে বিধানসভা, সেটা হচ্ছে বিরোধীদের। সরকারপক্ষের সদস্যরা তো সরকারে আছেনই, তাঁদের দরকার পড়ে না কিন্তু বিরোধীরা যদি সঠিকভাবে তাঁদের ভূমিকা পালন করেন তাহলে সরকারের ত্রুটি বিচ্যুতি তাঁরা জানাতে পারবেন, সংশোধন করাতে পারবেন। কাজেই বিরোধীদলেরই হচ্ছে এই হাউসটা। ব্যাপারটা আপনি আপনার ঘরে গেলে বলেছেন, এখানেও বলেছেন, কাজেই এবারে জিনিসটা ভালো ভাবে বুঝেছি। এবারে আমি সাবজেক্ট কমিটির কথায় আসছি। সারা ভারতবর্ষে প্রিসাইডিং অফিসারদের কনফারেন্সে আলোচনা হয় যে কি ভাবে করলে পর সংসদীয় গণতন্ত্র আরও উন্নত হতে পারে। সেখানে বিধানসভায় সমস্ত সদস্যরা বিশেষ করে বিরোধীদের সদস্যরা তাঁদের ভূমিকা কত কঠোরভাবে পালন করতে পারেন এবং সরকারের ত্রুটি বিচ্যুতি ধরানোর ব্যাপারে কত বেশি সুযোগ পেতে পারেন তা নিয়ে আলোচনা হয়। সেই হিসাবে আপনি সাবজেক্ট কমিটি প্রবর্তনের চেষ্টা

করেছিলেন। স্যার, আপনার অভিজ্ঞতা এবং সারা ভারতের প্রিসাইডিং অফিসারদের কনফারেন্সের সিদ্ধান্ত যেখানে আছে তার অংশীদার হয়ে এ ব্যাপারে আপনি জোর গলায় বলেছিলেন এবং বিরোধীদের বারবার বোঝাবার চেষ্টা করেছিলেন ও বলেছিলেন, আপনারা অংশগ্রহণ করুন, কিন্তু দুর্ভাগ্যের বিষয়, দেখলাম তাঁরা এলেন না। তাঁরা এখনও ব্যাপারটা বুঝতে পারেন নি। তাঁদের ব্যাপারটা বোঝা উচিত ছিল। স্যার, আপনি বিস্তারিতভাবে সাবজেক্ট কমিটির কাজ ব্যাখ্যা করেছেন, কাজেই আমি আর তারমধ্যে যাব না। বিরোধীদের যদি সত্যিই তাঁদের ভূমিকা পালন করতে হয়, সরকারপক্ষের ত্রুটিবিচ্যুতি তাঁদের ধরাবার যদি সত্যিই চেষ্টা থাকে, সংসদীয় গণতন্ত্রকে আরও উন্নত করার জন্য যদি আন্তরিক প্রচেষ্টা থাকে তাহলে সাবজেক্ট কমিটি এমন একটা বিষয় যেখানে গেলে সেটা বোঝা যায়।

[5-40 – 5-50 P.M.]

আমি সেই বিষয়ে আর বিস্তারিত আলোচনার মধ্যে যাচ্ছি না। আশা করবো মাননীয় স্পিকার মহাশয় সেটা বোঝাবার চেষ্টা করবেন। কারণ যে বাজেট হয় সেই বাজেট পুস্তিকা আমরা কতটুকু দেখি? আমরা জানিনা কোথায় কি আছে, না আছে, শুধু বস্তা বস্তা পুস্তকগুলি নিয়ে বাড়িতে হাজির হই। যে বাজেট পাশ হচ্ছে সেই বাজেট সঠিক ভাবে তৈরি হল কিনা, কোন জায়গায় ত্রুটি আছে কিনা সেগুলি কি আমরা আলোচনা করবো না? কাজেই সে জন্য সাবজেক্ট কমিটি তৈরি হয়েছে। দিনের পর দিন চেষ্টা করে এই কমিটি তৈরি হয়েছে একটা এক্সপেরিমেন্ট হিসাবে কাজ করার জন্য। তিনটি কমিটি তৈরি হয়েছে এবং মাননীয় স্পিকার মহাশয় নিজে উপস্থিত থেকে কিছু তথ্য দিয়ে, কিছু আলোচনা করে এ বিষয়ে বোঝাবার চেষ্টা করেছেন। এর ফলে পুরোপুরি নাহলেও আমরা দেখছি যে এবারের বাজেটের আলোচনা যতটুকু হয়েছে,—বিরোধী পক্ষ এলেন না, তারা এলে ভাল হত—সাবজেক্ট কমিটি যেটুকু আলোচনা করে তাদের রিপোর্ট দিয়েছেন সেই আলোচনা সমৃদ্ধ হয়েছে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই বলে আমি মনে করি। এই বিধানসভার বাজেট অধিবেশনের এটাই হচ্ছে দীর্ঘতম অধিবেশন। আমরা শুনেছি, আমাদের কর্মচারী যারা দীর্ঘদিন থেকে এই সভায় আছেন, আমাদের সদস্য হওয়ার আগে থেকে যারা আছেন তারাও বলেছেন যে আমাদেরও অভিজ্ঞতা তাই যে এটাই দীর্ঘতম বাজেট অধিবেশন। এই অধিবেশনের আলোচনার নেতৃত্ব আপনি দিয়েছেন। কয়টা আর গিলোটিন হয়েছে? ১০/১২ মিনিটে শেষ হয়ে গেছে, যেখানে পার্লামেন্টে ৭০ ভাগ গিলোটিন হয়। আপনি এখানে আমাদের আলোচনার সুযোগ দিয়েছেন। গণতান্ত্রিক পদ্ধতিতে যার যতটুকু পাওনা সমস্ত কিছু বিচার করে নিরপেক্ষ ভাবে সেটা আপনি করেছেন। আমার যতটুকু অভিজ্ঞতা হল সেই অভিজ্ঞতায় আমি একথা বলবো যে আমি নিজেকে ধন্য মনে করছি। আপনার সহযোগিতায় আমি অত্যন্ত উৎসাহিত হয়েছিলাম। এই অধিবেশনে আপনার সহযোগিতায় যতদুর সম্ভব মুখ্য সচেতক হিসাবে আমি কাজ করার চেষ্টা করেছি। আমি যখন প্রথম আসি তখন আপনার কাছ থেকে অনেক কিছু জানবার চেষ্টা করেছি। কাজেই আমি একথা বলবো যে এবারের বিধানসভায় যে অধিবেশন হয়েছে, এটা একটা ঐতিহাসিক অধিবেশন এবং বৃহত্তর অধিবেশন। সবচেয়ে গুরুত্বপূর্ণ এবং রাজনৈতিক আলোচনা যেগুলি সেটা এখানে আলোচনা করা হয়েছে। গণতান্ত্রিক পদ্ধতিতে সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করার জন্য সংবিধানগত ভাবে আমরা যে প্রতিজ্ঞা করে, স্বপথ গ্রহণ করে এই সদস্য পদ

গ্রহণ করেছি সেটা রক্ষা করার কাজে আপনি আমাদের নেতৃত্ব দিয়েছেন। কাজেই শুধু আমাদের এই বিধানসভাতেই নয়; আপনার নেতৃত্ব একটা উজ্জল দৃষ্টিভঙ্গী হিসাবে সারা ভারতবর্ষের গণতান্ত্রিক ইতিহাসে লিপিবদ্ধ হয়ে থাকবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। ধন্যবাদ কী ভাবে যে দেবো ডেপুটি স্পিকারকে, তিনি যখন আপনার অনুপস্থিতিতে পরিচালনা করার চেষ্টা করেছেন হাউস, একবারের জন্যও তিনি যখন সামান্য কনফিউশনে পড়েছেন, মুখ্য সচেতকের সঙ্গে আলোচনা না করে, তিনি তাঁর নিজস্ব বক্তব্য উপস্থিত করেন নি। আলোচনা করে করেছেন, প্রতি মুহূর্তে ধৈর্য্যের পরিচয় দিয়েছেন এবং দক্ষতার সঙ্গে তিনি হাউস পরিচালনা করেছেন, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। কর্মচারিদের সঙ্গে এই পরিচয়টা আগে আমার ছিল না, দীর্ঘদিন ধরে বিধানসভায় আছি, আমাদের বিধানসভার যারা কর্মচারী, যারা বিশেষ করে বাজেট অধিবেশনের সঙ্গে জড়িত, তাদের কী কঠোর পরিশ্রম-এর মধ্যে সংবেদনশীল হয়ে কাজ করতে হয়েছে, সেক্রেটারি সহ প্রতিটি কর্মচারী প্রতিটি কাজ এত সুষ্ঠুভাবে করেন, যেটা একটু এদিক ওদিক হলে পরে অসুবিধা হতে পারে—এই জিনিস ধৈর্য্য ধরে না করলে, শুধু অভিজ্ঞতায় হয় না, একাগ্রতা না থাকলে এই জিনিস হয় না, আমি তার পরিচয় পেয়েছি। শেষে একটা মন্তব্য করি, মাননীয় সদস্যা শ্রীমতী আরতি দাশগুপ্ত একটা কথা বলেছেন, আমাকেও সেটা বলতে হয়, আমার কাছেও উপস্থিত হয়েছিল বিধানসভায়, বিশেষ করে মুখ্য সচেতকের যে ডিপার্টমেন্ট আছে, এটা বিধানসভার মধ্যে নয়, এটা হোম পার এর মধ্যে পড়ে, এই দপ্তরের কর্মচারিদের নেতৃত্বে আমার কাছে একাধিক ডেপুটেশন দেওয়া হয়েছে যে এতক্ষণ আমরা থাকি, মাত্র পাঁচ টাকা আমরা ভাতা পাই। আমি বলেছি, কখনও ছিল তিন টাকা, তারপর হল চার টাকা, তারপর পাঁচ টাকা হয়েছে। এই ডিপার্টমেন্টে মাত্র ২৩ জন কর্মচারী, কিন্তু সমগ্র বিধানসভায় কর্মচারীর সংখ্যা প্রায় ছয় শত হবে, সবার মতো তো হতে হবে? তারা যুক্তি দিয়ে দেখালেন, যদি আমাদের হয় তাহলে সবারই হতে পারে। তারা ডেপুটেশন দিয়েছিলেন, পাঠিয়েছেন সরকারের কাছে, তাদের দপ্তরে এটা বাড়িয়ে দেওয়া হোক। সেটা আমিও সংবাদ নিয়েছি, যারা এই বিষয়ে চর্চা করেন, সংবাদ নিয়েছি, জানতে পেরেছি, তারা চেয়েছেন—বোধ হয় খুব আপত্তি হবেনা, তারা যা চেয়েছেন, বিধানসভার সেক্রেটারির কাছে পাঠিয়েছেন কারণ ওখানে সকলে জড়িত—এক গ্রুপের হলে অন্যদেরও হবে, তাই আমি আশা করবো, এই বিষয় বিবেচনার মালিক যাঁরা, যাঁদের হাতে এই ক্ষমতা আছে, আরও সামান্য কিছু অর্থের বিনিময়ে আরও কাজ হতে পারে। কিন্তু যে কাজটা তারা করেন, যে দাবি তারা করেছেন, সেটা এমন কিছু বেশি নয়, তাদের দাবিটা সহানুভূতির সঙ্গে বিচার করা উচিত। এই বলে সকলকে ধন্যবাদ জানিয়ে এবং সর্বোপরি সমস্ত বিধানসভার সদস্যদের মুখ্য সচেতকের সঙ্গে সহযোগিতা করবার জন্য তাঁদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। যেমন আমার কথা হচ্ছে, যখন যা বলেছি, আমার কথার খেলাপ কেউ করেননি, কথাটা স্বীকার করে নিচ্ছি, আমি ভুল বললেও তাঁরা স্বীকার করে নিয়েছেন, আপনাদের সহযোগিতা না থাকলে পর, পরস্পরের সঙ্গে সহযোগিতা না থাকলে বিধান সভার কাজ পরিচালনা করা সম্ভব নয়। সেই জন্য সবচেয়ে ধন্যবাদ পাবার উপযুক্ত ব্যক্তি হচ্ছেন আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয়। তাঁর ইনস্পিরেশন-এ আমরা এই কাজ করেছি। আমি আবার সকলকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি, সমস্ত কর্মচারী যারা কঠোর পরিশ্রম করেছেন, তাদের ধন্যবাদ জানাচ্ছি। সর্বোপরি, যারা সংবাদপত্রের প্রতিনিধি, যারা আরও

বিগত বিভিন্ন সময়ে যে অধিবেশন হয়েছে, তার থেকে আমার মনে হয় এবারের অধিবেশনে সাংবাদিকদের ভূমিকা কিছুটা উন্নত ধরণের হয়েছে, নিরপেক্ষতার কিছুটা প্রমান তারা দিয়েছেন, পুরোপুরি না হলেও, আমরা আশা করবো যে নিরপেক্ষ ভাবে আপনারা সংবাদ পরিবেশন করুন, সেই জন্যই তো সমস্ত সাংবাদিকদের এখানে আমন্ত্রণ করা হয়। সমস্ত সংবাদ সংস্থাকেই এখানে ডাকা হয়, কিন্তু আমাদের অসুবিধা হয় যখন নিরপেক্ষতা বজায় না রেখে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হয় এবং তখনই আমাদের প্রিভিলেজ মোশন ইত্যাদি আনতে হয়। আমি আশা করব যে, সাংবাদিকরা ভবিষ্যতে সেদিকে লক্ষ্য রাখবেন, নিরপেক্ষতা বজায় রেখে সংবাদ প্রচার করবার চেষ্টা করবেন। অবশ্যই তাঁদের লেখার, মতামত প্রকাশ করার স্বাধীনতা আছে, কিন্তু তাই বলে মানুষের মধ্যে বিভ্রান্তি যাতে না আসে, বিধানসভার মর্যাদাহানী যাতে না হয় তার জন্য সচেষ্ট থাকতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, বিধানসভার কর্মচারিদের বিষয়ে যে প্রশ্ন উঠেছে, সেটি বিবেচনা করে দেখবার জন্য আমিও সংশ্লিষ্ট পক্ষকে অনুরোধ করছি।

**শ্রী আব্দুল কোয়ায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান বাজেট অধিবেশনের সমাপ্তির মুহূর্তে আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি। বিশেষ করে আমি অধ্যক্ষ মহাশয়, আপনাকে এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। অনেক কথাই হয়েছে, আমি আর কথা বাড়াতে চাই না। একটা কথা বলি সেটা হচ্ছে এই যে, আমাদের বিধানসভার কর্মচারী, রিপোর্টাররা অন্যান্য স্তরের সরকারি কর্মচারিদের মতো ১ঃ১ স্তরে উন্নীত হন নি, তাঁদের সেই সুযোগ দেওয়া হয় নি। আমি আপনার মাধ্যমে এখানে উল্লেখ করছি যে, তাঁদের সেই সুযোগ দেওয়া হোক। অন্যান্য কর্মচারিদের ক্ষেত্রে দীর্ঘ সময় অধিবেশন চলার জন্য যে সাম্মানিক দেওয়া হয় তা বৃদ্ধি করার জন্য যে প্রশ্ন উঠেছে, আমি আশা করছি সেটি সরকারের পক্ষ থেকে আন্তরিককতার সঙ্গে বিবেচনা করা হবে। দীর্ঘ দিন ধরে এইসভা পরিচালনার ক্ষেত্রে মাননীয় সদস্যরা এবং মন্ত্রিসভার সদস্যরা যেভাবে সহযোগিতা করেছেন তার জন্য আমি তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। সভা পরিচালনার ক্ষেত্রে আমার যে দায়িত্ব ছিল সেই দায়িত্ব আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের নির্দেশ অনুসারে সব সময়ে পালন করবার চেষ্টা করেছি। আজকে এই শেষ সময়ে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা এখানে উপস্থিত থাকলে ভাল হত। তাঁরা না থাকার জন্য আমি দুঃখিত। অবশ্য তাঁদের আজকে এই সময়ে এখানে না থাকার তেমন কোনও কারণ নেই। তাঁরা সামান্য ইস্যু নিয়ে এখান থেকে বেরিয়ে গেলেন। তথাপি আমি তাঁদেরও ধন্যবাদ জানাচ্ছি। কারণ তাঁদেরও সহযোগিতা আমরা পেয়েছি, যার ফলে এই দীর্ঘ বাজেট অধিবেশন সুষ্ঠুভাবে সমাপ্ত করা সম্ভব হচ্ছে। এই বলে আর একবার সকলকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রত্যেক সভার নিয়ম হচ্ছে, শেষ মুহূর্তে ভোট অফ থ্যাঙ্কস টু দি চেয়ার করে সভার সমাপ্তি ঘোষণা করা হয়। সুতরাং এই নিয়মের ব্যতিক্রম আমাদের বিধানসভায়ও হয় না। প্রতি বছরই বাজেট সেশন বা প্রত্যেক সেশনের

শেষে এই পদ্ধতি অনুসরণ করা হয়। ভারতবর্ষে অন্য যত গুলি রাজ্য বিধানসভা আছে তাদের সবার আগে এবারের বাজেট অধিবেশনের কাজ আমাদের এই বিধানসভায় শুরু হয়। আজকে ভারতবর্ষের অন্যান্য দিকে তাকিয়ে দেখুন অন্য সব রাজ্য বিধানসভা, লোকসভা, রাজ্যসভা ইতিপূর্বেই বন্ধ হয়ে গেছে। আর আমাদের বিধানসভা আজকে শেষ হচ্ছে। অর্থাৎ ভারতবর্ষের মধ্যে আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভা সব চেয়ে বেশি দিন ধরে চলল। শুরুতে অবশ্য আমাদের প্রধান বিরোধী দলকে একটা ঘটনার পরিপ্রেক্ষিতে দীর্ঘ দিন হাউসে পাই নি। কিন্তু হাউসটা বিরোধীদের এবং আমরা জানি সংসদীয় গণতন্ত্রের রথের দুটি চাকা, একটা সরকার পক্ষ, আর একটা বিরোধী পক্ষ। দুটি চাকা এক সঙ্গে না চললে সংসদীয় গণতন্ত্রের রথ এগুতে পারে না। তাই প্রথম দিকে আমাদের হাউস এবারে যখন চলছিল তখন আমরা বিরোধীদের অভাবটা খুব বেশি অনুভব করছিলাম। যতক্ষণ পর্যন্ত তাঁরা আসেন নি ততক্ষণ পর্যন্ত ঠিক হাউস চলছে বলে আমাদের মনে হয় নি। তাই লিডার অফ হাউস, মাননীয় মুখ্যমন্ত্রী বার বার তাঁদের আহ্বান করেছেন, "আপনারা হাউসে আসুন এবং আমাদের সমালোচনা করুন। গণতান্ত্রিক ব্যবস্থায় বিরোধীদের যে সুযোগ আছে, সেই সুযোগ আপনারা গ্রহণ করুন"। এবং তিনি গণতন্ত্র রক্ষার জন্য বিরোধীদের আহ্বান জানিয়েছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী তথা লিডার অফ দি হাউসের ডাকে তাঁরা হয়তো সাড়া দিয়ে কয়েকদিন পর হাউসে এসেছেন। এই হাউসে এবার প্রথম যে কথা বলেছেন—কেরালার পর পশ্চিমবাংলার সাবজেক্ট কমিটিতে আপনারা অংশগ্রহণ করেছেন, আলোচনা করেছেন এবং তার রিপোর্ট দিয়েছেন। সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে এই পদ্ধতি ভারতবর্ষের দ্বিতীয় রাজ্য হিসাবে এইসব অগ্রগতি আপনারা ঘটিয়েছেন এবং আরও সমস্ত বিষয়ে সাবজেক্ট কমিটি হওয়ার জন্য আজকের সভায় অ্যাড-হক কমিটি হয়েছে। আপনারা এই অভিজ্ঞতাকে কাজে লাগিয়ে আগামী দিনে আরও ব্যাপকভাবে সংসদীয় গণতন্ত্রের বিকাশ ঘটাবার প্রয়াস নেবেন এই আশা রাখি। কারণ পশ্চিমবাংলা হচ্ছে সংসদীয় গণতন্ত্রের ইতিহাস। আপনি জানেন, প্রত্যেকের ইতিহাস তাদের নিজেদের বৈশিষ্ট্য নিয়ে চলে, অন্যের ইতিহাসের সঙ্গে তুলনা হয় না। কারণ এক-একটা বিধানসভা, লোকসভা, রাজ্যসভা তারা নিজেরাই স্বয়ং-সম্পূর্ণ, তাদের নিজেদের গৌরবে গৌরবান্বিত, নিজেদের আলোকে আলোকিত হয়। সুতরাং স্বাভাবিকভাবেই নিজেদের সদস্যদের যে প্রতিভা, সদস্যদের যে আলোচনার মান তার উপরই প্রত্যেকের ইতিহাস তার অগ্রগতি নির্ভর করে, স্বাভাবিকভাবেই সদস্যদের যে আলোচনা তাতেই সমৃদ্ধ হবে। এবারের হাউসে অনেকগুলি অধিকারভঙ্গের নোটিশ এসেছে, তার মানে সদস্যরা সচেতন হয়েছেন নিজেদের অধিকার সম্পর্কে। সংসদীয় গণতন্ত্রের রীতিনীতি না জানা থাকলে এই ধরণের জিনিস আলোচনা করা যায় না। অনেকে বলেন অন্য রাজ্যের হাউস অনেক কম হয়, এখানে বেশি হয় এটা ঠিক নয়। সদস্যদের অধিকার সম্পর্কে আলোচনা করতে গেলে আইনের সংসদীয় গণতন্ত্রের রীতিনীতি ভাল করে জানা না থাকলে এইসব প্রশ্ন তোলা যায় না, আলোচনা করা যায় না। সেদিক থেকে এই বিধানসভার এবারের অধিবেশনে অধিকার ভঙ্গ সম্পর্কে বিরোধী এবং সরকারপক্ষের সদস্যরা যেভাবে আলোচনা করেছেন এবং নতুন নতুন বিষয়ে তাঁরা যেভাবে উত্থাপন করেছেন তা আজকে শুধু ভারতবর্ষ নয়, পৃথিবীর সংসদীয় গণতন্ত্রের ইতিহাসের একটি দিক নতুনভাবে উন্মোচন করেছেন। সেইজন্য প্রিসাইডিং অফিসার হাউস যেভাবে চালান তারচেয়েও আপনাদের সহযোগিতা সবচেয়ে বেশি দরকার। আপনারা যদি সহযোগিতা না করেন তাহলে কোনও

পরিচালকের সাধ্য নেই হাউস পরিচালনা করা। যেমন, সৈন্যের গুনে সেনাপতি থাকে ঠিক তেমনি এখানে সদস্যদের গুনে আমরা হাউস পরিচালনা করতে পারি। বিরোধীরা এবার যতদিন হাউসে ছিলেন খুব ভালভাবে আলোচনায় অংশগ্রহণ করেছেন। সেইজন্য সরকার এবং বিরোধী পক্ষের বিশেষ করে লিডার অফ দি হাউস, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে, বিভিন্ন রাজনৈতিকদলের নেতাদের এবং আমাদের মুখ্য-সচেতক, শ্রী শচীন সেন মহাশয়, নতুন এসে যে অক্লান্ত পরিশ্রম করে হাউসের কার্য পরিচালনা করার ক্ষেত্রে তার যে সাহায্য এবং সহযোগিতা আমরা পেয়েছি এবং সমস্ত সদস্যরা যেভাবে সহযোগিতা করেছেন এইজন্য সকলকে, মাননীয় মুখ্যমন্ত্রী তথা লিডার অফ দি হাউস, লিডার অফ দি অপোজিসন, শ্রী আবদুস সাত্তারকে এবং সমস্ত রাজনৈতিক দলের নেতা যাঁরা আছেন, তাঁদের আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-08 P.M.]

**Mr. Speaker :** Hon'ble Members, today is the last day of the Session. I have been unduly flattered by the members. I am grateful to the Chief Minister and to my Colleagues for their unstinted support and assistance in helping me to run this House. I am grateful to the Chief whip of the Government, to the whip of the Opposition, to the Group Leader of different political parties in this House and to each and every member of this House, to the Deputy Speaker, to the Panel of Chairman, to the Staff and Media.

Unfortunataly, this year the House started on a very decrimonious note. I feel ashamed that we have denigrated our ex-Governor, late Governor, Syed Nurul Hasan, a man of letters and Hon'ble person of his own rights. We expressed our sorrow and regret which he has graciously accepted. But it has been a slur on us which, I feel, take a long time for West Bengal to remove. a damage has been done to the Parliamentary system of the State. We are in the year following the Golden Jubilee year of the establishment of this Assembly in West Bengal. As you all know that under 1937 Act this Parliamentary system was started. In several other States also the State Assemblies were started at the same time. Last year was the Golden Jubilee year. Many States have celebrated last year. Some States are celebrating this year. That is why it is more unfortunate that after 50 years of parliamentary democracy such things could have happened in a State like West Bengal where we pride ourselves in our intellectual and cultural standard, even in our democratic and parliamentary standard.

Nevertheless, the session has been eventful. It has been a milestone. It has been important. We have introduced several new things Subject Committees for that matter. Almost all issues demanded by the

Opposition have been discussed, particularly which are sub-judice were also allowed to be discussed without making a precedent. Because we all felt that the people have a right to know, Democracy demands that when a question arises that should be discussed. It has been discussed in the fitness of things. Everybody has been co-operative.

I would have been happy if the Opposition would have been here today, It is unfortunate that they are not here. In their wisdom they have thought it fit not to be here.

Parliamentary democarcy demands participation and contribution from all parties. Parliamentary democracy recognises walk-outs. It recognises protests. Walk-outs and protests are left to the discretion and wisdom of the Groups of the parties or persons who choose to do so when and what time they want to do so.

I am grateful to the Opposition also especially, to Mr. Gyan Singh Sohanpal and to their leader. They have with their all pains tried to help in all possible ways so that the matter could be discussed. But unfortunately, we have disagreed on several occasion. But I think the disagreement is a form of democracy. Everybody has a right to agree or disagree. So they have disagreed. they have disagreed with their rights. I have no grievance on that count.

We have a long session—the longest in my career. There might have been sessions in earlier years which might have been longer. today when all over the country there is an attempt to curtail the parliamentary system, we here are trying to extend it so that the democratic standards are raised; issues are discussed, not by-passed. Members get a fresh air of participation in this House. Members from tribal areas belonging to the tribal community, the scheduled caste community, have been very active and have taken a keen interest in participation. I have also noticed that this year the young members, the lady members, the new members have come forward and they have contributed not a little to this session. I look forward to more contribution from then in the years to come. Before I adjourn sine die I once again wish to thank you all. I know that all of you are anxious to go back to your constituencies. People of our state are languishing under different problems. It will be duty to go back to them and protect their interest.

I make an appeal to the Opposition also. They have got their duties also. We used to have a lunch session at the end of the session every year. But this year we have decided to forgo it. I will

appeal to the Finance Minister that the amount that would have been spent for this purpose be spent on the drought in any particular area which is worst affected as the contribution from us to the people of the State.

With these words, I thank you all—the media, the staff, the Panel Chairmen, the Deputy Speaker, each and every member of this House, the Group Leaders, Whip of the Opposition, the Chief Whip, the Chief Minister and his cabinet colleagues.

The House stands adjourned sine die at 6.08 P.M.

(Accordingly the House was adjourned sine die)

The Assembly was subsequently prorogued with effect from the 19th May, 1989. under Notification No. 244—P.A. Dated 19.5.89 under circular No. 2193 (38)/Mt dt. 19.5.89.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 92 No-IV (Ninety Second Session) (February to May Session, 1989)

(The 2nd, 3rd, 5th, 9th, 11th, 12th, 15th, 16th, 17th & 18th May, 1989)

**Laying of Report**

**Presentation of Report**



**Privlege Motion**



**Question**

**Question**

---